mercial stage as an actor. His performance as 'Antoni Firingi' on the stage left an indelible imprint on the minds of the theatre lovers of the State. Besides being a prominent reciter he also acted in different roles in Bengali films including the biographical production 'Charan Kabi Mukundadas'. He started singing patriotic songs since 1959 and got much reputation as a ministral.

He was a member of the undivided Communist Party of India. He was given Academy Award twice for his contribution to the Indian theatre.

His death is a great loss to the cultural world of the State.

**Sakoat Husssain Khan :**

Sakoat Hussain Khan, a reciter and a promising figure in the cultural field breathed his last at S.S.K.M. Hospital, Calcutta on the 2nd December, 1995. He was about 34.

Born on January 6, 1952 at Nibadhuri, North 24-Parganas Shri Hussain was educated at Nibadhuri High School and Mrinalini Dutta Mahavidyapith, North 24 Parganas. In his very early life he betrayed his keen interest in progressive cultural activities. In the middle of 80's he took up recitation as a medium of expression of his cultural flair and within a very short time he could establish himself as a promising artists in recitation. While studying at College he stood second in the debate competition arranged by Gandhi Shanti Commission. He was an enlisted artiste of Rabindra Sadan. He was also conferred special honour by 'Katha Abritti Sanstha' of Bangladesh. He earned much popularity at home and abroad as a reciter. He succeded to infust cultural orientation in immunerable children and youth through his cultural unit 'Sharatighar'. He came in close contact with many literateur like Kalpataru Sengupta, Sunil Gangopadhyay and Sanjib Chattopadhyay. His performance was acclaimed by reputed reciters such as Jagannath Basu, Partha Ghosh and Pradip Ghosh. He felt that recitation be included in the curriculam at the school level and put forward a demand for it. He was an instructor of the West Bengal Recitation Council and was also associated with many trade unions and cultural organisation.

The State has lost a promisiong reciter and a culture organisor at the demise of Shri Khan.

Now I would requiest the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

...(at this state Hon'ble Members stood in silence for two minutes)...

Thank you, Ladies and Gentlemen.

Secretary will send the messages of condolence to the members of the breaved family of the deceased.

**Adjournment**

The House was adjourned at 11-24 a.m. till 11.00 a.m. on Monday, the 12th February, 1996 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 12th February, 1996 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, ınd 129 Members.

[11-00 - 11-10 a.m.]

### Obituary Reference

**Mr. Speaker :** Hon'ble Members, before commencement of to-lay's business I like to refer to the sad demise of Dr. Rashbehari Pal, 'ormer member of this Legislature.

**Dr. Rashbehari Pal,** ex-member of both the Houses of this Leg-slature breathed his last on the 31st December, 1995. He was 91.

Born in January, 1904 at Purba Radhapur in Midnapur he studied nedicine at the National Medical Institute, Calcutta. By profession he vas a medical practitioner. He actively took part in freedom movement. He was a Member of Indian National Congress from 1921 to 1976. He vas associated with many organisations. He was the Chairman, Zilla Parishad, Midnapur, President of the District School Board, Midnapore ınd President, District Congress Committees. Dr. Pal was elected to he West Bengal Legislative Assembly from Contai-North Midnapore Constituency in 1957 and again in 1977. He was also a Member of the West Bengal Legislative Council during 1962 to 1969.

At his death the State has lost a veteran freedom-fighter and political leader.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the Hon'ble Members stood up in their seats and observed silence for two minutes)

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred Questions
## (to which oral Answers were given)

### বজবজ তাপবিদ্যুৎকেন্দ্র নির্মাণের ব্যয়

*১। (অনুমোদিত প্রশ্ন নং *১) **শ্রী আবদুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সি.ই.এস.সি. কর্তৃক বজবজ তাপবিদ্যুৎ কেন্দ্রটি নির্মাণের জন্য কত টাকা ব্যয় হবে বলে আশা করা যায়;

(খ) উক্ত প্রকল্পটি রূপায়ণে কোন কোন সংস্থা কি কি শর্তে ঋণ দিয়েছে;

(গ) ঐ প্রকল্পে উৎপাদিত বিদ্যুতের ইউনিট প্রতি মূল্য কত পড়বে; এবং

(ঘ) এক্ষেত্রে রাজ্য সরকারের ভূমিকা কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) বজবজ তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য ২১.১০.৯২ তাং এ কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত প্রকল্প ব্যয় ১০৩৮ কোটি টাকা এ পর্যন্ত ঐ প্রকল্পের জন্য ১৪০৮ কোটি টাকা ব্যয় হয়েছে।

(খ) উক্ত প্রকল্পটি রূপায়ণের জন্য ঋণ প্রদানকারী সংস্থাগুলির নাম এবং ঋণ পরিশোধনের শর্তগুলি নীচে দেওয়া হল ঃ

| সংস্থা | ঋণের পরিমাণ | সুদের হার | পরিশোধের সময় সীমা |
|---|---|---|---|
| এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক (এ.জি.বি) | ৩২ মিলিয়ন ডলার | লিবর + ২% (বর্তমান ৫.৪%) | ১২ বৎসর |
| কমনওয়েলথ ডেভেলপমেন্ট ব্যাঙ্ক | ২৫ মিলিয়ন পাউন্ড | ১১% | ১০ বৎসর |
| ইন্টারনেশনাল ফিনান্স কর্পোরেশন | ৩০ মিলিয়ন ডলার | ১০.৩৭% | ১০ বৎসর |
| ইন্টারনেশনাল ফিনান্স | ৬৭ মিলিয়ন ডলার | লিবর +২% | ১০ বৎসর |

| সংস্থা | ঋণের পরিমাণ | সুদের হার | পরিশোধের সময় সীমা |
|---|---|---|---|
| কর্পোরেশন-'বি' | | | |
| ব্রিটিশ গভর্নমেন্ট সাপোর্টেড বায়ারস ক্রেডিট | ৬৪.৫ মিলিয়ন পাউন্ড | ৭.৫৫% | ১০ বৎসর |
| ইন্ডিয়ান ফিনান্সিয়াল ইন্সটিটিউশনস্ | ৩৪৭ কোটি টাকা | ১৮.৫% | ১২ বৎসর |
| ব্যাঙ্ক | ৮০ কোটি টাকা | ১৪-১৯% | ৮-১০ বৎসর |

(গ) ইউনিট প্রতিমূল্য ধার্য হয়েছে ১ টাকা ৫৬ পয়সা।

(ঘ) প্রকল্পটি যাতে নির্ধারিত সময়সূচি অনুযায়ী রূপায়িত হয় তাঁর জন্য রাজ্য সরকার জমি অধিগ্রহণ ইত্যাদি সবদিক থেকে নজর রাখছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন ২১.১০.৯২ পর্যন্ত কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত প্রকল্প ব্যয় ১৬৩৮ কোটি টাকা, আমি জানতে চাইছি ওই ডেট কি জিরো ডেট? এর প্রোডাকশন কস্ট যা ছিল এখনও কি তাই আছে না কি প্রোডাকশন কস্ট বেড়েছে? যদি অতিরিক্ত বেড়ে থাকে তবে সেটা কত?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** জিরো ডেট ছিল ২.৯.৯৩ পর্যন্ত। অনুমোদিত প্রকল্পে ব্যয় এটা হচ্ছে কমপ্লিশন কস্ট, এটা কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন, সময়সীমা ৪২ মাস। এ পর্যন্ত প্রকল্পে ব্যয় ১৪০৮ কোটি টাকা।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি জানতে চাইছি যে প্রোডাকশন কস্ট যা ছিল তাই আছে নাকি আরও বেড়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** অনুমোদিত প্রোডাকশন কস্ট যা ছিল তাই আছে। এরজন্য রাজ্য সরকারের কেন্দ্রীয় সরকারের থেকে একটা অনুমোদন লাগে। অনুমোদিত প্রোডাকশন কস্ট ১৬৩৮ কোটি টাকা এখনও আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার প্রশ্ন ছিল কি কি শর্তে ঋণ নেওয়া হয়েছে। আপনি শুধু পরিষদের শর্ত দিলেন। এই শর্ত ছাড়া অন্য কোনও শর্ত ছিল কি না, বিভিন্ন মনিটারি যে সংস্থা থেকে ঋণ নেওয়া হয়েছে তাতে অন্য শর্ত আছে কি না, থাকলে সেগুলো কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** যে কোনও প্রজেক্টের একটা ঋণের অংশ থাকে এবং একটা নিজের লগ্নি থাকে। ঋণের অংশ অর্থাৎ—কিভাবে ঋণ নেওয়া হয়েছে, কোন সংস্থা থেকে ঋণ নেওয়া হয়েছে সুদের হার কত, সময় সীমা কত, নাম্বার অব ইয়ারস কত এই

কন্ডিশনগুলো থাকে। এছাড়া আর কোনও শর্ত জানা নেই। এখানে লোনের ব্যাপারে কোয়ানটাম, ইন্টারেস্ট, নাম্বার অব ইয়ারস এই শর্তগুলো থাকে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যখন কোনও ফিনান্সিয়াল অর্গানাইজেশনের সঙ্গে আপনাদের এগ্রিমেন্ট হয় তখন কোন কন্ট্রাক্টর করবে, কিভাবে করবে, কারা করবে এরকম কোনও শর্ত আরোপ করা হয় কিনা এটা জানতে চাই। আপনি শুধু সুদের হার, কত বছর সময় এগুলো বললেন। কিন্তু বিদ্যুৎ প্রোডাকশন হলে সেটা কিভাবে ডিসট্রিবিউশন করা হবে, এই ডিসট্রিবিউশনের ব্যাপারে কোনও কন্ডিশন আছে কি না সেটা বললেন না। এ সম্বন্ধে কিছু বলুন।

[11-10—11-20 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের কাছে কোনও সবিশেষ তথ্য নেই। তবে, এর মধ্যে একটা জিনিস দিয়েছেন ব্রিটিশ গভর্নমেন্ট—সাপোর্টেড বায়ার্স ক্রেডিট। তাঁর মানে, ইংলন্ড থেকে যন্ত্রপাতি আনা হয়েছে এবং তাঁর জন্য ব্রিটিশ গভর্নমেন্ট একটা বায়ার্স ক্রেডিট সাপোর্ট করেছে ৬৪.৫ মিলিয়ন পাউন্ড, ৭.৫৫ পারসেন্ট ইন্টারেস্ট ১০ বছরে শোধ করতে হবে। বায়ার্স ক্রেডিট যখন করেছে, তখন ইংলন্ড থেকে কোনও সংস্থা যন্ত্রপাতি দিচ্ছে, নাহলে গভর্নমেন্ট বায়ার্স ক্রেডিট দেয় না। ইকুইপমেন্ট সাপ্লাই বা কোনও শর্ত আছে কিনা আমাদের জানা নেই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই যে বিভিন্ন ফিনান্সিয়াল ইন্সটিটিউশন থেকে লোন নিয়েছেন, তাঁর টোটাল পাউন্ড, ডলারকে যদি টাকায় রূপান্তরিত করা যায়, তাহলে সি.ই.এস.সি-র টাকা দেওয়ার প্রয়োজন নেই। বজবজ প্রজেক্টের জন্য সি.ই.এস.সি. কোনও টাকা দিয়েছে কিনা, কত টাকা নিজেরা ইনভেস্ট করেছেন জানাবেন।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই প্রজেক্টটা সি.ই.এস.সি. অ্যাপ্রুভ করেছিল। তখন সেন্ট্রাল গভর্নমেন্ট ৯০-৯১ সালে ফরেন ইনভেস্টমেন্ট রুলস অনুযায়ী সেটা ফুল্লি ইমপ্লিমেন্টেড হয় নি। এটা ৯১-এর আগেকার প্রজেক্ট এবং এর মধ্যে কোনও ডেট ইকুইটি রেসিওর বাধ্য-বাধকতা ছিল না। সি.ই.এস.সি. কোনও টাকা লগ্নি করেছে কিনা, সেই খবর জানতে চাইলে আগে থেকে নোটিশ দিতে হবে। কারণ, সেই সময় ডেট ইকুইটি রেসিও ওয়াজ নট ইমপরট্যান্ট। কিন্তু, ডেট ইকুইটি রেসিও যদি হয়, সেটা ৪:১, ৩:১ হওয়া উচিত।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** এই বজবজ তাপবিদ্যুৎ কেন্দ্রের এস্টিমেটেড মেগাওয়াট ওয়াইজ উৎপাদন যা হবে, সেটা ধার্য আছে, সেটা কত এবং কত দিনের মধ্যে আমরা পুরো প্রজেক্ট পাব?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা আড়াইশ মেগাওয়াট, আড়াইশ মেগাওয়াট করে দুটো মোট ৫০০ মেগাওয়াটের। অনুমোদিত ব্যয় ১,৬৩৮ কোটি টাকা—সব কিছু মিলিয়ে। তারপর টেন্ডার কল করা হয় এবং অর্ডার দেওয়া হয়। এর সাথে ফরেন এক্সচেঞ্জ ইনভলভ্। সুতরাং,

প্রজেক্ট শেষ না হ'লে বলা মুশকিল কত ব্যয় হবে। সি.ই.এস.সি. বলেছিল ৪২ মাসে প্রজেক্টটা শেষ করবে, তাহলে সেকেন্ড এপ্রিল ১৯৯৬ তে প্রজেক্টটা শেষ হবার কথা।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই প্রকল্পে দেখা যাচ্ছে মেগাওয়াট ওয়াইজ সাড়ে তিন কোটি টাকার মতো খরচ হয়েছে, আর, বিদ্যুতের দাম ধরা হয়েছে ১ টাকা ৫৬ পয়সা; এটা কি কম্পেয়ারেবল্ টু আদার পাওয়ার প্লান্ট ইন দ্য কান্ট্রি? এই যে পাওয়ার প্ল্যান্টটা হ'ল, তাতে টার্বাইন, বয়লার আমাদের দেশ থেকে, বি.এইচ.ই.এল. থেকে, এ.বি.এল. থেকে নিতে হবে, এরকম কোনও শর্ত কি সরকার আরোপ করেছেন? নাকি বলেছেন, তোমরা ইচ্ছামতো রোলস্ রয়েস থেকে, বিদেশ থেকে নিতে পার? কেননা, এখন পাওয়ার প্ল্যান্টের পুরো জিনিসটাই আমাদের দেশে তৈরি হয়। আমাদের পশ্চিমবঙ্গ সরকার কি সি.ই.এস.সি. কে এরকম বাধ্য-বাধকতায় রেখেছেন? এবং না রাখলে ইউনিট ওয়াইজ কস্ট, মেগাওয়াট ওয়াইজ কস্ট কত বলা হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মেইন ইকুইপমেন্টের মধ্যে বয়লার-এর ব্যাপারে এরকম কোনও শর্ত পশ্চিমবঙ্গ সরকার সি.ই.এস.সি.কে দেয়নি যে, নিতে হলে দুর্গাপুরে যে সংস্থা আছে এ.বি.এল., তাদের কাছ থেকেই বয়লার নাও। সেটা অর্ডার দিয়েছে। বাকি, টার্বাইন, জেনারেটর এবং অন্যান্য কন্ট্রোল মেকানিজম্, সেইগুলো রেস্ট্রিকটেড টেন্ডার করা হয়েছে। যদিও গ্লোবাল টেন্ডার করা হয়েছে, বাট দ্যাট ইজ রেস্ট্রিকটেড টু সাম গ্লোবাল পার্টস্। এটাই আমাদের কাছে তথ্য।

**শ্রী সৌগত রায় ঃ** কস্ট কম্পারেবল কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার ব্যক্তিগত মত হচ্ছে এটা বেশি। যদিও এটা ইন্টারন্যাশনালি বিডিং-এর মাধ্যমে এসেছিল।

**শ্রী সৌগত রায় ঃ** এতে প্রোজেক্ট কস্ট ইউনিট কস্ট থেকে বেশি হচ্ছে।

**ডঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, দাম একটু বেশি, তাঁর বিশ্লেষন অনুযায়ী। এ রাজ্যে বলাগড় বিদ্যুৎ কেন্দ্র স্থাপন নিয়ে অনেক জল গড়াতে দেখা গেল এবং এ নিয়ে আপনার সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী এবং গোয়েঙ্কাদের ত্রিপাক্ষিক বৈঠকও করতে হয়েছিল। তাঁর ফল কি হয়েছিল তা আমরা জানি না। বজবজের ক্ষেত্রে দাম একটু বেশি মনে হয়েছে বললেন। এক্ষেত্রে আপনি সরকারের পক্ষ থেকে মন্ত্রী হিসাবে বজবজে সি.ই.এস.সি.-র কর্তৃপক্ষকে গ্রাহক পরিসেবার সুবিধার জন্য কি কি পদক্ষেপ নিতে বলেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বজবজ প্রকল্প দেবার আগে ১৯৯১ সালের জানুয়ারি-ফেব্রুয়ারি মাসে সি.ই.এস.সি.-কে দুটো কন্ডিশন দেওয়া হয়েছিল। সি.ই.এস.সি. স্টেট ইলেকট্রিসিটি বোর্ড থেকে পাওয়ার নিতো। কিন্তু ১৯৯১ সালে শর্ত দেওয়া হয়েছিল যে, একটা মিনিমাম কোয়ান্টাম এস.ই.বি. থেকে নিতে হবে। কারণ এস.ই.বি-র স্টেশনে যে ইনভেস্টমেন্ট করা হয়েছিল তা কলকাতাকে সাপ্লাই দেবার জন্য। মিনিমাম কোয়ান্টাম সি.ই.এস.সি.-কে এখান

থেকে নিতে হবে। এ ব্যাপারে সি.ই.এস.সি.-র সঙ্গে এস.ই.বি.-র একটা শর্ত হয়েছিল। মৌখিকভাবে রাজ্য সরকার সি.ই.এস.সি.-কে এ.বি.এল. থেকে বয়লার কিনতে বলে। এছাড়া আর কিছু ছিল না। তবে এনভাইরনমেন্ট নিয়ে কিছু শর্ত ছিল এবং রিহ্যাবিলিটেশন নিয়েও কিছু শর্ত ছিল। রিহ্যাবিলিটেশন এবং এনভাইরনমেন্ট নিয়ে যে প্রেসার ছিল সেটা আমরা মনিটর করছি। যেমন মার্চ মাসে এ নিয়ে একটা ফাইনাল মিটিং আছে। এইসব কেস্ আমরা করছি। রাজ্য সরকার দেখবে, যে টেরিফ-টা সি.ই.এস.সি. কনজিউমারদের দিচ্ছে অর্থাৎ সি.ই.এস.সি-র জেনারেশন কস্ট মিনিমাম অ্যাজ পসিবল রাখতে রাজ্য সরকার সচেষ্ট থাকবে। কাগজে দেখবেন, লেভেলাইজ ট্যানিং আনা হয়েছে। প্রথম দিকে ১৩।১২।১৫ থাকে তার পর ঋণ শোধ হয়ে গেলে ট্যারিফ কমে যায়। জেনারেশন কস্ট কমে যায়। ইউনিট প্রতি বিদ্যুতের দাম ১ টাকা ৫৬ পয়সা বলা হয়েছে। তবে এটা রূপি-ডলারের রিলেশনের উপর নির্ভর করবে। বেশির ভাগ ঋণ নেওয়া হয়েছে ডলারে। সুতরাং এই ঋণ কি দাড়াবে তার উপর নির্ভর করছে। ফাইনাল টেরিফ কি আছে? রাজ্য সরকার সচেষ্ট আছে মিনিমাইজ যত করা যায় এবং এস.ই.বি. যে দামে কিনছে তার বেশি যাতে না হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় এটা উদ্বেগের বিষয়। আপনি এর শর্তগুলো সম্পর্কে বলেছেন। সি.ই.এস.সি-র বজবজে ১ টাকা ৫৬ পয়সা প্রোডাকশন কস্ট সম্বন্ধে বলেছেন। এবং আরও বলেছেন—এটা আমার মতে বেশি। কিন্তু আমরা দেখছি, রাজ্য সরকারের এই ধরনের দামের উপর নিয়ন্ত্রণ বা প্রোডাকশন কস্ট যাতে বেড়ে না যায় তাঁর প্রচেষ্টা সত্ত্বেও সি.ই.এস.সি. বজবজে ১ টাকা ৫৬ পয়সা পার ইউনিট প্রোডাকশন কস্ট করল। ১.৫৬ পয়সা পার ইউনিট প্রোডাকশন কস্ট, আমরা দেখছি বলাগড়ের অনুমোদিত কোয়েশ্চেন নং-৮ উত্তরে আপনি বলেছেন ১.৯৬ পয়সা প্রোডাকশন কস্ট। আমাদের যেটা আশঙ্কা যে গ্রাহকদের উপর এইভাবে যদি ক্রমবর্ধমান বিদ্যুতের দর বাড়তে থাকে এবং প্রোডাকশন থাকা সত্ত্বেও। এ ব্যাপারে রাজ্য-সরকার কিছু ভাবনা-চিন্তা করছেন কি না? কিছু মডারেট রেটে দেওয়া যায় কি না?

**ডঃ শঙ্করকুমার সেন :** আপনার প্রশ্নটি আমার ভালো লেগেছে, প্রশ্নটি সুন্দর। কারণ আজকে সমস্ত ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে চারটি-পাঁচটি করে অথোরিটি ওয়ার্ক বা ইউলিটি ওয়ার্ক করছে। যার জন্য আমরা স্থির করেছি এবং একটা কমিশন অ্যাপয়েন্ট করব। ট্যারিফ রেগুলেটরি কমিশন। ন্যাশনাল লেভেলে কেন্দ্রীয় সরকার করবেন, রিজিওন্যাল লেভেলে কেন্দ্রীয় সরকার করবেন, স্টেট লেভেলে আমরা একটা কমিশন করতে চলেছি, এর প্রোপোজাল চলে গেছে এবং আমরা আশা করি এটা, যে সব সংস্থা পশ্চিমবঙ্গে বিদ্যুতের যোগান দিচ্ছে, সর্বমোট ৭টি সংস্থা আছে, এই সংস্থাগুলিকে রেগুলেট করবে। এটা সরকারের বাইরে একটা অটোনমাস্ বডি, এতে ইকনমিস্ট, ইঞ্জিনিয়ার, সাইনটিস্টরা থাকবেন। এটা রিজিওন্যাল লেভেলে, ন্যাশনাল লেভেলে এবং স্টেট লেভেলে হবে। আমাদের এখানে করবার জন্য আমরা কাজ শুরু করেছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মোটামুটি সব উত্তরই দিয়েছেন, আমি একটা জিনিস জানতে চাইছি যে, ইউনিট প্রতি মূল্য নির্ধারনের ক্ষেত্রে যেটা বললেন সেটা এখনও

ঠিক করে বলতে পারছেন না যে ১.৫৬ পয়সা হবে, না কি বেড়ে যাবে। এই মূল্য নির্ধারনের ক্ষেত্রে যে বিদেশি সংস্থাগুলি ঋণ দিচ্ছেন তাদের কোনও শর্ত আছে কি না? যে বিদেশি সংস্থাগুলি ঋণ দিচ্ছেন তাদের শর্তের উপর নির্ভর করে মূল্য নির্ধারন হচ্ছে কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এ ব্যাপারে ঋণদাতার কোনও শর্ত দেন নি। কিন্তু কতগুলি পেনাল ব্যবস্থা থাকে, যেমন টাকা শোধ করতে না পারলে একটা পেনাল ইন্টারেস্ট থাকে। কিন্তু ট্যারিফটা নির্ভর করবে কম্‌প্লিশান কস্টের উপর। যেটা ১৬৩৮ কোটি টাকা সেটা প্রোডাকশন কস্ট। প্রোজেক্ট কস্ট ১৯৯২ সালে অ্যাপ্রুভড হয় এবং বিভিন্ন যন্ত্রপাতি বিভিন্ন জায়গায় অর্ডার দেওয়া হয়েছে এবং সাপ্লাই আসছে। তাদের পেমেন্ট দেওয়া হবে। ফাইনাল কস্টের উপর ট্যারিফটা নির্ভর করছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** এটাতে সরকারের কোনও নিয়ন্ত্রণ থাকবে কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বলাগড় প্রোজেক্ট অনেক পরে আসছে। দাম যত বাড়বে ততই ট্যারিফ বাড়বে। ১৯৯২ সালের আর ১৯৯৬ সালের প্রোজেক্ট কস্ট এক থাকবে না।

**মিঃ স্পিকার ঃ** ৮নং প্রশ্নটা এর সাথে যোগ করে দিচ্ছি। বলাগড়টা আছে।

**বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্প**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *২) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) প্রস্তাবিত বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য রাজ্য সরকার সি.ই.এস.সি. কর্তৃপক্ষকে কি কি সুযোগ-সুবিধা প্রদান করেছেন;

(খ) উক্ত প্রকল্পের জন্য কত পরিমাণ জমি কি দামে অধিগ্রহণ করা হয়েছে;

(গ) সর্বশেষ প্রাপ্ত সংবাদ অনুসারে—

(১) উক্ত প্রকল্পের জন্য সি.ই.এস.সি. কর্তৃপক্ষ রোলস্ রয়েস বা অন্য কোনও বিদেশি সংস্থার সাথে চুক্তি স্বাক্ষর করেছেন কি না;

(২) করে থাকলে, সেই চুক্তির শর্ত কি; এবং

(৩) ঐ প্রকল্পে উৎপাদিত বিদ্যুতের ইউনিট প্রতি মূল্য কত হবে বলে আশা করা যায়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) প্রস্তাবিত বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য রাজ্য সরকার প্রয়োজনীয় অনুমতি দিয়েছেন এবং প্রয়োজনীয় জমি অধিগ্রহণে সাহায্য করেছেন।

(খ) বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্রটি হুগলি নদীর চরের উপর নির্মিত হবে এবং ঐ পর্যন্ত দুইকোটি পঞ্চাশ লক্ষ টাকা সেলামির বিনিময়ে ৩১৫ একর খাস জমি হস্তান্তরিত করা হয়েছে।

(গ) (১ ও ২) সি.ই.এস.সি—প্রস্তাবিত বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্রের ই.পি.সি. চুক্তির জন্য আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন বিভিন্ন সংস্থার সঙ্গে আলোচনা করে এবং সব থেকে কম মূল্যের ভিত্তিতে রোলস রয়েস সংস্থাকে নির্বাচিত করেছে। রোলস রয়েস কর্তৃপক্ষ নির্বাচিত সময়সূচি অনুযায়ী প্রকল্পটি রূপায়িত না হলে অথবা কার্যকারিতা প্রমাণে ব্যর্থ হলে ক্ষতিপূরণ দেবে বলে রাজি হয়েছে। ইহা ছাড়া, রোলস্ রয়েস কর্তৃপক্ষ বৃটিশ সরকারের নিকট থেকে ৬০০ কোটি টাকা ৬ শতাংশ হারে সুদে ঋণ পাওয়ার ব্যবস্থা করেছে।

(৩) ঐ প্রকল্পে উৎপাদিত বিদ্যুতের মূল্য ১ টাকা ৯৬ পয়সা হবে বলে সি.ই.এস.সি জানিয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** একটু আগে মাননীয় মন্ত্রী মহাশয় মাননীয় সদস্য শ্রী সৌগত রায়ের অতিরিক্ত প্রশ্নের উত্তরে জানালেন, বজবজ তাপবিদ্যুৎ কেন্দ্রে ইউনিট প্রতি ১ টাকা ৫৬ পয়সা মূল্য বাড়ছে যেটা অনেক বেশি। যেখানে বজবজে ১ টাকা ৫৬ পয়সা পার ইউনিট প্রডাকশন কস্ট, যদিও বেশি, তথাপি বলাগড়ে ১ টাকা ৯৬ পয়সা পার ইউনিট প্রডাকশন কস্ট বাড়ছে। এটা বজবজের থেকে আরও বেশি বেড়ে যাচ্ছে। এই যে এত বেশি বাড়ছে তাঁর জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন? কেন বেশি হচ্ছে? টোটাল প্রজেক্ট কস্ট কত?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার উত্তরে দেখবেন, ১ টাকা ৯৬ পয়সা হবে বলে সি.ই.এস.সি জানিয়েছেন। এখনও কিন্তু সরকার এ ব্যাপারে কোনও স্টেপস নিচ্ছেন না। কেননা সরকার দেখছেন—একটা যখন ট্যারিফ ঠিক হয়—নট্ ফাইনাল ট্যারিফ। প্রোজেক্ট শেষ হলে এস্টিমেটেড ট্যারিফ যখন ঠিক হয়—টোট্যাল কোয়ানটাম ইনভেসটেড—তাঁর উপর নির্ভর করে এবং কি সুদের হার তাঁর উপর নির্ভর করে, কি পিরিওডে সুদটা বাড়ছে তাঁর উপর নির্ভর করে। বলাগড়ে ইনভেস্টমেন্ট হচ্ছে ২ হাজার ৬৫ কোটি টাকা। এটা ৫০০ মেগাওয়াটের। আর বজবজে ইনভেস্টমেন্ট দেখানো হয়েছে ১৬৩৮ কোটি টাকা। এখন ২ হাজার ৬৫ কোটি টাকা যদি টোটাল প্রোজেক্ট কস্ট হয়—অবশ্য অ্যাকচুয়ালি কত খরচ হবে সেটা বলা মুশকিল—টেন্ডারগুলি কাগজে দেখবেন, গতকাল টেন্ডার বেরিয়েছে একটা-দুটো অংশ। এই টেন্ডার করে তাঁর কত দাম হবে তাঁর উপর নির্ভর করবে। এস্টিমেটেড্ কস্ট সি.ই.এস.সি জানিয়েছে ১ টাকা ৯৬ পয়সা। আসলে কত হবে, ইমিডিয়েট্লি সেটা বলা মুশকিল। এখন খতিয়ে দেখা হচ্ছে। সুদ কত নিচ্ছে সেটা দেখতে হবে, কি হতে পারে, লেভেলাইসড ট্যারিফ কিনা সেটা দেখতে হবে আর ফার্স্ট ইয়ার ট্যারিফ কত হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে কথাগুলি বললেন সেটা খুবই উদ্বেগের

বিষয়। কারণ ৩১৫ একর খাস জমি তাদেরকে হস্তান্তর করা হয়েছে। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় কনফার্ম হয়ে বলতে পারছেন না ইউনিট প্রতি প্রডাকশন কস্ট কত বাড়ছে? সরকার অন্ধকারে রয়েছে আর আমাদের অবস্থা আরও উদ্বেগজনক, কারণ আমরা কিছুই জানি না। বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্রের সঠিক তথ্য আমরা জানতে চাই। রাজ্য সরকার যতটুকু জানে সেটা আমাদের জানান। এটা বাড়বে কি কমবে সেটাও আশ্বাস দিতে পারছেন না। অথচ খাস জমি দিতে গিয়ে বহু বর্গাদার উচ্ছেদ হয়েছে, বহু পাট্টাপ্রাপ্ত জমির মালিককে উচ্ছেদ করেছেন। সেই হিসাবে জিজ্ঞাসা করছি, এই যে ২ হাজার ৬৫ কোটি টাকা খরচ করছেন বলছেন, সেটা বাড়বে, কি কমবে? এবং রোল্‌স রয়েস কোম্পানি কত ইনভেস্ট করছে সেটা ডিটেলসে বলুন এবং তাদের সঙ্গে কি চুক্তি হয়েছে সেটাও বলুন?

[11-30—11-40 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** দু হাজার ৬৫ কোটি টাকা হচ্ছে সিলিং, কমপ্লিশন কস্ট। কমপ্লিশন কস্ট হচ্ছে ২ হাজার ৬৫ কোটি টাকা, এটা রাজ্য সরকার ঠিক করে দিয়েছে। তাঁর বেশি হবে না। এটাই বর্তমান অবস্থা এটা আপনারা মনে রাখবেন। ট্যারিফ ঠিক হয় অ্যাকচুয়াল কস্ট অব পার্চেজের উপর। ইন্টারন্যাশন্যালি ডলারের সঙ্গে রূপির যে রিলেশন তাঁর উপর সব কিছু নির্ভর করে। চার পাঁচ বছর বাদে বলাগড় যখন শেষ হবে, তখন এটা ঠিক হবে। ওরা বলেছেন ১.৯৬ টাকা। আমরা এটা স্টাডি করছি। এখন কিন্তু রাজ্য সরকার সব সময় চাইতে পারে মিনিমাম কস্টে বলাগড় থেকে সি.ই.এস.সি. বিদ্যুত কিনুন। অনুমোদনের কতকগুলো শর্ত আছে। আজকে কেন্দ্রীয় সরকার যে সব অনুমোদন দিচ্ছেন, সেখানে বলছেন ৬৮.৫ পি.এল.এফ., তাঁর বেশি হলে ৭ পারসেন্ট অ্যাডিশনাল প্রফিট করতে পারবে। আমরা সেখানে বলেছি এক পয়সা। এইরকম অনেক শর্ত ওদের উপর আরোপ করেছি। এখন সি.ই.এস.সি., আর.পি.জি. যেটা কিনবে সেটা এখন আমরা স্টাডি করছি। এই শর্ত সাপেক্ষে কাজ এগোতে পারে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** খাস যে ৩৩৫ একর জমি দিয়েছেন, আরও ৮০০ একর যে দেবার কথা, যারা পাট্টাধারী, তাদেরও উচ্ছেদ করা হচ্ছে। পুলিশ এই ব্যাপারে গিয়েছে, ডি.এম. এর সঙ্গে মিটিং হয়েছে, জানুয়ারি মাসে। এদের যে উচ্ছেদ করছেন, এদের কমপেনসেশন এবং অন্যভাবে পুনর্বাসনের কি বিকল্প ব্যবস্থা করছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটাই প্রথম প্রকল্প পশ্চিমবঙ্গে অথবা ভারতবর্ষে নয়। খাস জমি দেবার ক্ষেত্রে এবং পাট্টা ধারীদের জমি দেবার ক্ষেত্রে যে সব কন্ডিশন আছে, সেই কন্ডিশন অনুযায়ী এখানেও দেওয়া হবে। এই ব্যাপারে আমার দপ্তর, ডি.এম.এর কাছ থেকে কোনও খবর আসেনি। সরকারের যে আইন আছে, সেই আইন অনুযায়ী নিশ্চয়ই স্টেপ নেওয়া হবে।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বজবজ তাপ বিদ্যুৎ কেন্দ্রের যে জমি আপনারা দিয়েছেন, এম.ডব্লিউ. অনুযায়ী সি.ই.এ.'র যে নর্থ আছে, তাতে প্রতি

মেগাওয়াট অনুযায়ী তাদের যে নর্ম, সেই অনুযায়ী দেওয়া হয়েছে কি না? আর ওদের যে প্রজেক্ট কস্ট, তাঁর মনিটারিং রাজ্য সরকারের পক্ষ থেকে করা হয় কি না এবং ক্ষতিগ্রস্তদের পুনর্বাসনের ক্ষেত্রে সরকারি নীতি পালন করা হয় কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সেই তথ্যগুলো আমার কাছে ডিটেলসে নেই। আমি আগেও বলেছি বজবজ নিয়ে প্রতি দু তিন মাস অন্তর মনিটারিং করা হয় বিভিন্ন লেভেলে। সচীব লেভেলে মনিটারিং হয়, এস.ই.বি'র চেয়ারম্যান লেভেলে হয়, এবং আমার লেভেলেও মনিটারিং হয়। আমাদের যে রিহ্যাবিলিটেশন প্যাকেজের নিয়ম আছে তা নিয়ে বিধানসভায় প্রচুর আলোচনা হয়েছে। আনফরচুনেটলি আমার কাছে এখন ডিটেলসে নেই যাতে দিতে পারি। যদি বলেন নিয়ে এসে দিতে পারি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে বললেন যে তিনি অনেকগুলি কমিটি করেছেন এই ট্যারিফ ঠিক করার জন্য। অনেকদিন ধরেই এসব শুনে আসছি আমরা। আমার প্রশ্ন হল, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড, যারা একটা সামাজিক দায়িত্ব পালন করছে বলে আমরা বলি এবং যাদের মাধ্যমে হাজার হাজার লোক এমপ্লয়েড হচ্ছেন, যারা সাবসিডি দিচ্ছে, তাদের রেট অনেক কম, তাদের রেট ইনক্রিস করার কথা ভাবছেন না, কোটি কোটি টাকা সরকারের ঘরে আসছে না অথচ আমরা দেখছি আপনারা গোয়েঙ্কাদের বা সি.ই.এস.সি'র কাছে মাথা বিক্রি করে দিয়েছেন। গত ৫ বছরে কত তারা প্রাইস ইনক্রিস করেছে সেটা আপনারা জানেন। কয়েকমাস আগেও তারা ইনক্রিস করেছে। এই প্রসঙ্গে আমি স্পেসিফিক বলছি যে গেস্টকিন উইলিয়ামস কম্পানিরই মাসে ৪০ লক্ষ টাকা এই প্রাইস ইনক্রিস হবার জন্য খরচ বেড়েছে। এখানে শিল্পের কথা বারবার বলা হচ্ছে অথচ এই অবস্থা হচ্ছে। শুধুমাত্র একটি কম্পানিরই যদি মাসে ৪০ লক্ষ টাকা রেভিনিউ বেড়ে যায়, এক্সপেন্স বেড়ে যায় তাহলে কি তাদের পক্ষে সেটা দেওয়া সম্ভব? সি.ই.এস.সি দেখা যাচ্ছে বারবার এইভাবে চাপ সৃষ্টি করছে। এস.ই.বি'র পক্ষ থেকে কোনও চাপ সৃষ্টি করা হয়েছে কিনা? সি.ই.এস.সি. যে এই ধরনের প্রাইস হাই করছে তারা সরকারকে তাঁর কতটুকু দেয় আমরা এখানে বসে জানতে পারি না। এর জন্য আপনি কি ব্যবস্থা করেছেন জানাবেন কি? এই যে তারা বারবার প্রাইস বাড়াচ্ছে এটা স্টেবল করতে কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** স্যার, যদিও বিষয়টি বলাগড় বা বজবজ প্রকল্পের সঙ্গে সম্পর্কিত নয় তবুও বলছি যে যখনই রাজ্য বিদ্যুৎ পর্ষদের ট্যারিফ বাড়ানো হয় তখনই সি.ই.এস.সি'র ট্যারিফ বাড়ানো হয়। এবারে একটা অসঙ্গতি যেটা সারা ভারতবর্ষে আছে সে প্রসঙ্গে আসছি। এই অসংগতিটা কিন্তু আজকে দূর করার চেষ্টা হচ্ছে না। বিষয়টি হচ্ছে, যারা লাইসেন্সি—ভারতবর্ষে তিনটি লাইসেন্সি আছে, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন, বি.এ.সি.এস-মহারাষ্ট্রে এবং গুজরাটে একটি। এদের আইন মোতাবেক ১৭ পারসেন্ট প্রফিট করতে দিতে হবে যেটা এস.ই.বি'র পক্ষে প্রযোজ্য নয়। এস.ই.সি'র ৩ পারসেন্ট রিটার্ন হলেই যথেষ্ট। কিন্তু ওদের ১৭ পারসেন্ট প্রফিট করতে দিতে হবে। সেটা হল ইন্ডিয়ান ইলেকট্রিসিটি অ্যাক্ট অনুসারে। তাহলে সি.ই.এস.সি'র ট্যারিফ বাড়তে বাধ্য। এ ছাড়া তো উপায় এখন কিছু নেই। এটা তাহলে কেন্দ্রীয় সরকারকে বলতে হবে যে তারা অ্যালাউ

করছেন কেন? এটা নিয়ে এখানে তর্কাতর্কি করে তো লাভ নেই। সর্বভারতীয় আইনে এটা রয়েছে। এই প্যাটার্ন তো আমরা পাল্টাতে পারব না।

**শ্রী জটু লাহিড়ি:** মাননীয় মন্ত্রী মহাশয় বজবজ তাপ বিদ্যুৎ কেন্দ্র নির্মাণের জন্য খরচের ব্যাপারে বললেন ১৬৩৮ কোটি টাকার কথা। কিন্তু আমাদের জানা আছে প্রায় দু হাজার কোটি টাকা লাগবে। বজবজ এবং বলাগড়ের জন্য যে সমস্ত মেশিনারি বা এক্সপার্টস লাগবে সেগুলির ব্যাপারে ইন্ডিয়ান মেশিনারি বা ইন্ডিয়ান এক্সপার্টস ফার্স্ট প্রেফারেন্স পাবে—এরকম কোনও চুক্তি রাজ্য সরকারের সঙ্গে সি.ই.এস.সি'র আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন:** বর্তমান পারসপেকটিভে বা ন্যাশনাল পারসপেকটিভে এরকম চুক্তি রাজ্য সরকার করতে পারেন না। বর্তমান পারসপেকটিভে কোনও বিশেষ সংস্থাকে দাও অর্ডারগুলি বলতে পারে না। রাজ্য সরকার বলতে পারে ইন্টারন্যাশনাল কমপিটিটিভ বিডিং-এ কর।

[11-40—11-50 a.m.]

**শ্রী সৌগত রায়:** মন্ত্রী মহাশয় বারে বারে যে উত্তর দিচ্ছেন, আমার মনে হচ্ছে তথ্যের দিক থেকে তা ঠিক নয়। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে বলাগড় কোনও ফার্স্ট ট্রাক প্রোজেক্ট নয়, ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট নয়, এটা দেশি কোম্পানি করছে এনরনের মতো। আপনি বলেছেন যে ইন্টারন্যাশন্যাল কম্পিটেটিভ বিডিং করছে, এই ব্যাপারে রাজ্য সরকার কিছু বলতে পারেনা। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে রোলস রয়ের সঙ্গে আর.পি.জি'র একটা কোলাবোরেশন হয়েছে মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে। আর.পি.জি এবং রোলস রয় কোম্পানি ওরা একসঙ্গে টার্বাইন তৈরি করবে। অ্যাকচুয়ালি যেটা হচ্ছে, ইন্টারন্যাশন্যাল কম্পিটেটিভ বিডিং না করে ডাইরেক্টলি রোলস রয়ের সঙ্গে একটা ক্যাপটিভ ইউনিট হচ্ছে। তাঁর ফলে ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট না হয়ে আমরা বাধ্য হচ্ছি বলাগড়ের জন্য রোলস রয়ের টার্বাইন ব্যবহার করতে। এই ব্যাপারে কেন রাজ্য সরকার ইন্টারভেন করলেন না? অলরেডি একটা চুক্তি হল, তারপরে বলা হচ্ছে কম্পিটেটিভ বিডিং। কিন্তু দেখা যাচ্ছে রোলস রয় পাচ্ছে। সুতরাং এটাতে ইন্টারন্যাশান্যাল বিডিং হলনা। এই ব্যাপারে রাজ্য সরকার কেন ইন্টারভেন করলেন না?

**ডঃ শঙ্করকুমার সেন:** আপনি যে তথ্য দিলেন সেটা ভুল। আমার কাছে যে তথ্য আছে সেটা হচ্ছে, কেন্দ্রীয় শক্তি মন্ত্রীর সামনে রোলস রয়ের সঙ্গে আর.পি.জি'র সই হয়েছে। এই ব্যাপারে আমার কাছে চিঠি আছে।

**শ্রী সৌগত রায়:** এটা হয়েছে কলকাতার তাজ বেঙ্গলে। আমরা সেখানে উপস্থিত ছিলাম। আমাদের চোখের সামনে সই করেছেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। কলকাতার তাজ বেঙ্গলে হয়েছে। সেখানে শক্তিমন্ত্রী ছিলেন না।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি ভুল করছেন। যে সইয়ের কথা বলছেন সেটা ৭ কোটি টাকার একটা ট্রেনিং প্রোগ্রাম। আমার কাছে চিঠি আছে। যদি মাননীয় স্পিকার মহাশয় বলেন তাহলে সেই চিঠি আমি পেশ করতে পারি। শক্তি মন্ত্রীর সামনে আর.পি.জি'র সঙ্গে রোলস রয়ের চুক্তি স্বাক্ষরিত হয়েছে। সেই চিঠি আমার কাছে আছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার 'খ' প্রশ্নের উত্তরে জানিয়েছেন যে প্রজেক্ট নির্ধারিত হবার সময়ে আপনাদের কিছু করার নেই জমি অধিগ্রহণ করা ছাড়া। আপনার অবগতির জন্য জানাচ্ছি, প্রথমে ২১ জন লোক শুধু রাস্তা খারাপ হওয়ার জন্য ভারি ভারি মেশিন-পত্র নিয়ে যাবার সময়ে যারা গেছে। সেই ব্যাপারে কোনও ব্যবস্থা অবলম্বন করেছেন কিনা? সেখানে রাস্তা এখনও খারাপ হয়ে আছে। সেখানে যে কোনও মন্ত্রী গিয়ে যদি দেখেন তাহলে তারা নিজেরাই লজ্জিত হবেন। প্রশ্ন হচ্ছে যে পলিউশন একেবারে গঙ্গার উপরে এটা হচ্ছে। এই যে পলিউশন হচ্ছে, এই সম্পর্কে সরকার কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা এবং যাদের জমি নেওয়া হয়েছে সেই জমির অনেক পরচা নেই। টাকা জমা দিচ্ছেন ট্রেজারিতে কিন্তু এই গরিব লোকগুলি পয়সা পাচ্ছে না। এই সম্পর্কে কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা? রাস্তা, পলিউশন এবং যাদের জমি অধিগ্রহণ করেছেন তাদের জন্য উপযুক্ত কোনও ব্যবস্থা করেছেন কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** পলিউশনের ব্যাপারে কতকগুলি মান আছে। সেই মানটা দেখেন স্টেট পলিউশন বোর্ড এবং সেন্ট্রাল পলিউশন কন্ট্রোল বোর্ড। এখনও পর্যন্ত উৎপাদন শুরু হয়নি। আপনি যেটা বলছেন সেটা হচ্ছে ইনফ্রাস্ট্রাকচার অর্থাৎ রাস্তা খারাপ ইত্যাদি। এই ব্যাপারে প্রজেক্ট যা এগিয়েছে, এটা শেষ হলে তারা সমস্ত রাস্তা সারিয়ে দেবে এই কন্ডিশন নিয়ে তাদের সঙ্গে কথা হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে, রি-হ্যাবিলিটেশন প্যাকেজ সম্পর্কে জানালেন, এই রকম কোনও সংবাদ আমার কাছে নেই।

### রিটেনার (ফিস দিয়ে) অ্যাডভোকেট নিয়োগ

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

কলিকাতা হাইকোর্টের রিট জুরিস্‌ডিক্‌শনের এলাকাধীন সকল বেঞ্চে রিটেনার ফি এবং দৈনিক ভাতা দিয়ে রিটেনার অ্যাডভোকেট নিয়োগ করার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ**

এ বিষয়ে কোনওরকম সিদ্ধান্ত এখনও পর্যন্ত হয়নি। তবে ভাবনা চিন্তা করা হচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন, 'এবিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয় নি, কিন্তু ভাবনা-চিন্তা করছি।' অনেক সময় হাইকোর্টে সরকার পক্ষের উকিলের অনুপস্থিতিতে 'এক্স পার্টি' ডিগ্রি হয়ে যায়। তাতে জটিলতার সৃষ্টি হয় এবং

সরকারকে অ্যাপিল করতে হয়। এই পরিস্থিতি ঠেকাতে রিটেলার অ্যাডভোকেট নিয়োগ করার বিষয়ে ভাবনা চিন্তা করছেন কি?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** এখনও সিদ্ধান্ত গ্রহণ করা হয় নি। তবে কলকাতা হাইকোর্টের রিট কোর্ট ১৮-টি আছে, অর্থাৎ ১৮টি কোর্টে রিট কেস হয়। তাঁর মধ্যে ১২টি সিঙ্গেল বেঞ্চ এবং ৬টি ডবল বেঞ্চ। অনেক সময়েই দেখা যায় এই সব কোর্টে সরকারি উকিল উপস্থিত থাকেন না। সে জন্য সরকার ভাবছে প্রতি আদালতে একজন করে রিটেলার অ্যাডভোকেট দেওয়া যায় কিনা। তবে এটা ভাবনা চিন্তার স্তরেই আছে, এখন সিদ্ধান্ত হয় নি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** রাজ্যের সমস্ত জেলার সরকারি উকিলদের যে প্যানেল আছে তাদের সঙ্গে কলকাতার সিটি সিভিল কোর্ট এবং সেশন কোর্টের সরকারি উকিলদের ফি এবং দৈনিক ভাতার মধ্যে সমতা আনা হয়েছে কি; হয়ে থাকলে কবে থেকে হয়েছে এবং বর্তমানে কত টাকা ফি দেওয়া হচ্ছে?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** সমস্ত জেলা আদালতের পিপি এবং জিপিদের ফি-এর যে অসমতা ছিল তা দূর করা হয়েছে এবং এখন সকলের জন্যই তা ১০০ টাকা পার ডে করা হয়েছে। গত বছরের এপ্রিল মাস থেকে তা চালু করা হয়েছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** এর ফলে রাজ্যের জেলাগুলোয় কাজ-কর্মের কোনও অগ্রগতি পরিলক্ষ্যিত হয়েছে কি?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** জেলাগুলোয় কেসের ক্ষেত্রে কোনও অসুবিধা ছিলনা। উকিলদের ফি সম্বন্ধে দাবি ছিল, সেটা পূরন করা হয়েছে এবং এতে তাঁদের নিশ্চয়ই সুবিধা হয়েছে বলেই আমরা মনে করি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** যে রিটেলার অ্যাডভোকেটদের নিয়োগ করার কথা ভাবা হচ্ছে, তাদের কোয়ালিফিকেশন কি হবে? হাউ দে উইল বি রিক্রুটেড?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** তাঁদের হাইকোর্টের প্র্যাকটিসিং অ্যাডভোকেট হতে হবে এবং তাঁদের অন্তত—মিনিমাম—১০ বছরের প্র্যাকটিস হওয়া উচিত। এটাই মনে করা হচ্ছে।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিভিন্ন সরকারি উন্নয়নমূলক কাজ করতে গিয়ে দেখা যায় যে, স্বার্থান্বেষী মহল থেকে হাইকোর্টে রিট্ পিটিশন হাজির করে ইনজাংশন নিয়ে উন্নয়নমূলক কাজে বাধার সৃষ্টি করা হচ্ছে। এই সমস্ত ইনজাংশন ভেকেট করার জন্য রিটেলার অ্যাডভোকেটদের দিয়ে তদারকি করানো হবে কি?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** এখনও তো ওদের নিয়োগই করা হয়নি। সুতরাং তদারকির প্রশ্ন ওঠে না। নিয়োগ করার পরে ওটা দেখা যাবে।

### বোলপুরে স্টেডিয়াম নির্মাণ

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬) **শ্রী তপন হোড়ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বোলপুরে স্টেডিয়াম নির্মাণে ৩১শে ডিসেম্বর ১৯৯৫ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে;

(খ) উক্ত স্টেডিয়ামটি সম্পূর্ণ হতে আরও কত সময় লাগতে পারে;

(গ) বর্তমানে স্টেডিয়ামটিতে কত সংখ্যক দর্শক বসতে পারেন?

(ঘ) স্টেডিয়ামটি সম্পূর্ণ হলে মোট কতজন দর্শক বসতে পারবেন বলে আশা করা যায়; এবং

(ঙ) উক্ত স্টেডিয়ামটি সম্পূর্ণ করতে আনুমানিক সর্বমোট কত অর্থ ব্যয় হতে পারে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) মহকুমা শাসকের প্রতিবেদন অনুযায়ী ১.১২.৯৫ তারিখ পর্যন্ত ১১,৫৬,২৫২ টাকা খরচ হয়েছে।

(খ) নির্মাণ কার্য সম্পূর্ণ হওয়া রাজ্য ও কেন্দ্রীয় সরকারের আর্থিক অনুদান এবং স্থানীয় কর্তৃপক্ষের অর্থ সংগ্রহের উপর নির্ভরশীল।

(গ) বর্তমানে স্টেডিয়ামে ৫০০ জন দর্শক বসতে পারেন।

(ঘ) নির্মাণ কার্য সম্পূর্ণ হওয়ার পর স্টেডিয়ামে দর্শক ধারনের ক্ষমতা ৫০০০ হবে বলে আশা করা যায়।

(ঙ) মহকুমা স্টেডিয়ামের অনুমিত ব্যয় মোট ১৯,৫০,০০০ টাকা ধরা আছে। প্রকল্প ব্যয় ভবিষ্যতে বৃদ্ধি হতে পারে।

[11-50—12-00 Noon]

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, বোলপুরে সম্প্রতি আই.এফ.এ. শিল্ডের ক্লাস্টার পর্যায়ের খেলা হয়েছে। সেখানে চারটি টিম খেলেছে; কোয়ার্টার ফাইনালে মোহনবাগান, মহামেডান স্পোর্টিং এবং কেরলের দুটি টিম বোলপুরে খেলেছে। মাননীয় মন্ত্রী মহাশয় ঐ খেলার উদ্বোধনের সময় সেখানে গিয়েছিলেন এবং স্টেডিয়ামের জন্য কিছু আর্থিক সাহায্যের কথাও তিনি সেখানে ঘোষণা করেছিলেন। ওখানে ক্লাস্টার পর্যায়ের এবং কোয়ার্টার

ফাইনাল পর্যায়ের খেলাগুলি যে হতে পেরেছে সে ব্যাপারে আপনার অবদানের কথা বোলপুর তথা বীরভূম বাসীরা এখনও স্মরণ করেন, কারণ ঐ খেলাগুলো সেখানে অনুষ্ঠিত হবার ব্যাপারে আপনি যোগ্য ভূমিকা নিয়েছিলেন। বোলপুর রবীন্দ্রনাথের জায়গা এবং সেখানে খেলাধূলার একটা বিশেষ ভূমিকা রয়েছে। ওখান থেকে বহু খেলোয়াড় কলকাতার মাঠে প্রথম ডিভিসনে খেলেছেন, ক্রিকেটেও খেলেছেন। বাংলার বাস্কেট বলেও ওখানকার দু'জন মহিলা প্রতিনিধিত্ব করেছেন এবং ভারতীয় বাস্কেট বল টিমেও প্রতিনিধিত্ব করেছেন এবং তাঁরই জন্য ওখানে একটি স্টেডিয়াম গড়ে তুলে খেলাধূলাকে প্রসারিত করবার ব্যাপারে চিন্তা-ভাবনা করেছেন। তাঁরই জন্য ওখানে স্টেডিয়ামটি নির্মাণকার্য দ্রুত শেষ করাটা দরকার হয়ে পড়েছে। আপনি বলেছেন, কেন্দ্র এবং রাজ্য সরকারের কাছ থেকে অনুদান প্রাপ্তির উপর ব্যাপারটা নির্ভরশীল। আমার প্রশ্ন, এই অনুদান যাতে দ্রুত পাওয়া যায় তাঁর জন্য কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তি ঃ** আমরা এই আর্থিক বছরের মধ্যে কিছুটা রাজ্য সরকারের বরাদ্দ থেকে করব এবং সম্ভবত আগামী পনেরো-কুড়িদিনের মধ্যে সেটা আপনারা পেয়ে যাবেন। আর এর ব্যয়-মূল্য, প্রকল্প রূপায়ণ মূল্য সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা তাগাদা রাখব। কিন্তু সমস্যা হচ্ছে, এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের বিধি-নিষেধ যেভাবে দেওয়া রয়েছে তাতে তাঁরা স্টেডিয়ামের কাজ শেষ নাহলে দ্বিতীয় পর্যায়ের টাকা দেবেন না। প্রথম কিস্তির টাকা শেষ হবার পরই তো দরকার হয় দ্বিতীয় কিস্তির টাকা, কিন্তু ওদের অদ্ভুত সিদ্ধান্ত হল—কাজ সম্পূর্ণ হবার পর দ্বিতীয় কিস্তির টাকা! এটা কিভাবে হয়? তাঁর জন্য বিষয়টা নিয়ে আমরা লেখালেখি করছি তাদের দৃষ্টি আকর্ষণ করতে। কেন্দ্র বলেছেন যে, এ-ব্যাপারে তাঁরা বিবেচনা করবেন, কিন্তু যেহেতু বহু জায়গা থেকে তাঁরা ইউটিলাইজেশন সার্টিফিকেট পাচ্ছেন না তারই জন্য তাঁরা এই সাধারন সিদ্ধান্ত নিয়েছেন যে, কাজ শেষ না হওয়া পর্যন্ত দ্বিতীয় পর্যায়ের টাকা দেবেন না। যা হোক, এ-বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি যাতে দ্বিতীয় পর্যায়ের টাকাটা পাওয়া যায়।

**শ্রী তপন হোড়ঃ** আপনাকে ধন্যবাদ, এটা কেন্দ্রীয় সরকারের আরও একটা বঞ্চনার নজীর আমরা দেখতে পাচ্ছি। আর একটা ব্যাপার হলো, এই স্টেডিয়াম সম্পূর্ণ হবেই। ঘটনা হচ্ছে, এই বোলপুর স্টেডিয়াম করার ব্যাপারে আপনি যে আগ্রহ দেখিয়েছেন কেন্দ্রীয় সরকার সেই আগ্রহ দেখাচ্ছেন না। এই ব্যাপারে আমরা বোলপুর বাসীরা উদ্বিগ্ন। এই স্টেডিয়াম সম্পূর্ণ করবার পর আমরা চেষ্টা করছি এখানে ছোট করে একটা নার্সারি প্রশিক্ষন কেন্দ্র করা যায় কিনা। আমরা এই ব্যাপারে প্রস্তাব দিয়েছি, এই ব্যাপারে আপনি ইতিবাচক কিছু ভেবে থাকলে বলবেন।

**শ্রী সুভাষ চক্রবর্তি ঃ** আপনি নির্দিষ্ট প্রস্তাব দেবেন প্রশিক্ষনের ব্যাপারে, আশা করি আমরা সেটা কার্যকর করতে পারব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই স্টেডিয়াম তৈরি করতে কত টাকা আপনার লাগছে সেই টাকার মধ্যে কত টাকা সরকার দিচ্ছে, কত টাকা অন্য সংস্থা দিচ্ছে এবং দিয়ে থাকলে তারা কারা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই প্রস্তাব ধরা হয়েছে মহকুমা স্টেডিয়াম পর্যায়ে। এটা ১৯ লক্ষ ৫০ হাজার টাকার প্রস্তাব। এই টাকা রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের মিলিয়ে দেবার কথা তিন ভাগের দু ভাগ। বাকি এক ভাগ স্থানীয় আঞ্চলিক উদ্যোক্তাদের কাছ থেকে তোলা হবে। এই বলে বলা আছে। কিন্তু অভিজ্ঞতায় যেটা দেখা যায় বহু ক্ষেত্রে শেষ পর্যন্ত সরকারকেই সিংহভাগ ব্যায় ভার বহন করতে হয়।

## কৃষিযোগ্য খাস জমির পরিমাণ

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১০) **শ্রী সুকুমার দাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১এ ডিসেম্বর '৯৫ পর্যন্ত রাজ্যে ঘোষিত কৃষিযোগ্য খাস জমির পরিমাণ কত;

(খ) উক্ত সময়ে কত পরিমাণ জমি সরকার কর্তৃক অধিগৃহীত হয়েছে; এবং

(গ) তন্মধ্যে, কত পরিমাণ জমি বিলি করা সম্ভব হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ১২ লক্ষ ১০ হাজার একর।

(খ) ১২ লক্ষ ৮ হাজার একর খাস জমির দখল নেওয়া হয়েছে।

(গ) ৯ লক্ষ ৮২ হাজার একর।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রথম প্রশ্ন হচ্ছে ১৯৭৭ সালের আগে পর্যন্ত কত জমি খাস হিসাবে সরকার অধিগ্রহণ করেছিল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি যে প্রশ্ন করেছেন সেটা ভাল করে দেখুন। আপনি বলেছেন "৩১এ ডিসেম্বর ১৯৯৫ পর্যন্ত রাজ্যে ঘোষিত কৃষিযোগ্য খাস জমির পরিমাণ কত"। আপনি সময়টা বেঁধে দিয়েছেন। আর ১৯৭৭ সাল পর্যন্ত যদি জানতে চান তাহলে আলাদা করে প্রশ্ন দেবেন। এখানে আন্দাজে তো কিছু বলা যায় না।

**(এ ভয়েস ঃ- আমরা এটা জানতে চাই)**

আপনারা পুরানো লোক, আপনারা ভাল করে জানেন এখানে কোনও জিনিস স্মৃতি থেকে বলা আর ঠিক লিখে এনে বলার মধ্যে তফাত আছে। এই সংখ্যা আন্দাজে বলে লাভ নেই। আইনের দিক থেকে আমি বলছি যে প্রশ্ন থেকে উনি এই প্রশ্ন করেছেন সেই ক্ষেত্রে ইট ডাজ নট অ্যারাইজ।

**শ্রী সুকুমার দাস ঃ** আপনি বিদগ্ধ মন্ত্রী, আমি আশা করেছিলাম এই সংখ্যাটা আপনার জানা আছে। আপনার বাজেট বক্তৃতা থেকে শুরু করে অন্যান্য বক্তৃতায় আমরা শুনেছি ৯ লক্ষ একর জমি বিলি করেছেন, বাকি খাস জমি আজ পর্যন্ত বিলি হয় নি। এই যে ৩ লক্ষ একর জমি, আপনি অনেক বক্তৃতায় বলেছেন যে এই জমি বিচারবন্দী হয়ে পড়ে আছে। আমার জিজ্ঞাস্য হলো এই জমির ফসল পাচ্ছে কারা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই জায়গায় বহুবার বলেছি, আর একবার বলছি, আপনারা যেটা বলতে চান এবং অনেক সময় বলেন যে বিলি আপনাদের সময় হয়েছে। এটা নয়। আমি বহুবার বলেছি, আমি চ্যালেঞ্জ করে বলছি এবং এর আগেও বলেছি ১৯৬৭ সালের আগে এক ছটাক জমিও বিলি করা হয় নি, এক ছটাকও দেখাতে পারবেন না। প্রথমে জমি আইনের মাধ্যমে বিলি করা সম্ভব ছিল না। মাত্র ৯ মাস এবং ১৩ মাস যুক্তফ্রন্ট সরকার ছিল। সেই সময় আমার পূর্বসুরী হরেকৃষ্ণ কোনার মন্ত্রী ছিলেন। তিনি দেখেছিলেন শেষ হয় নি। যে জমিগুলো পড়ে ছিল এবং বিলি হয় নি, সেই জমিগুলো যাদের ছিল, সেইসব পুরনো মানুষ, জোতদার যারা তারাই খাচ্ছে। তখন তিনি বলে দিয়েছিলেন যে এই জমি অমুক জায়গায় আছে। সেই জমিগুলো দখল 'এর পর যে ঘটনা ঘটেছে তা আপনারা জানেন। তারপর পতন ঘটে। ১৯৬৯ সালে আবার এসে চেষ্টা করা হয়। তারপর সেটা শেষ হয়। সেটাকে আবার কেড়ে নেবার চেষ্টা হয়। আমি যা বলছি এটা আপনারা এসেম্বলিতে গিয়ে দেখে নেবেন। অনেক চেষ্টা করেও যখন কেড়ে নিতে পারা গেল না তখন, '৭২ সালে ক্ষমতায় এসে সিদ্ধার্থশঙ্কর রায় বলেছিলেন যে ২রা অক্টোবর 'এর ভেতরে জমিগুলো বিলি করবেন। বিলি করবেন বলে উধোর ঘাড়ে বুধোর পিন্ডি চাপিয়ে দিয়েছিলেন তিনি। এছাড়া আর কিছু করতে পারেন নি। আপনি ডেফিনিট কোয়েশ্চেন দেবেন, আমি সব বলে দেব। সমস্ত কিছু যা দেওয়া হয়েছিল তা কিছু জমি কেড়ে নিয়ে দেওয়া হয়েছিল, আর কিছু নয়।

[12-00—12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** I have received three notices of Adjournment Motions. The first one is from Dr. Manas Bhunia on the subject of alleged malpractices revealed in appointment of school teachers in the State. The second one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of alleged rampant corruption in the State Government and the third one is from Shri Saugata Roy on the subject of clash between ABTA supported teachers and management of Khalsa High School at Baranagar on 7.2.1996.

The subject matters of the Motions do not call for Adjournment of the business of the House.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read out the text of the Motion.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ ও জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল ঃ-

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় প্রাথমিক স্কুলগুলিতে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দুর্নীতি, স্বজনপোষন এবং নিম্নমানের শিক্ষক নিয়োগের অভিযোগের ভিত্তিতে সুপ্রিম কোর্ট সম্প্রতি কিছু কিছু জেলায় নিয়োগ হয়ে যাওয়া শিক্ষকদের তালিকা বাতিল করে নতুন করে ইন্টারভিউ করার জন্য নির্দিষ্ট কিছু আদেশ দিয়েছিলেন। কিন্তু দুঃখের বিষয়, সর্বোচ্চ আদালতের সেই নির্দেশ সত্ত্বেও মেদিনীপুর জেলায় পুনরায় ইন্টারভিউ নেওয়া শুরু হয়েছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention namely—

1. Alleged looting of crops by the miscreants of Bangladesh in the border areas under Chapra P.S. Nadia —by Shri Sushil Biswas.

2. Reported police firing in a school at Baranagar on 7.2.96 —by Shri Sanjib Kr. Das and Shri Saugata Roy.

3. Alleged defalcation of funds by the B.D.O. of Bongaon, Block I of Howrah district —by Shri Birendra Kumar Moitra.

4. Reported attack on Chairman and Councillors of Rishra Municipality on 10.2.96 —by Shri Jyoti Chowdhury.

5. Reported dropping of arms in some villages of Purulia district —by Dr. Manas Bhunia and Shri Abdul Mannan.

6. Demand for allocation of fund for construction of administrative building at Tehatta Sub-division —by Shri Kamalendu Sanyal.

I have selected the notice of Dr. Manas Bhunia and Shri Abdul Mannan on the subject of reported dropping of arms in some villages of Purulia district.

The Minister-in-Charge may please make a statement today if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 15th February, 1996.

## LAYING OF RULES

### The West Bengal Municipalities (Procedure and Conduct of Business) Rules, 1995

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to lay the West Bengal Municipalities (Procedure and Conduct of Business) Rules, 1995 published under Notification No. 410/C-4/M1A-40/94 dated the 11th October, 1995.

### Amendments to the Howrah Municipal Corporation (Accounts) Rules, 1989

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to lay the Amendments to the Howrah Municipal Corporation (Accounts) Rules, 1989 published under notification No. 371/MA/O/C-5/H3R-4/94 dated the 27th September, 1995.

## LAYING OF REPORT

### Twenty-second Annual Report of the West Bengal Dairy & Poultry Development Corporation Limited for the year 1990-91

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to lay the Twenty-second Annual Report of the West Bengal Dairy & Poultry Development Corporation Limited for the year 1990-91.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, হাওলা কেলেঙ্কারী সংক্রান্ত মামলায় সি বি আই রিপোর্টে মন্ত্রী, আমলা থেকে শুরু করে উপরতলার লোকদের দুর্নীতি সম্পর্কে একটি নতুন কেলেঙ্কারী ধরা পড়েছে। কেন্দ্রীয় মন্ত্রী থেকে শুরু করে বি জে পি, কংগ্রেস(ই) সমস্ত দলের শীর্ষস্থানীয় লোকেরা প্রচুর পরিমাণে টাকা নিয়ে কালো টাকাকে সাদা টাকাতে পর্যবসিত করেছেন। আরও তাৎপর্যপূর্ণ যে, সুপ্রিম কোর্টের নির্দেশ সত্ত্বেও এই হাওলা কেলেঙ্কারী তদন্ত যেভাবে করা উচিত সেইভাবে হচ্ছে না, বিলম্বিত হচ্ছে। এর জন্য সুপ্রিম কোর্ট ভৎর্সনা করেছে এবং নির্দেশ দিয়েছেন যে, তদন্তের কাজ যাতে তরান্বিত হয়, কারণ যতই ক্ষমতাশীল কেউ হোন না কেন আইনের উর্ধ্বে কেউ নেই। এই হাওলা কেলেঙ্কারীর সঙ্গে প্রধানমন্ত্রী থেকে শুরু করে দেশের শীর্ষস্থানীয় কেন্দ্রীয় বহু মন্ত্রী জড়িত এবং তাদের সমস্ত অভিযোগ তদন্ত সাপেক্ষে এবং আজকে তদন্তের স্বার্থে আমার দাবি যে প্রধানমন্ত্রীর থেকে শুরু করে কেন্দ্রীয় মন্ত্রী যাদের বিরুদ্ধে অভিযোগ তাদের পদত্যাগ করা দরকার। দেশের

উচ্চতম আদালত সুপ্রিম কোর্ট যখন এই নির্দেশ দিয়েছেন তখন তদন্তের স্বার্থে তাদের পদত্যাগ করা উচিত। আমাদের কাছে নজির আছে, ইতিপূর্বে এলাহাবাদ হাইকোর্ট প্রাক্তন প্রধানমন্ত্রীর বিরুদ্ধে রায় দিয়েছিল, কিন্তু সুপ্রিম কোর্টের মামলায় প্রধানমন্ত্রীর সেই রায় আবার বাতিল হয়ে যায়। কেন্দ্রীয় স্বার্থে সেই সময়ে প্রধানমন্ত্রীর উচিত ছিল পদত্যাগ করা। সেখানে তিনি সেই রায় না মেনে সুপ্রিম কোর্টে অ্যাপিল করে গণতন্ত্রকে ধর্ষিত করে জরুরি অবস্থা জারি করেছিলেন। সুতরাং আজকে যেখানে হাওলা কেলেঙ্কারী সংক্রান্ত মামলায় প্রধান মন্ত্রীর থেকে শুরু করে কেন্দ্রীয় মন্ত্রীরা জড়িত রয়েছেন তখন তদন্তের স্বার্থে তাদের পদত্যাগ করা উচিত এবং অবিলম্বে যাতে দোষীরা শাস্তি পায় তাঁর ব্যবস্থা করা উচিত।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। খবরের কাগজে কয়েকদিন আগে দেখেছি যে, শ্রীমতী শম্পা ব্যানার্জি নামে একটি মহিলার বিয়ে হল। ওই মহিলার আত্মীয়া হচ্ছেন যুব কংগ্রেসের একজন প্রখ্যাত মহিলা [***]

**মিঃ স্পিকার ঃ** নাম বাদ যাবে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** ওই কংগ্রেস নেত্রীর আত্মীয়া শ্রীমতী শম্পা ব্যানার্জি প্রদীপ ব্যানার্জিকে বিয়ে করেন। চিঠিটা আমাকে দিয়েছে। ২০সি গাঙ্গুলিবাগান লেনে, কলিকাতাতে এই ভদ্রমহিলাকে বিয়ে করার পরে ওর স্বামী ও শ্বশুর রোজ ২ জনে মদ খেয়ে আসে এবং ওকে কুৎসিত ভাষায় গালাগালি, অঙ্গভঙ্গি করে এবং পরবর্তীকালে ও চীৎপুর থানায় ডাইরি করে। কিন্তু পুলিশ যখন ডাকে তখন তাকে পাত্তা দেয়না, যুবনেত্রীর নাম করে। পরবর্তীকালে শ্রীমতী অনুগতা চক্রবর্তীর কেস্‌টা হাইকোর্টের অ্যাডভোকেট দেখেন এবং দেখে জানা যায় যে এই প্রদীপ ব্যানার্জি দুইবার বিয়ে করেন। অনুগতা চক্রবর্তী হাইকোর্টের অ্যাডভোকেট তিনি কেসটা লস করেন। শ্বশুর শাশুড়ি দুইজনে অ্যারেস্ট হয় এবং শ্রীমতী ব্যানার্জির কাছে যখন এই ব্যাপারে গিয়েছিল এবং বলেছিল আপনার তো ভাই-এর বৌ, আপনি এটা দেখুন। তিনি বলেছিলেন, ওরা সব বাজে লোক, আমি নট ইন্টারেস্টেড। এটা সাব-জুডিস হয়েছে। এখন প্রতি নিয়ত পলিটিক্যাল প্রেসার হচ্ছে কেসটা উইথড্র করার জন্য। আমার বক্তব্য হচ্ছে, নারী নির্যাতন নিয়ে ওরা এমনিতেই কুম্ভীরাশ্রু বিসর্জন করছে, যদিও এর সঙ্গে সংযুক্ত নয়, নয়না সাহাসী খুনের পর উনি মুখে কুলুপ এঁটে দিয়েছেন। তিনি যেহেতু যুব কংগ্রেসের সভানেত্রী তাঁর সভাপতি, তাঁর কাকা, কাকীমা, খুড়তুতো ভাই যারা নির্যাতন করছে মহিলার উপরে, এবং আর একবার বিয়ে করেছে, আবার পলিটিক্যাল প্রেসার ক্রিয়েট করছে কেসটা উইথড্র করার জন্য, সেখানে আমাকে আবেদন আইন যেন তাঁর নিজের পথে চলে, অ্যাডভোকেট এর উপর যেন অত্যাচার না হয় এবং শম্পা ব্যানার্জির নিরাপত্তার বিষয়টি যেন দেখা হয় এই আবেদন আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের নিকট করছি।

[12-10—12-20 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ

[* Expunged as ordered by the Chair]

মন্ত্রীকে বিষয়টি দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। গত হাউসে বিদ্যুৎ মন্ত্রী আমার লিখিত প্রশ্নের উত্তরে বলেছিলেন, আমার বিধানসভা কেন্দ্রের গাইঘাটায় সমস্ত মৌজায় বিদ্যুৎ চলে গিয়েছে। ঘটনাটা সম্পূর্ণ সত্য নয়। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি, গাইঘাটায় ২৫২টি বুথের মধ্যে এখনও পর্যন্ত ১০০টি বুথে বিদ্যুৎ যায়নি। তাঁর মধ্যে মুসলিম অধ্যুষিত এলাকা আছে। এইগুলি হল, মাটিকুমড়া, যাদবপুর, সাতভাই, কালিতলা, গড়জলা, শশাডাঙা। মাননীয় মন্ত্রী বলেছিলেন সমস্ত মৌজায় বিদ্যুৎ চলে গিয়েছে, আমি এই ব্যাপারে ওনাকে চিঠি দেওয়ার পরে উনি বলেছিলেন যে সমস্ত জায়গায় বিদ্যুৎ যায়নি, গ্রামবাসীরা যদি ফিফটি পারসেন্ট টাকা এস.ই.বি.কে ডোনেট করে দেয় তাহলে আমরা বিদ্যুৎ পৌঁছে দেব। আমরা বিভিন্ন গ্রামবাসীদের তরফ থেকে সমস্ত টাকা-পয়সা দেব বলি। এই ব্যাপারে সেক্রেটারি, এস.ই.বি. চেয়ারম্যান ইঞ্জিনিয়ারদের বলি, কিন্তু আজ পর্যন্ত সেখানে ফিফটি পারসেন্ট টাকা দেওয়ার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও ৯৫ শতাংশ এস.সি., এস.টি.র বাস যেখানে, সেখানে বিদ্যুৎ যায়নি। আমি আবেদন করব, অবিলম্বে যুদ্ধকালীন ভিত্তিতে ফিফটি পারসেন্ট টাকা দিলে বিদ্যুৎ পৌঁছে দেব যে কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন, সেই টাকা আমার কন্সটিটিউয়েন্সির প্রত্যেকটি মানুষ দিতে রাজি আছে, যেগুলির নাম বললাম। আশাকরি সেখানে যেন অবিলম্বে বিদ্যুৎ চলে যায়।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বিদ্যুৎ মন্ত্রী নেই, বিদ্যুৎ মন্ত্রীকে বলুন সভায় আসার জন্য।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৯ই ফেব্রুয়ারি কংগ্রেসের কিছু উচ্ছৃঙ্খল মানুষ আমাদের সূতাহাটি ২নং ব্লকের পার্টি অফিস ঘেরাও করে এবং বি.ডি.ও.কে লিখিত দিতে বলে যে—সি.পি.এমের পঞ্চায়েত সমিতি দুর্নীতি করছে। এরপর কংগ্রেসের উচ্ছৃঙ্খল লোকেরা আমাদের পার্টি অফিস আক্রমণ করে ইটপাটকেল ছোড়ে। পুলিশ তখন গুলি চালাতে বাধ্য হয়। কংগ্রেসিরা পার্টি অফিসের লোকজনদের মারধর করে এবং এলাকায় বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি করে। সেই উচ্ছৃঙ্খল কংগ্রেসিদের বিরুদ্ধে মামলা করা হয়েছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে এই কংগ্রেসিদের গ্রেপ্তার করে সুস্থ পরিবেশ ফিরিয়ে আনা হোক। কংগ্রেসিরা বিভিন্ন এলাকায় বিভিন্নভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করছে এবং কংগ্রেসি নেতারা বিভিন্ন এলাকায় গিয়ে আইনশৃঙ্খলা ধ্বংস করার চেষ্টা করছে। আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নাসিরউদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র নওঁদায়, আদুলবেড়িয়া গ্রাম থেকে ৩৪ নম্বর ন্যাশনাল হাইওয়ে পর্যন্ত এগ্রিকালচার মার্কেটিং-এর একটা রাস্তা ছিল। সেই রাস্তা মোটামুটিভাবে ৫ কি.মি. রাস্তা পাকা হয়েছিল। এখন সেটা সম্পূর্ণ বিধ্বস্ত হয়ে গেছে, সেখানে চলাচলের অসুবিধা হচ্ছে। সেই রাস্তার এমন অবস্থা যে সেখানে কোনও গাড়ি চলে না, মানুষ হেঁটে যেতে পারে না। বারে বারে বলা সত্ত্বেও সেই রাস্তার রিপেয়ার হল না। রাস্তার রিপেয়ার না হওয়ার ফলে সমস্ত যানবাহন বন্ধ হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে রাস্তাটি অবিলম্বে মেরামত করা হোক।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রে, নদীয়া জেলার করিমগঞ্জ থেকে মাজদিয়া পর্যন্ত রাস্তাটি অত্যন্ত খারাপ। এই রাস্তাটি ঠিক করার জন্য সরকার পক্ষ থেকে টাকা দেওয়া হয়েছে, কিন্তু একটা সমস্যা হচ্ছে কেন্দ্রীয় সরকার রাস্তার জন্য বিটুমিন দিচ্ছে না। তাঁরা বলছেন আগাম টাকা দিতে হবে। নদীয়া জেলার রাস্তার সঙ্গে সঙ্গে গোটা পশ্চিমবঙ্গের রাস্তাঘাটগুলোর জন্য পশ্চিমবঙ্গ সরকার যে টাকাপয়সা দিচ্ছেন তাতে বিটুমিনের অভাবে সেই কাজগুলো করা যাচ্ছে না। রোলার, বিটুমিনের যে সমস্যা হচ্ছে তাঁর জন্য আমি আপনার মাধ্যমে পি.ডাব্লু.ডি.র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-20—12-30 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে রাখছি। স্যার, গত ২৭.১.১৯৯৬ তারিখে মালদহ ইংলিশ বাজারে মোসামোল্লা নামে ২৮ বছরের এক যুবককে পুলিশ লক আপে পিটিয়ে মেরে ফেলা হয়। পরে বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে এটা প্রচারিত হয়েছে। মোসামোল্লাকে রায়পুর গ্রাম থেকে তুলে নিয়ে এসে পুলিশ ফাঁড়িতে প্রচুর মারধোর করার পর হাসপাতালে নিয়ে যাওয়া হয়। সেখানে প্রাথমিক চিকিৎসা করে তাকে ছেড়ে দেওয়া হয়। কিন্তু রহস্যজনকভাবে দেখা যায় পুলিশ তাঁর ডেড বডি হাসপাতালে নিয়ে যায় এবং হাসপাতাল কর্তৃপক্ষকে ভর্তি করার জন্য দাবি জানায়। হাসপাতাল কর্তৃপক্ষ বলে, আগেই মারা গেছে, আমরা ভর্তি করতে পারব না। হাসপাতাল কর্তৃপক্ষ যখন ভর্তি করল না, পুলিশ সেই অবস্থায় তাকে হাসপাতালের বাইরে ফেলে চলে আসে। তারপর দুদিন ধরে সেই ডেডবডির পোস্টমর্টেম হয় নি। কোনও ডাক্তার সাহস পায়নি পোস্টমর্টেম করতে। যাকে হাসপাতাল থেকে প্রাথমিক চিকিৎসার পর ছেড়ে দিল, তারপর রাত ১০টার সময় সে পুলিশ লক আপে মারা গেল, এরকম একটা অবস্থা। এবং, মালদার পুলিশ প্রশাসন, ওখানে যে এস.পি., তিনি চাইছেন এই ঘটনাটাকে চেপে দিতে এবং অন্য একটা স্টোরি চালাতে। আমরা দেখলাম, রায়পুর গ্রামের মানুষ, যারা একবারও তাঁর গায়ে আঘাত করেনি, তাদের অ্যারেস্ট করা হ'ল, তারাই নাকি মোসামোল্লাকে মেরে ফেলেছে। গ্রামের মানুষ তাঁর গায়ে হাত দেয় নি। পুলিশ গ্রামের মানুষকে শাসাচ্ছে যাতে এই বিষয়ে তারা মুখ না খোলে। তাই গ্রামের মানুষ ভীত, আতঙ্কিত। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে এই ব্যাপারে সি.বি.আই. তদন্ত করা হোক। রাজ্যপালের ভাষণে লক আপ ডেথ্-এর কথা কোথাও উল্লেখ নেই। আমি বলতে চাই, মালদার মতো জায়গায় পুলিশি অত্যাচার যেভাবে চলছে, যে ভাবে মোসামোল্লা হত্যা হ'ল, তাতে করে সেখানে কোনও আইন নেই বলেই মনে হয়, সেখানে পুলিশ লক আপে মেরে ফেলে।

**শ্রী আব্দুল হাসনাত খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে উত্থাপন করছি। কলকাতা বন্দরকে বাচাবার জন্য ফারাক্কা ব্যারেজ তৈরি করা হয়েছে। সেখানে যেভাবে চড়া হয়েছে এবং চড়া পড়েছে, তাতে অদূর ভবিষ্যতে ফিডার ক্যানেল দিয়ে কলকাতায় জল আসা বন্ধ হয়ে যাবে এবং হলদিয়া থেকে এলাহাবাদ পর্যন্ত যে নদীপথ তাও বন্ধ হয়ে যাবে। অবিলম্বে যদি চড়া তুলে ড্রেনেজ করার ব্যবস্থা না

হয়, তাহলে কলকাতা বন্দরে জল আসবে না।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার এলাকায় ভাগীরথীর তীরে, সেখানে কাটোয়া ঘাট ও বল্লভপাড়া ঘাট দিয়ে প্রতিদিন হাজার-হাজার মানুষ পারাপার করেন বর্ধমান এবং নদীয়া জেলার মানুষ, তাদের রুজি-রোজগারের জন্য। সেখানে মাঝে মধ্যে দুর্ঘটনা ঘটে—নৌকাডুবি হয়। ঘাট মালিকদের সাথে ভাড়া নিয়েও হয়রানি হয়। বহরমপুরে একটি সেতু এবং গৌরাঙ্গ সেতু ছাড়া আর কোনও সেতু ভাগীরথীর উপরে নেই সেখানকার মানুষের পারাপারের জন্য। কাটোয়া ঘাট এবং বল্লভপাড়া ঘাটে যদি একটি ব্রিজ করা হয় তাহলে এই দুই জেলার মানুষের খুব উপকার হয়। এখানে একটি ব্রিজ তৈরি করার প্রতি আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলার সবং, পটাশপুর, পিংলা, ভগবানপুর প্রভৃতি থানার একটা বিশাল এলাকায় বোরো চাষে বিদ্যুৎ সরবরাহে দারুন অব্যবস্থা দেখা দিয়েছে। লো-ভোল্টেজ এবং লোড-শেডিং তীব্র হয়ে উঠেছে। এ সম্বন্ধে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করে কিছু কথা বলতে চায়। প্রতি বছরই কম-বেশি সমস্যা থাকে। কিন্তু গত ৩। ৪ বছর ধরে যে সমস্যা দেখা দিয়েছে তাতে আমার সন্দেহ হচ্ছে ওখানে সাবোটেজের কোনও কিছু হচ্ছে কিনা? আমি স্পেশ্যালি এগরা, তালতলা প্রভৃতি জন-প্রতিনিধিদের সঙ্গে কথা বলে দেখেছি সেখানে কোনও গোলযোগ নেই। কিন্তু উক্ত স্থানগুলোতে লোডশেডিং-এর সমস্যা, লো-ভোল্টেজের সমস্যা বাড়ছে। আমার মনে হয়, এতে পলিটিক্যাল মোটিভ কাজ করছে এবং আপনার দপ্তরের অফিসারদের কাজ-কর্মের ফলে এটা হচ্ছে। আমি এ ব্যাপারে দৃঢ় ইন্টারভেনশন আশা করছি।

**শ্রী সঞ্জিবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমার এলাকার গুরুত্বপূর্ণ সঙ্কটের কথা সম্বন্ধে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ১লা মার্চ থেকে মাধ্যমিক পরীক্ষা এবং ২৬ মার্চ থেকে উচ্চ-মাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে। কিন্তু উলুবেড়িয়া মহকুমাতে যাতে কেরোসিন তেলের সঙ্কট দেখা দিয়েছে। ১ মাস ধরে লোডসেডিং লোভোল্টেজ চলছে কিন্তু কেরোসিন তেল পাওয়া যাচ্ছে না। এ বিষয়ে আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। সারা উলুবেড়িয়া মহকুমায় যে কেরোসিনের সঙ্কট চলছে তাতে ছাত্রদের পড়াশোনার খুবই অসুবিধা হচ্ছে। অন্য বছর পঞ্চায়েত সমিতি প্রভৃতিদের কোটায় তেল দেওয়া হয় রিজার্ভ ছাত্র-ছাত্রীদের দেওয়ার জন্য। কিন্তু এ বছর দেওয়া হয় নি। অধিকন্তু কেরোসিন ডিলাররা তেন তুলতে পারছে না। আমার এলাকা ড্রাই এলাকায় পরিণত হয়েছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে উলুবেড়িয়া মহাকুমায় কেরোসিন সরবরাহ করা হয়।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। বহু চেষ্টায় ঐ বিবেকানন্দ সেতুর পূর্ণাঙ্গ সংস্কারের

কাজ শুরু হয়েছে। এটা এক মুখি রাস্তা কিন্তু এর যান নিয়ন্ত্রণ যেভাবে হওয়া দরকার তাঁর অভাব ঘটেছে। কিছু মাল বোঝাই বড় বড় লরি সেখান দিয়ে যাবার অনুমতি দেওয়া হয়েছে। ফলে ট্রাফিক জ্যাম হচ্ছে। এর ফলে দক্ষিণেশ্বর অ্যাপ্রোচ রোড দুর্ঘটনা ঘটছে। রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব ছিল যতদিন ব্রিজ-এর পূর্ণাঙ্গ সংস্কার না হবে ততদিন ডানকুনি লোকাল এবং বিশেষ কিছু ট্রেন চালু করা দরকার। বালি থেকে বাবুঘাট পর্যন্ত সার্ভিস আছে। আরও কতগুলো লঞ্চ সার্ভিস করা দরকার, তা না হলে দক্ষিণ কলকাতার সঙ্গে উত্তর কলকাতার যোগাযোগের ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়ছে, যান চলাচল অসুবিধা হচ্ছে। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিবেকানন্দ সেতুর পূর্ণাঙ্গ সংস্কার নিয়ে দলমত নির্বিশেষে সব সদস্যরা বারেবারে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। আমাদের মন্ত্রী মহাশয় এ নিয়ে আলোচনা করেছেন। এর সঙ্গে রেল দপ্তর জড়িত। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি এবং আশা করি হাউসের সকলে এ বিষয়ে এক মত হবেন যে, এ বিষয়ে রেল কর্তৃপক্ষকে অনুরোধ করা হোক এবং ডানকুনি লোকাল ট্রেনের সংখ্যা বাড়াতে বলা হোক। দ্বিতীয় কথা হলো রাজ্যসরকার চেষ্টা করুন বালি থেকে বাবুঘাট পর্যন্ত লঞ্চ সার্ভিস যাতে আরও বেশি করা যায় এবং উত্তর কলকাতার সঙ্গে নিয়মিত যাত্রীদের সুবিধা হয়। তৃতীয় কথা হচ্ছে দক্ষিণেশ্বরের অ্যাপ্রোচ রোডের অবিলম্বে সংস্কার করা দরকার।

[12-30—12-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিচার চাইছি। সাম্প্রতিক কালে নৃশংসতম হত্যাকান্ড বারুইপুরে হয়ে গেল। গোবিন্দ সাপুই জাগরনি ক্লাবের সম্পাদক। গত ২৬এ জানুয়ারির সকালবেলা অর্থাৎ যে দিন স্বরস্বতী পূজোর দধিকর্মা হয় সেদিন বালক ভোজনের জন্য চাল-ডাল তুলতে বেরিয়েছিল। সি.পি.এমের প্রায় ২২ জন ছেলে তাকে আক্রমণ করে, তারা তাঁর কান, নাক, জিব কেটে দেয়, তাঁর বুকের মধ্যে বর্শার ফলক ঢুকিয়ে দেয়, টাঙ্গি মারে তলপেটে। যখন সে অর্ধমৃত অবস্থায় শুয়ে আছে তখন তারা বলে এই ছেলেটি মমতার মিটিংয়ে ছেলে নিয়ে গিয়েছিল। গোবিন্দ সাপুইকে ২৬ জানুয়ারি এস.এস.কে.এম হাসপাতালে ভর্তি করা হয়েছিল। ৩১ জানুয়ারি সে মারা যায়। আমি সেখানে গিয়ে জানতে পারি দুই জন মূল আসামী, তারা হত্যা করেছে। এই ধরনের নৃশংস হত্যাকান্ডের পর পুলিশ জেল কাস্টডি চেয়ে পাঠিয়েছে, যখন কোনও হত্যা কান্ড হয় তখন পি.সি. চাওয়া হয়। আমি ও.সি.কে জিজ্ঞাসা করেছিলাম যে মূল আসামীর ক্ষেত্রে আপনি জে.সি. চাইলেন কেন? ও.সি. আমাকে বললেন সেটা আমার ডিস্ক্রিশানের ব্যাপার। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে বিচার চাইছি এবং অবিলম্বে যারা এই খুনের সঙ্গে জড়িত ছিল তাদের গ্রেপ্তার দাবি করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং পুলিশ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আমি ইতিপূর্বে এই হাউসে এবং আমাদের উত্তরবঙ্গের বহু সদস্য গৌড় এক্সপ্রেসে ডাকাতির কথা উল্লেখ করেছি। আপনি মাননীয় পরিষদীয় মন্ত্রীকে বলেছিলেন এই বিষয়ে রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করতে। আপনার হস্তক্ষেপের জন্য একটা মোবাইল থানাও চালু হয়েছে গৌড়

এক্সপ্রেসে। যে দিন মোবাইল থানা উদ্বোধন হল সে দিন কাটিহার এক্সপ্রেসে ডাকাতি হয়, আমি সেদিন ওই ট্রেনে ছিলাম। ১৭ জনকে মাদক দ্রব্য খাইয়ে আক্রান্ত করে ডাকাতি করা হয়েছে। পুলিশকে বলে আজ পর্যন্ত কোনও কেসের হদিস হয়নি এবং এই ট্রেনে আমাদের উত্তর দিনাজপুর মালদার বহু এম.এল.এরা যাতায়াত করেন। এই বিষয়ে রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হোক এবং স্বরাষ্ট্র দপ্তরকে এই বিষয়ে ব্যবস্থা নিতে বলা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী এখানে উপস্থিত আছেন তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় আমার বিধানসভা কেন্দ্র সবং, এবং পটাশপুর এই দুটি বিধানসভা কেন্দ্রে প্রায় ৪০ হাজার একর জমির বোরো ধান চাষ হয়। বন্যার জলে প্লাবিত হয় বলে এখানকার চাষীদের বোরো চাষের উপর নির্ভর করতে হয়। এখন জল শুকিয়ে গেছে আমি বিনীতভাবে মাননীয় সেচমন্ত্রীর কাছে আবেদন করছি যে কংসাবতী জলাধার থেকে প্রতি বছর জল নেওয়ার জন্য আমরা আবেদন করি। এখন সেই মুহূর্ত এসে উপস্থিত হয়েছে, যদি অবিলম্বে কংসাবতী জলাধার থেকে জল ছাড়া না হয় এবং কেলেঘাই ও কপালেশ্বরী নদী দিয়ে সেই জল কিছু ক্যানেলে না যায় তাহলে ৪০ হাজার একর জমির বোরো চাষ জল পাবে না। পটাশপুর এবং সবং-এর চাষীদের সমস্ত বোরো চাষ নষ্ট হয়ে যাবে, ফলে তারা না খেয়ে মরবে। কারণ তাদের আউস এবং আমন ধান হয় নি। এ বিষয়ে জেলা প্রশাসনকে, জেলা সেচ দপ্তরকে বার বার জানানো হয়েছে। কিন্তু কোনও ফল হয় নি। এখন আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করছি—অবিলম্বে কংসাবতী জলাধার থেকে জল ছেড়ে ঐ বিস্তীর্ণ এলাকার বোরো চাষকে বাঁচিয়ে মানুষের উপকারের ব্যবস্থা করুন।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, একটা শ্লোগান উঠেছে, "হাওলারা দু ভাই, বিজেপি আর কংগ্রেস(আই)।" বোফর্স, চিনি, টেলিকম, শেয়ার, হাওলা ইত্যাদি কেলেঙ্কারির মধ্যে দিয়ে কংগ্রেস দেশটাকে ডুবিয়ে দিল। এর ফলে আমরা শুধু পশ্চিমবাংলার মানুষরাই নয়, গোটা ভারতবর্ষের মানুষ আতঙ্কিত। আমাদের রাজ্য থেকে নির্বাচিত কেন্দ্রীয় মন্ত্রীর নাম হাওলায় এসেছে, তাঁর বিরুদ্ধে অভিযোগ উঠেছে। বর্তমান বিদেশ মন্ত্রীও হাওলায় যুক্ত। আবার দেখছি প্রধানমন্ত্রীও যুক্ত এবং তাঁর ভাইও যুক্ত। প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী থেকে শুরু করে, বর্তমান মন্ত্রী থেকে শুরু করে কংগ্রেসের বহু মানুষই যুক্ত। অবশ্য তাতে আমাদের রাজ্যের কংগ্রেসিদের কিছু যায় আসেনা, কিন্তু আমাদের যায় আসে। আমরা যাঁরা মানুষের সঙ্গে থাকি তাঁদের অবশ্যই কিছু যায় আসে, গোটা দেশেরই অনেক কিছু যায় আসে। স্যার, আমরা দেশের সংবিধান মেনে এখানে এসেছি। আমাদের একজন স্বরাষ্ট্রমন্ত্রী আছেন, একজন প্রধানমন্ত্রী আছেন, একটা কেন্দ্রীয় সরকার আছে—আমাদের একটা আন্তর্জাতিক ভিত্তি আছে। এই অবস্থায় গোটা পৃথিবীর কাছে আমরা কলঙ্কিত হচ্ছি। বিভিন্ন কেলেঙ্কারির মধ্যে দিয়ে কংগ্রেস দেশটাকে সর্বনাশের দিকে নিয়ে যাচ্ছে। দেশ এবং বিদেশের মানুষের কাছে আমরা যাঁরা এ দেশে রাজনীতি করি তাদের ওঁরা কোথায় নামিয়ে নিয়ে যাচ্ছেন, তা বোধ হয় ওঁরা একবারও ভেবে দেখেননা! এই পরিস্থিতিতে আমি অন্তত ধন্যবাদ জানাব আমাদের সুপ্রিম কোর্টকে, তাঁরা একটু সৎ সাহস দেখিয়েছেন, একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। কিন্তু আমরা লক্ষ্য করছি

কেন্দ্রীয় সরকারের এ বিষয়ে যে যে পদক্ষেপ নেওয়া উচিত ছিল সে সে পদক্ষেপ তাঁরা নিচ্ছেন না। এমন কি হাওলা সহ বিভিন্ন কেলেঙ্কারিগুলো তাঁরা চাপা দেবার জন্য ষড়যন্ত্র শুরু করেছেন। কাজেই আজকে স্যার, আমরা আতঙ্কিত। আমরা যাঁরা রাজনীতি করি, তাঁরা বিশেষভাবে আতঙ্কিত। সুতরাং কংগ্রেসকে পশ্চিমবাংলা থেকে যেমন বিসর্জন দেওয়া হয়েছে তেমন গোটা ভারতবর্ষ থেকেই বিসর্জন দিতে হবে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়া ত্রাণমন্ত্রী সহ সমগ্র মন্ত্রিসভার একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত সেপ্টেম্বর মাসে পশ্চিমবাংলায় ভয়াল বন্যা হয়েছে—এটা আমরা সকলেই জানি এবং এর কবল থেকে পশ্চিমবাংলার বিভিন্ন জেলা সহ নদীয়া জেলাও বাদ যায় নি। তারপর প্রায় ৪ মাস কেটে গেছে। স্যার, আপনি জানেন এই বন্যায় ব্যাপকভাবে মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে—বাড়ি ঘর ভেঙে গেছে, ফসলের ক্ষতি হয়েছে, রাস্তা-ঘাটের ক্ষতি হয়েছে। কিন্তু আজ পর্যন্ত রাজ্য সরকারের পক্ষ থেকে—বিশেষ করে নদীয়া জেলায়—বন্যা পীড়িতদের কোনওরকম সাহায্য দেওয়া হয় নি। হাউস বিল্ডিং-এর জন্য দরখাস্ত পড়েছে এবং এনকোয়ারিও হয়েছে, কিন্তু টাকা পায়নি। এর ফলে মানুষেরা দরজায়-দরজায় ঘুরছে। একবার ব্লকে যাচ্ছে, একবার পঞ্চায়েত সমিতিতে যাচ্ছে, একবার এস.ডি.ও অফিসে যাচ্ছে, তবুও তাদের টাকা দেওয়া হয়নি। দুঃখের বিষয়, বন্যায় জলবন্দী মানুষগুলিকে উদ্ধার করার জন্য যে সমস্ত নৌকাগুলি সরকারি দপ্তর থেকে সিজ করা হয়েছিল—যারা ঐ সমস্ত নৌকার মালিক বা মাঝি নৌকাগুলিকে দিয়ে দিয়েছিল, তাদের একটা কন্ট্রাক্ট দেওয়া হয় যে এই ভিত্তিতে তাদের টাকা দেওয়া হবে, কিন্তু ৪ মাস কেটে গেছে, আজ পর্যন্ত সেইসব গরিব মাঝিদের টাকা দেওয়া হয়নি। এই অবস্থার মধ্য দিয়ে সরকার চলছে। ৪ মাস কেটে গেছে, অথচ বন্যায় ক্ষতিগ্রস্থ মানুষগুলির ঘরবাড়ি নেই। তারা ঘোরাঘুরি করছে। আজ পর্যন্ত হাউস বিল্ডিং লোনের ব্যবস্থা করা হয়নি, ক্রপ লোনের ব্যবস্থা করা হয়নি। যোগাযোগের রাস্তা বিচ্ছিন্ন। বিভিন্ন জেলার রাস্তাঘাটও একই রকম অবস্থায় রয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40—12-50 p.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তফসিলি আদিবাসী সমাজ কল্যাণ মন্ত্রীর একটু দৃষ্টি আকর্ষণ করতে চাই।

বেতাই জিৎপুর কলোনির প্রায় ৩০০ পরিবার, প্রকৃতির ডাকে সাড়া দিতে খোঁজেন রাতের অন্ধকার।

পায়খানা আর প্রস্রাবাগার, সাধ্য নাই কারো বানাবার,
(বসতবাড়ি) তফসিলি আদিবাসী দরিদ্র সবাই
প্রাকৃতিক কারণে, সুস্বাস্থ্য এঁদের বজায় রাখা দায়।
সবাইমিলে, নজর দিলে, সহজেতেই নিস্কৃতি মিলে,
সর্বাধিক ভর্তুকি দানে অবিলম্বে স্যার,
দ্রুত হোক প্রতিঘরে, একটি শৌচাগার।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, গত ৭ তারিখে ডানলপ ব্রিজের কাছে বরানগরে খুবই গুরুতর ঘটনা ঘটে গেছে। ডানলপ ব্রীজ-এর কাছে অনেকদিন ধরে শিখ উগ্রপন্থীরা আশ্রয় নিয়েছে এইরকম অভিযোগ ছিল। কমিটির সভাপতি ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর গ্রেপ্তারও হয়েছিলেন। গত ৭ তারিখে সকাল বেলায় সেখানে এ.বি.টি.এর কিছু শিক্ষক খালসা হাইস্কুলের ম্যানেজমেন্টের বিরুদ্ধে আন্দোলন করছিলেন। সকালবেলায় এ.বি.টি.এর শিক্ষকরা খালসা হাইস্কুলে লক্ষ্য করে ইট-পাটকেল ছোড়েন। তারপর খালসা হাইস্কুলের মধ্য থেকে গুলি চালানো হয় এবং দুঃখের ব্যাপার—আজকে এখানে আর.এস.পির সদস্যরা চেঁচাচ্ছে, কিন্তু সেখানে যার গুলি লেগেছে, সে হচ্ছে বিপ্লব আচার্য, কংগ্রেসের ছেলে, সক্রিয়ভাবে সেখানে যুব-কংগ্রেস করত। গত ৮ তারিখে রাত্রিবেলা বিপ্লব মারা গেলেন। ৯ তারিখে তাঁর মৃতদেহ নিয়ে মিছিল করেছি। হাজার হাজার লোকের মিছিলে আর.এস.পি এবং সি.পি.এম কেউই যায়নি। ১০ তারিখে কংগ্রেসের ডাকে, যুব কংগ্রেসের ডাকে বরানগর বন্ধ হয়েছে। আমি এই ঘটনার তীব্র নিন্দা করছি। রচপাল সিং-এর নেতৃত্বে বিরাট পুলিশ বাহিনী সেখানে দাঁড়িয়ে ছিল। তাদের সামনেই গুলি চালিয়েছে। আর.এস.পির লোকেদের কিছু হয়নি। আমাদের ছেলেই প্রাণ দিল আপনাদের মিস-ম্যানেজমেন্টের জন্য। আমি এরজন্য বিচার বিভাগীয় তদন্তের দাবি করছি। ওখানকার অপদার্থ এম.এল.এও এই ঘটনাকে নিয়ন্ত্রণ করতে পারেনি যারজন্য কংগ্রেসের ছেলে মারা গেল। আমি তীব্র নিন্দা করছি এই ঘটনার। পুলিসি নিষ্ক্রিয়তার জন্য বি.কে.সি কলেজের সেকেন্ড ইয়ারের ছাত্রটি মারা গেল। সেইজন্য আমরা সরকারের বিরুদ্ধে বরানগর বন্ধ করেছি।

**শ্রী জটু লাহিড়িঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার শিবপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত এস.এন.গাঙ্গুলি রোড, মহেন্দ্র ভট্টাচার্য রোড এবং রামচরণ শেঠ রোড এই ৩টি রাস্তা দীর্ঘ ২ বছর ধরে জরাজীর্ণ অবস্থায় আছে। সমস্ত রাস্তাগুলি খানা-খন্দে ভর্তি হয়ে গেছে। প্রায়সই ঐসব রাস্তাগুলিতে অ্যাক্সিডেন্ট হচ্ছে। কিছুদিন আগে একটি বাস গর্তকে এড়াতে গিয়ে পাশ দিয়ে চলা একজন পথচারীকে চাপা দেয়। এরফলে সেই পথচারীটি মৃত্যুমুখে পতিত হয়। আমি রাস্তাগুলির ব্যাপারে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের মেয়রকে চিঠি লিখেছি এবং কথাও বলেছি। তিনি আমাকে আশ্বাস দেন, অবিলম্বে রামচরণ শেঠ রোড, মহেন্দ্র ভট্টাচার্য রোড এবং এস.এন.গাঙ্গুলি রোড এই রাস্তাগুলি মেরামত হবে। তিনি কখন সি.এম.ডি.এর কথা বলেন, আবার কখনও এস্টিমেটের কথা বলেন। আমি বিগত বিধানসভায় এই কথা বলেছি যে এই রাস্তাগুলো মেরামত না হলে গাড়ি ঘোড়া যেমন চলতে পারছে না, বিশেষ করে হাওড়া কর্পোরেশনের এলাকার মধ্যে যে রাস্তাগুলো সেইগুলোর কোনও মেরামতী এবং উন্নয়ন হচ্ছে না। কিন্তু যে রাস্তাগুলো বড় রাস্তা যেখান দিয়ে দিন রাত হেভী ট্রাফিক চলছে, সেইগুলোর যদি মেরামত না হয় তাহলে জন জীবন বিপর্যস্ত হয়ে পড়বে। বিশেষ করে ক্যানাল রোড দিয়ে বিদ্যাসাগর সেতুর উপর দিয়ে যে গাড়িগুলো যায়, যে মহেন্দ্র ভট্টাচার্য রোড, এস.এন.গাঙ্গুলি রোড এবং রামচরণ শেঠ রোড দিয়ে যে গাড়িগুলো যাতায়াত করছে, সেই রাস্তাগুলোতে প্রতিদিন জ্যাম হচ্ছে এবং প্রত্যেক দিন একটা না একটা অ্যাক্সিডেন্ট হচ্ছে, গাড়ি ভেঙে যাচ্ছে, ফলে জ্যাম হচ্ছে, এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা নেবার জন্য মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত পরশুদিন, শনিবার রিসড়া পৌরসভার বোর্ড অব কাউন্সিলের সভা যখন চলছিল তখন ডেপুটেশন দেবার নাম করে কিছু লোক লাল ঝান্ডা নিয়ে,—তারা সি.পি.এম. এর লোক, ঐ বোর্ড অব কাউন্সিলারের মিটিং হলে ঢুকে পড়ে চেয়ারম্যান থেকে আরম্ভ করে কাউন্সিলারদের প্রচন্ডভাবে মারধোর করে। আমাদের একজন কাউন্সিলার চন্দ্র মনি সিং-এর ফলে আহত হয়ে শ্রীরামপুর ওয়ালস্ হাসপাতালে ভর্তি হয়ে রয়েছেন। আমরা দেখতে পাচ্ছি উত্তরপাড়া থেকে আরম্ভ করে পার্শবর্তী পৌরসভাগুলোতে গতবার ব্যাপকভাবে পরাজিত হবার পর বিভিন্ন কংগ্রেসি পৌরসভাগুলোতে আক্রমণ চালাচ্ছে। ডেপুটেশন দেবার নাম করে এসে হলে ঢুকে আক্রমণ করছে, কাউন্সিলারদের মারধোর করা হচ্ছে, কাউন্সিলাররা নিরাপত্তার অভাব বোধ করছে। আমরা একটা জঙ্গলের রাজত্বে বাস করছি। চন্দননগর পৌরসভাতেও ডেপুটেশন দেবার নাম করে হামলা চালানো হচ্ছে। রিসড়ায় আজকে এই হামলার বিরুদ্ধে ধিক্কার জানাবার জন্য জনগন বন্ধ পালন করছে। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে প্রশাসনগতভাবে এবং দলগতভাবে এই হামলা বন্ধ করা হোক।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারী মজার কথা,

পুরুলিয়ায় অস্ত্র বৃষ্টি কোন নিম্ন চাপের ফলে,
কোথায় ছিল প্রহরী দৃষ্টি, দেশের দায় দূরে ঠেলে?
দিল্লি তো পূর্বেই জানে,
ফ্যাক্স খবর গেল বিহার পানে?
জানতো না দিল্লি? ফেলা তো হবে পুরুলিয়ায়।
দুর্ভাগ্য ক্রমে দেখা গেল তাই,
সকলের দাবি, তদন্ত চাই—
অস্ত্র বৃষ্টির দশ দিন পর—
হাটি হাটি পা পা করি, কেন বা চিঠির এত দেরি

তদন্তটা হবে কি তার? চিঠি অনেক পরে লেখা, পোস্টাল তারিখ পরে টোকা, হাওলাতে তো অনেক কিছুই হয়।

১৯৮৭ সালের ত্রিপুরায় প্রায় প্ল্যান ছিল এবার বাংলায়, ভোটের আগেই বাধিবে প্রলয়, বিহারে ফ্যাক্স, বাংলায় ধীর গতির পত্র, সুদৃঢ় সন্দেহ তাই অত্র।

[12-50—1-00 p.m.]

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় বিদ্যুৎমন্ত্রী আছেন, একটি বিষয়ে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি, আশা করি তিনি শুনবেন। স্যার, রাজ্য বিদ্যুৎ পর্ষদ গত ৫ই ফেব্রুয়ারি একটি সার্কুলার যা জারি করেছেন তার ফলে গ্রামীন এলাকায় কোনও লোক

তাঁর বাড়িতে আর বিদ্যুৎ সংযোগ পাবেন না। মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে আছেন, তিনি জানেন, গত ৫ই ফেব্রুয়ারি বিদ্যুৎ পর্ষদ যে সার্কুলারটি জারি করেছেন তাতে তারা বলেছেন যে এস.টি.ডবলু. লাইন থেকে গ্রামীন এলাকায় আর কোনও হাউস কানেকশন দেওয়া হবেনা। স্যার, আপনি জানেন, রুর‍্যাল ইলেকট্রিফিকেশন যেটা হয়েছে সেটা এস.টি.ডবলু. লাইনকে কেন্দ্র করেই হয়েছে যাতে গ্রামীন এলাকায় ইরিগেশন ফেসিলিটিস ডেভেলপ করা যায়। কিন্তু ৫ই ফেব্রুয়ারি ঐ সার্কুলারে বলা হচ্ছে যে তাঁর থেকে হাউস কানেকশন দেওয়া হবে না। হঠাৎ এইভাবে একটা সার্কুলার জারি করার ফলে যারা ২/৩ বছর আগে থেকে বিদ্যুতের লাইন নেবার জন্য দরখাস্ত করে বসে আছেন তারা বিদ্যুৎ সংযোগ পাবেন না। আমার এলাকাতেই আমি জানি যে অনেকে ২/২।। বছর আগে দরখাস্ত করে বসে আছেন। এখন বিদ্যুৎ পর্ষদের লোকরা এনকোয়ারি করতে গিয়ে বলছেন যে আমাদের কাছে এইরকম ফরমান এসেছে অতএব এগুলি ক্যানসেল হয়ে যাবে। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় আছেন, তিনি যদি এ বিষয়ে আলোকপাত করেন তাহলে আমাদের জানার সুবিধা হয়।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জেলা নদীয়া একটি সীমান্তবর্তী জেলা। এই সীমান্তবর্তী জেলাতে সীমান্তে কাঁটা তারের বেড়া একটা বিরাট সমস্যার সৃষ্টি করছে। নদীয়া জেলার চাপড়া থানার মলুয়াপাড়া, বাঙ্গিয়ারপোতা, হাটখোলা, মোহখোলা ইত্যাদি গ্রামে কাঁটা তারের বেড়া দেবার ফলে বেড়ার ও ধারে দুটি জুনিয়ার হাইস্কুল, ৪টি প্রাইমারি স্কুল পড়ে গিয়েছে ফলে সেখানে ভীষন সমস্যার সৃষ্টি হচ্ছে। কেন্দ্রীয় সরকারের নিয়ম ছিল ৪৫ মিটার ধার দিয়ে বেড়া হবে কিন্তু দেখা যাচ্ছে ১/১।। কি.মি. ভেতর দিয়ে কাঁটা তারের বেড়া দেওয়া হচ্ছে। এটা স্যার, আমাদের রাষ্ট্রের সার্বভৌমত্বের প্রশ্ন। আমাদের দেশের জমিকে বাদ দিয়ে এইভাবে বেড়া দেওয়া হচ্ছে। স্কুলের ছেলেরা স্কুলে যেতে পারছে না। বি.এস.এফ. বলছে সকাল ৮টায় গেট খুলবে, ১০টার সময় বন্ধ হবে। ৮টার স্কুলে গেলে ফেরার ভরসা না থাকায় ছেলেরা স্কুলে যেতে পারছে না। কৃষক, যাদের জমি, বাড়ি বেড়ার ওপারে পড়ে গিয়েছে তারা বাড়িতে, জমিতে ঠিকমতোন যাতায়াত করতে পারছে না। তাদের উৎপাদিত ফসল তারা ঘরে আনতে পারছে না। সেখানে এর ফলে কৃষিকাজ ব্যহত হচ্ছে। এ বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে সমস্যার সমাধান করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** (নট্ প্রেজেন্ট)।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় বিচারবিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ই জানুয়ারি ভবানীপুর থানার সুবারবন স্কুল রোডে সোমা সরকার নামে ৩।। বছরের একটি শিশুকে যুব কংগ্রেসের প্রজা নন্দী বলাৎকার করেছে। পরে সে ধরা পড়ে। এলাকার মানুষরাই প্রজা নন্দীকে ধরে ফেলে। স্যার, আমরা লক্ষ্য করছি, যুব কংগ্রেস এবং কংগ্রেসের লোক যারা হৈ চৈ করছেন, প্রজা নন্দীকে ছাড়াবার জন্য—যুব কংগ্রেসের সভানেত্রী ধর্ষনকারী প্রজা নন্দীর পক্ষে সওয়াল করছেন। স্যার, আপনার মাধ্যমে আমার আবেদন, এই জহ্লাদ অপরাধীর কঠোর শাস্তির ক্ষেত্রে যেন কোনও দুর্বলতা না থাকে সেটা মন্ত্রী মহাশয় দেখুন। সেখানে কার্যকর হস্তক্ষেপের দাবি

করছি। সোমা সরকারের ধর্ষণকারী এবং যুব কংগ্রেসের বিরুদ্ধে এরজন্য আমি ধিক্‌কার জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুশীলবাবু যেটা বললেন সে বিষয়ে আমি একমত যে সীমান্তে কাঁটা তারের বেড়া একটা বিরাট সমস্যার সৃষ্টি করছে। সীমান্ত এলাকায় বি.এস.এফ রোড যেটা হচ্ছে সেখানে কোথাও এক কি.মি. কোথাও ১।। কি.মি. ভেতরে ঢুকে বেড়া দেওয়ার ফলে আমার বিধানসভা এলাকায় অনেক মানুষ অসুবিধার সম্মুখীন হচ্ছেন। কাঁটা তারের বেড়া দেবার ফলে ওপারে যাদের জমি, বাড়ি পড়ছে তারা ঠিকমতোন চাষাবাদ করতে পারছেন না। বহু ছেলেমেয়ে ঠিকমতোন স্কুলে যেতে পারছে না। নাগরিকরা যাতে ঠিকমতোন বসবাস করতে পারে তাঁর জন্য বিষয়টি নিয়ে রিথিংকিং করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ননী করঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার দৃষ্টিতে আনতে চাই। গতকাল আমাদের এখানে স্টেডিয়ামে যে প্রোগ্রাম হয়েছিল বিশ্বকাপকে উপলক্ষ্য করে যার উদ্বোধন করেছিলেন আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। সেখানে লক্ষ্যাধিক লোক উপস্থিত ছিলেন এবং লক্ষ লক্ষ লোক বাইরে টি.ভি'র সামনে বসে দেখছিলেন। আপনি জানেন যে অনেক দামে টিকিট বিক্রি হয়েছিল। সাধারন মানুষের দেখা সম্ভব ছিলনা এবং স্থান সঙ্কুলানও ছিলনা। টি.ভি-তে কালকে যেভাবে দেখিয়েছে তাতে দেখলাম যে মাঝখানে থেকে গেল তারপরে পুরানো খেলা দেখলাম। তারপরে আবার শুরু হল। কথা যা বলা হয়েছিল সব বোঝা গেলনা তাঁর মাঝখানে আবার ঢুকলো বিজ্ঞাপন। অথচ স্টার টি.ভি. যারা দেখেছে তারা সব প্রোগ্রাম দেখেছে। এসব দেখে মনে হয় টি.ভি.কে বেসরকারিকরণ করার চেষ্টা করা হচ্ছে। টি.ভি.কে বেসরকারিকরণ করার জন্য মানুষকে উত্তাল আন্দোলনের দিকে নিয়ে যাওয়ার যে কাজ সেই সব কাজকর্ম করা হচ্ছে। এটা ঘটনা কিনা সেটা আমরা জানতে চাই। টি.ভি.কে সরকারিভাবে দেখাবার ক্ষেত্রে বিশৃঙ্খলা সৃষ্টি করে, অপপ্রচার করে মানুষকে ক্ষুব্ধ করার চেষ্টা করা হচ্ছে যাতে সকলে মিলে বলে সে বেসরকারিকরণই ভাল, আজকে সেই জিনিস-এর দিকে যাচ্ছে কিনা? এদের আপনাদের শেষ নেই। ইতিমধ্যে হাওয়ালাকে কেন্দ্র করে আলোচনা হয়েছে। আপনি জানেন যে আমাদের এই সভার সদস্য হিসাবে, আমাদের সভা থেকে নির্বাচিত একজন আমাদের বিদেশ মন্ত্রী, যিনি হাওয়ালার সঙ্গে যুক্ত। আজকে সেজন্য ওরা সমস্ত কিছুকে বেসরকারিকরণের চেষ্টা করছেন। এরা কেলেঙ্কারির নায়ক। সেজন্য এই ব্যাপারে ওরা কিছু বলতে পারছে না। টি.ভি.-তে যেভাবে গন্ডগোল ঘটিয়েছে তাতে আমাদের মনে সন্দেহ হয় যে হাওয়ালার মধ্যে এরা যুক্ত আছে কিনা।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভেবেছিলাম ননী কর ওয়ার্ল্ড কাপ নিয়ে বলবেন। কিন্তু উনি হাওয়ালায় চলে গেলেন। আমি ওয়ার্ল্ড কাপ নিয়ে বলব। কালকে বিশ্বকাপের উদ্বোধনের নামে কলকাতাবাসীকে, ভারতবাসীকে পিলকোনের লোকেরা প্রতারনা করেছেন, ঠকিয়েছেন। কাগজে এমন ভাবে লেখা হয়েছিল যে গোটা পৃথিবী একটা অত্যাশ্চর্য শো দেখবে। আমাদের এম.এল.এ-দের উপরে চাপ এসেছে আমি ২ শত টাকার দুটো টিকিট

কিনেছি। ৭ হাজার টিকিট সুভাষবাবু তুলে নিয়েছেন। একটাও ফ্রি টিকিট পাওয়া যায়নি। লোককে দেখিয়ে চূড়ান্ত ব্যর্থতা। সুস্মিতা সেনকে নিয়ে মিডিয়া হাইপ যেটা করা হয়েছে সেটাও ফেইলর হয়েছে এবং যে মিউজিক্যাল প্রোগ্রাম ছিল সেটাও ফেইলর হয়েছে। সেজন্য আমি এই সভা থেকে দাবি করছি যে, কলকাতার মানুষকে যারা ঠকিয়েছে সেই জগমোহন ডালমিয়াকে অ্যারেস্ট করা হোক এবং এই লেসার শোর জন্য ১১ কোটি টাকা দেওয়া হয়েছে। এই শোয়ের জন্য কি করে ১১ কোটি টাকা হয়। এই টাকা যাকে দেওয়া হয়েছে সেই লুনেত্তা যাতে বিদেশে চলে যেতে না পারে সেজন্য তাকে অ্যারেস্ট করা হোক। যারা এটা অর্গানাইজ করেছেন, যারা কলকাতার মানুষকে ঠকিয়েছেন, কলকাতার মানুষকে প্রতারনা করেছেন, মানুষের আশা ভঙ্গ করেছে, টিকিটের টাকা জলাঞ্জলি দিয়েছে এই জঘন্য বিশ্বকাপের অনুষ্ঠানের মধ্যে দিয়ে, আমি এদের তীব্র নিন্দা করছি এবং জগমোহন ডালমিয়াকে গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার সুতাহাটি এক নম্বর ব্লকে একটা বিরাট এলাকা হুগলির ভাঙ্গনে বিলিন হয়ে যাচ্ছে। সুতাহাটা এক নম্বর ব্লকের কাকগাছিয়া, রায়নগর এবং এঁড়েখালি এই তিনটি অঞ্চল ভাগীরথীর ভাঙ্গনের কবলে চলে যাচ্ছে এবং এখানকার ঘরবাড়ি যে কোনও সময়ে বিলিন হয়ে যাবে। মাননীয় সেচমন্ত্রী এখানে ছিলেন। আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ভাঙ্গন অবিলম্বে রোধ করা যায় সেই ব্যবস্থা করার জন্য। এই ভাঙ্গন যদি রোধ করা না যায় তাহলে ভবিষ্যতে হলদিয়া বন্দরের ক্ষতি হবে এবং ভাঙ্গন যদি এইভাবে চলতে থাকে তাহলে এক সময়ে জাহাজ যাতায়াত অসুবিধা হবে এবং সুতাহাটা এক নম্বর ব্লকের বিস্তির্ণ এলাকা নদী গর্ভে চলে যাবে। সেজন্য আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে হুগলি নদী থেকে হলদি নদী পর্যন্ত এই ভাঙ্গন প্রতিরোধের ব্যবস্থা করতে হবে। ঐ অঞ্চলে নদীদুটির দুদিকেই ভাঙ্গন, কিন্তু আপনি জানেন যে, হলদিয়া বন্দর গড়ে উঠেছে হুগলি এবং হলদি নদীর মোহনাতে। নদী দুটির ভাঙ্গন যদি এইভাবে অব্যাহত থাকে তাহলে ভবিষ্যতে হলদিয়া বন্দরের ক্ষতি হবে এবং তাঁর ফলে ঐ এলাকার মানুষের ক্ষতি হবে। তাঁর জন্য অবিলম্বে ভাঙ্গন প্রতিরোধ করতে হবে। আর যেভাবে নদী দুটিতে পলিমাটি জমছে তাঁর ফলে যে কোনও সময়ে ঐ অঞ্চল বন্যায় প্লাবিত হতে পারে এবং শিল্পাঞ্চলটি ক্ষতিগ্রস্ত হতে পারে। তাঁর জন্য এ-ব্যাপারে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার। কেন্দ্রীয় সরকারকে বারবার জানানো হয়েছে যে, গঙ্গার ভাঙ্গন এবং নদীতে পলিমাটি জমার ফলে মাঝে মাঝেই পশ্চিমবঙ্গে বন্যা হচ্ছে, কিন্তু কেন্দ্রীয় সরকার এদিকে দৃষ্টি দিচ্ছেন না। তাঁর জন্য আপনার মাধ্যমে আমি পুনরায় কেন্দ্রের সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি এদিকে আকর্ষণ করছি।

[1-00—2-00 p.m.](including adjournment)

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বিশ্বকাপ ক্রিকেটের উদ্বোধনী অনুষ্ঠান দেখতে গিয়েছিলাম, কিন্তু এই নিয়ে সংবাদপত্রসহ প্রচার মাধ্যম যেভাবে প্রচার করেছে তাঁর ধারে কাছে তারা পৌঁছাতে পারেননি। সেখানে বিভিন্ন দেশের টিমগুলি

ঢোকার সময় ভুলভাল বলা হয়েছে, লেসার-বিম প্রগ্রাম ফ্লপ করেছে। তবে সেখানে একটিমাত্র অনুষ্ঠানই আকর্ষণীয় ছিল, সেটা হল—সাত ফুট উঁচু এক মহিলার সঙ্গে পাঁচ ফুট উঁচু আমাদের মুখ্যমন্ত্রীর যাওয়াটা। সাত ফুট উঁচু এক সুন্দরীর সঙ্গে পাঁচ ফুট উঁচু মুখ্যমন্ত্রী যাচ্ছেন এটুকু দেখে সান্ত্বনা পেয়েছি, এছাড়া কোনও কিছু দেখে সান্ত্বনা পাইনি, কারণ অন্য সব অনুষ্ঠানই ছিল বাজে।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বিশ্বকাপ ক্রিকেটের যে উদ্বোধনী অনুষ্ঠান হয়ে গেলো তাতে শুধুমাত্র বাংলার নয়, ভারতীয় উপ-মহাদেশের কোটি কোটি মানুষ প্রতারিত হ'ল, বঞ্চিত হ'ল। কিন্তু সংবাদ মাধ্যমের কল্যাণে এই উদ্বোধনী অনুষ্টানের যেসব সংবাদ পেয়েছিলাম তাতে সমস্ত বিষয়টা এখন আমাদের কাছে বিভ্রান্তিকর বলে মনে হচ্ছে। কেন্দ্রীয় সরকার এ-ব্যাপারে কি করেছেন? কেন্দ্রের তথ্য ও সম্প্রচার এবং সংস্কৃতি মন্ত্রীর এ-ব্যাপারে কি ভূমিকা ছিল সেটা আমরা জানতে চাই। দেখা গেলো, যখন অনুষ্ঠান চলছে তখন হঠাৎ করে দূরদর্শনের অনুষ্ঠান প্রদর্শন বন্ধ হয়ে গেলো এবং তারপর ফাইল শট থেকে খেলা দেখানো শুরু হ'ল। আমরা ভেবেছিলাম, ভারতীয় উপ-মহাদেশের সংস্কৃতি এই উদ্বোধনী অনুষ্ঠানের মধ্যে দিয়ে ফুঁটে উঠবে, কিন্তু নেহাত একটা জোলো অনুষ্ঠান করা হোল। আমার মনে হচ্ছে, গোটা বিষয়টা শুধুমাত্র বিভ্রান্তিকরই নয়, এটা প্রতারণা, আর এ-ব্যাপারে ভারত সরকারের সংস্কৃতি, তথ্য ও সম্প্রচার মন্ত্রী তাঁর দায়িত্ব এড়িয়ে যেতে পারেন না, টিভি কর্তৃপক্ষও তাদের দায়িত্ব এড়াতে পারেন না। আর কর্তৃপক্ষ একজন বিদেশি—লুনেত্তাকে যেভাবে একেবারে রাজার হালে এনে রেখেছেন তাঁর জন্য তারাও এর দায়িত্ব এড়াতে পারেন না। আজকে তদন্ত হওয়া দরকার যে, কেন সাড়ে এগারো কোটি টাকা খরচ করে মানুষের সঙ্গে এই প্রতারণা।

**শ্রী পদ্মনিধি ধরঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই কংগ্রেস দলটা ১১০ বছর পেরিয়ে একটা পচা গলা দলে পরিণত হয়েছে। এখন এই দলের নাম কংগ্রেস নয়, এই দলের নাম তন্দুর কংগ্রেস, হাওলা কংগ্রেস, চিনি কেলেঙ্কারী কংগ্রেস, শেয়ার কেলেঙ্কারী কংগ্রেস এবং ধর্ষণকারী কংগ্রেস। আমার জেলা হাওড়ার পাঁচলা কন্সটিটিউএন্সিতে জুজেরসা শ্যামচক গ্রামে দুটি কংগ্রেস কর্মী ১৪ বছরের একটি মেয়েকে টেনে নিয়ে গিয়ে মাঠের মধ্যে ধর্ষণ করে। এবং তারা তাকে শাসিয়ে দেয় যে যদি বাড়িতে গিয়ে সে বলে তাহলে তাকে খুন করবে। এই মেয়েটি তার দিদিকে সমস্ত ঘটনা জানায় এবং দিদি এই ঘটনার প্রতিবাদ করে। তারপর সেই দুই কংগ্রেস কর্মী কিছু গুন্ডা নিয়ে গিয়ে তাদের বাড়ির উপর চড়াও হয় এবং মেয়েটির দিদিকে মারধোর করে। দিদি এখন হাসপাতালে ভর্তি আছে। তারপর তারা মেয়েটির বাবা-মা এবং অন্যান্য সকলকে মারধোর করে এবং বাড়ি ভাঙচুর করে। তারা পালিয়ে গিয়েছে এবং তারা বাড়িতে আসতে পারছে না। সেখানকার পুলিশ তাদের ডেকে জিজ্ঞাসা করেনি বা গ্রেপ্তারও করেনি। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি এই দুই কংগ্রেস কর্মীদের গ্রেপ্তার করা হোক। এই তন্দুর কংগ্রেস, চিনি কেলেঙ্কারী কংগ্রেস হাওলা কংগ্রেস, এবং ধর্ষণকারী কংগ্রেসকে পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের মানুষ চিনুক। অবিলম্বে এই দুর্নীতিগ্রস্ত কংগ্রেস ধর্ষণকারী কংগ্রেসিদের গ্রেপ্তার করার বন্দোবস্ত করা হোক। এরা নাকি যুব কংগ্রেসের সোনার টুকরো ছেলে।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার মিলিত হবো দুটোর সময়।

(At this stage the House was adjourned till-2-00 p.m.)

[2-00—2-10 p.m.](After recess)

## DISCUSSIONS ON GOVERNORS ADDRESS

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একাদশ বিধানসভার অন্তিম অধিবেশনে মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন এবং তারপর সরকার পক্ষ থেকে যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করা হয়েছে, আমাদের তরফ থেকে তাঁর উপরে সংশোধনী দেওয়া হয়েছে। আমাদের তরফে যে সংশোধনী দেওয়া হয়েছে আমি তাঁর সমর্থনে বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ভাষণ রাজ্যপাল মহোদয় এই হাউসে একাধিকবার দিয়েছেন। প্রত্যেক বছরেই এইরকম ভাষণ মাননীয় রাজ্যপাল দিয়ে থাকেন, এবারের ভাষণে বিশেষত্ব কিছু নেই। এবারের ভাষণে কতগুলো গুরুতর সাবজেক্ট অনুক্ত আছে, উল্লেখ করা হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন। তাঁর সরকারের পক্ষ থেকে যে বক্তব্য রাখা হয়েছে তাতে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। অনেকগুলো বিষয় এতে উল্লেখ করা হয় নি। এখানে রাজ্যপালের ভাষণে এবার প্রথম কেন্দ্রের বিরুদ্ধে কোনও বক্তব্য রাখেন নি। কিন্তু এখান থেকে বার হয়ে আবার সবাই সমস্বরে চীৎকার করছেন কেন্দ্রের বিরুদ্ধে, কেন্দ্রের নীতির বিরুদ্ধে। সেটা করতেই পারেন। এটা শুভ লক্ষ্যণ। বিধানসভার এই একাদশ অধিবেশনে, শেষ অধিবেশনে প্ল্যান সম্বন্ধে একটি বক্তব্যও রাখা হয়েছে? ভাষণের মধ্যে প্ল্যান সম্বন্ধে কোনও বক্তব্য নেই। পশ্চিমবঙ্গে প্ল্যান আছে? প্ল্যানের পরিণতি কি? অষ্টম প্ল্যানিংয়ে আমরা কতটা পৌঁছুতে পেরেছি? আমরা কিছুই পারিনি। আমরা সক্ষম হবো কিনা? রাজ্যপালের ভাষণে আমরা এসব কিছু পাইনি। এখানে মাননীয় জ্যোতি বসুর ১৯ বছরের রাজত্বকালে পশ্চিমবাংলার সবচেয়ে বেশি দরিদ্র মানুষ বাস করছে। রাজ্যপালের ভাষণে এই কথার উল্লেখ নেই। জ্যোতি বসুর শাসনকালে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি নিরক্ষর মানুষ বাস করছে। এই কথা রাজ্যপালের ভাষণে উল্লেখিত হয়নি। পশ্চিমবঙ্গে ১৯ বছরের রাজত্বকালে এখানে সবচেয়ে বেশি বেকার দুঃসহ জ্বালা নিয়ে বাস করছে। ভাষণের মধ্যে সেই কথার উল্লেখ নেই।

মাননীয় জ্যোতিবাবুর রাজত্বকালে পশ্চিমবঙ্গের সমস্ত মানুষের মধ্যে লালঝান্ডাধারী যারা নন তাদের কথা এই রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। জ্যোতি বসুর ১৯ বছরের রাজত্বকালে আইনশৃঙ্খলা বলতে কেবল জ্যোতিবাবুর নিরাপত্তা আর সি.পি.এম ক্যাডার এবং নেতাদের নিরাপত্তার ব্যবস্থা আছে, আর বাকি মানুষদের নিরাপত্তা নেই। এবং সেকথা এখানে উল্লেখও নেই। আজকে জ্যোতিবাবুর ১৯ বছর রাজত্বকালে প্রশাসন, পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে পুলিশের আচরনের বৈষম্য পরিলক্ষিত হয়। সরকারি পক্ষের জন্য একটি আইন আর বিরোধীপক্ষের জন্য একটি আইন। আন্দোলন, মুভমেন্ট ইত্যাদির জন্য সরকারি পক্ষ অর্থাৎ সি পি এমের জন্য একটা আইন আর বিরোধীদের ক্ষেত্রে অন্য আইন এবং এইসব কিছু

কিন্তু এই বইয়ের মধ্যে লেখা নেই। একটা বিরাট বৈষম্যের শিকার হচ্ছে পশ্চিমবঙ্গের নাগরিকরা। আজকে প্রশাসন যেভাবে চলছে তাতে সি পি এম ছাড়া কারুর নিরাপত্তা নেই। মানুষের মিনিমাম নিডস্‌গুলো পর্যন্ত পূরন হচ্ছে না এবং তাঁর কোনও উল্লেখও নেই রাজ্যপালের ভাষণের মধ্যে। জ্যোতিবাবুর রাজত্বকালে একমাত্র প্রতিপক্ষ বিরোধীদল হচ্ছে কংগ্রেস, সেখানে কংগ্রেস এবং সি পি এমের সমর্থন প্রায় সমান সমান। সরকার পক্ষ যদি ১ কোটি ১৪ লক্ষ ভোট পায়, আমরা সেখানে ১ কোটি ৮ লক্ষ ভোট পাই, অর্থাৎ মাত্র ৬ লক্ষের ব্যবধান। তাও এই ব্যবধান থাকত না, মাঝখানে আপনারা যোগ সাজস করে বি জে পিকে ঢুকিয়ে দিয়ে আমাদের ভোট কিছুটা কেড়ে নিয়েছেন। পঞ্চায়েত বলুন, বিধানসভা কি লোকসভার ভোটেই বলুন যারা আপনাদের বিরুদ্ধে ভোট দিয়েছে তাদের আপনারা হয় হাত পা ভেঙ্গে বা কেটে দিয়েছেন, না হয় ঘর ছাড়া করে ছেড়েছেন। বিধানসভা, লোকসভার নির্বাচনের পরে কান্দুয়াতে যারা আপনাদের ভোট দেয় নি তাদের আপনারা হাত কেটে দিয়েছিলেন। তারপরে পঞ্চায়েতের ইলেকশনে যারা কংগ্রেসকে ভোট দিয়েছিল তাদের আপনারা ঘর ছাড়া করে ছেড়েছেন, আজ অবধি তারা ঘরে ফিরতে পারেনি। আজকে এই তো প্রশাসন চলছে। তারপরে মিউনিসিপ্যালিটির যে ভোট হল, ২টি কর্পোরেশনের ভোট হল, তাতে যারা আপনাদের বিরুদ্ধে ভোট দিয়েছেন তারা আর বাড়ি ফিরতে পারেননি। মাননীয় জ্যোতিবাবু আমেরিকা যাবার সময়ে এখানে বলেছিলেন মিউনিসিপ্যালিটির রেজাল্ট দেখে যে, কংগ্রেসিরা জিতছে এটা দেখেই বোঝা যাচ্ছে মানুষ ভুল করছে। তিনি কিন্তু একবারও বলতে পারলেন না যে, মানুষ তাদের অধিকার প্রয়োগ করেছে। কিন্তু চার্চিল যখন ভোটে হেরেছিলেন তখন বলেছিলেন পিপল হ্যাড দি রাইট টু ডু ইট, সেখানে আমাদের জ্যোতিবাবু বললেন যে মানুষ ভুল করেছে। তিনি স্বীকার করতে পারলেন না যে, মানুষ তাদের অধিকার প্রয়োগ করেছে। অথচ ইন্দিরা গান্ধী যখন হেরে গেলেন ১৯৭৭ সালে তখন বলেছিলেন যে, মানুষ তাদের অধিকার প্রয়োগ করেছে। তাহলে পরবর্তীকালে সি.পি.এম যখন অনেক জায়গায় হেরে গেল এইকথা বলতে পারলেন না কেন? এর কোনও কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই। আজকে দীর্ঘ ১৯ বছর ধরে নিরবচ্ছিন্নভাবে দুর্নীতি হচ্ছে, তাঁর কোনও তদন্ত হয়নি বা হচ্ছে না। এই ১৯ বছর রাজত্বকালে ভুলু, ঝুনুর লোকেরা রাজত্ব করে যাচ্ছে। রাইটার্স বিল্ডিংস-এর প্রতিবেশি রসিদ খান আজকে বামফ্রন্ট সরকারের শাসনের মধ্যে ঢুকে পড়েছেন। অথচ এর কোনও উল্লেখ নেই এই রাজ্যপালের ভাষণের মধ্যে। আজকে দু রকমের শাসন পশ্চিমবঙ্গে বিরাজ করছে।

[2-10—2-20 p.m.]

আজকে আমরা দেখছি রাজ্যপালের ভাষণে এই কথা বলা নেই যে, জ্যোতি বসুর ১৯ বছরের রাজত্বকালে পশ্চিমবাংলার সরকার সবচেয়ে বেশি ঋণভারগ্রস্থ এবং সবচেয়ে বেশি ঋণের গ্যারান্টি দিয়েছে। আজকে এদের বিশ্বাসযোগ্যতা হারিয়ে গিয়েছে, রাজ্য সরকারের গ্যারান্টি অনেকগুলি ফিনান্সিয়াল ইন্সটিটিউশন বা সংস্থা গ্রহণ করছে না। আজকে ক্রেডিবিলিটি নষ্ট হয়েছে। অতীতে রাজ্য সরকারের এই ইতিহাস পশ্চিমবাংলায় নেই, এই কথা রাজ্যপালের ভাষণে নেই। পশ্চিমবাংলায় বামফ্রন্টের ১৯ বছরের রাজত্বকালে এখানে রাস্তাঘাট যোগাযোগ

ব্যবস্থা প্রায় বিচ্ছিন্ন। রাস্তাঘাটের কোনও সংস্কার হয়নি, নতুন রাস্তাঘাটও নির্মাণ হয়নি এই মাননীয় জ্যোতিবাবুর রাজত্বকালে। প্রত্যেক বছরে তো হয় উত্তরবঙ্গে নাহলে দক্ষিণবঙ্গে বন্যা হবেই, একটা না একটা প্রাকৃতিক উপদ্রব হয়ই, বন্যা হলে ত্রাণ দেওয়া হয়না। ত্রাণ যেটুকু দেওয়া হয় সেটাও সি.পি.এম-এর লোকেরা পায়। ত্রাণ নিয়ে বৈষম্য দেখা যাচ্ছে। বন্যায় ৭৮ লক্ষ মানুষ এফেকটেড, ১১৭টি ব্লক ক্ষতিগ্রস্ত, ত্রাণ নিয়ে যে বৈষম্য সেটা তো রাজ্যপালের ভাষণে নেই। আমি যেখানে রিপ্রেজেন্ট করি, এন্টায়ার মানুষ সেখানে এফেকটেড, অবশ্য আপনি তো বন্যা দেখেননি, তখন বিদেশে গিয়েছিলেন। আমরা দেখছি গৃহ নির্মাণের জন্য কোনও ত্রাণ দেওয়া হয়নি, এই কথা তো বলেননি। এই অবস্থা এখনও চলছে। রাজ্যপালের ভাষণে এইসব কথা বলা নেই। আমাদের অর্থনীতি মিক্সড ইকনমি সরকারের নিয়ন্ত্রণে আছে। বেসরকারি নিয়ন্ত্রণে আছে থার্ড সেক্টর। জয়েন্ট সেক্টর গ্রো করেনি। কো-অপারেটিভ এখনও সবচেয়ে বেশি দুর্বল আছে। তৃতীয় অর্থনৈতিক শক্তি হিসাবে কো-অপারেটিভ এখনও শক্তিশালী হয়নি। কিন্তু আমরা দেখছি, সরকারি শিল্পগুলি যেগুলি নিয়ে আমরা বারবার প্রশ্ন করেছি, জয়নাল আবেদীন বা সিদ্ধার্থশঙ্কর রায়ের সময়ে যদি শিল্পগুলির দিকে তাকিয়ে দেখি তাহলে দেখবো লাভ হয়েছে, যেমন দুর্গাপুর প্রজেক্ট ৫ কোটি টাকা লাভ করেছিল; কিন্তু জ্যোতিবাবু যখন থেকে পাবলিক আন্ডারটেকিংস মিনিস্টার হিসাবে দেখছে তখন থেকে কেন লোকসানে যাচ্ছে, সরকারি শিল্পগুলি আজকে লসে চলছে কেন? এই কথা কিন্তু রাজ্যপালের ভাষণে বলা নেই। সরকারি উদ্যোগে মানুষের হতাশাগ্রস্ত করেছে, আপনারা মুখে সমাজতন্ত্রের কথা বলেন, কিন্তু সেই কথার তো যুক্তি থাকছে না। আরও আশ্চর্যজনক যেটা সেটা তো বলেননি। আকাশ থেকে বজ্র পড়ে, বৃষ্টি পড়ে, কিন্তু আমরা দেখছি জ্যোতিবাবুর রাজত্বে আমাদের পুলিশ ইন্টেলিজেন্স ফেল করছে, সেখানে ১৭টি জেলার মধ্যে একটি জেলাতে বিরাটভাবে একটি সংগঠন এমনভাবে তাদের শাখা প্রশাখা বিস্তার করেছে যে তাদের সম্বন্ধে আমরা কিছু জানিনা, অথচ আকাশ থেকে অস্ত্র সম্ভার ফেলা হল, তাদের কি লক্ষ্য ছিল? এটা কি আন্ডার গ্রাউন্ড বাঙ্কার, আন্ডারগ্রাউন্ড স্টোর, আন্ডারগ্রাউন্ড ওয়ারহাউস এর জন্য এই বিরাট অস্ত্রসম্ভার ফেলা হল, তাদের লক্ষ্য কি ছিল? সি.বি.আই. তদন্ত করবে। আপনাদের ইন্টেলিজেন্স সেখানে কি করছে? আপনি তো ১৯ বছর ক্ষমতায় আছেন, হোম মিনিস্টার হিসাবে আছেন, আপনার ইন্টেলিজেন্স সেখানে কেন ফেল করল? একটা সংগঠন একটি জেলায় তারা শাখা প্রশাখা বিস্তার করেছে, বিদেশের সঙ্গে মিলিটারি প্রিপারেশন নিয়ে মানুষের জীবনযাত্রা যেখানে দুর্বিসহ অবস্থার মুখে দাঁড়াচ্ছে, সেখানে আন্ডারগ্রাউন্ড বাঙ্কার, আন্ডারগ্রাউন্ড গোডাউন এর উদ্দেশ্য কি? আপনি আপনার পুলিশ দপ্তরের একমাত্র নিয়ন্ত্রণকর্তা, সেখানে যে জিনিস হয়েছে এর নজীর নেই। এই রকম কেন হল আন্ডারগ্রাউন্ড মিলিটারি প্রিপারেশন? এটা কি সিভিল ওয়ারের জন্য, নাকি কমিউনাল ওয়ারের জন্য? আপনার ইন্টেলিজেন্স ফেল করেছে না কিছু মৌলিক চিন্তাধারার জন্য? এই কথা কিন্তু রাজ্যপালের ভাষণে নেই। সি.বি.আই. তদন্ত করছে, তাঁর জবাব তো ওরা দেবে। পুলিশ কেন ফেল করল? অস্ত্র যা পাওয়া গিয়েছে সেখানে তারা যে সব অস্ত্রই পেয়েছে, এটা আমি মনে করিনা। সি.বি.আই.এর উপর দায়িত্ব দিলে কি সব মিটে যায়?

আজকে একথার জবাব আপনাকে দিতে হবে যে আপনার পুলিশকে দলীয় কাজে

ব্যবহার করতে করতে এমন জায়গায় নিয়ে গেছেন যে সেটা সঙ্কট হতে পারে, ন্যাশনাল প্রবলেম হতে পরে, ক্রাইসিস হতে পারে। আপনি সেখানে কোনও ব্যবস্থা করেন নি। রাজ্যপালের ভাষণে একথার উল্লেখ নেই দেখতে পাচ্ছি। কিন্তু আজকে মন্ত্রী শপথ নিয়েছেন যে—সংবিধান মেনে চলব, কাউকে ফেভার বা কেয়ার করব না। আপনাকে, আমি প্রদেশ কংগ্রেসের সভাপতির চিঠি নিজের হাতে দিয়েছি, কিন্তু কোনও উত্তর পাই নি। আপনার মন্ত্রী তো রেপিস্ট, মার্ডারারকে ছাড়াবার জন্য নিজের প্যাডে, নিজের নম্বর দিয়ে আজকে সরকারের মন্ত্রিত্ব ব্যবহার করছে—ওকে ছেড়ে দাও। মন্ত্রীর কাছে নাম আছে। সৎ সাহস থাকলে জ্যোতিবাবু তো উদ্ধার করবেন। কিসের জন্য রেপিস্ট, মার্ডারার তাকে ছাড়াবার জন্য ও.সি.কে প্রভাব বিস্তার করছে। আপনি তো সংবিধানের শপথ নিয়েছেন, আপনার মন্ত্রীতো শপথ নিয়েছেন। আজকে এর জবাব কি দেবেন আপনি? আপনাকে তো লিখিত অভিযোগ করেছি আমরা, এর জবাব তো আপনি দেন নি। আপনি এতবড় হয়ে গেছেন, সোলেন হেডেড, যে সচরাচর এসবের জবাব দেন না। আমরা দাবি করেছিলাম—বিধানসভার অধিবেশন ডাকুন। আপনি ডাকেন নি। আজকে এই জিনিসের জবাব আপনাকে দিতে হবে। আপনাকে আরেকটি কথার জবাব আপনাকে দিতে হবে যে আজকে ২০০ মিটারের মধ্যে রশিদের বাড়ি—রাইটার্স থেকে, লালবাজার থেকে। আড়াই ঘন্টা সেখানে সিজার হয়েছে। ২৮টি বড় বড় বাক্স সিজ হয়েছে, কিছু কাগজপত্র সিজ হয়েছে। আজকে সেই সিজার লিস্ট জানতে চাই—কি আছে তাতে। আড়াই ঘন্টায় কি কি মেটিরিয়ালস কোথায় পাচার হল তা জানতে চাই। আপনার তরফ থেকে, পার্টির তরফ থেকে বলা হয়েছে সি.পি.এমের যাদের নাম ছিল তাদের শাস্তি দেওয়া হয়েছে। আজকে কিসের বেসিসে এই শাস্তি দিলেন? এই তথ্য পেলেন কোথায়? কার কাছে পেলেন? ও তো জেলে আছে, রাজার হালে, বিরিয়ানি খাচ্ছে। আবার সেখানে ফ্রিভাবে সাংবাদিকদের সঙ্গে দেখাসাক্ষাৎ করছে। এই কাগজপত্র পাওয়া গেছে, তাঁর জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন তাঁর জবাব দেবেন। হ্যাঁ, বলবেন তো, আমি তো জজ বদল করি না। আমরা দেখলাম টাডা কোর্টে বিচার করছে, ২৩৯ জন সাক্ষী নিয়ে ফেলেছে। আজকে রশিদের লোকেরা সাক্ষীদের ভয় দেখাচ্ছে যে—রশিদের বিরুদ্ধে সাক্ষী দিতে পারবে না। কতগুলো সাক্ষী তো ভল্টি ফেস হয়ে গেছে। ওরা ভয়ে সাক্ষী দিতে পারেনি। এর বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? সাক্ষীদের প্রোটেকশনের জন্য কি ব্যবস্থা নিয়েছেন? আপনি কি রশিদকে রাজনৈতিক মর্যাদা দিতে চান? এটা আমরা জানতে চাই। অভিযোগ আছে যে রশিদের সঙ্গে সি.পি.এমের এক বড় নেতা বিদেশে গেছেন, সি.পি.এমের বড় নেতার আত্মীয়রা বিদেশে গেছে—এই অভিযোগের কি জবাব দেবেন। নৃপেন চক্রবর্তী, বিনয় চৌধুরি, বুদ্ধদেব ভট্টাচার্য সরকারের বিরুদ্ধে অভিযোগ করেছেন, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ করেছেন। আজকে এর কোনও তদন্ত হবেনা! এর কোনও জবাব হবে না! আজকে কোথাকার কোন চোর, জোচ্চোর, কোন দালাল, কোন জৈন কি কথা বলল সেটা গুরুত্ব পাবে! নৃপেন চক্রবর্তীর কথার দাম বেশি না বিনয় চৌধুরির গুরুত্ব কম না আজকে সি. কে. জৈন না ওই জাতীয় মানুষের গুরুত্ব বেশি, আপনাদের কাছে? আপনি পারেন বি.জে.পি.তে যোগদান করুন, বি.জে.পি.র এখানে ক্ষমতায় আসার কোনও সম্ভাবনা নেই। দুঃখের কথা, এখানে একথার কোনও উল্লেখ নেই, আজকে একথার জবাব আপনাকে দিতে হবে—আপনার আমলে পশ্চিমবঙ্গে সর্বাপেক্ষা লক-আপ ডেথ হয়েছে। আপনার কাছে মানুষ যাচ্ছে, কয়েকবার গিয়েছিলাম আপনার কাছে, কিন্তু

এর কোনও প্রতিকার হয় নি। আপনি বলেছেন এর বিরুদ্ধে কেস হবে। কিন্তু পরের দিন ছেড়ে দেবেন। সেগুলো শুধু আইওয়াশ হবে। এদের কি ক্ষতিপূরণ দিয়েছেন? এদের ফ্যামিলির কি হবে? ডেসটিচুটদের কি হবে? জিপের সঙ্গে দড়ি বেধে এদেরকে নিয়ে জিপ চালিয়ে দিচ্ছে আপনার ও.সি.। এই নিষ্ঠুরতার কি প্রতিকার হয়েছে? আপনার কাছে ওই মহিলা এবং তাঁর মা ও বাবা গিয়ে অভিযোগ করেছেন, আমরা ছিলাম। কি প্রতিকার করেছেন তার? ব্রুটালিটি চলছে। নৃশংসতা চলছে। আপনার ভন্ডামি জানি, আপনি গণতন্ত্রের শপথ নিয়েছেন, সংবিধান রক্ষা করার জন্য। আপনার মন্ত্রী গণতন্ত্র রক্ষা করেননি। আজকে নিষ্ঠুরতা চলছে। আমি ধরলাম সে অপরাধী, কিন্তু পুলিশের সে অধিকার আছে যে জিপের সঙ্গে তাকে দড়ি বেধে জিপ চালিয়ে দেবে? জিপের ড্রাইভার জিপ চালাতে অস্বীকার করেছে। কিন্তু ও.সি., ড্রাইভারকে ধমক দিয়ে জিপ চালাতে নির্দেশ দিয়েছেন। কাসেম, করিমপুরের। এখানে আছেন আমাদের মাননীয় সালাম মুন্সী সাহেব। তিনি নিয়ে এসেছেন, এই কথা বলেছেন। আজকে এই জিনিস আপনার কাছে জানতে চাইছি। এখানে সৌগতবাবু খুব ভালো করেই বলেছেন, এতগুলো ফ্রডের মধ্যেও আপনি কালকে নিজে সেখানে উপস্থিত ছিলেন। পশ্চিমবঙ্গের মতো জায়গায়

[2-10—2-20 p.m.]

কোথাকার কোন ডালমিয়া, আর কোথাকার কোন লুনেত্তা, এরা এসে ১০ কোটি টাকা ঠকিয়ে নিয়ে চলে যাবে? আপনি তো পারেন এটা করতে, পাবলিক পিটিশন দিয়ে কেন অ্যারেস্ট করে আনা হবে না? কি সম্পর্ক আপনাদের? এই বয়সে আপনার—জানি কিছু পারভারসন আসে বেশি বয়সে। আজকে কি হয়েছে? কেন এই লোকগুলোকে ঠকাবে। বলবেন বাতাসের জন্য চলে গেছে। (নয়েজ) আপনি অবশ্য ছিলেন। সকলের যাওয়ার সুবিধা হয় না, আপনার সুবিধা আছে। আপনার বক্তৃতা শুনলাম, তিন লাইনের বক্তৃতা, ভেরি ওয়েল ব্যালান্সড। কিন্তু এই যে মানুষগুলোকে ঠকাল, এতদিন ধরে উত্তেজনা, খবরের কাগজে কোনও সংবাদ নেই। আজকে এর জবাব পাব না, কি হয়েছে ওখানে? কেন এই বাংলাকে ঠকাবে এরা বারবার? কেন উত্তেজনা সৃষ্টি করবে? আজকে কেন আন্ডার অ্যারস্টে আনা হবে না? আজকে এই কথা আপনার কাছে জানতে চাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে সরাসরি প্রশ্ন করি, আপনি কি অধিকার দিয়েছেন যে, এখানে সি.পি.এম. অপরাধ করলে খালাস পাবে? মন্ত্রীর আত্মীয় খালাস পাবে? তাদের চার্জসিট হলেও কেস উইথড্র হয়ে যাবে? চার্জসিট কেস, মার্ডার কেস। আজকে এই জিনিস থাকবে? আজকে আমি আপনাকে বলি, আপনি তো আমার জেলাটা আগে ভাগ করেছেন আমাকে অসুবিধায় ফেলার জন্য। গোপনে সইপুরন চালাচ্ছে, এত বন্যায়ও যায় নি। আপনার কাছে আমি জানতে চাই, আপনার মন্ত্রিসভায়—নাম করছি না, এখানে নাম আছে, আপনার মন্ত্রিসভার সদস্য, খুন করেছে ওর ভাইরা, প্রকাশ্য দিবালোকে। চার্জসিট হয়েছে। আমরা দেখতে পাচ্ছি মোকদ্দমা—রায়গঞ্জ পি.এস., কেস নং ১১।৯১, তারিখ ৮.১.৯১. ইউ।এস.-৩৪২।৩০৪।৩৪ অফ আই.পি.সি.। জি.আর.কেস নং ৩২।৯১. আপন্যাকে দেব, চিন্তা করবেন না। আজকে ডিফেকটো কমপ্লেন্যান্ট শোভা দাস। স্বামী, মৃত দীপক দাস। ভাটল পি.এস. রায়গঞ্জ। প্রকাশ্য দিবালোকে খুন করেছে কে? ললিত বর্মন, রাজমোহন বর্মন, ক্ষিতিশ সিং, মোহিত সিং। এরা আপনার ঘনিষ্ঠ। অল অব ভাটল

পি.এস., রায়গঞ্জ, সিরিয়াল নং ৩৪। শ্রী শ্যামল সাহা এস.আই. পুলিশ সাবমিটেড ফাইনাল রিপোর্ট। আপনার হুকুমে প্রকাশ্য দিবালোকে খুন। এফ.আর.নং ৬৪।৯৩, তারিখ, ৩০.৪.৯৩। এস.ডি.জি.এম. কে বলল ফাইনান্স রিপোর্ট দিতে, চার্জসিট দিতে। এটা হবে? খুন করেও মাফ পাবে? আপনিই বলুন। সিরিয়াল নং ৩২৫। আর একটা কেস্ রায়গঞ্জ পি.এস. কেস নং ৪৫। কৃষ্ণনগর, রায়গঞ্জ, মুর্শিদাবাদ, এই তিনটেকে প্রায় পাঞ্জাব, কাশ্মীরের মতো করে ফেলেছেন। দলে দলে খুন হচ্ছে, একসঙ্গে চারজন খুন হচ্ছে আমরা দেখতে পাচ্ছি। রায়গঞ্জ পি.এস. কেস নং ৪৫।৯৩, তারিখ-৮.২.৯৩। জি.আর. কেস নং ৮২।৯৩, ইউ.।এস. ১৪৮। ১৪৯।৪৪৮।৩৭৯।৪২৭।৩২৩।৩২৫।৩০৪ অব আই.পি.সি.। নারায়ণ উপাধ্যায় প্রকাশ্য দিবালোকে খুন হয়েছে। অ্যাকিউজড্ নেম—১. তারিণী উপাধ্যায় ২. চন্দ্রদেব উপাধ্যায় ৩. সত্য উপাধ্যায় ৪. হরেরাম উপাধ্যায় ৫. পরমেশ্বর উপাধ্যায় ৬. নারায়ণ মাহাতো ৭. বৈদ্যনাথ মাহাতো ৮. সুভাষচন্দ্র দাস ৯. গণেশ মাহাতো ১০. রামেশ্বর মাহাতো ১১. নাটু মাহাতো ১২. বুঁচি মাহাতো। শুনুন রহস্যটা—ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট উত্তর দিনাজপুর, ইন হিজ মেমো নং ৭০৫। জে.এম. ডেটেড ৯.৯.৯৫ ইন্সট্রাকটেড দা লার্নেড এ.পি.পি. টু মুভ দা পিটিশন ফর উইথড্রয়াল অব দা অ্যাফরসেইড কেস ইউ। এস ৩২১ অব সি.আর.পি.সি.।

সি.পি.এম-এর আসামী বলে ডি.এম.পি.পি.-কে বলছেন কেস্ ইউথড্র কর। দ্যাট অন ২৯.০৯.৯৫ শ্রী এন. কে. চক্রবর্তী, এস.ডি.জে.এম অ্যালাউড দি উইথড্রল পিটিশন অ্যান্ড ডিসচার্জ দি অল অ্যাকিউসড ফ্রম দি অ্যাভাব কেস্। ডিসচার্জ করে দিল জানতে পারল না। প্রকাশ্য দিবালোকে খুন হ'ল। পরে আত্মীয়রা জানতে পারল। দি প্রভিসন আন্ডার সেকশন ৩৯৭।৪০১ রেড উইথ সেকশন ৪৮২ অব কোড অব ক্রিমিনাল পি.সি. ওয়াজ মুভড বিফোর দি অনারেবল হাইকোর্ট এবং আনলিস্ট কেস হিসাবে দিস্ ইজ স্টিল awaiting consideration of the High Court. চার্জ-সিট দেওয়া কেস্ উইথড্র করবার হুকুম দিল। রায়গঞ্জের এ.পি.পি. বললেন ডি.এম.-কে কেস্ উইথড্র করুন। ম্যাজিস্ট্রেট বাধ্য কেস্ উইথড্র করতে। এটা অস্বীকার করতে পারেন ওরা আসামী নয়, সি.পি.এম.-এর? রামেশ্বর মাহাতো, নাথু মাহাতো, বুঁচি মাহাতো—এই ১২ জন আসামী খালাস পেল—এটা কি চলতে পারে? দুটো আইন থাকবে। রায়গঞ্জের বরেন বৈশ্য অ্যাকিউসড। মামলার ৭-টা কেস্ রয়েছে। তিনি এপ্লাই করলেন যে, আমার বিরুদ্ধে সব কেস তুলে নাও। ডি.এম. পাঠিয়ে দিল আই.সি.-র কাছে। বলল যে, এর বিরুদ্ধে যদি মামলা তুলে নাও—এর সব কাগজ আপনাকে দেব আমি—এর বিরুদ্ধে মামলা তুলে নেওয়া চলবে না। তাহলে এখানে শাসন রাখা যাবে না। এরা নাম করা নটোরিয়াস ক্রিমিনাল, ডি.ওয়াই.এফ-এর। এরা মানুষকে দিনের বেলা এখানে খুন করে, রোজ খুন হচ্ছে—আমি আগেও বলেছি। এরা কৃষ্ণনগর, রায়গঞ্জ, বহরমপুর-কে প্রায় পাঞ্জাবের আগের অবস্থায় ফিরিয়ে এনেছে। আপনারা চাপ দিলেন এটা করতে হবে। তারপর যে আরও দুটো কেস করেছে, আরও দুটো খুন করেছে। তথাপি পুলিশ তাকে দেখতে পায় না ধরতে পারে না, এবং তাকে ছাড়াবার জন্য মন্ত্রিসভার সদস্য আই.সি.-র চেয়ারে বসে এবং জেলা-সভাধিপতি এবং আর.আর.-কে বলে ওকে ছেড়ে দাও। আমি তাঁর নাম বলছি না। আপনাকে এই কাগজগুলো দিলেও কোনও ফল হয় না। আমি এবং প্রদেশ প্রেসিডেন্ট সোমেন মিত্র কাগজ দিয়ে এলাম যে, একটা রেপিস্ট, মার্ডারার-কে ছাড়াবার

সুপারিশ করা হচ্ছে, আপনি তাঁর কোনও ব্যবস্থা করেন নি। একটা উত্তর দেবার সৌজন্য আপনার নেই। আপনার মাথা ফুলে গেছে তাই আপনি উত্তর নাও দিতে পারেন। কিন্তু আজকে এর জবাব আপনাকে দিতে হবে। আজকে শুধু তাই নয় একাধিকবার প্রতিদিন খুন হচ্ছে। এই সেদিন গ্রাম-পঞ্চায়েতে নো-কনফিডেন্স ছিল। জগদিশপুরে, রায়গঞ্জের মধ্যে। আজকে নো-কনফিডেন্স মুভ হবে, বিচার হবে। আপনার লোকেরা এসে আমাদের ৮-টা লোককে তীর মারল। আপনাদের পুলিশ গিয়ে ওদের ধরবে কি আমাদের ৩ হাজার লোককে আসামী করে দিল। আজকে এই জিনিস চলবে? দু-রকম আইন চলবে? এখানে ডিটেলসে আরও বলছি দি ডেপুটি ইন্সপেক্টর জেনারেল অব পুলিশ মালদা রেঞ্জ, বালুরঘাট ক্যাম্পড অ্যাট রায়গঞ্জ ডেটেড ৫ জানুয়ারি, ১৯৯৪, ডিটেইল রিপোর্ট অব দি সি.ডবলু.ডি. ইন্সিডেন্স অফ রায়গঞ্জ পি.এস.অফ ৩১ ডিসেম্বর, ৯৩। ১ জানুয়ারি। আজকে এই রিপোর্ট চেয়েছিল আপনার কাছে। আপনারা ডি.ওয়াই.এফ-রা নেতাজী পল্লীর বাড়িতে বাড়িতে আগুন দিয়ে দিচ্ছে। পুলিশকে বা ফায়ার ব্রিগেডকে আগুন নেভাতে দিচ্ছে না। কিন্তু ওদের কিছু হয়নি কারণ ওরা ডি.ওয়াই.এফ. করে। এবং সি.পি.এম.-এর একটা আন-ফিট বলে। আপনি সম্প্রতি দেখেছেন একটা স্পিনিং মিল হয়েছে ওখানে। সম্প্রতি সেখানে ১ কোটি টাকার সুতো চুরি হয়ে গেছে। এবং ওখানে আপনার লোকেরা আবার আগুন দিয়ে দিল যাতে চুরি ধামা-চাপা দিয়ে দেওয়া যায়। এইরকম দুটো বিচার ব্যবস্থা থাকবে এখানে? এ কথা আজকে আপনার কাছে জানতে চাচ্ছি? এখানেই সব কথা শেষ নয়। ঐ কাকদ্বীপে—আমি আপনাকে এর কাগজ পাঠিয়ে দেব স্যার—একটা বাচ্চা আমার কাছে এসেছিল, আমি বিশ্বাস করতে পারিনি দ্যাট গার্ল ক্যান বি ইলোপড সো মাচ। এটা বিশ্বাস করা যায়? তাকে নিয়ে গিয়ে, তাঁর একটা বাচ্চা হয়ে গেছে—ভাবা যায় এটা? আপনার রাজ্য বলে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। তাকে মেরে ফেলার চক্রান্ত করা হচ্ছে, আমার কাছে রিপোর্ট আছে। আপনার পুলিশের কাছে দৌড়াদৌড়ি করেও কোনও ফল হয়নি। রাজ্যপালের ভাষণে এসব কথা উল্লেখ করা হয়নি। মহিলাদের সম্ভ্রম, মহিলাদের উপর অত্যাচার বাড়ছে তাঁর কোনও প্রতিকার করা যাচ্ছে না।

আপনার মন্ত্রী নীহারবানুর হাতে ৫০০ টাকা দেয়, আপনি বললেন এ রকমতো কতই হয়, আপনি বড় একটা গ্রাহ্য করেন না। আপনি যে জায়গায় আছেন সেই জায়গা থেকে নীচে দেখতে পাচ্ছেন না, কিম্বা বয়স বেশি হওয়ায় চোখ নষ্ট হয়েছে। কিন্তু এই জিনিসটা আপনাকে বলতে হবে যে দেশে দুটো আইন চলবে, না একটা আইন চলবে? একই অপরাধে সকলের সমান শাস্তি হবে, না সি.পি.এম হলে সাত খুন মাপ? এই কথাটা আপনি আজকে বলুন। একটা অ্যামেন্ডমেন্ড আনুন। আজকে দশটা আইনের নোটিশ দিয়েছেন আরও একটা রেজোলিউশন করুন। হেয়ার বাই এন্যাক্টেড, ওয়ানস্ সি.পি.এম. দে আর অ্যাবাভ ল। আজকে এই জিনিস আমরা জানতে চাইছি। একাধিক মার্ডার হয়েছে। আজকে পশ্চিমদিনাজপুর জিলাকে দুটি ভাগ করে উত্তর ও দক্ষিণ দিনাজপুর জেলা করেছেন। ১৮টা মার্ডার হয়েছে এক মাসে। দাঁত-মুখ ধুতে গিয়ে গুলি। আপনার পুলিশ দেখতে পায় না। আজকে তাদের প্রোমোশন হচ্ছে। আপনাকে আমি এর আগেও প্রশ্ন করেছিলাম যে ট্রান্সফারের পলিসি কি। তিন-চার মাস অন্তর এস.পি. বদল হচ্ছে দিনাজপুরে। মুর্শিদাবাদে এস.পি., এম.এল.একে অ্যারেস্ট করতে চাইছে, কথা বলে না, ফোন ধরে না। এদের কি প্রোমোশন দেবেন সেটা বলে দিন,

কবে দিচ্ছেন। আজকে সি.পি.এমের তাঁবেদার হলে প্রোমোশন পাবে, আর জনপ্রতিনিধিদের উপেক্ষা করবে। এই বিষয় নিয়ে আমরা গেছি, আমরা কোনও প্রতিকার পাই নি, সেই কথাই আপনাকে বলছি। আজকে কোথায় আছি আমরা? সব জায়গায় দুটো স্ট্যান্ডার্ড, ডাবল্ স্ট্যান্ডার্ড। জ্যোতি বসু ইজ এ ম্যান অব ডাবল্ স্ট্যান্ডার্ড দেন, আজকে কোথায় দাঁড়াবো আমরা? আপনারা এখানে নিজেরা চিৎকার করছেন। আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই. তাঁরা বলছে সিপিএমের অত্যাচারে আমরা অতিষ্ঠ, দাদাগিরি আর চলবে না। আপনাদের কি সম্পর্ক আমরা জানি না, আবার আপনাদের কাছে যাবে। আমরা দেখতে পাচ্ছি মুর্শিদাবাদে বন্ধ ডেকে দিলেন। আজকে এই জিনিস আমরা দেখতে পাচ্ছি, এর জবাব আপনি আমাদের দেবেন। এর পর, বন্যা যে কথা বলেছিলেন আপনারা এটা বলবেন। রিলিফ দিলেন না, ফার্স্ট আন্ডার প্লে করার চেষ্টা করলেন যে বন্যা হয়নি। তারপর আমরা যখন গেলাম দেখে বললাম বন্যা হয়েছে, ২০০ জন মানুষ ৪ দিন ধরে আটক রয়েছে। ৬ কেজি চিড়ে, কটা ভাগ করবেন বলুনতো। তাও সব জায়গায় দিলেন না। আমি বলেছিলাম দেখতে যাই, কিন্তু আমার স্ট্যাটাস নাকি মন্ত্রীর স্টাটাস, আপনারা লোক ছাড়া যেতে পারেন না। আজকে নৌকা পেলাম না, ১৩৪ টা নৌকা নিয়েছেন। একটা স্পিড বোটও পেলাম না, অথচ আপনাদের জিলা পরিষদের মেম্বাররা গ্রাম পঞ্চায়েতের মেম্বাররা দিব্যি ঘুরছে। এটা কতো দিন চলবে? আজকে মিনিকিট দিলেন, যেখানে যেখানে আপনাদের প্রধানরা আছে,—আদার দ্যান সি.পি.এম কোনও মিনিকিট পেল না। ব্যাঙ্ক লোন দিতে হবে, একটি পয়সাও ব্যাঙ্ক লোন আজ পর্যন্ত দিলেন না, একটি পয়সাও লোন দেন নি। আজকে আপনি বলুন যে আজকে বাড়ি ভাঙার টাকা ইটাহারে কত টাকা দিয়েছেন? একটা নাম করুন তো, আমি এখানে আউট রাইট ক্ষমা চেয়ে চলে যাব। আপনার নতুন রিলিফ ফান্ড খুলেছেন। এক কোটি চার না পাঁচ লক্ষ টাকা দিয়েছেন স্কুল মেরামতির জন্য। মে আই নো হাউ মাচ্ হ্যাভ বিন গিভিন টু দি এরিয়াজ রিপ্রেজেনটেড বাই কংগ্রেস? যেখানে কংগ্রেস প্রতিনিধিত্ব করেন সেখানের একটি কি দুটি নাম দিন, আপনি একটু দুটি টাকা দিয়েছেন? আজকে সবচেয়ে মারাত্মক কথা হচ্ছে জল। এই জল কিন্তু এরা বন্যার সময় পায় নি এবং বন্যার জল নেমে গেছে। মানুষগুলিকে রিহ্যাবিলিটেশন করতে হবে। আজ পর্যন্ত জলের ব্যবস্থা হয় নি এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তিনি কিছু চেষ্টা করেছেন লোকজন পাঠিয়েছেন। কিন্তু যে ব্যারামগুলি হয় সেগুলি দেখবে কে? আজকে ওষুধ নেই, ডাক্তার নেই এবং ব্যারামগুলি দেখবার লোক নেই। সবচেয়ে করুণ অবস্থা মরলে পরে ৫০ হাজার টাকা পাঠিয়ে ছিলেন। এক একজন ৫০ হাজার টাকা ক্ষতিপূরণ পাবে এবং রাজ্য সরকার ২০ হাজার টাকা দেবে। আপনি কি এই ফতোয়া দিয়েছিলেন। আপনি কি এই ফতোয়া দিয়েছিলেন যে, পোস্ট-মর্টেম করতে হবে? পোস্ট-মর্টেম নাহলে টাকা পাবেনা? বন্যা বিধ্বস্ত পরিস্থিতিরি মধ্যে কি করে মানুষগুলোর পরীক্ষা হবে? আর তাহলে কি করতে পঞ্চায়েত আছে, প্রধানরা আছে? কেন পোস্ট-মর্টেম করতে হবে? মাননীয় মুখ্যমন্ত্রী, বন্যার পর আপনি কত পয়সা দিয়েছেন ইটাহার ব্লককে? যেখানে মোর দ্যান ৮০ জন মানুষ মারা গেছে, সেখানে আপনার অফিসাররা ১১-টার বেশি মড়া দেখতে পায় নি। আপনার প্রশাসনের আন্ডারপ্লে করার প্রবণতা আছে। কারণ আমরা জানি জাস্টিস ডিলেড ইজ জাস্টিস ডিনায়েড। ক্ষতিপূরণের ক্ষেত্রে আপনারা ঐ পথ ধরেছেন।

এরপর আসুন ল্যান্ড রিফমর্স-এ। এখানে বিনয়বাবু নেই। একটা প্রিভিলেজ আনব, উনি বলেছেন "১৯৬৭ সালের আগে কোনও জমি বিলি করা হয় নি।" আই উইল প্রুভ, উনি ঠিক বলেন নি। আমাদের মোট ১ কোটি ৪০ লক্ষ একর জমি আছে। আপনারাই বলেছেন, তাঁর মধ্যে ১২ লক্ষ ৮০ হাজার একর ভেস্ট হয়েছে। ইট ইজ নট ইভেন ১০% মাত্র জমি ভেস্ট হয়েছে এবং তাঁর মধ্যেও সাড়ে তিন লক্ষ একরের ওপর এখনও ডিস্ট্রিবিউট হয় নি। এতেই ৭ কোটি মানুষের পার্চেসিং পাওয়ার বেড়ে গেল? এক একজন মানুষকে হাফ অ্যান একর, হাফ এ বিঘা জমি বিলি করলেন তাতেই মানুষের পার্চেসিং পাওয়ার বেড়ে গেল? নট ইভেন ১০% যেখানে ভেস্ট হয়েছে, ৯০%-এর বেশি জমি এখনও জমির মালিকদের কাছেই রয়ে গেল, ভূমি সংস্কারের ফলে মানুষের পার্চেসিং পাওয়ার বেড়ে গেল! এখন পর্যন্ত মোট যে ১২ লক্ষ ৮০ হাজার একর জমি ভেস্ট হয়েছে তাঁর মধ্যে সাড়ে ৯ লক্ষ একর বিলি হয়েছে। এর ৬ লক্ষ ১২ হাজার একর তো কংগ্রেস আমলেই বিলি হয়েছিল। আর আপনারা আজ পর্যন্ত বিলি করেছেন মাত্র ৩ লক্ষ ৩৮ হাজার একর। এতেই পার্চেসিং পাওয়ার বেড়ে গেল, ইন্ডাস্ট্রিয়াল সেনারিও এসে গেল? আপনি ল্যান্ড রেভিনিউ মন্ত্রী নন, তবুও আপনার কাছে আমি একটা প্রশ্ন তুলে ধরতে চাই—গত ১৪ বছরের মধ্যে বর্ধমান জেলায় ক'টা বর্গা রেকর্ডিং হয়েছে? ল্যান্ড রিফর্মস-এর ফাস্ট, সেকেন্ড অ্যামেন্ডমেন্ট (অ্যাক্ট-এর) হয়েছে, কিন্তু বর্ধমান জেলায় কি হয়েছে? বর্ধমানে কেন হচ্ছে না, জোতদাররা সেখানে পার্টি ফান্ডে টাকা দিচ্ছে। দে আর রবিনহুডস, দে আর মনার্কস, তাদের ঠিক রাখতে পারলে কংগ্রেস আর সেখানে ঢুকতে পারবে না। অপর দিকে মুর্শিদাবাদ, মালদার অর্চাডগুলোর কি অবস্থা হচ্ছে—সেখানকার বাগানগুলোয় আজ আর আম পাওয়া যাচ্ছে না। সব বাগান ধ্বংস হয়ে যাচ্ছে। আপনারা প্রোটেকশনের কি ব্যবস্থা নিয়েছেন? কাগজে বেরচ্ছে সেখানে কোনও প্রোটেকশনের ব্যবস্থা নেই। এর সাথে সাথে আপনারা বড়লোকদের তাঁবেদারি করার জন্য ল্যান্ড সিলিং রিল্যাক্স করতে চেয়েছেন। কিন্তু ইউনিয়ন গভর্নমেন্ট তা আটকে দিয়েছে। এটাকে আমি অ্যাপ্রিসিয়েট করি। আপনারা নাকি শিল্পের জন্য ল্যান্ড সিলিং রিল্যাক্স করতে বলেছিলেন। তাঁর মানে শিল্প এখানে একটাও হয় নি এবং হবেও না, ল্যান্ড সিলিং রিল্যাক্স করে উঁচু দরে শহরের জমি বিক্রি করে দিতে চেয়েছিলেন। শিল্পের নামে এই কৌশল আপনারা করতে চেয়েছিলেন, কিন্তু জগন্নাথ মিশ্র রাজি হন নি। আমরা খুশি, তিনি বাধা দিয়েছেন। তারপরে ল্যান্ড সিলিং, ল্যান্ড রিফর্মস কি শুধুই গ্রামের জন্য, শহরের জন্য নয়? আপনি বলুন সিলিং করার পর শহরে কত জমি পেয়েছেন, কলকাতায় কত পেয়েছেন, হাওড়ায় কত পেয়েছেন, ফ্রিজে কত পেয়েছেন? ল্যান্ড সিলিং শুধু গ্রামের মানুষের জন্য? শহরের জন্য একটা আইন আর গ্রামের জন্য আর একটা আইন সেই ব্যবস্থা আপনি করবেন। আরও কমপ্লেন করেছি। অ্যাফোরেস্টেশনের জন্য আপনাদের নাকি ভয়ানক নাম হয়েছে বলছেন। কিন্তু ভাল পন্থা নিয়েছেন—একে গার্ড করার জন্য ওদের ২৫ পারসেন্ট

[2-40—2-50 p.m.]

উপস্বত্ব দিয়ে। কিন্তু নর্থ বেঙ্গলে ডিনুডেড হয়ে গেল, ডি-ফরেস্টেশন হয়ে গেল ওরা মাফিয়াদের সঙ্গে একশ্রেণীর প্রশাসন যুক্ত হয়ে। একে কি আটকানো যায় না? একটাই তো রাস্তা

এন.এইচ-৩৪ ছাড়া আর আসতে পারবেনা। যেখানে ডিক্লেয়ার্ড হয়ে গেল সেখানে অ্যাফোরেস্টেশনের জন্য কি ব্যবস্থা নিয়েছেন সেকথা আপনি বলুন? সুন্দরবনের কথা আপনি বলেছেন। আপনি বাঘ দেখতে গেলেন আর বাঘে একজন লোককে খেয়ে নিল। তাঁর কথা কেউই জানে না। সুন্দরবনের মানুষ প্রতিবারই ঝড়-ঝঞ্ঝাতে ক্ষতিগ্রস্ত হয়। তাদের জন্য স্থায়ী ব্যবস্থা কি করেছেন? ইকুয়ালি ঝাড়গ্রামের কথা বলছি। ঝাড়গ্রামে আমরা তৈরি করেছিলাম। এখন সেইসব পিছিয়ে পড়া ট্রাইবাল লোধাদের কতখানি ইমপ্রুভমেন্ট হয়েছে? চুনি কোটাল বি.এ পাশ করেও তাকে আত্মহত্যা করে প্রাণ বিসর্জন দিতে হল সমাজের অব্যবস্থার জন্য। তাকে আপনারা ঠাঁই করে দিতে পারলেন না। পাবলিক ডিসট্রিবিউশন কোনও প্রাদেশিকতার কথা নয়। এগ্রিকালচারে আপনারা যুগান্তকারী বিপ্লব এনেছেন বলছেন? লেস দ্যান ১০ পারসেন্ট যদি সরকারে ভেস্ট হয় তাতে এগ্রিকালচারে যুগান্তকারী উন্নতি আসে, রেভোলিউশন আসে বলে মনে করি না। কিন্তু তবুও যা করতে পেরেছেন তাতে রেশনের যা প্রয়োজন পাবলিক ডিসট্রিবিউশন সিস্টেম—মডিফায়েড এবং স্ট্যাটুটরি রেশনিং এলাকায় উন্নতি করা যেত। বাইরে থেকে আনতে হতো না। আপনারা প্রডাকশনের জন্য গর্ব করেছেন। কৃষিতে ১ নম্বর হলেন কি করে বলুন? ১ নম্বর হওয়ার তো কথা নয়। কতখানি প্রডাকশন করেছেন সেটা যদি আমরা একটু দেখি তাহলে দেখব, পার হেক্টর ইল্ড, অন্ধ্রপ্রদেশে রাইস ১২.২৯ আর ওয়েস্টবেঙ্গলে ১৫ পারসেন্ট। এটা খুব একটা উল্লেখযোগ্য নয়। পাশাপাশি হুইট .৪ পারসেন্ট। মেজ .৩ পারসেন্ট। ফুডগ্রেন -.১ পারসেন্ট। সুগারকেন .২ পারসেন্ট গ্রাউন্ডনাট -১. পারসেন্ট। সুতরাং কিসে আপনারা বিপ্লব করলেন? কৃষিতে বিপ্লব করেছেন? তা যদি করেন তাহলে প্রতি মাসে তাঁর জন্য ১ লক্ষ টন চাল এবং ১ লক্ষ টন গম আনতে হতো না। এখানে যদি উৎপাদন হতো তাহলে প্রত্যেক মাসে ১ লক্ষ টন গম এবং ১ লক্ষ টন চাল অর্থাৎ বছরে ২৪ লক্ষ টন অবশ্য ২০ লক্ষ টন আসে—সেটা জানতে হতো না। এরফলে ৭০০ কোটি টাকা এখানকার কৃষকেরা পেত। সুতরাং কৃষিতে আশানুরূপ উন্নয়ন হয়নি বলে বারবার কেন্দ্রের কাছে পাবলিক ডিসট্রিবিউশন সিস্টেম ঠিক রাখার জন্য হাত পাততে হচ্ছে। সুতরাং এখানেই আপনার আটকাচ্ছে। এখানে আমি একটা তথ্য তুলে দিতে চাচ্ছি। পাঞ্জাবে ২২ পারসেন্ট গম। মেজ .৫৫ পারসেন্ট। ফুডগ্রেন্স -১১ পারসেন্ট। সুগারকেন -৩ পারসেন্ট। গ্রাউন্ডনাট -৪ পারসেন্ট। রাজস্থানের মতোন জায়গায় গ্রাউন্ডনাট - ২.৫ পারসেন্ট। তামিলনাড়ুতে ৮.৮ পারসেন্ট চাল আর মেজ -.৬ পারসেন্ট। ফুডগ্রেন্স -৪.৯ পারসেন্ট। সুগারকেন -১১.৩ পারসেন্ট। উত্তরপ্রদেশ -১২.৬ পারসেন্ট রাইস। গম -৩৬.৫ পারসেন্ট। মেজ -১৭.১ পারসেন্ট। ফুডগ্রেন্স -২০.১ পারসেন্ট। সুগারকেন -৪০.৫ পারসেন্ট। গ্রাউন্ডনাট -১.৫ পারসেন্ট। সুতরাং প্রথম হলেন কি হিসেবে? পার একর কতখানি প্রডাকশন হয় সেখানে বলা আছে। সুতরাং পাঞ্জাবের ধারে-কাছেও আসতে পারেননি। তামিলনাড়ু এবং অন্ধ্রপ্রদেশের সমান আসতে পারেন কিন্তু পাঞ্জাবের কাছে নয়। অথচ এখানে বলছেন, কৃষিতে প্রথম এবং শিল্পে প্রথম হবেন। এর জবাব আপনি দেবেন—যে এইজন্য কৃষিতে প্রথম। বিভিন্ন ফুডগ্রেন্স-এর খতিয়ান দিয়ে বলবেন যে এইজন্য হায়েস্ট প্রডাকশন করেছি এবং স্বয়ংসম্পূর্ণ হয়েছি। হোয়েদার আর ইউ সেল্ফ-সাফিসিয়েন্ট তা বলতে পারবেন না। অথচ বারবার দাবি করছেন কৃষিতে প্রথম এবং শিল্পে প্রথম হবেন। তবে হ্যাঁ, বিকজ অব পভার্টি, বিকজ অব ইকনমিক প্রেসার—এটা হতে পারে। কারণ জনসংখ্যা বাড়ছে, যদিও কৃষকেরা

আপ্রাণ চেষ্টা করছেন। তারপর ইরিগেশনের কথা বলেছেন। আর ইউ সিওর—ইরিগেশনে যে পোটেনশিয়ালিটি ইউজ হচ্ছে তাতে মানুষরা বেনিফিটেড? স্মল ইরিগেশন, আর.এল.আই এবং ডিপ টিউবওয়েলের যে সেন্টার করা হয়েছে তাঁর কতখানি চালু আছে এবং তাঁর দ্বারা মানুষ কতখানি বেনিফিট পায়? এইগুলো মাসের কদিন চালু আছে এবং মানুষ কতটা এর থেকে বেনিফিটেড হচ্ছে, সেটা বলবেন। আজকে রেকর্ড দেখতে হবে, জল ট্যাক্সের জন্য ফারমাররা যে টাকা দিচ্ছে, সেই টাকায় কত একর জমিতে মাইনর ইরিগেশন এবং মেজর ইরিগেশনের মাধ্যমে জল সরবরাহ করা হচ্ছে, কত লোক এর সুযোগ পাচ্ছে সেই কথা তো বলবেন? আপনার কার্যকাল এবং আমাদের কার্যকাল মিলিয়ে এখানে ৮৮ থাউজ্যান্ড পাম্প সেট এনার্জাইজড হয়েছে। শুধু পশ্চিমবঙ্গেই যে হয়েছে তা নয়, মহারাষ্ট্রে ১৩ লক্ষ পাম্প সেট এনার্জাইজ হয়েছে। সুতরাং আজকে কিসের ভিত্তিতে প্রথম হবেন? ইরিগেশন পোটেনশিয়াল ৪৯.৫ পারসেন্ট। মানুষ তো বেনিফিটেড হবে, কত বেনিফিটেড হয়েছে, সেটা জানিয়ে দেবেন, যে এত লোক বেনিফিটেড হয়েছে অ্যাট দি রেট অব দিস ট্যাক্সেশন। এই যে ট্যাক্স পেয়েছেন এবং তাদের সুযোগ করে দিয়েছেন মেজর এবং মাইনর ইরিগেশনের মাধ্যমে, এই হিসাব আপনি বলতে পারবেন না। আপনারা কো-অপারেশনের কথা বলেছেন। ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এবং এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে ঋণ নেন। আজকে এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে ৫০ লক্ষ টাকা ঋণ নিয়েছেন, তারপর হাডকো, বেনফেড, কনফেড, স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক ইত্যাদি থেকে টাকা নিয়ে আপনারা নয় ছয় করছেন। নাবার্ড থেকে ১৬ পারসেন্ট ইন্টারেস্টে ৫০ লক্ষ টাকা নিয়েছেন এবং জমা রেখেছেন ৮.৫ পারসেন্ট ইন্টারেস্টে, কার স্বার্থে এটা হয়েছে? আজকে দুর্বল মানুষদের সাহায্য করার কথা বলেন, আপনারা কো-অপারেটিভ আন্দোলনের কথা বলেন, ২০টা মহিলাকে নিয়ে কো-অপারেটিভ করলেই দেশের মানুষের সমস্যার সমাধান হয় না, হাউ মাচ অব দি পপুলেশন উইল বি ইনভলভড ইন দিস কো-অপারেটিভ? আজকে এগ্রিকালচারাল কো-অপারেটিভে ক্রেডিট রিকয়্যারমেন্ট কত? ৭১এর রিজার্ভ ব্যাঙ্কের—অ্যাট দি প্রাইস লেভেল অব ৭১,৩০০ কোটি টাকা টেকাভিলোন দেওয়া দরকার, সেখানে আপনারা দিচ্ছেন মাত্র ৪ কোটি টাকা। উইল ইট হেল্প দি প্রাইস লেভেল অব ১৯৭১? তার ফলে আজকে চাষীরা মানি লেন্ডারদের কাছে যেতে বাধ্য হচ্ছে। উই ওয়ান্ট দ্যাট, দে শুড বি গিভিন রিহ্যাবিলিটেশন। আজকে রিফিউজিদের সম্পর্কে বলেছেন। আমরা ফাইনান্স কমিশনের কাছে, আপনাদের সঙ্গে এক সঙ্গে গিয়ে বলেছি দে শুড বি গিভিন ফুলেস্ট ফেসিলিটিজ অব রিহ্যাবিলিটেশন এবং আমাদের তরফ থেকে প্রস্তাব দিয়েছি, পাঞ্জাবকে যে রকম ভাবে সাহায্য করা হয়েছে, আমাদের এখানেও সেইরকম ভাবে করা হোক। এই সম্পর্কে আমরা মেমোরেন্ডাম পর্যন্ত দিয়েছি। এস.সি., এস.টি., ও.বি.সি.'র কথা বলছেন। ও.বি.সি. ১৭৭টা এননিউমারেটেড। কিন্তু আপনারা ৩৮টা আইডেনটিফাই করেছেন, বাকিগুলোর কী হলো আমরা জানতে চাই। হোয়েদার দি চ্যাপটার ইজ ক্লোজড অর ইট ইজ এ কনটিনিউয়াস প্রসেস? আজকে ও.বি.সি.দের বেনিফিট দেওয়া উচিত। ফাইভ পারসেন্টকে চাকরি দেবার কথা বলছেন। আপনারা ক্ষমতায় আছেন ১৯ বছর, ১ লক্ষ ৯৪ হাজার ৫০০ লোককে এই ক বছরে চাকরি দিয়েছেন। আপনারা আনঅথরাইজড অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন, প্রাইমারি স্কুলে সুপ্রীম কোর্ট আপনাদের কান মুলে দিয়েছে। এই সরকারের বিরুদ্ধে ৪০ হাজার কনটেম্পট কেস আছে।

[2-50—3-00 p.m.]

আজকে এই জিনিসগুলি আমরা আপনার কাছে জানতে চাই। ও.বি.সি. সম্বন্ধে আপনি ফাইন্যাল বলুন তাহলে যে ৩৮টির পর আর এখানে আইডেনটিফায়েড হবে না। বলুন তাহলে যে এরা ক্রাইটেরিয়া ফুলফিল করে নি। এখন কি কি ক্রাইটেরিয়া ফুলফিল করলে ও.বি.সি হবে এবং কি কি হ'লে হবে না—সেটা বলুন। এ পর্যন্ত খালি বলছেন যে ৩৮টি হয়েছে। এখন এদের জন্য যে বেনিফিট ইয়ারমার্ক করা আছে সেটা কি এদের দেওয়া গেছে? সেন্টারের বেনিফিট, রাজ্যসরকারের বেনিফিট নয়। সেটা কি দেওয়া গেছে—আশা করি সেটা বলবেন। আজকে আপনারা শিল্পের ধুঁয়ো তুলছেন। শিল্প মানে তো আরবানাইজেশন। আমাদের ২৭ পারসেন্ট of the population urban. এখনও পর্যন্ত যে বই আপনি বিলি করেছেন তাতে তাই দেখছি। আজকে আরবানাইজেশন মানেই তো ইন্ডাস্ট্রিয়ালাইজেশন। ইন্ডাস্ট্রির গ্রোথ হ'লে আরবানাইজেশন এগিয়ে যাবে। এখানে তিনটি জিনিস—basic amenities management and talent. আজকে এই তিনটিকে আরবানাইজেশনের জন্য কতখানি এনকারেজ করেছেন? এখানে বলছেন যে কুপার্স ক্যাম্পকে নাকি নোটিফায়েড এরিয়া করবেন। আজকে তো এখানে আরবানাইজেশন এগিয়ে যাচ্ছে না। এখানে আরবানাইজেশনের জন্য যে সিভিল অ্যামিনিটিস দরকার, যে ইনফ্রাস্ট্রাকচার বিল্ড আপ করা দরকার তাঁর একটাও আপনি বিল্ড আপ করেন নি। এখানে ৮টি গ্রোথ সেন্টার ছিল। কোথাও একটিও শিল্প স্থাপিত হয়েছে কিনা সেটা বলবেন। সর্বোপরি ট্রেনিং। আজকে ট্রেনিং তো দরকার। যে রকম ট্রেনিং পঞ্চায়েতে দেবেন বলছেন সেইরকম আপনি আরবান মিউনিসিপ্যালিটি যারা রিপ্রেজেনটেটিভস আছেন—কাউন্সিলার অ্যান্ড কমিশনারস—এদের ট্রেনিং-এর কি ব্যবস্থা করেছেন? হোয়েদার any academic syllabus, আরবানাইজেশন এবং ম্যানেজমেন্ট—মিউনিসিপ্যালিটি management, panchayat management, cooperative management, এ রকম অপশন্যাল সাবজেক্ট আছে কি পোস্ট গ্র্যাজুয়েট স্কেলে? আপনার ৯টা ইউনিভার্সিটি আছে। এর কোথাও কি এটা করেছেন যে এরজন্য স্পেশ্যালাইজেশন for Cooperative Management, specialised for Municipal Management specialised for public sector undertakings management একটা ডিসিপ্লিনে কি কোথাও করেছেন? এখানে কিছু করেন নি। এর পর মেগাসিটির কথায় আসি। কোলকাতা, হাওড়া কর্পোরেশনের ভোট হয়ে গিয়েছে আর মেগাসিটি ইজ ফরগটন। এখানে ১৬শো কোটি টাকা খরচ করবেন বলছেন কিন্তু আজ পর্যন্ত তাঁর কত টাকা আপনারা খরচ করেছেন? ক'টা স্লামসের উন্নতি হ'ল? কত poorer section of the population এর বেনিফিট পেয়েছেন? আজকে পানীয় জল নেই ৩৫ পারসেন্ট মানুষের কোলকাতার মতোন শহরে। আজকে তা নেই বলেই এখানে হেপাটাইটিস, হেপাটাইটিস—'বি' Gastro-entrities in the form of cholera. সর্বোপরি প্রশান্তবাবু, আপনি বলবেন, ম্যালেরিয়ার ব্যাপারে কতদূর কি করলেন? আপনাদের বোধহয় কারুর কিছু হয়নি। আপনারা বলবেন যে মেগাসিটিতে কত টাকা খরচ করলেন, কি বেনিফিট কোনও সেকশনের কাছে ইন্ডিকেট করলেন, না শুধু কর্পোরেশনের ভোটে জেতার জন্য এই পরিকল্পনা করেছেন। আমরা স্পষ্টভাবে জানতে চাই, How do you propose to spend Rs. 1600 crores. রাজ্যসরকার ৪শো কোটি টাকা দেবেন, ৮শো কোটি টাকা ফিনান্সিয়াল

ইন্সটিটিউশন দেবে, কেন্দ্রীয় সরকার দেবে ৪শো কোটি টাকা। আপনারা এটা দু বছর, চার বছর, আট বছর, না কতদিনের মধ্যে খরচ করবেন সেটা স্পেসিফিক বলুন। আপনারা স্পেসিফিক বলুন যে এই আমাদের প্রোগ্রাম, এই আমাদের টার্গেট, এই আমাদের ইমপ্লিমেনটেশন বা অ্যাচিভমেন্ট এবং এই আমাদের শর্টফল বা টার্গেট একসিড করেছি। এসব কথা একবারও বলেন নি। ইকোয়ালি শহরগুলিতে দারিদ্র আছে ৪০ পারসেন্ট। এই দারিদ্র দূর করার জন্য কেন্দ্র একটি দপ্তর তৈরি করেছে মন্ত্রীর অধীনে। আমাদের পশ্চিমবঙ্গে 45 small towns, small municipality have been identified for poverty elevation and employment generation. আপনার সরকার একটা মিউনিসিপ্যালিটিতেও এই প্রোগ্রাম লাগু করেন নি, এই প্রোগ্রাম ইমপ্লিমেন্ট করেন নি একথা আমরা জানতে পেরেছি। এর জবাব আপনি দেবেন। এতবড় একটা বাজেট-১২।। হাজার কোটি টাকার। আমাদের স্বাস্থ্যমন্ত্রী এখানে মাথায় হাত দিয়ে বসে আছেন। আজকে health delivery care. এখানে দেখলাম বিনা পয়সায় চিকিৎসা আপনারা তুলেই দিয়েছেন। সবচেয়ে দরিদ্রতম মানুষটিও যদি হাসপাতালে যায় তাহলে তাকেও এক টাকা দিয়ে একটা টিকিট কিনতে হয়। এখানে কোনও ঔষুধ দেওয়া হয়না। এখানে ১০০ টাকা খরচ করলে তাঁর ৮৭ টাকা যায় বেতন দেওয়ার জন্য। ১৩ টাকা থেকে ৭ টাকা যাচ্ছে খাবারের জন্য, আর ৬ টাকা ঔষদের জন্য, তাও দিতে পারছেন না। আজকে তাঁর ফল কি হচ্ছে? আজকে ব্যাঙের ছাতার মতো নার্সিং হোমগুলি গজিয়ে উঠছে। মানুষ আপনাদের কাছে চিকিৎসা পাচ্ছে না। অন্য দিকে বিশেষ চিকিৎসার জন্য মানুষকে প্রাইভেট হাসপাতাল বা মাদ্রাজে যেতে হচ্ছে, এখানে চিকিৎসা পাচ্ছে না। আজকে এ.আই.আই. এইচ. এস-এর অনুকরণে কল্যাণীতে একটা হেলথ ইন্সটিটিউট তৈরি হবে ফর এন্টায়ার ইস্টার্ন রিজিয়ন। সেটা কতদুর এগিয়েছে, সেকথা আমাদের জানাবেন। আমরা এটা জানতে চাই। আমার শেষ কথা হচ্ছে, পরিকল্পিত অর্থনীতির পার্স্যু করছি, কিন্তু জনসংখ্যা বাড়ছে। আজকে তাঁর ফলে বেনিফিট ডিলিট হয়ে যাচ্ছে। কাজেই ফ্যামিলি প্লানিংয়ের প্রোগ্রাম ইমপোজ করা দরকার এবং ইট শুড বি নাম্বার ওয়ান প্রোগ্রাম ইন এ ডেভলপিং ইকনমি লাইক দিস। আপনারা গোটা বাজেটে কতটুকু বরাদ্দ করেছেন—৬৬ কোটি টাকা এবং রাজ্যপালের ভাষণে একথার উল্লেখ নেই। এটা কি ভোটের ভয়ে? আজকে ফ্যামিলি প্ল্যানিংয়ে আপনাদের লক্ষ্য কি? হোয়াট আর দি মেথড ইউ হ্যাভ অ্যাডপটেড? আজকে সেই কথা আমাদের জানাবেন, আমরা সেটা জানতে চাই। কালকে ইডেনে ফ্লপ করেছে। এখানে কি একটা ফ্লিম ফেস্টিভ্যাল হয়ে গেল। আরও কত ফেস্টিভ্যাল করছেন—রসগোল্লা ফেস্টিভ্যাল, জিলাপী ফেস্টিভ্যাল, সব ফেস্টিভ্যাল করছেন। এতে বাংলা সিনেমার কোনও উন্নতি হচ্ছে কি? আমরা বাংলা থেকে নো-হেয়ার হয়ে যাচ্ছি। আজকে কোথায় গেল বিদ্যাপতি, কোথায় গেল দেবদাস, কোথায় গেল শেষ উত্তর, এগুলি হবে না কেন? আজকে এতগুলি ইনফ্রাস্ট্রাকচার রয়েছে, ফ্লিম ডেভেলপমেন্ট কর্পোরেশন রয়েছে, কিন্তু তাসত্ত্বেও বাংলা ফ্লিম পিছু হটছে। আজকে জবাব দেবেন যে এর কারণ কি? আজকে দীর্ঘদিন ধরে সিনেমা হলগুলি ধর্মঘটে গেছে। এর ফল কি দাঁড়িয়েছে? এতে সরকারের যে ট্যাক্স আসার কথা সেটা আসছে না। কেন দীর্ঘদিন ধরে এই ধর্মঘট হতে দিচ্ছেন? আজকে এখানে কোনও ছবি দেখানো হচ্ছে না। এতে কার সুবিধা হচ্ছে? আজকে সরকার অ্যামিউজমেন্ট ট্যাক্স পাচ্ছে না। এতে কি আন-অথোরাইজড ভিডিও পার্লারদের এনকারেজ করা হচ্ছে না? হোয়াই হ্যাভ ইউ নট ইন্টারভেনিং ইওরসেভ,

চিফ মিনিস্টার? কেন এটা বন্ধ হচ্ছে না? আজকে শুধু ফ্লিম ফেস্টিভ্যাল করলেই হবেনা, বাংলা সিনেমার উন্নতির জন্য কি কি করেছেন, সেটা আমরা জানতে চাই। এখানে ফেডারেশন আছে, কিন্তু হিন্দী সিনেমা সব দখল করে নিচ্ছে, দক্ষিণী সিনেমা সব দখল করে নিচ্ছে, আজ আমরা পিছিয়ে যাচ্ছি। আজকে এর জবাব দিতে হবে। আজকে এডুকেশনের ব্যাপারে মিত্র কমিটি তৈরি করেছেন। আপনার কাছে সোজাসুজি প্রশ্ন রাখছি। আপনারা নিজেরা করবেন না, মানুষ অর্গানাইজ করে হাইস্কুল করছে, জুনিয়র হাইস্কুল করছে, প্রাইমারি স্কুল করছে, মাদ্রাসা করছে, কিন্তু সরকার কোনও অ্যাপ্রুভাল দেবেনা, রেকগনিশন দেবেনা। আপনাদের মিত্র কমিটি কিছু দাওয়াই বাতলেছে—ইমপোজিশন অব সার্টেন সিলেকটিভ ট্যাক্স, ইমপোজিশন অব ট্যাক্স আপন ইন্ডাস্ট্রি, সেই সম্পর্কে একটা কথাও বলেন নি। আপনারা এডুকেশনকে এইরকম অবস্থায় রাখবেন? আজকে প্রাইমারি ক্ষেত্রে লটারি করে ভর্তি করবেন। এই করে কি সমস্যার সমাধান হবে? লটারিতে যারা পিছু পড়ে আছে, তারা যাবে কোথায়? আজকে শিক্ষা প্রতিষ্ঠান বাড়বে না? সরকার করছে না, যারা করতে চাচ্ছে তারা রেকগনিশন পাবেনা। রেকগনিশন তারাই পাবে যারা শুধু সি.পি.এম করে। আপনারা জেলা ভিত্তিক কমিটি করেছেন, কিন্তু সেখানে শুধু রেকগনিশন পাবে যারা সি.পি.এম করে। এই জিনিস চলতে পারে না, চিফ মিনিস্টার। আর একটি কথা আমি এখানে বলব। আপনারা উর্দ্দু অ্যাকাডেমির কথা বলেছেন। আজকে ইসলামপুরে উর্দ্দু ভাষাভাষীর অনেক লোক আছে বলে এখানে একটা অশান্তি হচ্ছে। ইসলামপুরে উর্দ্দু শিক্ষার প্রয়োজনীয়তা আছে। সেখানে এই ব্যাপারে মানুষের মধ্যে একটা ক্ষোভ আছে। এখানে উর্দ্দু একাডেমির কাজ হচ্ছে কিনা জানিনা। আজকে ইসলামপুরে উর্দ্দু ভাষা শিক্ষার জন্য ওরা যেন সুযোগ পায় সেই অনুরোধ করছি। এখানে শঙ্কর সেন আছেন। আমি তাকে পাওয়ারের ব্যাপারে একটা কথা বলবো। আপনি বলেছেন যে ৫ হাজার ৮৮৬ মেগাওয়াট আমাদের জেনারেল ক্যাপাসিটি। তাহলে লোড শেডিং হচ্ছে কেন? কিসের জন্য লোড শেডিং হচ্ছে? আজকে গ্রামাঞ্চলে ভীষণভাবে লোডশেডিং হচ্ছে, এগ্রিকালচারের জন্য বিদ্যুৎ পাচ্ছে না। আজকে বোরোর সময়ে কেন লোডশেডিং হবে?

[3-00—3-10 p.m.]

কিন্তু এগ্রিকালচারে অ্যাসিওর করতে পারছেন না পাওয়ার। আজকে রাজ্যে ২৩,০০০-এর উপর কল-কারখানা বন্ধ। এখানে ডোমেস্টিক কনজামশনের জন্য কিছুটা দিতে পারেন, কিন্তু ট্রান্সমিশন লাইন এবং ট্রান্সফর্মারের অভাবে আজকে রাজ্যকে কোথায় নিয়ে যাচ্ছে। এক্ষেত্রে দুর্নীতির অবকাশও রয়ে গেছে। কাজেই এসবের জবাবতো আপনি দেবেন! আজকে নন্-কনভেনশনাল এনার্জি বাইওয়ে অব গোবর গ্যাস প্ল্যান্ট, বাই ওয়ে অব উইন্ড প্ল্যান্ট, বাই ওয়ে অব ওয়েভ প্ল্যান্ট আমরা করতে পারছি না। উইন্ড এনার্জি মহারাষ্ট্র করতে পারছে, কিন্তু আমরা করতে পারছি না। সেদিন দেখলাম, সাগরে নিয়ে গেলেন গভর্নরকে। কাজেই আমরা এটা পাচ্ছি কিনা বলবেন। গ্যাস থেকে আজকে পাওয়ার পাওয়া সম্ভবপর বাই গোবর গ্যাস প্ল্যান্ট। কারণ আমি নিজে এর বেনিফিশিয়ারি। কাজেই আজকে এ-বিষয়ে প্রচার হওয়া দরকার, মানুষের কাছে এর টেকনিক্যাল নোহাউ এবং ম্যাটেরিয়ালস পৌঁছে দেওয়া দরকার, কিন্তু আপনার দপ্তর এক্ষেত্রে এগিয়ে আসছে না। মিটার রিডিং পঞ্চায়েত

নেবে বলে ঠিক করেছেন, কিন্তু তাতে ইনকাম তো হচ্ছে না। সেখানে পাওয়ার হুকিং হচ্ছে, কিন্তু সেখানে পঞ্চায়েতকে ইনভলভ করেছেন! এর উত্তর তো আপনি দেবেন। (সরকারি পক্ষ থেকে ধ্বনি; হাওলার জবাবও তো আপনি দেবেন) নিশ্চয়ই, রশিদের সঙ্গে হাওলাও বলব। চিফ মিনিস্টার যখন রশিদের ব্যাপারে ব্যাখ্যা করবেন তখন আমি হাওয়ালার ব্যাখ্যা করব। একটি কথা বলছি, আজকে আমাদের রাজ্যে পাওয়ার জেনারেশন ক্যাপাসিটি হচ্ছে ৫,৯০০ মেগাওয়াট এবং আমাদের ব্যবহার হয় ১৪৪ কিলোওয়াট পার আওয়ার পার ক্যাপিটা কনজামশন অব ইলেকট্রিসিটি, কিন্তু অন্য রাজ্যে ৪৪০ কিলোওয়াট পার আওয়ার। অর্থাৎ সেই প্রবাদবাক্য—নিয়ারেস্ট টু দি চার্চেস ফার্দেস্ট টু দি গড। আজকে আসাম, ওড়িষ্যা, দিল্লিকে পাওয়ার দিচ্ছেন বলে বলছেন, কিন্তু এখানে পার ক্যাপিটা কনজামশন অব ইলেকট্রিসিটি হচ্ছে ১৪৪ কিলোওয়াট পার আওয়ার! কিন্তু মধ্যপ্রদেশ এটা ২৫৪ কিলোওয়াট পার আওয়ার, কর্নাটকে ১৮৩ কিলোওয়াট পার আওয়ার, পন্ডিচেরির মতো একটি ছোট রাজ্য, সেখানেও এটা ৪৩ কিলোওয়াট পার আওয়ার, আমাদের প্রতিবেশি রাজ্য ওড়িষ্যাতে ২৫৫ কিলোওয়াট পার আওয়ার। কাজেই এর জবাব আপনাকে দিতে হবে যে কেন রাজ্যে পার ক্যাপিটা পাওয়ার কনজামশন বাড়ছে না। মহারাষ্ট্রে দেখতে পাচ্ছি এটা ৪২৫। কাজেই ওখানে শিল্প হবে না তো কি এখানে হবে? আজকে গোয়া, দমন এবং দিউতেও এটা ৪৩৬, অর্থাৎ এক ডিগ্রি উপরে, সেখানে আমাদের ১৪৪। আগে এটা আরও কম ছিল এখানে। ১৯৭৮-৮৯ সালে এখানে এটা আপনারা ১১৯ দিয়ে শুরু করেছিলেন, বর্তমানে এটা বেড়ে ১৪৪ হয়েছে। এই অবস্থায় শিল্প এখানে বাড়বে?

মাননীয় স্পিকার স্যার, যোগাযোগের কথাটা আমি বলে দিচ্ছি। আমাদের মতো একটি মেজর স্টেটে সার্ফেস রোডের পরিমাণ ২৬,০০০ কিলোমিটার, কিন্তু মুখ্যমন্ত্রী বলেছেন ২৫,৯০০ কিলোমিটার এবং আন-সার্ফেস রোড ৩২,০০০ কিলোমিটার। কিন্তু উত্তরপ্রদেশে সার্ফেস রোড ৭৪,০০০ কিলোমিটার এবং আন-সার্ফেস রোড ৯০,০০০ কিলোমিটার। মহারাষ্ট্রে সার্ফেস রোড ৯৮,০৫০ কিলোমিটার এবং আন-সার্ফেস রোড ৮৬,০০০ কিলোমিটার। কর্ণাটকে সার্ফেস রোড ৭০,০০০ কিলোমিটার এবং আন-সার্ফেস রোড ৪৫,০০০ কিলোমিটার। আপনারা ১৯ বছর ক্ষমতায় রয়েছেন, কাজেই এ-ব্যাপারে জবাব আপনাদের দিতে হবে। আপনারা পঞ্চম, ষষ্ঠ এবং সপ্তম পরিকল্পনা পেয়েছেন এবং অষ্টম পরিকল্পনার চার বছরও আপনারা পাচ্ছেন। কাজেই বলতে হবে যে, কেন এক্ষেত্রে ইনফ্রাস্ট্রাকচার বাড়েনি। নাইদার পাওয়ার নর ওয়াটার নর হাউসিং, নো আরবানাইজেশন। আজকে আপনার সময় এই ইনফ্রাস্ট্রাকচার এখানে কেন বাড়লো না? জবাব দেবেন। আজকে খালি বড় বড় কথা বললে চলবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে টুরিজিমের কথা বলা হয়েছে। টুরিজিম বলতে কি রসগোল্লা খাওয়া? আপনার টুরিজিম মন্ত্রী গর্ব করে বলেন যে ৪ কে.জি. রসগোল্লা খেতে পারি। তাহলে তাঁকে কমপিটিশনে ক্লাব অব রসগোল্লায় লাগিয়ে দিন, পেটুকদের দলে লাগিয়ে দিন। মন্ত্রী সভায় স্থান দিয়েছেন কেন? কালকে এতো লোক ঠকালেন, সেখানে তো ক্রীড়ামন্ত্রী ছিলেন। আজকে এর জবাব দিতে হবে। মাঝখানে হোপ'৮৬ হয়েছিল, আবার শুনছি সান্নতা ফক্স, না কে আসবে এই সব অত্যাচার করতে। আমাদের এই ভারতবর্ষে ১৮ লক্ষ বিদেশি এসেছে ইন দি ইয়ার ১৯৯৫। বিদেশ থেকে পর্যটক এসেছে ভারতবর্ষে ১৮ লক্ষ। আপনার কাছে আমি জানতে

চাই পশ্চিমবাংলায় কত জন এসেছে? উই হ্যাভ পট হিল কুইন দার্জিলিং, আমাদের এখানে ঠাকুর রামকৃষ্ণ দেবের জায়গা আছে, আমাদের এখানে সুন্দরবন আছে, এখানে মুকুটমনিপুরের মতো বাঁকুড়ার মতো রিসট আছে। আমাদের এখানে আসছে না কেন? আইনশৃঙ্খলা নেই বলে। এখানে মানুষ নিরাপদ মনে করে না বলে। ট্যুরিস্ট যারা আসছে, আপনাদের লোকেরা তাদের পাসপোর্ট চুরি করে নিচ্ছে, পকেট মেরে টাকা ডলার চুরি করে নিচ্ছে। এখানে তারা নিরাপদ মনে করে না। বাট টুরিজিম ইজ অ্যান ইন্ডাস্ট্রি। আপনার কি ইনফ্রাস্ট্রাকচার আছে? এখানে টুরিজিম বাড়ানো যাবে না যদি না টুরিস্ট লজগুলি প্রাইভেটাইজেশন করেন। আজকে টুরিজিম মন্ত্রী আছেন, সেই মন্ত্রী কি খালি জিলাপি খেয়ে জীবন কাটাবেন না কিছু দেখবেন এই সব? আজকে এই জিনিস আমরা দেখতে পাচ্ছি। আজকে আপনার কাছে জানতে চাই ট্রাম সম্বন্ধে। কলিকাতা ট্রাম সম্বন্ধে একটা কথাও এখানে উল্লেখ করেন নি। আমরা কাগজে দেখেছি ইট ইজ ফেজড আউট। আপনারা কি কলকাতা থেকে ট্রাম তুলে দেবেন? দিল্লি নতুন করে ভাবছে সেখানে ট্রাম সারভিস করার জন্য। এখানে ট্রাম তুলে দেবেন?

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

আমার কি এতো সময় হয়ে গেছে? তাহলে তাড়াতাড়ি একটু বলে নিই। আজকে ইন্ডাস্ট্রি, বক্রেশ্বর, হলদিয়াগুলি কি হচ্ছে? আপনাকে উল্টো বলি মুখ্যমন্ত্রী মহোদয়, সেন্ট্রালের নতুন পলিসির ফলে কি হচ্ছে। আপনাকে একটা কথা বলি ১৯৯৪-৯৫ সালের যে পে সেখানে বলছে যে "রিমার্কেবল প্রোগ্রেস মেড বাই ইন্ডিয়ান ইকনমি সিস দি ডিফিকাল্ট ডেজ অব ১৯৯১। ইকনমিক ক্রাইসিস ক্যান বি কজড বাই এ ফিউ সিম্পল কম্পানিজ কমপেয়ার্ড টু ওভারঅল ইকনমিক গ্রোথ অব ৯ পারসেন্ট ইন ১৯৯১ নাউ ১৯৯৪-৯৫ ৫.৩ পারসেন্ট। গোটা ভারতবর্ষ এগিয়ে যাচ্ছে, আমরা পেছিয়ে যাচ্ছি। পার ক্যাপিটা ইনকাম-এ ওয়েস্ট বেঙ্গল ল্যাগস ফার বিহাইন্ড। ৫ হাজার টাকা আপনার এখানে পার ক্যাপিটা ইনকাম, ন্যাশনাল ৭ হাজার টাকা। আর পাঞ্জাব, মহারাষ্ট্র দিল্লির ইনকাম ধরলে আমাদের লজ্জা হয়। আপনারা প্ল্যান রূপায়ণ করবেন না। এখানে ইন্ডাস্ট্রি হবে কি করে? আপনি বলেছেন এখানে ক্ষুদ্র শিল্পে বান ডেকে গেছে। আমার কাছে কাগজ আছে ক্ষুদ্র শিল্প এখানে মার খাচ্ছে। আরও কতকগুলি মরে যাচ্ছে। দি মর্বিডিটি অব দি স্মল সিক ইন্ডাস্ট্রিজ অ্যান্ড মর্বিভিটি অফ দি ইন্ডাস্ট্রিজ আপনি দেখবেন। এবারে আসছি ওয়াকাফের ব্যাপারে। ওয়াকাফের ব্যাপারে একটা কথাও বললেন না। আমি নিজে গিয়েছি, আমাদের প্রেসিডেন্ট গিয়েছে, দলের আর আর মানুষেরা গিয়েছে, ওয়াকাফের স্টেট সম্বন্ধে বলেছেন। আপনাদের সি.পি.এম-এর নেতারা— মুসলমানদের সম্পত্তি ট্রান্সফার করা যায় না—১৬০টি কেসে সম্পত্তি ট্রান্সফার করে দিয়েছে, আপনি বলেছিলেন তদন্ত করবেন। সেই তদন্তের রিপোর্ট আপনি এখানে প্লেস করুন। কে অধিকার দিয়েছে আপনাদের মুসলিমদের সম্পত্তি নয়ছয় করার? এখানে বড় বড় সি.পি.এম-এর নেতারা আছে বলে কি ওরা চুরি করে মাপ পেয়ে যাবে? আজকে যারা হাওলা হাওলা করছিল তাদের ওই ওয়াকাফওয়ালাদের জবাব দিতে বলুন না। আজকে তার জবাব দিতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি কি ডেমোক্রাসি মানেন না?

[3-10—3-20 p.m.]

আপনি উত্তরবঙ্গে বক্তৃতা দিতে গিয়ে বলেছেন যে কংগ্রেসকে ভোট দিও না। সিপিএমকে যদি পছন্দ না হয় তাহলে তোমরা বাড়িতে বসে থেকো। এই কথা কি ঠিক? আপনি নিজেকে আবার ডেমোক্রাট বলে দাবি করেন। ওদিকে আপনার ইনফরমেশন মিনিস্টার ফাঁসিদেওয়াতে বলেছেন, কংগ্রেসকে পছন্দ নাহলে বিজেপিকে ভোট দাও। আজকে আপনারা বিজেপি'র নীতিকে সমর্থন করেন। বাবরি মসজিদ শুধু বিজেপি ভাঙে নি। আপনাদের সমর্থনে আজকে সাম্প্রদায়িক শক্তি শক্তিশালী হয়েছিল। তাই আমি যে সংশোধনীগুলো আমাদের পক্ষ থেকে আনা হয়েছে, সেগুলোকে সমর্থন করে আপনার কাছে যে প্রশ্নগুলো রাখলাম, আশা করি সেগুলোর উত্তর আপনি দেবেন।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালকে অভিনন্দন জানানোর জন্য যে প্রস্তাব এখানে আনা হয়েছে, সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু'একটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপালকে তাঁর ভাষণের জন্য ধন্যবাদ জানানো উচিত প্রধানত এই কারণে যে, পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে এমন একটি অঙ্গরাজ্য যে অঙ্গরাজ্য গঠনের দিন থেকে একটি জটিল সমস্যার ভেতরে আছে এবং যে অঙ্গরাজ্য ভারতবর্ষের অন্য অঙ্গরাজ্যগুলোতে সাধারন সমস্যা আছে, সেই সাধারন সমস্যাতে জর্জরিত। এখানে একটি বিশেষ পদ্ধতি বিশেষ প্রক্রিয়া, বিশেষ মতাদর্শ নিয়ে অগ্রগতির কতকগুলো পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, যেটি ভারতবর্ষের সাধারনভাবে অনুসৃত যে আর্থিক নীতি, রাজনৈতিক পদ্ধতি প্রক্রিয়া এবং সাধারনভাবে ভারতবর্ষের যে সাংস্কৃতিক পরিমন্ডল সৃষ্টি করা হয়েছে তাতে খুবই কঠিন কাজ। আমাদের পশ্চিমবাংলায় সাধারনভাবে যে ঐতিহ্য আছে, সাধারনভাবে তাকে বলা যায় গণতান্ত্রিক এবং বামপন্থী ঐতিহ্য। এখানে যে পরীক্ষা নিরীক্ষাটা হচ্ছে তা হচ্ছে, একটি সম্পূর্ণ বিপরীত পরিমন্ডলে এই বামপন্থী কর্মসূচিকে সাধারন মানুষের জীবনের মধ্যে কোনও ভাবে পরিবর্তন ঘটাতে পারে কিনা। এবং আজকের যুগে অর্থনৈতিক অগ্রগতি, সামাজিক অগ্রগতি, মানবিকতার বিকাশ ইত্যাদি প্রশ্নে মৌলিক কোনও অবদান রাখতে পারে কিনা। আজকে ভারতবর্ষে যেটি একান্তই কঠিন বিষয়, তাতে পশ্চিমবঙ্গে খুব ধীর গতিতে হলেও—কোনও কোনও ক্ষেত্রে ধীর গতিতে, কোনও কোনও ক্ষেত্রে দ্রুত গতিতে—কাজগুলো সম্পন্ন করে চলেছে। সাধারনভাবে অনেকগুলো প্রশ্নের মীমাংসা পশ্চিমবাংলার এই চলার পথেই পাওয়া যায়। আজকে ভারতবর্ষে যে আর্থিক নীতি মেনে চলছে, সর্বভারতীয় ভাবে কেন্দ্রীয় সরকার যেটি মেনে চলছেন, আপনারা সবাই জানেন সেটি। আপনারা সবাই জানেন যে, এটি বলা হয়েছে, ভারতবর্ষ স্বাধীনভাবে এগিয়ে যাবে। আমরা যেভাবে ভেবেছিলাম যে, পরিকল্পিত অর্থনীতিকে গ্রহণ করার মধ্যে দিয়ে ভারতবর্ষ শিল্পে স্বনির্ভর হবে, পৃথিবীতে একটি স্থান করে নেবে, সেটি আসলে একটি তাত্ত্বিক প্রচার। সেই তাত্ত্বিক প্রচারে, ভারতবর্ষের পরিকল্পিত অর্থনীতির বিকল্প যাকে বলা হয়—ব্যক্তিগত পুঁজি এবং সাম্রাজ্যবাদী পুঁজি, তাদের অর্থনীতি আমাদের দেশের অর্থনীতিতে নিয়ে আসার চেষ্টা চলছে। এর ফলে যা হয়েছে তাঁর কিছু কিছু চিত্র আমি খুব সংক্ষেপে আপনাদের দেখাবার চেষ্টা করব। আজকে ভারতবর্ষে অর্থনৈতিক অগ্রগতি ঘটেছে বলে যা দেখাবার চেষ্টা করা হচ্ছে—প্রধানত দু'তিনটি জিনিস বলা হয়েছে। আপনারা খবরের কাগজে, বিশেষ করে অডিও ভিসুয়াল, টি.ভিতে দেখে থাকবেন। তাতে যা বলা হয়, আজকাল

যা বিশেষ করে বলা হয়, মুদ্রাস্ফীতি কমে গেছে, ফরেন মানি রিজার্ভ বেড়ে গেছে। এটাই বলা হয়েছে এবং দেখানোও হয়েছে। প্রতিদিনের বম্বের শেয়ার বাজারে দেখানো হচ্ছে যে সূচক ওঠা নামা করছে, এটা দেখানোর ফলে যেটা পাওয়া গেছে সেটা হচ্ছে যে, মুদ্রাস্ফীতি কমছে। এই মুদ্রাস্ফীতি কমার দুটি তিনটি কারণ আছে। তাঁর একটি কারণ হচ্ছে সরকারি অর্থ ব্যয় কমানো হয়েছে। এটা কমানো বাড়ানোর ফলে আমরা এতে ক্ষতিগ্রস্ত হচ্ছি। বর্তমানে কেন্দ্রীয় সরকার, যারা ভারতবর্ষ পরিচালনা করছেন পি.ভি নরসিমা রাওয়ের নেতৃত্বে তারা আজকে সরকারি টাকা কমাচ্ছেন। পরিকল্পনা বাবদ রাজ্যগুলোর যে প্রাপ্য সেটা কমে যাচ্ছে এবং এটার থেকেই বোঝা যাচ্ছে যে রাজ্যগুলোর কোনও লাভ হচ্ছে না। এতে মুদ্রাস্ফীতি কমছে ঠিক কথা কিন্তু রাজ্যগুলোর কোনও লাভ নেই। এটা নিয়ে সংখ্যাতত্ত্ব দিয়ে অনেকভাবে দেখানো হয়েছে কিন্তু এর ফলে ভারতবর্ষের যে পাবলিক সেক্টরগুলো সেগুলো আজকে বেসরকারিদের হাতে তুলে দেওয়া হচ্ছে। এবং তারা যে মূল্য দিচ্ছে এর পরিবর্তে সেটা খুবই কম। এরফলে ভারতবর্ষের অর্থনীতি ঢাকতে যে চিত্র দেখানো হয়েছে সেটার মধ্যে সভ্যতা নেই। ভারতবর্ষে গ্রামীন দারিদ্রতা বেড়ে যাচ্ছে। দারিদ্র সীমার নীচে যারা বাস করত তাদের সংখ্যা আরও বেড়ে যাচ্ছে। এই বছরও সেটা বেড়েছে। কয়েকদিনের ভেতরেই টাকার দাম কমে এমন নীচে·নেমে যাবে যে তারা যাবে না। সুতরাং এই অবস্থার মধ্যে একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে কাজ করতে হচ্ছে। কাজেই সেইদিক থেকে একটা রাজ্যের পক্ষে পরিকল্পনা করে কাজ করা কতখানি কঠিন এটা বারেবারেই উল্লেখ করেছেন। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এমন নীতি গ্রহণ করা হয়েছে যাতে করে সরকারপক্ষ থেকে টাকা দেওয়া না হয় বা সরকারি অনুদানে টাকা বিনিয়োগ না করে এইভাবে ঋণদানের শর্ত বন্ধ করতে চলেছেন। এরফলে বিদেশি সংস্থা ঢুকে পড়েছে এবং দুর্নীতি চলছে। এরফলে বহু রাজ্য বঞ্চিত হয়েছে। একটা রাজ্যের যতখানি ইনভেস্ট করার দরকার, যে পরিমাণ ঋণ দেওয়ার দরকার সেই ঋণের পরিমাণ বারেবারে কমে যাচ্ছে। এই বছরও অনেক কমে গেছে। এইরকম একটা পরিবেশের মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ কেমন করে বলবে যে, আমাদের এই রাজ্যে এইসব ব্যবস্থা থাকা সত্ত্বেও একেবারে সব দিক থেকে এগিয়ে যাব। তবে যেটা কেউ অস্বীকার করতে পারবেন না সেটা হচ্ছে যে, এরইমধ্যে গ্রামবাংলার মানুষের একটা অভূতপূর্ব অগ্রগতি ঘটেছে। বিরোধীপক্ষ থেকে অনেক কথা বললেন কিন্তু আমি শুধু একটি কথা বলতে চাই এই নিয়ে অনেক সমীক্ষা চলছে। পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে কি হচ্ছে না হচ্ছে তা নিয়ে তো বহু বই বেরিয়েছে, সেগুলো একটু পড়ুন না। তবে কানে দেখার থেকে তো চোখে দেখা অনেক সুবিধা। বিদেশি সাদা চামড়ার লোকেরা আমাদের দেশের অর্থনীতি দেখে বলেছেন এই একটি রাজ্য যেখানে কয়েক বছরের মধ্যে দুটি কাজ করতে পেরেছে—এক—গ্রামবাংলার মানুষের মধ্যে গণতান্ত্রিক চেতনা দিতে পেরেছেন এবং কিছুটা ভূমি সংস্কার করতে পেরেছেন। এই রাজ্য এমন একটি রাজ্য যেখানে পরীক্ষা নীরিক্ষার দ্বারা প্রমাণিত যে, এতোদিন যে প্রচলন ছিল যে বড় জমির জোতদার না হলে কৃষির অগ্রগতি করা যায় না সেকথা মিথ্যে। বামফ্রন্ট সরকার তাদের বামপন্থী কৃষির রাজনীতির দ্বারা প্রমাণ করেছেন যে কৃষির মধ্যে ভূমি সংস্কার ছাড়া অগ্রগতি করা সম্ভব নয়। পশ্চিমবঙ্গের এই অগ্রগতি দেখে অনেক রাজ্য শিখতে চেয়েছেন যে কি করে আমরা এইভাবে কৃষির ক্ষেত্রে অগ্রগতি ঘটিয়েছি। দীর্ঘদিন যেখানে উৎপাদনের হার একটা জায়গায় স্থিতিশীল ছিল, স্ট্যাগন্যান্ট ছিল আজকে সেখানে উৎপাদনের

হার বাড়তে শুরু করেছে। ১৯৯৩-৯৪, ১০০৪-৯৫ সালের দিকে তাকালে দেখা যাবে যে, পশ্চিমবঙ্গ কতগুলো ফসলের ক্ষেত্রে উৎপাদনের হার বেড়েছে। আলুর উৎপাদনের হার যেমন অনেক বেড়েছে। ৭৯ শতাংশ বেড়েছে। কয়েকটি ধান, বিশেষ করে উচ্চ ফলনশীল ধান একর

[3-20—3-30 p.m.]

প্রতি উন্নয়নের হার যেটা বেড়েছে সেটা হচ্ছে শতকরা ৯০ থেকে ১০০ ভাগ। এর মধ্যে তৈলবীজ ইত্যাদি ইত্যাদি বিভিন্ন জিনিস আছে, এটা একটা নতুন জিনিস। এটা কি করে হচ্ছে? অনেক সমীক্ষা করে, অনেক হিসাব-নিকাশ করে তাঁরা দেখিয়েছেন, এখানকার শ্রমজীবি কৃষকদের পক্ষে যে আন্দোলন এবং তাঁর সঙ্গে হচ্ছে ভূমিসংস্কার, তাঁর সঙ্গে হচ্ছে গ্রামীন বিকাশের নীতি, এটা একটা নতুন পথ দেখাচ্ছে সারা পৃথিবীকে। আমরা সবাই জানি, আমাদের দেশের অর্থনৈতিক, বিশেষ করে কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি তারা যে নীতি গ্রহণ করেছেন, এই নীতির প্রবক্তারা প্রায়ই বলেন আমাদের দেশকে ঐ এশিয়ার যে কয়েকটি দানব দেখা দিয়েছে এশিয়ান টাইগার তাদের মতো হতে হবে। যাদের সঙ্গে তুলনা করেন, সেই দেশগুলি হল চিন, জাপান। এটা আমরা অনেকে ভুলে যাই এই যে দেশগুলি দ্রুত অগ্রগতির হার রচিত করেছে তাদের একটি অন্যতম প্রধান অবলম্বন ছিল ভূমিসংস্কার। তিনটি জিনিসকে অবলম্বন করে একটি উন্নত দেশ দ্রুত অগ্রগতির হার দখল করতে পারে। একটি হচ্ছে, ভূমিসংস্কার, সাধারন মানুষের মধ্যে সাধারন শিক্ষার হার এবং তৃতীয় হচ্ছে দেশপ্রেম। আমাদের দেশে যারা উপদেশ দিচ্ছেন এশিয়ার ঐ ব্যাঘ্র সন্তানদের হওয়ার মতো, তারা কিন্তু এই তিনটির একটিও করছেন না। এইগুলি যে করার দরকার আছে, এটা কিন্তু আমাদের কংগ্রেস দল মনে করেন না। এই রাজ্যে যেটুকু ভূমিসংস্কার হয়েছে, সেটা শুধু মার্জিনাল, এটা কিন্তু বড় নয়। এই সম্বন্ধে আমি জয়নাল আবেদিন সাহেবের সঙ্গে একমত। ভূমিতে যারা উৎপাদন করবে, তাদের আত্মমর্যাদাবোধ, অধিকারবোধ, তাদের কাজ করবার জন্য সুযোগ বৃদ্ধি এবং বিকেন্দ্রীকরণ গণতন্ত্র এবং তাঁর মধ্যে শিক্ষিত করবার জন্য অত্যন্ত পক্ষে শেখাবার জন্য দৃষ্টিভঙ্গী এটা এখানে এসেছে। পশ্চিমবাংলার উদাহরণ দিয়ে এই কাজটা বোঝানো যায়, এটা ভারতবর্ষের অন্য জায়গায় প্রতিফলিত করার প্রয়োজন আছে না কি এটাকে নাকচ করে দেওয়ার প্রয়োজন আছে, কোনটা? না কি পশ্চিমবাংলা যেটা করছে সেটা ভারতবর্ষ তো দেখছে। আমি অন্য প্রসঙ্গে যাব না, শিল্পর উন্নয়নের জন্য এরা বলছেন, আপনারা কি এটা জানেন, ভারতবর্ষে নতুন আর্থিক নীতি নেওয়ার পর থেকে যাকে আমরা বলি ডোমেস্টিক সেভিংস আভ্যন্তরীণ মূলধন সঞ্চয়, এটা হচ্ছে আমাদের এখানে লেস দ্যান ২৩ পারসেন্ট। সেখানে কোরিয়া হচ্ছে মোর দ্যান ৩৩ পারসেন্ট, আর যে দেশের কথা আমরাও বলি, আপনারাও বলেন, সেই চিন দেশে এটা হচ্ছে মোর দ্যান ৪০ পারসেন্ট। ডোমেস্টিক সেভিংস বাড়ছে। এটা উৎপাদনের কাজে প্রয়োগ হচ্ছে। আমাদের দেশে ইনভেস্টমেন্ট ক্যাপিটাল মূলধন সঞ্চয় যেটা নিউ ইকনমিক পলিসি অব দি গভর্নমেন্ট অব ইন্ডিয়ান যে নূতন মেশাইয়া এসেছেন, নূতন ত্রাণ কর্তা এসেছেন অর্থাৎ তাঁর ফলে আমাদের দেশে ডোমেস্টিক সেভিংস কমে যাচ্ছে, তাঁর তুলনায় পশ্চিমবাংলা ভাল। ডোমেস্টিক ইনভেস্টমেন্ট এর তিনটি ইনডেক্স আমি দিচ্ছি। এক নম্বর হচ্ছে, বিভিন্ন ধরনের যে আমানত যেটা ব্যাঙ্কে করা হয়, সেটা আর্বান এরিয়ায় অর্থাৎ শহরাঞ্চলে যে আমানত জমা হয় তাতে পশ্চিমবাংলা

*দ্বিতীয়, অবশ্য মহারাষ্ট্র সেখানে প্রথম। তাদের সম্পদ অনেক বেশি। গ্রামাঞ্চলে যে আমানত* সংগ্রহ হয় সেইদিক থেকে পশ্চিমবঙ্গ দ্বিতীয়, প্রথম হচ্ছে পাঞ্জাব। নিশ্চয় কৃষিতে তারা অনেকদিন ধরে এগিয়ে আছে। তৃতীয় হল, ওনারা শিল্পের কথা বলছেন, গভর্নারস স্পিচেও আছে, কাগজে বেরিয়েছে, সম্প্রতি শিল্প যেটা বিনিয়োগ হয়েছে এই বছরে সেটা হচ্ছে ৯ হাজার কোটি টাকা, গত বছরে যেটা কম ছিল, ৩ হাজার কোটি টাকা। এখানে পশ্চিমবাংলা দ্বিতীয়, মহারাষ্ট্র প্রথম। নিশ্চয় কিছু পরিবেশের মধ্যে ত্রুটি হচ্ছে।

দুই-তিনটি জিনিস আছে। একটা হচ্ছে মানুষের মধ্যে ক্রয় ক্ষমতা, আরেকটি হচ্ছে মানুষের মধ্যে আশা। আমরা কিছু করতে পারি—এই ধরনের জিনিস যাকে বলে অপটিমিজম অর্থাৎ আশাবাদ। যার জন্য দেশি, বিদেশি শিল্পপতিরা এই ব্যাপারটি নিয়ে নাড়াচাড়া করতে চান যে পশ্চিমবঙ্গে কিছু হয় কিনা। এখানে স্থায়ী সরকার আছে, তাঁদের মোটামুটি নীতি আছে। কৃষি এবং শিল্প এই দুটোর মধ্যে অসুবিধা থাকা সত্ত্বেও সমন্বয় করা যাচ্ছে। এটা একটা মডেল হতে পারে। এটা হেলাফেলার জিনিস নয়। দেশের লোকের এটা জানা দরকার। আমাদের যে চিত্র দেখানো হচ্ছে তাতে অনেক বাকি আছে। বলা হচ্ছে যে বিদেশ থেকে বহু টাকা বাজারে খেলছে, কিন্তু কোথায় খেলছে? শেয়ার বাজারে খেলছে। ইনভেস্টমেন্ট ক্যাপিটাল কোথায়? অর্থনৈতিক বাজারে একে বলে হট মানি। এই হট মানি হঠাৎ করে এল কি ভাবে? এখানে বড় বড় নেতাদের নাম আছে। আমাদের দেশের ব্যাঙ্ক থেকে সাড়ে চার হাজার কোটি টাকা তোলা হল, বাজারে শেয়ারের দাম বাড়ানো হল। তাতে কারখানা হল না, শিল্প হল না। প্রধানমন্ত্রী শ্রী পি. ভি. নরসীমা রাও প্রধানমন্ত্রী হওয়ার আগে ভারতবর্ষের অর্গানাইজড সেক্টরে মোট উৎপাদন ব্যয়ের ১৫ পারসেন্ট ছিল শ্রমিকদের বেতন, এখন সেটা হয়েছে ১১ পারসেন্ট। সরকারি প্রতিষ্ঠানগুলো বন্ধ হয়ে যাচ্ছে, কিছু প্রতিষ্ঠান বেসরকারিকরণ হয়ে গেছে, ডিসইনভেস্টমেন্ট হয়ে যাচ্ছে। বছরে ২-১০ লক্ষ কর্মচারী ছাঁটাই হয়ে যাচ্ছে। এর মধ্যেও পশ্চিমবঙ্গে কর্মসংস্থান বেড়েছে। বিদেশ থেকে বহু ক্যাপিটাল এসেছে, কিন্তু সেগুলো কোথায়? বোম্বের শেয়ার মার্কেটে। আপনারা ব্যবসা করছেন, তাতে শেয়ারের দাম বাড়ছে, তাতে ব্যবসা বাড়ছে। কিন্তু হোয়ার ইজ ক্যাপিটাল ইনভেস্টমেন্ট? ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন কৃষির উন্নতি হয়েছে। কৃষকরা প্রাণ দিয়ে, দরদ দিয়ে কৃষির উন্নতি করছে। কৃষকদের বাঁচাতে সাহায্য করতে হবে। টোটাল ইনভেস্টমেন্ট কমানো হল, ফাটকা বাজারে অর্থনীতি খেলা করছে। ভারতবর্ষের অর্থনীতি কোথায় দাঁড়িয়েছে! ১১০ জন লোকের নাম পাওয়া গেছে, ভারতবর্ষের বড় বড় নেতা তাঁরা। হাওলার মাধ্যমে ভারত থেকে বহু টাকা বিদেশে গেছে। ভারত থেকে বেআইনিভাবে যে টাকা রোজগার করেছে সেগুলো বিদেশে জমা দেবার জন্য বেআইনি পদ্ধতি গ্রহণ করেছে। ওরা দেশে যা রপ্তানি করছে সেটার দাম কম দেখানো হচ্ছে। তখন বাকি টাকা বেআইনি ভাবে জমা করে। এই দেশ থেকে ওই দেশে নিয়ে যাচ্ছে। ৫ লক্ষ কোটি টাকা হাওলার মাধ্যমে বিদেশে জমা হয়েছে। এই দেশে লাভ করছে, কালো টাকা নিয়ে গিয়ে বিদেশে রাখছে। এই কালো টাকা বিদেশি মুদ্রায় রূপান্তরিত করছে। আবার হাওলার টাকা বিদেশ থেকে এই দেশে নিয়ে আসছে। সেই টাকা কি হল? একথা জানা গেল, পুলিশ ২জন উগ্রপন্থীকে কাশ্মীরে অস্ত্র পাচারের অভিযোগে ধরার পর। তারা দুইজন ব্যবসায়ীর নাম করল, সেই ব্যবসায়ীদের কাছ থেকে এস.কে.জৈনের নাম জানা গেল। এই

*এস.কে.জৈনের বাড়ি মেহেরৌলিতে সেখানে জৈনের ডায়েরি এবং ৯০ লক্ষ টাকা পাওয়া* গেল, তাঁর মধ্যে ১০ লক্ষ টাকার ইন্দিরা বিকাশ পত্র ছিল। সেই ডায়েরিতে সিরিয়াল নম্বর ৯৫তে রাজীব গান্ধীর নাম ছিল। এছাড়া দুইজন বঙ্গসন্তানের নামও ছিল, সিরিয়াল নম্বর ১০১এ। এতে ৪টি বিদেশি কোম্পানির নামও ছিল—একটা ফরাসি কোম্পানি, একটা সুইডিশ কোম্পানি, একটা রাশিয়ান কোম্পানি। এদের ভারতবর্ষের পাওয়ার জেনারেশন যে সিস্টেম আছে, দুর্গাপুরে ইস্পাত কারখানার যে মডারাইজেশন হবে তাতে তাদের কন্ট্রাক্ট পাইয়ে দিতে হবে। এই ডায়েরিতে আগের প্রধানমন্ত্রী, বর্তমান প্রধানমন্ত্রী এবং একজন রাষ্ট্রপতির নাম এল কি করে?

[3-30—3-40 p.m.]

এটা ধরা পড়ল দুজন সাংবাদিকের জন্য। সমস্তই মিলিয়ে যাচ্ছিল, যেমন সমস্ত মিলিয়ে যাচ্ছে ভারতবর্ষে। রহস্যজনক খুন হচ্ছে, ভারতবর্ষের প্রাক্তন প্রধানমন্ত্রী, প্রধানমন্ত্রী খুন হচ্ছে, কিছুর তদন্ত হচ্ছে না, সব মিলিয়ে যাচ্ছে। কিন্তু দুজন সাংবাদিক বিজিত নারায়ণ এবং রাজেন্দ্রপুরী বলল সুপ্রীম কোর্টকে, সরকার হস্তক্ষেপ করছে, তদন্ত হচ্ছে না, তদন্ত করুন। সুপ্রীম কোর্ট তখন সি.বি.আই.কে বলল তদন্ত করতে, এটার যদি কেস না করে তাহলে খারাপ হবে। কি পরিস্থিতিতে আমরা পশ্চিমবাংলায় কাজ করছি, সেটা বোঝাবার জন্যই এই কথা বলছি। সুপ্রীম কোর্ট বলেছিল, যদি চার্জসিট না কর, তাহলে শাস্তি দেব। তখন তিনজন মন্ত্রী এবং এল.কে.আদবানীর নাম বের হ'ল। ওরা কিছুই জানেনা? ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে তুফান তুলতে এল, কিন্তু সেখানে কিছুই বললেন না। তাঁর আগের দিনই সুপ্রীম কোর্ট সি.বি.আই কে বলেছে কেস না করলে খারাপ হবে। এখানে মিটিং করতে এসে বলল, পশ্চিমবঙ্গকে টাকা দিচ্ছি, এরা কিছুই করছে না। আজকে আমরা দেখছি দেশের বড় বড় নেতারা, মন্ত্রীরা টাকা নিচ্ছে। কিন্তু হাওলা বা বেআইনি টাকা তারা নিতে পারে না। টাকাটার পরিমাণ নির্ভর করে লোকটির রোজগারের উপর, কিভাবে সে রোজগার করছে। এই যে টাকা নিয়েছে, এর জন্য কংগ্রেস দলের একজন দুঃখ প্রকাশ করাটা প্রয়োজনীয় বোধ করল না। তারা তাদের বলল না, তোমরা বেআইনি টাকা নিয়েছ, তোমাদের দলে রাখব না, তোমরা দল থেকে বেরিয়ে যাও। এইভাবে দেশ চালাবেন আপনারা? আজকে একজন প্রাক্তন মন্ত্রীকে গ্রেপ্তার করেছে. তিনি আবার বম্বের সিরিজ অব ব্লাস্টের নেতার সঙ্গিসাথীদের আশ্রয় দেন। আবার বি.জে.পি.র সঙ্গে বামপন্থীদের দেখাচ্ছেন। বি.জে.পি. এবং কংগ্রেস নেতা তাদের আশ্রয় দেন। আজকে ধরা পড়ে গিয়েছেন। দিল্লির রায়ট কারা করেছিল? যারা রক্ষক, তারাই ভক্ষক। এখন ধরা পড়ে গিয়েছেন, কি বলবেন? আমরা দুঃখিত, এসব মানুষদের এত নীচে নেমে যেতে হবে, এত হিউমিলেশন সহ্য করতে হবে? তাদের পার্টি তাদের কিছুই দেখায় নি। তারা তাদের দলের প্রতি বিশ্বাসঘাতকতা করেছে, ভারতবর্ষের প্রতি বিশ্বাসঘাতকতা করেছে। আমরা দেখলাম না কংগ্রেসের কেউ বলছে এরা অপরাধী, এটা আমাদের লজ্জা। বৃটিশ গোয়েন্দা দপ্তর ভারতবর্ষের গোয়েন্দা দপ্তরকে লন্ডনে ডেকে নিয়ে গিয়ে বলল, তোমাদের ওখানে এয়ার ড্রপিং হবে, এম.আই.-৫। বিহার খবর পাঠিয়েছিল। পশ্চিমবঙ্গকে খবর দিল হাতে লেখা চিঠি দিয়ে। ডাক-তার বিভাগকে তো পঙ্গু করেছে, চিঠি এর অনেক পরে। তাতে

ছিল পশ্চিমবাংলায় এয়ার ড্রপিং হবে, কারা করবে, কাদের দেবে কোথায় যাবে, ইত্যাদি। আজকে ল' অ্যান্ড অর্ডার কোথায় দাঁড়িয়েছে। আজকে যদি পূর্ব-উত্তর ভারতে এই ভাবে উগ্রপন্থীদের হাতে অস্ত্র আসে, তাহলে একটা রাজ্য কি ক'রে চলতে পারে? তা সত্ত্বেও, এখানকার সরকারের সঙ্গে এখানকার মানুষের সহযোগিতা আছে, সেইজন্যই কতগুলো কাজ আমরা করতে পেরেছি। এবং, অতীতের সব জড়তা, ব্যর্থতা ভেদ করে এগিয়ে চলতে পারছি। একে আহ্বান জানাতে হবে। কোথায় একটু ত্রুটি হ'ল, বিচ্যুতি হ'ল, তা দূর করতে হবে। ভারতবর্ষে তো এত রাজ্য আছে, কংগ্রেস পরিচালিত রাজ্য কমে গেছে, কিন্তু কিছু তো আছে, আবার কংগ্রেস পরিচালিত নয় এরকম রাজ্যও আছে, তাঁর মধ্যে ক'টা রাজ্য এইভাবে চলতে পারছে? একটা স্থির লক্ষ্য, একটা স্থির কর্মসূচি, গণমুখী কর্মসূচি নিয়ে চলতে পারছে যেখানে কৃষকদের মর্যাদা আছে? আমার মনে আছে এখানে বারবার একজন পন্ডিত ব্যক্তিকে কোট করা হোত।

এখানে বামফ্রন্টের শিক্ষানীতি সম্বন্ধে, তাঁর বিরুদ্ধে বলা হল। চমসকি সাহেব এখানে এসেছিলেন তিনি দেখে গেছেন। আমি নিজেও ভাবতে পারি নি তিনি এত শ্রদ্ধা পেলেন। তিনি নিজের চোখে দেখে গেলেন এবং বিবৃতি দিয়ে গেলেন। তিনি সত্যিকারের বুঝেছিলেন একটা গণতান্ত্রিক পরিবেশ এবং তাকে অবলম্বন করে অগ্রগতির উপাদন এখানে রচিত হয়েছিল। কেন অমর্ত সেনের বক্তৃতার কোনও মূল্য নেই? আমি কখনও বলতে পারি না, ভারতবর্ষ আমার দেশ নষ্ট হয়ে যাক, দুর্নীতিগ্রস্ত লোকেতে ভরে যাক, শুকিয়ে যাক। এই রাজ্য থেকে যে সম্পদ কেন্দ্রীয় সরকারের হাতে তুলে দেওয়া হচ্ছে তা থেকে কতটা তারা ফেরত দিচ্ছেন। এখানে স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে বলা হল। পশ্চিমবঙ্গের অপরাধ এখানে কেন ম্যালেরিয়া ফিরে এল, কেন এখানে কালাজ্বর ফিরে এল? কেন প্লেগ এবং নানা উদ্ভট রোগ ফেরত এল? স্বাস্থ্যের জন্য কেন্দ্রীয় সরকারের ব্যায় বাড়ছে না কেন? শিক্ষার জন্য কেন্দ্রীয় সরকারের ব্যায় বাড়ছে না কমছে? দেখা যাচ্ছে শিক্ষা এখন ব্যক্তিগত মালিকানায় চলে যেতে বসেছে। ইউনিভারসিটির সঙ্গে ইন্ডাস্ট্রির ইন্টারাকশন করুন। ইন্ডাস্ট্রির দরকার বাড়ছে। ম্যান পাওয়ারও দরকার হচ্ছে। সব জায়গায় আপনারা একটা মাত্র লেখা-পড়া শেখান। লেখা-পড়ার জায়গা থেকে ডাক্তার, ইঞ্জিনিয়ার, ম্যানেজার এত উচ্চ দামে প্রাইভেট কোম্পানি নিয়ে চলে যাবে যে সরকারের কাজের জন্য লোকের অভাব দেখা যাবে। সমস্ত ফাটকাবাজদের দখলে চলে যাচ্ছে। এখানে হাইয়েস্ট পেইড প্রাইভেট ম্যানেজার হচ্ছে একটা সফট ড্রিঙ্কের। শিল্প স্থাপনের আর্থিক দিক থেকে যে উদ্যোগ তাঁর জন্য কারও কোনও দরদ দেখছি না। এগুলো এমনভাবে বোঝানো হচ্ছে যে আমরা যেন একটা স্বর্গ রাজ্যে চলে যাচ্ছি। কিন্তু এই অবস্থার মধ্যেও পশ্চিমবঙ্গ সত্যিকারের শক্ত মাটির উপর দাড়িয়ে রয়েছে। প্রতি ইঞ্চি জমি আমাদের সংগ্রাম করে এগোতে হচ্ছে। আমাদের রাতারাতি ম্যাজিক করে দেবার মতো কিছু নেই। কিন্তু যা আছে তাও করতে হাজার গুন জটিলতা বাড়ছে। আজকে এমন একটা নারকীয় পরিবেশ সৃষ্টি হয়েছে যে মানুষ রাজনীতির লোকেদের আর বিশ্বাস করছে না। তারা বলছে, কোটি কোটি টাকার কেলেঙ্কারি হচ্ছে। ভারতবর্ষের ঐতিহ্য এটা ছিল না। সর্বোচ্চ নেতাদের সম্বন্ধে ঐসব বলা হচ্ছে। যারা টাকা দিয়েছে তারা বলছে, আমরা টাকা দিয়েছি, আমাদের ডাইরিতে লেখা আছে, তারা নাম করে করে বলছেন। রাজেশ পাইলট, ললিত

সুরির নাম শোনা যাচ্ছে। আবার সুটকেসে ভর্তি করে প্রাইম মিনিস্টারকে টাকা দিয়েছি বলছে এবং তাঁর সঙ্গে বিদেশ ঘুরছে। কি করে একথা বলে যে, প্রাইম মিনিস্টার চোর, কংগ্রেস দল চোর। আমি তো বলি কংগ্রেস দলের লোকেরা মিটিং ডাকুন এবং কি ব্যাপার তা আমাদের দয়া করে বুঝিয়ে দিন। এর শিকড় কোথায়? এই দেশ আমাদের দেশ আছে কিনা? উনি বলে গেলেন, পুরুলিয়ায় অস্ত্র পড়লো। পুরুলিয়ায় অস্ত্র পড়লো তাঁর জন্য কি আমরা দায়ী? পুরুলিয়ায় এয়ার-ড্রপিং হলে তাঁর জবাব দেবেন জ্যোতি বসু?

[3-40—3-50 p.m.]

একটা এরোপ্লেন এলো, এয়ার ড্রপিং করলো, বেনারস গেল, মাদ্রাজ গেল, বোম্বে গেল, করাচি গেল, সেখানে রেস্ট নিলো, আবার ব্যাঙ্কক গেলো, আবার বেড়াতে বেড়াতে ফিরে এলো, এর জবাব কে দেবে? আমরা এতে আতঙ্কিত। আমাদের দেশ কোটি কোটি মানুষের দেশ, যারা আজও সরল মনে করে এরা হয়তো একটা কিছু করছে, সে কংগ্রেস হতে পারে অন্য কেউ হতে পারে। আরেকটা ভালো জিনিস, সেটা মন্দের ভালো, কংগ্রেস আর বি.জে.পি. এক সঙ্গে মুখোশ খুলে ফেলেছে। এখানে উনি তুফান তুলে গেলেন। তিন জন মন্ত্রী আর আদবানীর নাম যুক্ত করে দেওয়ার—১০৭টি লোকের নাম আছে। আদবানী ব্যাপারটা জানতেন, তাঁর পরের দিন কি করে অটল বিহারী বাজপেয়ী বললেন আমি তো জানি প্রাইম মিনিস্টার জড়িত, এ জড়িত, সে জড়িত। তাহলে ও জিনিসও তাঁরা জানেন কে কোটি কোটি টাকা আনছে। আজকে আরও নতুন নতুন তথ্য বেরচ্ছে।—হঠাৎ এতো দিন পর মনে পড়লো রসিদের ডায়েরির কথা। রসিদের ডায়েরি যে ছিল তাহলে আগে বললেন না কেন।—আপনাদের বড় বড় মন্ত্রী এবং বঙ্গ সন্তান সহ, এটা আমাদের দেশের পক্ষে একটা ভয়ঙ্কর পরিস্থিতি এবং পরিবেশ। আমি আরেকটি কথা বলতে চাই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের অনুসৃত নীতি এবং তাতে মানুষ যেভাবে সাড়া দিচ্ছে আজও পর্যন্ত, একে বোঝবার চেষ্টা করুন। এই রাজ্য এমন একটা রাজ্য যেখানে মানুষের মধ্যে সম্প্রীতি বজায় রাখতে পারে, মানুষকে স্বীকৃতি দিতে পারে, সম্মান দিতে পারে। এই রাজ্য জানে কি ভাবে বিচ্ছিন্নতাবাদের যে বীজ তাঁর থেকে মানুষকে ফিরিয়ে আনতে হয়। এটা যে শুধুই বামফ্রন্টের কৃতিত্ব সেটা আমরা বলি না। এই অন্ধকার ভারতবর্ষের আজও এগিয়ে যাবার পথ রয়েছে এবং সেই পথে গেলে ফল দিতে পারে। এর আগে যেগুলি ইতিবাচক দিক সেগুলিকে আমাদের দেখতে হবে। প্রথমত গণতান্ত্রিক পরিবেশ আছে। এই রাজ্য এমন একটা রাজ্য যেখানে বারে বারে তৃণমূল স্তরে নির্বাচন হয়। আর কোন কোন রাজ্যে তৃণমূল স্তরে নির্বাচন হয়, সেটা আপনারা বলুন? এমনকি দার্জিলিঙে কিছু দিন আগে তৃণমূল স্তরে নির্বাচন হয়ে গেছে, সেখানে পঞ্চায়েত গঠিত হয়েছে এবং তাদের যেটুকু সামর্থ তারা কাজ করছে। একটা রাজ্য তাঁর নিজের সীমিত সামর্থের মধ্যে থেকে কতখানি সম্পদ বিভিন্ন যে নীচু স্তর আছে তাদের দিতে পারে। তাদের সুনির্দ্ধারিত রীতি-নীতি মেনে নিয়ে তাদেরকে সম্পদ দেওয়া হয়েছে। তারা কাজ শুরু করেছে। কেন্দ্রীয় সরকারের পরিচালনায় কয়েকটি দারিদ্র দূরিকরণ কর্মসূচি কিছুদিন আগে যেগুলি ছিল এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি, জওহর রোজগার যোজনা, নেহেরু রোজগার যোজনা তা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কিভাবে কার্যকর হয়েছে?

কেন্দ্রীয় সরকার সমীক্ষা করেছে, প্ল্যানিং কমিশন সমীক্ষা করেছে। সেখানে কন্ট্রাকটাররা কাজ করছে, আপনারা কি সুযোগ পেয়েছেন। এখনও অনেক রাজ্য আছে কলঙ্কজনক ঘটনা ঘটছে। যেখানে গ্রামের পর গ্রামের নারী সম্পদ, শিশু এবং কিশোরীদের বিক্রি করে দিতে হচ্ছে এবং আজও বন্ডেড লেবার রয়েছে ভারতবর্ষে গৌরবজনক কংগ্রেস শাসনে। এটা ঠিকই তাদের চেয়ে অনেক বেশি মানুষ আমাদের রাজ্যে। এখানে ছিন্নমূল হয়ে পূর্ব বাংলা থেকে মানুষ চলে এসেছেন। ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে এখানে মানুষ আসেন, স্বগত, এখানে কৃষি জমি কম এবং এখানে পুরোনো ধরনের যে শিল্প আছে তা আধুনিক দিনের প্রয়োজন মেটাতে পারে না। কাজেই এখানে কিছু জটিল পরিস্থিতি আছে। এই জটিল পরিস্থিতির ভেতরেও এখানে দারিদ্র দুরিকরণ কর্মসূচিকে কার্যকর করার চেষ্টা চলছে, তাঁর থেকে মানুষ কিছু রসদ সংগ্রহ করতে পারছে, শক্তি সংগ্রহ করতে পারছে। আগামী দিনে আমাদের আরও কিছু করতে হবে, ইতিবাচক আবেদন রাখতে হবে। গোটা ভারতবর্ষের যে সামগ্রিক ভয়াবহ চিত্র তাতে আগামী দিনে ভারতবর্ষের মানুষকে পথ দেখাতে হবে। সমস্ত দিকেই পথ দেখাতে হবে। কৃষ্টি-সংস্কৃতির অধঃপতন, দুর্নীতি, বিশ্বাসঘাতকতা প্রভৃতির বিরুদ্ধে পথ দেখাতে হবে। বিভিন্ন প্রান্তে নিয়ে যাবার জন্য নিশ্চয়ই পথ আছে। আগামী দিনে গোটা ভারতবর্ষের মানুষকে নিয়ে সেই পথে আমাদের চলতে হবে। আজকের দিনে সারা পৃথিবীতে অগ্রগতির, উন্নয়নের, শিল্পায়নের যদি কোনও মডেল থাকে তাহলে তা সেখানেই আছে যেখানে দেশপ্রেম আছে, মানুষের প্রতি দরদ আছে, মানুষের প্রতি ভালবাসা আছে, বিশেষ করে খেটে খাওয়া মানুষের মধ্যে সাক্ষরতার আন্দোলন আছে, ভূমি সংস্কারের আন্দোলন আছে। সেই মডেলকে সকলের সামনে তুলে ধরতে হবে। এ ক্ষেত্রে পশ্চিমবাংলা আজকে ভারতবর্ষের মধ্যে একটা উজ্জ্বল উদাহরন। সুতরাং আমাদের দায়িত্ব বাড়াতে হবে, ঔদ্ধত্যের কোনও স্থান নেই। আজও যারা বুঝতে পারছেন না, তাঁদের বার বার অনুরোধ করব—কেবল মাত্র সঙ্কীর্ণ দলীয় স্বার্থ দেখবেন না, ঐ দুর্নীতিগ্রস্ত ঐতিহ্যকে অস্বীকার করুন। ভারতবর্ষের মূল ধারার মধ্যে, ঐতিহ্যের মধ্যে ঐসব নেই। ভারতবর্ষের সভ্যতার মধ্যে ঐসব নেই। হাওলা কেলেঙ্কারির লোকেদের অস্বীকার করুন, তাদের তাড়িয়ে দিন দল থেকে, নাহলে দলকেই পরিত্যাগ করুন। এই কথা বলে নমস্কার জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** শ্রদ্ধেয় ডেপুটি স্পিকার, স্যার পার্থ দে'র বক্তব্য শুনলাম। আসলে রাজ্যপালের যে বক্তৃতা, সেটাকে ছুঁয়ে তিনি অনেক কথাই বললেন। আমার মনে হয় ওঁরা যা ভাবেন তা লেখেন না। ওঁরা সরকারে বসে যা ভাবছেন তা যদি রাজ্যপালের মুখ দিয়ে বলাতেন তাহলে রাজ্যপালের ভাষনটা অন্যরকম হ'ত। তাহলে আমাদের পক্ষেও বলতে সুবিধা হ'ত। সম্প্রতি আমাদের রাষ্ট্রপতি দুর্নীতি নিয়ে যা বলেছেন তা আমরা ভারতবর্ষের সব মানুষই শুনেছি এবং তাঁর উত্তর আগামী সংসদ খোলার ক্ষেত্রে মানুষ দেবে। অথচ আমাদের রাজ্যপালের দুর্নীতি নিয়ে একটা কথা বলার মতো সৎ সাহস হ'ল না। হাওলা চক্র তো অনেক বড় জিনিস, অন্য দুর্নীতি নিয়েও কিছু লেখা হ'ল না। অন্তত একটা প্যারাগ্রাফ'ও যদি দুর্নীতি নিয়ে লেখা হ'ত তাহলে আমাদের পক্ষে আলোচনা করতে খুবই সুবিধা হ'ত। এমন কি আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে কেন্দ্রের বিরুদ্ধেও কিছু লেখা হয় নি। রাজ্যপালকে দিয়ে এটা একটা সাদা-মাটা ভাষণ এখানে পাঠ করানো হয়েছে। অন্যান্য-বার কংগ্রেসকে কিছু

গালিগালাজ দেওয়া হয়, এবারে তাও নেই। তবে সেসব কিছু কথা পার্থবাবুর বক্তব্যের মধ্যে শুনলাম। রিসেন্টলি আমাদের মুখ্যমন্ত্রীকে নিয়ে একটা অটোবায়োগ্রাফি বেরচ্ছে, এক মহিলা লিখছেন। তাঁর এক্সট্রাক্টস ইতিমধ্যেই বেরিয়েছে। সেই ভদ্রমহিলা লিখেছেন যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, "আমার রাজনৈতিক বিরোধী ছিল একজন কমিউনিস্ট নেতা, তিনি হলেন শ্রী প্রমোদ দাশগুপ্ত।" শ্রী প্রমোদ দাশগুপ্ত যদি বেঁচে থাকতেন তাহলে এই লাগামহীন দুর্নীতি যা পশ্চিমবাংলায় আপনারা চালাচ্ছেন, তা চালাতে পারতেন কিনা, সে বিষয়ে আমাদের অনেকের সন্দেহ আছে। প্রমোদবাবু মারা যাবার আগে সংবাদপত্রে বেরিয়েছিল, উনি স্টেটমেন্ট চেয়েছিলেন পঞ্চায়েতের অ্যাকাউন্টেবিলিটির। সেই পঞ্চায়েতের অ্যাকাউন্টেবিলিটি দেন না। না দেবার ফলে কি দাঁড়াচ্ছে। আপনাদের সবটাই হাওলা! কেননা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা পান সেই ১০০ কোটি বা দেড়শো কোটি টাকার কোনও হিসাব দিতে হয় না। এটা হচ্ছে হাওলার টাকা। সবটাই সুটকেস ভর্তি হয়ে চলে যায় আলিমুদ্দিন স্ট্রিটে। তানাহলে ইনকাম ট্যাক্স দিন। শ্বেত পাথরের বাড়ি তৈরি কিভাবে হয়েছে সেটা ট্যাক্স ডিপার্টমেন্টকে দয়া করে জানান। সাহস থাকলে জানাতে বলুন। আর একটি কথা বলবো, আমাদের দেশে ২ রকমের আইন আছে দেখছি। একটা হল রাজনৈতিক ব্যক্তিদের জন্য আর একটা আইন হচ্ছে সাধারন মানুষের জন্য। এই বিধানসভায় আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে প্রশ্ন করেছিলাম—রশিদ কেলেঙ্কারির সঙ্গে যারা যুক্ত ছিল তাদের শাস্তি দিলেন—কিন্তু তাদের কেন পুলিশের হাতে দিলেন না? কিন্তু ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী নরসিম্হা রাও কি করেছেন—যারা অভিযুক্ত হয়েছেন অর্থাৎ সি.বি.আই যাদের চার্জশিট দিয়েছেন সেইসব মন্ত্রীরা রিজাইন করেছেন। আমি জানতে চাই, রশিদ কেলেঙ্কারির সঙ্গে যারা জড়িত আছে তাদেরকে পার্টি শাস্তি দিয়েছে, কিন্তু তাদের বিরুদ্ধে ফৌজদারী মামলা কেন হল না? তার মানে পার্টি শাস্তি দিল, মকুব করলো এই হল জনসাধারনের কাছে আপনাদের বক্তব্য। আর আমাদের বক্তব্য হল, যারা দোষ করে থাকে তাদের বিরুদ্ধে ফৌজদারী মামলা হবে। তাঁর মানে তুমি নির্দোষ প্রমাণিত হও এটাই আমরা দেখতে চাই। মনে রাখবেন, ভারতবর্ষের সংবিধান বলে, কোনও ব্যক্তির বিরুদ্ধে চার্জশিট করা মানেই সে দোষী হয়না। তাকে প্রমাণ করার সুযোগ দিতে হয়। সে যে নির্দোষ সেই সুযোগ আমরা দেব। এই বিধানসভা শেষ বিধানসভা। কাজেই আমাকে রাজ্যপালের ভাষনে বলে যেতে হচ্ছে। কেননা আর কবে বলতে পারব জানি না, আর ২ মাসের মধ্যেই মানুষের কাছে যেতে হবে। আপনারা দেখলেন তো, ১৫ লক্ষ মানুষ শ্রীমতী মমতা ব্যানার্জির ডাকে হাজির হয়েছিলেন ঐ ব্রিগেড প্যারেডে গ্রাউন্ডে। আপনারা তা দেখে আতঙ্কিত হয়ে গিয়েছিলেন। একটা কথা পরিষ্কার করে বলছি, মানুষকে ঠকাবেন না, মিথ্যা কথা বলবেন না। বিধানসভার বাইরে বলেন পি.ভি. নরসিম্হা রাও চোর। এই কথা জ্যোতিবাবু বিধানসভায় বলুন যে পি.ভি. নরসিম্হা রাও চোর। এটা রেকর্ড হোক যে পি. ভি. নরসিম্হা রাও চোর। জ্যোতি বসু এই কথা কমরেডদের বলছেন। তারা দেওয়ালে লিখছেন যে পি.ভি. নরসিম্হা রাও চোর। সাহস থাকলে এখানে বলুন। কাঁচের ঘর থেকে ঢিল ছুঁড়বেন না। এই সাহস জ্যোতি বসুর আছে কিনা দেখতে চাই। তাঁর উত্তর আমরা দেব। মনে রাখবেন, আমি এখনও বলিনি—এই ১২ বছরে ৬ বার সুইজারল্যান্ডে কেন বাংলার মুখ্যমন্ত্রী গিয়েছিলেন? সুইজারল্যান্ডের সুইসব্যাঙ্কের কাছে কারা ঘোরাঘুরি করেছিলেন সেই কথা এখনও বলিনি। তাই বলছি, কাঁচের বাড়িতে থেকে ঢিল ছুঁড়বেন না। আপনারা দেখবেন কি ঘটনা ঘটবে।

ওরা আমাদের সি.বি.আই দেখাচ্ছে। কিন্তু সি.বি.আই যখন ইনডিক্টমেন্ট করলো ভিখারি পাশোয়ানের ব্যাপারে—ভিখারি পাশোয়ানের মতোন একজন শ্রমিককে হত্যা করে তাঁর দেহটিকে গঙ্গায় ভাসিয়ে দেওয়া—জ্যোতি বসুর দপ্তরকে ইঙ্গিত করল, কারণ এই রাজ্যের মুখ্যমন্ত্রী পুলিশ দপ্তর হোল্ড করছে—তখন ওনাকেই ভিখারি পাশোয়ান কোথায় গেল সেই উত্তর দিতে হবে। কিন্তু তাঁর বদলে ওঁরই দপ্তরের ১।২ জন পুলিশ অফিসার আদালতে গিয়ে বলে, সুপ্রীম কোর্টে যাতে মামলা না হয়। লজ্জা লাগে না? এরাই বামপন্থী, শ্রমিক দরদী? লজ্জা লাগে না? এদের লজ্জা করেনা, সি.বি.আই. এর ইনডিক্টমেন্টের পরে পদত্যাগ করলেন না কেন? পুলিশ মন্ত্রীত্ব ছাড়লেন না কেন? আমাদের সি.বি.আই. এর ইনডিক্টমেন্টের পরে আমাদের মন্ত্রীরা পদত্যাগ করে তারা দেখিয়ে দেয়, আর আপনাদের বিরুদ্ধে সি.বি.আই. বললে, সি.বি.আই. খারাপ, আর আমাদের বিরুদ্ধে সি.বি.আই. বললে কত ভাল সি.বি.আই। কী সুন্দর বিচার? মনে রাখবেন আপনারা হলেন বামপন্থী, আপনাদের লড়াই কী ছিল, যাতে বন্দীদের মারা না হয়। মমতা ব্যানার্জি ২১দিন ধরে আন্দোলন করল, আমি জানতে চাই পশ্চিমবঙ্গের পার্থ বাবুদের কাছে—চলে গেছেন পার্থবাবু, বক্তব্য না শুনে চলে গেছেন, কীসের আদর্শ? কীসের নীতি? ৮০ বছরের উপর একজন মুখ্যমন্ত্রী, কী আদর্শ দেখালেন পশ্চিমবাংলায়? ২০ বছর মুখ্যমন্ত্রী থাকার পর বিরোধী দলকে সম্মান দিতে পারেন না? যেতে পারেন না, তাঁর একজন চিফ সেক্রেটারি মমতা ব্যানার্জির কাছে? বলুন আপনার কি আছে? গণতন্ত্রের নিদর্শন দেখাতে পারেননি। সেই মুখ্যমন্ত্রী কিছুদিন আগে বলেছিলেন বিধান রায় আমাকে জ্যোতি বসু তৈরি করেছে। লজ্জা লাগে, মাথা হেঁট হয়ে যায় যে রাজ্যে গণতন্ত্রের প্রতি সম্মান দেখানো হয় না। কীসের গণতন্ত্র, যে গণতান্ত্রিক শাসনে ১৩ শত বার গুলি চালানো হয়েছে ৮৮ সাল থেকে ৯৪ সাল পর্যন্ত, আর মাসে ১৮ বার? আর আমরা সেই দিনটির জন্য অপেক্ষা করছি, বাংলার মানুষ সেদিনকার জন্য অপেক্ষা করছে—অনেকে ফিরে আসতে পারবেন না, এবারের বিধানসভায় শেষ বারের মতো থাকুন, আরামে থাকুন। অনেকে ফিরতে পারবেন না, আমরা চ্যালেঞ্জ জানাচ্ছি, ১৩টা তাজা প্রাণের প্রেত ঘুরে বেড়াচ্ছে, বিচারের বাণী চাইছে, আপনারা গুলি করে হত্যা করে বিচার বিভাগীয় তদন্ত করান নি। আপনাদের বিচার হবে মানুষের কাঠ গোড়ায়। আমরা তৈরি হচ্ছি মনে রাখবেন। আর জয়নালদা বলল বলে গায়ে লাগল যে বি.জে.পি'র হয়ে সার্টিফিকেট—অটল বিহারী বাজপেয়ী কালকে বলে গেছেন, এই রাজ্যে সি.পি.এম. জিতবে, ওরা কেন বলে? বি.জে.পি. বলে সি.পি.এম. জিতবে, সি.পি.এম. বলে বি.জে.পি.কে ভোট দাও, যেন কংগ্রেসের ভোট না পড়ে। কংগ্রেসের ভোট পড়লে আমাদের সর্বনাশ। আমরা জানি, কী অঙ্কে ফেলছেন আপনারা। কিন্তু এবার জেনে রাখুন পশ্চিমবাংলার মানুষ আর বোকামো করবে না। তারা বি.জে.পি.কে ভোট দিয়ে ভোট নষ্ট করবে না। এবারে চন্দননগরে দেখেছি, স্বাধীনতার পর কংগ্রেস যেখানে জেতেনি, আপনারা সেখানে হেরে ভূত হয়ে গেছেন। আমাদের এখানে বলা হয়েছে, গতকাল যে প্রোগ্রামটা হলো, ১১ কোটি টাকা নাকি খরচ হয়েছে, কি হলো খেলাটা? অনেকে বলেছেন, জয়নালদাও বললেন, মুখ্যমন্ত্রীর সামনে ধরে আনুন ওদেরকে। কাকে ধরবেন, ডালমিয়াকে? ওকে বাইপাসের ধারে লেদার কমপ্লেক্স করে দিয়েছেন কত কোটি টাকায়? বাই পাসের ধারে লেদার কমপ্লেক্স, লেদার কমপ্লেক্স করছেন, আর মুখ্যমন্ত্রীকে বলেছেন, আপনাকে সারা বিশ্বের টি.ভিতে দেখতে পাবে। আপনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, অপেক্ষা করুন, আপনাকে

আমরা এমন ভাবে দেখাব—মুখ্যমন্ত্রীকে ঐরকম ভাবে দয়া করছেন, আর মুখ্যমন্ত্রী উনাকে দিয়েছেন লেদার কমপ্লেক্স করতে বাইপাসের ধারে। স্যার, লজ্জা লাগে এইভাবে ইন্ডাসট্রিয়ালাইজেশন হচ্ছে? হলদিয়ায় পেট্রো কেমিক্যাল কমপ্লেক্সের একজন লোক এসে বললো, আমি টাকা দিচ্ছি—তো বললো, কত টাকা দিবি? অনেক টাকা দেবো, এসেছি আমি। তাঁর আগে কী চাই? বাইপাসের ধারে জমি চাই। এই করে সমস্ত জমি বন্টন করেছেন, সেই ভদ্রলোকও জমি পেয়েছে, একজন মন্ত্রীর সাহায্যে। সেই মন্ত্রী বললেন, একে যদি জমি না দেওয়া হয়, হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স-এ টাকা ঢালবে না। সেই জমি তাকে দেওয়া হয়েছে। আবার বিভিন্ন পার্টিকে সে চিঠি দিচ্ছে, এসো আমরা জমি ডেভেলপ করছি, আমার কাছ থেকে জমি নেবার জন্য এলো। এই সব চলছে। ওদের হাওলা সাংঘাতিক হাওলা। এক একটা দেয়, এক একটা নেয়, কী দিয়েছো, কী নিয়েছো, তালিকা তৈরি হচ্ছে। সেই তালিকা নির্বাচনে গ্রামে গঞ্জে মানুষকে বলবো, কী কী ঘটনা ঘটেছে। মনে রাখবেন, মানুষ বোকা নয়। একটা সার্ভে বেরিয়েছে।

[4-00—4-10 p.m.]

মনে রাখবেন, মানুষ বোকা নন। একটা সার্ভে বেরিয়েছে পরশুদিনের কাগজে। সার্ভের রিপোর্ট-টা শুনুন। বলছে; কংগ্রেসকে দোষী ধরি কারণ কংগ্রেসের উপর আমাদের বিশ্বাস সবচেয়ে বেশি ছিল কিন্তু তাঁর সঙ্গে সঙ্গে পূর্ব ভারতে সি.পি.এম-কেও সবচেয়ে বেশি ধরি কারণ সি.পি.এম-ও দুর্নীতিগ্রস্ত। আপনারা ভাববেন না, আপনাদের ছেড়ে কথা বলেছে, আপনারা পালিয়ে গেছেন। আপনাদের সমস্ত কিছু এখানে নয়, মাঠে ময়দানে বলব। বলব, কী করে লোকসভায় গিয়ে আপনারা বেইমানি করেছিলেন বাংলার মানুষের প্রতি। কারণ আপনাদের চোখের সামনে থেকে হাওলা হয়, আপনাদের চোখের সামনে দুর্নীতি হয়। আর আপনাদের মেম্বারস অব পার্লামেন্টসরা লুকিয়ে লুকিয়ে কাগজ দেয় কংগ্রেসের লোকেদের কাছে, সই করিয়ে নেয়। আপনারা দুর্নীতিতে অংশ গ্রহণ করেছেন। সমস্ত দুর্নীতির সঙ্গে আপনারাও জড়িত আছেন। আপনাদের লেনদেন মানুষ জানতে পারবেন। আপনাদের বেইমানীর কথা মানুষ জানতে পারবেন। আপনারা চরম বেইমান। যে মানুষদের কথা বলতে গেছেন তাদের কথা বলেন নি। সংসদে যখন বিরোধীদলের কথা হয়েছে তখন আপনারা পালিয়ে গেছেন সংসদ থেকে যাতে নরসিমা রাও সরকার বেঁচে যায়। আপনাদের দ্বৈত ভূমিকা মানুষের কাছে প্রকাশ করব, বিধানসভায় একটুখানি খালি বলে গেলাম। আপনাদের দ্বৈত ভূমিকার কথা মানুষের কাছে গিয়ে আমরা প্রকাশ করব। আপনারা শিল্প বিকাশের কথা বলেছেন। শুনলাম একটা মালয়েশিয়ান কম্পানি এসেছে এবং তারা বলছে যে আমরা ডায়মন্ডহারবার থেকে শিলিগুড়ি পর্যন্ত রাস্তা করবো। কোথায় সেই রাস্তা? কবে সেই রাস্তার উদ্বোধন হবে? এসব তথ্য আজ আমরা জানতে চাইছি। এখানে ইনফ্রাস্ট্রাকচার কোথায়? ঐ হিলি রোডের কাছে, ঐ বনগাঁর বর্ডারে হাজার হাজার ট্রাক দাঁড়িয়ে আছে। বাংলাদেশে এক্সপোর্ট হ'তে পারছে না। রাস্তা কোথায়? পশ্চিমবঙ্গে ব্যবসা হবে কি করে? এখানে রাস্তা নেই। ঐ দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে করতে কত বছর লাগবে আমরা জানতে চাই। কেন আপনারা কিছু করেন নি? স্যার, এই শহর থেকে বেরুতে ২।।/৩ ঘন্টা সময় লেগে যায়। শহর থেকে বেরুতে পারা যায়না।

উদ্বোধন করলেন সেদিন কোনও এক্সপ্রেস ওয়ে। লজ্জা লাগে—এতো বয়সের মুখ্যমন্ত্রী, এতে মিথ্যা কথা বলে গেলেন, এতো অসত্য কথা? কোনা এক্সপ্রেস ওয়ে? একটা গলির উদ্বোধন করে বললেন কোনা এক্সপ্রেস ওয়ের উদ্বোধন হয়ে গেল। লজ্জা লাগে না? আর খালি শ্বেতবাক্য শোনান যে ভোটের জন্য রাজনীতি করবেন না, আমরা অনেক উপরে, ভোটের জন্য কিছু করবেন না। আরে, আপনিই জ্ঞান দিচ্ছেন, আপনি মারছেন, আপনি ধরছেন। এখানে রেপ হচ্ছে, খুন হচ্ছে আর আপনি সাধু সাজছেন। মহারাজ বলছেন, 'এসব করবেন না।' কাকে শোনাচ্ছেন এসব? বামপন্থী ভাইদের বলি, দয়া করে মুখ্যমন্ত্রীর বক্তব্য শুনবেন। উনি ইংরাজিতে একরকম বলেন, বাংলায় একরকম বলেন, টি.ভি.তে ইন্টারভিউ দেবার সময় আবার একরকম বলেন। মানে এক একটা শ্রোতার জন্য এক এক রকম। তবে মাঝে মাঝে কি হয় জানেন, লন্ডনে হয়ত বক্তব্য রাখছেন, ভাবছেন কোলকাতার মানুষ তা জানবেন না কিন্তু ঐ শ্রাবণী বসু সেখান থেকে সুন্দর করে লিখে পাঠিয়ে দেন যে এই এই ঘটনা এবং আমরা জানতে পারি মুখ্যমন্ত্রী ওখানে কি বলেছেন। এই কমিউনিকেশনের যুগে মিনিটের মধ্যে জানা হয়ে যায়। তাই উনি বুঝে উঠতে পারছেন না যে কখন কি বলবেন। নরসিমা রাও-কে চোর বলা যাচ্ছে না, কর্মীদের বলে দিয়েছেন, চোর লিখে দে। আমি জানতে চাই, উত্তর চাই—উনি যদি এর উত্তর না দেন তাহলে ধরে নেব উনি চোর বলেছেন। আমরা নরসিমা রাওকে সেটা বলব। কাঁচের ঘরে উনি বসে আছেন। আমি যে তথ্যগুলি জানতে চাইলাম সে সম্পর্কে পরিষ্কারভাবে জানতে চাই। এ রাজ্যে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবসদের জন্য কর্পোরেশন করার নামে ভাঁওতা। কিন্তু এখনও পর্যন্ত কর্পোরেশন হ'ল না। ৫শো কোটি টাকার কর্পোরেশন। এখান থেকে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস ভাইরা লোন পাবেন। কিন্তু কেন পাচ্ছে না তাঁর জবাব সরকার-এর কাছ থেকে চাই। রাজ্যপালের ভাষনে এসব নেই। আর একজন মন্ত্রী—আলুর দাম বাড়ল—স্ক্যান্ডালাস। একজন চোর। ঐ দপ্তরের আই.এ.এস. অফিসাররা জানেন না যে এখানে একটা অন্য সিস্টেমে গভর্নমেন্ট চলছে। পার্থবাবুর সঙ্গে আমি একমত। এ জিনিস কোথাও চলছে না। আমাদের গণতন্ত্রে বলে, চিফ মিনিস্টার-এ ক্যাবিনেট ফর্ম অব গভর্নমেন্ট। আর এখানে কি? কোটা ফর্ম অব গভর্নমেন্ট। যাকে, যে পার্টিকে কোটা দিয়ে দিয়েছে, সেই পার্টির মন্ত্রীরা যা খুশি করে যাও, তোমার কোটাতে তুমি কর, তোমার কোটাতে তুমি কর। একজন বামপন্থী কোটার ভাই বলছেন, আমাদের সর্বনাশ হয়ে গেছে, বড় দাদারা সব কোটা নিয়ে গেছে, সব ভাল ভাল দপ্তরগুলি ওদের আন্ডারে চলে গেছে, আমাদের কি হবে? কলিমুদ্দিন সামসের সঙ্গে লড়াই হল। সংবাদ পত্রে বের হ'ল কলিমুদ্দিন সামসের সেই ঘটনা। আমি তলায় তলায় দেখছি যে এটা হতে পারেনা, আমাদের মুখ্যমন্ত্রী কারও কোটায় হাত দেবেন না, অফিসারকে চলে যেতে হবে, আই.এ.এস অফিসারদের চলে যেতে হবে। কলিমুদ্দিন সামস সাহেব বেশ ভাল ভাবেই বেঁচে গেছেন। তিনি ভাল কাজ করেছেন। মুখ্যমন্ত্রীর সাতগাছিয়া কন্সটিটিউয়েন্সিতে গিয়ে বলেছেন, এটাকে আমি একটা মডেল ভিলেজ করবো। সাতগাছিয়াকে যদি না বাঁচানো যায় তাহলে মুখ্যমন্ত্রীকে কি করে বাঁচানো যাবে। মুখ্যমন্ত্রী গদ গদ ভাবে বলেছেন, কলিমুদ্দিন খুব ভাল কাজ করেন, ওকে রাখতে হবে। আজকে এই হচ্ছে অবস্থা। এদিকে প্রায়ই আলুর দাম বাড়ছে, আর সাতগাছিয়ায় মডেল ভিলেজ হচ্ছে। সিনসিয়ার অফিসার চলে গেল, আর মুখ্যমন্ত্রী প্রশংসা করছেন। আমি আর বিশেষ কিছু বলতে চাই না। নৃপেনবাবু কত বছর

রাজনীতিতে ছিলেন, কত বছর সি.পি.এম করেছেন, কত বছর কমিউনিস্ট পার্টির মুভমেন্টে ছিলেন? সেই নৃপেন চক্রবর্তীর কথার উত্তর দিতে হবে। জ্যোতিবাবুর দিকে আঙ্গুল তুলে তিনি বলেছেন, দুর্নীতিকে জড়িয়ে বসে আছেন জ্যোতি বসু। আজকে একথার উত্তর দিতে হবে। কমিউনিস্ট পার্টির লোকেরা চোর বললে উত্তর দিতে হবে, আমরা সেটা জানতে চাই। আর বিনয়বাবু যা বলেছেন—সেকথা বলে তিনি পিছু হটেছেন। কেননা, বিনয়বাবুকে ওরা বলেছেন, 'তোমাকে আমরা দেখে নেব।' বিনয়বাবুকে থ্রেট করা হয়েছে। তানাহলে জ্যোতি বসুর মতো নেতা, মুখ্যমন্ত্রী বলতে পারেন—বিনয়বাবুর মতো এত বছরের মানুষ—সংবাদপত্রে যদি মিথ্যা বেরিয়ে থাকে, উনি চুপ করে যেতে পারতেন? পরের দিন কনট্রাডিকশন দেখতেন—উনি ঘুরে তাকিয়ে বললেন, আমার মন্ত্রীত্বে থাকার কি দরকার আছে, চোরের মন্ত্রিসভা ছেড়ে চলে যান। আর বিনয়বাবুর মতো শ্রদ্ধেয় মানুষ এইসব হজম করে বসে আছেন। আমাদের লজ্জা লাগে যে একজন গান্ধীবাদী নেতা, একজন গান্ধীবাদী শ্রদ্ধেয় মানুষ, কি করে এত নীচে নেমে যেতে পারে! আজকে সি.পি.এম-এর লাথী খেয়েও উনি ওখানে বসে আছেন। আমরা এই সব কথা ভাবলে অবাক হয়ে যাই। আমি আমাদের সংশোধনীকে সাপোর্ট করছি এবং আপনাকে একথা বলছি যে, ওরা যেন হাওলা নিয়ে না বলে। হাওলা নিয়ে বললে ওদের হাওলা করার ব্যবস্থা আমরা করব।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু আগে মাননীয় সদস্যার বক্তৃতা শুনলাম। উনি ঠিক কি বললেন সেটা আমি বুঝতে পাররাম না। আমি আপনার কাছে জানাতে চাই যে, এই যে বক্তৃতা করেছেন, এতে তিনি যে এই রাজ্যে কতটা কি কাজ করা হয়েছে সেটাকে ইলাবোরেট করার চেষ্টা করেছেন। আমার কথা হচ্ছে যে সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে আমরা ওতপ্রোত ভাবে জড়িত এবং সারা বিশ্বে যে ব্যাপার চলছে, সেটা আজকে সেন্ট্রাল গভর্নমেন্ট সাপোর্ট করেন। আমি হাওলা নিয়ে বিশেষ কিছু বলতে চাই না। কিন্তু টোট্যাল ব্যাপারটা চিন্তা-ভাবনা করে দেখতে হবে। মানুষকে যতই বোকা মনে করেন, মানুষ তত বোকা নয়। তারা ওভার অল সমস্ত বিষয়টা চিন্তা-ভাবনা করে দেখবেন। কাজেই সেটাই

[4-10—4-20 p.m.]

যদি রায় দেন ওভার-অল ভাবনা করে তাহলে দেখা যাবে যে, কংগ্রেসের উপর মহল এবং নীচু মহল যা করেছে তার ফলে—ভোটের কথা ছেড়েই দিন—তাঁরা ইলেকশনে দাঁড়াতে পর্যন্ত পারবেন কিনা আমার আশঙ্কা রয়েছে। আমি বলতে চাই, এই যে অর্থনৈতিক শোষণ জি-৭ করছে, এ সম্বন্ধে নরসীমা রাও একটি কথাও বলেননি। এই জি-৭ সারা পৃথিবীকে আজকে শোষণ করছে। ঐ হাইলি ইন্ডাস্ট্রিয়াল দেশগুলো, অর্থাৎ আমেরিকা, জাপান, জার্মান, কানাডা, ফ্রান্স, ব্রিটেন এবং ইটালি, ওরা সবাই মিলে ভারতবর্ষকেই শুধু নয়, সারা পৃথিবীকে শোষণ করছে। তাঁর জন্য আমাদের প্রাইম মিনিস্টার নরসীমা রাও, যিনি কমিটেড টু সেড্ ইন্ডিয়া, কি বলছেন? হাওলাতে ১০ কোটি বা ৫ কোটি টাকা গেছে। টাকাটা গেছে তো গেছে, কিন্তু সবচেয়ে বড় কথা হ'ল, আজকে ভারতবর্ষকে যে ভদ্রলোক শেষ করতে চলেছেন তাকে কি সাপোর্ট করবেন জনসাধারন? আপনারা জানবেন, তারা সেটা করবেন না, কারণ কালেকটিভ উইশডম সমস্ত বিষয়টা আলোচনা করে তাঁর ভেতর দিয়ে চেষ্টা করবেন কাকে

সাপোর্ট করবেন বা কাকে সাপোর্ট করবেন না। তাই যদি হয় তাহলে কোন গ্রাউন্ড আছে কংগ্রেসের চিৎকার করার? আমি একথা বলছি এইজন্য যে, আজকে নয়-দশ প্রকার মেকানিজমের ভেতর দিয়ে সারা বিশ্ব তথা ভারতবর্ষকে শোষণ করা হচ্ছে সেই সেই শোষণ সম্বন্ধে আমাদের দেশের সাধারন মানুষ যিনি ভারতবর্ষকে রিপ্রেজেন্ট করেন তিনি কি করছেন সেটা একবার তলিয়ে দেখবে না? নিশ্চয়ই সেটা তারা তলিয়ে দেখবেন। এই যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই.এম.এফ. ডি-ভ্যালুয়েশন এবং ফ্রি ট্রেড, যাকে গ্যাট বলে, এই আট-নয় প্রকার মেকানিজমের ভেতর দিয়ে সারা পৃথিবী তথা ভারতবর্ষকে যেভাবে শোষণ করছে এ-সম্বন্ধে কিছু বলার থাকলে সেটা আপনারা বলবেন এবং আমরা শুনবো, কিন্তু এরই জন্য আজকে পরাজিত হয়ে যাবে এই কংগ্রেস সরকার এবং কংগ্রেস পার্টি সে-বিষয়ে কোনও সন্দেহ নেই। দু'চার কোটি টাকা চুরি—সেটা নিয়ে কিছু বলছি না; আমি সার্বিকভাবে বলতে চাই, আজকে ভারতবর্ষে যারা বাস করছেন তারা এটা নিয়ে চিন্তা-ভাবনা করুন। আজকে ডলারের দাম কত বাড়লো? আগে ৮ টাকায় পাওয়া যেতো এক ডলার, আজকে তাঁর মূল্য ৩৮ টাকা! এক আইনের কলমের খোঁচায় আজকে দেশটাকে কোথায় তলিয়ে দিলেন। এই যে ডিভ্যালুয়েশন, এর আপত্তি করেছেন ওঁরা? সেখানে নিউ ইকোনোমিক পলিসি, নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসি নিয়ে চিৎকার করছেন। আজকে আপনারা যারা রয়েছেন তারা বিষয়টা নিয়ে ভালভাবে চিন্তা করে নরসীমা রাওকে বোঝাবার চেষ্টা করুন। ... **(এই সময় কতিপয় মাননীয় সদস্যসহ শ্রী সুব্রত মুখার্জীকে মিঃ ডেপুটি স্পিকারের সাথে কথা বলতে দেখা যায়)** .....

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, ওখানে গন্ডগোল হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে, আপনি বলুন।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এখানে প্রণবকে এবং দেবী পালকে বোঝাবার চেষ্টা করুন। অবশ্য দেবী পাল বিষয়টা কিছুটা বুঝতে পারবেন, কারণ তিনি ভাল ছাত্র ছিলেন। তিনি ফিনানশিয়াল ব্যাপারটা কিছুটা বোঝেন। তারা আজকে প্রকাশ্যে নরসীমা রাওকে বলুন যাতে দেশের এই যে সর্বনাশ তিনি করছেন সেই সর্বনাশের হাত থেকে দেশটা বাঁচে। আর সেটা যদি তারা না বলেন, আমাদের বলবার কিছু নেই। তবে এরকম ঘটনা না ঘটলেই ভাল হয়। আপনার কাছে এইটুকু বলতে চাই দরকার থাকলে নিশ্চয়ই করবেন, কিন্তু এই রকম এট এ টাইম করবেন না, তাঁর একটা জায়গা থাকবে। এটা ঠিক নয়। আপনাকে আমি বিনীতভাবে বলছি এটা ঠিক নয়। প্রেজটিজ অব অ্যাসেম্বলি আছে, আপনাকে সেটা মেনটেন করতে হবে। যাইহোক আমি যে কথা বলতে চাই তা হলো এই যে ৫-৬টি জিনিস আছে, এম.এন.এস, এম.এন.সি এইগুলির মধ্যে এম.এন.সি দেশের যত ক্ষুদ্র শিল্প আছে, যত কারিকুরি আছে সমস্তকে শেষ করবে। আমরা বিরোধিতা করছি, আপনারা বিরোধিতা করছেন? যদি বিরোধিতা না করেন তাহলে দেশটাকে সর্বনাশের পথে ঠেলে দিয়ে কত দিন বেঁচে থাকবেন? বেশি দিন বেঁচে থাকবেন না। দেওয়ালে লেখা আছে। শেষ হয়ে যাবে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। দুটি জিনিস সম্বন্ধে বলছি। যে মেকানিজিমের ভেতর দিয়ে তারা সমস্ত পৃথিবীকে তথা ভারতবর্ষকে শোষণ করছে তাঁর মধ্যে একটা হচ্ছে টেকনোলজি, সাইন্স এবং মর্ডানাইজেশন টেকনোলজি এবং আর একটা হচ্ছে ইনভেস্টমেন্ট। এই দুটির কথা ভাল ভাবে চিন্তা করা

দরকার। এই যে টেকনোলজি ইন্ডাসট্রিয়ালাইজেশন অ্যান্ড মডার্নাইজেশন এই তিনটি কথা এটা যদি লাগজারি গুডসের উপর লাগজারি কনজিউমার গুডসের উপর আরোপ করা যায় তাহলে ভারতবর্ষেকে পাগল করে দেবে, শেষ করে দেবে। কি করছেন আপনারা? বেসিক ইন্ডাসট্রির উপর কোনও পলিশি আছে? বেসিক ইন্ডাস্ট্রির উপর কি এই টাকা গুলি খরচ করা হবে? দেখে আসুন চিনে গিয়ে, তারা কি করছে। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, আমাদের প্রধানমন্ত্রীর জানা উচিত যে এই ইনভেস্টমেন্টগুলি যদি হয় তাহলে এতো টাকা ধার হয়ে যাবে তাতে শুধু দেশটা বিক্রি হয়ে যাবে তা নয়, শুধু ইকনমিক সভারেন্টি চলে যাবে তা নয় পলিটিক্যাল সভারেন্টি চলে যাবে। এটা ভাববার কথা, গোলমাল করে কিছু হবে না, সার্বিকভাবে চিন্তা করুন। আজকে রিয়েল ওয়েজ কমে গিয়েছে। কেন কমেছে? ইনফ্লেশন বাড়ছে বলে। কি জন্য ইনফ্লেশন বাড়লো? এটা তো পশ্চিমবঙ্গ সরকার করবে না। ইনফ্লেশন হচ্ছে ব্যাঙ্কিং ওপারেশন এবং তাঁর সারকুলেশন এবং নোট ছাপানো এইগুলির সমস্ত নিয়ে ইনফ্লেশন। ইনফ্লেশন হলে কারা মরবে? গ্রামের গরিব মানুষ মরবে, চাষী মরবে এবং রুরাল পোলেতারিয়েত মরবে। কাজেই এইসব কথাগুলি ভাবতে হবে। যদি না ভাবা হয় চিৎকার করে ভিমের গদা ঘুরিয়েও কিছু হবে না। কারণ ইকনমিক অবস্থাটা মানুষ মর্মে মর্মে বোঝে। এই ব্যাপারে যারা অন্যায় করছে তাদের কেউ ক্ষমা করবে না। আপনারা ভালভাবে চিন্তা করুন, দেশের অবস্থাটা ভালভাবে উপলব্ধি করুন। পশ্চিমবাংলা একটা মাত্র ইউনিট, ৩২টি স্টেট আছে, তাঁর মধ্যে পশ্চিমবাংলা একটা ইউনিট। সেন্ট্রাল গভর্নমেন্টের হাতে মানি মারকেট এবং কারেন্সি সিস্টেমের সমস্ত ক্ষমতা আছে। আপনাদের এই ক্ষমতাটা যদি সর্বনাশ নিয়ে আসে তাহলে দেশের লোকের কি হবে? এই কথাটা বুঝতে হবে। দুটাকা চুরি গিয়েছে, চার টাকা চুরি গিয়েছে এই সব কথা নয়। কথা হচ্ছে সার্বিকভাবে অর্থনৈতিক যে অবস্থা, এই অবস্থায় যদি মনে করেন যে, আপনারা যা করতে চাইছেন তাতে সুবিধা হবে, মানুষ আপনাদের দিকে যাবে। কিন্তু ইকনমিক ল' বলছে, না, হতে পারে না। এক্সপ্লয়টেশন এতবেশি বেড়ে যাচ্ছে যে গরিব মানুষদের বাঁচবার কোনও উপায় থাকছে না। আমরাও তাতে কিছুটা জড়িয়ে যাচ্ছি। কারণ আপনারা পাপ করলে তাঁর কিছুটা ভাগ আমাদের নিতে হবে। কারণ এটা একটা ইন্টিগ্রেটেড সিস্টেম। আমরা তার নীচে আছি। আমরা স্যাক্রেস্যাংকট নই। আমরা বাধ্য হচ্ছি এইসব করার জন্য। কারণ একেবারে ভাল করবো বললেও ভাল করা যায় না যদি ইকনমিক মারপ্যাঁচ দেওয়া যায়। এই দিকটা আপনাদের চিন্তা করা উচিত, ওঁদের বুঝিয়ে বলা উচিত। এই যে কথাগুলো বলছি তাঁর কৈফিয়ৎ কি? তা যদি না হয় তাহলে আমি বলব, আপনারা একটু চিন্তা করুন। আজকে ভারতবর্ষের অবস্থা যদি খারাপ হয়, আমরা তাঁর লিম্ব, ভারতবর্ষের একটা অঙ্গ, আমাদের অবস্থাও খারাপ হবে। সেজন্য বলছি, এটা ভেবে দেখুন। ভোটের সময়ের কথা ছাড়ুন। সেখানে বোঝা যাবে, আপনারা কি করবেন আর আমরা কি করব? আমি সবার সঙ্গে বন্ধুত্ব রাখি। কিন্তু রাজনীতি যখন হয় তখন সেখান থেকে এক ইঞ্চি সরি না। রাজনীতিটা জিতবে। এখানে যতই আবোল তাবোল কথা বলুন না কেন, কালেকটিভ উইজডম আপনাদের ক্ষমা করবে না। কারণ আজকে মানুষের যে বুদ্ধি তা একজন এম.এ. পাশ করা বা ডি.লিট পাশ করা মানুষের চাইতে অনেক বেশি। সুতরাং আজকে যদি এক্সপ্লয়টেশনকে দূর করার কথা না ভাবেন, তাহলে বাঁচা যাবে না এবং আপনারাও ধ্বংস হবেন, এ সম্বন্ধে কোনও সন্দেহ নেই। আমাদের নিশ্চয়ই কিছু ঘাটতি

থাকবে, তা কি করে দূর করা যায় তাঁর জন্য নিশ্চয়ই চেষ্টা করবো। এমন এক অবস্থায় আজকে ইকনমিক সভারিন্‌টি, পলিটিক্যাল সভারিনটি, ইন্টিগ্রেটেড পজিশন অব ইন্ডিয়া, এগুলো সম্বন্ধে আপনারা ভাবুন। 'হাওলা' নিয়ে যেটা উঠেছে, এটা ইন্ডিভিজুয়াল ফ্যাক্টর, খুবই খারাপ, বুঝলাম। কিন্তু এটা একেবারে নিচুতলার লোক কিছু বুঝছে না। তারা কি বুঝবে? তারা বুঝবে আলুর দাম যদি চার টাকার জায়গায় ছ'টাকা হয়। চালের দাম যদি চার টাকার জায়গায় আট টাকা হয়। অর্থাৎ তারা এটাই বোঝে—ইনফ্লেশন কি জন্য হবে, না এইজন্য হবে। নোট ছাপানো এবং তারপর ঐ শোষণকে আড়াল করার জন্য এটা করা হচ্ছে। তা যদি করা হয়, তাহলে কেউ ক্ষমা করবে না। আমরাও যদি সেই দোষে দোষী হই, তাহলে আমাদেরও ক্ষমা করবে না। কিছু কিছু জায়গায় আমরাও স্যাক্রোস্যাংক্ট নই, ধোয়া তুলসী পাতা নই, আমাদেরও কিছু কিছু ল্যাপ্স আছে। কিন্তু সবকিছু কালেকটিভলি করতে হবে। আমরা কতটা আছি তা এবং আপনারা কতটা আছেন, এগুলো সাময়িক নয়, সর্বাধিকভাবে দেখতে হবে। যদি দেখা যায়, এটা আপনাদের অনেক বেড়ে গেছে, তাহলে আপনাদের ধ্বংস করার জন্য দেওয়ালে লেখা থাকবে। আপনারা পরাজিত হবেন। এখানে বক্তৃতা করে কিছু হবে না। কাজেই লড়াই যখন করব তখন বাইরে বেরিয়ে ভোটের জন্য দেখা যাবে, এখানে দাঁড়িয়ে ষাঁড়ের চিৎকার করে কোনও লাভ নেই। মানুষকে বোঝানোর চেষ্টা করব, যদি আমাদের কথায় বুঝে যায় তাহলে আমরা আসব আর যদি আমরা ভুল বলে থাকি তাহলে নিশ্চয় তারা একসেপ্ট করবে না। আমরা পরাজিত হব। কাজেই আমি বলতে চাই যে, আপনারা দয়া করে এক্সপ্রয়টেশনের কথা ভাবুন, মাল্টিন্যাশনাল কর্পোরেশনের শোষণের কথা ভাবুন। এইসব কথা ভেবে আজকে এখানে বক্তৃতা করুন এটাই আপনাদের আশা করব। এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। আমাদের গভর্নর যে বক্তব্য রেখেছেন সেটা ফ্যাকচুয়াল রেখেছেন, *থিয়োরিটিক্যালি বা ফিলোজফিক্যালি নয়, যেটা সমস্যার সমাধান না* করে বলেন নি, এইকথা বলে বক্তব্য শেষ করছি।

**श्री मों० अब्दुल करीम चौधरी :** मिस्टर डिपुटी स्पीकर सर, आज आपके सामने गवर्नर साहव ने जो वक्तव्य रखे है उसपर कुछ बाते कहना चाहते है। सर, गर्वनर साहव ने जो एडरेस प्रस्तुत किए, हम उसका विरोधिता करने के लिए खड़ा हुआ हूं और इस सम्बन्ध मे अपनी बात आपके सामने रख रहा हूं। सर, आप जानते है कि उस दिन जब भाषण दे रहे थे तो हमलोग उस भाषण मे शरीक हुए थे। उस दिन हम अपने हाथ मे एक माला लेकर आए थे, उस माला को गर्वनर साहव उस माला को पहनाकर सरकार की विदाई करे, वामफ्रन्ट सरकार का फेयरवेल शिरोमणीदे दे। क्योकि पशिचम बंगाल के लोग इस दुर्नीति ग्रस्त सरकार से उब गई है और सामने इलेकशन मे इसे हटाने के लिए कमर कश चुकी है। इसलिए मै माला लेकर आया था कि गर्वनर साहव इस सरकार की विदाई के उपलक्ष्य मे माला पहनाकर इस सरकार को विदा कर दे। इसलिए सर, तमाम पशिचम बंगाल के लोग कहते है वामफ्रन्ट हटाओ - बामफ्रन्ट हटाओ और जैसा कि आपलोगो ने देखे भी है और

मारे साथी साधन पाण्डे कह रहे थे ममता वनर्जी के के काल पर ब्रिगेड मे १५-
।० लाख लोगों की भीड़ जमा हुई थी वामफ्रन्ट हटाओ रेली मे भाग लेने के लिए।
जेसे देखकर वामफ्रन्ट सरकार की निन्द उड़ गई है। वामफ्रन्ट १९७७ मे जब यहां
ीतकर आए थे पहली बार।

ओटोमेटिकली दे आर गोइंग टु डाय वामफ्रन्ट सरकार की मियाद पूरी हो चुकी
ै। आज सरकार द्वारा दोतरफा नीति आपनाई जा रही है। आज सरकार द्वारा उतर
ंगाल के साथ भेदभावपूर्ण नीति क्यो अपना रही है। एक ओर सरकार अपने को
ृषको की सरकार, मजदूरो की सरकार होने का दावा करती है। फिर आज कृषको
ी उपेक्षा क्यो की जा रही है। कृषि योग्य भूमि को तहस नहस किया जा रहा
ै। आज पूरा उतरबंगाल के कृषकों के लिए कौन सा नियम अप्लाइ किया जा रहा
ै। एक ओर सरकार दावा करती है कि कृषि का उत्पादन बढ़ा है, हम बहुत कुछ
र रहे है। उतरबंगाल के इसलामपूर की तमाम कृषि योग्य भूमि को तहस-नहस
रने मे लगी हुई हैं। और चाय वगान लगाने पर तुली हुई है जबकि एसा कोई
ाइडलाइन्स पहले से नही है। जबकि सर, १९५४ के गाइडलाइन्स मे है कि तिस्ता
मान्ड एरिया के एग्रीकल्चर योग्य भूमि पर एसा कुछ नही किया जाना चाहिए जो
ृषि को प्रभावित करे। लेकिन पूरी तरह से वहां के कृषको की उपेक्षा की जा रही
ै। तमाम एरिया को चाय वगान एरिया घोषित की जा रही है और ट्राइवल खत्म
ो रहा है।

सर, इसलिए इसलामपूर मे कृषक संग्राम कमिटि नाम का संगठन बना है। यह
मिटि इसलामपूर सब-डिविजन में पिछले एक वर्ष से आन्दोलन चला रही है। सरकार
ो उस ओर ध्यान देना चाहिए। लेकिन सरकार की ओर से कोई ध्यान नही दिया
ा रहा है सरकार अगर ध्यान नही दिया तो इसलामपूर मे वही स्थिति होगी जो
हाड़ो पर घीसिंग के आहवान पर हुआ था। शान्ति व्यवस्था प्रभावित होगी। अशांति
की सृष्टि होगी। और इसके लिए सरकार पूरी तरह से जिम्मेवार होगी। २-३ वर्ष
से कमिटि द्वारा आन्दोलन हो रहा है और सरकार कोई दिलचस्मी नही ले रही है।
राज्यपाल के अभिभाषण मे इसका कही जिक्र तक नही है। इलाके के लोग अपने
कृषि भूमि को बचाने के लिए कुछ भी करने को तैयार है। और सरकार को इसका
कुछ पता नही है। आज इस मामले मे बार - बार आन्दोलन की खबरे छप रही
है और सरकार कुछ नही किया तो इसलामपूर सवडिविजन मे एक दिन एसा भी

आएगा जब कमिटि आहवान करेगी कि वोट नही दो - किसी को वोट नही दो सर, संग्राम कमिटि के आहवान पर लोग एलेकसन वायकाट करेगे। सर, वो दिन हमलोगो के लिए कितना दुर्दिन होगा जब एसी आवाज उठेगी। आज संग्राम कमिटि ने पूरे इसलामपूर मे २१ तारिख को मास रेली कँाल किया है। मास स्ववाटर रेली होगी। उस दिन सारा इसलामपूर से ४०-५० हजार लोग जमा होगे इस समारोह मे चाय वगान के विरोध मे कोन सा वड़ा स्टेप उठाया जाए उसका फैसला किया जाएगा। सर, वहां के कृषक अब आन्दोलन के राह पर उतर आए है। जब ४०-५० हजार लोग जमा होगे उसकी आबाज को दबाया नही जा सकता।

मिस्टर स्पीकर सर, उस दिन कुछ भी होता है इसकी जिम्मेदारी पूर्ण रुप से सरकार पर होगी। इसलामपूर के लोग, चोपरा के लोग और अन्य जगहो के लोग डी० एम०, एस० डी० ओ० के कार्यालय के सामने प्रदर्शन करेगे। सर, सरकार दमनकारी नीति अपना रही है। वामफ्रन्ट सरकार अपने को कृषक मजदूरों की सरकार होने का दावा करती है वही दुसरी ओर कृषक आन्दोलन को सखती से दबाने की कोशिश कर रही है। सर, इस आन्दोलन से बहुत बड़ा आग लग सकता है। क्योकि वहां रोजी-रोटी का प्रशन आ जाता है। यहां के लोग कृषि पर निर्भर है। वहां के लोगो को पंजाब हरियाणा, राजस्थान भगना पड़ेगा जहां कृषि होती है। चाय वगान के लेवर लोग रांची से, भूटान से, नेपाल से लेवर आएगे और इसका काम करेगे और यहां के लोगों को दुसरे जगहो पर जाना पड़ेगा। और वो लोग यहां के भोटर होगे। पिछले एक बर्ष से कई आन्दोलन हो चुका है। यहां के लोगों मे आक्रोश बटती जा रही है।

सर, नोर्थ बंगाल मे लिंक रोड बनाने की बात थी, आज भी इसलामपुर नेगलेकटेड एरिया के रुप मे रह गया है। आज भी अन्य जगहो की तुलना मे इसलामपुर नेगलेकटेड है। वहां जूट का उत्पादन होता है।

लेकिन सरकार तो वहां एग्रीकल्वर को ही तहस-नहस करने पर तुली हुई है। वहां जूट के उत्पादन को बढ़ावा देने के लिए कदम उठाती जूटमिल, सूगर मिल के लिए वह इलाका बहूत ही उपयुक्त है। एग्रोवेस्ड इण्डस्ट्रीज स्थापित किया जाता वहां इन्डस्ट्रीज लगाने के पर्यात कच्चा माल उपलब्ध है, फिर भी इस ओर सरकार बिल्कुल उदासीन है। सरकार कृषि योग्य भूमि को ही तहस-नहस करने पर तुली हूई है। सरकार इस्लामपूर के विकास के लिए इस गवर्नर एडरेस मे एक भी लाइन कहना मुना सिव

नही समझा। अतः मै इस गवर्नर एड्रेस का विरोधिता करते हुए अपनी बात खत्म करता हूं।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে এই একাদশ তম বিধানসভায় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব এসেছে তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে দুই-চারটি কথা বলতে চাই। আজকে এই ভাষণের মধ্যে প্রতিটি ছত্রের মধ্যে যে বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গী সেই দৃষ্টিভঙ্গী সাধারন মানুষের কল্যাণের জন্য যা যা করবার প্রতিশ্রুতি ছিল সেই প্রতিশ্রুতি মাফিক আমরা দেখতে পাচ্ছি আজকে সাধারণ শ্রমজীবী মানুষের কল্যাণের জন্য ১৯ বছর ধরে অক্লান্ত পরিশ্রমের মধ্যে দিয়ে, বহু আত্মত্যাগের মধ্যে দিয়ে সাধারন মানুষকে কিছুটা রিলিফ দেওয়ার জন্য বামফ্রন্ট সরকার যে কর্মসূচি গ্রহণ করেছেন তা প্রশংসনীয়। তারা যে কাজ করছেন সে বিষয়ে রাজ্যপাল সঠিকভাবে তাঁর দৃষ্টি আকর্ষণ করেছেন। আমরা এটা জানি যে পশ্চিমবঙ্গে আমাদের বামফ্রন্ট সরকারের যতগুলো দপ্তর আছে তাঁর প্রত্যেকটি দপ্তর কে আমরা বিশ্লেষণ করলে দেখব যে কৃষি, মৎস্য, সেচ, পূর্ত, বিদ্যুৎ প্রত্যেকটি দপ্তরই সাধারন মানুষকে কতখানি ইনভলভড করতে পেরেছে এবং মানুষের জন্য কাজ করা গেছে এবং সাধারন মানুষ তাঁর স্বীকৃতি দিয়েছে—বিগত চারটি পঞ্চায়েত নির্বাচন পুর নির্বাচন এবং সাধারন তৃণমূল স্তরের যে ব্যবস্থা সেই ব্যবস্থার মধ্যে দিয়ে আজকে এটা প্রমাণিত হয়েছে। এর যে ইতিবাচক দিক আছে সেটা বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী সাধন পান্ডে মহাশয়ের বক্তৃতার মধ্যে দেখলাম না। আমরা দেখলাম যে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা মরিয়া হয়ে চেষ্টা করলেন যে কে কতটা বামফ্রন্ট সরকারের বিরোধী। আরেকজন গলাবাজী করে ভাবলেন যে মাত করে দেবেন। সাধারন মানুষ এসবের প্রতি আকৃষ্ট হন না। আরেকটি কথা সকলেই স্বীকার করবেন যে কলকাতায় বিশ্বকাপ ক্রিকেটের উদ্বোধন হল, ভারতীয় উপমহাদেশের অন্য কোনও শহরে তো হল না। হ'ল

[4-40—4-50 p.m.]

কলকাতা শহরে। এই শহরটাকে বেছে নেবার কারণ হ'ল, সুষ্ঠ আইন-শৃঙ্খলা এবং প্রয়োজনীয় যা কিছু উদ্বোধনী অনুষ্ঠানের উপযোগী, তা এখানে আছে। এবং, এখানকার মানুষের ব্যাপক সমর্থনে এই অনুষ্ঠান করেছেন। কিন্তু, উনি একটা কথা বলে গেলেন, ক্রীড়ামন্ত্রী মাননীয় সুভাষ চক্রবর্তী মহাশয় কি করলেন, মাননীয় জ্যোতিবাবু কি করলেন? কিন্তু, ওনাকে জিজ্ঞেস করি, ভারতীয় ক্রিকেট কন্ট্রোল বোর্ড কারা পরিচালনা করে? পিলকম কাদের সংস্থা? সেখানে ভারতের তথ্য-সংস্কৃতি মন্ত্রীর কি দায়িত্ব? ভারত সরকারের দায়িত্ব কি? দুরদর্শন কি দায়িত্ব পালন করেছেন? আজকে একটা কথা উঠেছে, কথার কথা কিনা জানি না, যারা এই কান্ডটা করেছেন, কোথাকার লোককে নিয়ে এসেছেন? আমাদের চন্দননগরের শ্রীধর ইলেকট্রনিক্স ওর থেকে ভালো অনুষ্ঠান দেখাতে পারত। সেইজন্য দাবি তো উঠবেই, ওরা কোটি কোটি মানুষকে প্রতারিত করেছে। আজকে এই অনুষ্ঠান হ'ল কলকাতা শহরে, কিন্তু বাংলার যে সংস্কৃতি, ভারতীয় উপ-মহাদেশের যে সংস্কৃতি, তাঁর কোনও প্রতিফলন এতে দেখলাম না। এই প্রতারণা আমরা লক্ষ্য করেছি। দাবি উঠেছে এসব লোককে গ্রেপ্তার করা দরকার, তাদের শাস্তি হওয়া দরকার। আজকে কেন্দ্রীয় সরকার কি এই দায়িত্ব অস্বীকার করতে পারবেন?

পুরুলিয়ায় অস্ত্র বৃষ্টির সম্বন্ধে কতগুলো অবাঞ্ছিত কথা নির্লজ্জের মতো বলে গেছেন। বিশেষজ্ঞরা বলছে পুরুলিয়াটা কোনওরকমে ধরা পড়ে গেছে। এরকম আরও অস্ত্র গোপনে গোপনে সে বিমানে হোক বা অন্যভাবে হোক, পূর্ব ভারতে বা পশ্চিমবাংলায় যোগান দিয়েছে। দায়িত্বটা কার ছিল? লন্ডন থেকে বলে দেওয়া হ'ল এয়ার ড্রপিং হবে। ১৫।২০ দিন আগেই সেই ইনফরমেশন ছিল, কিন্তু কোনও ব্যবস্থা নেয় নি। ভারতের প্রতিরক্ষা ব্যবস্থা কতখানি দুর্বল, এই ঘটনাই তাঁর ইঙ্গিত দিচ্ছে। আজকে উনি বড় বড় কথা বলে চলে গেছেন। সাধারন মানুষকে তিনি বিধানসভার মাধ্যমে বিভ্রান্ত করতে চাইছেন। আজকে এই দায়িত্ব তারা অস্বীকার করতে পারেন না। আপনারা জানেন, পশ্চিমবাংলার যা প্রকৃতি, তাতে বন্যা হচ্ছে একটা স্বাভাবিক ঘটনা। বন্যা আসে এবং প্রতি বছর বেশ কয়েকটি জেলাকে ভাসিয়ে নিয়ে যায়। বহু মানুষকে পথে বসিয়ে দেয়। তাদের ঘর-বাড়ি চলে যায়। আমি সেই বন্যা-বিধ্বস্ত এলাকার একজন বিধায়ক হিসাবে আমি কিছু করে দিয়েছি ছুটোছুটি করে। ন্যাচারাল ক্যালামিটিস্ ফান্ডে পশ্চিমবঙ্গের ৪৮ কোটি টাকা আছে। শ্রী অসীম দাশগুপ্ত, ডঃ সূর্য মিশ্রের সাথে কথা বলে দেখেছি ৪৮-এর জায়গায় ৫৮ কোটি টাকা খরচ হয়েছে। ওরা তাঁর বেশি দেবে না। এখনও পর্যন্ত রান্নাঘর করতে পারে নি বহু মানুষ, ঘরে চাল দিতে পারেনি। বহু মানুষ বিপন্ন। কেন্দ্রীয় সরকার দায়িত্ব এড়াতে পারেন? একটা পয়সাও সাহায্য আসে না। বীরভূমে কেন্দ্রীয় বিশেষজ্ঞ দল এসেছিল, তারা ভুরিভোজ করে, হাসি-মস্করা করে চলে গেছে। আজও বোলপুরে, অজয়ের বাঁধের ধারে যারা বসে আছেন, তাদের জন্য কিছু করার চেষ্টা করছে। কিন্তু একটা রাজ্য সরকারের কতটুকু করার ক্ষমতা আছে? আজকে কেন্দ্রীয় সরকার এটা অস্বীকার করতে পারেন। তারা এই ব্যাপারে কোনও ভূমিকা নেয় নি, অথচ এখানে বক্তৃতা করে যাচ্ছেন। তাদের যদি এতটুকু লজ্জা থাকত, তাহলে এই কথা বলতেন না। আসলে সাধারন মানুষের সঙ্গে ওদের কোনও রকম যোগ নেই। যোগ থাকলে তারা একথা বলতেন না। আজকে মানুষ প্রচন্ড দুঃসহ অবস্থার মধ্যে আছে, বিভৎস অবস্থার মধ্যে রয়েছে। আজকে তাঁরা অবান্তর কথাবার্তা বলে সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আজকে আবার একটা নতুন সমস্যা দেখা দিয়েছে উত্তরবঙ্গে। ডুয়ার্সের নেপালি ভাষা-ভাষির ভুটানিয়া আছে। সেখান থেকে দলে-দলে মানুষকে চলে যেতে হয়েছে। সেই ভুটানিদের ফেরত যাওয়া নিয়ে একটা সমস্যার সৃষ্টি হয়েছে। এবং তার চাপ আজকে পশ্চিমবাংলার উপর পড়ছে। আজকে বিশেষ করে জলপাইগুড়ি জেলার কালাচিনি জায়গাতে একটা ইতিপূর্ব অবস্থার সৃষ্টি হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকার উত্তরবঙ্গের ব্যাপারে ঐ দায়িত্ব এড়াতে পারেন কি? তাঁরা এ সম্বন্ধে কিছু বলেছেন কি যে, ঐ সমস্ত দুঃখি মানুষ তারা কি করবে বা তাদের সমস্যার সমাধান কি করে হবে? আজকে নেপাল, ভুটান প্রভৃতির সঙ্গে ঐক্য মত করে এই সমস্যার সমাধান করতে হবে না? সাধারন মানুষের কল্যাণে সেটা তারা করছেন না। তাঁরা চেয়ে থাকেন হাওলার টাকা, বোফোর্সের টাকা, টেলিকমের টাকার দিকে। এবং সেই টাকায় তাঁরা মাতব্বরি করছেন। আজকে তাঁরা বলছেন, আমরা তো হাওলার ব্যাপারে সি.বি.আই.-এর চার্জশিট দিয়েছি, মন্ত্রীরা পদত্যাগ করেছেন, আমরা এটা করতে পারি। কিন্তু যে লোককে ক্লিন সাজাবার জন্য চেষ্টা হয়েছে তাঁর বিরুদ্ধে কি ব্যবস্থা হয়েছে। একজন বলছেন, এক কোটি টাকা আমি তাঁর বাড়িতে দিয়ে এসেছি। কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছিল না। এ ব্যাপারে সুপ্রিম কোর্ট যদি দৃঢ়ভাবে এগিয়ে না আসতো তাহলে কোনও ব্যবস্থা নেওয়া হত না। সুপ্রিম কোর্ট তাঁর

ভূমিকা পালন করেছে। কিন্তু তাঁরা সভাকে বিভ্রান্ত করার জন্য নানা কথা বলছেন। অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা ভেবে দেখা দরকার। আজকে স্ব-নিযুক্তি সম্বন্ধে অনেক কথা বলা হচ্ছে। কিন্তু কি হচ্ছে, রাজ্য সরকার যা সমস্ত পারছেন তা দিচ্ছেন। কিন্তু ব্যাঙ্ক কি রাজ্যসরকারের? সেটা কেন্দ্রীয় সরকার কর্তৃক নিয়ন্ত্রিত। পঞ্চায়েত সমিতি, জেলা-পরিষদের টাকা ব্যাঙ্কের মাধ্যমে আসছে। কিন্তু ব্যাঙ্ক এতটুকু সহযোগিতা করছে না। কিন্তু সে বিষয়ে তাঁদের কোনও বক্তৃতা নেই। যারা চোর তাদের কথা কি আমাদের এখানে বসে শুনতে হবে? আজকে এখানে জ্যোতিবাবুর কথা বলা হচ্ছে, বিনয়বাবুর কথা বলা হচ্ছে। কিন্তু মানুষ আজকে ওঁদের কথার জবাব দিচ্ছে। আজকে ডঃ সেন এখানে উপস্থিত আছেন। বিদ্যুৎ-এর উৎপাদন আজকে তিনি উৎবৃত্ত-এর জায়গায় নিয়ে এসেছে। পৃথিবীর ১০ জন প্রযুক্তিবিদের মধ্যে ডঃ সেন একজন। ১৯৭২ সাল থেকে লোডশেডিং হয়েছে। কোলাঘাট আপনাদের তৈরি ডিফেক্ট, সাঁওতালডি তেও আপনাদের তৈরি ডিফেকটের ফলে এটা হয়েছে। আপনারা ২০ বছর, ৫০ বছর সভ্যতার বিকাশের সঙ্গে সঙ্গে জনসংখ্যার দিকে তাকিয়ে কোনও পরিকল্পনা করেন নি। আপনাদের সমস্ত কিছুই গোলমেলে। কিন্তু আজকে পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করছেন সাধারন মানুষের জন্য কিছু করার জন্য। আমরা মনে করি না আমরা অনেক কিছু করে ফেলেছি।

[4-50—5-00 p.m.]

সাধারন মানুষেরা দুঃখ-কষ্টের মধ্যে আছে, যন্ত্রনার মধ্যে আছে, এবং আমরা একটা ইতিবাচক পদক্ষেপ নিয়ে গোটা পশ্চিমবাংলা, ভারতবর্ষের দিকে আমরা দেখছি। কাজেই রাজ্যপালের এই ভাসনের মধ্যে দিয়ে যে অবস্থার সৃষ্টি হয়েছে, পশ্চিমবাংলায় যে গ্রামীন অবস্থার কথা বলা হয়েছে সেটা অত্যন্ত সঠিক, সেই জন্য আমি রাজ্যপালের এই ভাষনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাক্ষ্যাচরন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৮ই ফেব্রুয়ারি এই বিধানসভায় রাজ্যপাল যে ভাষন দিয়েছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরুদ্ধে যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এসেছে তাঁর বিরোধিতা করছি। আমি মনে করি রাজ্যপাল যে ভাষন দিয়েছেন সেটা বাস্তব এবং গঠনমূলক। কাজেই তাঁর ভাষনে বামফ্রন্ট সরকারের যে মূল নীতি মজুর, কৃষক, মধ্যবিত্ত মানুষদের জীবনের পরিবর্তন এবং তাঁর সমাধানের যে পথ তাঁরা নিয়েছেন এবং এগিয়ে চলেছেন তাঁরই প্রতিফলন হয়েছে। আমরা জানি, আমরা দেখেছি বাস্তব জীবনে কংগ্রেস আমলে গ্রামে কি চরিত্র ছিল। জমিদার, জোতদার, মহাজন এরা সাধারনত শোষিত মানুষ যেমন মজুর, কৃষকদের উপর অত্যাচার করতো, তারা দেনায় ডুবে থাকতো এবং তাদের জমি-জমা কিছু ছিল না, নিজস্ব কোনও মত ব্যক্ত করতে পারতো না। বামফ্রন্ট আমলে এই জমিদারী উচ্ছেদ, জোতদারী উচ্ছেদ এবং ভাগচাষীদের অধিকার রয়েছে বলেই গ্রামের সেই চিত্র পাল্টে গেছে। আজকে সেখানে শিক্ষা ব্যবস্থা রয়েছে। মেয়েরা এগিয়ে এসেছে এবং শোষন ব্যবস্থা থেকে মুক্তি পেয়ে তাদের স্বাধিকার প্রতিষ্ঠা করেছে। এটা ঠিক এই অবস্থা কংগ্রেসের পছন্দ হচ্ছে না, তাই তাঁরা বামফ্রন্টের বিরুদ্ধে বলছে এবং রাজ্যপালের ভাষনের বিরুদ্ধে মত প্রকাশ করছে। আমি রাজ্যপালের ভাষন খুঁটিয়ে পড়েছি, এই রকম

ভাষন হচ্ছে বাস্তব এবং গঠনমূলক। এই ভাষনে আমাদের পশ্চিমবাংলার শিক্ষা, চিকিৎস উৎপাদন এই সমস্ত কিছুর সম্বন্ধে এতে বলা হয়েছে। সবচেয়ে বড় কথা হচ্ছে এই সম মানুষ যারা গণতান্ত্রিক কোনও অধিকার পেতো না কিন্তু আজ তারা নিজেদের মূল্য বুঝেছে পশ্চিমবাংলাই একমাত্র রাজ্য যেখানে নিয়মিতভাবে গণতান্ত্রিক সমস্ত প্রচেষ্টা সমূহকে মর্যা দেওয়া হয়, নিয়মিত নির্বাচন হয় এবং তারা তাদের এলাকার যা পরিকল্পনা তা তার নিজেরা করে এবং রাজ্য সরকার তাতে সাহায্য করেন, এখন এই জিনিস ভারতবর্ষে কোথাও পাওয়া যাবে না। এখনও আইন শৃঙ্খলা বজায় আছে, সাম্প্রদায়িকতা নেই বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে লড়াই করে। কেন্দ্রের কাছ থেকে আমরা চিরকালই বঞ্চনা পে এসেছি, এখনও পাচ্ছি। আমাদের অনেক সমস্যা আছে। আমাদের রাজ্যে এখনও প্রতি বছ বন্যা হচ্ছে। বন্যা প্রতিরোধ করার যে ব্যবস্থা তা একা একটা রাজ্য সরকারের পক্ষে কর সম্ভব নয়। আমরা এ বিষয়টা নিয়ে এই বিধানসভায় বার বার আলোচনা করেছি। আমাদে সেচমন্ত্রী বার বার দিল্লিতে গেছেন, আমাদের নিয়েও গেছেন, দিল্লির কংগ্রেসি সরকারের সঙ্গে কথা হয়েছে। কিন্তু পরবর্তীকালে তাঁরা তাঁদের দেয়া কোনও প্রতিশ্রুতিই রক্ষা করেন নি সুতরাং আমাদের রাজ্যে বন্যার সমস্যা আছে, এখানে জিনিসের দাম বাড়ছে। কিন্তু এর জন তো দায়ী পশ্চিমবাংলার সরকার নয়। এই যে মূল্য বৃদ্ধি, এই নিয়ে বিগত নির্বাচনের সময়ে কংগ্রেস বলেছিল, "১০০ দিনের মধ্যে সমস্ত জিনিসের দাম কমে যাবে।" কোথায় কমলো দাম বাড়লো, আরও বাড়বে। এখন আমাদের দেশের সমস্যা হচ্ছে স্বাধীনতা এবং সার্বভৌমত্ব রক্ষা করার সমস্যা। যেভাবে আন্তর্জাতিক সাম্রাজ্যবাদী শক্তি ভারতের ওপর তাঁর শর্ত চাপাচ্ছে এবং বিনা প্রতিবাদে সে সব শর্ত মেনে নিচ্ছে আমাদের দেশের সরকার তাতে এর পরিনাম কি হবে, এটা আজকে আমাদের সকলকে ভাবতে হবে। আজকে সন্দেহ দেখা দিচ্ছে—আমাদের দেশের প্রতিরক্ষা ঠিক আছে কিনা। এই প্রশ্ন দেখা দিয়েছে দেশের মানুষের মনে। পুরুলিয়ায় অস্ত্র বৃষ্টি হ'ল, ভারত সরকার জেনেও কোনও ব্যবস্থা নিতে পারল না হেভি অস্ত্র ফেলে পালিয়ে গেল, তাঁর কোনও খোঁজ পাওয়া গেল না। এসব কি হচ্ছে! এর জবাব কে দেবে? কেন্দ্রীয় সরকারকেই জবাব দিতে হবে, কিন্তু কোনও জবাব নেই। তারপর হাওলা, এই তো আমাদের চরিত্র! আমাদের দেশের মানুষের চরিত্র খারাপ করে দেওয়া হচ্ছে। প্রধানমন্ত্রী থেকে শুরু করে সমস্ত মন্ত্রীদের বিরুদ্ধে অভিযোগ এসেছে। মন্ত্রী ফেরার, পাওয়া যাচ্ছেনা। এই সব কাগজে লিখছে। দেশের ছেলেরা কি শিখবে এর থেকে? ছেলেদের ভবিষ্যত কি হবে? আমরা দেখছি একটা অন্ধকার ভবিষ্যতের মধ্যে কেন্দ্রীয় সরকার আমাদের দেশের মানুষদের টেনে আনছেন। এর মধ্যেও পশ্চিমবাংলায় একটু আলো জ্বলছে। এই আলো নেভাবার অনেক চেষ্টা হচ্ছে। কিন্তু আমরা জানি পশ্চিমবাংলার মানুষ তাদের ঐতিহ্যকে রক্ষা করার জন্য সংগ্রাম করে চলেছেন। এর ফলে পশ্চিমবাংলাকে, তাঁর ঐতিহ্য, সংস্কৃতিকে কেউ পিছিয়ে নিয়ে যেতে পারবে না। অনেক ষড়যন্ত্র হয়েছে, অনেক চেষ্টা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলা সমস্ত কিছু অগ্রাহ্য করে শিল্প এবং কৃষি উৎপাদনের ক্ষেত্রে রেকর্ড তৈরি করছে। আমরা জানি পশ্চিমবাংলার অগ্রগতি অব্যাহত থাকবে এবং এ বিষয়ে আমরা সুনিশ্চিত। এই টুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল গত

: ফেব্রুয়ারি, '৯৬ এই রাজ্য বিধানসভায় যে বক্তব্য রেখেছেন তাঁর ওপর যে ধন্যবাদসূচক স্তাব মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় নিয়ে এসেছেন তাঁর আমি বিরোধিতা করছি। থে সাথে আমাদের দলের পক্ষ থেকে আসা অ্যামেন্ডমেন্টকে সমর্থন করছি। এখন হয়ত পনারা আমাকে প্রশ্ন করবেন—আপনি রাজ্যপালকে ধন্যবাদ দিচ্ছেন না কেন? ১৯৯১ ল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত এই নিয়ে ৬-বার আমরা রাজ্যপালের ভাষণ লেখা এই বই খানে পেয়েছি। আমি লক্ষ্য করে দেখছি ৬-টি বই-এর মধ্যে কোনও পার্থক্য নেই। গড়ে গুলো একই। স্ক্যান করলে দেখা যাবে ৬ বছর ধরে রাজ্যপালের বক্তব্য একই আছে, পনাদের বক্তব্য একই আছে এবং আমাদের বক্তব্যও একই আছে। এটা নির্বাচনের বছর। র্বাচন এসে গেছে—এখানে আমরা দেখব গোটা পশ্চিমবাংলায় কমরেডরা ঝোলা কাঁধে নিয়ে রিয়ে পড়বেন এবং দুটো স্লোগান দেবেন, "পশ্চিমবাংলায় শিল্পায়ন করতে হবে এবং ওলায় কংগ্রেস জড়িত, ওদের ভোট দেবেন না।" আমরা জানি কতগুলো সংসদীয় নিয়ম নে আমাদের এখানে বক্তৃতা করতে হয়। যেমন, অমুকের বাবা বা অমুকের বাচ্চা বলতে রব না। আমি লক্ষ্য করছি ১৯৭৭ সালে যে দিন সিদ্ধার্থশঙ্কর রায় ১ লক্ষ টাকা রচ করে বাথরুম করেছিলেন সেদিন একজন মাননীয় সদস্য এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন, গর বাপের টাকা খরচ করে সিদ্ধার্থশঙ্কর রায় ১ লক্ষ টাকার বাথরুম করলেন?' তখন স্তু ঐ বক্তব্য এক্সপাঞ্জ হয় নি। আমি জানি না, একথা কেন এক্সপাঞ্জ হয়নি। তখন অবশ্য মাদের দলের স্পিকার ছিলেন। যাইহোক, আমি পুরানো কথায় যাব না। আমি শুধু এইকথা

[5-00—5-10 p.m.]

লব, গত ১৮ বছরে কোন পিতৃদেবের টাকায় মাননীয় মুখ্যমন্ত্রী ২২ বার বিদেশে গেলেন? দেশে গিয়ে পশ্চিমবাংলায় ক'টা শিল্প ধরে নিয়ে এসেছেন তাঁর পরিসংখ্যান দিন। এই রকার ১৯ বছর ধরে পশ্চিমবাংলার ক্ষমতায় আছেন। এই ১৯ বছর ধরে পশ্চিমবাংলার ক্ষমতায় থেকে কারও না কারও টাকায় বিদেশে গিয়ে একটাও শিল্প করতে পারলেন না। ভোটের আর মাত্র ৩ মাস বাকি, সুতরাং কি করে দাবি করেন এতো' মউ" সাক্ষরিত হয়ে াবে, শিল্পপতিরা আসবে? পশ্চিমবাংলায় শিল্পায়ন হবে? বহু বেকার যুবকের চাকরি হবে? াজকে কমরেডরা কাঁধে ব্যাগ নিয়ে মিথ্যা প্রচার করছেন। সুতরাং এদের বক্তব্যের সঙ্গে কমত হতে পারছি না বলে ভাষনকে ধন্যবাদ দিতে পারছি না। আজকে শিল্পায়ন যদি রতে হয় তাহলে কি করতে হবে? শর্ত হবে বিদ্যুৎ, দ্বিতীয় শর্ত হচ্ছে রাস্তা। আজকে শ্চিমবাংলায় গত ১৯ বছরে কি অবস্থা? আজকে ১৯ বছর ধরে বামফ্রন্টসরকার শ্চিমবাংলাকে শাসন করে কোথায় নিয়ে গেছেন দেখুন। টোটাল পশ্চিমবাংলার পাকা রাস্তার ংখ্যা মাত্র ১৭ হাজার ২০০ কিলোমিটার। এবার আপনি চলে যান গুজরাটে। এই কদিন াগেই কমিটির সাথে গুজরাট ঘুরে এলাম। সেখানে গিয়ে দেখলাম, গুজরাটে পাকা রাস্তায় চ্ছে ৪৮ হাজার কিলোমিটার। যেখানে পশ্চিমবঙ্গে ১৭ হাজার ২০০ কিলোমিটার সেখানে গুজরাটে পাকা রাস্তার সংখ্যা ৪৮ হাজার কিলোমিটার। এবার আপনি উড়িষ্যাতে যান, রাজস্থানে, মহারাষ্ট্রে, কর্ণাটকে, তামিলনাড়ুতে, পাঞ্জাবে, ইউ.পি.তে, হরিয়ানাতে যেখানেই যাবেন সব জায়গাতেই দেখবেন উন্নতমানের যন্ত্রপাতি দিয়ে রাস্তা তৈরি হচ্ছে। এইভাবে পশ্চিমবাংলায়

শিল্পায়ন করবেন? কন্ট্রাকটরদের সঙ্গে ব্যবস্থা করে রাস্তা যেখানে গর্ত হচ্ছে সেখানে তারা রিপেয়ার করে চলে যাচ্ছে। ন্যাশনাল হাইওয়ের অবস্থা শোচনীয়। গুজরাটে সরকারের আইন আছে। ন্যাশনাল হাইওয়ের নিয়ম হচ্ছে, এদিকে ৩০ কিলোমিটার, ওদিকে ৩০ কিলোমিটার। ডানদিকে ৫ মিটার, বাঁদিকে ৫ মিটার অর্থাৎ ১০ মিটারের মতোন। সব মিলিয়ে ৭০ মিটারের মতোন চওড়া রাস্তা। অথচ হাবড়া, গাইঘাটা এইসব জায়গায় গিয়ে দেখুন ন্যাশনাল হাইওয়ে মাত্র ১২ ফুট চওড়া। দুইদিকে গাছপালা আর জবরদখল হয়ে গেছে। সিটুর পতাকা নিয়ে রাস্তা এনক্রোচ করেছে। আর মুখে বলছেন শিল্পায়ন করব। বিদ্যুতের পরিসংখ্যান নিন। সারা ভারতবর্ষে মাথাপিছু বিদ্যুৎ ব্যবহার হচ্ছে গড় ইউনিট ৩৫০ ইউনিট খরচ হচ্ছে। ৯০ কোটি মানুষের জন্য সারা ভারতবর্ষে বিদ্যুৎ উৎপাদন হয় ৩ লক্ষ ২৫ হাজার মিলিয়ন ইউনিট। আর পশ্চিমবঙ্গের মাননীয় বিদ্যুৎমন্ত্রী ডঃ শঙ্কর সেন বিদ্যুৎ বাজেটে বক্তব্য রাখতে গিয়ে বলেছেন, পশ্চিমবাংলায় ৭ কোটি মানুষের জন্য বিদ্যুৎ উৎপাদন হয় ১২ হাজার মিলিয়ন ইউনিট। অর্থাৎ মাথা পিছু বিদ্যুৎ ব্যবহার হচ্ছে ১৭২ ইউনিট। সুতরাং কি করে পশ্চিমবাংলায় শিল্পায়ন হবে? গল্প বললে মানুষ শুনবে যে, দেশে শিল্পায়ন হবে, বিদ্যুৎ হচ্ছে রাস্তা হবে? মুখ্যমন্ত্রী কারও কারও টাকায় ১৯ বছরে ২২ বার বিদেশে গেছেন—শ্রী সোমনাথ চট্টোপাধ্যায়, শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি যতই "মউ" সাক্ষরিত করুন না কেন, আদৌ শিল্প হবে না, শিল্পপতিরা আসবেন না। কারণ এখানে বিদ্যুৎ নেই, রাস্তা নেই। এইসব হচ্ছে বস্তাপচা ইতিহাস। ১৯৮৭ সালেও একই কথা বলেছেন। ১৯৯১ সালে বললেন, শুনে রাখো দিল্লিশ্বর, বুকের রক্ত দিয়ে গড়ব মোরা বক্রেশ্বর। আদৌ হয়েছে? খালি পাচিল তৈরি হয়েছে আর স্টাফ কোয়ার্টার হয়েছে। ১৯৯১ সালে বলেছিলেন হলদিয়া করবেন। মানুষ হয়তো বিশ্বাস করেছিল, কোনওবার হলদিয়ার শ্লোগান দিয়ে, কোনবার বক্রেশ্বরের শ্লোগান দিয়ে তারা নির্বাচনী বৈতরণি পার হয়েছেন। আজকে আবার শিল্পায়নের কথা বলে নতুন করে একটা গিমিক তৈরি করে ভোটে জিততে চাইছেন, ধাপ্পা দিয়ে, মিথ্যা কথা বলে একটা গিমিক তৈরি করতে চাইছেন। এই হাউসে অনেকে হওয়ার কথা বলে গেলেন। একটা কথা শুনে রাখুন, কংগ্রেস দলের প্রাইম মিনিস্টার ক্যাটাগরিক্যালি বলেছেন ল' উইল টেক ইটস ওন কোর্স। যে মন্ত্রী হওয়ার সঙ্গে জড়িত, কংগ্রেস দলের সৎ সাহস আছে, কংগ্রেস দলের প্রধানমন্ত্রীর আন্ডারে যে ডিপার্টমেন্ট সি.বি.আই., সেই সি.বি.আই. সেই সব মন্ত্রীর বিরুদ্ধে চার্জশিট দিয়েছে। তিনজন মন্ত্রীকে বলা হয়েছে তোমাদের পদত্যাগ করতে হবে। আজকে কংগ্রেস দলের নেতা প্রাক্তন মন্ত্রী, কংগ্রেস দলের সভাপতি এইচ.কে.এল. ভগত, তাঁর বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে। সে এখন জেলে আছে, কেউ তাকে প্রটেকশন দেয়নি। গত ২০ বছর পশ্চিমবঙ্গে মাটি কেলেঙ্কারি, ট্রেজারি কেলেঙ্কারি হবার পরও পশ্চিমবাংলার কোনও সি.পি.এম. নেতা বা মন্ত্রীর বিরুদ্ধে একটাও কোনও চার্জশিট হয়েছে, একটাও তদন্ত হয়েছে, একটাও কমিশন বসিয়েছেন, একটারও রিপোর্ট বেরিয়েছে? অথচ আপনারা এখানে হাওলা হাওয়া করে চিৎকার করছেন। যদি কোনও ভুল হয়ে থাকে তাঁর জন্য প্রাইম মিনিস্টার পরিষ্কার ভাবে বলেছেন, আইন তাঁর নিজের পথে চলবে, কংগ্রেস দল কোনও প্রটেকশন দেবে না। কিন্তু পশ্চিমবাংলায় যে যে নেতা কেলেঙ্কারির সঙ্গে যুক্ত, আমরা পরিষ্কারভাবে দেখছি, আপনাদের পার্টি অফিসে যাচ্ছে, পার্টি তাদের প্রটেকশন দিচ্ছে। আমরা কাগজে দেখলাম কলকাতার একটা সিনেমা হলের মালিক খুন হলো, আমাদের মাননীয় মন্ত্রী প্রশান্ত শূরের ছেলে এই ঘটনার সঙ্গে যুক্ত শোনা গেল। এই

ঘটনার সঙ্গে যদি উনি যুক্ত হন তাহলে তাকে গ্রেপ্তার করতে হবে। উনি কী বলতে পারবেন হোম ডিপার্টমেন্টকে যে এই বিষয়ে নিরপেক্ষ তদন্ত করুন? গত ২০ বছর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কোনও নেতার শাস্তি হয়েছে, কোনও তদন্ত কমিশন হয়েছে, কারোর বিরুদ্ধে কোনও তদন্ত হয়েছে? স্বাধীনতার পর আমরা ২০ বছর রাজত্ব করেছি, আমাদের রাজত্বকালে আমরা কল্যাণী করেছি, হলদিয়া করেছি, দুর্গাপুর করেছি। আমরা সমস্ত রকম ডেভেলপমেন্ট করেছি। আর আপনাদের ২৩ বছরে আপনারা একটাও ডেভেলপমেন্ট করতে পেরেছেন, একটাও নতুন মেডিক্যাল কলেজ করতে পেরেছেন, একটাও নতুন ইউনিভার্সিটি করতে পেরেছেন, নতুন স্কুল করতে পেরেছেন? আজকে যদি পরিসংখ্যান নেন, তাহলে দেখা যাবে, আপনারা অত্যাচার করে, মানুষকে ভুল বুঝিয়ে ভাঁওতা দিয়ে পশ্চিমবাংলায় এই সরকারকে টিকিয়ে রেখেছেন। তাই রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে রেখেছেন এবং তাঁর সমর্থনে ননী কর মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে এনেছেন তাকে আমরা সমর্থন করতে পারছি না।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাত্র আমাদের বিধায়ক প্রবীর ব্যানার্জি যে কথা বললেন, আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই, আমার ছেলের সম্পর্কে যা বললেন, তাঁর বিরুদ্ধে মকর্দমা করা হয়েছে, সেই মকর্দমা যেন ফেস করেন তারা।

[5-10—5-20 p.m.]

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। বিরোধীদের চোখ নেই তাই তারা দেখতে পান না এবং তারা কানেও শোনেন না তাই তারা আসল চিত্রটা বুঝতে পারছেন না। তারা বুঝতে পারছেন না যে পশ্চিমবাংলা এগুচ্ছে। তাই মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে যে উন্নয়নের ছবিটি ফুটে উঠেছে তা ওরা দেখতে পাচ্ছেন না। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি সংক্ষেপে পয়েন্টগুলি খালি ছুঁয়ে যাচ্ছি। ভারতবর্ষের সংবিধান অনুযায়ী একটা রাজ্যসরকারকে যে ক্ষমতা দেওয়া আছে সেই পরিপ্রেক্ষিতেই সমস্ত বিষয়টি বিবেচনা করতে হবে এবং দেখতে হবে তাঁর ভেতরে থেকে আমরা উন্নয়নের কাজ কিছু করতে পেরেছি কিনা। দেখতে হবে যে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে সেই দিকটা প্রতিফলিত হয়েছে কিনা। আমি এক এক করে বলে যাচ্ছি। চাল উৎপাদনে আমরা প্রথম। হেক্টর প্রতি খাদ্য উৎপাদনে গত ১০ বছরে আমরা চতুর্থ স্থানে এসেছি, নবম স্থানে আমরা ছিলাম। আলু উৎপাদনে আমরা দ্বিতীয়। মৎস্য উৎপাদনে আমরা প্রথম। ডিম উৎপাদনে এই রাজ্য সারা ভারতে তৃতীয়। ভূমিসংস্কারে প্রথম। কেন্দ্রীয় সরকারের দেওয়া তথ্য থেকে বলছি। শুদ্ধ পানীয় জল সরবরাহের ক্ষেত্রে গ্রামে ৮৪ পারসেন্ট, সারা ভারতবর্ষে দ্বিতীয় এবং শহরাঞ্চলে ৯৪.৮ পারসেন্ট, ভারতবর্ষের মধ্যে আমরা তৃতীয় স্থানে আছি। আমি অমর্ত্য সেন থেকে বলছি। আপনারা যদি তাকে না মানেন তাহলে না মানতে পারেন। মূল্যমানের ক্ষেত্রে ভারতবর্ষের ৪টি মহানগরীর মধ্যে আমাদের রাজ্যে সবচেয়ে কম। এ রাজ্যে সাম্প্রদায়িকতা নেই। বিদ্যুতে ১৯৯১-৯২ সালে আমাদের ইন্সটলড ক্যাপাসিটি ছিল ৪ হাজার ৩৬ মেগাওয়াট, এই মুহূর্তে সেটা হচ্ছে ৫ হাজার ৪৮১.৫ মেগাওয়াট। শুধু এই

৫ বছরে বেড়েছে ১৪৪৫.৫০ মেগাওয়াট। এখানে গ্রাহকের সংখ্যাও বেড়েছে প্রায় ৮ লক্ষ, হয়েছে ৩১ লক্ষ ৪১ হাজার ৫৬১ ৯৩-৯৪ সালে। মিলিয়ন ইউনিটে যদি বিদ্যুৎ ধরেন তাহলেও দেখবেন আমরা এগিয়ে যাচ্ছি। উনি ভুল তথ্য দিয়েছেন। শুধু ১৯৯৩-৯৪ সালের হিসাব থেকেই বলছি যে আমাদের রাজ্যে ১৩ হাজার ৪৭৩ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদিত হয়েছে। এই প্রসঙ্গে মৌজা বৈদ্যুতিকরণের প্রসঙ্গটাও ছুঁয়ে যাচ্ছি। এই মুহূর্তে আমাদের রাজ্যের ৭৬ পারসেন্ট মৌজা বৈদ্যুতিকরণ হয়ে গিয়েছে যেটার সংখ্যা হচ্ছে ২৮ হাজার ৮০৬। এ বছরের শেষে আরও মৌজায় বিদ্যুৎ পৌঁছে যাবে। পঞ্চায়েতের ব্যাপারে আমি অন্য কারুর কথা বলছি না, নিল ওয়েবস্টার একজন খ্যাতনামা বুদ্ধিজীবী, তিনি তাঁর বই-এ বলেছেন, পঞ্চায়েতের ব্যাপারে পশ্চিমবঙ্গ হচ্ছে ট্রেন্ড সেন্টার। এর চেয়ে বেশি আর কিছু বলতে চাই না। এগুলি একটু ভাবুন, এই রাজ্যের জন্য গর্ববোধ করুন। কংগ্রেসি হয়েছেন বলে, দেশবিরোধী হয়েছেন বলে নিজেদের রাজ্যকে ছোট করে দেখবেন কেন? শিল্পায়নের ব্যাপারটা আপনারা ধাপ্পা বলছেন। ইতিমধ্যেই আমাদের রাজ্যে ৭০টি প্রকল্পের কাজ শুরু হয়ে গিয়েছে। মিনিস্ট্রি অব ইন্ডাস্ট্রিজের গ্রাফিক্সটা দেখুন। তারা যেটা বলছেন সেটা হচ্ছে ১০ হাজার ১৪৯.৫ মিলিয়ন রুপিস আমাদের এই রাজ্যে ইনভেস্টেড হয়েছে। কেন্দ্রীয় সরকারের মতোন হট মানি নয় যেটা পার্থবাবু বলছিলেন। পাশাপাশি টি.ভি. খুললেই দেখতে পাবেন দেখানো হচ্ছে, 'সুরজ কি ওর বাড়তে চার কদম।' কিন্তু প্রকৃত অবস্থাটা কি? ১৯৮৯/৯০ সালে দরিদ্র যেখানে ছিল ৩৪.৩ নরসিমা রাও সরকার ৫ বছরে সেটাকে বাড়িয়ে করেছেন ৪০ পারসেন্ট। বেকার ছিল ২ কোটি ২১ লক্ষ—খাতায় এটা লেখানো ছিল সারা ভারতবর্ষে ৮শো টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে, সেটাকে আপনারা বাড়িয়ে করেছেন ৩ কোটি ৬৭ লক্ষ। স্বাস্থ্যে পার কাপিটা খরচ ছিল ১২০ টাকা, সেটাকে নামিয়ে করা হয়েছে ১১৬ টাকা। চালের দাম কমাবেন বলেছিলেন তিন মাসে কিন্তু সেখানে অবস্থাটা কি? ৮৯/৯০ সালে যেখানে চালের দাম ছিল ২.৮৯ টাকা পার কে.জি. সেখানে ৯৫ সালের আগস্ট দিল্লির গোল মার্কেটে চালের দাম ১১ টাকা পার কে.জি। নোট ছাপিয়েছেন ২০ হাজার ৬৬ কোটি টাকার ফলে মুদ্রাস্ফীতি বেড়েছে। দেশকে এইভাবে আপনারা বেহস্তে নিয়ে যাচ্ছেন। পাশাপাশি আপনারা আরও বলছেন যে কেন্দ্রীয় সরকার নাকি দেশে শিল্পায়ণের জন্য সব কিছু করে দিয়েছেন, পরিকাঠামো ইত্যাদি সব করেছেন। গুজরাটে নাকি সব কিছু হয়ে গিয়েছে, অন্যত্রও হয়েছে কিন্তু আমাদের রাজ্যে নাকি কিছুই হয়নি। মাননীয় সদস্য পার্থবাবু হটমানির কথা বলেছেন। আমি সরাসরি তথ্য দিয়ে বলছি মিনিস্ট্রি অব ইন্ডিয়া, আর.বি.আই-এর সূত্র ধরে যে ডাইরেক্ট ইনভেস্টমেন্ট হয়েছে ১ হাজার ৩১৪ কোটি মার্কিন ডলার আর সেখানে পোর্টফোলিও ম্যানেজমেন্ট ৩ হাজার ৫৮১ মার্কিন ডলার এবং এটাই হচ্ছে হটমানি। শেয়ার বাজারের বিনিয়োগ উঠে যাবে যে কোনও সময়। ওখানেও টাকা খেয়েছেন আপনারা। এখন সুব্রতবাবু, শৈলেনবাবুদের তো দেবে না তাহলে বড় বাজারের লোকরা কাদের দেবে। হাওলা ওয়ালারা ওদের দেবে আমি বিশ্বাস করি না কিন্তু কাদের দিয়েছে তারা সেটা আপনারা জেনে গিয়েছেন। রাষ্টায়ত্ব শিল্পকে আপনারা বেচে দিচ্ছেন। সুব্রতবাবু ট্রেড ইউনিয়ন করেন কাজেই উনি নিশ্চয় ভি.এম.ডান্ডেকারের নাম শুনেছেন। উনি তো বামপন্থী নন, উনি কি বলেছেন সেটা জানেন। ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলিতে যা বেরিয়েছে সেখান থেকে রেফারেন্স নিয়ে বলছি, এই মুহূর্তে সব বেচে দেওয়ার পর এখন মোট অ্যাসেট দাঁড়িয়েছে ৬ লক্ষ কোটি টাকা। এটা

গ্লোবাল টেন্ডার ডেকে বেচে দিলে এই মুহূর্তে আমেরিকা বা জাপানের যে কোনও মালটি ন্যাশনাল কোম্পানি কিনে নিতে পারে। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের চেহারা। আপনারা এল.পি.জি অর্থনীতি চালাচ্ছেন। লিবারাইজেশন, প্রাইভেটাইজেশন, গ্লোবালাইজেশনের নাম করে, ঐ অর্থনীতির নাম করে দুই হাতে দুর্নীতি করছেন। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে যে, আপনারা কোথায় নিয়ে যাচ্ছেন। আইন-শৃঙ্খলা পরিস্থিতিতে আপনারা খুব অখুশি। আমি স্ট্যাটিসটিক দিয়ে বলছি। ধর্ষণ—কলকাতায় হচ্ছে ৫৪টা। দিল্লিতে ঐ সময়ে হচ্ছে ৩৫৭টি, আর বোম্বেতে ২১০টি। খুন—কলকাতায় হচ্ছে ৮৩টি, দিল্লিতে হচ্ছে ৪৭৯টি, আর বোম্বেতে হচ্ছে ৩৫৭টি। তবু আপনারা বলবেন যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি খুব খারাপ। তাঁর পাশাপাশি কি করছেন? দাঙ্গায় প্রাক্তন মন্ত্রী ভগৎ গ্রেপ্তার। টাডায় উগ্রপন্থীদের সঙ্গে রেখেছেন। কল্পনাথ রাই জেলে ঢুকেছেন কিনা আজকে গিয়ে খবর নেব। এক ডজন মন্ত্রী পদত্যাগ করেছেন। আপনারা গর্ববোধ করছেন। দুর্নীতি করছেন, মন্ত্রীত্ব থেকে পদত্যাগ করছেন, কিন্তু কংগ্রেস থেকে তাড়ালেন না কেন? এখনও কংগ্রেসের নেতা কেন তারা? বের করে দিন যদি কংগ্রেসের ক্ষমতা থাকে। চিদাম্বরমকে তাড়ালেন। আবার তাকে মন্ত্রী করে আনলেন কেন? এই কথার আপনারা উত্তর দিন। পাশাপাশি আপনাদের নয়না সাহানীকে আপনারা রুটি সেঁকা উনুনে ফেলে দিয়ে সেঁকে দিলেন। নাম হল আপনাদের তন্দর কংগ্রেস। আপনাদের যুব কংগ্রেসের নেতা, তাঁর স্ত্রীকে কুমীরের মুখে ফেলে দিলেন, ঐ সুপ্রভা সিংকে। সারা ভারতে আপনাদের পরিচিতি হল কুমীর কংগ্রেস এবং তাঁর সঙ্গে নতুন করে যুক্ত হল হাওলা কংগ্রেস। উগ্রপন্থী যারা টাকা দেয়, তাদের টাকা আপনারা নেন। আপনাদের লজ্জা হওয়া উচিত ছিল। 'চোরের মায়ের বড় গলা।' এইভাবে আপনারা কথা বলেন কোন যুক্তিতে? কোন মনোভাব থেকে আপনারা কথা বলেন? আর সুব্রতবাবু আমাদের বন্ধু লোক। নোটিশ দিয়ে বলা উচিত ছিল। আপনি পরে আমার বিরুদ্ধে যদি প্রিভিলেজ আনতে চান আনবেন। কারণ আপনাদের বন্ধু কাগজ 'এশিয়ান এজ'-এর সম্পাদক এম.জে আকবর কি বলেছেন? আপনাকে ধরে বলেছেন, রাজ্য কংগ্রেসের সহ-সভাপতি, সুব্রত মুখার্জি এই অভিযোগ অস্বীকার করার চেষ্টা করেননি যে, তিনি বড়-বাজারের জেলা সভাপতি পদের জন্য মনিলাল জৈন নামে একজন হীরা চোরা চালানকারীর নাম সুপারিশ করেন। 'এশিয়ান এজ', ৩১শে জানুয়ারি, ১৯৯৬, পৃষ্ঠা নং এক। সম্পাদকের নাম হচ্ছে এন. জে. আকবর। আর উনি বলেছেন, বড় বাজারে যাদেরই নাম সুপারিশ করব—সুব্রতবাবু এই ব্যাপারে খুবই আউটস্পোকেন—এর ৯০ ভাগই এইরকম। কার নাম করব, আর কার নাম করব না, এটা যদি দেখতে হয় তাহলে কংগ্রেস বড়বাজারে পাবেনা। আজকে গোটা দেশে হাওলাবাজ না হলে কংগ্রেস হবেনা। আজকে তারা যেটা চাচ্ছেন সেটা হচ্ছে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আপনাদের পথের কাঁটা। সেটা না থাকলে আপনাদের খুবই সুবিধা হয়, প্রতিবাদ করার জন্য আর কেউ থাকবে না। ঐরকম হাওলা-মাওলা করে থাকতে পারবেন। এস.কে জৈনের কেসে একটা লোক ধরা পড়েছে। একটা লোকের নাম ৫ বছর পরেও আপনারা বার করতে পারলেন না। ঐ এস.কে.জৈনের কোম্পানি, এম. কে. জৈনের দাদাকে, ঐ টেকনিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন যার নাম, তাঁর চেয়ারম্যানের পদে যিনি বসিয়েছিলেন, তাঁর নাম হচ্ছে নরসিম্হা রাও, আমাদের দেশের প্রধানমন্ত্রী। আপনাদের হাওলা বললে, প্রধানমন্ত্রী ঘুষ খেলে, মন্ত্রিসভার সদস্যরা ঘুষ খেলে আমরা আনন্দিত হইনা, আমরা লজ্জিত হই। আমরা সেই দেশে আছি

*যে দেশের প্রধানমন্ত্রী সুটকেস ভরে টাকা নেন। আমরা সেই দেশে আছি যে দেশের নেতারা, মন্ত্রীরা হাওলাদের কাছ থেকে টাকা নিয়ে তাদের বরাত পাইয়ে দেন। এই ভদ্রলোক উগ্রপন্থীদের* সঙ্গে যোগাযোগ রাখেন, আর মন্ত্রীত্ব থাকাকালীন আশ্রয় দেন সরকারি গেস্ট হাউসে যারা উগ্রপন্থী, বোম্ব ব্লাস্টের সঙ্গে জড়িত। আপনাদের লজ্জা হওয়া উচিত, ভাবা উচিত এবং বোঝা উচিত যে পশ্চিমবঙ্গ থেকে এই সরকার সরে গেলে আপনাদের উপকার হবেনা। কারণ আপনাদের ঘরেও ছেলে-মেয়ে আছে। আপনাদের এগুলি চিন্তা করা উচিত। কিন্তু আপনারা তাদের কি শেখাচ্ছেন? সেটা একটু ভেবে দেখুন। তাই আমি যে কথা বলতে চাই যে, রাজ্যপালের ভাষণে আমাদের পশ্চিমবাংলার সমস্ত ইতিবাচক দিকগুলির প্রতিফলন হয়েছে। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যেটা করা সম্ভব সেই কথাই বলা হয়েছে এবং যেটা করা যায়না সেটাও তুলে ধরা হয়েছে এবং তাঁর জন্য যে লড়াই করতে হবে সেটাও উল্লিখিত হয়েছে। আমি তাই বলব যে, এই দৃষ্টিভঙ্গী থেকে আমাদের এটা সমর্থন করা উচিত। আমি রাজ্যপাল মহোদয়ের ভাষণ সমর্থন করছি এবং এই ভাষণের উপরে মাননীয় ননী কর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি দু'চারটি কথা এখানে বলতে চাই। মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে এই রাজ্যের যে বাস্তব চিত্র সেটা তিনি তুলে ধরেছেন। এর আগে বিরোধী দলের পক্ষ থেকে এই রাজ্যের আইন-শৃঙ্খলার বিষয়ে হৈচৈ করলেন। আমি তাদের বলতে চাই যে, কংগ্রেস শাসিত রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলগুলি থেকে এই রাজ্যের আইন-শৃঙ্খলা কি উন্নত নয়? এই রাজ্যের মানুষ তাদের নাগরিক অধিকার পেয়েছে। মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে এই সমস্ত কথাই বলেছেন। আজকে অসুস্থ অসহায় মানুষ যেখানে আশ্রয় নেয় সেটা হচ্ছে হাসপাতাল বা স্বাস্থ্য কেন্দ্র। সেই স্বাস্থ্য কেন্দ্রের দিকে লক্ষ্য রেখে গ্রামীন হাসপাতালে ডাক্তার নিয়োগ করা হচ্ছে। ২৮টি গ্রামীন হাসপাতালকে আরও উন্নত করা হচ্ছে। সেই সব কথা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে বলেছেন যে সুসংহত শিশু বিকাশ প্রকল্পের মাধ্যমে সমাজ পিছিয়ে পড়া মানুষদের জন্য যারা ৩ থেকে ৬ বছর বয়সের, সেই সব শিশুদের বিদ্যালয়ে যাবার পরিস্থিতি তৈরি করা এবং এই রাজ্যে যে শিশুদের জন্ম এবং মৃত্যু হচ্ছে সেটাকে নিয়ন্ত্রণ করার ক্ষেত্রে এই প্রকল্প আরও গুরুত্ব পেয়েছে। আজকে এই প্রকল্প যদি প্রতিটি ব্লকস্তরে এগিয়ে নিয়ে যাওয়া যায় তাহলে এতে ভবিষ্যতে মানুষের আরও কল্যাণ হবে! আমরা জানি যে এই রাজ্যে কৃষির একটা পরিবর্তন ঘটেছে। তাঁর প্রধান কারণ হচ্ছে ভূমি সংস্কার। ভূমি সংস্কারের ফলে আজকে জমি ক্ষুদ্র প্রান্তিক চাষীর হাতে গেছে এবং সেই সঙ্গে সঙ্গে রাজ্য সরকারের উদ্যোগে চাষীদের উৎসাহিত করার জন্য কৃষির ব্যাপারে বিশেষ উদ্যোগ নেওয়া হয়েছে। আজকে জমিতে জল নিয়ে যাবার জন্য ড্রেনের ব্যবস্থা করা হয়েছে এবং বিভিন্ন যন্ত্রপাতি দিয়ে তাদের সহযোগিতা করা হচ্ছে। আজকে পশ্চিমবাংলা চাল এবং আলুতে প্রথম স্থানে এসেছে। আজকে ক্রাইসন ট্রেনিংয়ের মাধ্যমে ক্ষুদ্র কুটির শিল্পকে যেভাবে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে তাতে আগামীদিনে আমাদের অর্থনীতিকে চাঙ্গা করে তোলার ক্ষেত্রে সহায়ক হবে।

[5-20—5-27 p.m.]

চাষের উৎপাদন বাড়াতে গেলে সারের উৎপাদনও বাড়ানো দরকার। আর এক্ষেত্রে আমি কেন্দ্রীয় সরকারকে বলছি, দাবি জানাচ্ছি, চাষের উৎপাদন বাড়াবার স্বার্থে সারে ভর্তুকি বাড়ান। এই বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের জন্য তাঁকে ধন্যবাদ জানাই।

রাজ্য সরকারের প্রতিক্ষেত্রের গণমুখী কাজের ধারা

লিখিত ভাষণের প্রতি ছত্রে পেয়েছে চেহারা।

ন্যাবা ধরা চোখে

যেদিকে তাকায় ওরা সব হলুদ দেখে।

রাজ্যপালের ভাষণে

ইতিবাচক রঙিন কিছু দেখেনা সেই কারণে।

বন্যার ফলে খাদ্যের ফলন কিছু কম হবে,

১২৭ লক্ষ টনের কিন্তু উপরেই রবে।

প্রাণীবিজ্ঞান, মৎস্যবিজ্ঞান বিশ্ববিদ্যালয় স্থাপনে

খাটালের বিরুদ্ধে হচ্ছে কলকাতায় ন্যায্য অভিযান।

দোহশালায় দূষণ হয়তো রবে নাকো আর

দুগ্ধোৎপাদন হতে পারে ৬ লক্ষ লিটার।

রাজ্যপালের ভাষণে আছে দেশের সঠিক চিত্র

দেশি রাজ্যপালকে ধন্যবাদ দেবেন, ওরা কি দেশের মিত্র?

হাওলার টাকায় ওরা লড়েন কেন্দ্র ও রাজ্যের ভোটে

হাওলাখাতায় দেশি-বিদেশি যত ওদের জোটে।

সীমাবদ্ধতা সহ আইন-শৃঙ্খলা, ভাষণে সঠিক হয়েছে তো বলা!

চোরের মায়ের অতিবড় গলা, তাই চেঁচান বিচিত্র।

*এদেশি রাজ্যপালের ভাষণে ওরা দেবেন ধন্যবাদ?*

ওদের বাহু দীর্ঘ এখন, বলে, বিদেশি হাওলাদাতা জিন্দাবাদ।

কাদের টাকায় কংগ্রেস-আই রাজ্যে ভোট করে?

চাঁদা তুলতে দেখিনাতো গ্রামবাংলার ঘরে!

দিল্লি থেকে টাকাগুলি আসে,

বোঝা যায় যদি ওরা ঝেড়ে কাশে।

বোঝা যাবেই হাওলায় ভাসে ওদের ভোটের তরী

বলুন এ নিয়ে সি.বি.আই. দিয়ে হবে কি এন্‌কোয়ারি?

সেই জন্য স্যার ওদের খুরে নমস্কার। এই কথা বলে বলি স্যার, রাজ্যপাল ওঁদের ধন্যবাদ পাবেন না, ওঁরা ধন্যবাদ দেবেন বিদেশিদের। ওঁরা ধন্যবাদ দেবেন বিল ক্লিনটনকে। ওনারা কুর্নিশ করবেন বিদেশিদের, আমাদের রাজ্যপালকে ওনারা ধন্যবাদ দেবেন না। স্যার, আমাকে আপনি মাত্র ৫ মিনিট সময় দিয়েছেন, আমার আরও কিছু বলার ছিল। আমার ইচ্ছা ছিল আমার সমস্ত বক্তব্য আমি ছড়ার মাধ্যমে রাখব, সমস্ত বক্তব্য আমি ছড়ার মাধ্যমে রেখে একটা রেকর্ড করতে চেয়েছিলাম। কিন্তু সময়ের অভাবে আমাকে আমার বক্তব্য সংক্ষিপ্ত করতে হলো। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা চমৎকার ভাষণ, তাঁর মধ্যে আমরা সমস্ত কিছু পেয়েছি। সেই জন্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5-27 p.m. till 11 a.m. on Tuesday, the 13th February 1996, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 13th February 1996 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 9 Ministers, 1 Minister of State and 78 Members.

[11-00—11-10 a.m.]

### OBITUARY REFERENCES

**Mr. Speaker :** Members, I have, most regretfully, to announce that the Hon'ble Member Shri Haripada Jana expired this morning at the S. S. K. M. Hospital. His body is supposed to come to the Assembly premises after a short while, and I would request all of us to offer tributes to him. As such the House stands adjourned for the day. We will meet tomorrow morning at 11 O'clock.

### Adjournment

The House was then adjourned at 11-02 a.m. till 11.00 a.m. on Wednesday, the 14th February, 1996 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 14th February, 1996 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 5 Ministers of State and 119 Members.

[11-00 — 12-00 Noon (including adjournment)]

### OBITURARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Haripada Jana, a member of this House who breathed his last at S.S.K.M Hospital on the 13th February, 1996 following a massive cardiac arrest. He was 86.

Shri Jana had a heart attack on 8th Feburary, 1996 the opening day of the current session, inside the Assembly Chamber while His Excellency, the Governor was addressing this August House and was immediately removed to the S.S.K.M. Hospital for medical aid.

Born on September I, 1909 at Maligram, Midnapore Shri Jana was educated at Town School Midnapore, By occupation he was a cultivator. Inspired by Mahatma Gandhi's non-co-operation movement, he took part in the freedom struggle of the country. He eventually joined the Indian National Congress. After independence of the country he got himself associated with many social and political organisations and worked for the upliftment of the peasantry of his own district. Following the split of the Congress in 1969 he joined the Congress (O) under the leadership of Shri Prafulla Chandra Sen. Congress (O) was subsequently merged with the Jananta Party in 1977. In 1982 he left the Janata Party and joined the Democratric Socialist Party. He was one of the founders of Pingla College, Midnapore and was' also a member of its Managing Committee. He was, moreover, the founder of a secondary school for girls at Pingla. In his personal life he was simple and amiable.

He was elected to the West Bengal Legislative Assembly as a Janata candidate in 1977 and again as D.S.P. candidate successively in 1982, 1987 and again in 1991.

*Now I request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased,*

(At this stage the Hon'ble Members rose in their seats for two minutes as a mark of respect to the deceased.)

Thank you ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

(At this stage the House was adjourned till 12.00 Noon)

**AFTER ADJOURNMENT**

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** The answers of the questions will be laid on the Table today.

**Starred Questions**
**(to which written Answers were laid on the Table)**

**তফসিলি জাতি ও উপজাতি মানুষদের পরিচয়পত্র প্রদান**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে তফসিলি জাতি, উপজাতি ও ও বি সি-দের পরিচয়পত্র প্রদান সরলিকরণ করতে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছে কি না ; এবং

(খ) করে থাকলে, কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ করা হয়েছে।

(খ) সরলিকরণের জন্য সরকারি আদেশনামাসমূহ ক্ষমতাপ্রাপ্ত শংসাপত্র প্রদানকারী আধিকারিকগণকে পাঠানো হয়েছে। তাছাড়া পশ্চিমবঙ্গের তিনটি বিভাগের এস ডি ও-দের নিয়ে সভা করা হয়েছে। আদেশনামার প্রতিলিপি এর সাথে দেওয়া হল।

**কলকাতা বিশ্ববিদ্যালয়ের অফিসারদের শূন্য পদ**

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫১) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের অনেকগুলি গুরুত্বপূর্ণ দপ্তরের প্রশাসনিক অফিসারের পদ শূন্য আছে ;

(খ) সত্যি হলে, শূন্য পদের সংখ্যা কত ; এবং

(গ) শূন্য পদ পূরণে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে/করছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) ১৩টি।

(গ) এই ব্যাপারে বিশ্ববিদ্যালয় উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেছেন বলে জানিয়েছেন।

## অনগ্রসর শ্রেণী তালিকাভুক্ত

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬) **শ্রী জ্যোতি চৌধুরি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কতগুলি সম্প্রদায়কে 'অন্যান্য অনগ্রসর শ্রেণী (ও বি সি) হিসেবে তালিকাভুক্ত করা হয়েছে ;

(খ) মন্ডল কমিশনের সুপারিশ অনুযায়ী মাহিষ্য সম্প্রদায়কে ও বি সি তালিকাভুক্ত করা হয়েছে কি ; এবং

(গ) সরকারি চাকুরিতে ও বি সি-দের জন্য কত শতাংশ সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৮টি সম্প্রদায়কে ও বি সি তালিকাভুক্ত করা হয়েছে।

(খ) পশ্চিমবঙ্গ ও বি সি কমিশন হইতে মাহিষ্য সম্প্রদায়কে তালিকাভুক্ত করার সুপারিশ আসে নাই।

(গ) সরাসরি সরকারি চাকুরির পদের ৫ শতাংশ পরিমাণ।

## বিক্রয়কর ফাঁকি

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮০) **শ্রী তপন হোড় ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিক্রয়কর ফাঁকি দেবার জন্য রাজ্য সরকার সম্প্রতি কিছু

চটকল মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, কি ধরনের ব্যবস্থা গ্রহণ করেছে ?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) বিক্রয়কর আইন অনুসারে রিটার্ন এবং বিক্রয়কর বাবদ প্রদেয় টাকা জমা না দেওয়ার জন্য কয়েকটি জুট মিলের দায়িত্বশীল ব্যক্তিদের বিরুদ্ধে সর্বশেষ ব্যবস্থা হিসাবে পুলিশের কাছে এফ আই আর দাখিল করা হয়। এর পর পুলিশ কিছু ব্যক্তিকে গ্রেপ্তার করে। আদালত তাহাদিগকে শর্তাধীনে জামিন দেন। বিষয়টি এখন বিচারাধীন।

## ভাগীরথীর ভাঙ্গনে শ্মশানঘাট নিশ্চিহ্ন

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬) **শ্রী অজয় দে ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভাগীরথীর ভাঙ্গনের ফলে শান্তিপুরের পৌর শ্মশানঘাটটি নিশ্চিহ্ন হওয়ার উপক্রম হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ভাঙ্গন প্রতিরোধে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। শান্তিপুরের পৌর শ্মশানঘাটটি ভাগীরথীর বামতীর ভাঙ্গনের ফলে ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

(খ) ভাঙ্গনজনিত অবস্থা পর্যাবেক্ষণে রাখা হয়েছে। তবে যেহেতু শ্মশানটি ভাগীরথী নদীর বামতীর অরক্ষিত অঞ্চলে অবস্থিত, সেহেতু কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি।

## গঙ্গা অ্যাকশন প্ল্যান

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩১) **শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গানদীর জলদূষণ প্রতিরোধে গঙ্গা অ্যাকশন প্ল্যানের অন্তর্গত কি কি প্রকল্প সরকার হাতে নিয়েছে ; এবং

(খ) ৩১শে ডিসেম্বর, ৯৫ পর্যন্ত সরকার উক্ত প্রকল্পে কত টাকা খরচ করেছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গা নদীর জল দূষণ প্রতিরোধে গঙ্গা অ্যাকশন প্ল্যানে (১ম পর্যায়) কেন্দ্রীয়

সরকারের অনুমোদন ক্রমে স্যুয়েজ ইন্টারসেপশন ও ডাইভারশন প্রকল্প (I&D) স্যুয়েজ ট্রিটমেন্ট প্ল্যান্ট প্রকল্প (STP), বৈদ্যুতিক শ্মশানচুল্লি প্রকল্প (EC & WEFP), লো-কস্ট স্যানিটেশন প্রকল্প (LCS), নদীতট উন্নতকরণ প্রকল্প (RFD) ইত্যাদি ১১০টি বিভিন্ন প্রকল্পের কাজ রাজ্য সরকার হাতে নিয়েছেন।

(খ) ৩১এ ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত উক্ত প্রকল্পে মোট ১৭০ কোটি ৩৯ লক্ষ ৯৯ হাজার টাকা খরচ হয়েছে।

## নেতাজি রচনাবলী

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

"নেতাজি রচনাবলী" প্রকাশের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কপি-রাইট সংক্রান্ত আইনটি জটিলতার জন্য এই কাজের অগ্রগতিতে বিঘ্ন ঘটছে।

## হলদি ও রূপনায়ারণ নদীর ভাঙ্গনরোধ

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৩১২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদি ও রূপনারায়ণ নদীর ভাঙ্গনরোধে সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছে কি না ; এবং

(খ) করলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হলদি ও রূপনারায়ণ নদীর ভাঙ্গনরোধে সরকার বিভিন্ন সময়ে বিভিন্ন রকম পরিকল্পনা গ্রহণ করেছেন।

(খ) (১) রূপনারায়ণ নদীর দক্ষিণ পাড়ের ভাঙ্গন রোধের জন্য সরকারের যে পরিকল্পনাটি আছে তা হল, দানিপুর ও নাটশাল এর বিভিন্ন জায়গায় বোল্ডার ও ইট দ্বারা পাড় বাঁধানোর কাজ।

(২) হলদি নদীর ভাঙ্গন রোধের জন্য সরকারের বর্তমানে পরিকল্পনাটি হল নদীর বামপাড়ে ইশরদহ, বাঁশখানা এবং দক্ষিণ পাড়ে দীনবন্ধুপুর ও বাশলিচকে 'পর্কুপাইন স্পার' এবং বোল্ডার দিয়ে পাড় বাঁধানোর কাজ।

## পশ্চিমবঙ্গ অর্থ নিগম সংস্থার কর্মচারিদের পি এফ

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৭১) **শ্রী শক্তি বল ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

পশ্চিমবঙ্গ অর্থ নিগম (ডব্লিউ বি এফ সি) সংস্থার কর্মচারীরা পি এফ সংক্রান্ত সমস্ত প্রকার সুযোগ-সুবিধা আইন অনুযায়ী পাচ্ছেন কি না?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ

**বেসরকারি কলেজে অধ্যক্ষ ও লেকচারারের শূন্য পদের সংখ্যা**

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১এ ডিসেম্বর ৯৫ পর্যন্ত রাজ্যের বিভিন্ন বেসরকারি কলেজে কত সংখ্যক অধ্যক্ষ ও লেকচারারের পদ শূন্য আছে ; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১এ ডিসেম্বর ১৯৯৫ বিভিন্ন বেসরকারি কাজে প্রায় ৪৮০টি লেকচারার ও ৬৫ সংখ্যক অধিক পদ শূন্য আছে।

(খ) স্লেট-৯৪ পরীক্ষা ও তার ফল প্রকাশিত হয়েছে এবং প্যানেল তৈরির জন্য বিজ্ঞাপন বাহির হওয়ার পর নভেম্বর থেকে বিভিন্ন বিষয়ে ইন্টারভিউ শুরু হয়েছে। বিভিন্ন প্যানেল শীঘ্রই তৈরি হয়ে যাবে এবং উক্ত শূন্য পদগুলি পূরণের জন্য কমিশন শীঘ্রই সুপারিশ শুরু করিবেন। শূন্য অধ্যক্ষ পদগুলি পূরণের জন্য কলেজ সার্ভিস কমিশন উদ্যোগ গ্রহণ করেছেন।

**চাঁপদানীর শ্যামসুন্দরঘাটে গঙ্গার ভাঙ্গনরোধ**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চাঁপদানি পুর এলাকায় শ্যামসুন্দর ঘাটে গঙ্গার ভাঙ্গনরোধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ;

(খ) এর জন্য কত টাকা ব্যয় ধার্য করা হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলার চাঁপদানি পৌর এলাকার অন্তর্গত শ্যামসুন্দর ঘাটে গঙ্গার ভাঙ্গনরোধে

পাথর দিয়ে পাড় বাঁধার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(খ) এই কাজের জন্য ৩১.০৩ লক্ষ (একত্রিশ লক্ষ তিন হাজার) টাকা ব্যয় ধার্য করা হয়েছে।

(গ) উক্ত কাজটি গত ৯২-৫-৯৫ তারিখে থেকে শুরু করে হয়েছে।

**কলেজে ফোর্ড ফাউন্ডেশন-এর অনুদান**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বৈজ্ঞানিক গবেষণার জন্য রাজ্য ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কোনও কলেজ ফোর্ড ফাউন্ডেশনের কাছ থেকে কোনও আর্থিক অনুদান পেয়েছে কি না ;

(খ) পেয়ে থাকলে, কোন কোন কলেজ উক্ত অনুদান পেয়েছে ; এবং

(গ) প্রাপ্ত অর্থের মোট পরিমাণ কত?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বৈজ্ঞানিক গবেষণার জন্য রাজ্যে ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কোনও কলেজ বোর্ড ফাউনন্ডেশনের কাছ থেকে কোনও আর্থিক অনুদান পায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**খাদি শিল্পের উন্নতিকল্পে ঋণ**

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩) **শ্রী তপন হোড় ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, "খাদি-শিল্পের উন্নতিকল্পে বিশেষ ঋণ দেওয়ার সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছে ;

(খ) সত্যি হলে, উক্ত ঋণ দানের জন্য সরকার কত টাকা বরাদ্দ করেছে ; এবং

(গ) উক্ত ঋণ পেতে যোগ্যতার মান কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) খাদি ও গ্রামীণ শিল্পের উন্নতিকল্পে পশ্চিমবঙ্গ খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদের মাধ্যমে চলতি আর্থিক বছরে খাদি ও গ্রামীণ শিল্প আয়োগের নতুন নীতি অনুসারে কনসোর্টিয়াম ব্যাঙ্ক মারফত প্রাপ্ত বা ঋণ দেওয়ার ব্যবস্থা হয়েছে। এই

আর্থিক বৎসরের জন্য খাদি ও গ্রামীণ শিল্প আয়োগ মোট ৪৫.৮৪ কোটি টাকা বরাদ্দের অনুমোদন দিয়েছেন। উক্ত টাকার মধ্যে খাদি শিল্পের জন্য ৯.৯৯৯ কোটি টাকা এবং গ্রামীণ শিল্পের জন্য ৩৫.৮৪১ কোটি টাকা ধার্য হয়েছে।

(গ) খাদি শিল্পে খাদি ও গ্রামীণ শিল্প আয়োগ কর্তৃক প্রমাণিত বিধিবদ্ধ সংস্থা সমূহ বা সমবায় সমিতিসমূহ ঋণ পেতে পারেন। তাছাড়া যে সকল গ্রামীণ এলাকায় অনধিক কুড়ি হাজার মানুষ বসবাস করেন সেসব অঞ্চলের যে কোনও ব্যক্তি। বিধিবদ্ধ সংস্থা। সমবায় সমিতি ঋণ পেতে পারেন। গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির সুপারিশক্রমে নির্দিষ্ট রূপায়ণযোগ্য প্রকল্পের ভিত্তিতে ঋণ দেওয়া হবে।

### রাজ্য অর্থ নিগমে আধুনিকীকরণ

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২) **শ্রী শক্তি বল ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য অর্থ নিগমকে সাম্প্রতিক আধুনিকীকরণ করার কাজ শুরু হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এই অধুনিকীকরণ করার জন্য কোনও টেন্ডার ডাকা হয়েছিল কি না?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য অর্থ নিগমের আধুনিকীকরণের পথে পদক্ষেপ হিসাবে পুরাতন কমপিউটারের বদলে নতুন এবং উন্নতমানের কমপিউটার সংস্থাপন করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া শুরু হয়েছে।

(খ) নিগমের প্রয়োজনানুযায়ী হার্ডওয়্যার সরবরাহ করার জন্য সাতটি খ্যাতিসম্পন্ন কমপিউটার প্রস্তুতকারক সংস্থার দেওয়া officer-এর ভিত্তিতে একটি সংস্থাকে নির্বাচিত করা হয়েছিল।

### 'দলকার জলা'-সংস্কার

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গোঘাটের 'দলকার জলা' সংস্কারের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে কাজটি জরিপের পর্যায়ে আছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** I have received two notices of adjournment Motions. The first one is from Shri Saugata Roy on the subject of inau-

guration of the World Cup and suspicion over the structural stability of Stadium at Eden Gardens. The second one is form Dr. Manas Bhunia on the subject of reported irregular supply of Electricity in rural areas during Boro Season.

The subject matters of the Motions do not call for Adjournment of the business of the House. The issue of inauguration of World Cup was raised in the House by several Members on 12/2/96.

The subject matters of the Motions may, however, be raised by the Members in the form of Calling Attention, Mention Cases and also during discussion on Governor's Address.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read the text of the Motion.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল— 'পশ্চিমবঙ্গের প্রতিটি জেলার গ্রামীণ ভয়াবহ বিদ্যুৎ সঙ্কটের ফলে বর্তমান জনজীবন বিপর্যস্ত এবং বোরো ধান শুকিয়ে যেতে বসেছে। সারাদিনে ৫-৬ ঘণ্টাও বিদ্যুৎ থাকছে না। বিদ্যুতের অভাবে কৃষকরা বোরো ধানের সেচের জন্য গভীর ও অগভীর নলকূপ থেকে জল দিতে পারছেন না। সারা বৎসরের বোরোচাষ নষ্ট হয়ে যাচ্ছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :-

1. Reported agitation of the Nepal oriented Bhutani citizens at Indo-Nepal-Bhutan border areas. : Shri Monohar Tirkey

2. Bus accident at Barrackpur on 12-2-96 : Shri Saugata Roy, Dr. Manas Bhunia and Shri Abdul Mannan

3. Continuous strike by the employees of Cinema Halls in the State. : Shri Santasri Chatterjee

4. Reported death of one person at lock-up of Malbazar P.S. of Jalpaiguri district. : Shri Sailaja Kumar Das

5. Demand for construction of a

bridge over the river Jalpai-
guri at Tehatta,Nadia . : Shri Kamalendu Sanyal

6. Latest order of the Hon'ble High Court regarding retirement age of Primary Teachers. : Shri Birendra Kumar Moitra

I have selected the notice of Shri Birendra Kumar Moitra on the subject of latest order of the Hon'ble High Court regarding retirement age of the Primary Teachers.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 28th February, 96

## LAYING OF ORDINANCES

### The Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1995

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1995 (West Bengal Ordinance No. III of 1995) under Article 213(a) of the Constitution of India.

### The West Bengal Sales Tax (Amendment) Ordinance, 1995

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 1995 (West Bengal Ordinance No. II of 1995) under Article 213(a) of the Constitution of India.

### The West Bengal Primary Education (Amendment) Ordinance, 1996

**Shri Kanti Biswas :** Sir, I beg to lay the West Bengal Primary Education (Amendment) Ordinance, 1996 (West Bengal Ordinance No. II 1996) under Article 213 (a) of the Constitution of India.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় প্রাথমিক শিক্ষমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষা মন্ত্রী ঘোষণা করেছিলেন শিক্ষা বর্ষের শুরুতে প্রত্যেক প্রাথমিক স্তরে ছেলেমেয়েদের হাতে বিনা মূল্যে পাঠ্যপুস্তক পৌঁছে দেওয়া

হবে। কিন্তু শিক্ষা বর্ষ প্রায় শেষ হতে চলেছে এখনও পশ্চিমবঙ্গের বহু প্রাথমিক স্কুলের ছেলেমেয়েরা পাঠ্যপুস্তক পায় নি। উনি বলেছিলেন যে বিভিন্ন সার্কেল থেকে পাঠ্যপুস্তক বিতরণ করা হবে। কিন্তু যা পাঠানো হয়েছিল তা প্রয়োজনের তুলনায় অনেক কম। বেশি সংখ্যায় পাঠ্যপুস্তক দরকার বলে বলা হয়েছিল যে ২-৩টি কিস্তিতে পাঠ্যপুস্তক পাঠানো হবে। কিন্তু প্রথম কিস্তি পাঠানোর পর আর আসে নি। পশ্চিমবঙ্গের শিক্ষা বিপর্যস্ত। যে বই সরকার থেকে বিনা মূল্যে পাওয়ার কথা সেই বই কলকাতার কলেজস্ট্রিট পাড়ায় ঢালাও বিক্রি হচ্ছে, দামের স্টিকার লাগিয়ে। এইভাবে কয়েকবছর আগে কিশলয় বিক্রি হওয়ার অভিজ্ঞতা পশ্চিমবঙ্গের মানুষের আছে। মাননীয় শিক্ষামন্ত্রী এব্যাপারে নির্বিকার। পাঠ্যপুস্তকের অভাবে বহু প্রাথমিক স্কুলের ছেলে-মেয়েদের পড়াশুনায় ব্যাঘাত ঘটছে। এব্যাপারে শিক্ষামন্ত্রী কি পদক্ষেপ নিচ্ছেন বা তাঁর বক্তব্য কি সেটা জানতে চাই।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটি সেনসিটিভ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। জলপাইগুড়ি জেলায় জয়ন্তী মহাকাল ধাম আছে। সেখানে শিবরাত্রি উপলক্ষ্যে মেলা বসে এবং বিভিন্ন জায়গা থেকে বহু তীর্থযাত্রী এখানে আসেন। কিন্তু বক্সা টাইগার রিজার্ভ বিভিন্ন আইন-কানুন দেখিয়ে এখানে তীর্থযাত্রীদের আসতে বারণ করছেন। এরজন্য তারা টাকা পয়সা নিচ্ছে। যখন তখন গেট খুলছে ও বন্ধ করছে। এতে তীর্থযাত্রীদের হয়রানি হচ্ছে, তীর্থযাত্রীরা ভাবছেন সরকার এগুলো করছেন এবং এজন্য তারা সরকারের উপর অসন্তুষ্ট হচ্ছেন। সুতরাং অবিলম্বে বক্সা টাইগার রিজার্ভের কর্তৃপক্ষের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হোক এবং তীর্থযাত্রীদের এখানে আসার জন্য কোনও বিধিনিষেধ যেন আরোপ করা না হয়। এছাড়া এখানকার মেলা উপলক্ষ্যে অনেক লোকের জীবিকা নির্ভর করে। রোজভাতখাওয়ার গেট থেকে টোল ট্যাক্স বন্ধ করা হোক, এসব ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একথা একাধিকবার এখানে উল্লেখ করেছি। জোড়াসাঁকো রেশনিং অফিসে ঠিকমতো রেশন কার্ড ইসু করা হয় না। এম এল এ-রা সই করা রেশন কার্ডও তারা ইসু করেন না। গতবছর মে মাসে হাউসে এটা উল্লেখ করেছিলাম। এরপর আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দপ্তরে গিয়েছিলাম, তিনি আমাকে আশ্বাসন দিয়েছিলেন এবং উনি আমাকে ডাইরেক্টরেট অব রেশনিং-এর কাছে পাঠালেন। তিনি আমাকে আশ্বাস দিলেন তদন্ত করে, এনকোয়ারি করে যে ক্লেমেন্ট তাকে রেশনকার্ড দেবেন। কিন্তু একাধিকবার বলার পরেও, মাননীয় মন্ত্রীও ডিরেক্টর অব রেশনিংয়ের সাথে দেখা করা সত্ত্বেও যে কোনও কারণেই হোক জোড়াসাঁকো রেশনিং অফিস থেকে রেশনকার্ড দিল না ক্লেমেইন্টকে। দেখছি দালালের মারফত দরখাস্ত জমা হলে অবিলম্বে রেশনকার্ড দেওয়া হয়। অথচ এক দেড় বছর ধরে অ্যাপ্লিকেশন পড়ে থাকলেও কিছু হচ্ছে না। এম এল এ-র চিঠি নিয়ে গেলে তা ছুড়ে ফেলে দেয়। আমাকে যদি পারমিশন দেন, তাহলে এরকম কয়েকটি চিঠি আপনাকে দেখাতে পারি। রেশনকার্ডের অভাবে আজকে টেলিফোন, পাশপোর্ট, ইলেকট্রিক কানেকশন পাওয়া যায়

না। আমি দাবি করছি এই ব্যাপারে অবিলম্বে একটি সরকারি তদন্ত করা হোক।

**ডঃ নির্মল সিনহা ঃ** (অনুপস্থিত)

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ই ফেব্রুয়ারি ডানলপ খালসা মডেল স্কুলের সামনে যে একটি অপ্রীতিকর ঘটনা ঘটেছিল, সেই সম্বন্ধে আমরা সবাই অবগত আছি। এ বি টি এ বিগত ৭৫ বছর ধরে শিক্ষক-শিক্ষিকাদের স্বার্থে আন্দোলন, সংগঠন করে আসছে। সি বি এস সি-র অন্তর্ভুক্ত খালসা মডেল স্কুলের শিক্ষক-শিক্ষিকারা তাদের পে-স্কেল এবং ইনক্রিমেন্টের দাবিতে আন্দোলন করে, তার ফলে ৫ জনকে ছাঁটাই করে সেপ্টেম্বর ৯৪তে। তখন থেকে আন্দোলন চলতে থাকে। ৫-২-৯৬তে শিক্ষকরা সিসওয়ার্ক করে গভর্নমেন্টের নির্দিষ্ট ১৪৪ ধারার আওতার বাইরে আন্দোলন করে। কিন্তু লক্ষ্য করা যায়, অভিভাবকদের সভার নাম করে ৭-২ তারিখে স্কুল কর্তৃপক্ষ শিক্ষকদের বিরুদ্ধে কিছু লোকজনকে সেই স্কুল ভবনের ভেতরে নিয়ে আসেন, যাদের হাতে লাঠি, কৃপান, এসব জিনিস ছিল। এসব নিয়ে তারা সমস্ত নিরস্ত্র শিক্ষকদের উপর ঝাঁপিয়ে পড়ে এবং স্কুল বাড়ির উপর থেকে ইট বৃষ্টি হতে থাকে। নির্মলবাবু নামে অশোকগড় স্কুলের একজন শিক্ষকের মাথা ফেটে যায়, ১০টা সেলাই পড়ে। এই নিয়ে, সংগঠনের বিষয় নিয়ে সমস্ত মানুষের মধ্যে উত্তেজনা সৃষ্টি হয়। কয়েকজন শিক্ষক আহত হয়। তারপর বাড়ির ভেতর থেকে গুলি ছোঁড়া হয় এবং একাধিক ব্যক্তি আহত হয়। ইতিমধ্যে সেখানকার মানুষও সামিল হয়েছিল। যথেষ্ট পুলিশি ব্যবস্থা থাকা সত্ত্বেও, সক্রিয় সহযোগিতার ক্ষেত্রে পুলিশের একাংশের অনিহা সেখানে যারা ছিলেন তারাই অনুভব করেছেন। এই বিষয়টি সকলকে অবগত করাবার জন্য এখানে উপস্থিত করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাননীয় সেচ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত বৎসরে বন্যায় মুর্শিদাবাদ ও অন্যান্য জেলায় যে ব্যাপক ক্ষয় ক্ষতি হয়ে ছিল সে প্রসঙ্গে বলছি না—কিন্তু যে সকল সরকারি বাঁধ ভেঙেছিল সেই যে সরকারি বাঁধগুলো ইরিগেশন দপ্তরের মেরামতি করার কথা ছিল তা করা হল না। আবার জমিদারি বাঁধগুলো কিভাবে মেরামতি হবে সেজন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি। এই রকম পরিস্থিতিতে মুর্শিদাবাদ জেলা এবং অন্যান্য জায়গা যেখানে বন্যা হয়েছে সেখানকার মানুষ খুব কঠিন অবস্থার মধ্যে দিনতিপাত করছে। আমি আপনার মাধ্যমে এ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গত ৭ই ফেব্রুয়ারি বরাহনগরের খালসা মডেল স্কুলে যে ঘটনা ঘটে গেল সে বিষয়ে আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে মিথ্যা স্টেটমেন্ট করে আমাদের এই হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন তার প্রকৃত তথ্য আমি বলার চেষ্টা করছি। সেখানে দুস্কৃতকারিদের গুলিতে বিপ্লব আচার্য নামে একজন উন্ডেড হন, এবং পরে তিনি হাসপাতালে মারা যান। এটা খুবই দুর্ভাগ্যজনক। আমরা ওখানে গিয়ে সর্বদলীয় ভাবে স্থানীয় মানুষের সঙ্গে এ নিয়ে আলোচনা করি, মিটিং করি এবং সেখানে মেনে নেওয়া হয় যে এটা কোনও রাজনৈতিক ঘটনা নয়। নিরপেক্ষভাবে এই ঘটনা নিয়ে স্থানীয়ভাবে আলোচনা হয়। কিন্তু দুর্ভাগ্যবশত শ্রী

সৌগত রায় সেটাকে একদলীয় রাজনৈতিক সংকীর্ণতা দিয়ে পরিচালনা করার ফলে স্থানীয় ভাবে আমাদের যে সিদ্ধান্ত হয়েছিল নিরপেক্ষ ভাবে এবং সর্বদলীয়ভাবে, সেটা তিনি করতে দেন নি। অথচ হাউসে বলে গেলেন এই সংকীর্ণতা বামফ্রন্টের তরফ থেকে হয়েছিল। এটা মিথ্যা কথা। আমি আরেকটা কথা বলতে চাই, তিনি যেভাবে এটাকে সংকীর্ণ দলীয় রাজনীতি হিসাবে নিতে চেয়েছেন তাতে এটা মারাত্মক আকার ধারণ করবে। এটা না করে সর্বদলীয় প্রস্তাব যেটা চলছে সেটা যেন ব্যহত না হয় তার জন্য তার দৃষ্টি আকর্ষণ করছি এবং সাথে সাথে এবিষয়ে আপনাকেও ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৮ বছর নদীয়া জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ হয়নি। এখানে প্রায় ১৫০ থেকে ২০০ স্কুল আছে যেখানে মাত্র একজন করে শিক্ষক আছেন। ফলে এখানে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। আবার ২৫০ থেকে ৩০০টি স্কুল আছে সেখানে ৭/৮জন করে শিক্ষক-এর জায়গায় ২ জন করে শিক্ষক আছেন। অনেক জায়গায় এমন হয় যে, শিক্ষক ২/১ জন অনুপস্থিত থাকলে রোল কল করার জন্য শিক্ষক পাওয়া যায় না। এই অবস্থায় ঐসব স্কুলের ছাত্র-ছাত্রীরা চলে যাচ্ছে। কিন্তু শিক্ষক নিয়োগ হচ্ছে না। সেই সঙ্গে সঙ্গে স্কুলগুলিতে আজ পর্যন্ত পাঠ্যপুস্তক ইত্যাদি সময় মতো না পাওয়ায় গোটা নদীয়া জেলার প্রাথমিক শিক্ষা মুখ থুবড়ে পড়ছে। তাই আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে যাতে নদীয়া জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ করে ঐ অব্যবস্থা দূর করা যায় তার আবেদন করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে যেসমস্ত সরকারি স্কুলগুলো আছে সেখানে লটারির মাধ্যমে ভর্তির ব্যবস্থা করা হয়েছে। লটারির মাধ্যমে ভর্তির নিশ্চয় একটা যুক্তি আছে। কিন্তু সেই সঙ্গে আরও একটা জিনিস ভেবে দেখার দরকার আছে বলে আমি মনে করি। একটা শ্রেণীতে একটা নির্দিষ্ট অ্যাকাডেমিক স্ট্যান্ডার্ড থাকা খুব দরকার। সেখানে এক ক্লাসে যদি অ্যাডভান্স স্টেজের ছেলে-মেয়ে থাকে এবং পশ্চাদপদ ছেলে-মেয়েরাও থাকে তাহলে পশ্চাদপদ ছেলে-মেয়েদের মধ্যে একটা হীনমন্যতাবোধ ঢোকা স্বাভাবিক। তাই আমার প্রস্তাব যে সমস্ত ছাত্রছাত্রী ভর্তি হতে ইচ্ছুক তাদের একটা প্রিলিমিনারি স্ক্রিনিং করা হোক এবং যারা কোয়ালিফাই করবে তাদের মধ্যে লটারি করে ভর্তির ব্যবস্থা করা হোক। এতে অ্যাকাডেমিক স্ট্যান্ডার্ড বজায় থাকবে এবং পঠন-পাঠন ব্যবস্থাও ভালো হবে। এটা আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে ভেবে দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। পবিত্র রমজান মাস চলছে, আমাদের রাজ্য সরকারের একটা সিদ্ধান্ত নিয়েছিল যে মুসলমান প্রাথমিক শিক্ষকদের ঈদের অ্যাডভান্স দেবেন। কিন্তু এখনও পর্যন্ত আমি দায়িত্ব নিয়ে বলছি যে এটা খাতা-কলমে লেখা থাকলেও প্রকৃতপক্ষে কোনও মুসলমান শিক্ষক ভাইদের ঈদের অ্যাডভান্স দেওয়া হয়নি। আমি আপনার মাধ্যমে এই মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করে বলছি অবিলম্বে যাতে এই মুসলমান শিক্ষক ভাইরা ঈদের অ্যাডভান্স পান

তার ব্যবস্থা করার জন্য

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মিঃ স্পিকার স্যার, মেদিনীপুর জেলার মোহনপুর ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি প্রায় ৫ বছর যাবত সেখানে অন্তর্বিভাগ বন্ধ হয়ে গেছে, বর্হিবিভাগও বন্ধ হয়ে গিয়েছিল গত বছর খুলছে। কিন্তু অন্তর্বিভাগটি ৫ বছর যাবত বন্ধ হয়ে গেছে। উড়িষ্যার সীমান্তবর্তী এলাকা হওয়ার জন্য এই এলাকাটি অনুন্নত এবং পিছিয়ে পড়া জায়গা। এখানকার মানুষদের সাপে কাটে এবং পেটের অসুখ দেখা দেয়। সেখানে প্রাইভেট ডাক্তারের ব্যবস্থা নেই। যাতে সমস্ত মানুষ চিকিৎসার সুযোগ পায় তাই দ্রুত অন্তর্বিভাগ খোলার জন্য এবং সাধারণ মানুষের যাতে চিকিৎসার সুবিধা হয় তার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री एन० के० मोक्तान :** मिस्टर स्पीकर सर, मै आपके माध्यम से सूचना एवं संस्कृति मंत्र का ध्यान आकर्षित करना चाहता हूँ। दूरदर्शन के राष्ट्रीय चैनल डी० डी०१ पर प्रशारित होने बाले धारावाहिक की ओर दिलाना चाहता हुँ। सर, एक धाराबाहिक है एक से बड़कर एक २७ जनवरी को प्रशारित हुई थी जिसमे गोरखा के लिए आपतिजनक और अपशव्दों का प्रयोग किया गया है। इमसे गोरखाली लोग काफी उतेजित हो उठे है। और इससे शान्ति व्यवस्था प्रभावित हो सक्ती है और लोग इसे बड़ी गंभीरता से ले रहे है। अतः इसकी आलोचना और भत्सनाकी आवशयक्ता है। इसलिए मै पश्चिमबंगाल सरकार से दावा करता हूँ शाव्द का प्रयोग नही किया जाना चाहिए जिससे किसी सम्प्रदाय को ठेस पहूँचता हो, एसे सिरियल को आगे के प्रशारण के लिए नुरन्त रोक लगा देना चाहिए। तबतक जबतक कि सिरियल के निर्माता एसे आपतिजनक शव्दो को हठा नही लेते है और इससे समंकधान व्यक्ति राष्ट्र के सामने क्षमा मागें।

**শ্রী কমলেন্দু স্যানাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলি সভার দৃষ্টি আকর্ষণে,
দিল্লি সিংহাসনে, অতি সন্তপর্ণে,
আগমন-নিষ্ক্রমন ছিল ইতিহাস
সে কত কালের কথা মর্মরিয়া কহিল বাতাস
ইদানিং সম্রাট, শাহানশাহ শিশু পাঠ্য পুস্তকে ঘুমায়
ঝড়ের গতিতে গদী আসে কিম্বা যায়
ভোট তন্ত্রে রাজ্য নেই মুকুট মাথায়,
দপ্তরেতে মন্ত্রী শোভা পায়
কেহ বা কন্দর্প—কান্তি, কারও টাক মাথা জুড়ে প্রায়
উপরেতে হৈ-হল্লা চলে,

তা নিয়ে রেডিও, টি ভি, কত কথা বলে
অধিকাংশ সংবাদ পত্রে মুখভরা হাসি,
—দেখি, শুনি, বাণী রাশি রাশি
সভায় সবাই দেন ত্যাগের মহান উপদেশ
গৈরিক অভিনন্দনে বলে, গড়ে তোল ত্যাগের স্বদেশ
বাণীদাতার ত্যাগ শুধু নিত্য মূত্র-মল
ভালো সার সাম্প্রতিক রাজনীতি কৌশল
বাজারেতে অগ্নিমূল্য, ঋণী দেশ সুদেই বিকায়,
ত্যাগব্রতী মহামন্ত্রী ডুবেছে হাওলায়
ইতিহাসের মহাসন্ধি ক্ষণে, ত্যাগ করো পাপী দুর্যোধনে,
নতুবা, স্ববংশ ধ্বংস কুরুক্ষেত্র রণে
কংগ্রেস ও বি জে পির ভোট চলে হাওলার টাকায়
মুখে বন্দেমাতরম ধ্বনি, দেশ মাকে তুলছে চিতায়
ক্রুদ্ধ-ক্ষুদ্ধ জনতা ধ্বনিছে, হাওলাবাজদের বিচার চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার আমাদের জাতির জনক মহাত্মা গান্ধী। সারা বিশ্বে অন্য কোনও রাষ্ট্রনায়ক জাতির জনক হিসাবে চিহ্নিত হয়েছেন বলে আমার জানা নেই। আমাদের ভারতবর্ষের জাতির জনক মহাত্মা গান্ধী, তার একটা মর্মর মূর্তি আছে এই কলকাতা শহরে। কিন্তু বর্তমানে সেই মুর্তিটি অবহেলিত, অপমানিত, উপেক্ষিত অবস্থায় রয়েছে। একটা মাত্র আলো সেখানে দেওয়া হয়েছে এবং অধিকাংশ দিনই সেই আলোটিও জ্বলে না। অর্থাৎ মূর্তিটিকে পূর্ণ মর্যাদা দিয়ে রাখা হয় নি। অথচ এ রাজ্যে তথা এই শহরে অন্যান্য অনেক দেশের অনেক মানুষেরই মুর্তি বসানো হয়েছে। তাদের নিশ্চয়ই সম্মান জানানো হোক, তারাও শ্রদ্ধেয়, তাদেরও সম্মান জানানো উচিত। তা বলে নিজের দেশের নেতার মূর্তিকে অপমান করে অন্য দেশের নেতাদের মুর্তিগুলোর জৌলুষ বাড়িয়ে আমাদের শুধু ভারতবর্ষের কাছেই নয়, পৃথিবীর কাছে ছোট করা হচ্ছে। আমি তাই বলব অবিলম্বে মুখ্যমন্ত্রী এই বিষয়টিতে হস্তক্ষেপ করুন। মহাত্মা গান্ধীর মর্মর মূর্তিটিকে পূর্ণ মর্যাদা দিয়ে রক্ষা করা হোক। সেখানে পর্যাপ্ত আলোর ব্যবস্থা করা হোক এবং বাগান ইত্যাদির সাহায্যে স্থানটিকে সাজিয়ে তোলা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবিলম্বে, আগামী এক সপ্তাহের মধ্যে যদি এই কাজ না করা হয়—আমরা এক সপ্তাহ অপেক্ষা করব—তাহলে আমরা ওখানে এই কাজের দাবিতে অনশন করতে বাধ্য হব। এই কথা আপনার মাধ্যমে আমি এই বিধানসভার সামনে উপস্থিত করলাম।

**শ্রী জন্মেজয় মান্না ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের সুন্দরবন এলাকার নদী-বাঁধগুলির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবনের বিস্তীর্ণ এলাকার নদী-বাঁধগুলি অবিলম্বে মেরামত করা দরকার। বিশেষ করে দক্ষিণ ২৪ পরগনা

জেলার পাথর প্রতিমা ব্লকের পশ্চিম শ্রীপতিনগর মৌজার গঙ্গা-নদীর বাঁধ বিগত ১৯৯৫ সালে ১৬ই মে তারিখের ঝড়ে একদম বিধ্বস্ত হয়ে গেছে। অবিলম্বে ঐ নদী বাঁধ মেরামত করা নাহলে ঐ এলাকা নোনা জলে ডুবে যাবে। নোনা জল ঢুকে চিলকামারি প্রোজেক্ট সহ বেশ কয়েকটি গ্রামের ব্যাপক ক্ষতি সাধন করবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, অবিলম্বে ঐ নদী বাঁধ মেরামত করা হোক।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী কামাক্ষ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার কাছে পশ্চিমবাংলার যে সমস্ত এলাকায় বোরো চাষ হয়েছে সেইসব এলাকার কৃষকের সামনে অত্যন্ত বিপদের বিষয়টা উপস্থিত করছি। আপনি জানেন, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে কেমিক্যাল ফার্টিলাইজারের দাম ১৯৮৬ সাল থেকে ক্রমাগত বাড়ছে। গত ১ বছরে সেপ্টেম্বর মাসের মধ্যে ৫০ এন পি কে ৯৫ টাকা বস্তা। ডি এ পি ১১০ থেকে ১৪০ টাকা। মিউরেট অব পটাশ ৩৬ টাকা এবং সিঙ্গল সুপার ফসফেট ৭৭ টাকা। সর্বভারতীয় ক্ষেত্রে কেমিক্যাল ফার্টিলাইজারের ব্যবহার কমে গেছে। কিন্তু পশ্চিমবাংলায় আমাদের ভূমি সংস্কার নীতির ফলে এবং কৃষি সংস্কারের ফলে কেমিক্যাল ফার্টিলাইজারের ব্যবহার কমেনি। কিন্তু এই সমস্ত ফার্টিলাইজার কোম্পানিগুলি অদ্ভুত লাইন নিয়েছে। এখন স্যার, জমিতে টপড্রেসিং-এর জন্য নাইট্রোজেন এবং ইউরিয়া সার দিতে হয়। কিন্তু পশ্চিমবাংলায় যে সমস্ত এজেন্ট আছে, এবার তারা তাদের মাধ্যমে কৃষকদের ফোর্স করছে যে ইউরিয়া সার কিনতে হলে এই সমস্ত জিনিসগুলি কিনতে হবে। আমাদের সরকারের এগ্রিকালচার ডিপার্টমেন্ট আছে। কিন্তু এই এগ্রিকালচার ডিপার্টমেন্ট বিন্দুমাত্র নড়া-চড়া করে না। এবারে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় কয়েক হাজার একর জমিতে বোরো চাষ হয়ে গেছে অর্থাৎ রোয়া হয়ে গেছে। ১ মাস ২৫ দিন শেষ হয়েগেছে। চাষীরা এখন যেই ইউরিয়া সার কিনতে যাচ্ছে তখন এই সমস্ত এজেন্টগুলি ফোর্স করছে ঐ সমস্ত অন্যান্য সারগুলি কিনতে হবে তবে ইউরিয়া সার পাওয়া যাবে। আমি এই ব্যাপারে ইমিডিয়েটলি মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই বিষয়ে ইন্টারভেন করেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবঙ্গের মেদিনীপুর জেলা সর্ববৃহৎ জেলা এবং ভারতবর্ষের মধ্যেও সর্ববৃহৎ জেলা। এই মেদিনীপুর জেলাতে ৯৩ লক্ষ মানুষের বাস। ৫৪টি ব্লক, বিহার এবং উড়িষ্যার সীমানায় এই জেলার অবস্থান। আমরা দীর্ঘদিন ধরে এইজেলায় মেডিক্যাল কলেজ স্থাপন করার জন্য রাজ্য সরকারের কাছে বহুবার বলেছি। এই সভাতেও বলেছি এবং সভার বাইরে থেকে মন্ত্রিসভার কাছে দাবি পেশ করে আসছি। আজকে এই জেলা থেকে ৬ জন মন্ত্রী বামফ্রন্ট মন্ত্রিসভায় স্থান পেয়েছেন। আমি জানি না, তাদের অবস্থান কোথায় এবং তাদের ক্ষমতা কতদূর? তবুও আমরা দেখছি, বিভিন্ন জেলার বিষয়ে উন্নয়ন নিয়ে একটা খতিয়ানে তালিকা তৈরি করা হয়েছে রাজ্য সরকারের পক্ষ থেকে এবং সেটা সভা-সমিতি এবং বিভিন্ন জায়গায় বিলি হয়েছে। কিন্তু মেদিনীপুর জেলার ক্ষেত্রে চূড়ান্ত ফারাক লক্ষ্য করছি। আমার সঙ্গে অন্যান্য দলের সকল বিধায়করা একমত হবেন যে, এই জেলায় এত লক্ষ মানুষের বাস—সারা ভারতবর্ষে যদি ৯৩ কোটি মানুষের বাস হয়

তাহলে মেদিনীপুর জেলায় ৯০ লক্ষ মানুষের বাস। তথাপি এই জেলার হাসপাতাল ধুঁকছে। ৫৪টি ব্লকের মধ্যে যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্রগুলি আছে তার ৫০ ভাগ স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার নেই, ওষুধ নেই। কোনও সেন্টারেই চিকিৎসা ব্যবস্থা হচ্ছে না। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, কলকাতা থেকে ২০০ কিলোমিটার দুরে অবস্থিত এই জেলা হাসপাতালে কার্ডিয়াক সেন্টার নেই, আই সি সি ইউনিট নেই। এমনকি এমারজেন্সি ওয়ার্ড নেই। একটা হেড-ইনজুরি হলে তার ট্রিটমেন্ট করার ব্যবস্থা নেই। একটা বিপদজনক অবস্থা চলছে। আপনারা দেখেছেন, এই মন্ত্রিসভার কাছে সম্প্রতি এই জেলা থেকে একটা সার্বিক দাবি উঠেছে যেটা মানুষের দাবি যে, এই জেলায় একটা মেডিক্যাল কলেজ করা হোক। কল্যাণীতে অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স করা হচ্ছে। এটা হোক, আমাদের আপত্তি নেই। কেন্দ্রীয় সরকার এরজন্য ১০ কোটি টাকা মঞ্জুর করেছেন এবং টাকাও প্লেসড্ করে দিয়েছেন। অধ্যাপক নুরুল হাসানের নামে এই হাসপাতালটি করা হবে। উনি এই রাজ্যের মাননীয় রাজ্যপাল ছিলেন, শিক্ষাবিদ ছিলেন এবং প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রীও ছিলেন। তার নামেই ইনস্টিটিউটটি তৈরি হচ্ছে। আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী, স্কুল শিক্ষা মন্ত্রী যারা গুরুত্বপূর্ণ ব্যক্তি তাদের অনুরোধ করছি এই বিষয়টি দেখার জন্য। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমরা শেষ অধিবেশনে অংশ গ্রহণ করছি। সেইজন্য অনুরোধ করছি, মেদিনীপুর জেলায় একটি মেডিক্যাল কলেজ স্থাপন করা হোক।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাগর এলাকায় কয়লাপাড়া এস ডি হাইস্কুল নামে একটি বিদ্যালয় আছে। সেই বিদ্যালয়ে ২টি পোস্ট ভ্যাকেন্ট আছে। সেই পোস্ট দুটি হল গ্রুপ ডি পোস্ট। এরজন্য ইনটারভিউ হয়, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নামগুলি আসে। সব কিছু করা হয়, কিন্তু এখন পর্যন্ত সেই পোস্টগুলি শূন্য আছে। এই বিষয়ে ডি আই অফিসে পেপার সাবমিট করা হয়েছে স্কুল কর্তৃপক্ষের তরফ থেকে। কিন্তু এমন কিছুই হচ্ছে না। এই বিষয়ে মন্ত্রিসভার কাছে দরবার করেছি এবং লিখিতভাবেও দিয়েছি। যেখানে যেখানে করার কথা, সবই করা হয়েছে। যাতে দ্রুত এই পোস্টগুলি পূরণ হয় তারজন্য বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুতর সমস্যার কথা মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে গ্রামাঞ্চলের তীব্র কেরোসিন তেলের সঙ্কট দেখা দিয়েছে। এই অবস্থায় সামনে মাধ্যমিক পরীক্ষা, হাজার হাজার ছাত্র-ছাত্রী মাধ্যমিক পরীক্ষা দেবে, যেখানে বিদ্যুৎ নেই, বেশির ভাগ জায়গা হচ্ছে বিদ্যুৎ বিহীন এলাকা, ফলে ছাত্রছাত্রীরা দারুন সঙ্কটের মধ্যে পড়েছে। কেরোসিন ডিলারদের কাছে তেল পাওয়া যায় না, বেশি দাম দিলে ব্ল্যাকে সময় সময় তেল পাওয়া যায়। অসেচ এলাকায় যেখানে বোরো চাষ হয়, সেখানে পাম্প চালানো ছাড়া কোনও উপায় নেই, কোনও পথ নেই, সেখানে বোরো চাষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। তাই আমি খাদ্যমন্ত্রীর কাছে দাবি করছি গ্রামাঞ্চলে কেরোসিন তেল সরবরাহ বৃদ্ধি করার ব্যবস্থা করুন, ডিলাররা যাতে সরবরাহ পায় এবং জনগণের কাছে যাতে সেই কেরোসিন পৌঁছায় সেই ব্যবস্থা করুন। দরকার হলে পঞ্চায়েতের মাধ্যমে যাতে কেরোসিন তেল সরবরাহ করা হয়, সেই ব্যবস্থা করুন। এই ব্যাপারে আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি এবং দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** (উপস্থিত ছিলেন না)

**श्री सलीव टोप्पो :** मिस्टर स्पीकर सर, मै आपके माध्यम से मै मुख्यमंत्री महोदय का ध्यान आकर्षित करना चाहता हूँ। एक बहूत ही शर्मनाक घटना की ओर मुख्यमंत्री का ध्यान एवं इस हाउस का ध्यान दिला रहा हूँ। सर, २ जनवरी १९९६ से २९ जनवरी ९६ के बीच अलीपूर दुआर ब्लॉक के तुरतुरी ग्राम पंचायत के २१लड़कियों को जिसकी उम्र हे, १०-१५ वर्ष के बीच हे आदिवासी लड़कियों की अपहरण किया गया और यह अपहरण विभिन्न जगही पर विभिन्न समय मे किया गया। इससे ३ व्यक्ति शामिल है। एक राजन वोरी दुसरा वन्दना एक्का और तीसरा हारु चौधरी। इन अभियुक्तों के खिलाप थाना मे मामला भी दायर किया गया था। लेकिन थाना ने इन अभियुक्तों के खिलाप कोई कारवाई नही की। १-२-९६ को ग्रामवासियों ने बन्दता एकका को पकड़कर पुलिस के हवाले कर दिया। दुसरे दिन तुरतुरी ग्राम पंचायत के प्रधान, कांग्रेस के प्रधान है नरेश इश्वररी हे रात मे थाना जाकर १० हजार रुपये के जमानत पर बन्दना एक्का को छुड़ा लिया। इससे साफ चाहिर होता है कि कांग्रेस एक ओर जहाँ हवाला कान्ड में संलग्न है वही दुसरी ओर लड़कियों का अपहरण कर बाजार मे विक्री करते की घिनौनी कारवाई मे लीन है। इन अभियुक्तों के खिलाप कड़ी कारवाई की जाए, मै आपके माध्यम से मुखमँत्री को इसकी प्रति देना चाहुँगा।

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নৈহাটি বিধানসভা কেন্দ্রের নদীয়া জুট মিলের মধ্যে যে অসহনীয় অবস্থার সৃষ্টি হয়েছে, সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঐ জুট মিলের গেটের সামনে কোনও লক আউটের নোটিশ ঝোলানো নেই, সাসপেনশন অব ওয়ার্কের কোনও নোটিশ নেই, কারখানায় বাঁশি বাজছে দু বেলা, শ্রমিকরা ঢুকছে। কিন্তু দীর্ঘদিন ধরে শ্রমিকদের কোনও কাজ নেই, এবং শ্রমিকরা কোনও মাইনে পাচ্ছে না। মিল বন্ধ করার নোটিশ না দিয়েও মিলটা বন্ধ করার একটা চক্রান্ত চলছে। এই মিলের মালিক কে কেউ জানে না। এই মিলের মালিককে খুঁজে বার করে অবিলম্বে যাতে শ্রমিকদের স্বার্থ রক্ষা করা হয় সেই ব্যবস্থা করা হোক। এই ব্যাপারে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্ট সরকারের সুষ্ঠু শিক্ষানীতির ফলে আজ শুধু শহরাঞ্চলেরই ছাত্র সংখ্যা বৃদ্ধি পাচ্ছে তাই নয়, গ্রামাঞ্চলেও প্রচন্ড গতিতে ছাত্র সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। কিন্তু ব্যাপার হচ্ছে,

গ্রামাঞ্চলে অনেক মাধ্যমিক স্কুল যেগুলি ১০-ম শ্রেণী পর্যন্ত তাতে ছাত্র সংখ্যা অনুযায়ী শিক্ষকের সংখ্যা কম। গ্রামাঞ্চলের বেশিরভাগ স্কুলেরই এই অবস্থা। আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে অবস্থিত এমন ডজন খানেক স্কুলের নাম বলতে পারি যেখানে ১৪শো ছাত্র কিন্তু শিক্ষক মাত্র ১২/১৩ জন। কাগজে দেখেছি, শহরে কিছু স্কুলের রেজিস্ট্রেশন বাতিল হতে চলেছে ছাত্রের অভাবে। অপর দিকে গ্রামাঞ্চলের অনেক স্কুলেই ছাত্র সংখ্যা বেশি কিন্তু শিক্ষকের সংখ্যা কম। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, যে সমস্ত স্কুলে শিক্ষকের সংখ্যা কম গ্রামাঞ্চলের সেইসব স্কুলের জন্য অতিরিক্ত কিছু শিক্ষকের পদ সৃষ্টি করে গ্রামে যাতে শিক্ষার পরিবেশকে আরও সুষ্ঠু করা যায় তার ব্যবস্থা করুন। পুরানো যে সমস্ত স্কুল আছে সেখানে যথেষ্ট শিক্ষক আছেন এবং সেই তুলনায় ছাত্র সংখ্যাও ঠিক আছে কিন্তু বিশেষ করে ১৯৭৯-৮০ সালের পর যে সমস্ত স্কুল হয়েছে যেখানে ছাত্র বেশি কিন্তু শিক্ষক কম। একটা নতুন স্কুল করতে গেলে অনেক টাকার ব্যাপারে জড়িত থাকে সেটা আমরা জানি। তাই আমি মনে করি, যে সমস্ত জায়গায় অতিরিক্ত শিক্ষকের পদ সৃষ্টি করে কাজ চালানো যায় এবং আপাতত নতুন স্কুল না হলেও চলে সেখানে অতিরিক্ত শিক্ষকের পদ সৃষ্টি করা হোক। স্যার এই বিধানসভার এটাই শেষ অধিবেশন। এই শেষ অধিবেশনে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার আবেদন, গ্রামাঞ্চলে যে সমস্ত স্কুলে শিক্ষকের সংখ্যা কম আছে এবং ছাত্র সংখ্যা অতিরিক্ত সেই সমস্ত স্কুলে অতিরিক্ত কিছু শিক্ষকের পদ সৃষ্টি করে সেখানে শিক্ষার পরিবেশ গড়ে তুলুন।

**শ্রী সৌগত রায় ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী বন্ধু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার নির্বাচনী কেন্দ্রের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৯৩ সালে জনস্বাস্থ্য কারিগরি দপ্তর আমার বলরামপুর শহর সহ ১১টি মৌজায় পানীয় জল সরবরাহ করার জন্য সার্ভে করেন। শেষ পর্যন্ত ইরিগেশন ডিপার্টমেন্ট সেটা নাকচ করে দেন। আজকে এ বিষয়ে আমি সুনির্দিষ্ট প্রস্তাব রাখছি যে, বলরামপুর শহর সহ রাঙ্গামাটি, বাঙ্গাটি ইত্যাদি এলাকায় জল সরবরাহ করার জন্য সেখানে ৭০/৭৫ একরের যে ওয়াটার রিজার্ভার রয়েছে সেখান থেকে এই সমস্ত এলাকায় জল সরবরাহ করা হোক। তা যদি করা যায় তাহলে বলরামপুর শহর সহ এই সমস্ত গ্রামের মানুষরা খুবই উপকৃত হবেন। অবিলম্বে ঐ ওয়াটার রিজার্ভারটি সার্ভে করে এই সমস্ত এলাকার মানুষদের পানীয় জল সরবরাহ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ রাখছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়ে আগেও দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু কোনও ফল না হওয়ায় পুনরায় বিষয়টি উত্থাপন করছি। স্যার, এই বিধানসভার এটাই শেষ অধিবেশন। পুনরায় এখানে আসার সুযোগ পাব কিনা জানি না, হরিপদদার মতোন চলে যাব কিনা তাও জানি না, সেই কারণে বিষয়টি পুনরায় মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি। মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর-এ একটি বড় স্বাস্থ্যকেন্দ্র আছে ৬০ শয্যা

বিশিষ্ট। মালদহ শহর থেকে এই স্বাস্থ্যকেন্দ্র টি প্রায় ১শো মাইল দূরে অবস্থিত। সেখানকার মানুষেরা সদর হাসপাতালে আসার সুযোগ পান না। সেখানে একটি অ্যাম্বুলেন্স ছিল কিন্তু ৯৮ সাল থেকে অ্যাম্বুলেন্সের সুযোগ থেকে সেখানকার মানুষরা বঞ্চিত হয়ে আছেন। রেডক্রশের এরকম বহু গাড়ি চলছে কিন্তু ওখানে শুনলাম যে ওখানকার গাড়িটি নাকি কনডেমড হয়ে গিয়েছে। কোনও গাড়ি কনডেমড করতে হলে একটি বোর্ড করতে হয়। দু বছর পরে সেই বোর্ড গঠিত হল এবং তারা বললেন যে সেই অ্যাম্বুলেন্সটির মৃত্যু হয়েছে কিন্তু তার বদলে কোনও রিপ্লেসমেন্ট হল না। সেখানে ৪ জন ডাক্তার আছেন ঠিকই কিন্তু অক্সিজেন নেই, গদি, বালিশ মশারি নেই। কোনও রোগী এলে ডাক্তাররা তাই রেফার্ড টু সদর হাসপাতালে লিখে ছেড়ে দেন। তাদের নিজের পয়সায় সদর হাসতাপালে আসতে হয়। হরদমনগর হাসপাতালে ১৮ বছর ডাক্তার নেই। সি এম ও এইচ একজন আছেন, কিন্তু তিনি কোনওদিনই ১০০ কিলোমিটার দূরে যান না, এখানে থাকেন। এবারে ওখানে পোলিও দেওয়া হয়েছে। মালদায় অনেক বেশি লোককে পোলিও খাওয়ানো হয়েছে। আমাদের দুর্ভাগ্য, আমাদের মতো অযোগ্য এম এল এ বলেই হোক বা অন্য যে কোনও কারণেই হোক, আমরা ঘেরাও করতে পারি না, ভাঙচুর করতে পারি না বলে হয়ত হাসপাতালগুলি এই অবস্থায় রয়েছে। এখানে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এর আগেও বহুবার বলেছি, আবার বলছি যে যদি কিছু করতে পারেন তাহলে দয়া করে করবেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কলকাতার একটা গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে এসপ্লানেড সহ চৌরঙ্গী এলাকার হকারদের অত্যাচারে সাধারণ মানুষের রাস্তায় চলা মুশকিল হয়ে গেছে। ফুটপাথে হাঁটতে গিয়ে যদি সাধারণ মানুষের সঙ্গে হকারদের ধাক্কা লেগে যায় তাহলে সেই পথচারীর উপরে হামলা শুরু হয়ে যায়। কয়েকদিন আগে কর্পোরেশনের একজন অফিসারের গায়ে ধাক্কা লাগে এবং তার উপরে হামলা হয়। কর্পোরেশনের কমিশনার, অসীম বর্মণ গ্রান্ড হোটেল এবং চৌরঙ্গী এলাকায় হকার মুক্ত করেন। আমরা ভেবেছিলাম যে এটা শুধু ওয়ার্ল্ড কাপের জন্য নয়, এটা একটা স্থায়ী ব্যবস্থা এবং এতে লোকে ফুটপাথে স্বস্তিতে যাতায়াত করতে পারবে। এদের তুলে দেবার পিছনে মুখ্যমন্ত্রীরও সমর্থন আছে। কিন্তু তুলে দেবার পরে সি পি এম-এর সিটু সমর্থক মহঃ নিজামুদ্দিন এবং রঘুনাথ সারেঙ্গ একটা সভা করে বলেন যে অমরা হকারদের তুলতে দেবনা। আবার যদি হকাররা বসে তাহলে সাধারণ পথচারীরা চলাচলের ক্ষেত্রে অসুবিধার সম্মুখীন হবে। স্যার, কর্পোরেশন যেটা করে সেটা কি সরকারের বিনা অনুমতিতে করে? আজকে সরকারের অনুমতি নিয়ে কর্পোরেশন যে কাজ করেছে, সি পি এম-এর একদল সমর্থক তার বিরোধিতা করে বক্তব্য রেখেছে। আমার কথা হচ্ছে, চৌরঙ্গী এলাকা হকার মুক্ত হোক এবং সি পি এম-এর তরফ থেকে যে বাধা দেওয়া হয়েছে তার আমি তীব্র নিন্দা করছি। আজকে লক্ষ লক্ষ মানুষের স্বার্থ কয়েকজন পার্টির সমর্থকের জন্য ক্ষতিগ্রস্ত হতে পারে না। কর্পোরেশন যে পদক্ষেপ নিচ্ছে, এরা কর্পোরেশনের কর্মীদের উপরে হামলা করছে। কাজেই এই ব্যাপারে আপনাদের নীতি কি সেটা ঘোষণা করার জন্য আমি বামফ্রন্টের কাছে দাবি জানাচ্ছি এবং আমরা চাই রাস্তা হকার মুক্ত হোক।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এইসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রতিদিন কাগজে দেখছি যে আমাদের টেলিফোন পরিসেবার ব্যবস্থা ভাল হচ্ছে। আমি ওয়েস্ট বেঙ্গল সার্কেলের অধীনে হাবড়ায় থাকি। আমার ওখানে যে অবস্থা হয়েছে সেটা জানানো দরকার। আমাদের ওখানে ম্যানুয়াল এক্সচেঞ্জ ছিল ১৯৯১ সাল পর্যন্ত তারপরে ১৯৯২ সালে ইলেকট্রিক এক্সচেঞ্জ হয়। ইলেকট্রিক এক্সচেঞ্জ হবার পরে আমাদের বিপদ হল। ওখানে যেহেতু এস টি ডি হচ্ছে না বলে ট্রাঙ্ক কল করা যায় না। সেজন্য আমরা দাবি করেছি যে এটাকে কলকাতা এক্সচেঞ্জের মধ্যে আনা হোক। কিন্তু সেখানে একটা মুশকিল হচ্ছে। ওরা সেটা করতে চায় না কারণ হিসাবে বলছে যে কলকাতা থেকে দুরত্ব বেশি। আমরা ওদের বোঝাতে পারছি না যে, মাইল হিসাবে, কিলোমিটার হিসাবে কল্যাণী হচ্ছে ৬০ কিলোমিটার কলকাতা থেকে, উলুবেড়িয়া হচ্ছে ৪৫ কিলোমিটার কলকাতা থেকে, আর হাবড়া হচ্ছে ৪৫ কিলোমিটার কলকাতা থেকে। এই যদি হয় তাহলে হাবড়া কলকাতার মধ্যে আসবে না কেন? এখানে ৫ হাজার গ্রাহক আছে। আমরা এখান থেকে বাইরে কল করতে পারছি না, আবার বাইরে থেকে এখানে কল করতে পারছে না। আমরা যখন এটা দাবি করছি তখন হাবড়া এক্সচেঞ্জের নিজস্ব ক্ষমতা না বাড়িয়ে চতুর্দিকে ৬টা ছোট ছোট স্যাটেলাইট এক্সচেঞ্জ করা হচ্ছে। এর পরিণতি হচ্ছে লোকে টাকা দিয়ে পরিসেবা পাচ্ছে না। আমার বাড়ি থেকে হাফ কিলোমিটার দুরে টেলিফোন এক্সচেঞ্জ পৌঁছেছে। অথচ ৬টি ছোট ছোট স্যাটেলাইট এক্সচেঞ্জ করার ফলে আমরা কেউ সুযোগ পাচ্ছি না। ইতিমধ্যে বসিরহাটে ১৩টি স্যাটেলাইট এক্সচেঞ্জ করা হয়েছে। তারফলে বসিরহাটের সঙ্গেও যোগাযোগ করা যাচ্ছে না। অথচ আমাদের টেলিফোন পরিসেবা ভাল হয়েছে বলে রোজ বলা হচ্ছে। এটা বলা হচ্ছে, অথচ আমরা যারা টেলিফোনের সঙ্গে যুক্ত তারা টেলিফোনের পরিসেবা পাচ্ছি না। পার্লামেন্টে সুখরামের টেলিকম কেলেঙ্কারি নিয়ে অনেক গোলমাল হয়েছে। আমি জানি না, মানুষের মনে 'সরকারিভাবে এটা কোনওদিন সুষ্ঠুভাবে কার্যকর হবে না' এটাই বোঝাবার জন্য কাজটা এভাবে করা হচ্ছে কিনা। পোস্টাল ডিপার্টমেন্টের ক্ষেত্রেও একই ঘটনা ঘটেছিল। সেজন্য জানতে চাই, টেলিফোন পরিসেবার কাজটা কাগুজে ব্যাপার হয়েই থাকবে, নাকি সেটা বাস্তবে রূপ পাবে? তাই আমার দাবি, টেলিফোন পরিসেবা যাতে আমরা বাস্তবে পেতে পারি তার ব্যবস্থা করা হোক।

## ZERO HOUR

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সমস্ত তফসিলি জাতি, আদিবাসী এবং অনগ্রসর শ্রেণীর প্রতি যে চরম ধাপ্পা দেওয়া হচ্ছে তার প্রতিবাদ করছি কবিতার মাধ্যমে।

নেতাজি ইন্ডোর স্টেডিয়ামে
তফসিলি আদিবাসী জুটলেন কিছু, জামা ভিজে গেছে ঘামে।
তাদের উন্নতি ঠেকাবে কে আর?

ফিরে আসছেই কংগ্রেসি সরকার—
কংগ্রেস সভাপতি হাততালি পেয়ে কহিলা উচ্চগ্রামে!
মমতা রোখার সমাবেশ ছিল,
চাবিদাতা বেশ ধাক্কাটি খেল।
তফসিলি, আদিবাসী হেরি এ দৃশ্য ফিরিলেন নিজধামে।
কেন্দ্রে মন্ত্রী হাওলা খেয়ে—
সস্তায় রাষ্ট্রীয় কারখানা দিলেন বিকিয়ে।
যাচ্ছে তো সোনা, রেল, টেলিকম, ইস্কুল, কলেজ বিক্রয় হয়ে যাবে,
ব্যক্তি মালিক তফসিলি, আদিবাসী, অনগ্রসরদের
সংরক্ষণ মেনে নেবে?
ব্যক্তি মালিক নিয়োগ কালে নেবে শ্রমিক খুশিমতো!
এস সি, এস টি, ও বি সির ক্ষতি সভাপতিজী ভাবলেন না তো?
অথবা, সকলই জেনে—
ধাপ্পা দিতেই সরলমতিদের আনা হয়েছিল টেনে!
ভাবো কি তোমরা, এত বোকা তারা, এই সবই নেবে মেনে!

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** (অনুপস্থিত।)

**শ্রী মনোহর তিরকি ঃ** মিঃ স্পিকার স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দূরদর্শন কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে এক মাননীয় সদস্যও এ ব্যাপারে বলে গেছেন। বিষয়টা হল, গত ২৭শে জানুয়ারি ১৯৯৬ সন্ধ্যা ৭-৩০ মিনিটে অনুষ্ঠিত টিভি সিরিয়াল 'এক সে বড় কর এক' অনুষ্ঠানে গোর্খা জাতিকে ভিখারির জাত বলা হয়েছে। তার ফলে গোর্খা সম্প্রদায় ব্যথিত এবং আহত হয়েছেন। একটি সরকারি প্রচার মাধ্যমের অনুষ্ঠানে এইভাবে কোনও জাতিকে যদি ছোট করা হয়, এই রকম একটা উক্তি করা হয়, সেটা জাতীয় সংহতির পক্ষে ক্ষতিকর। তারজন্য আপনার মাধ্যমে টিভি কর্তৃপক্ষের কাছে দাবি করছি, একটি সিরিয়ালে যারা এই ধরনের প্রোগ্রাম সংযোজিত করেছেন তাদের বিরুদ্ধে খোঁজ খবর নিয়ে যেন শাস্তিবিধান করা হয় এবং তার সঙ্গে এও দাবি করছি যে, ভবিষ্যতে কোনও অনুষ্ঠান যদি জাতীয় সংহতির পক্ষে ক্ষতিকারক বলে মনে হয়, তবে সেটা বিচার-বিবেচনা করে যেন অনুষ্ঠান প্রচার করা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুযোগ দেবার জন্য ধন্যবাদ। এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটাল একটা ঐতিহাসিক প্রতিষ্ঠান। হোমিওপ্যাথ চিকিৎসার ক্ষেত্রে এই কলেজ ও হসপিটালের অবদান স্মরণীয়। ঐ হসপিটালটি সরকার অধিগ্রহণ করেছিলেন ১৯৯২ সালে এবং তারপর থেকে সেটি সম্পূর্ণভাবে সরকারের নিয়ন্ত্রাধীন। তারফলে ঐ হসপিটালে সমস্ত কর্মচারী, ডাক্তার, নার্স সবাই সরকারি

কর্মী বলে স্বীকৃত হয়েছেন, কিন্তু দুঃখের বিষয় হল, তারা এক মাস ধরে মাইনে পাচ্ছেন না। সরকারি কর্মচারীরা রোপা ৯০ অনুযায়ী সকল সুযোগ-সুবিধা পেয়ে থাকেন, কাজেই ওদেরে ক্ষেত্রেও সেটা প্রযোজ্য হওয়া দরকার, কিন্তু সেক্ষেত্রে ওরা বেতন পাচ্ছেন না। ফলে সমস্ত শিক্ষক এবং ডাক্তাররা আজকে বঞ্চিত হচ্ছে। এর প্রতিবাদে ওরা বারে বারে সরকারের দৃষ্টি আকর্ষণ করার সত্ত্বেও কখনই তারা তাদের স্বীকৃতি পাচ্ছে না, বেতন পাচ্ছে না। তার ফলে এই হাসপাতালটি একটা অচল অবস্থার মধ্যে দিয়ে চলছে। এই হাসপাতালটি ১১৫টি শয্যা বিশিষ্ট কিন্তু ১০-১৫টির বেশি শয্যা ভর্তি নেই। এই হাসপাতালে ই সি জি-র ব্যবস্থা নেই, এক্সরে-র ব্যবস্থা নেই, ওষুধ নেই, খাবার নেই। সম্পূর্ণ অচল অবস্থা চলছে। সারা ভারতবর্ষের মধ্যে এটা একটি ঐতিহাসিক প্রতিষ্ঠান। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে দাবি জানাচ্ছি এই প্রিমিয়ার ইন্সটিটিউশন অব হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজ, এখানকার শিক্ষক ডাক্তার এবং কর্মচারিরা যাতে বেতন পান, সেখানে যাতে পড়াশুনা ঠিকমতো চলে শিক্ষা প্রতিষ্ঠান হিসাবে যাতে সঠিকভাবে পরিচালিত হয়। এটি রাজ্য সরকার চালিত সরকারি প্রতিষ্ঠান হিসাবে পরিগণিত হয়েছে, আসু যাতে এটা সচল অবস্থা ফিরে আসে তার দাবি জানাচ্ছি।

**শ্রী শক্তি বল ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভার দৃষ্টি আকর্ষণ করার জন্য আমি এখানে তুলে ধরতে চাই। স্যার, আপনি জানেন উইলস বিশ্বকাপ ক্রিকেটের উদ্বোধনী অনুষ্ঠান নিয়ে অনেক আলোচনা হয়েছে, সেই বিষয়ে আমি যেতে চাই না। আমি একটা অন্য বিষয়ে বলছি। স্যার, আমাদের রাজ্যের গর্ব, আমাদের দেশের গর্ব এই ইডেনের পিচ। সারা পৃথিবীর মধ্যে আমাদের এই ইডেনের পিচ সব চেয়ে ভাল। এই যে ১১ই ফেব্রুয়ারি যে অনুষ্ঠান হল সেই অনুষ্ঠানে ইডেনের উন্নত পিচ পুরোপুরি নষ্ট হয়ে গিয়েছে। আগামী ১৩ই মার্চ এখানে সেমিফাইনাল খেলা অনুষ্ঠিত হবে। বিশেষ যারা আছে, যারা পিচ তৈরি করে, মহেশ্বর থেকে শুরু করে সকলেই বলছে এই অল্প সময়ের মধ্যে ইডেনের এই পিচ ঠিকমতো তৈরি করা যাবে না। এই ১১ই ফেব্রুয়ারি অনুষ্ঠানের জন্য প্রায় দেড় হাজার স্কুলের ছাত্র-ছাত্রী এবং মমতা শঙ্করের নাচের গ্রুপের ছেলে-মেয়েরা এখানে মহড়া দিয়েছে। ওই পিচের উপর একটা মঞ্চ তৈরি হয়েছিল এবং সেখানে টন টন লোহা পড়েছে এবং সেখানে একটা অস্থায়ী লিফট তৈরি হয়েছিল বিশ্ব সুন্দরীকে তুলে আনার জন্য। এই পিচের উপরে নাচের সাজঘর ছিল। সেখানে প্রচুর খোঁড়াখুঁড়ি হয়েছে। এই জাতীয় সম্পত্তি ধ্বংস করার জন্য এই অনুষ্টানের যারা আয়োজক, জগমোহন ডালমিয়া এবং মাধব রাও সিন্ধিয়ার বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি। বিরোধী পক্ষ থেকে দাবি উঠেছিল যে মুখ্যমন্ত্রীকে বিবৃতি দিতে হবে। আমার দাবি এই অনুষ্ঠানের আয়োজক জগমোহন ডালমিয়া এবং মাধব রাও সিন্ধিয়ার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া হোক।

**Mr. Speaker :** Shri Prabir Banerjee. not found present in the House.

[1-00 — 1-10 p.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয় মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে ৫ বছর আগে আই পি পি (৪) যে প্রাইমারি হেলথ সেন্টার, আমার কেন্দ্রের তফসিলি জাতি এবং উপজাতি এবং আদিবাসীদের জন্য, সেটি স্বাস্থ্য দপ্তরে হস্তান্তরিত হয়েছিল। আজ অবধি সেই প্রাইমারি হেলথ সেন্টার চালু করা হয় নি। অনেক বলার পরে গত বছর এপ্রিল মাসে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ৩ জন নার্স পাঠিয়েছিলেন, তারা এখন বসে আছে। পানাগড় প্রাইমারি হেলথ সেন্টারের দরজা জানালা, টিউবওয়েল, হ্যালোজেন লাইট সব চুরি হয়ে যাচ্ছে। আমাদের ছেলেরা সেখানে পাহারা দিচ্ছে। ৫ বছর ধরে তফসিলি জাতি, উপজাতি এবং আদিবাসীদের এই হাসপাতালের জন্য দৃষ্টি আকর্ষণ করছি, কিন্তু চালু হল না। বললেন যে ডাক্তার নেই। আমি বলব, অবিলম্বে সেখানে ডাক্তার পাঠানো হোক। আই পি পি-৪ অনুযায়ী আমার কেন্দ্র বনকাঠি অঞ্চলে প্রাইমারি হেলথ সেন্টারে ডাক্তার পাঠানো হোক। কারণ তা না হলে সেখানে আদিবাসী মানুষরা যেভাবে চঞ্চল হয়ে উঠেছে, তারা যে কোনও সময়ে আন্দোলনের পথে যেতে পারে। সেটি আমাদের জনমুখী বামফ্রন্ট সরকারের পক্ষে ভাল হবে না। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমার কেন্দ্রে বনকাঠিতে প্রাইমারি হেলথ সেন্টারটি অবিলম্বে চালু করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকার দ্বারা নির্বাচন নিয়ম বিধি লঙ্ঘন করার একটি দৃষ্টান্ত তুলছি। এর পরে এটি আমি মুখ্য নির্বাচন কমিশনের কাছে পাঠাব। আপনি দেখেছেন যে এবারে রাজ্যসভার নির্বাচনে প্রার্থী হিসাবে সি পি এম-এর মনোনয়ন পেয়েছেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন সহ উপাচার্য শ্রীমতী ভারতী রায়। তিনি আমাদের এই বিধানসভায় এসে তার মনোনয়ন পত্র দাখিল করেছেন। নির্বাচনের বিধি অনুযায়ী যখন কেউ মনোনয়ন পত্র দাখিল করবেন তখন তিনি কোনও অফিস অব প্রফিট হোল্ড করতে পারবেন না। কিন্তু আমরা দেখছি, গতকাল কাগজে একটি বিজ্ঞাপন বেরিয়েছে পশ্চিমবঙ্গ সরকারের আবাসন বিভাগের পক্ষ থেকে, তাতে দেখা যায় যে সল্টলেকে 'স্বয়ম্ভরা' বলে একটি মহিলা আবাসের উদ্বোধন হচ্ছে। তাতে সভানেত্রী হচ্ছেন উচ্চশিক্ষা সংসদের ভারতী রায়। নির্বাচনে দাঁড়াবার আগে আমরা ভেবেছিলাম যে তার এই জ্ঞানটুকু থাকবে যে, তিনি বিবৃতি দেবেন, আমি উচ্চশিক্ষা সংসদ থেকে রিজাইন করেছি। কিন্তু গতদিনের 'প্রতিদিন' কাগজে এই বিজ্ঞাপন বেরিয়েছে এবং ছবিতে দেখা যাচ্ছে যে মঞ্চে বসে আছেন ভারতী রায়। এটা কি করে হতে পারে? যিনি রাজ্যসভার নির্বাচনে একটি দলের প্রার্থী, তিনি কি করে সরকারি পদে বসে থাকতে পারেন এবং তার নামে সরকারি বিজ্ঞাপন বেরোয় কিভাবে? তার নাম সভানেত্রী বলে বিজ্ঞাপনে বেরিয়েছে। কিন্তু এটি ভুল বলা হয়েছে, আসলে তিনি ছিলেন উপসভানেত্রী। ওখানে সভাপতি হিসাবে ছিলেন উচ্চশিক্ষা মন্ত্রী সত্যসাধন চক্রবর্তী। এটি হলে ইলেকশনটা বাতিল হয়ে যাবে। সভানেত্রী, উচ্চশিক্ষা সংসদ বলে রাজ্য সরকার বিজ্ঞাপন দিয়েছেন এবং তিনি সভায় উপস্থিত ছিলেন। তার ছবি বেরিয়েছে জ্যোতিবাবুর পাশে বসে আছেন। এটা কি করে হতে পারে? একটি রাজ্য সরকার কি করে নির্বাচন বিধি ভঙ্গ করছেন? রিপ্রেজেনটেশন অব পিপলস, অ্যাক্ট অনুযায়ী যিনি সরকার থেকে মাইনে পান, তিনি নির্বাচনে দাঁড়াতে পারেন না। শুধু মন্ত্রীদের অফিস অব প্রফিটের বাইরে রাখা হয়েছে ঐ আইনে। আমরা এর বিরুদ্ধে মুখ্য নির্বাচন কমিশন, রাজ্যের মুখ্য নির্বাচন কমিশন এবং এখানকার রিটার্নিং অফিসারের কাছে কমপ্লেন পাঠাচ্ছি। পশ্চিমবঙ্গ সরকার বিধায়কদের প্রভাবিত

করার জন্য ভারতী রায়ের নাম কাগজে ছাপিয়েছেন। তার ছবি কাগজে ছাপিয়েছেন যাতে তার ভোটটা নিশ্চিত হতে পারে। এই বেআইনি কাজের আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভার একজন সদস্য হিসাবে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, বিধানসভার সদস্যদের দায়িত্ব পালন করতে গেলে টেলিফোন হচ্ছে অপরিহার্য। সরকার আমাদের এরজন্য অনুদান হিসাবে টাকা দেন। এই টেলিফোনের ব্যাপারে আমি আপনার কৃপাদৃষ্টি এবং হস্তক্ষেপ প্রার্থনা করছি। আমার বাড়িতে দুটি টেলিফোন আছে। আমার কলকাতার বাড়িতেও একটি টেলিফোন আছে, এরজন্য আমাকে পয়সা দিতে হয়। গত একমাস ধরে আমার টেলিফোন মুক হয়ে গেছে। বার বার করে কর্তৃপক্ষকে বলেও কিছু করা যাচ্ছে না। আমি বলেছি যে নির্বাচন সামনে, কিন্তু তাতেও কিছু করা যায় নি। নির্বাচনের সময়ে টেলিফোন সকলেরই দরকার। নির্বাচনের সময়ে সব টেলিফোনগুলো যাতে ঠিক থাকে সেজন্য আমি আপনার কৃপাদৃষ্টি আকর্ষণ করছি, যাতে আপনি মন্ত্রী মহোদয়কে এই ব্যাপারে চিঠি লিখে জানান এই ব্যাপারে চিঠি লিখে কেন্দ্রীয় মন্ত্রীকে জানালে ভাল হয়। আমাদের সমস্ত বিধায়কদেরই অবস্থা একই রকম। সব টেলিফোনেই একই অবস্থা কাজকর্ম হচ্ছে না, সুতরাং এই ব্যাপারে আপনার হস্তক্ষেপ প্রার্থনা করছি যাতে আপনি কেন্দ্রীয় মন্ত্রীকে বলেন এই টেলিফোনগুলো ভালভাবে কাজ করে এবং এই ব্যাপারে আপনার বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা পলাশি একটি ঐতিহাসিক জায়গা, মাটিয়ারিও একটি গঞ্জ জায়গা এবং কালিগঞ্জে থানা অবস্থিত। এই ৩টি জায়গার জন্য ইতিপূর্বে সরকারি বাস চালানোর ব্যাপারে আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। পলাশি যুদ্ধক্ষেত্র এবং একটি ঐতিহাসিক জায়গা। বহু দূর দূরান্তের মানুষ সেখানে যায় কিন্তু যাতায়াতের কোনও সুব্যবস্থা নেই। পলাশিতে সরকারি বাস যায় না। কলকাতার থেকে বা বিভিন্ন জায়গা থেকে পলাশিতে পরিভ্রমণ করার ক্ষেত্রে সরকারি বাস না থাকার জন্য কোনও যাতায়াতের ব্যবস্থা হচ্ছে না। সেখানে থাকারও কোনও ব্যবস্থা নেই। সেখানে যাতে টুরিস্ট লজ সরকারিভাবে করা যায় তার ব্যবস্থা করুন। মাটিয়ারি আপনার কাঁসা শিল্পের জন্য বিখ্যাত স্থান এবং কালিগঞ্জে থানা অবস্থিত এবং ৩৪ নং জাতীয় সড়কের উপরে অবস্থিত। সেখানে যোগাযোগের কোনও ব্যবস্থা নেই। কালিগঞ্জে যাতে করে সরকারি বাসের ব্যবস্থা করা যায় তার জন্য আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-10 — 2-00 p.m. (including adjournment)]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জওহর রোজগার যোজনার টাকা কিভাবে তছনছ হচ্ছে তার প্রতি বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি। জওহর রোজগার যোজনার টাকা নিয়ে দক্ষিণ ২৪ পরগনার ডি এম এবং পূর্ত দপ্তরের কর্মাধ্যক্ষের বিরুদ্ধে সরাসরি অভিযোগ তুলে ধরতে চাই। সাউথ ২৪ পরগনার ডি এম এবং পূর্ত দপ্তরের কর্মাধ্যক্ষের যোগসাজসে জওহর রোজগার যোজনার কয়েক কোটি টাকার হিসাব ইতিমধ্যেই মেনেলি এবং তছনছ করা হয়েছে। প্রধানমন্ত্রী প্রত্যেক সংসদকে ১ কোটি টাকা

করে দিয়েছেন এবং সেই টাকা জেলার ম্যাজিস্ট্রেটের মাধ্যমে বিলি হয়েছে। সেখানে ওই টাকা বিলি বন্টন না করে ডি এম এবং কর্মাধ্যক্ষ লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করেছেন। লক্ষ লক্ষ টাকা নষ্ট হয়েছে। সুতরাং আমি তাদের বিরুদ্ধে ভিজিলেন্স আনার জন্য বিধানসভাতে দাবি জানাচ্ছি। আমার কাছে সব তথ্য আছে এবং আমি প্রমাণ করে দিতে পারি যে, কিভাবে টাকা নয়ছয় করা হয়েছে। এইভাবে কেন্দ্রের টাকা জওহর রোজগার যোজনার টাকা নিয়ে বিলি বন্টন না করে একজন আই এ এস এবং একজন কর্মাধ্যক্ষ আত্মসাৎ করলেন। জওহর রোজগার যোজনার টাকা এইভাবে নষ্ট করা হয়েছে, সুতরাং এইসব দুর্নীতি বন্ধ করার জন্য আমি ওদের বিরুদ্ধে ভিজিলেন্সের দাবি জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ঐতিহাসিক একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, নেতাজির জন্ম শতবর্ষ সারা দেশে শ্রদ্ধার সঙ্গে জানাবার জন্য সরকারি এবং বেসরকারি মহলে আয়োজন হয়েছে এবং আয়োজন চলছেও। সরকারি উচ্চশিক্ষামন্ত্রী, মাধ্যমিক শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাদের সামনে বলতে চাই যে, নেতাজির জন্ম শতবর্ষ উপলক্ষ্যে ৩টি গুরুত্বপূর্ণ বিষয় রয়েছে। তার একটি হচ্ছে নেতাজির আদর্শ এবং নেতাজির প্রতি শ্রদ্ধা প্রদর্শনের ক্ষেত্রে উপযুক্ত দাবি হচ্ছে, নেতাজির রচনাবলী এবং নেতাজির আদর্শের ব্যাপক প্রচার। সেই নেতাজি রচনাবলীর সুলভ সংস্করণ রাজ্য সরকারের পক্ষ থেকে নেতাজির জন্মশর্তবর্ষে প্রকাশ করা হোক, স্কুল স্তরে নেতাজি রচনা অবশ্য পাঠ্য করার দাবি জানাচ্ছি এবং বিশ্ববিদ্যালয়ে নেতাজির নামে একটা অধ্যাপকের পদ সৃষ্টি করবার জন্য দাবি জানাচ্ছি। নেতাজির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করবার জন্য এই তিনটে জিনিস রাজ্য সরকারের পক্ষে পূরণ করা সহজসাধ্য। এর আগে এই হাউসে দাঁড়িয়ে উচ্চ শিক্ষা মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন রাজ্য সরকারের পক্ষ থেকে নেতাজি রচনাবলী প্রকাশ করা হবে। কিন্তু আজকে দুই বছর অতিক্রান্ত হতে চলল, নেতাজি জন্মশতবর্ষ আসন্ন, সেই রচনাবলীর কাজ কতদূর এগিয়েছে এবং জন্মশতবর্ষে দেশের মানুষ নেতাজি রচনাবলীর সুলভ সংস্করণ হাতে পাবে কিনা, এটা যদি হাউসকে অবহিত করেন তাহলে ভাল হয়।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিষয়ে একটা প্রশ্ন ছিল, কিন্তু সেটাতো আলোচিত হয়নি। আমরা সরকারের পক্ষ থেকে সিদ্ধান্ত গ্রহণ করেছিলাম নেতাজি রচনাবলী প্রকাশ করব এবং তারজন্য আমরা একটা কমিটিও তৈরি করে দিয়েছিলাম, ইন্সটিটিউট ফর এশিয়ান স্টাডিজ। তাদের আমরা দায়িত্ব দিয়েছিলাম এই সমস্ত রচনাবলী সুলভ মূল্যে জনসাধারণের মধ্যে দেওয়ার জন্য এবং এই বিষয়ে আমাদের সরকারের পক্ষ থেকে ফিনান্স ডিপার্টমেন্ট কিছু টাকা নেতাজি ইন্সটিটিউটকে দেয় এবং কাজ খানিকটা এগোতেও থাকে। কিন্তু ইতিমধ্যে কপি রাইটের একটা জটিলতা দেখা দিয়েছে। এই ব্যাপারে আমরা নেতাজি রিসার্চ ব্যুরোর সঙ্গে কথা বলছি, আলোচনা চালাচ্ছি, কিন্তু জটিলতা এখনও কাটেনি। ইতিমধ্যে দুটো বই প্রকাশ করা হচ্ছে। একটা নেতাজির সমস্ত লেখা কোথায়, কোথায় আছে সেটা নিয়ে, আরেকটা অনেকগুলো ভালো লেখা, নেতাজির বিভিন্ন রকম বক্তৃতা বিভিন্ন জায়গায় আছে, সেগুলোকে সংগ্রহ করার জন্য নেতাজি ইন্সটিটিউট চেষ্টা করছে। আমি হাউসকে জানাতে চাই, কপি রাইটের ব্যাপারে অসুবিধা থাকায় যতটা দ্রুততার সঙ্গে আমরা

এগোতে পারতাম, আমরা তত তাড়াতাড়ি এগোতে পারছি না। এই সম্পর্কে নেতাজি রিসার্চ ব্যুরোর সঙ্গে আমাদের এক দফা কথা হয়েছে। কিন্তু মারাত্মক জটিলতা আছে। কপি রাইটের ব্যাপারে যদি কাজ আটকে না যায়, তাহলে আমরা দ্রুততার সঙ্গে কাজটা সম্পন্ন করতে পারব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিদ্যুৎ দপ্তরের মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাউসে এই ব্যাপারে ইতিমধ্যে অনেক সদস্যই দৃষ্টি আকর্ষণ করেছে। আমাদের মেদিনীপুর জেলা, বিশেষ করে কাঁথি মহকুমার বিস্তীর্ণ এলাকায় ঘণ্টার পর ঘণ্টা বিদ্যুৎ থাকছে না। এখন বোরো চাষ চলছে, সামনে মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক পরীক্ষা। বিদ্যুতের অভাবে বোরো ধান শুকোতে বসেছে। অথচ মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন এই রাজ্যের বিদ্যুৎ অবস্থা ভালো, কোথাও এক ঘণ্টার বেশি বিদ্যুৎ থাকবে এমন অবস্থা হতে পারে না। এটা আমাদের অভিজ্ঞতা থেকে বলছি যে এখানে বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছে। বিশেষ করে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক যারা পরীক্ষার্থী আছে তারা সন্ধ্যার পর বিদ্যুতের আলো পায় না। এতে তাদের ভীষণ অসুবিধা হচ্ছে, এছাড়া এখানে কেরোসিনের সঙ্কট রয়েছে। সেজন্য আমি আপনার মাধ্যমে আবারও বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে বিদ্যুৎ সরবরাহ যথাযথভাবে হয়।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। আমি তার কাছে জানতে চাই যে দেখা যাচ্ছে সরকারি এডেড স্কুলগুলিতে বৃত্তিপরীক্ষা নেওয়া হচ্ছে এবং স্টাইপেন্ড দেওয়া হচ্ছে। সেইসব স্কুলের গার্জেনরা জিজ্ঞাসা করছেন যে স্টাইপেন্ড দেওয়া হবে কিনা। এই সব স্কুলগুলোতে যেহেতু সরকার টাকা-পয়সা দেন যদি এব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আলোকপাত করেন তবে ভাল হয়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যসচেতক মহাশয় যে বিষয়টি উল্লেখ করেছেন সে ব্যাপারে বলি—কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য শ্রী সুশীল মুখোপাধ্যায়ের নেতৃত্বে একটা কমিটি আছে এবং একটা রাজনৈতিক দল তার পৃষ্ঠপোষক। এরা পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা উন্নয়ন পর্ষদ এই নাম ব্যবহার করেন এবং বেশ কিছুদিন ধরে এরা চতুর্থ শ্রেণীর পর ছাত্র-ছাত্রীদের পরীক্ষা নিয়ে তাদের বৃত্তি দিচ্ছেন। এরা কোনও পরিচিত উৎস থেকে টাকা সংগ্রহ করেন না। সুশীল মুখোপাধ্যায় মহাশয়ের নেতৃত্বে একটি রাজনৈতিক দলের সাহায্য নিয়ে এটা গড়ে উঠেছে। এদের সঙ্গে সরকারের কোনও সম্পর্ক নেই। সরকার থেকে এদের কে কোনও টাকা স্টাইপেন্ডের জন্য দেওয়া হয় না। এরা কোথা থেকে অর্থ উপার্জন করেন তাও জানি না। আর আমরা ওদের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা উন্নয়ন পর্ষদ এই নামটি ব্যবহার করতে বারণ করেছি, তা সত্ত্বেও তারা এই নামটি ব্যবহার করছেন। এদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া যেতে পারে। জনসাধারণকে এব্যাপারে সতর্ক থাকার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ২-টার সময়।

[2-00 — 2-10 p.m.](After Adjournment)

## Presentation of the Eleventh Report of the Subject Committee on Public Works, 1994-96

**The Chairman (Shri Barindra Nath Koley) :** Sir, I beg to present the Eleventh Report of the Subject Committee on Public Works, 1994-96 on National Highway.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর এই যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনগুলো এসেছে, সেইগুলোর সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। আজকে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবের উপর অলোচনায় অংশগ্রহণ করে যারা তার সমর্থনে বক্তব্য রেখেছেন, হয়ত এটাই তাদের শেষ সমর্থনসূচক বক্তব্য। কারণ এটা লেম ডাক সেশন না হলেও এই অধিবেশনেও এই বিধানসভায় এটাই শেষ রাজ্যপালের ভাষণ। পরবর্তী ভাষণের ধন্যবাদসূচক প্রস্তাবের কারা সমর্থন করবেন, কারা বিরোধিতা করবেন, সেটা বাংলার মানুষ বলবে, বাংলার ইতিহাস বলবে। এই আলোচনায় অংশগ্রহণকারী সরকারপক্ষের মাননীয় সদস্যদের কাছ থেকে আশা করেছিলাম শুনতে পাব বিগত দিনে তারা কতটুকু কাজ করতে পেরেছেন, কতটুকু করেননি। কিন্তু দুঃখের বিষয়, মাননীয় সদস্য পার্থ দে থেকে শুরু করে সরকার পক্ষের কোনও মাননীয় সদস্যই তাদের সাফল্য এবং ব্যর্থতার খতিয়ান তুলে ধরতে পারেন নি। কারণ তারা জানেন যে ইতিবাচক বক্তব্য রাখার মতো কোনও ইসু তাদের নেই, সেইজন্য তারা হাওলা ইত্যাদি ইসু যেগুলো বিধানসভার এক্তিয়ারের নয়, সেটা নিয়েই বক্তব্য রাখলেন। আজকে একটা জিনিস আমরা দেখতে পাচ্ছি, এই সরকার যখন ১৯৭৭ সালে ক্ষমতায় এসেছিল তখন থেকে এই সরকারকে ব্যাঙ্গ করে বলা হত ফিতে কাটার সরকার। কারণ তখন যারা সরকারে এসেছিলেন তারা কংগ্রেস আমলের অসমাপ্ত কাজ যেগুলো সমাপ্ত হয়েছিল—নির্বাচনে ফল উল্টো হওয়ার জন্য—সেগুলোর উদ্বোধন শুরু করেদিলেন। আর যাওয়ার সময় ভিত্তি প্রস্তর বসানোর সরকারে পরিণত হয়েছিল। এখন তাই দেখতে পাচ্ছি বিভিন্ন জায়গায় মন্ত্রীদের মধ্যে প্রতিযোগিতা হচ্ছে কে কত ফলক বসাতে পারেন। এক এক জায়গায় একাধিকবার ফলক বসানো হচ্ছে। মানুষকে ধাপ্পা দেবার জন্য এটা করা হচ্ছে। কিন্তু কোনও উন্নয়ন মূলক কাজ আমরা করতে দেখছিনা। একটা জিনিস আমরা গত বছর থেকে লক্ষ্য করছি, রাজ্যপালের ভাষণের মধ্যে কেন্দ্র বিরোধী বক্তব্য রাখার প্রবণতা একটু কমেছে। এই সরকারের যতদিন ধরে বয়স ততদিন ধরে কেন্দ্রের বিরুদ্ধে বিভিন্ন সময় প্রচার করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে। কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে কেন্দ্র বিরোধী বক্তব্যের প্রকটতা না থাকলেও যারা আলোচনায় অংশগ্রহণ করেছেন তাদের মধ্যে দেখলাম বেশির ভাগ বক্তাই কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগার করলেন। কেন্দ্রের বৈষম্যের জন্য কাজ হচ্ছে না বলে এখানে মানুষকে বিভ্রান্ত করা হচ্ছে। কিন্তু আমরা কি দেখছি, ষষ্ঠ পরিকল্পনায় এই রাজ্যের জন্য বরাদ্দ হয়েছিল সাড়ে ৩ হাজার কোটি টাকা। খরচ হয়েছিল ২,১১৮ কোটি টাকা। সপ্তম পরিকল্পনায় বরাদ্দ হয়েছিল ৪ হাজার ১০০ কোটি টাকা। খরচ হয়েছিল ৪ হাজার ২০০

কোটি টাকা। ঐ বছরই একমাত্র ঠিকভাবে টাকা খরচ হয়েছিল। অষ্টম পরিকল্পনায় বরাদ্দ হল ৯,৭৬০ কোটি টাকা। খরচ হল ৩,৪১৭ কোটি টাকা। যদি ১৯৯৫-৯৬ সালে খরচ করেন তাহলেও ৫ হাজার কোটি টাকা খরচ করতে পারবেন না। তাহলে কেন্দ্র টাকা দিচ্ছে কিন্তু আপনারা খরচ করতে পারছেন না। আবার কেন্দ্রের বিরুদ্ধে কথা বলছেন। উন্নয়নের জন্য টাকা দিচ্ছে খরচ করতে পারছেন না। স্যার,এখানে মেগাসিটির জন্য পদযাত্রা করা হচ্ছে। আবার কেন্দ্রের যোজনা বহির্ভূত খাত থেকে ১৯৯১-৯২ সালে ২০ কোটি টাকা, ১৯৯২-৯৩ সালে ২০ কোটি টাকা, ১৯৯৩-৯৪ সালে ২ কোটি টাকা, ১৯৯৪-৯৫ সালে ২৩ কোটি ৬৭ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। এটা কি কেন্দ্রের বৈষম্য? ইদানিং মুখ্যমন্ত্রী থেকে শুরু করে অর্থমন্ত্রী পর্যন্ত বলতে আরম্ভ করেছেন, এই রাজ্য থেকে যে টাকা আদায় হয় তার ৭৫ শতাংশ এই রাজ্যকে দিতে হবে। আমরা যদি ভারতবর্ষের মানচিত্রের দিকে তাকিয়ে দেখি তাহলে দেখতে পাব অন্ধ্রপ্রদেশ, পশ্চিমবঙ্গ, গুজরাট, কর্ণাটক প্রভৃতি শিল্প এলাকার পক্ষে এতে অসুবিধা নাও হতে পারে কিন্তু ত্রিপুরার কি হবে, মেঘালয়ের কি হবে, মনিপুরেরই বা কি হবে? এছাড়াও অন্যান্য অনুন্নত রাজ্য আছে। যে রাজ্য থেকে যত টাকা আদায় হয় তার ৭৫ পারসেন্ট যদি সেই রাজ্যকে দিয়ে দেওয়া হয় তাহলে অন্যান্য অনুন্নত রাজ্যগুলোর কি হবে? দায়িত্ব না থাকলে এই রকম বালখিল্য কথা বলা যায়। আজকে মুখ্যমন্ত্রীর হলদিয়া চলে গেছে, বক্রেশ্বরও চলে গেছে। আবার দার্জিলিং-এর বঙ্গ-ভঙ্গ হতে দেবে না, কলজে দিয়ে রুখব ইত্যাদি অনেক কথা শুনেছি।

[2-10 — 2-20 p.m.]

বঙ্গ ভঙ্গ করবেন, এ সব কথা বলে মানুষকে বিভ্রান্ত করছেন। এবারের নির্বাচনকে বিভ্রান্ত করবেন, এবারে বলবেন শিল্পায়ন মৌ। বিদ্যুৎ গাঙ্গুলির সঙ্গে ডব্লিউ বি আই ডি সি-র চেয়ারম্যান সোমনাথ চ্যাটার্জির ঝগড়া লেগেছে, এখন মৌ চলে গেছে। জ্যোতিবাবু প্রতি বছর বাইরে যান শিল্পপতি ধরে নিয়ে আসার জন্য আর কমরেডরা বলছেন আমাদের মুখ্যমন্ত্রী বিদেশ যাচ্ছেন শিল্পপতি ধরে নিয়ে আসতে। আপনারা কংগ্রেসকে গালাগালি দিচ্ছেন, কংগ্রেসের কাছ থেকে কিছু শিখবেন। যে টুকু লেখাপড়া শিখেছেন কংগ্রেস আমলেই শিখেছেন। বাংলার মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায় কে বিদেশে যেতে হয় নি। তিনি কিন্তু শিল্প নগরী তৈরি করেছেন, দুর্গাপুর, আসানসোল, কল্যাণীর পরিকল্পনা নিয়েছিলেন, হলদিয়ার পরিকল্পনা নিয়ে ছিলেন। বিধানচন্দ্র রায়কে বিদেশ যেতে হয়নি। জ্যোতি বসু তো আপনাদের ভাসুর, আপনারা আর ভাসুরের সামনে লজ্জায় কথা বলেন না। জ্যোতিবাবু বছর বছর বিদেশ যাচ্ছেন। তিনি কটা শিল্পপতি নিয়ে এসেছেন, তাকে জিজ্ঞাসা করবেন। জ্যোতিবাবু এবারে বিদেশ যাবার আগে বললেন এবারে আমি সত্যি সত্যি শিল্পপতি ধরে আনব। তাহলে কি আগে মিছি মিছি শিল্পপতি ধরে আনতে বিদেশে গিয়েছিলেন। আপনারা দু-মুখো নীতি নিয়েছেন, এক দিকে ডব্লিউ বি আই ডি সি-র চেয়ারম্যান সোমনাথবাবু মানুষের কাছে গিয়ে শিল্পবিরোধী নীতির কথা বলছেন, পার্টিতে হইচই করছেন। আর বাইরে গিয়ে শিল্পপতিদের বলছেন আপনারা পশ্চিমবাংলায় শিল্প প্রতিষ্ঠা করুন। এটা আপনাদের ভন্ডামি, শিল্পপতিরা আপনাদের বিশ্বাস করে না। মুখ্যমন্ত্রী এক একবার করে মৌ করছেন আর টি ভিতে ছবি তুলছেন। তার একটা উদাহরণ আমি দিচ্ছি, ১লা বৈশাখ মানুষকে ধাপ্পা দিলেন, খবরের কাগজে বিজ্ঞাপন দিলেন,

মুখ্যমন্ত্রীকে দেখানো হল, ফ্রুট প্রসেসিং কেন্দ্র করার জন্য দেড় হাজার বিঘা জমি নেবেন। বাংলার মানুষ দেখল যে জ্যোতিবাবু দারুন কাজ করছেন। কিন্তু তিনি কি করলেন, তিনি একটি ফলক বসিয়ে দিয়ে চলে গেলেন। ১০ মাস হয়ে গেল, ১০ বিঘা জমিও তিনি দিতে পারেন নি। জমি সংগ্রহ করতে পারছেন না। বাংলার মানুষকে বিভ্রান্ত করছেন। শুধু মৌ তৈরি করছেন, আর শিল্পায়নের নাম করে কিছু লোক লুটেপুটে খাচ্ছে। বিধানসভায় নমিনেশন দেবেন সুজিত পোদ্দারকে। আজকে ৬ জন শিল্পপতি শুধু বাংলার মানুষকে ঠকাচ্ছেন, বাংলাকে লুটেপুটে খাচ্ছেন। জ্যোতি বসুর মদতে আর জ্যোতি বসুর ছেলে চন্দন বসুর মদতে। আজকে শিল্পপতিদের সামনে সোমনাথ বাবু বসে আছেন, সেই সব শিল্পপতিরা পশ্চিমবাংলার উন্নয়নের ব্যবস্থা করবেন। কোথায় গেল হলদিয়া? এত দিন শুধু বড় বড় কথা বলে গেলেন। এখন লেটার অব ইনটেন্ট পদ্ধতি উঠে গেছে। শিল্প নিয়ে ধাপ্পা দিয়ে গেছেন। আমাদের এই বন্ধুরা দুর্নীতির বিরোধী কথা বলছেন, এটা মাঠে ময়দানের বক্তৃতা নয়, এটা পার্টির নেতাদের জিজ্ঞাসা করবেন। আপনাদের ১৯ বছরের রাজত্বকালে ভিজিলেন্স কমিশনের রিপোর্টের ভিত্তিতে কজন অফিসারের শাস্তি হয়েছে? চেয়ারম্যান হিসাবে ভিজিলেন্স কমিশনের দায়িত্ব দিয়েছেন মিঃ রামচন্দ্রনকে! তিনি নিজেই তো কোরাপটেড, তিনি আবার কি দুর্নীতির বিচার করবেন! বিড়ালকে দুধ, মাছ পাহারার দায়িত্ব দিয়েছেন। আমাদের আমলে আমরা ভিজিলেন্স কমিশনের চেয়ারম্যান করেছিলাম সুবিমল দত্তের মতো মানুষকে। ফার্স্ট ফলেন সেক্রেটারি,গভর্নমেন্ট অব ইন্ডিয়া আফটার ইন্ডিপেনডেন্স ; রিটায়ার করার পর তার মতো একজন ঝানু আই সি এস-এর হাতে আমরা এই দায়িত্ব দিয়েছিলাম। তার রিপোর্টের ভিত্তিতে কংগ্রেস আমলে বহু আই এ এস, আই পি এস অফিসারের শাস্তি হয়েছে। আর আপনাদের ১৯ বছরের রাজত্বকালের মধ্যে ভিজিলেন্স কমিশনের রিপোর্টের ভিত্তিতে একজন অফিসাররের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করতে পারেন নি। এরপরেও আপনারা প্রধানমন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ উত্থাপন করবেন! যদি সত্যিই অভিযোগ থাকে তাহলে তা প্রমাণ করুন, আমরা ব্যবস্থা নেব, আমাদের কেন্দ্রীয় সরকার ব্যবস্থা নেবে। প্রধানমন্ত্রী নিজেই বলেছেন সে কথা। সুতরাং আজকে ঐসব চেঁচামেচি করে কোনও লাভ নেই। সাহস থাকে তো আপনারা আমাদের সুরে সুর মিলিয়ে বলুন ৭৭ সালে চন্দন বসুর কত সম্পত্তি ছিল এবং ৯৬ সালে কত সম্পত্তি হয়েছে এবং সেটা কোথা থেকে এল সে হিসাব চান।

সাহস থাকে তো বলুন, ৫০০ টাকা মাইনের বেঙ্গল ল্যাম্পের কর্মচারী আজকে কি করে শিল্পপতি হল? এ বিষয়ে তদন্ত হোক। আপনাদের মধ্যে এখনও ভদ্রলোক বিনয় চৌধুরি মহাশয়, আমরা তাকে সম্মান করি। আমরা পছন্দ না করলেও এখনও সত্যিই বুদ্ধদেব ভট্টাচার্যকে প্রশংসা করি। তিনি যখন বললেন, "চোরেদের ক্যাবিনেটে থাকতে চাই না।" তখন কোন চোর মন্ত্রীর বিরুদ্ধে আপনারা কি ব্যবস্থা নিলেন? আপনাদের সরকার কোনও ব্যবস্থা নিতে পারেনি। আমাদের কেন্দ্রীয় সরকার কিন্তু পেরেছে—অভিযোগ উত্থাপনের সঙ্গে সঙ্গে মন্ত্রীকে পদত্যাগ করতে হয়েছে। সঙ্গে সঙ্গে প্রধানমন্ত্রী ব্যবস্থা নিয়েছেন। অথচ আপনাদের একজন মন্ত্রী চোরেদের ক্যাবিনেট বলা সত্ত্বেও আপনারা কোনও চোর মন্ত্রীর বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারেন নি। পারেন নি, কারণ আপনাদের মুখ্যমন্ত্রী এবং তার সন্তান জড়িত আছেন। এরপরেও আপনারা দুর্নীতির বিরুদ্ধে কথা বলেছেন! যখন বিনয়বাবু অভিযোগ

করেন তখন আপনাদের ক্ষমতা হয় না বলার যে আপনাদের মধ্যে কারা কারা ঠিকাদারদের অন্যায় সাহায্য করছেন এবং ঠিকাদারদের কাছ থেকে অন্যায়ভাবে সাহায্য গ্রহণ করছেন। স্যার, আমরা বিধানসভার সদস্যরা এখনও বিধানসভার কমিটিকে মান্য করি। এই বিধানসভার পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টে আপনাদের একজন মন্ত্রীর বিরুদ্ধে মন্তব্য করা হয়েছে। অথচ আপনারা তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারেন নি। আপনারা এখনও পর্যন্ত পঞ্চায়েত রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের মন্ত্রীর বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারেন নি। বিধানসভার কমিটি সর্বসম্মতভাবে একজন মন্ত্রীর বিরুদ্ধে বিরূপ মন্তব্য করল, তিনি জেলা পরিষদের সভাধিপতি থাকাকালীন একজনকে লক্ষ টাকা লোন পাইয়ে দিয়েছিলেন, লোন শোধের সময় সেই লোককে পাওয়া যায় নি। সি এ জি রিপোর্ট করার পর বিধানসভার পাবলিক অ্যাকাউন্টস কমিটি বিষয়টা খতিয়ে দেখে—মন্ত্রী জেলা পরিষদের সভাধিপতি থাকাকালীন লোন দিয়েছিলেন, তারপর টাকা আদায় হচ্ছে না দেখে রাইট অফ করে দেওয়া হয়েছিল। সভাধিপতি থাকাকালীন তিনি কার টাকা রাইট অফ করে দিয়েছিলেন? পাবলিক অ্যাকাউন্টস কমিটি ধরার পর কিছু টাকা আদায় হল। অথচ পি এ সি-র রিপোর্টের ভিত্তিতে সেই মন্ত্রীর বিরুদ্ধে মুখ্যমন্ত্রী কোনও ব্যবস্থা গ্রহণ করলেন না। এরপরেও আপনাদের লজ্জা করছে না? নির্লজ্জ বেহায়ার দল, নিজেদের মন্ত্রীর বিরুদ্ধে বিধানসভার কমিটি রিপোর্ট দেওয়া সত্ত্বেও কোনও ব্যবস্থা নিতে পারেন না, আবার দুর্নীতি নিয়ে কথা বলছেন? আপনাদের বিধানসভার বাইরে চলে যাওয়া উচিত, আপনাদের আর এম এল এ হয়ে এখানে বসে থাকা উচিত নয়। আপনাদের মিনিমাম বিবেকবোধ থাকা উচিত। আপনারা আবার দুর্নীতির বিরুদ্ধে কথা বলছেন! শুধু আমাদের কথায় নয়, বুদ্ধদেববাবু, বিনয়বাবু কথার ভিত্তিতেও অন্তত আপনাদের ব্যবস্থা গ্রহণ করা উচিত। আপনাদের একজন মন্ত্রী যখন বললেন 'চোরেদের ক্যাবিনেট' তখন সেই কথার ভিত্তিতে তদন্ত হবে না? আমরা আমাদের কথা বলছি না, আপনাদেরই একজন মন্ত্রীর কথা বলছি।

[2-20 — 2-30 p.m.]

যতীন চক্রবর্তী যখন বললেন, বেঙ্গল ল্যাম্পের জন্য জ্যোতিবাবুর ছেলে দায়ী, এই কথা বলার জন্য তাকে মন্ত্রীত্ব থেকে চলে যেতে হয়। আমাদের দলের কোনও মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ আসলে তাকে মন্ত্রীত্ব পদত্যাগ করাই। এই হচ্ছে আপনাদের সঙ্গে আমাদের তফাৎ। বউবাজার বিস্ফোরণের পরে যখন রশিদ খাঁকে গ্রেপ্তার করা হল, তখন তার ডায়েরির বিষয়ে এই বিধানসভায় বারে বারে আমরা উল্লেখ করেছিলাম। আমরা বলেছিলাম, এই ডায়েরির ভিত্তিতে যাদের নাম আছে তাদের গ্রেপ্তার করা হোক। ২ বছর পর আজকে সেই ডায়েরি আপনারা নষ্ট করে ফেলেছেন। আপনাদের সঙ্গে আমাদের তফাৎ হচ্ছে এটাই। যখন আমাদের কোনও মন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতি উঠলো তখন তাকে গ্রেপ্তার করা হল, কোর্টে নিয়ে যাওয়া হল এবং জেলে গেল। আর আপনাদের কোনও মন্ত্রী বা দলের কোনও লোকের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ যাতে না আসতে পারে তারজন্য ঐ ডায়েরি নষ্ট করে ফেলে দেন। আজকে ২ বছর পরে মুখ্যমন্ত্রী বলছেন ডায়েরি কোথায় পাব? আমি জানি, ডায়েরি হারিয়ে ফেলেছেন, নষ্ট করে ফেলেছেন। তার কারণ অনেক কমরেড অনেক এম এল এ ধরা পড়বেন, সেইজন্য সেই ডায়েরি নষ্ট করে ফেলেছেন। আর এখানে বলে দুর্নীতির বিরুদ্ধে কথা

বলছেন মিনিমাম লজ্জা থাকা উচিত। বলাগড় তাপবিদ্যুৎ স্থাপনের ব্যাপারে মাননীয় মন্ত্রী ডঃ শঙ্কর সেন এই বিধানসভায় ২১এ জুলাই ১৯৯৫ সালে মাননীয় সদস্য, শ্রী সৌগত রায়ের আনীত কলিং অ্যাটেনশনের জবাব দিতে গিয়ে বলেছিলেন, বলাগড় পাওয়ার স্টেশন ওয়াজ অ্যাওয়ার্ডেড টু আর পি জি গ্রুপ। আর পি জি মানে জানে, রমাপ্রসাদ গোয়েঙ্কা অর্থাৎ আর পি গোয়েঙ্কা, থ্রু মিউচুয়াল আন্ডারস্ট্যানডিং। নট থ্রু টেন্ডার। যেখানে কোটি কোটি টাকার লেনদেন হল, যেখানে ২ হাজার ৬৫ কোটি টাকার কারবার সেখানে কেন টেন্ডার ডাকলেন না? কেন এইভাবে লেনদেন করলেন? কেন আন্ডারস্টান্ডিং-এ গেলেন? লেনদেন ছিল? আর পি জি ছাড়া আর পি জি ছাড়া আর কি এফিসিয়েন্ট লোক ছিল না? গোয়েঙ্কাকে তো একটা দিয়েছেন—বজবজ। তাহলে বলাগড় দেবার সময় কেন টেন্ডার ডাকলেন না? টেন্ডার না ডেকে একটা মিউচুয়াল আন্ডারস্ট্যান্ডিং-এর মধ্যে দিয়ে দিলেন। কিন্তু কংগ্রেসিরা টেন্ডার ডেকেই অর্ডার দেয়। সেই সাহস কংগ্রেসিদের আছে আর আপনারা টেন্ডার ছাড়াই মিউচুয়াল আন্ডারস্ট্যান্ডিং রাতের অন্ধকারে করেন। মাননীয় মন্ত্রী ডঃ শঙ্কর সেন এই অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে বলেছেন যে, মিউচুয়াল আন্ডারস্ট্যান্ডিং করা হয়েছে। কোনও রকম টেন্ডার ছাড়াই আর পি জিকে দেওয়া হয়েছে। আমাদের বক্তব্য হচ্ছে সেখানেই। আপনারা এদিকে না দেখে করাপশনের বিরুদ্ধে আওয়াজ তুলে বাংলার মানুষকে বিভ্রান্ত করতে চান। চালুনি ছুঁচের বিচার করতে চায়। একবার ভেবে দেখবেন, আপনাদের গভর্নমেন্ট পুকুর চুরি করে যাচ্ছেন দিনের পর দিন। তাই বলছি, এদের দুর্নীতির কথা বলতে গেলে পাহাড় হয়ে যাবে। আর এখন হাওলার কথা তুলে নির্বাচনী বৈতরনী পার হবার চেষ্টা করছেন। কিন্তু বাংলার মানুষ আপনাদের উচিত শিক্ষা দেবে। এই তো কিছু দিন আগে মিউনিসিপ্যালিটির নির্বাচনে দেখলেন না? মিউনিসিপ্যালিটির নির্বাচনে ব্যাপক রিগিং এবং ব্যাপক ভোটার লিস্ট কারচুপি করেও আপনারা পার পেলেন না। সুতরাং ঐ আনন্দেই আপনারা থাকুন। সামনের বারে আপনাদের মধ্যে অনেকেই আসতে পারবেন না। রাজ্যপালের ভাষণের মধ্যে দেখলাম, তফসিলি জাতি, উপজাতি এবং অন্যান্য সম্প্রদায়ের মানুষের জন্য বিশেষ করে সংখ্যালঘু শ্রেণীর মানুষের জন্য মায়া কান্না কেঁদেছেন। আপনারা এদের জন্য কি করেছেন?

মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি একটা রেফারেন্স দিচ্ছি। এরা সংখ্যালঘু মানুষের জন্য অনেক কান্না কেঁদেছেন। আমি দেখছি গত ৫।। বছরে চাকরি দিয়েছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ৫৩ হাজার ৭৭৮। যেখানে ৮৭ সালের ১লা জুলাই থেকে ৯২ সালের ৩১এ মার্চ পর্যন্ত ৫৩ হাজার ৭৭৮ জন লোককে চাকরি দিয়েছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে তার মধ্যে মুসলিম সম্প্রদায় আছে ২ হাজার ২০ জন, পারেসেন্টেজে কত আসছে, পারসেন্টেজে হচ্ছে ৪.০৯ পারসেন্ট। তফসিলি উপজাতিদের দিয়েছেন ৩.১৫ পারসেন্ট। তারপরও আপনারা বলবেন তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য অনেক কাজ করেছেন? আজকে বহুজন ও বি সি তালিকা পুরোপুরি প্রকাশ করতে পারেন নি কেন? ২৭৩টি সম্প্রদায়ের নাম যখন মন্ডল কমিশন থেকে রেকমেন্ডেশন করা হয়েছিল, সেখানে দেখা যাচ্ছে আপনারা নাম দিয়েছেন মাত্র ৩৮টা। ২৭৩টা যেখানে মন্ডল কমিশনের আওতায় আনার কথা, সেখানে আপনারা এনেছেন মাত্র ৩৮টা। আপনাদের লজ্জা করে না? এরা খুব সাফল্যের খতিয়ান দেন, এরা যারা সব বিধায়ক আছেন, ওদের কংগ্রেসের আমলটা দেখানোর খুব অভ্যাস

আছে, তারা বলুন না? কংগ্রেসের আমলে হাসপাতালে সন্তান সম্ভবা মায়েরা ভর্তি হলে সন্তান প্রসব করে তাকে হাসি মুখে বাড়ি ফিরে যেত সন্তান নিয়ে। আর এদের আমলে হাসপাতালের সদ্যজাত শিশু কুকুরে ছিঁড়ে ছিঁড়ে খায়। কংগ্রেসের আমলে কোনওদিন বেডের জন্য ভাড়া দিতে হত, ওষুধ এর জন্য পয়সা দিতে হত? আজকে এদের আমলে বেডের জন্য টাকা, ওষুধের জন্য টাকা দিতে হয়। এরা হাসপাতালকে এই অবস্থায় দাঁড় করিয়েছেন। ১৯টা বছর ধরে একটা সরকার ক্ষমতায় থেকে রাজ্যের উন্নয়নমুখী কোনও কাজ আপনারা নিতে পারেন নি। ফলে এই রাজ্যের ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে। আপনারা ওয়ার্ক কালচার নষ্ট করে দিয়েছেন। টোটাল প্রশাসনকে কো-অর্ডিনেশন কমিটির হাতে দিয়ে দিয়েছেন। পুলিশ এবং কো-অর্ডিনেশন কমিটি পুরো প্রশাসনকে কুক্ষিগত করে রেখেছে। যার জন্য মুখ্যমন্ত্রীকেও বলতে হয়েছে, প্রশাসনিক ব্যাপারে কাকে বলব, চেয়ারকে বলব? তার ফলে আজকে গোটা প্রশাসন ভেঙ্গে পড়েছে। গোটা পার্লামেন্টারি সিস্টেমটা যা আছে, একটা সরকার আসবে এবং একটা সরকার যাবে, কিন্তু একটা রাজ্যের গোটা প্রশাসন যদি ভেঙ্গে যায়, সেটা নতুন করে গড়তে সময় লাগে। আমার কথা নয়, মুখ্যমন্ত্রী বলছেন কাজ করতে কাকে বলব, চেয়ারকে?

[2-30 — 2-40 p.m.]

এখানে কাজের কোনও পরিবেশ নেই। কো-অর্ডিনেশন কমিটি যদি এতই পাওয়ারফুল হয়, কো-অর্ডিনেশন কমিটি যদি এতটাই পপুলার হয় তাহলে সেই কো-অর্ডিনেশন কমিটি কাজের পরিবেশ এখানে তৈরি করতে পারলো না কেন? স্যার, সবচেয়ে আশ্চর্য লাগে, এই সরকারের মুখ্যমন্ত্রী যখন আমাদের এদিক থেকে এই হাউসে দাঁড়িয়ে পুলিশের বিরুদ্ধে বলতেন তখন তার কথা শুনতে বাংলার মানুষরা আগ্রহী হতেন কিন্তু আজকে সেই মুখ্যমন্ত্রী পুলিশের দালাল—'দালাল' কথাটা শুনতে খারাপ লাগে, তাই তার থেকে নিকৃষ্ট ভাষা থাকলে সেটাই বলা দরকার। আজকে কংগ্রেস দল আপনাদের কাছে সৌজন্য শিখবে না। আপনারা জানেন যে কেরলে পুলিশের লকআপে রাজন মারা গিয়েছিল বলে তদানিন্তন কেরলের কংগ্রেসি মুখ্যমন্ত্রী পদত্যাগ করেছিলেন কিন্তু এখানকার মুখ্যমন্ত্রী পুলিশের লক আপে মৃত্যু হলেও তার কোনও নিন্দা করার ভাষা খুঁজে পান না। আজকে সেই মুখ্যমন্ত্রীর তৈরি করা ভাষণের তাহলে আমরা প্রশংসা করব কি করে? স্যার, আমরা দেখছি, প্রতিটি ক্ষেত্রে এই সরকার চূড়ান্ত দলবাজি চালিয়ে যাচ্ছেন। সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়ার ক্ষেত্রেও দেখছি যে সেই চূড়ান্ত দলবাজি এরা করে চলেছেন। গণশক্তি এবং কালান্তর পত্রিকাকে অনেক বেশি বিজ্ঞাপন দেওয়া হয় কিন্তু তার থেকে কয়েক শো গুণ বেশি প্রচার সংখ্যা হলেও আকবর-ই-মসরিককে কোনও বিজ্ঞাপনই সরকার থেকে দেওয়া হয় না। এমন কি এই সরকারের যারা বেশি সমালোচনা করেন সেই সব সংবাদপত্রেও প্রচার সংখ্যা অনেক বেশি হলেও গণশক্তির থেকে কম বিজ্ঞাপন দেওয়া হয়। এরা আবার গণতন্ত্রের কথা বলেন। ভারতবর্ষের মানুষের সৌভাগ্য যে আপনারা শুধু পশ্চিমবঙ্গের মধ্যেই সীমাবদ্ধ আছেন, যদিও এখান থেকেও আপনারা যাবার পথে। স্যার যেহেতু এই ভাষণের মধ্যে রাজ্যের সঠিক চিত্র তুলে ধরা হয়নি সেই হেতু এই ভাষণের বিরোধিতা করে এবং আমাদের দলের তরফ থেকে যেসব সংশোধনী আনা হয়েছে তা সমর্থন করে শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, গত ৮ই ফেব্রুয়ারি মহামান্য রাজ্যপাল মহাশয় এই সভায় যে ভাষণ দিয়েছেন এবং তারজন্য এই সভার মাননীয় বিধায়ক শ্রী ননী কর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন ও মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা যা সমর্থন করেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের পক্ষ থেকে আনা সমস্ত সংশোধনীর বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, ১৯৯৫ থেকে ১৯৯৬ এই এক বছরের মধ্যে যে পরিস্থিতি সারা দেশ জুড়ে চলছে এবং তারই মধ্যে দাঁড়িয়ে আমাদের এই রাজ্য পশ্চিমবঙ্গের সর্বত্র যে দৃষ্টান্তমূলক অবস্থান আমরা গ্রহণ করেছি তারই চিত্র মাননীয় রাজ্যপাল তার ১৬ পৃষ্ঠাব্যাপী ভাষণে ৪০টি অনুচ্ছেদের মধ্যে সুন্দরভাবে এখানে উপস্থিত করেছেন। আমি তাই মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানাচ্ছি। স্যার, আমরা জানি যে বিরোধীদলের মাননীয় সদস্যদের এই ভাষণের বিরোধিতা করতেই হবে। কারণ শুরু থেকেই তারা বিরোধিতা করে আসছেন। যা কিছু ভাল, যা কিছু অগ্রগতি এখানে হয়েছে তার সব কিছুর বিরোধিতা করা বিরোধীদলের একটা অভ্যাসে দাঁড়িয়ে গিয়েছে। একটু আগে মান্নান সাহেব বলছিলেন যে, একই কথা কেন বার বার বলা হচ্ছে? কি করা যাবে? গোটা পৃথিবীর সামনে একটা নিদর্শন স্থাপিত হয়েছে যে ৬ হাজার ৮১৩ দিন ধরে এখানে একটা সরকার চলছে অনেকগুলি দল নিয়ে মানুষের আশীবার্দকে মর্যাদা দিয়ে। অপর দিকে আমরা দেখছি, কেন্দ্রে ১৭শো দিন ধরে একটা সরকার চলছে কংগ্রেসের নেতৃত্বে নীতিহীনতার পথ ধরে। তারমধ্যে থেকে একটা রাজ্য সরকার মানুষের স্বার্থে, মানুষের কল্যাণের জন্য একটার পর একটা ব্যবস্থা নিচ্ছে, যেখানে কেন্দ্রীয় সরকার যারা রয়েছেন, যারা আমাদের দেশের মান মর্যাদাকে লুণ্ঠিত করছেন। আমাদের লজ্জায় মাথা হেট হয়ে যায় যে ১৭ শত দিনের সরকারের ১৭ জন মন্ত্রী দুর্নীতির, কেলেঙ্কারির অভিযোগে অভিযুক্ত এবং সেখানে পদত্যাগের ঢেউ চলছে। এইভাবে দিল্লির সরকার চলছে। একজন পররাষ্ট্র মন্ত্রী দিয়ে এটা শুরু হয়েছে। মাননীয় চেয়ারম্যান, স্যার, আমাদের রাজ্যপাল যে ভাষণ এই রাজ্য সরকার পরিচালনার ক্ষেত্রে দিয়েছেন, যখন এই মন্ত্রিসভা একটা গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করছেন তখন আমাদের দেশের কেন্দ্রীয় মন্ত্রী সভার একটার পর একটা মন্ত্রী দুর্নীতির অভিযোগে অভিযুক্ত হচ্ছেন, কেলেঙ্কারির পর কেলেঙ্কারি চলছে। আমরা ছোট বেলায় পড়েছি যে বিড়াল মাছ ভাল বাসে। আর এই কংগ্রেস-এর কাছে প্রিয় হচ্ছে কেলেঙ্কারি। একটার পর একটা কেলেঙ্কারি চলছে। বফর্স দিয়ে শুরু হয়েছে, তারপরে হাওলা কেলেঙ্কারি, টেলিকম দপ্তরেও কেলেঙ্কারি, নানা রকম কেলেঙ্কারি হচ্ছে। মাননীয় চেয়ারম্যান, স্যার, একটা বিষয় আমি আপনার মাধ্যমে বিরোধী সদস্যদের কাছে উপস্থিত করব। আপনারা এই প্রস্তাবের বিরোধিতা করেছেন এবং আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে কৈফিয়ত চেয়েছেন, আপনারা যে কংগ্রেসের সদস্য, এই কংগ্রেস উমেশচন্দ্র ব্যানার্জির সময়ে তৈরি হয়েছিল। সেই কংগ্রেসের ১১০ বছর বয়স। তার মাঝখানে একজন কংগ্রেস সভাপতি এবং প্রাক্তন প্রধানমন্ত্রী ১৯৯১ সালের মে মাসে শ্রীপেরামপুদুরে খুন হলেন। সেই খুনের তদন্তের জন্য একটা কমিশন গঠন করা হয়েছিল। সেই কমিশনের গঠন করা হয়েছিল। সেই কমিশনের তদন্তের ফাইল উধাও হয়ে গেল। এটা অত্যন্ত লজ্জার ব্যাপার যে দেশের প্রাক্তন প্রধানমন্ত্রী এবং কংগ্রেস সভাপতি খুন হলেন, তার তদন্তের ফাইল আপনারা রক্ষা করতে পারলেন না। আপনারা কিভাবে দেশ চালাবেন? সেই কারণে আজকে কেলেঙ্কারির পর কেলেঙ্কারিতে আপনারা জড়িয়ে পড়ছেন।

রাজীব গান্ধীর মৃত্যুর পরে মানুষের সহানুভূতি পাবার জন্য, ভোটে জেতার জন্য মূর্তি বসিয়ে দিতে পারেন, কিন্তু মৃত্যুর জন্য যারা দায়ী সেই অপরাধীদের খুঁজে বার করার জন্য যে কমিশন গঠিত হয়েছিল, তার ফাইল আপনারা রক্ষা করতে পারছেন না, আপনারা কি করে মানুষের নিরাপত্তা রক্ষা করবেন? আমাদের এই রাজ্যের পুরুলিয়ায় ১৭ ডিসেম্বর অস্ত্রবৃষ্টি হল। সেটা নিয়ে বিরোধী সদস্যরা তোলপাড় করছেন। আজকে পশ্চিমবাংলাকে অশান্ত করে তোলার জন্য একটা চক্র চক্রান্ত করে চলেছে। আজকে গোটা পৃথিবীর সামনে একটা উজ্জল আদর্শ স্থাপন করে ভারতবর্ষের মুখ উজ্জ্বল করত যে রাজ্য, সেই রাজ্যের উপরে সাম্রাজ্যবাদী শক্তি, যারা দেশের মধ্যে একটা অস্থিরতা সৃষ্টি করার চেষ্টা করছে, দেশের সুস্থিতিকে বিনষ্ট করার চেষ্টা করছে, তাদের হাতকে আপনারা শক্ত করছেন, তাদের হাতে আপনারা খেলছেন। আজকে একথা আমাদের ভাবতে লজ্জা হয় যে আমাদের দেশের প্রধানমন্ত্রী, ১১০ বছরের পুরানো কংগ্রেসে সভাপতি ১৯৯৫ সালে নিউ ইয়র্কে ইউ এন ও-র যে ৫০ বর্ষ পূর্তি উৎসব হয়েছিল, সেখানে উপস্থিত ছিলেন এবং আমাদের একজন বঙ্গ সন্তানও সেখানে উপস্থিত ছিলেন। সেখানে যখন ভারতবর্ষের নিরাপত্তাকে বিঘ্নিত করার জন্য ক্লিনটন সরকার পাকিস্তানকে অস্ত্র সরবরাহ করার সিদ্ধান্ত নিলেন, পেসলর সংশোধনীকে বাতিল করে ব্রাউন সংশোধনী গ্রহণ করেছিলেন তখন সেখানে তারা কোনও প্রতিবাদ করেন নি। আমাদের লজ্জায় মাথা হেট হয়ে যায় যে, আমাদের দেশের প্রধানমন্ত্রী, কংগ্রেস সভাপতি, সেখানে একবারও প্রতিবাদ করলেন না। প্রতিবাদ করতে হল বামপন্থীদের যারা সেখানে উপস্থিত ছিলেন না। ভারতবর্ষের মুখ উজ্জ্বল করার জন্য সাম্রাজ্যবাদী সিদ্ধান্তের বিরোধিতা আমরা করেছি।

[2-40 — 2-50 p.m.]

আপনারা ভারতবর্ষকে নিরাপত্তা পরিষদের স্থায়ী সদস্য করতে হবে কখনও বলেননি। এই দাবি নিউইয়র্কে কারা করেছিলেন? এই এক বছরের মধ্যে পরিবর্তনটা পৃথিবীর মানচিত্রে দেখেননি? আমাদের দেশের উপর যে কোনও ধরনের আক্রমণেরর বিরুদ্ধে প্রতিবাদ আমরাই করেছি। আন্দোলনের ক্ষেত্রেও আমাদের সরকার সব সময় অগ্রনী ভূমিকা পালন করেছেন। টিভির ৯টার খবরের আগে হঠাৎ করে বিজ্ঞাপন দিয়ে বলা হচ্ছে, গ্রামীণ বিমা চালু করেছে কে? মনে রাখবেন, এটা চালু করেছেন কেন্দ্রীয় সরকার। কিন্তু সেটা কার টাকায়। আর কেনই বা দূরদর্শন এবং আকাশবাণীর মাধ্যমে এটা প্রচার করতে হচ্ছে দূরদর্শন এবং আকাশবাণী কিন্তু কিউবার সংহতি নিয়ে কোনওরকম প্রচার করেনি। ১ কোটি ১০ লক্ষ মানুষের একটি ছোট্ট রাষ্ট্র সেই কিউবাই কিন্তু 'ভারতবর্ষকে নিরাপত্তা পরিষদের স্থায়ী সদস্য করতে হবে'। এই দাবি করেছিল। মাননীয় বিরোধী সদস্যরা কি এটা লক্ষ্য করেছিলেন? তাদের নেতারা কিন্তু এই দাবি কখনও করেননি। এই হচ্ছে আপনাদের রাষ্ট্রপ্রধানদের ভূমিকা! আজকে দেশের নিরাপত্তা পর্যন্ত ওদের হাতে বিপন্ন। এই কিছুদিন আগে আমাদের পশ্চিমবঙ্গের পুরুলিয়াতে আকাশ থেকে যে অস্ত্র বৃষ্টি হয়ে গেল সেই সংবাদ ঘটনা ঘটবার আগে থেকেই ওদের জানা ছিল। কিন্তু সেই সংবাদ ওদের কাছ থেকে ঘটনা ঘটে যাবার ১০ দিন পরে এসে রাজ্যে পৌঁছালো। কাজেই দেশের নিরাপত্তার দায়িত্ব ওদের উপর ছেড়ে দেওয়া যায়? এখানে এক সদস্য রাজ্যের শিল্পায়ন সম্পর্কে বলতে গিয়ে বলছিলেন, এটা হচ্ছে কার

টাকায়? এই সেদিন ব্রিগেডের ময়দানে ওদের কংগ্রেস সভাপতি হাওলা সম্বন্ধে বলতে গিয়ে বলছিলেন যে, পশ্চিমবঙ্গে নাকি হাওলা চলছে! আজকে ভারতবর্ষে যে শিশু সদস্য জন্মাচ্ছে সে ৩,৫৫৬ কোটি টাকার বিদেশি ঋণের বোঝা নিয়ে জন্মাচ্ছে। এই মুহূর্তে ভারতবর্ষের বিদেশি ঋণের বোঝা ৩ লক্ষ ৫০ হাজার কোটি টাকা। আজকে আমাদের রাজ্যের ৪,০০০ শাখা ব্যাঙ্কের মোট আমানতের পরিমাণ ৩,০০০ কোটি টাকা, কিন্তু তারমধ্যে গত বছর মাত্র ৪৩ পারসেন্ট টাকা রাজ্যে বিনিয়োগ করা হয়েছে। রাজ্য থেকে ৫,০০০ কোটি টাকার রাজস্ব সংগ্রহ করা হয়, কিন্তু তারমধ্যে মাত্র ১,৭৬৪ কোটি টাকা ব্যয় করা হয়েছে। এদিকে বলা হচ্ছে, রাজ্যকে নাকি এত টাকা দেওয়া হচ্ছে যে, সেটা আমরা খরচ করতে পারছি না। এটা বলতে আপনাদের লজ্জা হচ্ছে না? আজকে আমাদের রাজ্য ৪৬টি ক্ষেত্রে সাফল্য অর্জন করেছে। আজকে পৃথিবীর সামনে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মুখ উজ্জ্বল করেছে। ওদিকে দূরদর্শন, আকাশবাণীতে বিজ্ঞাপন দিয়ে বলা হচ্ছে হোঙ্গে কামিয়াম! বলছেন আমরা বার্ধক্য ভাতা চালু করেছি, নগরপালিকা চালু করেছি, কিন্তু পঞ্চায়েতী রাজের ধারণাটা কোথা থেকে পেয়েছেন আপনারা? বার্ধক্য ভাতার ধারণাটাই বা কোথা থেকে পেয়েছেন? কথা ছিল কেন্দ্র হবে আদর্শ এবং রাজ্যগুলি তাকে অনুস্মরণ করবে। এখন উল্টো পুরান হচ্ছে, আমরা উদ্যোগ নিচ্ছি এবং ওরা সেটা অনুস্মরণ করছে। ১৮২৫ দিনের মধ্যে ১৫২৫ দিন কেটে যাবার পর ওদের মনে হয়েছে, বেকারদের জন্য রোজগার যোজনা নেই এবং তারজন্য দুজন প্রধানমন্ত্রী হয়ে গেলেন, একজন গ্রামের এবং একজন শহরের! এখন আবার তিনি নিজের নামে রোজগার যোজনা করেছেন এবং সেটা প্রচার করা হচ্ছে। এখানে দাঁড়িয়ে মান্নান সাহেব বলছিলেন যে, কত শতাংশ বেকার এখানে চাকরি পেয়েছে? এটা তিনি বলছিলেন একটি কমিউনিটিকে লক্ষ্য করে। আজকে যারা চাকরি পাচ্ছেন না তারা যে কমিউনিটিরই হোন, তাদের জন্য ভারতবাসী হিসাবে রয়েছে আমাদের দুঃখ, হচ্ছে যন্ত্রণা। যারা কাজ পাচ্ছেন না, কর্ম ক্ষমতাকে কাজে লাগাতে পারছেন না, তাদের জন্য রয়েছে আমাদের দুঃখ, রয়েছে যন্ত্রণা। মানব সম্পদের এই যে অপচয়, এর চেয়ে বড় যন্ত্রণা আর কি হতে পারে? আমরা সেই যন্ত্রণার শরিক। কিন্তু সেদিক থেকে মানুষের দৃষ্টি সরিয়ে দিচ্ছেন ওরা। মাইনরিটির জন্য এটা করতে হবে, ওটা করতে হবে বলে বলছেন। কিন্তু আগে তো চাকরি হবে, তারপর তো পারসেন্টেজ! ১০০ ছেলের চাকরি হলে তবে তো দেখব যে, ওদের মধ্যে থেকে ১৫, ২১ বা ২৭ পারসেন্টের চাকরি হয়েছে! কিন্তু ওরা চাকরির উৎস্য মুখই বন্ধ করে দিচ্ছেন, আর প্রচার করছেন, আমরা এটা করেছি, ওটা করেছি। নিয়োগ বন্ধ করলো কে? ১৯৮৪ সালের ১৪ই জানুয়ারি থেকে একটার পর একটা নিয়োগ বন্ধ করে দেওয়া হল, প্রথমে ৯ মাস তারপর ৬ মাস, এই করে অনির্দিষ্ট কালের জন্য নিয়োগ বন্ধ করে দেওয়া হল। তারপর ৩৪১ দিনের ভি পি সিং-এর সরকার একটা নতুন প্রক্রিয়া গ্রহণ করেছিলেন। আপনারা তা করতে দিলেন না। এবার আসি পশ্চিমবাংলার শিল্পোন্নয়নের ব্যাপারে। আপনারা বক্রেশ্বরের কথা বলছেন, হলদিয়ার কথা বলছেন। লজ্জা করে না আপনাদের? এই প্রকল্পগুলি অনেক আগে শুরু হত। ইতিমধ্যে আমরা দেখেছি প্রতিটি ক্ষেত্রে খরচ বেড়ে গিয়েছে। আপনাদের লজ্জা করে না, ডলারের সঙ্গে টাকার দামে কি তফাৎ হয়েছে? আমরা দেখলাম কয়েক দিন আগে আপনাদের বোধোদয় হয়েছে। আমরা গ্যাট চুক্তির বিরোধিতা করেছিলাম, ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন-এর বিরোধিতা করেছিলাম। আমাদেরই বঙ্গ সন্তান বঙ্গ শতাব্দির প্রথম দিনে

মরোক্কোর মারাকাসে গিয়ে গ্যাট চুক্তি সই করে এসেছিলেন। আমরা তার ধিক্কার জানিয়েছিলাম। আপনারা তার প্রতিবাদ করেছিলেন? আজকে বিভিন্ন অর্গানাইজেশন বলছে এইভাবে ভারতবর্ষের সমস্ত শিল্পকে সংস্কৃতিকে, স্বাধীনতা সার্বভৌমত্বকে ধ্বংস করে দেওয়া হচ্ছে। বলা হয়েছিল ওষুধের দাম বাড়বে না। সেই সময় সৌগতবাবু দায়িত্ব নিয়ে বলেছিলেন যে ওষুধের দাম বাড়বে না। এখন কি অবস্থা হয়েছে? ওষুধের দাম এমন ভাবে বেড়ে গেছে যে অকাল মৃত্যু হচ্ছে, ঔষধের জন্য মানুষ হাহাকার করছে। শিল্পে বিনিয়োগ? আপনাদের কাছে আমাদের দাবি, আপনারা বিধায়ক হিসাবে আপনাদের দায়িত্ব আপনারা পালন করবেন কি? পশ্চিমবাংলার শিল্পোন্নয়ন স্তব্ধ করল কে? কেন্দ্রীয় সরকার ১৯৭৭ সাল থেকে হলদিয়ার অনুমোদন দিল না। ১৯৮৪ সালে এসে বললেন যে হলদিয়ার অনুমোদন দেওয়া হবে না। তারপর হঠাৎ ১৯৮৯ সালে ঠিক নির্বাচনের আগে হলদিয়ার শিলান্যাশ করে গেলেন। মান্নান সাহেব শিলান্যাশ নিয়ে এখানে অনেক কথা বলেছেন।

আপনি কি জানেন আপনাদের শিলান্যাস কি রকম? ১৯৭২ সালে এপ্রিল মাসে হাওড়া স্টেশনে হাওড়া শিয়াখালা এবং হাওড়া আমতা রেল লাইন হবে বলে শিলান্যাস করে গেলেন। আপনি তো শেওড়াফুলি যান, হাওড়া স্টেশন দিয়ে যাতায়াত করেন, আপনি তো দেখেছেন তখনকার প্রধানমন্ত্রী শিলান্যাস করে গিয়েছিলেন। আজকে সেই শিলান্যাসের পাথর মানুষের কাজে লাগছে না, পশু-পক্ষিদের কাজে লাগছে। কিন্তু এই সরকার তা করে না। এই রাজ্যপালের ভাষণে উল্লিখিত হয়েছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে কাজ করার কথা বলে সেই কাজ করার চেষ্টা করে। এই তো হজ হাউস উদ্বোধন হল। মান্নান সাহেব, আপনারা তো তার বিরোধিতা করেছিলেন। বলেছিলেন, এখন কেন হজ হাউস উদ্বোধন হবে? হজ হাউস তো হজে যাবার আগেই উদ্বোধন হবে? হজে যাবার সময় তারা থাকবে। এই তো ২ বছর আগে সল্টলেকে মহিলাদের আবাসনের জন্য একটা শিলান্যাস করা হল, কিছু দিন আগে স্বয়ম্ভরা মহিলা আবাসন উদ্বোধন হল। আপনাদের এইরকম কোনও উদাহরণ আছে? মাননীয় চেয়ারম্যান স্যার, আমি যে কথা বলতে চাই, প্রতিটি ক্ষেত্রে মানুষকে বিভ্রান্ত করার জন্য, সভাকে বিভ্রান্ত করার জন্য ওনারা নানা কথা বলেন। মাননীয় মুখ্যমন্ত্রী যতবার বিদেশে গিয়েছেন, এখানকার প্রতিটি সংবাদপত্রে বেরিয়েছে এবং সেখানে কি করেছেন না করেছেন প্রতিটি সংবাদ প্রকাশিত হয়েছে। কিন্তু আপনাদের কংগ্রেস সভাপতি, ১১০ বছরের সভাপতি, তিনি ১৯৮৯ সালে ২৫শে সেপ্টেম্বর থেকে ৫ই অক্টোবর পর্যন্ত বিদেশমন্ত্রী হিসাবে নিউইয়র্কের ইউনাইটেড নেশান প্লাজা হোটেলে ছিলেন। ২৭এ সেপ্টেম্বর থেকে ৫ই অক্টোবর পর্যন্ত কার সাথে তিনি কথা বলেছিলেন। তারা কারা? চন্দ্রস্বামী এবং আদনান খাসোগর, সৌদি আরবের একজন কুখ্যাত অস্ত্র ব্যবসায়ীর সঙ্গে তার কি লেনদেন হয়েছিল? এই সমস্ত সংবাদ আপনাদের সংবাদপত্রগুলি কি এই সময় বার করেছিল? ১৯৮৯ সালের সেপ্টেম্বর থেকে অক্টোবর প্রধানমন্ত্রী কি করেছিলেন এই সমস্ত ছিল? এই চন্দ্রস্বামী কে?

[2-50 — 3-00 p.m.]

আদনান খাসোগি কে? কি করতে গিয়েছিলেন তখনকার অতিরিক্ত সচিব, বিদেশ সচিব মিঃ শা? এত কেলেঙ্কারির কথা, তারপর আবার প্রাক্তন প্রধানমন্ত্রীর ছেলেকে 'সেন্ট

কিটস্' এ জড়াতে চেয়েছিলেন মানুষকে বিভ্রান্ত করার জন্য। কৈ, এর বিরুদ্ধে তো প্রতিবাদ করলেন না। এখানে দাঁড়িয়ে একজনও আপনারা প্রতিবাদ করেন নি। ১লা ফেব্রুয়ারিতে টাইমস অব ইন্ডিয়া সমস্ত প্রকাশ করেছে। আপনাদের কোনও নেতা প্রতিবাদ করেছেন কে, কথাটা, ডকুমেন্টটা ঠিক না? হাউসেকে জানিয়েছেন? এই জায়গায় বলেছেন? সৌগতবাবু, আপনিও বলেছেন রাজ্যসভার নির্বাচনে একজন প্রার্থী, আপনাদের একজন প্রার্থী ছিল। তাকে জয়ী করানোর জন্য কে কে টাকা নিয়েছেন, হিসাব চাই। তারা কারা ? কে কে নিয়েছেন উপর থেকে শুরু করে? আপনারা কোথায় নেমেছেন, একটু ভাবুন। আপনাদের একজন সদস্য বলেছেন, আই হ্যাভ চোজ দি বেস্ট ক্রিমিন্যাল। বড়বাজারের কংগ্রেস সভাপতি হাওলার অভিযোগে অভিযুক্ত, আর একজন কংগ্রেসের নেতা, প্রদেশ কংগ্রেসের সহসভাপতি বলেছেন। তিনি বলেছেন, আই হ্যাভ চোজ দি বেস্ট ক্রিমিন্যাল। কোথায় দাঁড়িয়ে আছেন আপনারা? বিধানসভার সদস্য হয়ে বিধানসভাকে কোথায় নিয়ে যাবার চেষ্টা করছেন? ৯০ পারসেন্ট ক্রিমিন্যাল, তারমধ্যে বেস্ট ক্রিমিন্যাল তাকে না দেখিয়ে আপনার আঙুল দেখাচ্ছেন আমাদের দিকে! কোথায় রাজসভা, আর কোথায় আমরা। আমরা বলছি যে বানতলায় যে ঘটনা ঘটেছিল তার তদন্ত হয়েছে, দোষী শাস্তি পেয়েছে। শাস্তির কথাটা খবরের কাগজে ছোট করে বেরিয়েছিল। ফুলবাগানে ঘটনা ঘটার পর, পরদিন ঘুম থেকে ওঠার আগেই গ্রেপ্তার করা হয়েছিল। আমরা প্রতিটি ক্ষেত্রে এই রকম ভাবে ব্যবস্থা নিয়েছি। আর আপনারা, ১৯৯৩ সালে বিস্ফোরণ ঘটেছিল, কি করেছেন, না এখন বি জে পি-র একজন সাংসদ যিনি দাউদ ইব্রাহিমকে প্রশ্রয় দিয়েছিলেন, তাকে গ্রেপ্তার করেছেন। আমরা ঘটনা ঘটার সাথে সাথে গ্রেপ্তার করি, ব্যবস্থা নিই। মান্নান সাহেব, আপনাদের এই সাহস আছে? আমরা যে রাজনীতি করি, তাতে আমরা এই ধরনের ঘটনার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করি। এরজন্য কমিশন গঠন করে দোষীকে আমরা শাস্তিও দিয়েছি। দোষী শাস্তি পেয়েছে। আমাদের পার্টি থেকে শাস্তি দেওয়া হয়েছে। আপনারা কোন জায়গায় দাঁড়িয়ে আছেন একটু ভাববেন তো? আপনাদের একজন মন্ত্রী সেই অভিযোগে অভিযুক্ত হলেন, তখন আর একজন মন্ত্রী, সৌগতবাবু আপনি কলকাতায় ছিলেন, আপনি জানেন, তিনি কলকাতায় এসে বললেন যে, একটার পর একটা লুট করছে, আর আমাদের মান সম্মান পৃথিবীর মানুষের সামনে লুটিয়ে দিচ্ছে। তিনি এখানে এসে বললেন, চন্দ্রস্বামীকে আমি গ্রেপ্তার করতে চেয়েছিলাম। আরও বললেন কে তাকে গ্রেপ্তার করতে দেয় নি। সৌগতবাবু তিনি এই কলকাতায় এসে এই কথা বলেছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, এই জায়গায় দাঁড়িয়ে বিবেচনা করে দেখুন। মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন, এই রাজ্যের সুস্থিতি সুন্দর পরিবেশ এবং যা কিছু আদর্শস্থানীয় তাকে ধ্বংস করার জন্য বিরোধীরা ধ্বংসাত্মক কাজ করছেন, একটার পর একটা গন্ডগোল করবার চেষ্টা করছেন। আপনারা ২রা জানুয়ারি, ১৯৯৫ সালে একটা ধর্মঘট করেছিলেন ১৬ই আগস্ট ৯৫ সালে আর একটা ধর্মঘট করেছিলেন। যাদের জন্য আপনারা ধর্মঘট করেছিলেন, তারা এখন কোথায় আছেন? কোথায় আছে মৌলালীর কেয়ার টেকার? এখন কোথায় আছে আজাদ, যারজন্য ফেব্রুয়ারি মাসে ধর্মঘট করেছিলেন? শঙ্কর চক্রবর্তী যার জন্য ধর্মঘট করেছিলেন জানুয়ারিতে, তিনি এখন কোথায়? আপনার সমাজ বিরোধীদের হয়ে অনেক ধর্মঘট করেছেন এবং বিশৃঙ্খলার সৃষ্টি করতে চেয়েছেন। সেখানে আমরা মানুষের কেয়ারটেকার হিসাবে দেশে শান্তি বিরাজ করতে চেয়েছি।

সেই কারণে দেশের বেকারি, দেশকে বিকিয়ে দেওয়ার বিরুদ্ধে ধর্মঘট এবং প্রতিবাদ করেছি। আপনারা কিন্তু সেসব নিয়ে একবারও বললেন না। আর আপনারা করলেন কি—রেপড কেসের আসামীর পক্ষ অবলম্বন করে, তাদের পক্ষ নিয়ে আমাদের সঙ্গে বিরোধিতা করছেন। আর তাদের পক্ষে নিয়ে বললেন যে, রাজ্যপালের ভাষণে এসবের কোনও উল্লেখ নেই। সুতরাং মাননীয় চেয়ারম্যান স্যার, রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন সেই ভাষণ শুধু পশ্চিমবঙ্গ নয়, ভারতবর্ষ তথা সারা পৃথিবীর সামনে সমস্ত দিক থেকে একটার পর একটা সাফল্য অর্জন করেছে। আজকে আপনারা তো অপরাধী হয়ে ঘুরে রেড়াচ্ছেন, তাই এখনে এসে যত কথা বলছেন। মাননীয় সৌগত বাবু, বলুন তো এই বিশ্বকাপ ক্রিকেট খেলার উদ্বোধনী অনুষ্ঠান ভারতবর্ষের অন্য রাজ্যে না হয়ে পশ্চিমবঙ্গে হল কেন? কেন গুজরাট, আমেদাবাদে তো হতে পারত, সেখানে হল না কেন? তার কারণ হচ্ছে তারা জানেন যে পশ্চিমবঙ্গের মতো শান্তিপূর্ণ জায়গা আর কোথাও নেই। এখানে যেভাবে কলকাতাকে শান্তিপূর্ণভাবে এই উদ্বোধন উৎসব পালিত হল অন্যত্র তা হত না, সেইকারণে তারা এখানে করলেন।

**(এইসময় শ্রী আব্দুল মান্নান কিছু বলতে ওঠেন)**

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় চেয়ারম্যান স্যার, গভর্নর্স অ্যাডরেসের উপরে আলোচনার সময়ে আমরা আশা করব যে সব সময়ে মুখ্যমন্ত্রী থাকবেন কিন্তু সেটা সব সময়ে তার পক্ষে থাকা সম্ভব নয়। তবে গতকাল লিডার অব দি অপজিশনের বক্তৃতার সময়ে তিনি ছিলেন। উনি সব সময়ে না থাকতে পারেন কিন্তু এটা তো আমরা আশা করব যে, সিনিয়র মিনিস্টার যারা আছেন, তারা অন্তত থাকবেন। বেশিরভাগ ক্ষেত্রে দেখা যায় যে, তারাও থাকেন না, তারা কি মুখ্যমন্ত্রী হয়ে গেলেন নাকি, যে আসতে পারেন না?

[3-00 — 3-10 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব :** মাননীয় চেয়ারম্যান স্যার, রাজ্যপালের প্রদত্ত ভাযণের উপরে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপরে দু একটি কথা বলতে চাই। রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন তার সমর্থন করে বলতে চাই যে, বিরোধী বন্ধুরা বারে বারে একটি কথাই উল্লেখ করার চেষ্টা করেছেন সেটা হচ্ছে যে, পুলিশি সম্পর্কে তারা বারে বরে বলেছেন যে, পশ্চিমবঙ্গে পুলিশি শাসন চলছে এবং পুলিশ ইচ্ছামতো অনেক কিছু করছেন এবং ঘটনা ঘটাচ্ছেন। আমি এই প্রসঙ্গে বিরোধীবন্ধুদের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এরা কি ভুলে গেছেন ১৯৬৭, ১৯৬৯ সালের কথা? ওরা কি ভুলে গেছেন ১৯৭৯ সালের কথা এবং ১৯৭২ থেকে ১৯৭৭ সালের কথা? ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পুলিশ যে ইতিহাস রচনা করেছিলেন এবং বাংলার বুকে ক্ষমতাশীল দলের প্রভাবে পুলিশ যেভাবে সাধারণ মানুষের আন্দোলনকে স্তব্ধ করে দিয়েছিলেন সেকথা কেউ ভোলে নি। আমাদের বাংলার যুব ছাত্র সম্প্রদায়কে তাদের আন্দোলন স্তব্ধ করে দেওয়ার জন্য শেষ করে দেওয়ার জন্য সিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে পুলিশ যে অত্যাচার করেছিল সেকথা আজও আমাদের দেশের মানুষ ভুলে যায় নি। গত ১৮-১৯ বছর ধরে আমাদের বামফ্রন্ট সরকার যেভাবে শান্তির পরিবেশের মধ্যে দিয়ে এবং নানা প্রতিকূল অবস্থার ভেতর এগিয়ে যাচ্ছে সেকথা

আপনারা কেউ উল্লেখ করলেন না। পশ্চিমবাংলায় তারা বিরোধীদের ভূমিকায় আছে, কিন্তু খুবই দুঃখের কথা, যেখানে একটা সরকার চলছে এবং যেখানে ১৮-১৯ বছর ধরে একটা সরকার একটা রাজ্যে চলছে, যেখানে পঞ্চায়েত ব্যবস্থা কায়েম আছে এবং বিভিন্ন পৌরসভার নির্বাচনের মধ্যে দিয়ে জনপ্রতিনিধিদের দ্বারা পৌরসভাগুলো সুষ্ঠভাবে কাজ করার চেষ্টা করছে, সেখানে তাদের বক্তব্য উল্লেখ করা উচিত বলে আমি মনে করি। যা ভালো তা তাদের স্বীকার করা উচিত। সাথে সাথে একথা বলতে চাই, তারা একবারও বলছেন না কেন্দ্রীয় সরকার বিভিন্ন পৌরসভা, বিশেষ করে কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন, শিলিগুড়ি মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন প্রভৃতি জায়গায় উন্নয়নের কাজ করার জন্য যা বরাদ্দ, কেন্দ্রীয় সরকার সরাসরি সেই টাকা তাদের কাছে পাঠিয়ে দিচ্ছে। কিন্তু এই কথা তাদের ভাবা উচিত, বিরোধী বন্ধুদেরও চিন্তা করা উচিত, যেখানে রাজ্যে একটা সরকার আছে, সেখানে সেই বরাদ্দকৃত অর্থ তাদের কাছে আসা উচিত। তারা ভেবে দেখছেন না এর মধ্যে দিয়েই আগামী দিনে বিচ্ছিন্নতাবাদ মাথাচাড়া দিয়ে উঠবে। যেখানে রাজ্যে একটা নির্বাচিত সরকার আছে এবং রাজ্য সরকারের একটা নিজস্ব দায়-দায়িত্ব আছে। স্বাভাবিকভাবে আমি বিরোধী বন্ধুদের বলব এই বিষয়ে তাদের উল্লেখ করা উচিত। রাজ্য সরকারের মাধ্যমে মিউনিসিপ্যাল কর্পোরেশন, পঞ্চায়েত এদের কাছে টাকা পাঠানো উচিত। সাথে সাথে এই কথা বলতে চাই, রাজ্যপালের ভাষণে বিভিন্ন বিষয়ে উল্লেখ করা হয়েছে এবং তাকে সমর্থন করতে গিয়ে আমি দু-একটি বিষয়ে বলতে চাই। উত্তর ২৪ পরগনা জেলার বারাসাত এবং দেগঙ্গার বিভিন্ন গ্রামে বিদ্যুতের প্রচন্ড অভাব আছে। এখনও সেখানে অনেক গ্রামে বিদ্যুৎ পৌছায়নি সাথে সাথে এটাও উল্লেখ করতে চাই, সেচের ব্যবস্থা সম্পর্কে রাজ্যপালের ভাষণে যা উল্লেখ করা হয়েছে সে সম্পর্কে বলতে চাই, বিদ্যাধরী নদী সংস্কার করা উচিত। উত্তর ২৪ পরগনা জেলার একটা অংশ, বারাসাত এবং দেগঙ্গার বহু জমির ফসল নষ্ট হয়ে যাচ্ছে, সেচের কোনও ব্যবস্থা করা যাচ্ছে না। পাশাপাশি ডিপ টিউবওয়েলের মাধ্যমে বিভিন্ন জমিতে সেচের ব্যবস্থা করা দরকার। উত্তর ২৪ পরগনা জেলার বারাসাত, রাজারহাট, হাবড়া এবং দেগঙ্গার একটা অংশে সেচের খুব অসুবিধা আছে। ডিপ-টিউবওয়েল বসানো এখনও সম্ভব হয় নি। বিদ্যুৎ সেই সব জায়গায় পৌছায় নি। স্বাভাবিক ভাবে এটাও এতে উল্লেখ থাকা উচিত ছিল বলে আমি মনে করি। প্রাথমিক বিদ্যালয় সম্পর্কে মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন তাকে সমর্থন করতে গিয়ে একথা উল্লেখ করতে হচ্ছে যে গ্রামাঞ্চলে বহু প্রাথমিক বিদ্যালয় ভগ্ন অবস্থায় আছে। আমি জানি আমাদের সরকার চেষ্টা করছেন, এই চেষ্টাকে আরও তরান্বিত করার দরকার, আরও বেশি বেশি বরাদ্দ করার প্রয়োজন বলে মনে করি। এইকটি কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় চেয়ারম্যান মহাশয় আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের আমি বিরোধিতা করছি এবং আমার দলের তরফ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এসেছে সেই সংশোধনী প্রস্তাবগুলোকে সমর্থন করছি। মাননীয় চেয়ারম্যান মহাশয় আমি সরকার পক্ষের যারা বক্তব্য রাখলেন তাদের বক্তব্য মনোযোগ সহকারে শুনলাম এবং আমি খুবই আশ্চর্য হলাম, যে দল চীন আক্রমণের

সময় বলেছিল ভারতবর্ষ চীন আক্রমণ করেছে, সেই দলের মুখে আজকে ভারত সরকারের বিদেশ নীতির সমালোচনা শুনতে হচ্ছে। এটা অত্যন্ত দুঃখের কথা। কিউবা সম্বন্ধে রবীনবাবু বললেন, আমার মনে হয় নিশ্চয় কিউবা কে সাহায্য করার দরকার ছিল, সে বিষয়ে আমার কোনও আপত্তি নেই। কিন্তু আমি রবীনবাবুকে জিজ্ঞাসা করতে চাই ২-৩ মাস আগে পশ্চিমবঙ্গে ভয়াবহ বন্যা হল, আমার জেলাও তার ব্যতিক্রম নয়। সেখানে সরকারের তরফ থেকে ত্রাণের ব্যবস্থা করেন নি কেন? আজকে উল্লেখ পর্বে আমি উল্লেখ করেছি যে বন্যায় তান্ডব সরকারের সৃষ্টি। সরকার যদি সময়মতো বাঁধগুলো মেরামত করতেন তাহলে বন্যা হত না। এব্যাপারে বার বার বলেছি কিন্তু কোনও কর্ণপাত করা হয় নি। মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমায় ময়ূরাক্ষী ড্যাম থেকে জল ছাড়ার ফলে বন্যা হয়। একদিনে কয়েক লক্ষ কিউসেক জল যদি ছাড়া না হত এবং বৃষ্টির আগে অল্প অল্প জল ছাড়লে এই বন্যা হত না। সেদিকে সেচ দপ্তর, সরকারের দৃষ্টি নেই। বন্যার পর ত্রাণের ব্যাপারে সরকারের উদাসীনতা। নিজের জায়গায়, নিজের রাজ্যে ত্রাণের কোনও ব্যবস্থা নেই, ত্রিপল নেই, মাঠের ফসল নষ্ট হয়ে খাদ্যাভাব দেখা দিয়েছে সেদিকে কোনও দৃষ্টি নেই সরকারের। অথচ কিউবায় কত চাল পাঠানো যায় সেটা তারা চিন্তা করছেন। এব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণের উল্লেখ নেই। মাননীয় রাজ্যপালের ভাষণে পশ্চিমবঙ্গের যে আসল চিত্র সেটা পরিস্ফুট হয় নি। আইন শৃঙ্খলার অবনতি, বন্যা ত্রাণ বিদ্যালয়েব শিক্ষা সম্পর্কে পঞ্চায়েতের চুরি, হাসপাতালের দুরবস্থা ইত্যাদি মাননীয় রাজ্যপালের ভাষণে পরিস্ফুট হয় নি। আপনারা হাওলা নিয়ে চিৎকার করছেন। আপনাদের নিজের রাজ্যে ওয়াকফ সম্পত্তি নিয়ে কি ঘটল? ৫ই ফেব্রুয়ারি ইস্টার্ন এজে বেরিয়েছে, জুডিসিয়াল সেক্রেটারি পি কে সেনগুপ্ত ওয়াকফ নিয়ে এনকোয়ারি করে মুখ্য সচিব শ্রী কৃষ্ণমূর্তির কাছে রিপোর্ট জমা দেন। কিন্তু সেই রিপোর্ট প্রকাশ করা হচ্ছে না। আমি দাবি করছি ওয়াকফ সংক্রান্ত রিপোর্ট প্রকাশ করে, বিশেষ করে সংখ্যালঘু সম্প্রদায়ের কাছে পরিষ্কার ভাবে বলুন যে ওয়াকফ সম্পত্তি নিয়ে কি হয়েছে।

[3-10 — 3-20 p.m.]

হাওলা কেসে ৬৫ কোটি টাকা তছরূপ বা কেলেঙ্কারি হয়ে থাকতে পারে। কিন্তু আজকে এই ওয়াকফ বোর্ডের প্রায় হাজার কোটি টাকা তছরূপ হয়েছে—হাওলা কেলেঙ্কারিতে যুক্ত টাকার প্রায় ১০/১৫ গুণ বেশি। মাননীয় চেয়ারম্যান স্যার, এই বামফ্রন্ট সরকারের হল, তারা নিজেদের কেলেঙ্কারিগুলো চাপা দিতে ওস্তাদ। ট্রেজারি কেলেঙ্কারি তন্তুজ কেলেঙ্কারি, বশিদ কেলেঙ্কারি থেকে আরম্ভ করে একটার পর একটা কেলেঙ্কারির কথা আমরা বলতে পারি। কিন্তু সেই কেলেঙ্কারিগুলো আপনারা প্রকাশ করতে চান না। আপনার এনকোয়ারি কমিটির রিপোর্ট বিধানসভা পেশ করেন না, বা সাধারণ মানুষের কাছে প্রকাশ করেন না। দেখছি সমস্ত জিনিস টাই চাপা দেওয়াই হচ্ছে একমাত্র উদ্দেশ্য। ইস্টার্ন এজ পত্রিকায় কি লিখেছে দেখুন। এখানে পি কে সেনগুপ্ত মহাশয়ের রিপোর্টে আছে ''In his report Mr. Sengupta has mentioned that there were not only illegal transfers of Waqf properties, the Sub-Committee of the State Waqf Board resorted to all sorts of "misdeeds" like selling properties without informing the Waqf Commissioner and did not allow the authorities to audit the ac-

counts properly of the Waqf Board. There has been no audit report since '82'' এর থেকে বড় কেলেঙ্কারি আর কি হতে পারে? সুতরাং লজ্জায় আপনাদের মাথা হেঁট হয়ে যাওয়া উচিত। যেখানে সংখ্যা লঘু সম্প্রদায়ের ওয়াকফ বোর্ডের হাজার হাজার কোটি টাকা তছরূপ করেছেন, সেখানে হাওলা নিয়ে কথা বলা আপনাদের মুখে সাজে না। পশ্চিমবাংলার মানুষ জানে বামফ্রন্টের কি চরিত্র। কি করে তারা বড় বড় বাড়ি করে কি করে বড় বড় অফিস ঘর তৈরি করে বিভিন্ন জেলাতে পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ সেই সম্বন্ধে সম্পূর্ণ ওয়াকিবহাল আছে। সুতরাং এই সম্বন্ধে নতুন করে বলার আর কিছু নেই। সেইজন্য আপনারা জানেন যে আগামীতে যে নির্বাচন হতে চলেছে, তাতে আপনাদের অবস্থা সঙ্গীন হবে, যেমন হয়েছিল কিছুদিন আগে হয়ে যাওয়া মিউনিসিপ্যাল নির্বাচনে। আমার নিশ্চিত ধারণা আগামী বিধানসভা নির্বাচনে আপনাদের অবস্থা সঙ্গীন হবে। আমরা শুনেছি, কাগজেও দেখেছি যে, এই বিধানসভার সদস্যদের মধ্যে অনেকেই নাকি এবারে নমিনেশন পাবেন না। নিশ্চয় তাদের বিরুদ্ধে কোনও না কোনও অভিযোগ আছে, তছরূপের অভিযোগ আছে, সেইজন্যই তাদের নাম বাদ দিয়ে নতুন মুখ আনবার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। রাজ্যপালের ভাষণের দিকে তাকান, দেখবেন এখানে কোনও উন্নয়নের ব্যবস্থা হচ্ছে না। যেটুকু হচ্ছে, সেটুকুও কেন্দ্রীয় সরকারের বিভিন্ন পরিকল্পনা জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনা, নেহেরু রোজগার যোজনা, এসব কেন্দ্রীয় সরকারের টাকা থেকে হচ্ছে, যেটা প্রধানমন্ত্রী কিছুদিন আগে ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে বলেছেন। মুখ্যমন্ত্রী বলেছেন কার টাকা? ঠিক কথাই বলেছেন, এটা জনগণের টাকা রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকার, কারোরই টাকা নয়। সংবিধানের আইন অনুযায়ী কেন্দ্রীয় সরকার যে টাকা পান, সেই টাকা দিয়ে বিভিন্ন প্রকল্পগুলি যাতে রাজ্য সরকার রূপায়িত করতে পারেন তাই করেন। কিন্তু অত্যন্ত দুঃখের কথা, জওহর রোজগার যোজনার মতো একটি গুরুত্বপূর্ণ যোজনার টাকা মাইনের জন্য বা গ্রামপঞ্চায়েত খাতে দিতে পারছে না, সেইজন্য গ্রাম-পঞ্চায়েত-এর উন্নয়ন ব্যহত হয়ে যাচ্ছে। আজকে এই অবস্থার মধ্যে আপনারা পশ্চিমবঙ্গকে নিয়ে এসেছেন যেখানে গ্রামবাংলাকে কেন্দ্রীয় সরকারের সাহায্য থেকে বঞ্চিত হতে হচ্ছে। আজকে দেখছি ঋণের বোঝা বাড়তে বাড়তে ১৫ হাজার কোটি টাকাতে গিয়ে পৌঁছেছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা আপনারা ধার বা ঋণ পান, সেই টাকা সুদ সমেত ফেরত দিতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পরিকল্পনা বাবদ যে টাকা পান তা দিয়ে দিতে হয়।

ফলে আজকে আপনাদের উন্নয়নমূলক সমস্ত কাজ বন্ধ হয়ে যাচ্ছে। পরিকল্পনা খাতে যে সমস্ত টাকা আছে সেই টাকায় যেসমস্ত কাজ হওয়ার কথা, নতুন স্কুল হওয়ার কথা, রাস্তা হওয়ার কথা, নতুন হাসপাতাল হওয়ার কথা, তা হচ্ছে না। সমস্ত টাকা হয় ঋণ শোধ করতে না হয় আধা সরকারি কর্মচারিদের মাইনে এবং অন্যান্য কাজে চলে যাচ্ছে। এই দেউলিয়া অবস্থার মধ্যে আপনারা পশ্চিমবঙ্গকে নিয়ে এসেছেন। কিন্তু এব্যাপারে রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই। আমরা দেখছি কি, ১৯৯২-৯৩ সালের আর্থিক বছরে মোট ঋণের দায় ছিল এক হাজার ৬৭ কোটি কোটি টাকা। সেই বছরে আপনারা কেন্দ্রীয় সরকারের যোজনা খাতে সাহায্য পেয়েছিলেন সাড়ে ৪০০ কোটি টাকা মতো। অথচ কেন্দ্রীয় সরকারকে সুদ-সমেত ফেরত দিয়ে হয়েছে ১ হাজার ৪৭ কোটি টাকা। কি করে পশ্চিমবঙ্গের উন্নতি হবে? এখানে আয় বাড়ানোর জন্য নানা রকম পরিকল্পনা করছেন। ভোট অন অ্যাকাউন্ট

বিধানসভায় পাসের আগে কাগজে প্রকাশ হয়ে গেছে। আবার নাকি শোনা যাচ্ছে, আপনারা বিভিন্ন তেল কোম্পানি থেকে—যেমন ইন্ডিয়ান ওয়েল, বার্মাসেল প্রভৃতি—ট্যাক্স ধার্য করবেন। ঠিক আছে আপনারা আয় বাড়াবার চেষ্টা করছেন তাতে আমরা অসম্মতি জানাচ্ছি না। কিন্তু তাতেও কি পশ্চিমবাংলার উন্নয়ন হবে? আপনারা ১৮/১৯ বছর ধরে ক্ষমতায় আছেন, পশ্চিমবাংলার কি উন্নয়ন করেছেন? হলদিয়া পেট্রোকেমিক্যাল করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন, বক্রেশ্বর থারমল পাওয়ার স্টেশন করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন আবার এখন বলছেন, পশ্চিমবঙ্গে আমরা শিল্পায়ন করব আমাদের ভোট দিয়ে গদিতে বসিয়ে দাও। আমরা বেকার রাখব না। ভাওতা দেওয়া সমস্ত কথা। পশ্চিমবাংলার মানুষ বেকার মানুষ ভালোভাবে জানে এখানে শিল্পায়ন হবে না। যে সরকার বক্রেশ্বর থারমল পাওয়ার করতে পারে না, হলদিয়া পেট্রো-কেমিক্যাল করতে পারে না সেই সরকার-এর পক্ষে পশ্চিমবঙ্গে শিল্পায়ন করা সম্ভব নয়। আজকে আপনারা বলছেন, প্রচুর বিদেশি লগ্নি আসছে। কিন্তু আমার জেলা মুর্শিদাবাদ, বা বীরভূম, নদীয়াতে তো আমরা কোনও কিছুই দেখতে পাচ্ছি না। কোনও জায়গায় কোনও লগ্নি হচ্ছে না। তারা এখানে আসবে কেন, তারা এখানে আসতে চায় না। তারা জানে এখানে কারখানা স্থাপন করলে সিটু নামে যে শ্রমিক সংগঠন আছে তাদের কথা মতো উঠতে বসতে হবে, তাদের কথা শুনে চলতে হবে। এই অবস্থার মধ্যে মালিকরা কেন তাদের কষ্টর্জিত টাকা লগ্নি করতে আসবে? তারা নিজেদের ইচ্ছামতো কর্মী ছাঁটাই বা নিয়োগ তারা করতে পারবেন না। এই যদি অবস্থা হয় তাহলে বাইরের শিল্পপতিরা পশ্চিমবাংলায় লগ্নি করতে আসবে না। তবে আমরা মাঝে মাঝে শুনতে পাই যে, সিটুর নীতির পরিবর্তন করে কাজের দিকে নজর দিতে হবে, প্রোডাক্টিভিটি বাড়াতে হবে। এই সব ভালোভালো কথা মুখ্যমন্ত্রীর মুখ থেকে শুনতে পাই। আবার মাঝে মাঝে বলেন, শ্রমিকরা কাজ করতে হবে, কর্মচারিদের কাজ করতে হবে, প্রোডাকশন বাড়াতে হবে। আবার অনেক সময় আক্ষেপ করে বলেন, আমি কি চেয়ারকে বলব? এর আগে সদস্যরা এই বিধানসভায় অসীম বর্মন সম্বন্ধে যে সব কথা তুলে ধরেছেন তাতে আমরা বুঝতে পারছি যে আপনারা মুখে এক কথা বলেন কিন্তু কাজে অন্য করেন। মুখ্যমন্ত্রী বলছেন, হকার উচ্ছেদ করে সাধারণ মানুষের যাতায়াতের পথ ক্লিয়ার করতে দিতে হবে। কিন্তু কার্যক্ষেত্রে দেখা যাচ্ছে তা হচ্ছে না। অন্য বিধায়করা বলছেন না হকার থাকবে। কোনটা সত্যি? আমরা বাস্তবে দেখছি মুখ্যমন্ত্রীর কথা কার্যকর হচ্ছে না। আর সিটু সেই গতানুগতিক পথেই চলেছে এবং বিভিন্ন জায়গায় অকারণে শ্রমিক অসন্তোষ লাগিয়ে রেখেছে।

[3-20 — 3-30 p.m.]

তার ফলে বিভিন্ন প্রতিষ্ঠানগুলি মার খাচ্ছে। তার ফলে প্রোডাকটিভিটি বাড়ছে না, শিল্পায়ন হচ্ছে না। সুতরাং এই দিকে আপনারা যদি দৃষ্টি না দেন, আপনাদের দৃষ্টি যদি পরিবর্তিত না হয় তাহলে পশ্চিমবাংলায় শিল্পায়ন সম্ভব হবে না। এই দৃষ্টিভঙ্গি রাজ্যপালের ভাষণের মধ্যে প্রতিফলিত হয় নি। রাজ্যপালকে আপনারা যা ছেপে দিয়েছেন তিনি সেটাও পড়তে সুযোগ পান নি, অবশ্য একটা অঘটনের জন্য পড়তে পারেন নি। আপনারা এমন একটা অবস্থার মধ্যে রাজ্যের অর্থনৈতিক অবস্থাকে নিয়ে গেছেন যেখানে, ডায়েড ইন হারনেস কেসে সেখানে কোনও অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে না। যে কর্মচারী কাজ করতে করতে মারা

গেছেন, তার ছেলেকে চাকরি দেওয়ার নীতি সরকারের আছে। আমার কাছে বহু দৃষ্টান্ত আছে, কেস আছে। এমনও আছে তাদের সংসার চলছে না, তাদের উপার্জনকারী ব্যক্তিটি মারা যাবার পর। আমি বহু লেখালেখি করেছি। আপনারা বলেছেন মরেটরিয়াম আছে, অ্যামবার্গো আছে, এমন ফিন্যান্স এর কাছে যেতে হবে, ফিন্যান্স যতক্ষণ পর্যন্ত না স্যাংশন করবে ততক্ষণ পর্যন্ত হবে না। এই রকম অর্থনৈতিক অবস্থার মধ্যে পশ্চিমবাংলাকে এনেছেন, স্কুলে শিক্ষক নিয়োগ হচ্ছে না। আমরা ডি আই কে জিজ্ঞাসা করেছিলাম ৫ জন শিক্ষক রিটায়ার করেছেন, সেখানে শিক্ষক দেন নি। আমার কাঁদিরাজ হাই স্কুলের কথা বলছি। একেই তো হান্ড্রেড পয়েন্ট রোস্টারের ফলে অনেক কেস, অনেক ক্ষেত্রে এস সি, এস টি শিক্ষক পাওয়া যাচ্ছেনা, দু-তিন বছর ধরে অ্যাডভার্টাইজ করেও পাওয়া যাচ্ছেনা, সে কথা আমি বাদ দিলাম। অ্যাপ্রুভাল বা শিক্ষক নিয়োগ করবার পারমিশন আসছে না। আমরা এক বছর, দু বছর অপেক্ষা করে আছি। সরকারের একটা অলিখিত নিয়ম আছে, যত পারো দেরি কর। শিক্ষক নিয়োগ করলে মাহিনা দিতে হবে তহবিল থেকে, আর তহবিল থেকে খরচ হবে। ছেলেরা ঘুরে বেড়াচ্ছে, শিক্ষা লাভ থেকে বঞ্চিত হচ্ছে। বার বার আমরা লিখেছি যে বাড়ি ঘর পড়ে যাচ্ছে। স্কুলবাড়ি তৈরি হয়েছে মেরামত করবার জন্য অর্থের প্রয়োজন। কিন্তু কোনও উপায় নেই, কোনও অর্থ পাওয়া যাচ্ছে না। সরকারের অর্থ নেই। আজকে এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলাকে নিয়ে এসেছেন। রাস্তাঘাটের অবস্থা আর কি বলব। বন্যার ফলে রাস্তাঘাট ধুয়ে মুছে চলে গেছে। স্টোনচিপস আর পিচ থপথপ করে ঢেলে দেওয়া হয়েছে, কোনও রোলার ব্যবস্থা নেই। এক, দু মাস পরে সব ধুয়ে মুছে সাফ হয়ে গেছে। আপনাদের মন্ত্রী বিনয় বাবুর কথায় পরিস্ফুট হয়ে গেছে। যদিও শেষ পর্যন্ত তিনি তার স্ট্যান্ড পয়েন্টে স্টিক করে থাকতে পারেন নি। এই সরকার কন্ট্রাকটারদের সরকার। বাই দা কন্ট্রাকটর, ফর দা কন্ট্রাকটর। এই ১৮ বছরের রাজত্বে যদি দেখেন তাহলে দেখবেন এতে দুই শ্রেণীর মানুষ উপকৃত হয়েছে। এক হচ্ছে ক্যাডার যারা বহু টাকা করেছে, বাড়িঘর করেছে। আগে এরা বিড়ি খেতো, এখন এরা সিগারেট খায়, আগে ভাঙা সাইকেলে যেত, এখন মোটর সাইকেলে যায়। আরেকটা শ্রেণীর মানুষ হচ্ছে কন্ট্রাকটার। এরা আপনাদের ঘুষ দিয়ে তারা যেখানে কাজ করছে সেখানে কাজের নামে গাফিলতি করছে, কাজের নামে ফাঁকি দিচ্ছে এবং কোটি কোটি টাকা তারা আত্মসাৎ করছে। এই জিনিস আপনারা যদি চেক না করেন, এই জিনিস আপনারা যদি না দেখেন, একেইতো টাকা নেই, যেটুকু টাকা আছে বাঁধ বাঁধবার জন্য, রাস্তা মেরামত করবার জন্য তার সিংহভাগই নষ্ট হয়ে যাচ্ছে। রাজ্যপালের ভাষণের মধ্যে কিছুই দেখতে পেলাম না। যে কি করে এই কোটি কোটি টাকা অপচয় বন্ধ করার চেষ্টা হবে। বন্যায় যাদের ঘর ভেঙেছে তাদের আপনারা ঋণ দিচ্ছেন। কত দিচ্ছেন? যাদের ঘরভেঙে ধুয়ে-মুছে সাফ হয়ে গেছে, ঘরের চিহ্ন পর্যন্ত আর নেই, তাদের ঋণ দিচ্ছেন কত, না ১ হাজার টাকা! বুকে হাত দিয়ে বলুন তো এক হাজার টাকায় একটা মাটিরঘর হয়? আর যাদের ঘর অর্ধেক ভেঙেছে তাদের দিচ্ছেন ৫০০ টাকা। এরপরেও কি হচ্ছে, আমাদের মুর্শিদাবাদ জেলার কান্দি ব্লকে দেখছি সরকারি অফিসাররা এনকোয়ারি করে দেখছেন ঘর কতটা ভেঙেছে। যে ঘরগুলো সম্পূর্ণ ভেঙেছে এবং যে ঘরগুলি অর্ধেক ভেঙেছে সে সমস্তগুলোর জন্য ঐ ১০০০ টাকা এবং ৫০০ টাকা হিসাবে হিসাব করে দেখা গেছে মোট ২৭ লক্ষ টাকা দরকার। আগস্ট মাসে বন্যা হয়েছে, জানুয়ারি মাসে ২৭ লক্ষ টাকার জায়গায় মাত্র ৮ লক্ষ

টাকা দেওয়া হয়েছে। বি ডি ও, এস ডি ও বললেন, ৮ লক্ষ টাকা প্রথমে বিলি কর। কি করে বিলি হবে? কাকে কাকে বাদ দিয়ে বিলিহবে? ওয়ান থার্ডকে দেওয়া হবে, বাকিদের বাদ দিতে হবে। একে এক হাজার টাকা আর পাঁচশো টাকা, তাও আবার ধাপে ধাপে দেবেন। ওয়ান থার্ড মানুষকে বিলি করার পর আবার ৬ মাস পরে ওয়ান থার্ড মানুষকে দেওয়া হবে! এইভাবে টাকা বিলি হয়না, এটা চলতে পারে না। কান্দি থানার অন্তর্গত গোকর্ণে ১৯৯৩ সালের এপ্রিল মাসে বিরাট টর্নডো বয়ে গিয়েছিল, খবরের কাগজে আপনারা নিশ্চয়ই দেখেছেন। সেই টর্নেডোর প্রকোপে ৪৬ জন লোক মারা গিয়েছিল, হাজার হাজার বাড়ি ঘর পড়ে গিয়েছিল। সেখানে ঠিক হয়েছিল হাডকো থেকে লোন দেওয়া হবে স্টেট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের থ্রুতে। সেই টাকা আজ তিন বছর বাদেও মানুষ পাচ্ছে না। আজকে এই অবস্থায় প্রশাসন এসেছে, সরকারকে নিয়ে গিয়েছে! তিন বছর আগে টর্নেডোর বাড়ি ভাঙলো, আজ পর্যন্ত মানুষ সেখানে টাকা পেল না। প্রশাসনিক গাফিলতি একটার পর একটা বাধার সৃষ্টি করে চলেছে। যে সরকারি বাঁধগুলো ভেঙে গেলে ইরিগেশন দপ্তর মেরামত করে থাকে, বন্যায় সে বাঁধগুলো ভেঙে গেছে। সেগুলো ছাড়াও আপনারা জানেন গ্রামাঞ্চলে অনেক এক্স-জমিদারি বাঁধ আছে, সেগুলো ছোটখাটো বন্যার হাত থেকে এলাকার মাঠকে রক্ষা করতে থাকে, বড় বন্যাকে সেগুলো ঠেকাতে পারে না। এবারের প্রচন্ড বন্যায় সেই এক্স-জমিদারি বাঁধগুলো কান্দি মহকুমা সহ সমগ্র মুর্শিদাবাদ জেলার বিভিন্ন জায়গায় সম্পূর্ণ প্রায় নষ্ট হয়ে গেছে। এই এক্স-জমিদারি বাঁধগুলো কারা মেরামত করবে? এর তো কোনও ঠিক-ঠিকানা নেই! একটু আগে আমি এবিষয়ে দেবব্রত বাবুর সঙ্গে কথা বলছিলাম, তিনি এর কোনও উত্তর দিতে পারলেন না। ইরিগেশন দপ্তর করবে না। পঞ্চায়েতের পক্ষেও সম্ভব নয় অত টাকা খরচ করা। জেলা প্রশাসন দায়িত্ব নিচ্ছে না। তাহলে এই বাঁধগুলো কে মেরামত করবে? এবিষয়ে কোনও বক্তব্য বা কোনও পরিষ্কার চিত্র রাজ্যপালের ভাষণে দেখছি না। তাই আমি দাবি করছি অগ্রাধিকারের ভিত্তিতে এই এক্স জামিদারি বাঁধগুলো মেরামত করার নির্দিষ্ট নীতি অনুযায়ী কর্মসূচি গ্রহণ করা হোক। এর জন্য অবিলম্বে সরকারকে সিদ্ধান্ত গ্রহণ করতে হবে। তানাহলে আগামী বন্যায়—যদি ছোটখাটো বন্যা হয়—যেসব মাঠের ফসল এই সব বাঁধগুলো রক্ষা করে সেসব মাঠ ভেসে যাবে, কোনও ফসল হবে না।

আজকে আপনাদের বিদ্যুৎ মন্ত্রী এখানে উপস্থিত নেই, তিনি উপস্থিত থাকলে তাকে বিদ্যুৎ-এর বিষয়ে কয়েকটা কথা বলতাম। আপনারা বলছেন, পশ্চিমবাংলায় অচল বিদ্যুৎ উৎপন্ন হচ্ছে, আমরা উদ্বৃত্ত হয়ে গেছি। কিন্তু গ্রামের অবস্থা কি? আপনারা অনেকেই গ্রামে থাকেন, সেখানে আপনারা কি দেখছেন? সেখানে আজকে বিদ্যুতের অভাবে শ্যালো টিউবওয়েল, মিনি ডিপ টিউবওয়েল চলছে না। কারণ ট্রান্সফর্মার নেই, ট্রান্সফর্মারের হাহাকার। একমাত্র আমাদের কান্দি মহকুমাতেই ২৫ কেভি ১০০ ট্রান্সফর্মার দরকার। কিন্তু পাওয়া যাচ্ছে না। রোজই দেখছি—আমাদের কাছে, একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছে ট্রান্সফর্মার নেই, ট্রান্সফর্মারের অভাবে মিনি ডিপ টিউবওয়েল চলছে না, এই অভিযোগ মানুষ জানাচ্ছে। এর ফলে বন্যার পরেও অতিকষ্টে যে ফসল উৎপন্ন হয়েছে সে ফসলও বাঁচানো যাচ্ছে না। সরকারের চুড়ান্ত গাফিলতি ফলেই এই অবস্থার সৃষ্টি হয়েছে। গ্রাম-শহরের বেকার এবং দরিদ্র শ্রেণীর মানুষদের একটার পর একটা অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। এই সমস্ত সমস্যার সমাধান করবার

কোনও নির্দিষ্ট পথ রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা পাই নি। তাই এই রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো এসেছে সেগুলোকে সমর্থন করছি এবং সকলের কাছে সমর্থন জানাবার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় চেয়ারম্যান স্যার, এই বিধানসভায় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার পরিপ্রেক্ষিতে এখানে যে ধন্যবাদসূচক প্রস্তাব উঠেছে, আমি তার বিরোধিতা করি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে সামান্য কিছু বক্তব্য রাখতে চাই। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি কাকেই বা বক্তব্য শোনাবো, কেই বা শুনবে, কেই বা মর্যাদা দেবে তা আমার জানা নেই। তবু বলি, এখানে মাননীয় শ্রী সত্যসাধনবাবু আছেন, তাকেই উদ্দেশ্য করে বলি। রবীনবাবু একটু আগে এমন বক্তব্য রাখলেন যা শুনে আমার মনে হল উনি রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখলেন, না দিল্লির পার্লামেন্টে বক্তব্য রাখলেন সেটা বোঝা গেল না। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করি না। তার একটি অন্যতম কারণ হল, রাজ্যপালের ভাষণের মধ্যে বেকার সমস্যা-সমাধানের কোনও উল্লেখ নেই। আমি মাননীয় মন্ত্রী শ্রী সত্যসাধন চক্রবর্তীকে বিনীতভাবে জানাচ্ছি, এই রাজ্য সরকার বেকার সমস্যা সমাধানের জন্য কিভাবে চেষ্টা করছেন। একটা বামপন্থীদের চেষ্টা হওয়া উচিত ছিল, ক্রনিক এটেম্পট হওয়া উচিত ছিল, নতুবা হাফ-হার্টেড চেষ্টা হওয়া উচিত ছিল। কিন্তু ক্যাজুয়ালি হয়ে গেছে। আমি উদাহরণ হিসাবে দেখাচ্ছি, ১৯৮৯ সালে রাজ্য সরকারের ভ্যাকেন্সি নোটিফায়েড ১৮ হাজার ৯৯৪। কিন্তু প্লেসমেন্ট হয়েছে ৯ হাজার ৯৯৪। ১৯৯১ সালে ভ্যাকেন্সি নোটিফায়েড ১৪ হাজার ২৪৩। প্লেসমেন্ট হয়েছে ৮ হাজার ১৪৯। ১৯৯২ সালে ভ্যাকেন্সি নোটিফায়েড ১২ হাজার ৬১২। অ্যাপয়েনমেন্ট হয়েছে ৭ হাজার ৩৯১। ১৯৯৩ সালে ১৪ হাজার ৩৬৫ আর প্লেসমেন্ট হয়েছে ৫ হাজার ৬৭৫। যদি কোনও বামপন্থী অধ্যাপক অঙ্কের কার্ভ বানাতে পারেন তাহলে এই রাজ্যের বেকারের বিষয়ে হওয়া উচিত ছিল কার্ভটা ইনক্রিজ করবে। কিন্তু ১৯৮৯ সাল থেকে ১৯৯৩ সাল পর্যন্ত লেবার ইন ওয়েস্ট বেঙ্গল-এ আমি ১৯৯৪ সালের রেকর্ড থেকে বলছি এই কার্ভটা ক্রমশ নিচের দিকে নামছে। তবুও রবীনবাবু এখানে বললেন, আমাদের রাজ্য ভারতবর্ষ তথা পৃথিবীর নাকি মুখোজ্জ্বল করেছে। এই যদি মুখোজ্জ্বলের দৃষ্টান্ত হয়ে থাকে তাহলে ঐ মুখ আর না দেখানোই ভাল। রবীনবাবু যদি মনে করেন, কেন্দ্রীয় সরকার চাকরি দেয়নি, অতএব আমরাও চাকরি দেব না। এই কথা পরিষ্কার করে ময়দানে দাঁড়িয়ে বলুন, রাজ্য সরকারের যে ভ্যাকেন্সি নোটিফায়েড করেছেন তার অর্ধেকেরও বেশি চাকরি দিতে পারেন নি। কমলেন্দু বাবু এখানে বললেন, শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের প্রতি প্রতারণা করেছেন শ্রীমতী মমতা ব্যানার্জি ময়দানে মিটিং ডেকে। আমি প্রমাণ করে দিতে চাই, এই রাজ্যের সরকার এস সি ও এস টি এবং ফিজিক্যালি হ্যান্ডিক্র্যাফট মানুষদের প্রতি প্রতারণার চরম জায়গায় নিয়ে গেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন। ভারতের সংবিধান এবং আমাদের রাজ্য সরকারের প্রতি ডায়রেকটিভস আছে, ২২ পারসেন্ট এস সি-র জন্য পোস্ট রিজার্ভ রাখতে হবে এবং ৬ পারসেন্ট এস টি আর ২ পারসেন্ট

ফিজিক্যালি হ্যান্ডিক্র্যাফটের জন্য। আপনি মন্ত্রী হওয়ার পর দায়িত্ব নিয়ে বলতে পারেন এস সি-র ২২ পারসেন্ট ভ্যাকেন্সি পূরণ করেছেন বা এস টি-র ৬ পারসেন্ট ভ্যাকেন্সি পূরণ করেছেন বা ফিজিক্যাল হ্যান্ডিক্র্যাফটের ২ পারসেন্ট ভ্যাকেন্সি পূরণ করেছেন? করতে পারেন নি। এদের প্রতি আপনারা দেখছেন না বলে আমার মনে হয়। আমি উদাহরণ দিচ্ছি, ১৯৯৩ সালে এস সি চাকরি পেয়েছে ২০.৩। এস টি চাকরি পেয়েছে ৪.০২ পারসেন্ট আর ফিজিক্যালি হ্যান্ডিক্র্যাফট চাকরি পেয়েছে ১.৫ পারসেন্ট। ১৯৯৪ সালের এস সি পেয়েছে ২০.৩ পারসেন্ট। এস টি পেয়েছে ৪.৭ পারসেন্ট আর ফিজিক্যালি হ্যান্ডিক্র্যাফট পেয়েছেন .৮ পারসেন্ট। এতে কি শিডিউল কাস্টের এনরোলমেন্ট কমে গেছে, আমাদের দেশে কমেনি, বাড়ছে। আজকে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস, ফিজিক্যাল হ্যান্ডিক্র্যাফট মানুষদের সঙ্গে চরম প্রতারণা করছে এই সরকার। এই সম্পর্কে দয়া করে উত্তর দেবেন। শুধু চাকরি দিয়ে সমস্যার সমাধান হয়না। কর্ম সংস্থানের জন্য অনেক কিছু পরিকল্পনা রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার গ্রহণ করলেও রাজ্য সরকারের রোল কি? আমাদের রাজ্যে চালু হল কেন্দ্র এবং রাজ্য সরকারের মিলিত প্রকল্প সেসরু বলে একটা প্রকল্প।'৮৫ সালে—আমি স্ট্যাটিসটিক্স দিয়ে বলছি, ৯০-৯১ সালে টার্গেট ছিল ৬৩,২০০ টাকা, পেয়েছে, বেকার ছেলেরা ১৮, ৪০২ টাকা। ৯১-৯২ সালে টার্গেট ছিল ৬৭, ৪৮৫ টাকা, বেকার ছেলেরা পেয়েছে ৫ হাজার ৩৯০ টাকা। ৯২-৯৩ সালে ৬০,০০০ টার্গেট ছিল, পেয়েছে ৮৯০। ৯৩-৯৪ সালের ৩০শে নভেম্বর পর্যন্ত সারা ওয়েস্ট বেঙ্গলে সেসরুর বেনিফিট পেয়েছে ৮৫ জন। ভাবতে পারেন কি অসহনীয় অবস্থা? রাজ্য সরকারের এই বেকার ছেলেদের কর্ম সংস্থানের জন্য আন্তরিকতা কোথাও একটু আছে? আমি এটা লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৯৪ এর ১৪৮ পৃষ্ঠা থেকে বলছি। এই যে গ্রাফ, এটা একদম নিম্নগামী। সেসরু প্রকল্পে ৯১-৯২ সালের স্পনসর্ড টার্গেট হয়েছিল ১১ হাজার ৭৪৭, পেয়েছে বেকার ছেলেরা ১ হাজার ৫১২। ৯২-৯৩ সালে টার্গেট স্পনসর্ড ছিল ব্যাঙ্কের মাধ্যমে ২ হাজার ৭৩৯, ডিসবার্সড হয়েছে ৪৩০। আর ৯৩-৯৪ সালে সারা পশ্চিমবাংলায় স্পনসর হয়েছিল ৩,২৬১, ডিসবার্স হয়েছে মাত্র সাত। এটা আমার কথা নয়, দিল্লির কোনও প্রকাশনের লেখা নয়, এটা রাজ্য সরকারের আর্থিক সমীক্ষা ৯৪-৯৫ থেকে প্রকাশিত। পি এম আর ওয়াইতে ৯৩-৯৪ সালে স্পনসর হয়েছিল পশ্চিমবাংলায় ৫ হাজার ৪৮৪, ডিসবার্স হয়েছে মাত্র ৫৬২। ৯৪-৯৫ সালে নভেম্বর পর্যন্ত স্পনসর হয়েছিল ২৯ হাজার ৮৪, পেয়েছে মাত্র ১৬ জন সারা পশ্চিমবাংলায়। আবার বলছি এটা পশ্চিমবঙ্গ সরকারের প্রকাশিত আর্থিক সমীক্ষা থেকে বলছি। পাতা ন ৬৩ এবং ৬৪। আপনি উত্তর দেবার সময় হয়তো বলবেন ব্যাঙ্কগুলো সহযোগিতা করছে না। আমি উদাহরণ স্বরূপ বলছি, সি পি এম একটা ট্রেড ইউনিয়ন করে দিয়েছে, তারা বলছে টাকা নাও, কিন্তু টাকা আর ফেরত দিও না। এই করে আপনারা সমস্ত প্রকল্পগুলো নষ্ট করে দিয়েছেন। যে সমস্ত স্পনসর প্রোগ্রাম আছে সেইগুলো সব পরিশোধযোগ্য। কিন্তু কেউ ঋণ পরিশোধ করছে না। সারা পশ্চিমবাংলায় দেখা গেছে মাত্র ২৪ পারসেন্ট ঋণ পরিশোধ করা হয়েছে ১০০ পারসেন্টের মধ্যে। ঋণ পরিশোধ করার পারসেন্টেজ ক্রমাগত করে যাচ্ছে। রবীন বাবুর লজ্জা করা উচিত। উনি কি জানেন না এই রাজ্য সরকারের দেনার অঙ্ক এখন ২৫ হাজার কোটি টাকার উপর। মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় যখন ৭৭ সালে ছেড়ে চলে গেলেন, আপনারা তাড়িয়ে দিলেন, তখন এই রাজ্যে ঋণের পরিমাণ ছিল ১ হাজার ২০ কোটি টাকা, আজকে এই

[3-40 — 3-50 p.m.]

রাজ্যের ঋণের পরিমাণ হচ্ছে ২৫ হাজার কোটি টাকা। এই রাজ্য সরকার নিজের প্রয়োজনে ১৯৯৪ সাল পর্যন্ত ঋণ নিয়েছে ১৫ হাজার ৯৫০ কোটি টাকা। এ ছাড়াও বিভিন্ন সরকারি সংস্থা, পুরসভা ও পঞ্চায়েতের জন্য ঋণ নিয়েছে ৮ হাজার তিনশো কোটি টাকা। যে সমস্ত প্রতিষ্ঠান রাজ্য সরকারকে ঋণ দিত, আমাদের বাংলার মানুষের লজ্জা যে সেই সমস্ত ঋণদাতা প্রতিষ্ঠানগুলি আজকে বলছে যে রাজ্য সরকারকে তারা আর বিশ্বাস করেন না, রাজ্য সরকার লস্ট ইটস ক্রেডিবিলিটি। রাজ্য সরকারের বিশ্বাসযোগ্যতা আজকে হারিয়ে গিয়েছে এবং ঋণ বেড়েই চলেছে। রবীনবাবু বলছিলেন, একটা ছেলে জন্মালে কত টাকা ঋণ নিয়ে জন্মায়। রবীনবাবু শুনে রাখুন, এই রাজ্য সরকার এত ঋণ নিয়েছেন যে তারজন্য বছরে তাদের শুধুমাত্র সুদ দিতে হয় ২ হাজার কোটি টাকা। এরা নাকি ভারতবর্ষের মডেল। এই যদি মডেল হয় তাহলে বলব, এই মডেল বাংলার মানুষ আর মেনে নেবেন না। স্যার, গ্রামদেশে একটা কথা আছে যে ব্যাটা ৯ আনায় কেনে আর ৬ আনায় বিক্রি করে। এই রাজ্য সরকারের অবস্থাও সেই রকম। আগের থেকে রাজ্য সরকারের আয় বেড়েছে ঠিকই কিন্তু হিসাব নিলে দেখা যাবে যে ১৯৮৮/৮৯ সাল থেকে ১৯৯২/৯৩ সাল পর্যন্ত এই ৫ বছরে রাজ্য সরকারের আয় হয়েছে যেখানে ২০ হাজার ৮৪৫ কোটি টাকা সেখানে খরচ হয়েছে ঐ সময় ২৩ হাজার ৯৬১ কোটি টাকা। অর্থাৎ ঘাটতি হচ্ছে ৩ হাজার ১২৬ কোটি টাকা। এও ঠিক সেই রকম যে যা আয় করে তার চেয়ে বেশি খরচ করে। এই হল রাজ্য সরকারের অবস্থা। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের ৯ নং অনুচ্ছেদে বলা হয়েছে যে গত বন্যায় উত্তর ও দক্ষিণ দিনাজপুর, মুর্শিদাবাদ, নদীয়া প্রভৃতি জেলায় ব্যাপক অংশ প্লাবিত হয় এবং ১১৭টি ব্লকের প্রায় ৮৭ লক্ষেরও বেশি মানুষ তাতে ক্ষতিগ্রস্ত হন ও ২১৬ জন মানুষ তাতে প্রাণ হারান। স্যার, কথাটা সত্য কিন্তু তার সঙ্গে এটা দেওয়া হলে কি মানানসই হত না যে সেই সময় এই রাজ্যের রেকর্ড সময় ধরে থাকা মুখ্যমন্ত্রী কোথায় ছিলেন? সেই বন্যার সময় যখন দিনাজপুরকে, পশ্চিমবঙ্গের মানচিত্রে খুঁজে পাওয়া যাচ্ছিল না তখন এই রাজ্যের মুখ্যমন্ত্রী হরিয়ানায় বাগান বাড়িতে অবসর কাটাচ্ছিলেন। বন্যার কথা যখন মাননীয় রাজ্যপাল মহাশয় বললেন তখন এই কথাটাও তার সঙ্গে বললে মানানসই হত। মুখ্যমন্ত্রী মহাশয় কেলেঙ্কারির কথা বলেছেন। ভারতবর্ষের কোনও মন্ত্রী কেলেঙ্কারির সঙ্গে যুক্ত আছেন বলে যদি অভিযোগ ওঠে তাহলে ভারতবাসী হিসাবে নিশ্চয় আমাদের মাথা কাটা যায়। কিন্তু পাশাপাশি বলি, এই রাজ্যের একজন মন্ত্রীর সচিব মন্ত্রীর ঘরে গিয়ে বলেন যে, আলুর দাম বাড়ার জন্য তুমি দায়ী, তুমি কোল্ড স্টোরেজের মালিকদের কাছ থেকে টাকা নিয়েছো। এর পরও সেই মন্ত্রীও এ রাজ্যে থাকেন এবং সেই সচিবও থাকেন। এর চেয়ে দুর্নীতির বড় প্রমাণ আর কি দেওয়া যাবে? এখানে সত্যসাধনবাবু আছেন, তিনি জানেন যে, সুপ্রিম কোর্ট রায় দিয়েছে যে মেদিনীপুর ও মালদহ্ জেলার ৩ হাজার ২৮৭ জন প্রাথমিক শিক্ষকের অ্যাপয়েন্টমেন্ট দুর্নীতির জন্য বাতিল করা হল। এর পরও আপনারা দুর্নীতির কথা বলেন কি করে? এর পরও মন্ত্রিসভা এখানে উন্নতি হচ্ছে বলেন কি করে? এখানে পুরুলিয়ার বিধায়করা আছেন, তারা জানেন যে স্কুলের ঘর ভেঙ্গে পুরুলিয়াতে ৫ জন শিশু মারা গেল। টাকার অভাবে এখানে স্কুলের বিল্ডিং হয় না আর অপর দিকে এই রাজ্যের মুখ্যমন্ত্রী ৬০

হাজার টাকা ডেলি খরচ করে হোটেলে থাকেন। এদের তো মাথা লজ্জায় নিচু হয়ে যাওয়া দরকার। স্যার, মাননীয় রাজ্যপাল তার ভাষণের ৩৬নং অনুচ্ছেদে ক্ষুদ্র শিল্পের গুরুত্বের কথা বলেছেন। গণশক্তিতে দেখলাম সিটুর একজন সহ সম্পাদক বলছেন, আমাদের শিল্পায়ন হবে ক্ষুদ্র শিল্পের বিকাশ নির্ভর। কিন্তু স্যার, আমরা দেখছি বামফ্রন্টের আমলে এ রাজ্যে ক্ষুদ্র শিল্প খুবই উপেক্ষিত। ১৯৯১/৯২ সালে এ রাজ্যে ক্ষুদ্রশিল্প গড়ে উঠেছিল ১৭,৭৯৬ মোট কর্মসংস্থান ৪২ হাজার ৬৭৯। ১৯৯২/৯৩ সালে ৭ হাজার ৫৯৪ ও কর্মসংস্থান ২১ হাজার ৩৬৬। ৯৩/৯৪ সালের জানুয়ারি পর্যন্ত এই সংখ্যা হচ্ছে ২ হাজার ৫০০ এবং কর্মসংস্থান ৮ হাজার ৫০০। ক্ষুদ্র শিল্প সম্পর্কে বামফ্রন্ট সরকারের নেতিবাচক দৃষ্টিভঙ্গি ক্ষুদ্র শিল্পকে এ রাজ্যে কোথায় নিয়ে যাচ্ছে তা এই চিত্র থেকেই বোঝা যায়। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যেহেতু এইসব কথার প্রতিফলন নেই সেইজন্য বিবেকের তাড়নায় আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারলাম না।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৮ই ফেব্রুয়ারি এই বিধানসভায় পশ্চিমবাংলার মাননীয় রাজ্যপাল মহোদয় যে বক্তব্য পেশ করেছেন, সেই বক্তব্যের উপরে ধন্যবাদসূচক যে প্রস্তাব মাননীয় সদস্য ননী কর নিয়ে এসেছেন, আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের পক্ষ থেকে আনা সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে কয়েকটি কথা এখানে বলছি। মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ এখানে দিয়েছেন তাতে গত ১৮/১৯ বছর ধরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের যে জনকল্যাণমূলক, গঠনতন্ত্রমূলক কাজকর্ম করেছেন, বাংলার যে বাস্তব চিত্র সেই চিত্র তিনি তুলে ধরার চেষ্টা করেছেন। আমরা জানি যে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে একটি অঙ্গ রাজ্য এবং সংযুক্ত রাষ্ট্র কাঠামোর মধ্যে এবং সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে তারা কাজকর্ম করে এসেছে বা করে যাচ্ছে। বিরোধী পক্ষ তাদের ভাল দিকগুলিও দেখতে পাচ্ছে না। তারা খারাপ জিনিসগুলি শুধু তুলে ধরার চেষ্টা করেছেন। শুধু সঙ্কীর্ণ রাজনীতির জন্য তারা এই জিনিস করে যাচ্ছেন। আমরা দেখেছি যে ১৯৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় কি অবস্থা ছিল। তখন আইন-শৃঙ্খলা ছিল না, মানুষের কোনও গণতান্ত্রিক অধিকার বলে কিছু ছিল না। মানুষ মিটিং মিছিল কিছু করতে পারত না। সেই অবস্থার অবসান ঘটেছে ১৯৭৭ সালের নির্বাচনের মাধ্যমে। তখন শিক্ষাক্ষেত্রে একটা চরম বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছিল। আমরা দেখেছি যে সেই সময়ে কোনও পরীক্ষা ঠিকমতো হতনা। স্কুল কলেজে বোমাবাজি চলেছে, পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস করে দেওয়া হত। এখন সেগুলি দূর করে শিক্ষাক্ষেত্রে একটা সুস্থ পরিবেশ সৃষ্টি করা হয়েছে। এখন সময় মতো পরীক্ষা হচ্ছে, রেজাল্ট বের হচ্ছে, এই জিনিসগুলি তাঁরা দেখতে পারছে না। আমরা জানি যে ১৯৭৭ সালের আগে গ্রাম বাংলার কি অবস্থা ছিল। আমরা দেখেছি যে তখন সেচের কোনও উন্নতি হয়নি, কৃষি ব্যবস্থার কোনও উন্নতি হয়নি, ভূমি বন্টন ব্যবস্থা ওরা করতে পারেনি। আমরা আরও দেখেছি যে জমিদার-জোতদারদের কংগ্রেস প্রতিপালন করেছে। যে সমস্ত খাস জমি সেগুলি ওরা বড়লোক এবং জোতদারদের হাতে বিলিবন্টন করেছে। আমরা এসে সেই জমি উদ্ধার করে গ্রামের চাষীদের মধ্যে অ্যালট করি, ভূমিহীন কৃষকদের হাতে সেই জমি তুলে দিই। আমরা বর্গা আইনকে কার্যকর করে কৃষক যাতে চাষ করতে পারে, ফসল ফলাতে পারে সেই ব্যবস্থা পাকাপাকিভাবে করেছি। আমরা ব্যাঙ্কের মাধ্যমে অল্প সুদে,

বিনা সুদে তাদের লোন দেবার ব্যবস্থা করেছি। আমরা চাষের সামগ্রী, মিনিকিট ইত্যাদি সমস্ত রকম ব্যবস্থা চাষীর হাতে তুলে দেবার ব্যবস্থা করেছি। আমরা সেচের ব্যবস্থা করেছি, রিভার পাম্পগুলি চালু করেছি, মিনি ডিপ টিউবওয়েল করেছি, ক্লাসটার শ্যালো এবং সাবমার্সিবল, শ্যালো করেছি। আজকে পশ্চিমবাংলা খাদ্যের দিকে এগিয়ে গেছে। আজকে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে ধান চাষে এক নম্বর আছে এবং আলুর ক্ষেত্রে দ্বিতীয় স্থানে আছে। এইভাবে আজকে পশ্চিমবঙ্গ আজকে নিজের পায়ে দাঁড়াবার চেষ্টা করছে। কংগ্রেস রাজত্বে রাস্তাঘাটের কোনও উন্নতি হয়নি। আমরা দেখেছিলাম গ্রামে যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন ছিল। এক গ্রাম থেকে আর এক গ্রামে যাবার রাস্তা ছিল না, কোনও কালভার্ট ছিল না। আমরা জেলা পরিষদের মাধ্যমে একটা গ্রাম থেকে আর একটা গ্রামে যাবার জন্য পাকাপোক্ত ব্যবস্থা করেছি, মোরামের রাস্তা পাকা করেছি। এই ভাল কাজগুলি ওদের চোখে পড়ছে না। আজকে পশ্চিমবঙ্গে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন হচ্ছে। পঞ্চায়েতের নির্বাচন হচ্ছে। আপনারা কোনও দিন নির্বাচন করেননি। আমরা পৌরসভা নির্বাচন, কর্পোরেশনের নির্বাচন এবং স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানগুলিতে সময় মতো নির্বাচন করছি। আপনারা এগুলি কোনওদিন করেন নি। আপনাদের এগুলি ভাল লাগছে না বলে আপনারা মনে করছেন যে পশ্চিমবাংলা একটা খারাপ জায়গায় গেছে। আমরা মনে করি যে পশ্চিমবাংলা আজকে ভারতবর্ষের এক নম্বর স্থান দখল করেছে। আপনারা আমাদের প্রাপ্য টাকাটাও দিচ্ছেন না। আপানারা বলছেন যে, আমরা টাকা দিচ্ছি। কিন্তু কার টাকা দিচ্ছেন আজকে কেন্দ্রীয় সরকার চা শিল্প থেকে টাকা নিয়ে যাচ্ছে, চট শিল্প থেকে টাকা নিয়ে যাচ্ছে, অন্যান্য বিষয়গুলির থেকে ট্যাক্স কালেকশন করে নিয়ে যাচ্ছে, সেই টাকার যে অংশটা আমাদের পাবার কথা সেটাও আপনারা আমাদের দিচ্ছেন না। সেই টাকা নিয়ে দিল্লির সরকার মাতব্বরী করছে আর আপনারা বলছেন যে টাকা দিচ্ছে। এই রকম একটা অবস্থা আপনারা সৃষ্টি করেছেন, আপনারা দুর্নীতির কথা বলছেন। আমাদের সময়ে ১৯৭১ থেকে ১৯৭৬ সাল পর্যন্ত চরম দুর্নীতি দেখা দিয়েছিল।

[3-50 — 4-00 p.m.]

ওরা কি কেলেঙ্কারি করেছেন? না, চিনি কেলেঙ্কারি করেছেন এবং তারজন্য মন্ত্রী পদত্যাগ করেছেন। এখানে বৌবাজারে যে বিস্ফোরণ ঘটেছিল সেই ঘটনার পরিপ্রেক্ষিতে রশিদকে অ্যারেস্টও করা হয়েছে। কিন্তু আজকে আপনারা গোটা ভারতবর্ষে হাওলার রাজত্ব সৃষ্টি করেছেন। সেদিন ব্রিগেডে হাওলা নিয়ে যখন বক্তব্য রাখা হচ্ছিল তখন হাওলার ব্যাপারটা বেরিয়ে গেছে, কেলেঙ্কারিটা বেরিয়ে পড়েছে। এই হাওলা কেলেঙ্কারির সঙ্গে কংগ্রেস জড়িয়ে পড়েছে, বি জে পি ও জড়িয়ে পড়েছে, কিন্তু বি জে পি জড়িয়ে পড়েছে বলে ওরা আনন্দ করছেন। এখানে চাকরির কথা বলা হয়েছে। চাকরির কথা ছেড়েই দিন, শিল্পের উন্নয়নের জন্য বিদায় নীতির নাম করে সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান আজকে বন্ধ করে দেওয়া হচ্ছে, শ্রমিক ছাঁটাই করা হচ্ছে। গত নির্বাচনের আগে প্রতি পরিবার পিছু একজনকে চাকরি দেবার কথা বলেছিলেন, কিন্তু সেই চাকরি কোথায় দিলেন? আমার ওখানে একটি কাপড়ের মিল রয়েছে যাতে ১,২০০ জন শ্রমিক ছিলেন। লাভজনক সংস্থা ছিল সেটা, কিন্তু সেটাকে অলাভজনক সংস্থা বলে ঘোষণা করে শ্রমিক সংখ্যা ১,২০০ থেকে নামিয়ে ৭০০ করা হয়েছে। বর্তমানে মিলটি বন্ধ হবার মুখে। এইভাবে দেশের সমস্ত কলকারখানা বন্ধ করে দিয়ে

দেশটাকে বিকিয়ে দিচ্ছেন সাম্রাজ্যবাদীদের কাছে। আজকে কংগ্রেস এবং তার সাগরেদরা গ্যাট বন্ডে সই করে দেশটাকে মির্জাফরের মতো ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের হাতে তুলে দেবার মতো বিকিয়ে দিচ্ছেন, মার্কিন সাম্রাজ্যবাদীদের কাছে মুক্ত অর্থনীতির নাম করে। আজকে দেশের সামনে কংগ্রেসই হচ্ছে সবচেয়ে বড় শত্রু। বি জে পিকে তারাই আশ্রয় দিয়েছেন। মুখে ধর্মনিরপেক্ষতার কথা বলছেন, কিন্তু কোথায় সেই ধর্মনিরপেক্ষতা? ১৯৬৯ সালে বাবরি মসজিদের দরজা খুলে দিলেন এবং সেটা খুলে দেবার পর সেটা ভেঙ্গে দেওয়া হল নরসিমা রাওয়ের আমলে। রাজীব গান্ধীর আমলে সেখানে রাম মন্দিরের শিলান্যাস করেছেন, নরসিমা রাওয়ের আমলে সেটা ভেঙ্গে দিয়েছেন। নির্বাচনের আগে মানুষকে মিথ্যা প্রতিশ্রুতি দিয়েছেন, ১০০ দিনের মধ্যে সমস্ত জিনিসের দাম কমিয়ে দেবেন বলেছেন। কিন্তু জিনিসপত্রের দাম আজকে কোথায় গেছে? এরজন্য দায়ী কিন্তু রাজ্য সরকার নন, কারণ জিনিসপত্রের দাম নিয়ন্ত্রণ করে থাকেন কেন্দ্রীয় সরকার। এসব কথা কি আপনাদের আজকে নতুন করে শিখতে হবে? সমস্ত নীতি নির্ধারণ করে থাকেন কেন্দ্রীয় সরকার, কিন্তু এক্ষেত্রে কোথায় আপনাদের দর নিয়ন্ত্রণের প্রচেষ্টা? আপনারা দানের কথা বলেছেন? পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে বন্যা দুর্গতদের পাশে দাঁড়াবার চেষ্টা করেছে। আপনারা বলুন, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারেরও দায়িত্ব আছে কিনা? কোনও অঙ্গ রাজ্যের কোনও মানুষ যদি বিপদে পড়ে তাহলে সেই মানুষের পাশে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব আছে কিনা দাঁড়াবার? কিন্তু কংগ্রেসের পক্ষ থেকে কোনও নেতা কেন বিধায়ক, কোনও এম পি, কোনও মন্ত্রী বলেছিলেন পশ্চিমবাংলার মানুষের বিপদের দিনে দাঁড়াবার জন্য? এই জনগণের মধ্যে কোনও দল নেই, এরা সাধারণ মানুষ। আপনারা এই সাধারণ মানুষের পাশে দাঁড়িয়ে ছিলেন। বরং কেন্দ্রীয় সরকার উপহাস করেছে, ১ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকারকে বন্যা নিয়ন্ত্রণের জন্য দেওয়ার কথা বলেছেন। এই তো চরিত্র আপনাদের। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সংশোধনীগুলি আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি এবং সংশোধনীগুলি সমর্থন করে লিপিবদ্ধ করার জন্য আবেদন জানাচ্ছি। রাজ্যপালের ভাষণ আমি পুঙ্খানুপুঙ্খ ভাবে পড়েছি এবং সেটা জানবার চেষ্টা করেছি, বোঝাবার চেষ্টা করেছি। এই ভাষণের মধ্যে এই রাজের সঠিক চিত্র কোনওভাবে প্রতিফলিত হয় নি। বামফ্রন্ট সরকার আগামী নির্বাচনকে সামনে রেখে নির্বাচনী বৈতরণী পার হবার জন্য এই প্রতিবেদন তৈরি করেছেন। ট্রেজারি বেঞ্চের মাননীয় সদস্যরা এই ভাষণের মধ্যে না গিয়ে তাদের সমস্ত বক্তব্য শুধু কংগ্রেসকে গালাগালি, কংগ্রেসের দুর্নীতি এবং কংগ্রেসের হাওলার কাহিনী নিয়ে বলে গেলেন। কংগ্রেসের কজন সদস্য হিসাবে আমি নিশ্চিতভাবে এই কথা বলতে পারি যে, যত অপরাধই করুক না কেন, সে আমাদের দলের মন্ত্রী হোক আর কোনও পদাধিকার ব্যক্তিহোক, আইনের চোখে সে যদি অপরাধী হয়, অপরাধী হিসাবে আইনের মাধ্যমে প্রমাণিত হলে তার শাস্তি হবেই। কিন্তু এই

সব কথা আপনাদের মুখে শোভা পায় না। বামফ্রন্টের সদস্য বন্ধুরা কংগ্রেসের নামে এই সমস্ত অভিযোগ করে হাউসকে মাতাবার চেষ্টা করলেন, এটা অত্যন্ত দুঃখজনক। এখানে রবীন দেব মহাশয় ভারতবর্ষের ইতিহাসে, পৃথিবীর ইতিহাসে পশ্চিমবাংলার গৌরবোজ্জ্বল ইতিহাসের কথা বলেছেন। এই পশ্চিমবাংলায় বসে সিদ্ধার্থশঙ্কর রায় যে নজির সৃষ্টি করেছিলেন সেই নজির সৃষ্টি করতে আপনারা পারলেন কি? বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারি আজও বাংলার মানুষ ভুলে যায় নি। বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারিকে সামনে রেখে প্রতিবাদে সোচ্চার হয়েছিল বাংলার মানুষ। দীর্ঘ দিনের বিপ্লবী নেতা যতীন চক্রবর্তী মহাশয় পশ্চিমবাংলার মন্ত্রী ছিলেন। কাদের দিয়ে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় তার বিরুদ্ধে তদন্ত করালেন? তার সরকারের তার মন্ত্রিসভার একজন সদস্য অর্থমন্ত্রী অসীম দাসগুপ্তকে দিয়ে তদন্ত করালেন। কি বলেছিলেন তিনি? ক্লিন চিট এই সার্টিফিকেট দিয়ে গিয়েছিলেন। সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রিসভার দুজন মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ এসেছিল। তিনি সেই অভিযোগ মাথায় তুলে নিয়ে তদন্তের ব্যবস্থা করলেন। কাদের দিয়ে তিনি তদন্ত করালেন? তার মন্ত্রিসভার কোনও সদস্যকে দিয়ে নয়, এই রাজ্যের হাই কোর্টের কোনও বিচারপতিকে দিয়ে নয়, কারণ তিনি প্রভাবিত হতে পারেন, এলাহাবাদের একজন বিচারপতি ওয়াং চুকে দিয়ে তদন্ত করালেন এবং তিনি রিপোর্ট দিয়েছিলেন। তার দুই মন্ত্রীর মধ্যে একজন তার বোন এবং আর একজন তার ভাই, দুজনকে চাকুরি দিতে গিয়ে কিছু অনিয়ম বেনিয়ম করেছিলেন। সিদ্ধার্থশঙ্কর রায় এই দৃষ্টান্ত রেখেছিলেন। আজকে কংগ্রেসের সঙ্গে পার্থক্য এখানেই। কংগ্রেসের কোনও প্রার্থী যদি হাওলাতে অভিযুক্ত থাকেন তাহলে তার বিচার হোক, সে শাস্তি পাক। আজকে সি বি আই, গোয়েন্দা দপ্তর কার অধীনে? প্রধানমন্ত্রীর অধীনে। প্রধানমন্ত্রী যদি চাইতেন, তাহলে তিনি কাগজপত্র লোপাট করে দিতে পারতেন, তিনি সবকিছু চাপা দিতে পারতেন। কিন্তু তা তিনি করেন নি। তিনি বারংবার যে কথা বলছেন, আইন তার নিজের পথে হাঁটবে। আইনের চোখে যদি কেউ দোষী হয়, তাহলে তার বিচার হবে এবং শাস্তি হবে। আজকে সমগ্র দেশ যেখানে ভয়ঙ্কর অবস্থার মধ্যে তখন অটল বিহারী বাজপেয়ী প্রধানমন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ তুলেছেন। অটল বিহারী বাজপেয়ীর সঙ্গে মার্কসবাদীদের একটা ষড়যন্ত্র যোগসাজস আছে। আমরা তাই দেখলাম, কয়েকদিন আগে তিনি বলে গেলেন, সার্টিফিকেট দিয়ে গেলেন যে, এখানে মার্কসবাদী পার্টি পুনরায় ক্ষমতায় আসবে। ইন্দিরা গান্ধীর সময়ে রাজীব গান্ধীর সময়ে বোফর্সকে কেন্দ্র করে তারা ক্ষমতায় এসেছেন। ভারতবর্ষের মাটিতে একথা কিন্তু প্রমানিত হয়েছে যে কংগ্রেস ছাড়া ভারতবর্ষের ৯৩ কোটি মানুষের দায় দায়িত্ব কেউ নিতে পারেন না। কেলেঙ্কারির কথা বলছেন। আমি মেদিনীপুর জেলা থেকে নির্বাচিত বিধায়ক। সেখানে সম্প্রতি প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগকে কেন্দ্র করে নজিরবিহীন যে সমস্ত অনিয়ম, বেনিয়ম ঘটেছে, ভারতবর্ষের সর্বোচ্চ আদালত যার বিরুদ্ধে রায় দিয়ে বাতিল করতে বলেছেন। দুবছর আগে ২৫৭৩ জনকে প্রাথমিক স্কুলে যে চাকুরি দেওয়া হয়েছিল, তাদের সমস্ত চাকুরিকে সুপ্রিম কোর্ট বাতিল করে দিয়েছেন। মেদিনীপুরে সমস্ত আইন কানুনকে ভ্রুক্ষেপ না করে নিজেদের বংশবদকে ধরে ধরে চাকরি দেওয়া হয়েছিল। এই পরেও বলবেন, আইনের প্রতি নিয়মের প্রতি আপনাদের শ্রদ্ধা আছে? মন্ত্রী তো দূরের কথা, মেদিনীপুর জেলায় অ্যাডহক বোর্ডের সভাপতিও পর্যন্ত ঐ ঘটনার জন্য পদত্যাগ করেন নি। আপনারা পদত্যাগ করে দৃষ্টান্ত দেখাতে পেরেছেন? এই যেখানে অবস্থা, সেখানে আবার নতুন করে ওরা ইন্টারভিউ নিয়ে শুরু করেছেন। সুপ্রিম

কোর্টের রায়ের মেদিনীপুর জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগের ব্যাপারে যে রায় দিয়েছেন, এর পরেও আপনাদের লজ্জা করে না? আপনারা কেলেঙ্কারির কথা বলেন? আপনাদের লজ্জা করে না হাওলা নিয়ে কথা বলতে? আজকে আলুকে কেন্দ্র করে সচিব অর্কপ্রভ দেব মন্ত্রীর মুখের উপরে যে কথা বলেছিলেন, এরপরেও লজ্জা করে না আপনাদের? শুধু তাই নয়, আলুকে কেন্দ্র করে যে কেলেঙ্কারির ঘটনা ঘটে গেছে, নজিরবিহীন কেলেঙ্কারি ঘটেছে। মাননীয় চিফ মিনিস্টার, যিনি ভারতবর্ষের মানুষের কাছে সততা ও নিষ্ঠার দাবি রাখেন, যিনি কংগ্রেসকে অভিযুক্ত করেন, তিনি কি করলেন? তিনি ঐ সচিবের ক্ষমতা খর্ব করে দিলেন। অসিত বরণ চক্রবর্তী, আই এস এস তাকে স্পেশ্যাল সেক্রেটারি করে দিলেন গভর্নরকে দিয়ে অর্ডার করিয়ে। দপ্তরকে ভাগ না করে তাকে সম্পূর্ণ স্বাধীনভাবে কাজ করতে দেওয়া হল। এটা এইজন্য করতে দেওয়া হল যাতে ঐ দপ্তরে যে চুরি চলছে তাকে সহায়তা করার জন্য। অথচ আইনত এটা করা যায় না। এটা করতে হলে দপ্তরকে ভাগ করতে হয়। এরপরেও আপনাদের লজ্জা করেনা? আজকে কাদের কথা বলছেন আপনারা আপনাদেরই মন্ত্রিসভার বিনয়বাবু এখানে বসে আছেন, তিনি মেদিনীপুর জেলার মাটিতে দাঁড়িয়ে কি বলেছিলেন—এই গভর্নমেন্ট কন্ট্রাক্টরের গভর্নমেন্ট, এই সরকার অব দি কন্ট্রাক্টর বাই দি কন্ট্রাকটর এবং ফরদি কন্ট্রাকটর। এই সরকার হচ্ছে ঠিকাদারের সরকার। আজও বুদ্ধদেব বাবু যে পদত্যাগ করে চলে গেছিলেন সেটা রহস্যাবৃত রয়ে গেছে। তিনি যখন চলে গেছিলেন তখন বলেছিলেন যে এর ছত্রে ছত্রে চুরি, ছত্রে ছত্রে দুর্নীতি, ছত্রে ছত্রে স্বজন-পোষণ। তিনি আবার বিধানসভাতে ফিরেও এসেছিলেন কিন্তু বিধানসভাতে দাঁড়িয়ে সাহস পান নি বলার যে, কেন তিনি মন্ত্রিসভা ছেড়ে চলে গেছিলেন। ফিরে এসে আমরা বহুবার দাবি করা সত্ত্বেও তিনি বলতে সাহস পান নি তার পদত্যাগের কারণ কি ছিল। আজকে আপনারা বলছেন যে ভারত সরকার বিদেশের কাছে বিকিয়ে দিয়েছে। একটু আগেই সঞ্জীব দাস মহাশয়, আমাদের বন্ধু বললেন যে, আভ্যন্তরীণ ঋণের ফাঁদে পশ্চিমবঙ্গ জড়িয়ে পড়েছে।

২৫ হাজার কোটি টাকার ঋণের জালে জড়িয়ে পড়ে হাজার হাজার কোটি কোটি টাকা সুদ দিতে হচ্ছে। আজকে আপনারা কেন্দ্রীয় সরকারকে দোষ দিচ্ছেন যে, ভারত সরকার তাদের অর্থনৈতিক স্বাধীনতা এবং সার্বভৌমত্ব বিদেশিদের কাছে বিকিয়ে দিয়েছে। সেইদিনই আর এস পির নেতা পূর্ত দপ্তরের মন্ত্রী মেদিনীপুরে একটি সেতুর শিলান্যাস করতে গিয়ে অকপটে স্বীকার করেছেন যে, একটি রাজ্যের পক্ষে সমস্ত কাজ করা সম্ভব নয়, তাই প্রাইভেট কনসার্নদের আহ্বান করেছি। তাদের দিয়ে রাস্তা তৈরি করা, সেতু তৈরি করার প্রস্তাব নিয়েছেন। তারাই আজকে অজয় নদীর উপরে সেতু তৈরি করছে। এইভাবে প্রাইভেট কনসার্নের হাতে আপনারা দায়িত্ব ছেড়ে দিয়েছেন। সুতরাং এই তো অবস্থা আপনাদের চলছে। আপনারা পরিসংখ্যান দিয়ে বললেন যে, এই রাজ্য সবার চেয়ে অনেক এগিয়ে আছে। আপনারা প্রতিবারই দাবি করেন যে, মাছের ক্ষেত্রে আপনারা বারে বারে পুরস্কার পাচ্ছেন, এই নিয়ে অষ্টম বার পুরস্কার পেয়েছেন। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, শুধু মহানগরী কলকাতায় নয়, এমন কোনও মফস্বল শহর নেই যেখানে মধ্যপ্রদেশের মাছ খাচ্ছে না বা অন্ধ্রপ্রদেশ থেকে মাছ যাচ্ছে না। আপনারা পরিসংখ্যান দিয়ে, কাগজে কলমে দেখিয়ে দিচ্ছেন যে মৎস্য চাষে এগিয়ে আছেন কিন্তু প্রকৃত পক্ষে সে ঘটনা নয়। তারপরে চালের ব্যাপারেও আপনারা দাবি করেন যে, চাল উৎপাদনে আপনার ভারতবর্ষে সর্বোচ্চ স্থানাধিকার করে রয়েছেন।

আপনাদের ১৯ বছরের রাজত্বকালে, সরকারি পরিচালনায় চাল সংগ্রহ অভিযানের ক্ষেত্রে কতটুকু আপনারা সফল হয়েছেন? ভারতবর্ষের বোফর্স স্টক যেখানে ১ কোটি ১৯ লক্ষ, সেখানে আপনার কতটুকু উৎপাদন বাড়াতে পেরেছেন? সেইকারণে বিষোদগার করে লাভ নেই। এই রাজ্যপালের ভাষণ আপনাদের নির্বাচনী বৈতরণী পার করা ছাড়া আর কিছু নয়, গত পৌরসভা নির্বাচনে আপনাদের মৃত্যু পরওয়ানা জারি করেছিল বাংলার মানুষ, এবারকার নির্বাচনে ডেথ সার্টিফিকেট জারি করে বাংলার মানুষ। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী শক্তি বল ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ পেশ করেছেন এবং তাকে ধন্যবাদজ্ঞাপক করে যে প্রস্তাব ননী কর মহাশয় এনেছেন তাকে সমর্থন করে আমি সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। আমি বিরোধী দলের সদস্যদের বিনয়ের সঙ্গে কয়েকটি কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণের বিরোধিতা তারা করবেন এটা স্বাভাবিক। কিন্তু বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে বিরোধিতা করলে ভালো হয়। বিরোধীদের কাজ হচ্ছে সরকারের যেটা ত্রুটি সেটাকে ধরিয়ে দেওয়া। আমি এখানে কয়েকটি কথা বলব, তবে কোনও দুর্নীতির কথা বলব না। আজকে কিন্তু বাস্তব দৃষ্টিভঙ্গিই রাজ্যপালের ভাষণে বিকশিত হয়েছে। আমাদের রাজনীতির গুরু, সর্বজনশ্রদ্ধেয় নেতা বিনয়দা এখানে আছেন, তার নেতৃত্বে ভূমিসংস্কার আন্দোলনের ফলে ভূমিসংস্কার হয়েছে এবং পশ্চিমবাংলা ছাড়া কোনও রাজ্যে এই ভূমিসংস্কার হয়েছে? কোন রাজ্যে আজকে কৃষকরা জমির মালিক হয়েছে? কোন রাজ্যে আজকে বর্গাদার উচ্ছেদ বন্ধ হয়েছে? ২৮.৮২ লক্ষ জমি অধিগ্রহণ হয়েছে এবং তার মধ্যে ২২.৭১ লক্ষ জমি বিলি হয়েছে। এর ফলটা কি হয়েছে। কৃষকরা জমির মালিক হওয়ার ফলে আজকে খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে। উৎপাদনের লক্ষ্যমাত্রা আজকে ছাড়িয়ে গেছে। এটা আমার কথা নয়, ইন্ডিয়ান স্ট্যাটিসটিকাল ইন্সটিটিউট যে সমীক্ষা করেছিল তার কথা। আজকে আমাদের যা হিসাব তাতে ১৩২.৭৯ মেট্রিক টন ধান উৎপাদন হয়েছে এবং সর্বোচ্চ রেকর্ড পরিমাণ ধান উৎপাদন হয়েছে। এটাতো পশ্চিমবাংলা সরকারের হিসাব নয়, এটাতো দিল্লির সরকারের হিসাব। আজকে রাজ্যপালের ভাষণে সেই কথাই কিন্তু বলা হয়েছে। ১৯৭৭ সালের আগে কিন্তু এই রেকর্ড কোনওদিন হয়নি। যেটা সাফল্য সেটাকে আপনারা ছোট করে দেখবেন কেন। যেটা সমালোচনার যোগ্য সেটাকে সমালোচনা করুন। আরেকটা জিনিস আমি বলতে চাই, রাজীব গান্ধীর আমলে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আমাদের রাজ্যের পঞ্চায়েত ব্যবস্থা দেখতে এসেছিল, তখন বিনয়দা ছিল আমাদের রাজ্যের পঞ্চায়েত মন্ত্রী, তারা আমাদের এই পঞ্চায়েত ব্যবস্থা দেখে খুশি হয়েছিলেন। তবে এই বিশাল ব্যবস্থায় ত্রুটি নিশ্চয় আছে। ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থায় আজকে পঞ্চায়েত পরিকল্পনা গ্রহণ করছে, সেই পরিকল্পনা জেলাতে যাচ্ছে, তারপর সেই পরিকল্পনা রাজ্যে আসছে। আজকে যদি কোনও কাজ করতে গিয়ে যোজনার টাকা না পাওয়া যায় এবং সেখানে যদি প্রাইভেট পার্টিকে ইনভাইট করা হয় তাহলে কি ক্ষতি হয়েছে। কোনও রাজ্যে আজকে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থায় এক তৃতীয়াংশ আসন মহিলাদের জনসংরক্ষণ করা হয়েছে? আমি তথ্য দিয়ে বলতে চেষ্টা করছি। কোনও রাজ্যে হয়েছে? সেই রাজ্যের নাম আমি জানতে চাই। বহু রাজ্যের খবর রাখি। এবারে বলি পঞ্চায়েতের কথায়।

পঞ্চায়েতে ত্রুটি আছে, কিন্তু তা সত্ত্বেও বলব বিকেন্দ্রীকরণ হয়েছে। এখন আর ডি এম, এস ডি ও, এম এল এ, মন্ত্রী হুকুম করলে কাজ হয় না, এখন গ্রামের মানুষ বলবেন যে কোথায় রাস্তা হবে, কোথায় পোল হবে তবে সেখানে কাজ হবে। সারা দেশের অন্যান্য জায়গায় যেখানে গণতান্ত্রিক ব্যবস্থা ভেঙে চুরমার হয়ে যাচ্ছে সেখানে একমাত্র পশ্চিমবঙ্গেই গণতন্ত্র বজায় আছে। গ্রামে কি হবে না সেটা গ্রামের মানুষ নিজেরা বসে পরিকল্পনা করে ঠিক করেন। যোজনা কমিশন থেকে যে টাকা আসে সেই টাকা মিউনিসিপ্যালিটি, পঞ্চায়েতের মাধ্যমে সেটা সবার কাছে পৌঁছায়। পশ্চিমবঙ্গ মৎস্য চাষে উন্নতি করেছে। ৮ বার জাতীয় পুরুষ্কার পেয়েছে পশ্চিমবঙ্গ মৎস্য চাষে। এই পুরষ্কার দিল্লির সরকার দিয়েছেন। তারা তো ভুল করে পুরষ্কার দেন নি। পুরষ্কারের জন্য মৎস্যমন্ত্রী বা জ্যোতিবাবু তো দিল্লি গিয়ে তদ্বির করেন নি। আমরা কাজ করেছি তারই পুরষ্কার পেয়েছি। এখানে অন্ধ্রপ্রদেশ থেকে মাছ আসছে, সারা ভারতবর্ষের বাজার খোলা আছে। সাক্ষরতা অভিযানে পশ্চিমবঙ্গ অনেক উন্নতি করেছে। পশ্চিমবঙ্গের প্রতিটি জেলায় সাক্ষরতা অভিযানের ফলে নিরক্ষরতা দূর হয়েছে। সবাই বিদ্বান না হলেও নিরক্ষর কেউ নেই। সাক্ষরতা অভিযানে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে এক নম্বর জায়গায় আছে। সাক্ষরতা অভিযানের কিছু ত্রুটি থাকতে পারে, কিন্তু অ্যান অ্যাটেম্পট ইজ দি বেস্ট ফর দি পিপল। আমরা কাজ করেছি বলে জনগণ আমাদের ভোট দিয়েছেন, ১৯ বছর ধরে জনগণ আমাদের ক্ষমতায় রেখেছেন এটা আপনারা অস্বীকার করতে পারেন না।

[4-20 — 4-30 p.m.]

পুলিশকে মৃদু সমালোচনা করেও আমি একটি কথা বলতে চাই গত ১১ই ফেব্রুয়ারি ডালমিয়া, মাধবরাও সিন্ধিয়া মিলে কলকাতা থেকে কোটি টাকা নিয়ে গেল, তখন যে কোনও সুত্রই স্বীকার করবে, কলকাতা পুলিশ অত্যন্ত ডিসিপ্লিন্ড ওয়েতে ১ লক্ষ মানুষকে ম্যানেজ করেছিল। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বিনয়ের সঙ্গে স্বীকার করেন লক-আপে মৃত্যু হওয়া উচিত নয়। এখানে যখন হাজতে মারা যায়, তখন কোনও দলের কোনও নেত্রী আন্দোলন করেন, কিন্তু দিল্লিতে যখন হয়, তখন করেন না। এই ফেডারেল ব্যবস্থার মধ্যে অন্য রাজ্যের তুলনায় এই রাজ্যে লক আপে মৃত্যুর সংখ্যা অনেক কম। তা সত্ত্বেও আমি মনে করি না হওয়া উচিত। রাজ্যপালের ভাষণে পশ্চিমবঙ্গের সঠিক চিত্র তুলে ধরা হয়েছে বলে আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার রায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে, আমার পূর্ববর্তী বক্তার আলোচনার পরিপ্রেক্ষিতে দু একটি কথা বলব। ভালো কাজ করেছেন, ভালো কথা বলেছেন —সিরাজউদ্দোলার কন্ঠের সুর মিলিয়ে ভালো কথা বলা যায়। কিন্তু এখন যেটা বলব, সেটা শুনুন। ২১এ জুলাই স্টেটসম্যান পত্রিকায় প্রথম পৃষ্ঠায় একটা রিপোর্ট বের হয়েছিল। তাতে আছে The mid-term appraisal has been done by the Planning Commission. West Bengal finds itself among the backward states—clubbed with Bihar and Orissa in terms of its state of economy.

আমি বলছি, এটা শোনার পর বামপন্থী বক্তা যারা আছেন, যারা জোরে কথা বলেন, বা যারা একমাত্র বাংলাকে মডেল হিসাবে আবিষ্কার করেছেন, এই পরিপ্রেক্ষিতে তারা কি বলবেন? এবং, বিবেকের কাছে আমি প্রশ্ন রেখে যাব। ভালো কাজের আউটপুট যদি না থাকে, বক্তৃতাতে বলা যায়। কিন্তু, টোটাল ইকনমিক ডেভেলপমেন্ট না হলে স্ট্যান্ডার্ড অব লিভিং বাড়তে পারে না। ন্যাশনাল ইনকাম পার ক্যাপিটা ইনকাম, এই সমস্ত কনটেকসটে যদি বিচার বিশ্লেষণ না করা হয়, তাহলে দেশের অর্থনীতির মূল্যায়ন সঠিক হয় না। সেক্ষেত্রে প্ল্যানিং কমিশন বলছে, "downgradation" of the State has been based on vearious economic factors including the average per capita income. Its resource mobilisation, revenue deficit and its implementation of the plan outlay. ওয়েস্ট বেঙ্গল সবচেয়ে ডাউনওয়ার্ড। সেজন্য ন্যাশনাল ইনকাম যেখানে ২ হাজার ২৮০ টাকা, সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ২ হাজার ৬৫ টাকা। অন্যান্য কোনও কোনও রাজ্যে যেখানে ৪,২২৫ টাকা। এই পরিপ্রেক্ষিতে টোটাল ইকনমিক ডেভেলপমেন্ট এইভাবে দেখতে হবে। প্ল্যানিং কমিশনের রিপোর্টেও সেইভাবে বলা আছে। পঞ্চায়েতের কথা আমার পূর্ববর্তী বক্তা বললেন কিন্তু আপনারা তো মূল্যায়ন করবেন না। পাকা রাস্তা করবেন না, এটা মেরামতের রাস্তা করে দিয়েই বলবেন গ্রামোন্নয়ন হয়ে গেছে। আমি এটাকে অবহেলা করছি না, গুরুত্বহীন কথা বলি না। কিন্তু কোনও পরিসংখ্যানের সংখ্যাত্ব দিয়ে কোনও দেশের উন্নয়নের মাপকাঠি হতে পারে না। এটা বলতে চাই, গ্রামাঞ্চলের উন্নতির জন্য, ভিলেজ আপলিফটমেন্টের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট গ্রামোন্নয়ন দপ্তরে খোলার ক্ষেত্রে যত টাকা উদার গতিতে প্রতিটি রাজ্যকে দিয়েছে, তার সদ ব্যবহারের ক্ষেত্রে পশ্চিমবাংলা সরকার সবচেয়ে ওয়ার্স্ট। এটা গ্রামোন্নয়ন দপ্তরের রিপোর্ট। ১৯৯৫-৯৬ সালের সেপ্টেম্বর পর্যন্ত ভারত সরকার শুধু রাজ্যসরকারকে গ্রামোন্নয়ন দপ্তরের জন্য প্রথম বছরে ৫৮৬ কোটি ৭০ লক্ষ টাকা দিয়েছিলেন। প্রকাশ্যে প্রেস কনফারেন্স করে ভারপ্রাপ্ত মন্ত্রী কলকাতার বুকে দাঁড়িয়ে আরও বলে গেছেন ৩০০ কোটি টাকা আজ পর্যন্ত খরচ করতে পারেনি। এই হল পশ্চিমবঙ্গের অবস্থা। স্যার, আমার সময় কম কিন্তু আরও আছে। আপনারা যদি ইন্দিরা আবাস দেখেন তাহলে দেখবেন ইন্দিরা আবাসে ১৯৮৫ থেকে ১৯৯৫, এই ১০ বছরে ১৫০ কোটি টাকা দেওয়া হয়েছিল। তার মধ্যে আপনারা ১০০ কোটি টাকার বেশি খরচ করতে পারেন নি। এখনও ৫০ কোটি টাকা খরচ করা হয়নি। এছাড়া আরও আছে। পূর্ণ সাক্ষরতার কথা বলছেন? এর রিপোর্ট হাস্যকর। এটা আমাদের রিপোর্ট নয়। এই রিপোর্ট কার? শ্রী বিমান বসুর নেতত্বে বঙ্গীও সাক্ষরতা কমিশন বসেছিল। এছাড়াও রিপোর্ট ছিল—পশ্চিমবঙ্গ সরকারের ব্যুরো অফ অ্যাপলাইড ইকনমিক অ্যান্ড স্ট্যাটিসটিক্স-এর পরিসংখ্যান অনুযায়ী বর্তমানের উপর রিপোর্ট দিয়েছিলেন। তারা বলছেন, সব হাস্যকর। যা বলা হয় তা হয়। নতুন পরীক্ষার্থী আসছে না এবং সমস্ত জেলা কোলাপস! অথচ যারা আজকে বাগাড়ম্বর করছেন, সিরাজউদ্দৌলার নাটকের মতো কণ্ঠস্বর কাঁপিয়ে—পশ্চিম-এর আকাশে ঘন কালো মেঘ দেখা দিয়েছে তাদের কাছে বলি, এই সাক্ষরতার জন্য কেন্দ্রীয় সরকার যে টাকা দেয় সেই টাকা কিভাবে খরচ হয়? মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় বা রাজ্য-এর মন্ত্রীরা যারা আছেন দয়া করে কি বলবেন যে সাক্ষরতার জন্য কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা দেয়। যারা পঞ্চায়েতে সাক্ষরতার জন্য, নিরক্ষরতা দূরীকরণের জন্য ক্যাম্প করেন তারা কি এক ছিঁটে

ফোঁটা অংশও পায় তাহলে ঐ কেন্দ্রীয় সরকারের দেয় কোটি কোটি টাকা কারা পায়? জেলা পরিষদে যখন বাক-যুদ্ধ করি উত্তর আসে না। এরা বলে যে, ডি এম খরচ করে, গাড়ি চড়তে খরচ হয়। এর এক্সপেনডিচার আছে। এই বলে সদুত্তর আসেনা। আমি আপনার কাছে বলব, আজকে ভারতবর্ষের সঙ্গে আমি পশ্চিমবঙ্গের বামপন্থী রাজনীতির কথা বলতে চাই। আপনি কি বলতে পারেন, সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে তথা ভারতবর্ষের বাইরে পৃথিবীর প্রেক্ষাপটে আজকে বিনয়বাবুকে আমি প্রশ্ন করব পৃথিবীতে কোন মতবাদের জয়জয়াকার হচ্ছে? ধন্যবাদের কি জয়জয়াকার হচ্ছে? আমি তা মনে করি না। আজকে আমেরিকা ডেফিসিটে ভুগছে কেন? আজকে জাপানের অর্থমন্ত্রী কেউ হতে চাচ্ছে না কেন? আজকে কি বলতে পারেন, সমাজবাদ সারা পৃথিবীকে অঙ্গুলি নির্দেশ করছে যে, এইভাবে চললে সব অপবাদ ঘুচে যাবে। সে কথা কি পূর্ব ইউরোপের আকাশের দিকে তাকালে বোঝা যায় যে, সমাজবাদীই কেবল অঙ্গুলি নির্দেশ করবে? রাশিয়ারদিকে তাকালে কি বোঝা যায় যে, সমাজবাদই একটা মোক্ষ পথ? আমি এই কথা বলছি না যে, আমি সমাজবাদকে ঘৃণা করি। তা নয়। আমাকে যদি তাত্ত্বিক দিকে বলেন যে, সমাজবাদী অর্থনীতিতে বিশ্বাস করি। হ্যাঁ করি। ১০০ ভাগ নয়, ২০০। আপনি কি রাষ্ট্রের মালিকানায় বিশ্বাস করেন? হ্যাঁ, করি। ২০০ ভাগ তাহলে কি বলতে চাই? তাহলে বাস্তব অবস্থা দাঁড়াচ্ছে এই যে, আজকে আমেরিকা একটা অপটিমাম স্টেজে এসে গেছে। ক্যাপিটালিস্ট ইকনমি আর উঠতে পারছে না, তার ক্রাইসিসের আবির্ভাব হয়েছে। তার ডেফিসিট বাজেট ক্রাইস তুলছে। সেখানে প্রেসিডেন্টএর সাথে ডেফিসিট বাজেট নিয়ে হাউস অব কমন্স-এর লড়াই চলছে। জাপানের অর্থনীতি একটা দৃষ্টান্তমূলক জায়গায় এসে ছিল। সেটা একটা অপটিমাম স্টেজে যাবার পর এখন আর তার অর্থমন্ত্রী পাওয়া যাচ্ছে না। কে হাল ধরবে। আজকে ভারতবর্ষের প্রেক্ষাপটে তথা পৃথিবীর প্রেক্ষাপটে মাননীয় বিনয়বাবু প্রবীণ ব্যক্তি আছেন আমাকে বুঝিয়ে দিন। আমি বামপন্থী রাজনীতিবিদকে জিজ্ঞাসা করি—পৃথিবীর মধ্যে একটা দেশ বলতে পারেন ভারতবর্ষের এই যে জটিলতা, এই যে ধর্ম ভাষা, বিভিন্ন জাতী-উপজাতি যে দেশে এত বিভিন্ন ধর্ম, বিভিন্ন ভাষা, বিভিন্ন জাতি-উপজাতি, দন্দ্ব মন্ডল আবির্ভাব করমন্ডল এক্সপ্রেসের মতো গতিতে বেরিয়ে যাচ্ছে? পৃথিবীতে এমন কোনও দেশ আছে? একটা দেশের নাম বলুন যেখানে একটা ধর্ম, একটা ভাষা? আমেরিকায় ১-টা ধর্ম, ক্রিশ্চিয়ান ধর্ম এবং একটা ভাষা। রাশিয়ার একটা ভাষা, একটা ধর্ম। চীনে একটা ভাষা, দুটো ধর্ম। পাকিস্তানের একটা ভাষা, একটা ধর্ম। বাংলাদেশের একটা ভাষা, একটা ধর্ম। ইংল্যান্ডের একটা ভাষা, একটা ধর্ম। কোনও দেশ আছে পৃথিবীর মধ্যে ভারতবর্ষ ছাড়া? তার সঙ্কট হবে না? ভারতবর্ষ আছে, ভারতবর্ষ মাথা তুলে দাঁড়িয়েছে। হাওলা কেলেঙ্কারি উঠেছে, ঠিক আছে, কেলেঙ্কারি উঠেছে ভালো কথা কারণ জানতে তো পারছেন, বিচার হচ্ছে। আপনাদের সমাজবাদী দেশ চেসেস্কুকে কারা মেরেছিল? আপনারা রাশিয়ায় সমাজবাদী দেশে স্ট্যালিনকে কে কবর থেকে তুলেছিল, কারা বিচার করেছিল। এই বিষাক্ত আবহাওয়াতো ভারতবর্ষে নেই। এখানে সি বি আই তদন্ত করছে। আমি ব্যক্তিগতভাবে মনে করি এটা ভালো কথা নয়। দলের জন্য আপনি টাকা নেন, আমরা নিই, সবাই নেয়। দলের নাম করে টাকা যারা নিয়ে, ব্যক্তিগত শৌধ, ব্যক্তিগত সম্পত্তি, ব্যক্তিগত আরাম-বিলাশ করছে তাদের তদন্তে যদি সুপ্রিম কোর্টে ফাঁসি হয় তাতে আপত্তি নেই। তাতে নতুন দিগন্তের সূচনা হবে।

[4-30 — 4-40 p.m.]

এই ভারতবর্ষে গণতন্ত্রে একটা নতুন দিগন্তের সূচনা দিয়ে ইলেকশন মেশিনারি একটা চেঞ্জ হতে চাইবে। রাজনৈতিক দলকে সংযত হতে হবে, এই কথা ভারতবর্ষের সমস্ত মানুষ জানতে পারছে। কিন্তু রুমানিয়ায় প্রেসিডেন্টকে প্রত্যাখ্যান করল, রুমানিয়ার সমাজবাদী দেশের বিজনেসকে জামাইকা প্রত্যাখ্যান করল, ব্রেজনেভ যখন স্মাগলিং ব্যবসা করল, পৃথিবীর লোক জানতে পেরেছিল। যখন ডিজোলিউশন হল রাশিয়ার পতন হল, মাও-সেও-তুং-এর পতন হল, সারা দুনিয়ার শাস্তি হচ্ছে। ভারতবর্ষের রাজীব গান্ধী সম্বন্ধে বলছেন, একটা লোক ধরতে পেরেছেন। আপনাদের কাছে আবার ফিরে আসি। আপনারা বড় বড় কথা বলছেন, আমার সময় কম, আপনাদের বামফ্রন্ট সরকারকে বলি বুকে হাত দিয়ে বলুন বিনয়বাবু ১৯৭৭ সালের জয় লাভের পরে প্রমোদ দাশগুপ্তের নেতৃত্বে যে দিন ময়দানে সভা করেছিলেন, আমাদের ১১০০ লোককে খুন করেছে। আমরা তাদের বিচার বিভাগীয় তদন্ত করে শাস্তি দেব। বিনয়বাবু বিবেকের দংশনে দংশিত কি না বলুন? যদি ব্যক্তিত্ব থাকে, যদি সরকারের মনুষ্যত্ব থাকে, সরকার শর্মা কমিশনের রিপোর্ট বের করতে পেরেছেন? চক্রবর্তী কমিশনের রিপোর্ট বের করতে পেরেছেন, বসু কমিশনের রিপোর্ট বের করতে পেরেছেন পারেন নি। কোনও দিনও পারবেন না। আপনারা দুর্নীতির কালো পাহাড়ে দাঁড়িয়ে আছেন সংখ্যালঘু মুসলিম সম্প্রদায়ের মানুষদের একটা আইন আছে, ওয়াকফ আইন। হাজার কোটি টাকা লেনদেন হল তা বের হল না। কে বিচার করছে। সরকার বিচার করছে না। জ্যোতি বসু করছে না। বিনয় চৌধুরি করছে না, কেউ করছেন না। আজকে একথা কেন বলছেন কে রিপোর্ট দিয়েছে এক হাজার কোটি টাকার লেনদেন কারচুপি হয়েছে, ফলাও ভাবে বেরিয়েছে। সৎ সাহস যদি থাকে তদন্ত করুন। আমাদের তদন্ত হয়, সি বি আই যখন বলে তদন্ত সাপেক্ষে কিছু কাগজপত্র ধরা পড়েছে তাদের, তারা পদত্যাগ করেন—তখন বলেন দুর্নীতির জন্য, আর আদবানী পদত্যাগ করলে সি পি এম, বি জে পি বলে নৈতিকতার জন্য একই সি বি আই যখন বলে তখন বামফ্রন্ট হাততালি দেয়। আবার একই সি বি আই যখন ভিখারি পাসোয়ানের জন্য বামফ্রন্টকে অঙ্গুলি নির্দেশ করে যে আপনাদের পুলিশই দায়ী ভিখারি পাসোয়ানকে কে উধাও করল।

তখন মুখ্যমন্ত্রী পদত্যাগ করেন না। তখন বামফ্রন্ট সরকারের বামপন্থা থাকে না আজকে বামফ্রন্টের বামপন্থা বলতে পশ্চিমবাংলা কি বুঝবে, কি হবে আমাকে উত্তর দিন আমরা বামফ্রন্ট বলতে বুঝতাম বিদেশিদের বিরুদ্ধে সংগ্রাম। ওদের জন্ম লগ্ন থেকে লাঙ্গল যার জমি তার স্লোগান দিয়ে বামফ্রন্টতা শুনতাম। আজকে বামপন্থা কোথায়? আজকে বিদেশি পুঁজি আনায় মত্ত জ্যোতি বসু আমেরিকা ছুটছে কেন? নরমিসা রাও যদি লিবারেশন মানিটারি নয় প্রাইভেটাইজেশন অব দি অল কনসার্ন ইকনমিতে আমরা প্রাইভেট করতে চাইছি, তা তো নয়। লিবারালাইজেশন মানে আপনারা বুঝেও বোঝেন না, আপনাদের বোঝানো যাবে না। আজকে লিবারালাইজেশন করেও যদি চীন ইকনমিক্যালি ডেভেলপ করে তাহলে আপনারা নতুন শিল্পনীতি, বিশ্বব্যাঙ্কের বিরুদ্ধে চিৎকার, বিশ্ব অর্থনীতির বিরুদ্ধে চিৎকার, বিদেশি পুঁজির বিরুদ্ধে চিৎকার, বামপন্থার নামে চিৎকার করছেন। কিন্তু আজকে বামপন্থা মানে কি? বামপন্থা মানে কি অন্ধ কংগ্রেস বিরোধিতা। আজকে বামপন্থার বয়স কত বিনয় বাবু বলুন? আজকে

বামপন্থা কার সঙ্গে রাজনীতি করে? এন টি রামারাওকে ধরতে গেছেন, লালু প্রসাদকেও এটা কি বামপন্থা রাজনীতি? ৫২৫টি লোকসভা সিটের মধ্যে ৫০টির বেশি সিটে লড়তে পারেন না। ভারতবর্ষের বামপন্থার এমন অবস্থা। অন্ধ কংগ্রেস বিরোধিতা করে কারা মরছে? কাদের নিয়ে আসছেন? বি জে পি-কে নিয়ে আসছেন। তার পরিণতি কি হবে, বাবরি মসজিদ ভাঙবে। ভাঙবেন আপনারা, দায়ী হব আমরা। এই হচ্ছে আপনাদের বিচিত্র বামপন্থা। বামপন্থার নামে ভারতবর্ষের যা আবির্ভূত হচ্ছে তাতে ভারতবর্ষে বামপন্থীদের শক্তি বাড়বে না, বামপন্থী বিরোধীদেরই শক্তি বাড়বে। কংগ্রেস গোড়া থেকেই পিপুলের হাতে ক্ষমতা তুলে দিয়েছে, সে কখনই ক্ষমতাকে নিজের হাতে ধরে রাখতে চায় নি। কংগ্রেস যদি তা চাইতো তাহলে এ দেশেও আমরা কমিউনিস্টদের মতো, রাশিয়ার মতো বা চীনের মতো ক্ষমতাকে কুক্ষিগত করে রাখার বিভিন্ন ব্যবস্থা সংবিধানের মধ্যে ঢুকিয়ে রাখতে পারতাম। আমরা আমাদের সংবিধানের মধ্যে দিয়ে দেশের মানুষের হাতে সমস্ত ক্ষমতা দিয়ে দিয়েছি। আমরা জানি, আমরা ক্ষমতায় থাকতে পারি, নাও থাকতে পারি। এর জন্য আমাদের কোনও হাহুতাশ নেই, দুঃখ নেই, যন্ত্রণা নেই। যন্ত্রণার জ্বালায় অন্ধ কংগ্রেস বিরোধিতায় বামপন্থীরা বিহারের মুখ্যমন্ত্রীর সঙ্গে লক্ষ্মী পার্বতীর সঙ্গে সিট অ্যাডজাস্টমেন্ট করে দুটো সিট বাড়াতে চাইছেন। এর রেজাল্ট কি হবে? আবার বাবরি মসজিদ ভাঙবে, দেশে সঙ্কট সৃষ্টি হবে। এমনিতেই আজকে সারা বিশ্বে সঙ্কট দেখা দিয়েছে, তার মধ্যে ভারতবর্ষে আরও সঙ্কট বাড়িয়ে তুলতে চাইছেন। আর আপনারা এখানে দাঁড়িয়ে কি বলছেন, না একমাত্র সঙ্কট মুক্ত স্থান পশ্চিমবাংলা। পশ্চিমবাংলাকে মডেল হিসাবে নাকি আপনারা তুলে ধরতে চাইছেন। অথচ আমরা কি দেখছি, পশ্চিমবাংলার চারিদিকে সঙ্কট, উই আর ইন এ ক্রাইসিস। আপনাদের এই মডেলের সবটাই তো জিরো। এ মডেল তো ডেফিসিয়েন্সির মডেল, এ মডেল তো ব্যাংক্রাপসির মডেল। সুতরাং এ মডেলকে কখনই ফলো করা যায় না। তাই আমি আমার এই সংক্ষিপ্ত ভাষণের মধ্যে দিয়ে রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না। রাজ্যপালের ভাষণের মধ্যে এমন কোনও কথা নেই যাকে সমর্থন করা যায়। সুতরাং আমি এর তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী মহঃ আনসারুদ্দিন** ঃ মাননীয় চেয়ারম্যান, স্যার গত ৮ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় যে প্রতিবেদন উপস্থিত করেছে এবং পরবর্তী সময়ে তার ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আমাদের পক্ষ থেকে পাশ করা হয়েছে সে দুটোকেই সমর্থন করে আমি আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। এখানে দুদিন ধরে বিরোধী দলের মাননীয় সদস্যদের বক্তব্য শুনলাম। আমাদের সরকার বিগত ১৯ বছর ধরে রাজ্যের জনগণের জন্য কতটুকু কি করেছে তা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে এই সভায় উপস্থাপিত করা হয়েছে। এ কথা আমি বিরোধী বন্ধুদের মনে করিয়ে দিতে চাই যে, আমরা কোনও দিনই এ কথা বলি না, কোনও দিন এ দাবিও করি না যে, একটা অঙ্গ রাজ্যে সরকার সব সমস্যার সমাধান করে দিতে পারবে। অবশ্যই কেন্দ্রীয় সরকারের ওপর নির্ভরশীল হয়ে চলতে হবে। বিরোধী দলের মাননীয় সদস্য, আমাদের জেলার এবং আমার খুবই কাছের মানুষ শ্রী সঞ্জীব দাস মহাশয় তার বক্তব্য রাখার সময় এমন কিছু কথা বললেন যা শুনে আমি অবাক হয়ে গেলাম। আমি

তাকে বলতে চাই, আমরা পশ্চিমবাংলার মানুষ, আমরা রাজনীতি করি পশ্চিমবাংলার মাটিতে দাঁড়িয়ে। আমরা সি পি আই (এম) একটা নীতি নিয়ে চলি, আমরা বামফ্রন্ট একটা নীতি এবং কর্মসূচি নিয়ে চলি। আমরা প্রথমে একটা ৩৬ দফা কর্মসূচি নিয়েছিলাম এবং পরবর্তী সময়ে আমরা ৩৪ তফা কর্মসূচি নিয়ে কাজ করে চলছি। আমরা কি কি কাজ করছি, না করছি তা ইতিপূর্বে বামফ্রন্টের অন্যান্য সদস্যরা বলেছেন। আমরা যে জমি উদ্ধার করেছি, সে খাস জমির ৯ লক্ষ একর জমি আমরা ২২ লক্ষ মানুষের মধ্যে বিলি করেছি। এসব কথা ইতিমধ্যেই বলা হয়েছে। আমরা এটা দাবি করতে পারি, আজকে রেকর্ড ফলন তৈরি করতে পেরেছি যেটা আপনাদের সময়ে ছিল না। আপনাদের সময়ে এমন অবস্থা সৃষ্টি হয়েছিল যারজন্য চালের দাবিতে সেদিন আন্দোলন করতে হয়েছিল। কলকাতায় গ্রামের মানুষকে আসতে হয়েছিল ১৯৫৯ সালে। সেদিন আপনারা ৮০ জন মানুষকে খুন করেছিলেন, কলকাতার রাস্তা সেদিন রক্তে রঞ্জিত করে দিয়েছিলেন। সেদিন যারা এসেছিলেন তাদের মধ্যে বেশিরভাগই গ্রামের মানুষ। তারা খেতে পায়নি। তাদের দাবি ছিল, অন্ন দাও, বস্ত্র দাও এবং চালের দাম কমিয়ে দাও। কিন্তু সেই দাবি আপনারা পূরণ করেননি। উল্টে ৮০ জন মানুষকে খুন করেছিলেন। আমরা এই ১৯ বছর ধরে কিছু কাজ করেছি এবং অনেক কাজ এখনও করতে পারিনি। এখনও বলছি। কারণ একটা অঙ্গ রাজ্যের পক্ষে, তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে এবং ভারতবর্ষের সংবিধানের চৌহদ্দির মধ্যে দাঁড়িয়ে তা সম্ভব নয়। কিন্তু একথা ঠিক রেকর্ড ফলন, ১৯৯১ সাল থেকে ১৯৯৩ সাল এটা হয়েছে। ১ কোটি ৩২ লক্ষ ৭৯ হাজার টন থেকে আরও বেড়েছে। এবারে আবার বন্যা হয়েছে। অনেকগুলি জেলা বন্যা-প্লাবিত হয়েছে। তাসত্ত্বেও ১ কোটি ৮৩ হাজার টন হবে বলে মনে করছি। এখন সেচের ব্যবস্থার উন্নতি হয়েছে, ১ ফসলি জমি এখন দুই ফসলি জমিতে পরিণত হয়েছে। এটাই হচ্ছে বামফ্রন্টের পরিকল্পনা। আপনার যেখান থেকে জয়লাভ করেছেন সেখানে এই উন্নতি দেখছেন তো? সুতরাং লাভবান হয়েছে কিনা বলুন? আমাদের ছোট জেলা হলেও ধান উৎপন্ন হয়। সঞ্জীববাবুর এলাকা শ্যামপুরেও কি দুই ফসলি জমি নেই? সেখানে কি নদীর জলের ব্যবস্থা করা হয়নি? সেচের ব্যবস্থা সেখানে কি হয়নি?

শ্যামপুরের পঞ্চায়েত আমাদের হাতে আছে। সীমাবদ্ধতার মধ্য দিয়েও পঞ্চয়েত এইসব কাজগুলি করছে। একথা কিন্তু সঞ্জীববাবু একবারও বললেন না। এটা বলা উচিত ছিল। উনি যেখানে থেকে নির্বাচিত হয়েছেন—আমাদের ছোট জেলা সেখানে ধান-চাল কম হয়। কিন্তু জেলার মধ্যে শ্যামপুরে সবচেয়ে বেশি ধান উৎপন্ন হয়েছে, চাল উৎপন্ন হয়েছে। আমি যে কথা বলতে চাই, আপনারা আমাদের সমালোচনা করুন। বিরোধীদলের মাননীয় সদস্যরা নিশ্চয়ই সমালোচনা করবেন। কিন্তু সীমাবদ্ধতার মধ্যে যতটুকু পেরেছি তা করছি। এইসব কাজ কি আমাদের জন্য করেছি মনে করেন? আমরা পশ্চিমবাংলার মানুষের জন্য করেছি, দলমত নির্বিশেষে মানুষের জন্য করেছি। আমরা পশ্চিমবাংলার ৭ কোটি মানুষের জন্য করেছি। আজকে এটাই হচ্ছে প্রশ্ন। এখানে কংগ্রেস, সি পি এম, ফরওয়ার্ড ব্লক বা অন্যান্য দলের প্রশ্ন নয়। কাজেই এইসব কথা বুঝতে হবে। একথা আপনারা বললেন না। এইটুকু সততা থাকবে না বিধানসভায় দাঁড়িয়ে যখন বলছেন? হ্যাঁ, আমরা যেটা করতে পারিনি, কোথায় অসুবিধা আছে, ত্রুটি বিচ্যুতি আছে তারজন্য গঠনমূলক সমালোচনা করুন। গঠনমূলক

সমালোচনার মাধ্যমে বুঝিয়ে দিতে হবে কোথায় ত্রুটি বিচ্যুতি। কিন্তু এটা কি এটা কি গণতান্ত্রিক পদ্ধতি? এই সংসদীয় গণতন্ত্রকে সম্মান জানাবার জন্য আমরা ১৯৭৭ সাল থেকে বলে আসছি। কিন্তু আপনারা সেইভাবে দিচ্ছেন না। সারা ভারতবর্ষের মধ্যে আমরাই বাঙালি। আমাদের দেশের একটা কথা চালু আছে, মাছে ভাতে বাঙালি। আজকে আমরা সারা ভারতবর্ষের মধ্যে সর্বশ্রেষ্ঠ স্থান দখল করেছি অর্থাৎ প্রথম স্থান অধিকার করেছি। মাছের বীজ উৎপাদনে প্রথম স্থান অধিকার করেছি। গ্রামাঞ্চলে গিয়ে দেখবেন বনসৃজন রাস্তার ধারে ধারে করা হয়েছে। শ্যামপুরেও আছে। এন এইচ-৬ ধরে মেদিনীপুরের দিকে যান, সমস্ত জায়গায় বনসৃজন এমনভাবে হয়েছে যেন সবুজের সমারোহ। আজকে গ্রামগুলিতে দেখতে পাবেন উচ্চ ফলনশীল ধানের সমারোহ। রাস্তার ধারে ধারে সুন্দরভাবে বনসৃজন করা হয়েছে। এইভাবে আমরা অর্থনৈতিক অবস্থার উন্নয়ন করার চেষ্টা করছি। একথা আপনারা বললেন না। এসব কথা না বলে যা-খুশি তাই বলে দিচ্ছেন। আপনাদের কেন্দ্রীয় সরকারের ইতিহাস কি? এখানে এমনভাবে বলছেন ২৫ হাজার কোটি টাকা ঋণ। কার ঋণ? কেন ঋণ? আমরা দাবি করেছিলাম, আপনারা যে টাকা নিয়ে যান তার ৭৫ পারসেন্ট আমাদের দিন আর ২৫ পারসেন্ট আপনারা নিন। এই ৭৫ ভাগ টাকা দিয়ে আমরা পশ্চিমবাংলার উন্নয়ন করতে চাই, গ্রাম-বাংলার মানুষের জীবনের উন্নয়ন করতে চাই। কেন্দ্রীয় সরকার দিচ্ছেন? কার টাকা ধার দিচ্ছেন? আপনারা আমাদের টাকা আমাদেরই ধার দিচ্ছেন এবং তারজন্য সুদ নিচ্ছেন।

এই যে বিদ্যাসাগর সেতু তৈরি হয়েছে, এটা সারা ভারতবর্ষের দৃষ্টি আকর্ষণ করছে। সেখানে যে টাকা দিয়েছেন তার জন্য কত কোটি টাকা আমাদের সুদ দিতে হচ্ছে, সেটা সঞ্জীববাবু, মান্না সাহেব, সৌগতবাবুরা জানেন না? এই সব কথাগুলো কেন বলছেন না? আপনারা বলছেন পশ্চিমবঙ্গ সরকার ২৫ হাজার কোটি টাকা ধার করেছেন? কিন্তু দিল্লি সরকার বিদেশিদের কাছে নিজের দেশকে যে বিকিয়ে দিয়েছেন, সেই জায়গায় ভারতবর্ষ চলে গেছে, সেই কথা তো বলছেন না? আমরা যখন কেলেঙ্কারির কথা বলি, কি রকম কেলেঙ্কারির কথা বলি, বোফর্স কেলেঙ্কারির কথা বলি, টেলিকম কেলেঙ্কারির কথা বলি, খনি, চিনি কেলেঙ্কারির কথা বলি। সেইগুলো হয়েছে কি না আপনারা বুকে হাত দিয়ে বলুন। ভারতবর্ষের একটা সম্মান আছে, ৯০ কোটি মানুষের দেশ এই ভারতবর্ষ, রবীন্দ্রনাথের দেশ ভারতবর্ষ, নেতাজির দেশ ভারতবর্ষ, নজরুল ইসলামের দেশ ভারতবর্ষ, সেই ভারতবর্ষকে আজকে এমন একটা জায়গায় নিয়ে গেছেন যাতে গোটা ভারতবর্ষের মানুষের মাথা নত হয়ে গেছে। আপনরাও তো ভারতবাসী, আজকে ভারতবর্ষের সার্বভৌমত্ব যদি বিপন্ন হয় তাহলে আপনারা কোথায় থাকবেন, আপনারা কোথায় দাঁড়াবেন, কোথায় রাজনীতি করবেন, আমরা কোথায় রাজনীতি করব? এখন হাওলাকে চাপা দেবার জন্য এখানকার তিনজন মাননীয় বিশিষ্ট সদস্য তারা পকেটে করে পতাকা নিয়ে গিয়ে মুখ্যমন্ত্রীর ঘরের সামনে হঠাৎ চেঁচামেচি শুরু করেদিলেন। এই যে হওলা সম্পর্কে কাগজে বেরিয়েছে, এটা তো গণশক্তিতে বেরোয়নি, আপনাদের কথা যারা বেশি বেশি করে লেখে, ৬/৭ জন কেন্দ্রীয় মন্ত্রী যারা হওলার সঙ্গে যুক্ত। তাদের ছবি দিয়ে, তথ্য দিয়ে খবর ছাপিয়েছে। সারা বিশ্বের মানুষ অবাক হয়ে ঘটনার কথা পড়ছে। ভারতবর্ষ একটা সর্ব বৃহৎ গণতান্ত্রিক দেশ, যে ভারতবর্ষ স্বাধীনতার জন্য একদিন লড়াই করেছে ব্রিটিশ সাম্রাজ্য বাদের বিরুদ্ধে, যে কংগ্রেস স্বাধীনতা এনেছে, সেদিনকার কংগ্রেসের

চেহারা এবং আজকের কংগ্রেসের সভাপতির চেহারা দেখে গোটা পৃথিবীর মানুষ আজকে অবাক হয়ে যাচ্ছে। সেটাকে চাপা দেবার জন্য পকেটে কংগ্রেসের পতাকা নিয়ে গেছেন জ্যোতি বাবুর ঘরের সামনে এখানকার তিনজন মাননীয় বিশিষ্ট সদস্য এবং সেখানে হঠাৎ চেঁচামেচি শুরু করে দিলেন, গোপনে পকেটে করে কংগ্রেসের পতাকা নিয়ে গিয়ে বলছেন রশিদের সঙ্গে যোগাযোগ আছে তদন্ত চাই, তদন্ত চাই। এই করে হাওলা টেলিকম, চিনি, খনি কেলেঙ্কারি চাপা দেওয়া যাবে না। আমাদের নিজেদের খুব খারাপ লাগছে, আমরা এক জায়গায় বসি, এরা এত চিপ জায়গায় চলে যাচ্ছেন। পকেটে করে কংগ্রেসের পতাকা নিয়ে গিয়ে হঠাৎ চেঁচামেচি করলেন। এই কাজ কংগ্রেসের তিনজন মাননীয় বিশিষ্ট সদস্যের পক্ষে শোভা পায় না, ওটা মমতা ব্যানার্জির পক্ষে সম্ভব। কিন্তু আপনারা এই সভার মাননীয় সদস্য, আপনারা এই জিনিস করলে আমাদের বড় খারাপ লাগে। সঞ্জীব বাবু বলেছেন সেসরু প্রোগ্রামে কেউ সুবিধা পায়নি। ৭/৮ জনের একটা হিসাব দিলেন। সঞ্জীব বাবু জানেন, আমাদের জেলার মানুষ, ব্যক্তিগত ভাবে আমার সঙ্গে তার সুসম্পর্ক আছে, কিন্তু উনি তো জানেন সেসরু প্রোগ্রামে যে ব্যবস্থা করা হয়েছিল, সেখানে তো ব্যাঙ্কগুলো টাকা দেয়নি, সেটা তো উনি নিজে স্বীকার করেছেন। উনি তো শ্যামপুর থেকে নির্বাচিত প্রতিনিধি, ওর এলাকাতেই তো বি ডি ও অফিস আছে, উনি তো খোঁজ করে দেখতে পারতেন, সেসরু তে ছেলেমেয়েরা দরখাস্ত করেছেন কি না যারা টাকা পায়নি। কারণ ব্যাঙ্কগুলো সহযোগিতা করছে না, ব্যাঙ্ক টাকা দিচ্ছে না।

[4-50 — 5-00 p.m.]

কেউ কেউ হয়ত সময়মতো টাকা ফেরত দিতে পারে নি নানা কারণে। হয়ত ব্যবসায় লস হয়েছে কিম্বা অন্য কিছু। এটা ঘটনা হতে পারে কোনও কোনও ক্ষেত্রে। কিন্তু এটা দিয়েই কি সবটা বিচার করবেন? এরজন্যই কি সেসরু টাকা বন্ধ করে দেওয়া হবে? ব্যাঙ্কগুলি তো কেন্দ্রীয় সরকার পরিচালনা করেন। ব্যাঙ্কগুলি এ ক্ষেত্রে অসহযোগিতা করছে ফলে বেকার ছেলেদের কাজ দিতে পারা যাচ্ছে না। এই হচ্ছে ঘটনা। উনি উত্তর দিতে বলেছিলেন, আশা করি আমার উত্তরে উনি সন্তুষ্ট হবেন। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপব যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তা সমর্থন করে এবং সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাত আচার্য :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় এই সভায় যে ভাষণ দিয়েছেন এবং তার উপর মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমি খুব খুশি হয়েছি বিরোধীদলের মাননীয় সদস্য সুকুমারবাবু উত্তেজিত আবেগ নিয়ে যে বক্তৃতা করলেন তা শুনে। উনি অনেক কথা বলে পরিশেষে স্বীকার করেছেন যে, এই বেসরকারিকরণ তিনি পছন্দ করেন না এবং সমাজবাদ অবশ্যই আসবে। তার জন্য বিরোধিতার কথা বাদ দিয়ে এরজন্য তাকে স্বাগত জানিয়ে আমি কয়েকটি বক্তব্য রাখছি। এখানে কংগ্রেসের মাননীয় সদস্য যারা আছেন তারাও যেমন ভারতবর্ষকে জানেন, আমরাও তেমনি ভারতবর্ষকে জানি। আমাদের ভারতবর্ষের পুরানো গ্রন্থে বলছে, 'শির্ন্বন্তু বিশ্বে অমৃতস্য পুত্র্যা'। আমাদের দেশের

মহাপুরুষরা বলেছেন, 'জীবে প্রেম করে যেই জন সেই জন সেবিছে ঈশ্বর।' আমাদের মণীষীরা বলেছেন, সবার উপর মানুষ সত্য তাহার উপর নাই। কিন্তু আমরা জন্মগ্রহণ করে থেকে এখানে যে সমাজ ব্যবস্থা দেখে আসছি সেটা হচ্ছে, আগে এখানে মানুষের প্রতি অবজ্ঞার শেষ ছিলনা। আমাদের দেশ যখন পরাধীন ছিল সেই সময় স্বাধীনতার জন্য যে লড়াই হয়েছিল তাতে একদিকে কৃষক আন্দোলন, অন্য দিকে শ্রমিক আন্দোলন ছড়িয়ে পড়েছিল। সেই সময় নৌ-বিদ্রোহ, ডাক তার ধর্মঘট ইত্যাদি নানান ভাবে দেশের মধ্যে আন্দোলন গড়ে উঠেছিল। এইসবের মধ্যে দিয়ে ভারতবর্ষের সাধারণ মানুষ স্বাধীনতা আন্দোলনে ঝাঁপিয়ে পড়েছিলেন। আর অপর দিকে কংগ্রেসের নেতা এবং নেত্রীরা স্বাধীনতা ও পরাধীনতার মধ্যে একটা সমঝোতা করে গোলটেবিল বৈঠকে বসে ভারতবর্ষকে ভাগ করার সিদ্ধান্ত মেনে নিয়ে ভারতবর্ষ ও পাকিস্তান করে তারা ক্ষমতায় এলেন। বাংলা ভাগ হয়ে পশ্চিমবঙ্গ, পূর্ববঙ্গ হল। দেশপ্রেম নয়, স্বদেশের প্রতি এইভাবে বিশ্বাসঘাতকতা করে কংগ্রেস দল খন্ডিত ভারতবর্ষে ক্ষমতায় এলেন। সেদিন যারা এইভাবে গদিতে আসীন হয়েছিলেন। সেই কংগ্রেসের সদস্যরা আমাদের এখন বলছেন, আমরা শিল্পপতি ধরতে যাই। আমরা শিল্পপতিদের ধরি কারণ এখানে শিল্প গড়ে তুলতে চাই এবং তা চাই সাধারণ মানুষের জন্য কিন্তু ওরা হচ্ছেন শিল্পপতিদের পকেটম্যান। শিল্পপতিদের সেবা করার জন্য ওরা সব সময় ব্যস্ত। তাই দেখা যায় জৈনদের ডাইরিতে ওদের নেতাদের নাম থাকে হাওলার টাকা নেওয়ার জন্য। আজকের কংগ্রেসের নেতা, নেত্রীদের এই হচ্ছে পরিচয়। অপর দিকে ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে কৃষক, শ্রমিক, সাধারণ মানুষের আশীর্বাদ নিয়ে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসেন। আমরা পশ্চিমবঙ্গে ক্ষমতায় এসেই ১৮ দফা এবং ৩৬ দফা কর্মসূচি নিয়ে তা অক্ষরে অক্ষরে পালন করেছি। সেই প্রতিশ্রুতি আমরা লঙ্ঘন করি নি বলেই গ্রামবাংলার মানুষ বারে বারে আমাদের আশীর্বাদ করে এখানে পাঠিয়েছেন এবং আগামী বারেও আমরা আবার তাদের কাছে সেই আশীর্বাদ নিয়ে এখানে আসব। আর আগামীদিনে কংগ্রেস দল, যাদের এখানে ৪২ জন সদস্য আছেন তাও তারা থাকবেন না। সেই পরিবেশ আজকে পশ্চিমবঙ্গে তৈরি হয়েছে। ওরা আমাদের বিরুদ্ধে এই বলে সোচ্চার হয়েছেন যে, কেন্দ্রের বিরুদ্ধে আমাদের অভিযোগ নাকি কমেছে। কমবেই তো, কেন্দ্রে ওদের শক্তি কমেছে এবং সামনে নির্বাচনে দেখবেন কংগ্রেসের শক্তি আরও কমে যাবে। কংগ্রেস সেখানে আর ক্ষমতায় আসতে পারবে না। আমরা দেখেছি, ব্যাঙ্কগুলি ধনিক শ্রেণীকে সাহায্য করতে উদগ্রীব। ৩৮ হাজার কোটি টাকা ব্যাঙ্ক থেকে ঋণ দেওয়া হয়েছে গত বছর ১৯৯৪-৯৫ সালে। ঐ ৩৮·হাজার কোটি টাকার মধ্যে ৩৫ হাজার কোটি টাকা দেওয়া হয়েছে কেবলমাত্র বিড়লা, টাটা, ডালমিয়া, সিংহানিয়া, এদেরকে, আর ৫ হাজার কোটি টাকা গরিব মানুষকে দেওয়া হয়েছে। গরিব মানুষ অনেক সময় টাকা পায় না, কিন্তু ওদের কাছ থেকে সুদসহ টাকা আদায় করতে কেন্দ্রীয় সরকার ব্যর্থ হচ্ছেন। ওদিকে গরিব মানুষ সুদ দেয় না, টাকা ফেরত দেয় না, সুতরাং ব্যাঙ্ক তাদের কি করে টাকা দেবে—এটা ওরা বলছেন। বড়লোকদের প্রতিনিধিত্ব যারা করেন, জোতদার-জমিদারদের প্রতিনিধিত্ব যারা করেন, স্বভাবতই এই চোখেই তারা দেখবেন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে। কিন্তু আমরা গর্বিত যে, বামফ্রন্ট সরকার গরিব, কৃষক, মধ্যবিত্ত মানুষের জন্য কাজ করেন এবং তাদের যাতে কোনও অসুবিধা না হয় তারজন্য চেষ্টা করেন। এখানে কেউ কেউ বলছিলেন, সৌগতবাবুও বলছিলেন যে, কলকাতার ফুটপাথে লোক রয়েছে। কিন্তু সাধারণ

মানুষ তো ফুটপাথের লোকই, কাজেই কাজের সময় আমাদের মানুষকে বুঝিয়ে কাজ করতে হয়। তাদের স্বার্থ এবং গরিবের স্বার্থ এক, তাই তাদের মারফত কাজ করতে গেলে আমাদের কাজে ধীর গতি, শ্লথ গতি আসবেই। তবে আমাদের ঐ প্রধানমন্ত্রী, তিনি মাচাংবাবার আশীর্বাদ নিয়ে গিয়েছিলেন কিনা জানি না, কিন্তু চন্দ্রস্বামী আলখাল্লার আশীর্বাদ নিয়ে তার মারফত টাকা যে তিনি নিয়েছেন একথা প্রমানিত সত্য। হর্ষদ মেহতা নিজে বলেছে—প্রধানমন্ত্রীকে ১ কোটি টাকা আমি পৌঁছে দিয়ে এসেছি তার চেম্বারে। পরবর্তীকালে জৈন মামলায় প্রধানমন্ত্রীসহ ১৬৮ জনের নাম এসেছে এবং তাদের মধ্যে থেকে সি বি আই যাদের বিরুদ্ধে অভিযোগ করেছে তাদের বিরুদ্ধে কেস করেছে সত্য, কিন্তু সমগ্র পৃথিবীর সামনে ভারতবর্ষের যে মহান ঐতিহ্য, যে সুনাম, তাকে পদদলিত করে দিয়েছেন, বিশ্বাসঘাতকে পরিণত করেছেন। সমগ্র ভারতবর্ষে আজকে তারা একটা কলঙ্কজনক অধ্যায় সৃষ্টি করেছেন। ওরা বলছিলেন যে, আমাদের প্রধানমন্ত্রী নাকি চানক্যের মতো বুদ্ধি ধরেন। চানক্যের মতো বুদ্ধি ধরেন বলেই নিজে ঠিক আছেন এবং তাই বলেছেন—তিনটাকে বের করে দাও। কিন্তু পরে সুপ্রিম কোর্ট যখন বললেন তখন দেখা গেল যে, ওতে তার নামও এল। আমি জানি, ডি এল রায়ের চানক্যে কাত্যায়নকে চানক্য বলছিলেন—কাত্যায়ন, তুমি আমার কাছে রাজনীতি শেখো, আমি তোমাকে বিশ্বাসঘাতক বানিয়ে দেব। আমার কংগ্রেস বন্ধুরা সমগ্র ভারতবর্ষে বিশ্বাসঘাতক বানিয়ে দিয়েছেন। তবে সবাই বিশ্বাসঘাতক নন দেশপ্রেমিকও রয়েছেন, কিন্তু চন্দ্রগুপ্তের চানক্যের মতো নরসিমা রাও আজকে সমগ্র কংগ্রেসকে বিশ্বাসঘাতক বানিয়ে দিয়েছেন। আজকে বিশ্বাসঘাতকের যে কারখানা তৈরি হয়েছে সেটা দেখে আগামী নির্বাচনের লক্ষ্যে সমগ্র ভারতবর্ষের মানুষের চোখ খুলে গেছে। এরফলে তারা আর কংগ্রেসকে ক্ষমতায় আসতে দেবেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বি জে পির কথাও রয়েছে। তিনি সাম্প্রদায়িকতামুক্ত বলে বলেছেন পশ্চিমবঙ্গকে। আমরা গর্বিত যে, আমাদের পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িকতার কোনও আশ্রয় নেই। বি জে পি হিন্দুত্ব দিয়ে মনুষ্যত্বকে বিসর্জন দিতে বলে, কিন্তু মনুষ্যত্ব বিসর্জন দিলে মানবতার প্রধান প্রবক্তা যে ভারতবর্ষ, যে সমগ্র বিশ্বকে মানবতার কথা বোঝায়, ভারতবর্ষেই সেই মানবতা বিপর্যস্ত হবে। তাই আমার জেলায় দেখেছি, বি জে পি-কংগ্রেস ভাই ভাই হয়ে মিউনিসিপ্যালিটির বোর্ড গঠন করেছেন। তাদের লজ্জা নেই বলেই আজকে যারা হিন্দুত্ব দিয়ে মনুষ্যত্বকে পদদলিত করেছেন তাদের সঙ্গে একত্রে পৌরসভা চালাতে গিয়ে তারা নীতি বিসর্জন দিয়েছেন। সেই নীতিহীন কংগ্রেস দল যতদিন কেন্দ্রে থাকবেন ততদিন আমাদের পশ্চিমবঙ্গের এগিয়ে যাওয়া অসম্ভব। অসম্ভব এই কারণে, আমরা যেভাবে চাইব সেভাবে আমাদের কাজ করতে দেওয়া হবে না। তবুও এই যে সীমিত ক্ষমতা, অপরিসীম অসুবিধা, এই অসুবিধার মধ্যে পশ্চিমবঙ্গ যে যে কাজগুলি করছে তার কথাই মাননীয় রাজ্যপাল তার ভাষণে আমাদের কাছে উপস্থাপিত করেছেন এবং এই উপস্থাপনার মধ্যে দিয়ে যেসব তথ্য তিনি পরিবেশন করেছেন সেটা সত্য তাই তিনি সেসব নির্দিষ্ট করে বলেছেন। তবে এতে আকাশকুসুম পরিকল্পনার কথা নেই, নেই কোনও প্রতিশ্রুতির কথা। আগামী নির্বাচনের দিকে তাকিয়ে দূরদর্শন এখন যেমন কংগ্রেসের প্রচার করছে সেই ধরনের বক্তব্য এতে নেই, কিন্তু এতে রয়েছে—মানুষ ভাই, আমরা যা করেছি সে ব্যাপারে বিবৃতি দিলাম। সুতরাং আমাদের সরকারের পক্ষ থেকে রাজ্যপালকে দিয়ে যে

ভাষণ পরিবেশন করা হয়েছে সেটা অত্যন্ত ন্যায়সঙ্গত এবং বাস্তব সত্য। এই সত্য ভাষণের প্রতি আমার আনুগত্য রয়েছে এবং আমি এই ভাষণের পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব ননী কর মহাশয় উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের যে কাট মোশন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ

**Adjournment**

The House was then adjourned at 5-00 p.m. till 11 a.m. on Thursday, the 15th Feburary, 1996 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 15th February, 1996 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 7 Ministers of State and 127 Members.

[11-00 — 11-10 a.m.]

Mr. Speaker : There are some similar nature of questions being 46, 47, and 38. These will be taken up together.

### Starred Questions (to which oral Answers were given)

#### মানবাধিকার কমিশন

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৪ থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৯৫ অবধি পুলিশ হেফাজতে কত জনের মৃত্যু হয়েছে ;

(খ) উক্ত বিষয়ের তথ্য জানতে চেয়ে মানবাধিকার কমিশন কোনও নির্দেশ রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন কি না ;

(গ) পাঠিয়ে থাকলে, কতগুলি ক্ষেত্রে উক্ত কমিশন তথ্য জানতে চেয়েছেন ; এবং

(ঘ) রাজ্য সরকার কতগুলির ক্ষেত্রে তথ্য পাঠিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ৪৮

(খ) হ্যাঁ।

(গ) প্রতিটি ক্ষেত্রে জাতীয় মানবাধিকার কমিশন তথ্য জানতে চেয়েছেন।

(ঘ) রাজ্য সরকার প্রতিটি ক্ষেত্রে তথ্য পাঠিয়েছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী যে তিনটি প্রশ্নের উত্তর দিলেন তাতে দেখতে পাচ্ছি যে, ১৯৯৪ সালে ২২ এবং ১৯৯৫ সালে ২৬ জন বন্দীর মৃত্যু ঘটেছে পুলিশ

হেফাজতে, অর্থাৎ সংখ্যাটা বেড়ে গেছে। সেখানে দেখা যাচ্ছে ১৯ প্লাস, ৮, মোট ২৭ জনের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে যেখানে পুলিশ হেফাজতে মৃত্যুর মোট সংখ্যা ৪৮। প্রতি ক্ষেত্রে যদি একটি করে ধরা হয় তাহলে ২১ জনের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া বাকি আছে। আমার প্রশ্ন, বাকিদের বিরুদ্ধে কতদিনের মধ্যে ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** যে কয়টি ক্ষেত্রে অ্যাকশন নেওয়া হয়েছে আমি তার সংখ্যাটা বলেছি এবং কতটি ক্ষেত্রে তদন্ত চলছে সেটাও বলেছি। যে সব ক্ষেত্রে তদন্ত চলছে সেক্ষেত্রে রিপোর্ট না পেলে কিছু বলতে পারছি না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যে পুলিশ অফিসারের হেফাজতে বন্দী-মৃত্যু ঘটেছে তার বিরুদ্ধে ডিপার্টমেন্টাল অ্যাকশন নেওয়া হয়েছে কিনা আদালতের রায় বেরুবার আগে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ডিপার্টমেন্টাল অ্যাকশন অনেকগুলো ক্ষেত্রে নেওয়া হয়েছে। কিন্তু ডিপার্টমেন্টাল অ্যাকশনের ফলে কিছু ফৌজদারি মামলা করা হয়েছে। ডিপার্টমেন্টাল এনকোয়ারি না করে মামলা কি করে হবে? সেজন্যই হয়েছে, কোর্টে সেজন্য মামলা হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** কিছু দিন আগে মেদিনীপুরে পুলিশ হেফাজতে একজনের মৃত্যুর পরিপ্রেক্ষিতে মহামান্য হাইকোর্টে আপনার একজন পুলিশ অফিসার বলেছেন যে আপনার সরকার থানায় খাতা না দেওয়ার ফলে রেজিস্টার রাখা যাচ্ছে না। কি সাম গড়াইয়ের মৃত্যুর পরিপ্রেক্ষিতে মহামান্য হাইকোর্টে আপনার একজন পুলিশ অফিসার বলেছেন যে, সেখানে থানায় কোনও খাতা না দেওয়ার জন্য কোনও রেজিস্টার নেই। আপনি এরজন্য কি ব্যবস্থা নিয়েছেন? আর যারা মারা গেছে, তাদের ক্ষতিপূরণের জন্য কি ব্যবস্থা করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি কোন থানার কথা বলছেন তা তো আমি জানি না। কাগজে কি বেরিয়েছে তা বলে কোনও লাভ নেই। আপনার যদি এ সম্বন্ধে কিছু জানা থাকে, আপনি আমাকে নোটিশ দেবেন, আমি জানিয়ে দেব। কাগজের অভাবে রেজিস্টার নেই, সেই রকম কিছু আমি জানি না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যারা মারা গেছে, তাদের ক্ষতিপূরণের কি ব্যবস্থা করেছেন? বিচারাধীন হলেই তো কেউ আসামী বলে গণ্য হয়না। তাকে যদি পিটিয়ে মারা হয়, তারজন্য ক্ষতিপূরণের কি ব্যবস্থা করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে ক্ষতিপূরণের ব্যাপারটি হচ্ছে, কেন্দ্রীয় মানবাধিকার কমিশন বলেছেন তারা ৮টি ক্ষেত্রে বলেছেন যে, পুলিশের যে রিপোর্ট সেটি যথেষ্ট নয়। আপনারা সি আই ডিকে দিয়ে এই আটটি কেসে তদন্ত করান। আর আমাদের এখানে মানবাধিকার কমিশন বলেছেন, নেগলিজেন্স অব ডিউটির জন্য যে দুটি ঘটনা ঘটেছে, তাদের পরিবারকে কিছু টাকা পয়সা দেবার জন্য বলেছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি জানতে চেয়েছিলাম, আপনি কি দিয়েছেন? কেন্দ্রীয়

মানবাধিকার কমিশনের রেকমেন্ডেশনটা আমি জানতে চাইনি। রাজ্য সরকারের পুলিশি হেফাজতে যে ৪৮ জন মারা গেছে, তাদের জন্য রাজ্য সরকার ক্ষতিপূরণের কি ব্যবস্থা করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ৪৮ জনকে আমি দেব না। কমিশন যাদের বলেছেন, তাদেরই দেব।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী অনুমোদিত প্রশ্ন ৪৬ নম্বরের উত্তরে বললেন ৬ জনের বিরুদ্ধে শাস্তি নেওয়া হয়েছে এবং প্রশ্ন ৪৭ নম্বরের উত্তরে বললেন ৮ জনের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা হয়েছে। এটা একটু কন্ট্রাডিকশন মনে হচ্ছে। আমি এই বিষয়ে মাননীয় স্পিকার মহোদয়কে বলছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** কোয়েশ্চেনগুলো হচ্ছে বৎসর ধরে। সেইভাবেই তার জবাব দেওয়া হয়েছে। সেজন্য দুটি উত্তর এক রকম নয়। ৯৩ এবং ৯৫ সালের যথাক্রমে ৬ এবং ৮ এটা হয়েছে।

**শ্রী সুকুমার দাস ঃ** আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, যেখানে প্রশাসনিক তদন্তে সঠিক কারন নির্ণয় করতে পারছেন না, সেখানে কি সি আই ডি তদন্ত করছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললাম, সি আই ডি-র হাতে কিছু তদন্ত আছে। তারা তদন্ত করছে, আর কিছু সি আই ডি করেন নি। মানবাধিকার কমিশন, কেন্দ্রীয় মানবাধিকার কমিশন বলেছেন যে, আমরা ৮টি কেসে সন্তুষ্ট হতে পারি নি, আপনারা আর একবার সি আই ডিকে দিয়ে তদন্ত করান।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মহিষাদল সম্পর্কে আমার একটি স্পেসিফিক প্রশ্ন ছিল। গত ২৪-৯-৯৫ তারিখে চাঁদু দাসের যে মৃত্যু হয়েছিল তাতে প্রশাসনিক তদন্তের আগে প্রারম্ভিক তদন্তে ধরা পড়েছিল যে, ঐ এলাকার যে ডাক্তার তাকে দেখছিলেন, তিনি যদি হসপিটালে স্থানান্তরিত করার ব্যবস্থা করতেন, তাহলে তার মৃত্যু হত না। সেই ডাক্তরের বিরুদ্ধে নেগলিজেন্স অব ডিউটির কারণে শাস্তির ব্যবস্থা করছেন না কেন? এই ব্যাপারে দেখা করে রিটিন সমস্ত কিছু দিয়েছিলাম কিন্তু দুর্ভাগ্যের বিষয়ে যে, পুলিশের দেওয়া অসত্য কপির উত্তর আপনি দিলেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি এই প্রশ্ন আলাদা করে করলে তার জবাব দিতে পারব।

**শ্রী শক্তি বল ঃ** শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীর কাছে আমার একটি সাপ্লিমেন্টারি যে, আমার প্রশ্নোত্তরে শাস্তিপ্রাপ্ত ব্যক্তিদের কথা বললেন, কিন্তু কি ধরনের শাস্তি সেই সমস্ত দোষী ব্যক্তিদের দেওয়া হয়েছে বলবেন কি?

**মিঃ স্পিকার ঃ** শাস্তি তো কোর্টে বিচারের মাধ্যমে দেবে, উনি কি করবেন?

**শ্রী শক্তি বল ঃ** তাই যদি হয় অনুগ্রহ করে জানাবেন কি, এই যে হাজতে মৃত্যুর সংখ্যা বললেন তাতে দেশের অন্যান্য রাজ্যে এই ধরনের মৃত্যু হলে পরে সেসব রাজ্যর সরকার কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেন কিনা, বা কম্পেনসেশনের ব্যবস্থা নেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** অন্যান্য রাজ্যে এসবের কোনও রিপোর্টই হয় না। তিহার জেলে ১০০ জন মারা গেছে কোনও তদন্ত হয় নি। সুপ্রিম কোর্ট তখন তদন্ত করতে হবে ইত্যাদি বলেছে। আমাদের রাজ্যে যতগুলো এই ধরনের ঘটনা হয় তার সব রিপোর্ট হয় এবং আমাদের এখানে ২টি কমিশন আছে। রাজ্য সরকারের কমিশন এবং কেন্দ্রীয় কমিশন। কেন্দ্রীয় কমিশনকে ২৪ ঘন্টার মধ্যে রিপোর্ট দিতে হয়। কেন্দ্রীয় কমিশন আদেশ দিয়েছেন ২৪ ঘণ্টার মধ্যে রিপোর্ট দেবেন। ৮টি কেসের ক্ষেত্রে কেন্দ্রীয় কমিশন সন্তুষ্ট হতে পারেন নি। তারা বলেছেন সি আই ডিকে তদন্ত করে রিপোর্ট দিন এবং তার সময় সীমাও বেঁধে দিয়েছেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, মাননীয় সদস্য সুকুমার দাসের প্রশ্নের পরিপ্রেক্ষিতে আমি অতিরিক্ত প্রশ্ন করছি যে, ২৪-৯-৯৫ তারিখে মহিষাদল থানায় পুলিশ লক আপে যে মৃত্যু হল সেটা পুলিশের অত্যাচারে হল, না কি অন্য কোনও কারনে মারা গেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি এর প্রশ্ন আলাদাভাবে করবেন তখন জবাব দেব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হ্যাঁ, প্রশ্ন আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, পুলিশ হাজতে বিচারাধীন ব্যক্তির মৃত্যু অসভ্য বর্বর সরকারের নিদর্শন বলে পরিগণিত এবং তাই যদি মনে করেন তাহলে এই বিচারাধীন ব্যক্তিদের মৃত্যুর ক্ষেত্রে আপনারা কি কি প্রতিকার করেছেন এবং যারা শিকার হয়েছে তাদের পরিবারের জন্য কি অর্থনৈতিক পুনর্বাসনের ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি অসভ্য, বর্বর কি বলছেন বুঝতে পারলাম না। যখন ধরা পড়ে তাদের বিরুদ্ধে মামলা করা হয়। দুরকমের মৃত্যু হয় একটা হচ্ছে পুলিশ প্রহারে মারা যায় এবং আরেকটা হচ্ছে চিকিৎসার অভাবে যদি মনে থাকে। এই চিকিৎসার অভাবে যদি মনে থাকে সেটাকে নেগলিজেন্সি হয়েছে বলে বলা হয় এবং কমিশন সেক্ষেত্রে এটাকে নেগলিজেন্সি বলে মনে করেন। এই ব্যাপারে একটা কেসও হয়েছিল তাতে বলা হয়েছে যে, সাধারণ মানুষ যদি পিটিয়ে মারে এবং পুলিশ যদি উদ্ধার করে এনে ১৩ ঘণ্টা ফেলে রাখেন, চিকিৎসার না হয়, সেটাকে নেগলিজেন্সি বলে হাইকোর্ট রায় দিয়েছেন। সেক্ষেত্রে তাদের পরিবারকে ক্ষতিপূরণ দিতে হবে এবং যারা মেরেছে তাদের সাজা দেবার ব্যবস্থা করতে হয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনি যে প্রশ্নের উত্তরে বললেন যে, ৪৮ জন মারা গেছেন তাতে আমি জানতে চাই যে, এই মৃত্যুর ক্ষেত্রে বোমা করতে বা গোষ্ঠী সংঘর্ষে মৃত্যুর ঘটনা

আছে কিনা বা তার সংখ্য কত?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেই রকম আমার কাছে কোনও হিসাব নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে তিনটি প্রশ্নের উত্তর দিয়েছেন প্রদত্ত উত্তর থেকে দেখা যাচ্ছে, এই রাজ্যে পুলিশ হেফাজতে মৃত্যুর সংখ্যা ক্রমবর্ধমান। এবং সংখ্যাটা অ্যালার্মিং। অর্থাৎ ২২, ২৬ এই রেট ধরলে ১৮ বছরে ৪ শত হয়ে গেছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে যেখানে থার্ড ডিগ্রি মেথড অ্যাপ্লাই করা হয়।, যদিও এটা বেআইনি এবং মানবাধিকার কমিশনের কথা বলা হচ্ছে প্রথম এই রাজ্যে বসেছে আমরা শুনেছি। আপনিও এর সময়ে বলেছিলেন পুলিশ লক-আপে মৃত্যু এটা অসভ্যতা। আমার জিজ্ঞাস্য যেভাবে পুলিশ হেফাজতে বন্দী মৃত্যুর সংখ্যা বাড়ছে এই অ্যালার্মিং বন্দী মৃত্যুর সংখ্যাটা কমাবার জন্য—প্রতিকার প্রতিবিধান শাস্তিবিধান তো আছেই রাজ্য সরকার কিছু ভাবছেন কিনা, ভাবলে কি পদক্ষেপ নিচ্ছেন, পরিকল্পনা নিচ্ছেন সেটা বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা প্রশ্ন নয়, বক্তৃতা শুনলাম। কি জবাব দেব আমি এটার। এই যে পুলিশের বিরুদ্ধে সাজা দেওয়া হচ্ছে, অ্যাকশন নেওয়া হচ্ছে, কোর্ট থেকে সাজা দেওয়া হচ্ছে, এটাই তো একটা দৃষ্টান্ত। পুলিশ হেফাজতে থার্ড ডিগ্রি মেথড ব্যবহার করা হয়, ক্রিমিন্যাল হলেও তাকে মারা উচিত নয়, এই নিয়ম যদি ব্যতিক্রম হয় তখন সাজা দেওয়ার চেষ্টা হয়, আর কিছু জায়গায় যদি নেগলিজেন্সি হয় তাহলে তাকে অন্য রকম সাজা দেওয়া হয়।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী বললেন, পুলিশ হেফাজতে ৪৮ জনের মৃত্যু হয়েছে, এর মধ্যে কতজন মহিলা এবং ১২ বছরের শিশু আছে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, আমার কাছে এই রকম কোনও খবর নেই, মহিলা বা শিশুর।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনারা ১৮ বছর ধরে এই সরকারে আছেন, ১৯ বছরে পড়েছেন। মানবাধিকার কমিশনটা কোন বছরে প্রথমে বসালেন, তার আগে যে সমস্ত মৃত্যু হয়েছে, সেই সমস্ত মৃত্যুগুলির সম্বন্ধে আপনার দপ্তরে ঐ সংবাদ রাখার কোনও ব্যবস্থা ছিল কিনা, তৃতীয়ত মানবাধিকার কমিশন গঠন করার আগে আপনি সরকারে থেকে মনে করেছিলেন কিনা এইভাবে লক-আপে মৃত্যু হলে তার বিরুদ্ধে কিছু ব্যবস্থা নেওয়া যায়, এই কমিশন হওয়ার আগে কোনও ব্যবস্থা করেছিলেন কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা ৪৮ বছর স্বাধীন হয়েছি। কংগ্রেস ২৬ বছর রাজত্ব করেছে পশ্চিমবাংলায় তার রেকর্ডও নিশ্চয় আছে। কিন্তু আমরা খোঁজ করে দেখিনি। এই মানবাধিকার কমিশন যখন হয়েছে তার কিছুদিন আগে থেকেই কতকগুলি ঘটনা ঘটেছে, সেই বছরগুলির হিসাব আমরা নিয়েছি। কিন্তু কংগ্রেস আমলে যে হিসাব সেইগুলি নিশ্চয় আছে। আমরা খোঁজ করে দেখিনি। কংগ্রেস আমলে জেলের মধ্যে গুলি করে মারা হয়েছে, সেইগুলি অনেক দিন হয়ে গেছে, আমরা এখন আর দেখিনা। কোনও অসভ্য দেশে এই জিনিস হয় না, অন্য

রাজ্যে হয় কিনা জানি না। পশ্চিমবাংলায় কংগ্রেস আমলে দমদমে প্রেসিডেন্সি জেলে গুলি করে আমাদের বন্দীদের সব হত্যা করা হয়েছে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলাতে পুলিশ হেফাজতে যারা মারা গেছেন সেই ব্যাপারে কোনও মামলা বা শাস্তির ব্যবস্থা তখন হয়েছিল কি?

**শ্রী জ্যোতি বসু :** তখন যারা খুন হয়েছিল, প্রায় ১১০০ মতো খুন হয়েছে বলে আমরা জানি কংগ্রেসি গুন্ডাদের দ্বারা। আমি এটুকু বলতে পারি তখন একটাও মামলা হয়নি, কেউ গ্রেপ্তার হয়নি। বর্ধমানের একজন এস পি কে তো প্রেসিডেন্টের মেডেল দেওয়া হয়েছিল। সেখানে ২৫০ জন মারা গিয়েছিল কংগ্রেসি গুন্ডাদের হাতে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন, কংগ্রেসি আমলে অসভ্য ছিল। আর এই সভ্য আমলে লক-আপে ২৮২ জন মারা গেছে। এটা কিরকম সভ্যতা তা নিয়ে আমি প্রশ্ন করছি না। আমাদের দলের সাংসদ মমতা বন্দোপাধ্যায় এই দাবি নিয়ে ধরণা দিয়েছিল, পুলিশ হেফাজতে যাদের মৃত্যু হয়েছে তাদের পরিবারের একজনকে চাকরি বা ক্ষতিপূরণ দিতে হবে। আমরা কয়েকজন বিধায়ক মিলে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম এবং একটা মেমোরেন্ডাম দিয়েছিলাম। তখন তিনি বলেছিলেন লক-আপে যাদের মৃত্যু হয়েছে সেই ব্যাপারে কিছু কিছু ক্ষেত্রে উনি ক্ষতিপূরণ দিতে প্রস্তুত আছেন। কিন্তু সেই চিঠির লিখিতভাবে কোনও উত্তর আজ পর্যন্ত দেননি। পুলিশ হেফাজতে যাদের মৃত্যু হয়েছে তাদের মৃত্যুর দায়িত্ব সরকার এড়াতে পারেন না। যাদের পুলিশ লক-আপে মৃত্যু হয়েছে তাদের পরিবারকে আপনি একটা চাকরি বা কোনও ক্ষতিপূরণ দিতে রাজি আছেন কিনা। যদি না থাকেন তাহলে তাদের পরিবারকে আপনি কি সাহায্য করবেন?

**শ্রী জ্যোতি বসু :** আপনারা যখন সেই ডেপুটেশন দিতে গিয়েছিলেন তখন আমি বলেছিলাম সবাইকে ক্ষতিপূরণ দেওয়ার প্রশ্নই ওঠে না। তাদের মধ্যে যদি কোনও দুঃস্থ পরিবার থাকে এবং তারা যদি দরখাস্ত করে, তাহলে সেটা আমরা বিবেচনা করে আমরা তাদের ক্ষতিপূরণ দিতে পারি।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে পুলিশ হেফাজতে কিছু মৃত্যু হয়েছে। জেলাওয়ারি কোনও হিসাব আপনার আছে কি এবং কোন কোন কেসের সঙ্গে এরা যুক্ত ছিল?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে সেই রকম কোনও হিসাব নেই। আপনি আলাদা করে প্রশ্ন করলে আমি উত্তর দিতে পারব।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মুখ্যমন্ত্রী তার জবাবে বললেন আমাদের রাজ্যেই খালি

রেকর্ড হয়, অন্যান্য রাজ্যে রেকর্ড হয়নি। আমার কাছে অ্যানুয়াল রিপোর্ট অন ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন-এর একটা রিপোর্ট আছে ১-৪-৯৪ থেকে ৩১-৩-৯৫ পর্যন্ত। সেখানে দেখা যাচ্ছে আসামে ১৪, বিহারে ১৭, পশ্চিমবাংলাতে ১৪, দিল্লিতে ৪, রাজস্থানে ১০ এবং পাঞ্জাবে ১০। পশ্চিমবাংলা দ্বিতীয় পজিশনে আছে। জেল কাস্টডিতে এই পিরিয়ডের মধ্যে এতগুলো হত্যা হয়েছে। এটা সার্বিক অবস্থা এবং এর পরিপ্রেক্ষিতে ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন একটা সামারি রেকমেন্ডেশন করেছে। বলেছেন এইট্টিন পয়েন্ট রেকমেন্ডশন অন ন্যাশনাল হিউম্যান রাইটস টু বি ইমপ্লিমেন্টেড বাই দি স্টেট। এটা কি আপনারা গ্রহণ করেছেন, কতগুলো গ্রহণ করেছেন এবং তার মধ্যে কি কি ইমপ্লিমেন্ট করার জন্য আপনারা পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু** ঃ কমিশন কেন্দ্রের হোক বা আমাদের হোক, তারা যে রেকমেন্ডশন আমাদের করছেন, তার মধ্যে যেগুলো নির্দিষ্ট ভাবে আছে সেগুলো আমরা মেনে নেব। কয়েকটি ক্ষেত্রে নেগলিজেন্সি হয়েছে, তারজন্য আমাদের ক্ষতিপূরণ দিতে বলেছেন, আমরা ক্ষতিপূরণ দেব। ওরা যা বলবেন আমরা তা মেনে নেব বলেছি।

**শ্রী রঞ্জিত পাত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী কাছে জানতে চাই, বিরোধী সদস্য মাননীয় শ্রী সুকুমার দাস মহাশয় যে প্রশ্ন করেছেন—২৪-৯-৯৫ তারিখে মহিষাদল থানায় পুলিশ হেফাজতে একজনের মৃত্যু হয়? এই মৃত্যু গণপ্রহারে হয়েছে—একথা সত্যি কিনা?

**শ্রী জ্যোতি বসু** ঃ একটা ক্ষেত্রে বোধহয় জনসাধারণ একজনকে মেরেছিল, তারপর পুলিশ হেফাজতে আসার পর তার মৃত্যু হয়েছিল। এই বিষয় আগেই বলেছি, মহিষাদল কিনা জানিনা, যারা মেরেছিল তাদের গ্রেপ্তার করা হয়েছিল।

**শ্রী শৈলজাকুমার দাস** ঃ আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, তিনি বারংবার বলেছেন মানবাধিকার কমিশন যেগুলোর ক্ষেত্রে রিপোর্ট দিয়েছেন, তাদের কিছু সাহায্যের ব্যবস্থা করা যেতে পারে। আমার প্রশ্ন হচ্ছে সরকার এই সাহায্য দেওয়ার ব্যাপারে ইতিপূর্বে কোনও নিয়মনীতি প্রণয়ন করেছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু** ঃ সাহায্য করার ব্যাপারে পলিশি নির্দিষ্ট কিছু নেই। আমরা ঠিক করি কত টাকা দিতে হবে।

**শ্রী জটু লাহিড়ি** ঃ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় লক-আপ ডেথ নিয়ে বলতে গিয়ে বললেন যে কংগ্রেস আমলে ১১০০ বামপন্থী কর্মী খুন হয়েছে। আমার প্রশ্ন ১৯ বছরের বামফ্রন্টের রাজত্বে কংগ্রেস কর্মী খুন হয়েছেন মার্কসবাদীদের হাতে, এটা সত্যি কিনা?

**শ্রী জ্যোতি বসু** ঃ আমরা ১১০০ নাম বার করেছিলাম। আপনারা একটা পুস্তিকায় ১৪০০ নাম দিন, আমরা দেখব। কিন্তু যাদেরই শশ্মানে দাহ করা হচ্ছে তারা যদি সবাই কংগ্রেসের লোক হয়—তাহলে কত হাজার মৃত্যুই তো হচ্ছে!

**Shri Gyan Singh Sohanpal :** Sir, there is a lot of controversy over the number of deaths in police custody. The other day a deputation met the Hon'ble Chief Minister where the deputation said that 278 deaths had taken place. The Hon'ble Chief Minister was, however, not prepared to accept the figure but said "250 deaths have been recorded in the Government records." Sir, some days back in reply to a question tabled by me, the Hon'ble Chief Minister has admitted that between 1977 and 1992, 214 deaths have taken place in police custody, out of which 56 were reported from police custody. Sir, I am not going into this controversy—the number of deaths that have taken place whether it is 250 or 278—but it is inhuman. Everyone will agree with this. Sir, naturally the National Human Rights Commission, the State Human Rights Commission, the Government and all other political parties are seriously concerned about the frequent deaths in police custody. I presume the Government is equally worried about this and, therefore, Sir, I would like to know from the Government.

A) Why the Government is reluctant to order a judicial enquiry in each cases ?

B) What measures the Government have taken or proposed to take to prevent frequent deaths in police custody ?

C) persons who have died in police lock up whether they come from a poor family or from a rich family, a death is a death and if an earning member dies in police lock-up it is the responsibility of the Government to provide compensation by way of employment assistance or by cash. Whether the Government is considering providing employment assistance to all those who have died in police custody ? Thank you, sir,

**Shri Jyoti Basu :** I have heard a long lecture. I could not quite follow. You are repeating the figures that I have given. Correct. Those figures are there for everybody to understand and see. As far as judicial enquiry is concerned I have stated so many times that there is no question of judicial enquiry in every case of such deaths because these deaths are not always caused by police beatings or the third degree methods which are used. For various reasons such death takes place. We decide really judicial enquiry is necessary or not. Neither has the Human Rights Commission, West Bengal one or the Central one

has told us that in every case judicial enquiry is necessary. Where we think it is necessary we shall give. There is no such general rule that compensation has to be given if a man dies in police custody. Because deaths may have been caused for various reasons.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I am talking of lock-up deaths.

**Shri Jyoti Basu :** Even lock-up deaths may be caused due to various reasons not only because of police beatings.

[11-30 — 11-40 a.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী এখানে বললেন যে, ১৯৯৪-৯৫ সালে ৪৮ জনের মৃত্যু হয়েছে। আমি জানতে চাই, এই ৪৮ জনের মধ্যে কতগুলো সুইসাইড, কতগুলো পাবলিক অ্যাসাল্টে হয়েছে এবং কতজনের হেরোইন ইত্যাদি ড্রাগ অ্যাডিকটেডের ফলে মৃত্যু হয়েছে? মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ২২টি কেসের কথা আমার এখানে আছে। Suicide in lock-up—2, Assault by Public—6, injury sustained while attempting to escape—5, during encounter with the Police—4, natural causes—2, miscellaneous reasons—2, alleged torture by police—1, These are 22 in all.

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সৌগতবাবু যে প্রশ্ন করেছেন মাননীয় মুখ্যমন্ত্রী তার জবাব দিয়েছেন। কিন্তু আমি ঠিক ক্লিয়ার হতে পারিনি। মাননীয় সদস্য শ্রী সৌগত বাবুর প্রশ্ন ছিল পুলিশ হেফাজতে বামফ্রন্ট সরকারের আমলে যেসব লোক মারা গেছে তাদের ক্ষতিপূরণের ব্যাপারে। আমার প্রশ্ন হচ্ছে, কংগ্রেস আমলে যে সমস্ত মানুষ-এর মৃত্যু হয়েছে তাদের ক্ষতিপূরণ কারা দেবে? কংগ্রেস তো আর এখানে ফিরে আসবে না।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বারে বারে বলেছি, কংগ্রেস আমলে কোনও আইনের শাসন ছিল না। শত শত খুন হয়েছে, কোনও রেকর্ড নেই। কোনও হিউম্যান রাইট কমিশন ছিল না। তখন জেলের মধ্যে খুন হয়েছে, পুলিশ লক-আপের খুন হয়েছে, কত কি হয়েছে।

(গোলমাল)

**রাজ্যে সমস্যা সঙ্কুল গ্রাম**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে মোট কতগুলি গ্রামকে কেন্দ্রীয় নির্দেশিকার নিরিখে সমস্যাসঙ্কুল গ্রাম হিসাবে চিহ্নিত করা হয়েছিল ;

(খ) ঐ চিহ্নিতকরণের কাজটি কোন সময়ে সম্পন্ন করা হয়েছিল ; এবং

(গ) ১৯৯৫ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কতগুলি সমস্যাসঙ্কুল গ্রামে নিরাপদ পানীয় জল পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) ৩১,৯৭১ টি গ্রামকে সমস্যাসঙ্কুল গ্রাম হিসাবে চিহ্নিত করা হয়েছিল।

(খ) ১৯৭৭ সালে সম্পন্ন করা হয়েছিল

(গ) ৩১,৯৭১টি গ্রামই নিরাপদ পানীয় জল পৌঁছে দেওয়া হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা উত্তর দিলেন সেটা নিঃসন্দেহে উল্লেখযোগ্য। আপনি বললেন, ৩১ হাজার ৯৭১টি গ্রামে নিরাপদে পানীয় জল পৌঁছে দেওয়া হয়েছে। ১৯৭৭ সালে যখন চিহ্নিত করণের কাজ হয়েছিল তখন আমাদের রাজ্যে গ্রামে সংখ্যা ছিল ৩১,৯৭১। আপনার ডিপার্টমেন্ট এই কয় বছরে ৩১,৯৭১টি গ্রামেই নিরাপদে পানীয় জল পৌঁছে দিয়েছে, এটা উল্লেখযোগ্য সাফল্য। আমি জানতে চাচ্ছি, ১৯৭৭ সালে যখন চিহ্নিত করণের কাজ সম্পন্ন হয় তখন নিরাপদ পানীয় জলের সমস্যা ছিল না এই ধরনের গ্রামের সংখ্যা জানা থাকলে আমাদের জানান।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী গৌতম দেব ঃ** পশ্চিমবাংলায় ৩৮ হাজার গ্রাম, দু-একটা বেশি হতে পারে। এর আগে ওরা সরকারে ছিলেন ১৯৭৭ পর্যন্ত। তার পরে আমরা আসি। ১৯৭৭ সালে দিল্লির সরকার সারা ভারতে পশ্চিমবাংলা সমেত একটা সার্ভে করায় রাজ্য সরকারের সাহায্য নিয়ে। তাতে দেখা হয় ভারতের কোন কোন গ্রামগুলোতে পানীয় জল যাচ্ছে না। দেখা যায়, ৩৮ হাজার গ্রামের মধ্যে ৩১,৯৭১টি গ্রামকে প্রবলেম ভিলেজ হিসাবে বলা হয়। তার মানে হচ্ছে ওদের সময়ে ২৫/৩০ বছরে ৬ হাজার/সাড়ে ৬ হাজার গ্রামে জল দেবার ব্যবস্থা করা হয়েছিল। এটাই ভারত সরকারের তথ্য। পরে যে সার্ভেগুলি হয় ভারত সরকার ১০ বছর অন্তর সেগুলি করেন। এখন এই কয় বছরে ৩১ হাজার ৯৭১টি গ্রামে যেগুলি প্রবলেম ভিলেজ বলা হয় সেখানে জল দেবার ব্যবস্থা করতে পেরেছেন এই ১৮ বছর সময়ের মধ্যে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** যে সমস্ত গ্রামে বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করেছেন, এরমধ্যে বামফ্রন্ট সরকার আসার পর আপনার দপ্তর থেকে মোট কতগুলি গ্রামে নল-বাহিত পানীয় জল সরবরাহের ব্যবস্থা হবে বা পরিকল্পনা আছে, আর ওদের রাজত্বে ১৯৭৭ সাল পর্যন্ত কত ছিল তার তুলনামূলক হিসাবটা একটু বলতে পারেন?

**শ্রী গৌতম দেব ঃ** সারা পশ্চিমবাংলায় আগে টিউবওয়েল থেকে পানীয় জল খেত

শতকরা ০.০৭ জন মানুষ। এই শতাংশ মানুষ ১৯৭৭ সাল পর্যন্ত এর থেকে পেত। আর এখন বামফ্রন্ট সরকারের এ ব্যাপারে উদ্যোগ নিয়ে এবং বিশেষকরে মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় পশ্চিমবাংলায় ১৪.৬৫ শতাংশ মানুষ এই জল খাচ্ছেন। যেটা আগামী দু-তিন বছরের মধ্যে আমরা ২৪ শতাংশ গ্রামাঞ্চলে টিউবওয়েলের জল খাওয়াতে পারব, যেটা আগে ছিল ০.০৭ পারসেন্ট।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী ১৯৭৭ এবং ১৯৯৫ সালের গড়পড়তা হিসাব দিলেন। গ্রামে যেখানে জল ছিলনা এবং যে সমস্ত গ্রামে ২৫০ জন জনসংখ্যা পিছু একটি করে টিউবওয়েল বা নিরাপদ পানীয় জলের উৎস না থাকলে তাকে সমস্যাসঙ্কুল গ্রাম বলা হত। ১৯৮০ সালে ২০ দফা কর্মসূচি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন সারা ভারতবর্ষে এবং এর জন্য সারা ভারতবর্ষে ৫ লক্ষ গ্রামে, আর পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রামে এক সঙ্গে টিউবওয়েল করা হয়েছিল। আপনি অনুগ্রহ করে জানাবেন কি, এই সময়ের মধ্যে যে গ্রামগুলিতে পানীয় জলের ব্যবস্থা যা ৩১,৯৭১টি গ্রামের মানুষ খেত, তাতে কেন্দ্রীয় সরকারের আর রাজ্য সরকারের কত টাকা ছিল। কারণ পানীয় জলের ক্ষেত্রে মেন রিসোর্স অব ফান্ডিং আন্ডার রুর্যাল এরিয়া ডেভেলপমেন্ট অ্যান্ড পি এইচ ই কত দিয়েছেন আর কেন্দ্রীয় সরকার কত দিয়েছেন?

**শ্রী গৌতম দেব ঃ** উনি এটা জানেন, কারণ পি এইচ ই-র প্রত্যেকটি বাজেটে উনি বক্তব্য রাখেন। আগে কেন্দ্রীয় সরকারের যেটা ছিল এম এন পি, এখন সেটা নেই, এখন যেটা হয়েছে এ আর পি। এটাতে রাজ্য সরকার ৪৩ কোটি টাকা দেবেন। সেখানে ওরাও ৪৩ কোটি টাকা দেবেন। রাজ্য যা দেবে তার সমপরিমান কেন্দ্র দেবে, এটাই সারা ভারতবর্ষের নিয়ম। কিন্তু আর্সেনিক সমস্যার ক্ষেত্রে নিয়মটা অন্যরকম।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি ৭৭ সাল থেকে ৯৫ সাল পর্যন্ত একটা হিসাব দিলেন। এক্ষেত্রে তিনটে হেডে টাকা আসে—মিনিমাম নিড প্রোগ্রাম, অ্যাকসিলারেটেড রুর্যাল ওয়াটার প্রোজেক্ট, ন্যাশনাল ওয়াটার মিশন ইত্যাদি ছাড়াও মিনি মিশন এবং রাজীব গান্ধী ফাউন্ডেশনের টাকাও এ ক্ষেত্রে অ্যাড হয়েছে। এই প্রোগ্রামগুলো ডিক্লেয়ার করার পর থেকে, সিন্স ১৯৮০ টু ১৯৯৫ what is the proportion of the India Government in relation to the rural water supply in relation to the deep tubewell pipe line water।

**শ্রী গৌতম দেব ঃ** ঐসব স্কীমে বলা হয়েছে রাজ্য সরকারের টাকা যতটুকু থাকবে ঠিক ততটুকু টাকাই ওরাও দেবেন। এম এন পি-তে এটাই বলা হয়েছে। এবারে যে বাজেট পেশ করা হয়েছিল তাতে আপনারা নিশ্চয়ই দেখেছেন যে কোথায় কি টাকা দেওয়া হয়েছে। এম এন পি-তে রাজ্য সরকারের ৪৩ কোটি টাকা, দিল্লিরও ৪৩ কোটি টাকা। আর টেকনলজি মিশন বহু বহু বছর আগে উঠে গেছে। এখন ঐ সব কিছু আর নেই, ঐসব উঠে গেছে। আর আর্সেনিকের জন্য আগে অন্ধ্রপ্রদেশ এবং অন্যান্য রাজ্যকে যেটা দিয়েছিলেন সেটা আর, এখন দিচ্ছেন না। এখন বলছেন যে ৭৫ ভাগ দেব, যা আগে ১০০ ভাগই অন্য জায়গায়

*দিয়েছেন। এখন আমাদের বলছেন, তোমরা ২৫ ভাগ টাকা দাও। রাজ্য সরকারের এই বা খরচ ক্রমাগত বাড়ছে। আমরা এখন পর্যন্ত ওয়াটার ম্যানেজমেন্টকে এই জায়গায় নি এসেছি, যা আমি একটু আগে বললাম। আগামী কয়েক দিনের মধ্যেই মানসবাবুর বিধানস কেন্দ্রের মধ্যে তিনটে জল প্রকল্প চালু করে দিয়ে আসব।*

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী *ঠিকই বলেছেন যে, ১৯৭৭ সাল পর্যন্ত* কোনও গ্রামে পানীয় জলের সংস্থান ছিলনা। ১৯৭৭ সালের পর থেকে সমস্ত গ্রামেই পানীয় জলের ব্যবস্থ করা হয়েছে। এবং তিনি আরও বললেন যে, কংগ্রেস রাজত্বকালে ১৯৭৭ সাল পর্যন্ত ০.০৭% মাত্র নলবাহিত পানীয় জলের ব্যবস্থা ছিল, এখন সেটা ১৪% করা হয়েছে এবং আগামী ২ বছরের মধ্যে ২৪% এ নিয়ে যাবার পরিকল্পনা আছে। কিন্তু আমরা এখন দেখছি যে, গ্রামাঞ্চলে হ্যান্ড টিউবওয়েলে জল উঠছে না। সিলিন্ডার টিউবওয়েল নির্মাণের খরচ খুবই বেশি এবং অনেক বেশি পাইপ দিতে হয়। যা সাধারণ মানুষের পক্ষে বহন করা সম্ভব নয়। এর সাথে সাথে আমাদের ভূগর্ভের জলের সঙ্কট দেখা দিচ্ছে। সুতরাং ভূপৃষ্ঠের ওপর যে জলাধারগুলো আছে— নদী, নালা, গঙ্গা ইত্যাদি, সেগুলোর জলকে পরিশ্রুত বা পিউরিফাই করে পানীয় জল হিসাবে ব্যবহার করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী গৌতম দেব ঃ** আমরা প্রথমে পরিকল্পনা গ্রহণ করি যেখানে টিউবওয়েল ছিল না সেখানে টিউবওয়েল দেয়ার। সে হিসাবে শুধু আমাদের দপ্তরই ১ লক্ষ ৭১ হাজার টিউবওয়েল করেছে পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামে। পুরুলিয়া, বর্ধমান, বাঁকুড়া, বীরভূম প্রভৃতি জেলায়, যেখানে মাটির তলায় পাথর আছে সহজে টিউবওয়েল করা যায় না, রিগ মেশিন নিয়ে করতে হয় এবং এক একটা টিউবওয়েল করতে ৩০, ৪০, ৫০ হাজার টাকা খরচ হয়, সেসব জায়গায়ও আমরা টিউবওয়েল বসিয়েছি। পুরুলিয়া, বাঁকুড়া, বর্ধমান, বীরভূম, উত্তর বাংলার ডুয়ার্স শিলিগুড়িতেও আমরা টিউবওয়েল বসিয়েছি—বড় ব্যয়ের ২৪ হাজার ৩১৬টি টিউবওয়েল বসানো হয়েছে। এরপর মাননীয় সদস্য যে প্রবলেমের কথা বললেন সেটা আমরা ফেস করছি। মুর্শিদাবাদের জন্য আমরা কিছু পরিকল্পনা গ্রহণ করেছি। ওখানে আর্সেনিক প্রবলেম আছে তাই মুর্শিদাবাদের ডোমকল ইত্যাদি জায়গায় গঙ্গা থেকে জল নিয়ে তা সরবরাহ করার পরিকল্পনা করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বিগত এক বছর আগে একটা প্রেস কনফারেন্সে বলেছিলেন প্রায় ২১ হাজার টিউবওয়েলে আর্সেনিকের সমস্যা দেখা দিয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ দাস, মন্ত্রী, মন্ত্রিত্বকালের মধ্যে এক হাজার প্রেস কনফারেন্স করতে পারেন। কোথায় কোন তারিখে কি বলেছেন, না বলেছেন তা নিয়ে কি প্রশ্ন করছেন!

[11-50 — 12-00 Noon]

**শ্রী সুকুমার দাস ঃ** আমি যেটা বলতে চাইছি, প্রেস কনফারেন্স বলায় টেকনিক্যালিটি যাই বলুন না কেন, আপনি আগে ইন্টারফেয়ার করবেন না। উনি ইয়ং মন্ত্রী আছেন। বিফোর

সেয়িং এনিথিং আপনি দয়া করে ইন্টারফেয়ার করবেন না এবং ডিসকারেজ করবেন না—এটাই আমার অনুরোধ। উনি আর্সেনিক পলিউশন ইনফিলট্রেশনের ব্যাপারে খুবই সিরিয়াস। উনি বলেছেন, ২১ হাজার টিউবওয়েল আর্সেনিক পলিউশন সাসপেকটেড হচ্ছে। এই ২১ হাজার কভারিং—এটা কতটা বিস্তৃত এবং হাউ মেনি নাম্বার অব মৌজাস?

**শ্রী গৌতম দেব ঃ** উনি ঠিকই বলেছেন এটা বলা হয়েছে এবং এখানেও বলা হয়েছে। শুধু প্রেসের বিষয় নয়। মামলদার কালিয়াচক থেকে শুরু করে বারুইপুর পর্যন্ত গঙ্গার এপাশ দিয়ে ৬৫টি ব্লক কিছুটা স্ত্রৈ-পুর্বস্থলীর হুগলি বলাগড় গঙ্গার ওদিকে যেটা না থাকার কথা ছিল, ২/৩টি জায়গা ছাড়া অল থ্রু লিনিয়ার ট্রাক। এই ৬৫টি ব্লকের বিভিন্ন জায়গায় আর্সেনিক অ্যাফেকটেড হয়েছে এবং আমরা পেয়েছি। সব জায়গাতে যে পাওয়া গেছে তা নয়, এখন আমরা ২১ হাজার টিউবওয়েল ঠিক করেছি। সব কটি জায়গায় টিউবওয়েলের জল টেস্ট করব। দিল্লির অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব হাইজিন অ্যান্ড পাবলিক হেলথ যেটা ভারত সরকারের একটি সংস্থা এবং খুবই রেপুটেড সংস্থা তাদেরকে আমরা দায়িত্ব দিয়েছি। ২০/২৫ লক্ষ টাকা খরচ হলেও বলেছি এই রিজিয়নে এই ২১ হাজার টিউবওয়েল টেস্ট করুন এবং কম্পিউটারে ঢুকিয়ে বলুন একজাকটলি কোন টিউবওয়েলের কি বৃত্তান্ত।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** দূষণ মুক্ত জল সরবরাহের ব্যাপারে আপনি উদ্যোগ নিয়েছেন। আমি জানতে চাই, আমাদের রাজ্য সরকার জল সরবরাহের ক্ষেত্রে আর্সেনিক মুক্ত করার জন্য কোনও বড় আকারের প্রকল্প নিয়েছেন কিনা এবং সেই বাবদে যে টাকার দরকার হবে সেটা কোথা থেকে সংস্থান হবে?

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর সাথে আলোচনা করে আমরা গত ১০/১৫ দিন আগে—আমি ডেটটা বলতে পারব না—আমাদের পি এইচ ই দপ্তরের চিফ ইঞ্জিনিয়ার, সেক্রেটারি, দিল্লির পার্লামেন্টের দুই তিনজন সদস্য ছিলেন—এবং আমাদের ইঞ্জিনিয়াররা ছিলেন। এদের সবাইকে নিয়ে টোটাল আর্সেনিকের ব্যাপারে যে মাস্টার প্ল্যান তৈরি করেছি সেই মাস্টার প্ল্যান নিয়ে দিল্লিতে ঐ দপ্তরের মন্ত্রী, শ্রী জগন্নাথ মিশ্র, শ্রী প্রণব মুখার্জি, প্ল্যানিং কমিশনের ভাইস চেয়ারম্যান, এবং শ্রী দেবী পাল যিনি ফিনান্সের সাথে যুক্ত মন্ত্রী এবং শ্রী আলুওয়ালিয়া, আর একজন মন্ত্রী এই ৪ জন মন্ত্রীর সঙ্গে মিটিং করি। প্রধানত আর্সেনিকের জন্য সাড়ে ৭০০ কোটি টাকার একটা প্রকল্প তৈরি করেছি যারমধ্যে ১০০ কোটি টাকার প্রকল্প আমরা ইতিমধ্যেই হাতে নিয়েছি এবং শুরুও করেছি। মালদার ৮৮ কোটি টাকা এবং নিজস্ব কিছু কাজ যেটা আগে করেছিলাম। সাড়ে ৬০০ কোটি টাকা এই দপ্তরের মন্ত্রী শ্রী জগন্নাথ মিশ্রকে দিতে বলেছি। কলকাতাতেও মিটিং হয়েছে। মাননীয় সদস্য, শ্রী মানস ভুঁইয়া ছিলেন—রাজভবনে দিল্লির মন্ত্রীর সঙ্গে। বিশেষ করে বজবজ থেকে তুলে বজবজ, বারুইপুর, সোনারপুর, বিষ্ণুপুর, ভাঙড় এইসব বিস্তীর্ণ এলাকায় আর্সেনিকের পরিমাণ একটু বেশি। এরজন্য ২২৮ কোটি টাকার যে প্রকল্প তৈরি করেছি সেটা দাবি করে এসেছি। আমরা বলেছি, এই যে মাস চলছে, এই ফেব্রুয়ারি মাসের মধ্যে অনুমোদন দিন এবং অন্যান্য জায়গায় ফ্লুরাইডের এবং অন্যান্য যে প্রবলেম আছে সেটা মেটাতে ১০০ পারসেন্ট টাকা দাবি

করেছি। উনি বলেছেন, কিছু দিনের মধ্যে জানাবেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সমস্যাসঙ্কুল গ্রামে জলের কথা বলেছেন। বারুইপুরের ব্যাপার নিয়ে আমি অনেকবার আপনার কাছে গেছি। আমার এলাকার ৫টি অঞ্চলে বিশেষ করে আর্সেনিকে আক্রান্ত। আপনি জানেন, আরও ২টি অঞ্চলে জল পরীক্ষা করে দেখা গেছে—রামনগর ১ এবং ২, ধপধপি ১ এবং ২ এবং কল্যাণপুরের আরও ২টি অঞ্চল পরীক্ষা করে দেখা গেছে আর্সেনিকে আক্রান্ত। সেটা হচ্ছে হরিহরপুর এবং মদারাট। বজবজ থেকে জল ইনটেক করে বিষ্ণুপুর, ভাঙড় প্রভৃতি জায়গায় জল দেবার জন্য যে পরিকল্পনাটা করেছেন সেটা অনেক টাকার এবং এরজন্য সময়ও লাগবে। কিন্তু আপনি ২৪টি টিউবওয়েল দিয়েছিলেন। ২১টা বারুইপুরে হয়েছে আর তিনটে অন্য অঞ্চলে দিয়েছিলেন, এটা বিস্তীর্ণ অঞ্চলের পক্ষে যথেষ্ট নয়। এতে সমস্যার সমাধান হয়নি, আপনি বলেছেন উদ্যোগ নিচ্ছেন। কিন্তু উদ্যোগটা দ্রুততার সঙ্গে নিতে হবে। কারণ এর মধ্যেই পাঁচ ছয় জন আর্সেনিক দূষণে আক্রান্ত হয়ে মারা গেছে। আপনি বললেন বজবজ থেকে জল আনবেন। কিন্তু এই জল আনতে যতটা সময় লাগবে, এর মধ্যে অন্য কোনও ভাবে দূষণ মুক্ত জলের ব্যবস্থা করা যায় কি না, যাতে করে ওখানকার স্থানীয় মানুষ আর্সেনিক মুক্ত জল পায়।

**শ্রী গৌতম দেব ঃ** এই মাসে যদি দিল্লির সরকার এই প্রকল্পের অনুমোদন করে সেটা শেষ করতে দু তিন বছর সময় লাগবে। কাজেই এই দুতিন বছরের মধ্যে একটা ইন্টারিম অ্যারেঞ্জমেন্ট করার ব্যবস্থা করছি, যেমন থার্ড লেয়ার থার্ড লেয়ার থেকে জল দেবার এই রকম আরও কিছু প্রকল্প গ্রহণ করব। আপনার যদি কোনও সাজেশন থাকে তাহলে আপনি দিতে পারেন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনেক অগ্রাধিকারের কথা বললেন এবং জলসরবরাহের ক্ষেত্রে অগ্রগতি ঘটিয়েছেন। আমি জানতে চাইছি যে নিউ টাউনশিপে এই পানীয় জল সরবরাহ করার জন্য কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে?

**শ্রী গৌতম দেব ঃ** নিউ টাউনশিপের ব্যাপারটা আলাদা। রুর‍্যাল এলাকা এবং গ্রাম এলাকার ব্যাপারটা আলাদা। তাসত্ত্বেও আপনি যখন জিজ্ঞাসা করছেন, তখন বলছি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের ইঞ্জিনিয়ারিং দপ্তরে ঠিক করা হয়েছে কলকাতার বাগবাজার থেকে জল নিয়ে সেই র-ওয়াটারকে ট্রিটমেন্ট করে নিউ টাউনশিপের জল সরবরাহ করা হবে। এর জন্য একটা ট্রিটমেন্ট প্ল্যান্ট করা হবে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মন্ত্রী মহাশয় গ্রামীণ জল সরবরাহের কথা বললেন। আমার কথা এই বিষয়ে আপনি কি চিন্তা ভাবনা করবেন, যে সমস্ত গ্রামীণ এলাকায় ডিপ টিউবওয়েল করেছেন, সেটা ভাল কিন্তু ডিপ টিউবওয়েল করে সমস্যার সমাধান করা যাবে না, যদি না ওভার হেড ট্যাঙ্ক তৈরি করে পাইপ লাইনের সাহায্যে সেই জল সরবরাহ করেন, এই বিষয়ে কোনও ভাবনা চিন্তা করছেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** এটা একটা ভাল প্রস্তাব, এই বিষয়ে আগেও কেউ কেউ বলেছেন এখানে, দুটি দপ্তরের অফিসার এবং ইঞ্জিনিয়াররা এই বিষয়ে আলোচনা করছেন।

**শ্রী সমর হাজরা ঃ** আপনি যে সমস্ত গ্রামীণ জল সরবরাহ ব্যবস্থা করেছেন, সেফ ওয়াটারের ব্যবস্থা করেছেন তার মধ্যে কতগুলো তফসিলি জাতি এবং উপজাতি অধ্যুষিত গ্রামে আছে এবং তার মধ্যে বর্ধমান জেলায় কটা?

**শ্রী গৌতম দেব ঃ** পশ্চিমবাংলায় মোট ৩৮ হাজার সামথিং গ্রাম আছে, এখন প্রতিটি গ্রামে জল যাচ্ছে, এটাকে আরও বেটার করতে হবে। শুধু তফসিলি জাতি এবং উপজাতি তো গ্রামে বাস করে না, সকলেই বাস করে, সকলের জন্য ব্যবস্থা করতে হবে। কোন জেলায় কত তার হিসাব এখন দিতে পারছি না।

## পুলিশ হেফাজতে মৃত্যু

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭) **শ্রী সুকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৫ সালে পুলিশ লক-আপে ও হেফাজত কত জন বন্দীর মৃত্যু হয়েছে ;

(খ) উক্ত ঘটনায় কত জন পুলিশ কর্মচারীর শাস্তি হয়েছে ; এবং

(গ) মহিষাদল থানায় পুলিশ হেফাজতে গত ২৪-৯-৯৫ তারিখে বন্দীমৃত্যু হেতু কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ২৬ জন।

(খ) ১৯ জনের বিরুদ্ধে বিভাগীয় তদন্ত চলছে।

৬ জনের বিরুদ্ধে ফৌজদারি মামলা দায়ের করা হয়েছে।

(গ) এই ঘটনায় সি আই ডি-র তদন্ত চলছে।

গ্রেপ্তারের আগে মৃত ব্যক্তিকে নিগ্রহ করার দায়ে ২৫ জন ব্যক্তির বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে।

## বন্দীমৃত্যুর তদন্ত

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২২) **শ্রী শক্তি বল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ ও ১৯৯৫ সালের রাজ্যের পুলিশি হাজতে বন্দীমৃত্যুর সংখ্যা কত ; এবং

(খ) মৃত্যুর কারণে কোনও তদন্ত বা শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) পুলিশি হেফাজতে মৃত্যুর সংখ্যা ঃ ১৯৯৪—২২, ১৯৯৫—২৬।

(খ) ১) ৮ জন পুলিশ কর্মচারীর বিরুদ্ধে ফৌজদারি মামলা করা হয়েছে ;

২) ১৯ জন পুলিশ কর্মচারীর বিরুদ্ধে বিভাগীয় তদন্ত চলছে।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### বিমান থেকে অস্ত্র নিক্ষেপ

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩০) **শ্রী জ্যোতি চৌধুরি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ সালের ডিসেম্বর মাসে পুরুলিয়া জেলায় বিমান থেকে অস্ত্র নিক্ষেপের অপরাধে কত জনকে গ্রেপ্তার করা হয়েছে (৩১এ জানুয়ারি, ৯৬ পর্যন্ত) ;

(খ) উক্ত সময় পর্যন্ত কি পরিমাণ অস্ত্র উদ্ধার করা সম্ভব হয়েছে ;

(গ) (১) কত অস্ত্র ফেলা হয়েছিল তার কোনও হিসাব সরকার পেয়েছেন কি না ; এবং

(২) পেয়ে থাকলে, তার পরিমাণ কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৪ জনকে।

(খ) Ak 47 Rifles—241, RPG 7 Rocket Launchers—10, Anti Tank Greanades—81, Hand Greanades—62, 9mm Pistols—11, Ak 47 Ammunition—20,563 rounds, 9mm Ammunition—4032 rounds. Telescope sight of rocket Loncher—3, Dragunov Sniper Rifles—2, Telescopic Nightvision Sights—2, Parachutes—3

(গ) (১) না।

(২) প্রশ্ন ওঠে না।

**জওহর রোজগার যোজনা**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ (৩১এ জানুয়ারি, ৯৬ পর্যন্ত) আর্থিক বছর দুটিতে জওহর রোজগার যোজনা বাবদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পাওয়া গেছে ; এবং

(খ) এ-সময়কালে রাজ্য সরকারের দেওয়া টাকার পরিমাণ কত?

**গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে জওহর রোজগার যোজনা মোট ২৪৭০৭.৪২ লক্ষ টাকা এবং ১৯৯৫-৯৬ (৩১এ জানুয়ারি ৯৬) পর্যন্ত ২১৮৪৯.৯৩ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গেছে।

(খ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ৬১৭৬.৮৭ লক্ষ টাকা এবং ১৯৯৫-৯৬ আর্থিক বছরে (৩১এ জানুয়ারি পর্যন্ত) ৫৫১৪.৮৬ লক্ষ টাকা রাজ্য সরকার দিয়েছেন।

**রাজ্যে খুন, ধর্ষণ, বধূহত্যা**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩২) **শ্রী অজয় দে ও শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ সালে রাজ্যে কতগুলি খুন, ডাকাতি, রাহাজানি, ধর্ষণ ও বধূহত্যার ঘটনা ঘটেছে ;

(খ) তন্মধ্যে, কতগুলি ক্ষেত্রে অপরাধীদের গ্রেপ্তার করা সম্ভব হয়েছে ; এবং

(গ) উক্ত অপরাধীদের মধ্যে কোনও রাজনৈতিক ব্যক্তি আছেন কি না ; এবং থাকলে, কত জন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খুন —১৬৪০
ডাকাতি —৪১৬
রাহাজানি —৭৬১
ধর্ষন —৭৮৭
বধূহত্যা —১৫৭

(খ) খুনের ক্ষেত্রে —১২৯৮
ডাকাতির ক্ষেত্রে —৩৬৪
রাহাজানির ক্ষেত্রে —৬২২
ধর্ষণের ক্ষেত্রে —৭১২
বধূ হত্যার ক্ষেত্রে —১৪২

(গ) না।

## নিউ ক্যালকাটা

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রী রবীন দেব** ঃ আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নিউ ক্যালকাটা প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) কোন কোন সংস্থা এই প্রকল্পে অংশগ্রহণের জন্য এ পর্যন্ত নাম নথীভুক্ত করেছেন?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রথম পর্যায়ে

(খ) ভারত সরকারের সংস্থা N.B.C.C. বিধাননগর থেকে নতুন নগরির প্রবেশ মুখে কেষ্টপুর খালের উপর ব্রিজ নির্মাণের কাজ শুরু করেছে। এছাড়া বিভিন্ন সংস্থা সংগঠন নানাবিধ প্রস্তাব এবং আবেদন পাঠিয়েছেন এবং পাঠাচ্ছেন।

## নদীয়া জেলায় রাজনৈতিক সংঘর্ষ

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৬ সালের জানুয়ারি মাসে নদীয়া জেলার কালীয়াগঞ্জ থানার বাঁইতিগাছায় একটি রাজনৈতিক সংঘর্ষের ঘটনা ঘটেছে ;

(খ) সত্যি হলে, উক্ত সংঘর্ষে কোনও মৃত্যুর ঘটনা ঘটলে মোট কত জনের মৃত্যু হয়েছে ; এবং

(গ) ১৯৯৫ সালে রাজ্যে মোট কতগুলি রাজনৈতিক সংঘর্ষ ঘটেছে এবং এর ফলে কত জনের মৃত্যু হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১ জন।

(গ) সংঘর্ষ—৪০৬।

মৃত্যু—৭৮।

**'মধুবন'-এর মালিক খুন**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রিজেন্ট পার্ক থানার অন্তর্গত মধুবন সিনেমা হলের মালিকের হত্যাকান্ডে জড়িত কত জনকে পুলিশ গ্রেপ্তার করতে পেরেছে (৩১এ জানুয়ারি, ৯৬ পর্যন্ত) ; এবং

(খ) এ ব্যাপারে রিজেন্ট পার্ক থানা ভাঙচুরের ঘটনায় সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬ জন।

(খ) মূল অভিযুক্ত স্থানীয় কংগ্রেস (আই) নেতাকে গ্রেপ্তার করা হয়েছে এবং তাহার ও অন্যান্যদের বিরুদ্ধে দাঙ্গার (রায়োটিং) অপরাধে মামলা করা হয়েছে।

**অকার্যকর গ্রেপ্তারি পরোয়ানা**

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন থানায় কার্যকর না হওয়া গ্রেপ্তারি পরোয়ানার সংখ্যা কত (জেলাওয়ারি হিসাব) ; এবং

(খ) এ ব্যাপারে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন/করছেন কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 72,533 জেলাওয়ারি হিসাব।

| | | |
|---|---|---|
| 1. | South 24-Parganas | 6,774 |
| 2. | North 24-Parganas | 16,120 |
| 3. | Howrah | 2,157 |
| 4. | Nadia | 1,829 |

| | | |
|---|---|---|
| 5. | Murshidabad | 1,184 |
| 6. | Hooghly | 1,720 |
| 7. | Burdwan | 5,049 |
| 8. | Birbhum | 627 |
| 9. | Midnapore | 6,359 |
| 10. | Purulia | 1,229 |
| 11. | Bankura | 172 |
| 12. | Malda | 2,046 |
| 13. | Dakshin Dinajpur | 1,219 |
| 14. | Uttar Dinajpur | 2,485 |
| 15. | Jalpaiguri | 4,941 |
| 16. | Darjeeling | 3,026 |
| 17. | Cooch Behar | 9,411 |
| 18. | Calcutta Police | 6,191 |

(খ) গ্রেপ্তারি পরোয়ানা কার্যকর করার জন্য প্রত্যেক জেলায় বিশেষ দল গঠন করা হয়। এই উদ্দেশ্যে থানাস্তরে বিশেষ অভিযান চালানো হয়। এই বিষয়ে পুলিশ ও বিচার বিভাগীয় কর্তৃপক্ষের মধ্যে নিয়মিত আলোচনাসভা করা হয়।

### মুর্শিদাবাদে খুনের ঘটনা

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮) **শ্রী মোজাম্মেল হক ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ সালের ১লা জানুয়ারি থেকে ২৯এ জানুয়ারি, ৯৬ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় কয়টি খুনের ঘটনা ঘটেছে ; এবং

(খ) তন্মধ্যে রাজনৈতিক খুনের ঘটনা কয়টি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯০টি।

(খ) একটিও নয়।

**বিচারবিভাগীয় তদন্ত কমিশন**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১১) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি ১৯৭৭ থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত কতগুলি ঘটনার ক্ষেত্রে বিচারবিভাগীয় তদন্ত কমিশন গঠন করা হয়েছে ;

(খ) এ পর্যন্ত কতগুলি তদন্ত কমিশন তাদের রিপোর্ট পেশ করেছেন ; এবং

(গ) এ বাবদ কত টাকা ব্যয়িত হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২২টি।

(খ) ১৩টি।

(গ) ১৯৯৪-৯৫ আর্থিক বৎসর পর্যন্ত মোট ১,৫৮,৩৬০ টাকা (এক কোটি আটান্ন লক্ষ আঠার হাজার তিনশত ষাট টাকা) খরচ হয়েছে।

**পঞ্চায়েত সদস্যদের প্রশিক্ষণ-কর্মসূচি**

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোন আর্থিক বছর থেকে ত্রিস্তর পঞ্চায়েত-ব্যবস্থার সকল স্তরে নির্বাচিত পঞ্চায়েত সদস্য ও পদাধিকারীদের জন্য সুসংবদ্ধ প্রশিক্ষণ-কর্মসূচি গ্রহণ করা হয়েছে ;

(খ) কোন সময় পর্যন্ত এই কর্মসূচি চলবে বলে আশা করা যায় ;

(গ) বিগত ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কত জনকে উল্লিখিত প্রশিক্ষণ দেওয়া সম্ভব হয়েছে ; এবং

(ঘ) উক্ত বছরে প্রশিক্ষণ বাবদ ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছর থেকে সুসংবদ্ধ প্রশিক্ষণ কর্মসুচিটি গ্রহণ করা হয়েছে।

(খ) বর্তমান সিদ্ধান্ত অনুযায়ী এই প্রশিক্ষণ প্রক্রিয়া ধারাবাহিকভাবে চালাতে সরকার ইচ্ছুক।

(গ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে প্রায় ৩০,০০০ (ত্রিশ হাজার) পঞ্চায়েত সদস্য ও পদাধিকারীদের এই প্রশিক্ষণের আওতায় আনা হয়েছে।

(ঘ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে প্রশিক্ষণ বাবদ খরচের পরিমাণ আনুমানিক ৭৩ লক্ষ ৯০ হাজার টাকা।

### পানীয় জলে আর্সেনিক

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮) **শ্রী সুকুমার দাস** ঃ জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি জেলায় এবং কয়টি ব্লকে পানীয় জলে আর্সেনিক দূষণ ভয়াবহ সমস্যার সৃষ্টি করেছে ; এবং

(খ) এই দূষণ প্রতিরোধে সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সমীক্ষা অনুযায়ী রাজ্যের ৭টি জেলার ৬১টি ব্লকে পানীয় জলে আর্সেনিক দূষণ দেখা দিয়েছে।

(খ) হ্যাঁ।

### প্রাথমিক বিদ্যালয়ে বিভিন্ন সুবিধা

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮২) **শ্রী তপন হোড়** ঃ গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে দক্ষিণ-২৪ পরগনা জেলার সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে পানীয় জল এবং শৌচাগারের ব্যবস্থা করার বিষয়ে ব্যবস্থা নেওয়া হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্প রূপায়ণে কত টাকা ব্যয় হতে পারে বলে আশা করা যায়?

**গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের সমস্ত জেলার গ্রামঞ্চলের সব প্রাথমিক বিদ্যালয় শৌচাগার ও পানীয় জলের ব্যবস্থা আছে কিনা তা সমীক্ষা করে জানাতে জেলা প্রশাসনকে বলা হয়েছে। যে সমস্ত স্কুলে পানীয় জল এবং ছেলে ও মেয়েদের জন্য আলাদা শৌচাগারের ব্যবস্থা নেই সেগুলি তৈরির নির্দিষ্ট প্রকল্প তৈরি করতে বলা হয়েছে। দক্ষিণ ২৪ পরগনা জেলার জন্য আলাদা কোনও প্রকল্প নেই।

(খ) ঐ জেলা এই ব্যাপারে নির্দিষ্ট প্রকল্প পাওয়ার পরে সম্ভাব্য ব্যয় কত হবে বলা যাবে।

**পঞ্চায়েত সমিতির সচিব নিখোঁজ**

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫) **শ্রী মোজাম্মেল হক ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার অন্তর্গত বহরমপুর পঞ্চায়েত সমিতির সচিব গত ৯ই আগস্ট, ৯৫ তারিখ থেকে নিখোঁজ হয়েছেন : এবং

(খ) সত্যি হলে এ ব্যাপারে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। বরহমপুর পঞ্চায়েত সমিতির সচিব তথা বহরমপুর ব্লকের পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক নিখোঁজ হওয়ার কথা সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**যৌথ উদ্যোগে আবাসন প্রকল্প**

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৬) **শ্রী রবীন দেব ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) যৌথ উদ্যোগে আবাসন নির্মাণের কোনও প্রকল্প রাজ্য সরকার গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, উক্ত প্রকল্পগুলির কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) একটিতে নির্মাণ কাজ চলছে, আর একটিতে নির্মাণ কাজ শুরু হবার মুখে।

**সুন্দরবনে বাঘের হামলা**

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী আব্দুল মান্নান ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৫ সালে সুন্দরবনে ব্যাঘ্র গণনার কাজ করতে গিয়ে বন দপ্তরে জনৈক কর্মী নিহত হন ;

(খ) সত্যি হলে (১) নিহত ব্যক্তির নাম ও (২) তার পরিবারের জন্য ক্ষতিপূরণের কি কি ব্যবস্থা করা হয়েছে ; এবং

(গ) সুন্দরবনের বাঘ বসতিপূর্ণ এলাকায়.এসে যাতে মানুষের ওপর হামলা করতে না পারে তার জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) (১) প্রভাস হালদার, (২) রাজ্য সরকার মৃত ব্যক্তির পরিবারবর্গকে এককালীন ২৫,০০০ হাজার টাকা ক্ষতিপূরণের বাবদ দিয়েছেন অনুরূপভাবে কেন্দ্রীয় সরকারও ৫০,০০০ হাজার টাকা দিয়েছেন। এছাড়া জনতা বিমার মাধ্যমে ২৫,০০০ হাজার টাকা এবং নিহত কর্মীর ছেলেকে সরকারি চাকরিতে নিয়োগ করার ব্যবস্থা হচ্ছে এছাড়া জি পি এফ, ৮৩৬৭.০০ টাকা গ্রুপ ইনসুরেন্স ১৩৫৭ ও ডেথ গ্রাচুইটি ৫৫,৮৪১ টাকা দেওয়া হয়েছে

(গ) হ্যাঁ

### আবাসনের উদ্যোগে ফ্ল্যাট

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৭) **শ্রী রবীন দেব ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত দুটি আর্থিক বছরে আবাসন বিভাগের উদ্যোগে রাজ্যে কতগুলি ফ্ল্যাট তৈরি করা হয়েছে ; এবং

(খ) উক্ত ফ্ল্যাটের কত অংশ নিম্ন আয়ের মানুষের জন্য?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ সালে ৪১২৫টি এবং ১৯৯৪-৯৫ সালে ২০৮৮টি। মোট ৬২১৩টি।

(খ) ১০২২টি।

[12-00 — 12-10 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received eight notices of Calling Attention on the following subjects, namely :-

1. Reported death of one person at Tollygunge on 14.2.96 : Shri Saugata Roy

| | |
|---|---|
| 2. Reported attack on Radhakrishna Sevashrame at Khardah village of South 24 Parganas district | : Shri Ambica Banerjee |
| 3. Reported murder of one person at Kepindapur village under Baruipur P.O. of South 24-Parganas district | : Shri Sovandeb Chattopadyaya |
| 4. Reported sale of Ration Cards in border Districts of West Bengal | : Dr. Manas Bhunia & Shri Abdul Mannan |
| 5. Electrification of Nandakumarpur Gram Panchayat under Mathurapur Block II of South 24-Parganas district. | : Shri Satya Ranjan Bapuli |
| 6. Steps taken for implementation of Subarnarekha Barrage Project | : Shri Sailaja Kumar Das. |
| 7. Reported kidnapping of 21 Tribal girls in Alipurduar P.S. of Jalpaiguri district in January, 1996 | : Shri Subhas Goswami and Shri Monohar Tirkey. |
| 8. Trace of an unidentified dedbody in a bus at Metiaburug on 26.1.96 | : Shri Sukumar Das. |

I have selected the notice of Shri Subhas Goswami and Shri Manohar Tirkey on the subject of Reported Kidnapping of 21 Tribal Girls in Alipurduar P.S. of the Jalpaiguri district in January 1996.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 1st March, 1996.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Spaeker :** Now the Minister-in-charge of Home Department to make a statement on the subject of reported dropping of arms in some villages of Purulia district. (Attention called by Dr. Manas Bhunia, Shri Abdul Mannan, Shri Nani Kar, Shri Natabar Bagdi and Shri Tapan Hore on the 12th February, 1996)

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Sarbashree Dr. Manas Bhunia, Abdul Mannan, Nani Kar, Natabar Bagdi and Tapan Hore regarding recent Arm-dropping in the different villages of Purulia district adjacent to Bihar.

On December 17, 1995, around 23.15 hours, some local villagers of Khatanga, Beredih, Belama and Burudi and other adjoining villages, falling in the jurisdiction of both Jhalda and Jaipur Police Stations of Purulia district, heard the loud sound of an aircraft, flying overhead at a very low altitude. This was followed by thuds of heavy articles falling from the sky. It appears that the villagers did not investigate the sources of the sounds till early the next morning. On December 18, 1995, Searches in the area revealed the presence of 3 parachutes and several large boxes full of arms and ammunition. The local police stations were also informed of the presence of these boxes, parachutes and other articles. Massive raids and searches were organised promptly by the police in these areas over the next few days, resulting in recovery of a huge quantity of arms, ammunition and other equipment.

Meanwhile, the aircraft suspected of being involved in the arms-dropping was forced to land at Sahar International Airport, Bombay, on the night of December 22, 1995. Six crew members were taken into custody including letter James Bleach, the pilot. The co-pilot Kim Palgery @ Davy is reported to have escaped from Sahar Airport. The following arms and ammunition, besides other equipment, have been recovered so far.

1) Ak 47 Rifles —241
2) RPG 7 Rocket Launchers —10
3) Anti Tank Grenades —81
4) Hand Grenades —62
5) 9mm Pistols —11
6) Ak 47 Ammunition —20,563 rounds
7) 9mm Ammunition —4032 rounds
8) Telescope sight of rocket Loancher —3
9) Dragunov Sniper Rifles —2
10) Telescopic Nightvision Sights —2
11) Parachutes —3

A total of 25 persons including some Indian nationals have been arrested so far.

In view of the international ramifications of the case, the investigation has been handed over to the Central Bureau of Investigation on December, 29 1995.

**শ্রী আব্দুল মান্নান ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার আমাদের এই হাউসের জন্য আপনার নেতৃত্বে একটি রুলস কমিটি আছে সেটা স্যার, আপনি জানেন। সেই রুলস কমিটি রেকমেনডেনশন করেছে যে কোনও কলিং অ্যাটেনশন মোশন গৃহীত হলে তার জবাবের পর যারা সেই মোশনটি এনেছেন তাদের মধ্যে নট মোর দ্যান থ্রি — তার উপর সাপ্লিমেন্টারি প্রশ্ন জিজ্ঞাসা করতে পারেন বা ক্লারিফিকেশন চাইতে পারেন। এ ব্যাপারে ১৩ তারিখ পর্যন্ত অ্যামেন্ডমেন্ট দেবার সময় ছিল, আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম কিন্তু উইথড্র করে নিয়েছি। আর কোনও অ্যামেন্ডমেন্ট না থাকায় ধরে নেওয়া যায় সেটা গৃহীত হয়েছে। রুলস কমিটির রেকমেন্ডশন যখন গৃহীত হয়েছে তখন স্বাভাবিক কারনেই রুলসে আমাদের যে অধিকার দেওয়া হয়েছে সেই অধিকার বলে আপনার পারমিশন নিয়ে আজকে কলিং অ্যাটেনশনের যে জবাব দেওয়া হল তার উপর ক্লারিফিকেশন আমরা চাইতে পারি। আপনি আমাদের সেই পারমিশন দিন— এই অনুরোধ জানাচ্ছি।

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজকে পুরুলিয়ার ব্যাপারে যে স্টেটমেন্ট দিলেন তাতে কতকগুলি ব্যাপার আমাদের কাছে ক্লিয়ার হল না। তবে যেটা শুনলাম তার উনি একটা রিপোর্ট দিয়েছেন, যেটা টেবিলড হয়েছে। উনি তাতে উত্তর দিতে গিয়ে বলেছেন যে, কি কি অস্ত্র পাওয়া গেছে বা কি কি অস্ত্র উদ্ধার করেছেন এবং ২৫ জনকে গ্রেপ্তার করা হয়েছে। যে অস্ত্রগুলি ওখানে পড়েছিল তাতে একটা লেভেল ছিল। সেখানে যে প্যাকেটগুলি পড়েছিল, সেই প্যাকেটে কতকগুলি অস্ত্র ছিল তার একটা হিসাব থাকবে। কারণ যদিও অস্ত্রগুলি নিয়ে গেছে কিন্তু প্যাকেটগুলি তো নিয়ে যায়নি। সেই পরিপ্রেক্ষিতে ওখানে যে অস্ত্রগুলি পড়েছিল তার সঠিক উত্তর পাওয়া গেল না কেন? যাদের গ্রেপ্তার করেছেন তারা তো জানে যে কত অস্ত্র এসেছিল। দ্বিতীয় কথা হচ্ছে, একটা সংস্থা যাদের হাতে অস্ত্রগুলি তুলে দিচ্ছিল তারা আনন্দমার্গী, তাদের হাত দিয়ে ওখানে কাজ করে যাচ্ছে। আগেও দেখা গেছে যে ওখানে উগ্রপন্থীদের সঙ্গে লড়াই হয়েছে। পুরুলিয়ায় এটা হঠাৎ হয়েছে তাতো নয়। এই ঘটনার পিছনে দেশোদ্রোহীরা কাজ করে যাচ্ছে। আনন্দমার্গীরা ওখানে আন্ডার গ্রাউন্ড ওয়ার্ক করছে। সেই সম্পর্কে বিভিন্ন সময়ে বিরোধী পক্ষের সদস্যরা এবং সরকার পক্ষের সদস্যরা উল্লেখ করেছেন। কেন সরকার আগে থেকে প্রোটেকশন নেন নি? আর এই যে অস্ত্র ফেলা হবে, এই সম্পর্কে সরকারের কাছে কোনও ইনফর্মেশন ছিল কিনা এবং থাকলে কতদিন আগে সেটা পেয়েছেন এবং তার ভিত্তিতে কি অ্যাকশন নেওয়া হয়েছে সেটা আমাদের জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা চিঠি লিখেছি। কিন্তু আমরা দেখলাম যে এর থেকে কিছু একটা সন্দেহ করা হয়েছিল এবং বিহারকে তারা সেটা

জানিয়েছিলেন। কিন্তু আমরা আশ্চর্য হয়ে গেলাম যে দিল্লি থেকে অর্ডিনারি পোস্টে আমাদের কাছে ঐ একই খবর পাঠিয়েছেন এবং সেটা আমরা পেয়েছি অস্ত্র পড়ার পরে। সেজন্য আমরা চিঠি লিখেছি ওদের হোম ডিপার্টমেন্টের কাছে যে এটা কি করে হল? এতবড় গুরুত্বপূর্ণ খবর, এই সব আর্মস আসবে সেটা হয়ত জানতেন না, কিন্তু বিহারকে যেভাবে বলা হয়েছে সেই একইভাবে আমাদের কাছে বলা হল না কেন? আমার যতদূর জানা আছে তাতে এখনও পর্যন্ত কোনও জবাব আসেনি। তবে সি বি আই-কে আমরা বলেছি যে আপনারা এটা খোঁজ খবর করুন যে, 'র' থেকে খবর পাওয়া সত্ত্বেও আমাদের অর্ডিনারি পোস্টে পাঠালেন কেন। এটা ইন্ডিয়া গভর্নমেন্টের ব্যাপার। এটা অদ্ভুত ব্যাপার যে, ওপেন স্কইতে যে কোনও লোক এসে বোমা ফেলে যেতে পারে। অথচ এগুলি ডিটেক্ট করার ব্যবস্থা সবই আছে, কিন্তু সেটা নাকি অকেজো ছিল, আমি জানি না কেন, সেটা সি বি আই পরে বলবে। এয়ার ক্রাফট কি করে ঢুকলো ভারতবর্ষের আকাশে সেটা আমি বুঝতে পারছি না। সেজন্য আমরা বলেছি যে এতবড় ঘটনা ঘটলো আর আপনারা একটা অর্ডিনারি পোস্টে আমাদের কাছে পাঠালেন কেন? এটা আগে পাঠালে আমরা তৈরি থাকতে পারতাম, রাত্রিবেলা হয়ত তৈরি থাকতে পারতাম, পরের দিন ১২ ঘণ্টা অপেক্ষা করে থাকতে হত না, এতে আমাদের সুবিধা হত। আমি জানি না, অস্ত্র হয়ত দু চার খানা বাকি আছে, তবে আমরা যথেষ্ট খোঁজ খবর করছি। এখনও পর্যন্ত আর কিছু পাওয়া যায় নি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি কলিং অ্যাটেনশনের পরিপ্রেক্ষিতে বলেছেন। আজকে একটা প্রশ্ন ছিল, সেটাবোধ হয় অস্ত্রের ব্যাপারে অনেক অস্ত্র বিশেষ করে মারাত্মক অস্ত্র যেমন এ কে ৫৬, এ কে ৪৭, ৯ মিলিমিটার পিস্তল ইত্যাদি সংবাদ পত্রে বেরিয়েছে। এই সব আমাদের জানা সম্ভব হয় যে প্রশাসনে কি হচ্ছে। সংবাদ পত্রে যেটা বেরিয়েছে, পুলিশ কর্তৃপক্ষ যেটা বলছে, কিন্তু এখনও বিরাট অংশ অস্ত্র পশ্চিমবঙ্গ এবং বিহারের বর্ডার-এর গ্রামগুলিতে থেকে গেছে। এই পরিপ্রেক্ষিতে প্রাথমিক স্তরে যেভাবে ইনটেনসিভ কোম্বিং অপারেশন করে অস্ত্র উদ্ধার করবার চেষ্টা হয়েছিল, পরবর্তী সময়ে অস্ত্র উদ্ধারের জন্য আর সেই ইনটেনসিভ কোম্বিং অপারেশন চালানো হচ্ছে না। বর্তমানে সেখানে কি অবস্থা চলছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেভাবে আর কোম্বিং অপারেশন হচ্ছে না, কারণ এই কোম্বিং অপারেশন বিশেষ করে রাতে করতে গেলে হয়তো গ্রামবাসীরা সেটা রেজিস্ট করবেন। এর আগে যখন কোম্বিং অপারেশন করা হয়েছে, গ্রামবাসীরা আমাদের সঙ্গে সম্পূর্ণভাবে সহযোগিতা করেছেন এবং সে সময়ে আমরা অনেক অস্ত্রসস্ত্র উদ্ধার করেছি। এখন মনে হচ্ছে, এরপর আর কোনও অস্ত্র সেখানে থেকে আমরা পাবো না এবং সেজন্য মনে করছি না, অনর্থক আগেকার মতো আর কোম্বিং অপারেশনের দরকার আছে।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, ঐ অস্ত্র যা সেখানে পড়েছে এবং যেভাবে পড়েছে, তাতে মনে হচ্ছে তার সঙ্গে আনন্দমার্গীদের যোগাযোগ রয়েছে। এটা সম্পর্কে নির্দিষ্টভাবে কিছু বুঝবার আগেই ইতিমধ্যেই ওদের এক নেত্রী বলেছেন যে, সি পি এমই নাকি ঐসব অস্ত্রশস্ত্র

আনিয়েছে। এই বক্তব্যের সঙ্গে আনন্দমার্গীদের বক্তব্যের প্রচন্ড মিল। এর থেকে মনে হচ্ছে কি? অতীতে কলকাতাতে আনন্দমার্গীদের যে আন্দোলন হয়েছিল তার বিরুদ্ধে যখন সরকার ব্যবস্থা নিয়েছিলেন তখন ওরা তাদের পক্ষ নিয়েছিলেন। কাজেই আমার জানবার বিষয় হল ঐ অস্ত্রশস্ত্র বিরোধীপক্ষের হাতে গেল কিনা।

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**

সুব্রতবাবুরা যতই চিৎকার করুন না কেন, হাওলার ব্যাপারটা এখন প্রকাশিত হয়ে পড়েছে, ওদের ৮জন এর সঙ্গে যুক্ত আছেন এবং তাদের নিয়ে কত গন্ডগোল হচ্ছে। আমি জানতে চাই, ঐ ঘটনার সঙ্গে আনন্দমার্গীরা যুক্ত আছে, কি নেই, সেটা যাই হোক, তার সঙ্গে কংগ্রেসিদের কোনও যোগাযোগ আছে কিনা? এবং সেই কারণেই কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে আগাম খবর দিতে এই রকম ডিলে করেছেন কিনা? এই বিষয়ে মুখ্যমন্ত্রী কিছু বলুন।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি এর কি উত্তর দেব? যারা ধরা পড়েছে তারমধ্যে আনন্দমার্গী কিছু রয়েছে আমরা জানি। ইন্দিরা গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন একটা পুস্তিকা বের করা হয়েছিল কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ঐ আনন্দমার্গীদের সম্পর্কে। তাতে বলা হয়েছিল, ওরা খুনোখুনি করে, নিজেদের লোকদের মারে, ইত্যাদি। আমাকে যারা গুলি করেছিল পাটনাতে, শুনেছি সেটা আনন্দমার্গীরাই করেছিল। কিন্তু তার বিরুদ্ধে সেখানকার রাজ্য সরকার কিছু করেননি, মামলা করেননি। আমি একবার স্পেনে যাচ্ছিলাম, সেই সময় কেন্দ্র থেকে বলা হল সিকিউরিটি নিয়ে যান। কিন্তু আমি বিদেশে সিকিউরিটি নিয়ে যাই না। তারা বলেছিলেন যে, স্পেনে কিছু ডেমনেস্ট্রেশন হতে পারে আনন্দমার্গীদের দ্বারা। তবে ইন্ডিয়া গভর্নমেন্ট বলায় স্পেনে আমার সঙ্গে পুলিশ দেওয়া হয়েছিল। সেখানে আমি দেখেছিলাম, সাত আটজন আনন্দমার্গী হোটেলের বাইরে আমার বিরুদ্ধে ডেমনেস্ট্রেশন করছে। লন্ডনেও আনন্দমার্গীদের একটি গ্রুপ রয়েছে। সেখানে একবার স্কুল অব ইকনমিকসএ যখন বক্তৃতা দিচ্ছিলাম তখন বাইরে আট দশজন আনন্দমার্গী ডেমনেস্ট্রেশন করছিল। ওরা সেখানে খোলাখুলি বক্তব্য রাখছিল। ওদের সম্পর্কে কেন্দ্র সবকিছু জানেন। ওদের আসল যিনি ছিলেন তাকে কিছুদিন জেলে কাটাতে হয়েছিল। পুরুলিয়ার ব্যাপারে ওদের কিছুটা সন্দেহ করা হচ্ছে, কিন্তু যতক্ষণ পর্যন্ত সি বি আই রিপোর্ট পাওয়া না যাচ্ছে,—এ সম্পর্কে নির্দিষ্টভাবে কিছু বলতে পারছি না।

## Laying of Ordinance

## The West Bengal Fire Services (Amendment) Ordinance, 1996

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Fire Services (Amendment) Ordinance, 1996 (West Bengal Ordinace No. 1 of 1996) under Article 213(2)(i) of the

Constitution of India.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রতি। গত মঙ্গলবার গভীর রাত্রে আমার বিধানসভা কেন্দ্র জয়নগরে, জয়নগর থানার অধীন ঠাকুর্দা গ্রামে একটি আশ্রমের পুরোহিতের উপর দুর্বৃত্তরা হামলা করে এবং তার উপর অত্যাচার চালায়। সেই দুর্বৃত্তরা আক্রমণ করে ফিরে আসার সময়ে সেই পুরোহিতের গায়ে আগুন লাগিয়ে পুড়িয়ে মারার চেষ্টা করেছিল। সেই পুরোহিতের নাম হরিসাধন দাস। তারপর গ্রামের লোকেরা গাড়ি করে নিয়ে গিয়ে সেই পুরোহিতকে এস এস কে এম হাসপাতালে ভর্তি করে। দুর্বৃত্তদের এই আক্রমণের ঘটনার আমি তীব্র নিন্দা করছি এবং অবিলম্বে এই ঘটনার তদন্তের দাবি জানাচ্ছি এবং অপরাধীদের অবিলম্বে গ্রেপ্তার করে শাস্তি বিধানের দাবি জানাচ্ছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের পুনর্বাসন মন্ত্রী এবং এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুনর্বাসন বিভাগের অধীনে প্রোডাকশন সেন্টার আছে টিটাগড় উত্তরপাড়া এবং হাবড়াতে। এখানে ৫০০ মহিলা কাজ করে। এই ধরনের একটা সেন্টার ছিল কামারহাটিতে। এখানকার শ্রমিক কর্মচারীরা ইতিমধ্যে নিয়মিত হয়েছে, সরকারি কর্মাচারীতে পরিণত হয়েছে। কিন্তু এই যে ৫০০ মহিলা কর্মচারী কাজ করেন তারা ক্যাজুয়াল কর্মচারী হিসাবে কাজ করেন, ওদের মাসে ২০০ টাকার বেশি হয় না। এটা কারখানা হিসাবে স্বীকৃত নয়, সেই কারণে সরকারি রেটে তারা পয়সা পায় না। যেহেতু সরকারি কর্মচারীরা এদের সুপারভিশন করে, যেহেতু শনিবার সরকারি কর্মচারিদের ছুটি সেইহেতু শনিবার ওদেরও কাজ হয় না। এই সম্পর্কে আমার দাবি হচ্ছে এই যে ৫০০ জন মহিলা কর্মচারী কাজ করেন যেখানে, সেখানে ফ্যাক্টারি হিসাবে স্বীকৃতি দিয়ে ফ্যাক্টারিতে শ্রমিকরা যে মজুরি পায় সেই মজুরি তাদের দেওয়ার ব্যবস্থা করা হোক এবং কামারহাটিতে যেভাবে শ্রমিক কর্মচারিদের নিয়মিতকরণ করা হয়েছে সেইভাবে এই মহিলাদের নিয়মিত করা হোক। এখানে যে সমস্ত মহিলা আছে তারা সবাই দুঃস্থ এবং অত্যন্ত গরিব এবং এরা বেশির ভাগ পি এল ক্যাম্পে বড় হয়েছে এবং বেশির ভাগ উদ্বাস্তু মহিলা। এই ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ নিয়ে, পুনর্বাসন বিভাগ থেকে এটা যদি পরিচালনা করা সম্ভব না হয় তাহলে শিল্প বিভাগে এটা দিয়ে এই ব্যবস্থা করা দরকার। এই ৫০০ মহিলা বহু বছর ধরে কষ্ট পাচ্ছে, এদের রিটারমেন্ট বেনিফিট নেই, কোনও সুযোগ সুবিধা নেই। তাদের নির্দিষ্ট কিছু ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পুনর্বাসন মন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ার নাকাশিপাড়া থানায় বেথুয়াডহরি থেকে শিবপুর চাঁদেরঘাট এই ১৮ কিলোমিটার রাস্তা এই রাস্তাটি কাঁচা থাকার জন্য বেথুয়াডহরি শিবপুর চাঁদেরঘাট এলাকার মানুষের যাতায়াত করা কষ্টকর হয়ে উঠেছে। অনেক বলা কওয়ার পরেও এই রাস্তাটি পাকা

হল না। এই রাস্তাটি পাকা হলে এখানে একটা বাস রুট চলতে পারে। এই রাস্তাটি পাকা না হওয়ার ফলে এই এলাকার ধনঞ্জয়পুর রাধানগরের মতো বড় বড় বর্ধিষ্ণু গ্রামগুলির মানুষের দৈনন্দিন জীবনযাত্রা খারাপ অবস্থার দিকে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, বেথুয়াডহরি হতে শিবপুর, চাঁদেরঘাট পর্যন্ত এই ১৮ কি মি রাস্তাটি অবিলম্বে পাকা করার ব্যবস্থা করুন।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তার সাথে সাথে সরকারেরও দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র বরানগরে গঙ্গার ধারে ৫টি ঘাট আছে যে ঘাটে প্রতিদিন হাজার হাজার মানুষ স্নান করতেন। সেই ঘাটগুলো সম্পূর্ণ ভেঙে পড়েছে। পাঁচটি ঘাটের মধ্যে একটি হল আলমবাজার আবাসন ঘাট। এই ঘাটটি ইতিমধ্যে রিপেয়ার করা শুরু হয়েছে বলে জেনেছি। তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু অন্য যে চারটি ঘাট আছে, সেগুলো রিপেয়ারের ব্যবস্থা হয়নি। সেগুলো হল, আলমবাজার ঘোষের ঘাট, কালপিন ঘাট, মসজিদ ঘাট বা মাঝের ঘাট, আর একটি হল শ্রীচৈতন্য ঘাট। এই ঘাটগুলোকে সাধারণ মানুষের স্নানের জন্য বা ব্যবহারের জন্য মেরামতের জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আদেবন জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় জানাতে চাই। দক্ষিণ চব্বিশ পরগনা জেলায় প্রাইমারি স্কুলে টোটাল ভ্যাকান্সি হচ্ছে এক হাজার বিয়াল্লিশ। কিন্তু ইতিমধ্যে শিক্ষক রিটায়ার করে গেছেন এক হাজার বিয়াল্লিশ জনেরও বেশি। আমাদের সময়ে একটা পদ্ধতি ছিল যাতে রিটায়ারের সাথে সাথে সংশ্লিষ্ট শিক্ষকের ছেলে বা মেয়ে চাকুরি পেয়ে যেত। যে ফ্যামিলি থেকে রিটায়ার করতেন, তার পরিবারের কেউ থাকলে তাকে চাকুরি দেওয়া হত অথবা যিনি রিটায়ার করতেন তার রেকমেন্ডেশন থাকলে তাকে চাকুরি দেওয়া হত। তারফলে সেই পরিবারে আর্থিক স্বচ্ছলতা আসতো। এরা গত পাঁচ বছরে কাউকে চাকুরি দেন নি। এখন ইলেকশনের সময়ে দশ হাজার ইন্টারভিউ লেটার ছাড়া হয়েছে কত জনের জন্য, না ৪০৪ জন শিক্ষকের জন্য। ডায়মন্ড হারবার সাব-ডিভিসনে এই ৪০৪টি শিক্ষকের জন্য ইন্টারভিউ লেটার ছাড়া হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে। কারণ কি, না নির্বাচন এসে গেছে। নির্বাচনের আগে এই ৪০৪টি যে পোস্ট, তারমধ্যে ২০২টি হচ্ছে বেসিক ট্রেন্ডের জন্য নির্ধারিত এস সি এবং এস টি দের জন্য ১০ পারসেন্ট এবং অর্গানাইজড টিচারদের জন্য ৫ পারসেন্ট এর মধ্যে থেকে বাদ দিলে জেনারেলদের ক্ষেত্রে পড়ে থাকে। এরজন্য দশ হাজার ইন্টারভিউ লেটার ছাড়া হয়েছে নির্বাচনের আগে। আমি মানননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাই আপনি এই প্রহসন বন্ধ করুন। নির্বাচনের ঠিক আগে ভোট বৈতরণি পার হবার জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে এই যে ইন্টারভিউ লেটার ছাড়া হয়েছে, এগুলো এখন স্থগিত রাখুন। নির্বাচন হয়ে গেলে এই অ্যাপয়েন্টমেন্টগুলো যেন দেওয়া হয়, এই অনুরোধ আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। অথবা যারা রিটায়ার করেছেন, তাদের পরিবারের কাউকে চাকুরি দেওয়া হোক।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেই বিষয়টি নিয়ে বলতে চেয়েছিলাম। অনেকদিন পরে, রুলস কমিটি বার বার আবেদন নিবেদন করার পর আপনি আমাদের একটি গণতান্ত্রিক অধিকার দিয়েছেন। তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এর আগে যেটা ছিল তাতে কলিং অ্যাটেনশন মিনিংলেস ছিল। এটা দু এক বছর নয়, দীর্ঘদিন ধরে ছিল। আপনি অনেক কিছু পরিবর্তন করেছেন, নতুন অনেক কিছু ইনট্রোডিউস করেছেন। কিন্তু তা সত্ত্বেও এটা সম্পূর্ণ ছিল না যতদিন না কলিং অ্যাটেনশনের সঙ্গে আমাদের গণতান্ত্রিক অধিকার দেওয়া হচ্ছিল। এটা একটা ছোট ঘটনা নয়, খুব বড় ঘটনা, আজ থেকে সমস্ত গণতান্ত্রিক অধিকার বলতে যে বোঝায়, তা আমরা পেলাম। এটা লোকসভাতেও আছে এবং এখানে ইন্ট্রোডিউস করার জন্য আমরা বারে বারে বলেছিলাম। আজকে এই সিস্টেম এখানে ইন্ট্রোডিউস হল। এই কারণে আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই ধন্যবাদ শুধু আমার প্রাপ্য নয়, আমাদের মুখ্যমন্ত্রী রাজি হয়েছিলেন বলেই এটা করা সম্ভব হল। এটা নিয়ে আমরা রুলস কমিটিতে বসি, সেখানে রুলস এর সংশোধনের ব্যাপারে আলোচনা হয়। তাতে ডাঃ জ্ঞান সিং সোহানপালও ছিলেন, পার্লামেন্ট অ্যাফেয়ার্স মিনিস্টারও ছিলেন। সেখানে গভর্নমেন্টের কাছে প্রস্তাব রাখা হয়েছিল এটাকে সংশোধন করা উচিত বলে। গভর্নমেন্ট তাতে সমর্থন করেন এবং তাদের মতামত প্রকাশ করেন, তখনই এটা সংশোধন করা সম্ভব হয়। সুতরাং আমি একা এতে অংশগ্রহণ করিনি, আমরা যারা সবাই অংশগ্রহণ করেছি সবারই ধন্যবাদ পাওয়া উচিত বলে মনে করি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আগামী ২১এ ফেব্রুয়ারি ঈদ-উল-ফেতর উৎসব। এর আগে রমজান চলছে। রমজানের সময়ে যাতে করে জলের সরবরাহ ঠিকমতো হয় এবং দুগ্ধ সরবরাহ যাতে ঠিকমতো হয় সেটা দেখবেন। যারা এই উৎসবের সঙ্গে যুক্ত সেসব এলাকায় বিশেষ করে অগ্রাধিকারের ভিত্তিতে সংশ্লিষ্ট দপ্তর যাতে কাজ করেন সেই দাবি জানাচ্ছি। পাশাপাশি এদের এক্সগ্রেসিয়া বিভিন্ন দপ্তরের কর্মচারী এবং সরকারি শিক্ষকরা যাতে সময়মতো পান তার ব্যবস্থা করবেন। তৃতীয়ত শপ এস্টাব্লিশমেন্ট অ্যাক্ট, একটু শিথিল করা দরকার। দোকানগুলো যাতে করে বেশিক্ষণ খোলা থাকে এবং বিশেষ করে ছুটির দিনও খুলে রাখা যায় তার ব্যবস্থা যথাযথ গ্রহণ করবেন। এই ব্যাপারে সরকার যাতে দৃষ্টি নিবদ্ধ করেন সেই দাবি আমি আপনাদের মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরকে জানাচ্ছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র নওদায়। আমতলা রুরাল হাসপাতালে একটি এক্সরে মেশিন সুদীর্ঘ দিন থেকে, প্রায় ৭ বছর থেকে পড়ে আছে, জং ধরা অবস্থায় পড়ে আছে, শুধুমাত্র একজন অপরেটরের অভাবে মেশিনটি চালু হচ্ছে না। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে, মেশিনটি হয় অন্য জায়গায় নিয়ে যাওয়া হোক না হলে হাসপাতালে যাতে অবিলম্বে চালু করা হয় সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। ভারতবর্ষের অবস্থা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে সেই ব্যাপারে জানাতে চাই। গত ১৬ই জানুয়ারি যখন ব্রিগেড প্যারেড গ্রাউন্ডের কংগ্রেস জনসভা করছে তখন দিল্লিতে হাওলা কেলেঙ্কারির মামলায় জড়িত ব্যক্তিদের নাম প্রকাশ হয়েছিল আজকে এরা চিৎকার করছেন, আমি জানতে চাই ওরা ভারতবর্ষটিকে কোথায় নিয়ে যাবেন সেটা ওনারা পরিষ্কার করে বলুন। আজকে ভারতবর্ষের মান মর্যাদা থাকবে কিনা, ভারতবর্ষ বিদেশিদের স্বার্থে ব্যবহৃত হবে কিনা জানতে চাই। ভারতবর্ষে আমরা ন্যাশনাল হিরোজ দেখেছি, মহাত্মা গান্ধী, নেতাজি সুভাষচন্দ্র, মাস্টারদা সূর্য সেন এই রকম ন্যাশনাল হিরোজ আমরা দেখেছি। আজকে হচ্ছে জাতীয় চোর। এরা কি বলছেন তমলুকের লোক, তমলুকে মা ছিলেন না মাতঙ্গিনী হাজরা? আর সেই দেশের লোক হয়ে সেখানে আপনারা দাঁড়িয়ে বলতে পারছেন না এদের বিরুদ্ধে শাস্তি হওয়া উচিত। একজনও কি কংগ্রেসের মানুষ নেই, এই কথাটা বলতে পারে।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পঞ্চায়েত সমিতির মধ্যে দিয়ে যে সমস্ত উন্নয়নমূলক কাজকর্ম হয় কেন্দ্রীয় সরকারের প্রকল্প অনুযায়ী, বিশেষ করে আমার শান্তিপুর পঞ্চায়েত সমিতির বিভিন্ন কাজগুলিকে নদীয়া জেলা পরিষদ বিভিন্নভাবে বঞ্চিত করছে। শুধু তাই নয়, শান্তিপুর পঞ্চায়েত সমিতির যে সমস্ত কাজ তাদের অধিকারে রয়েছে, সেই অধিকারের উপর হস্তক্ষেপ করা হচ্ছে। শুধুমাত্র রাজনৈতিক কারণে এইগুলি করা হচ্ছে। কিছুদিন আগে ওনারা জেলা পরিষদ থেকে পঞ্চায়েত সমিতিকে চিঠি দেয়, ৮৪টি বেনিফিসিয়ারির তালিকার জন্য, সেটাও নির্দিষ্ট সময়ে পাঠিয়ে দেওয়া হল, কিন্তু আমরা দেখলাম নদীয়া জেলাপরিষদ অন্যান্য পঞ্চায়েত সমিতির কাজ করে দিচ্ছে, কিন্তু শান্তিপুর পঞ্চায়েত সমিতি কংগ্রেসের বলে, ওখানকার বেনিফিসিয়ারির তালিকা বাদ দিয়ে নিজেদের খেয়াল খুশিমতো তালিকা তৈরি করে সেখানে কাজ করা হচ্ছে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী কিছুদিন আগে গিয়েছিলেন, আমি এখানেও ওনাকে বলছি, এই বিষয়টি দেখার জন্য।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের ভরতপুরে প্রায় অনেক দিন ধরে রেশন এর মাধ্যমে চিনির বিলি বন্টন হচ্ছে না। শুধু আমার বিধানসভা কেন্দ্রে নয়, আমি যতদূর খোঁজ পেয়েছি মুর্শিদাবাদ জেলায় এবং অন্যান্য জেলায় রেশনের মাধ্যমে চিনি দেওয়া হচ্ছে না। এতে মানুষের মধ্যে জন বিক্ষোভ বাড়ছে। বিশেষ করে এখন পবিত্র রমজান মাস চলছে। ২১এ ফেব্রুয়ারি উৎসবের মাস শেষ হবে। অবিলম্বে রেশনের মাধ্যমে সাধারণ মানুষ যাতে চিনি পায় তার ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাজারে চিনির দাম আকাশ ছোঁয়া ১৫/১৬/১৮ টাকার দামেও পাওয়া যাচ্ছে না। সেইজন্য সাধারণ মানুষের ক্ষোভের নিরসন যাতে হয় এবং উৎসবের সময়ে যাতে মানুষ চিনি পায়

তার জন্য আমি আদেবন করছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিদ্যাসাগর সেতুর উদ্বোধন হয়েছে কিন্তু হাওড়ার দিকে মূল রাস্তা কোনা এক্সপ্রেসওয়ে আজও তৈরি হল না। অথচ রাজ্যপালের ভাষণে দেখলাম, কোনা এক্সপ্রেস ওয়ে তৈরি হয়ে গেছে। এটাতো একটা ঘটনা আমরা জানি, রাম জন্মাবার আগে রামায়ণ তৈরি হয়ে গিয়েছিল, কিন্তু কোনা এক্সপ্রেস ওয়ে তৈরি হল না, অথচ রাজ্যপালের ভাষণে দেখলাম কোনা এক্সপ্রেস ওয়ে তৈরি হয়ে গেছে। মূল রাস্তা ১৮ বছরেও তৈরি হয় নি। মূল রাস্তার ১০কি মি এর মধ্যে দেড় কিমি রাস্তা তৈরি হয়েছে, এর ড্রেনেজ ক্যানেল রোড এর সঙ্গে যোগ করে দেওয়া হয়েছে, বাকি সাড়ে ৮কিমি রাস্তা তৈরি হয়নি। কোনা এক্সপ্রেস ওয়ে যে সাঁতরাগাছি রেল স্টেশন এর কাছে যে ওভার ব্রিজ সেটাও তৈরি হয়নি। জগাছা, উনসানি, এইসব এলাকায় কোনা এক্সপ্রেস ওয়ে রাস্তার কোনও কাজ হয়নি। পরিবহন মন্ত্রী কাছে অনুরোধ জানাচ্ছি, কোনা এক্সপ্রেস ওয়ে না হওয়ার জন্য আন্দুল রোড ও ড্রেনেজ ক্যানেল রোডে যানজট তৈরি হচ্ছে।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উত্তরবঙ্গে চা শিল্পে নিয়োজিত চা-বাগান শ্রমিকদের দুঃখ-দুর্দশার কথা আপনার মাধ্যমে সরকারের কাছে অবহিত করতে চাই। চা শিল্প থেকে আজকে কোটি কোটি টাকা বিদেশি মুদ্রা আয় হচ্ছে। কিন্তু সেখানকার শ্রমিকরা সরকারি গণবন্টন ব্যবস্থা থেকে বঞ্চিত। চা বাগানের মালিকরা বেতনের অংশ হিসাবে তাদের চাল ও গম দেয় এবং সরকার থেকে চিনি ও ভোজ্য তেল দেবার ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু তাদের কোনও রেশন কার্ড নেই এবং রেশন কার্ড না থাকলে ভোটারদের পরিচয়পত্রের কোনও মূল্য থাকে না। বার্থ সার্টিফিকেট করতে বা অন্য কোনও কাজে রেশন কার্ড দরকার, সেটা পাওয়া যাচ্ছে না। চা-বাগান এলাকায় ইলেকট্রিকসিটি নেই। সামনেই পরীক্ষার সময়ে আসছে, এই অবস্থায় ডিস্ট্রিক্ট কন্ট্রোলারের কাছ থেকে নির্দেশ এসেছে কেরোসিন তেলের কোটা কমিয়ে দেওয়ার। যেখানে অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া, আদিবাসী সম্প্রদায়ের মানুষের বসবাস, সেখানে আজকে কেরোসিন তেলের অভাবে লেখাপড়া, ব্যাহত হচ্ছে। যে চা-শ্রমিকরা দেশের জন্য এত কাজ করে তারা আজকে অবহেলিত আছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার কেউ নজর দিচ্ছে না। তাদের দুঃখ দুর্দশা দূর করার জন্য তাদেরকে সরকারি গণবন্টন ব্যবস্থায় নিয়ে আসা এবং সরকারি রেশন কার্ডের মাধ্যমে তাদের নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভাকেন্দ্রের মধ্যে তিনটি অঞ্চল আছে শুটিয়া, ঝাউডাঙ্গা এবং রামনগর সেখান থেকে রেলওয়ে স্টেশন ১২-১৩ কিলোমিটার দূর। সেখান থেকে যাতায়াত করার জন্য একমাত্র ৯৬সি এবং ৯৬ডি বাস ছিল। কিন্তু গত এক বছর ধরে সেই বাস সার্ভিস বন্ধ হয়ে গেছে। যার ফলে বিরাট পথ অতিক্রম করে মানুষকে স্টেশনে আসতে হচ্ছে। বাংলাদেশ সীমান্তবর্তী এলাকাগুলো থেকে মানুষের আসতে প্রচন্ড অসুবিধা হচ্ছে।

জেলাপ্রশাসনকে এই ব্যাপারে বলা হয়েছে। যে বাসগুলো ঐ রুটে চলছিল সেই বাসগুলো ঐ রুটে না চালিয়ে অন্য জায়গায় চালানো হচ্ছে। এই ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ গোস্বামি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার শালতোড়া, গঙ্গাজল ঘাট এলাকায় বেশ উন্নত মানের গ্রানাইট পাথর পাওয়া গেছে। ঐ পাথর দিয়ে সেখানে বেশ কয়েকটি ক্রাশার মেশিন চলত এবং স্টোনচিপ তৈরি হত। সরকার ঐ মূল্যবান পাথরকে কাজে লাগনোর ব্যাপারে একটা প্রকল্পের কথা চিন্তা-ভাবনা করে এবং এই ব্যাপারে ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন দায়িত্ব গ্রহণ করে। আমি কয়েকদিন আগে ঐ এলাকায় গিয়েছিলাম এবং আমি ঐ প্ল্যান্টটা দেখে এসেছি, যে জায়গাটা থেকে পাথর তোলা হচ্ছে সেই জায়গাটা আমি দেখতে গিয়েছিলাম। ওখানে যেভাবে কাজ চলছে তাতে ১০ বছর লেগে যাবে। ওই প্রকল্পের কাজ বাণিজ্যিকভাবে চালু করলে খুব ভাল হয়। কারণ ওখানে মূল্যবান জিনিস, নানা সাইজের মসৃণ প্লেট তৈরি হচ্ছে, বাজারে যা অনেক ভালো দামে বিক্রি হতে পারে। এমন কি একটা সম্ভাবনাময় শিল্প হতে পারে। এই প্ল্যান্টের কাজ যাতে বাণিজ্যিক ভাবে শুরু করা যায় সেজন্য আমি শিল্প-বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী জন্মেজয় মান্না** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পাথরপ্রতিমা এলাকার জি প্লটের গ্রামপঞ্চায়েত প্রধান লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করেন। এব্যাপারটি নিয়ে আমি ২৯-৯-৯৩ তারিখে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানিয়েছিলাম, উনি নির্দেশ দিয়েছিলেন তদন্ত করার জন্য। এস ডি ও , বি ডি ও, ডি পি ও, ডাইরেকটরেট অব পঞ্চায়েত সবাই তদন্ত করেছিলেন। স্কুল, কালভার্ট ইত্যাদি করার জন্য যে টাকা দেওয়া হয়েছিল সেই সব টাকা ওই প্রধান আত্মসাৎ করেছেন এবং স্কুল, কালভার্ট কিছুই হয়নি। অথচ সেই টাকা আত্মসাৎ করে খরচ দেখানো হয়েছে। এব্যাপারে দৃষ্টান্তমূলক ব্যবস্থা না নেওয়া হলে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি নষ্ট হবে এবং পঞ্চায়েতি ব্যবস্থা সম্পর্কে মানুষের অনীহা আসবে। আমি অনুরোধ করছি এ সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী সঞ্জীবকুমার দাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচদপ্তরের রাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নিম্ন দামোদর সংস্কার প্রকল্প হয়েছে। কিন্তু শ্যামপুর-গড়চুমুক থেকে ওল্ড দামোদরের ১০-১২ কিমি রাস্তার কোনও সংস্কার হয় নি। এর ফলে শ্যামপুর এক নম্বর পঞ্চায়েত সমিতির সাতটি গ্রামপঞ্চায়েত অর্থাৎ বারগ্রাম, খাড়বেড়িয়া, শ্যামপুর, ডিঙ্গাখোলা, বালিচাতুরি, বেলারি ও নবগ্রাম এগুলো ধ্বংসের মুখে এগিয়ে যাচ্ছে। ওল্ড দামোদর কাটানো না হলে, আমি দায়িত্ব নিয়ে বলছি ভবিষ্যতে এই ৭টি গ্রাম ইতিহাসের পাতা থেকে কোথায় তালিয়ে যাবে। এই আমি মাননীয় রাষ্ট্রমন্ত্রী গণেশবাবুর কাছে ওল্ড দামোদর কাটানোর জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী কামাক্ষ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৫ সাল থেকে আমাদের দেশে কমপ্রিহেনসিভ ক্রপ ইন্সুরেন্স স্কীম চালু আছে। তা সত্ত্বেও গ্রামে চাষীদের শস্যবিমা নেই। আমি দাবি করছি শস্যবিমা প্রকল্প মৌজা ভিত্তিক চালু করা হোক এবং এব্যাপারে রাজ্য সরকার উদ্যোগ নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানান।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। রিলিফ ডিপার্টমেন্ট থেকে আমাদের এম এল এ দের দুর্গাপূজা এবং ঈদ উপলক্ষ্যে গরিব জনসাধারণের মধ্যে বিতরণের জন্য শাড়ি এবং লুঙ্গি দেওয়া হয়। শাড়িগুলো ৯ হাতি এবং এত জ্যালজেলে যে, মহিলারা এইগুলো পরতে রাজি হয় না। এইগুলো দিয়ে লজ্জা নিবারণ হয় না। যে লুঙ্গিগুলো দেওয়া হয় তা দিয়ে পুরুষরা লজ্জা নিবারণ করতে পারে না। অনুরাধা দেবী এবং শ্রীমতী মায়াপাল আছেন, তাদের জিজ্ঞেস করছি, এইগুলো কি দেওয়া যায়? **(এই সময় মাননীয় সদস্য শাড়ি এবং লুঙ্গি দেখান)**। আমি দায়িত্ব নিয়ে এই কথা বলছি। আমাকে ১৪০টি লুঙ্গি দেওয়া হয়েছে। অনুরাধা দেবীকে বলি, তিনি যদি এই শাড়ি পরে হাউসে আসতে পারেন, তাহলে আমি আর কোনওদিন বলব না। পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ দপ্তরে প্রচন্ড দুর্নীতি চলছে। লক্ষ লক্ষ টাকা লুঠ হয়ে যাচ্ছে। এই বিষয়ে আমি ত্রাণ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা খেজুরিয়া একটি তফসিলি অধ্যুষিত এলাকা। সেখানে একটি ডিগ্রি কলেজের প্রস্তাব বহু দিন ধরে পড়ে আছে। সেখানে কোনও কলেজ নেই, উচ্চশিক্ষার ব্যবস্থা নেই। সেইজন্য ওখানে বৃত্তিমূলক ডিগ্রি কলেজ করার প্রস্তাবটি বাস্তবায়িত করার জন্য অনুরোধ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন হাওড়া শহর বিশেষ করে একটি শিল্পাঞ্চল। সেখানে লোহা-লক্কড় এবং অন্যান্য ব্যবসা আছে। গত ১০ তারিখে প্রকাশ্য দিবালোকে এক ব্যবসায়ী বজরঙ্গবলী থেকে সালকিয়ার দিকে যাচ্ছিল নর্থ জি টি রোড দিয়ে। তার স্কুটারে ৫ লক্ষ ৮৫ হাজার টাকা ছিল। রাস্তায় স্কুটার দাঁড় করিয়ে রিভলবার দেখিয়ে সেই স্কুটারটি নিয়ে যায়। পূর্ব পরিকল্পিত ভাবে এটা করা হয়েছে। যারা করেছে, তারা জানত স্কুটারের ডিকির মধ্যে টাকা আছে। স্টটার নিয়ে চলে যাবার পর তিন ঘণ্টা সময় লাগল হাওড়া থানা না গোলাবাড়ি থানাতে কেসটা নেবে ঠিক করতে, কারণ ওটা বর্ডার হচ্ছে। তারপর আজ সকালে হাওড়া জি আর পি থেকে স্কুটারটা পাওয়া গেছে। বার বার বলা সত্ত্বেও হাওড়া থানা, পুলিশ এস পি কোনও ব্যবস্থা নেয় নি। ওখানকার ব্যবসায়ীরা হুমকি দিয়েছে, যদি কালপ্রিটকে ধরা না হয়, তাহলে তারা ব্যবস্থা বন্ধ করে দেবে। এখনও পর্যন্ত কোনও টাকা পাওয়া যায় নি, বা কোনও কালপ্রিট ধরা পড়ে নি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী শচীন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমার খানাকুল নির্বাচনী এলাকার একটা বিশেষ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, এই খানাকুল বন্যাপ্লাবিত এলাকা। এখানে বোরো ধানের চাষ হয় এবং আলু ও অন্যান্য লতানে ফসলের চাষ হয়। সেখানে সরকারি ব্যবস্থাপনার মাধ্যমে সেচের ব্যবস্থা আছে এবং ব্যক্তিগত মালিকানাও পাম্প-সেট আছে এবং এর মাধ্যমে জলসরবরাহ ব্যবস্থা চালু রাখা হয়। কিন্তু বর্তমানে কোরোসিনের এবং ডিজেলের অভাবে ঐ সমস্ত পাম্প-সেট চলছে না। কালোবাজার থেকে দাম দিয়ে তেল কিনতে হচ্ছে। যার ফলে চাষীর অতিরিক্ত পরিমাণ জলকর দিতে হচ্ছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে খাদ্য ও খাদ্য সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ব্যক্তিগত মালিকানায় যে পাম্পসেট আছে তারা পঞ্চায়েত সমিতি এবং পঞ্চায়েতের মাধ্যমে কেরোসিন এবং ডিজেল রেশন কার্ডের মাধ্যমে পায় তার আবেদন করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে একটা খুব গুরত্বপূর্ণ দাবি করছি। আপনি হয়তো আজকে সংবাদপত্রে দেখেছেন যে, কেন্দ্রীয় সরকার রাজনৈতিক ব্যক্তিত্বদের বিরুদ্ধে দুর্নীতির তদন্ত করার জন্য একটা লোকপাল গঠন করছেন। এবং এ মাসের শেষে যে লোকসভার অধিবেশন হবে তাতে এই লোকপাল বিল পেশ করা হবে—এই প্রস্তাব করা হয়েছে। এই লোকপালের অধীনে প্রধানমন্ত্রীকে নিয়ে আসা হোক। দেশে যে দুর্নীতির হাওয়া উঠেছে তাতে এই ধরনের ব্যবস্থা অতীব জরুরি। ভারতবর্ষের অনেকটা রাজ্যে এই রকম দুর্নীতি দেখার জন্য ব্যবস্থা থাকলেও পশ্চিমবঙ্গ সরকারের দুর্নীতির বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমরা দাবি করছি কেন্দ্রে যখন লোকপাল বিল আনা হচ্ছে পশ্চিমবঙ্গেও রাজ্য বিধানসভার বর্তমান অধিবেশনের একটা লোক আয়ুক্ত বিল আনা হোক এবং মন্ত্রীদের বিরুদ্ধে অভিযোগ করার সুযোগ থাকুক এবং মুখ্যমন্ত্রীকেও সেই আয়ুক্ত-এর আওতায় আনা হোক। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি মন্ত্রীদের বিরুদ্ধে অভিযোগ করব কেউ ছাড়া পাবেন না। এখনও পর্যন্ত মন্ত্রীদের বিরুদ্ধে অভিযোগ করার কোনও ফোরাম নেই বলে আমরা জানাতে পারছি না। এবং সেটা আন-পানিসড থেকে যাচ্ছে। আমরা দেখব পশ্চিমবঙ্গ সরকার দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে চান কিনা। সদিচ্ছা থাকলে এই বিধানসভায় এটা নিয়ে আসবেন। এটা আমি দাবি করছি।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ আপনার মাধ্যমে আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকারের সীমিত ক্ষমতা হওয়া সত্ত্বেও স্বাস্থ্য বিভাগের দপ্তর যে সুযোগগুলো গ্রামাঞ্চলে সৃষ্টি করেছে সেগুলো সরলিকরণ করার জন্য আমার একটা প্রস্তাব আছে। গ্রামাঞ্চলে কুকুরের কামড়ে এবং সাপের কামড়ে অনেক লোক মারা যায়। ঐ রোগের ভ্যাকসিনগুলো সদর মহাকুমা হাসপাতালে পাওয়া যায়। এটা যাতে ব্লক স্বাস্থ্য কেন্দ্রে পাওয়া যায় তার জন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি নিশ্চয় অবগত আছেন যে, ইস্টার্ন জোনে সরকারের একমাত্র ফরেন মানি আসে বনগাঁর উপর দিয়ে, ভারত-বাংলাদেশের ব্যবসার মাধ্যমে। গত বছর ১৬০০ কোটি টাকার ইউ এস ডলার আয় হচ্ছে। এ বছর ২৮০০ কোটি ডলার সরকারের আয় হবে। এবং এই ব্যাপার পশ্চিমবঙ্গ সরকার, পি ডব্লু ডি ডিপার্টমেন্ট এবং মাননীয় মুখ্যমন্ত্রীও জানেন। ৪৩ কোটি টাকা বর্ডার এরিয়ার ডেভেলপমেন্টের জন্য দেওয়া হয়েছে। ১৮ ক্রোরস উইথড্রন্ড বাই দি স্টেট গভর্নমেন্ট। কিন্তু সেখানকার অবস্থার কোনও উন্নতি হল না। আমি আপনার মাধ্যমে আবেদন করছি স্যার, বিধানসভার একটি সর্বদলীয় কমিটি করা হোক এবং ঐ বনগাঁর বুকে ভীষণ যানজট হচ্ছে, যার ফলে স্কুলের ছেলে-মেয়ে শিক্ষক মহাশয় এবং সবাইকে অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। কাল প্রায় ১০ হাজার মানুষ রাস্তায় নেমে পড়েছে। ২ মাসের মধ্যে ১৩ জন মারা গেছে গাড়ি চাপা পড়ে। রাস্তার অবস্থা খুবই খারাপ। আপনি যদি বনগাঁ দিয়ে বাংলাদেশ যেতে চান আপনি কোনও প্রকারেই এন্ট্রি পাবেন না। আমি মুখ্যমন্ত্রীর কাছে মেমোরান্ডাম দিয়ে দাবি করছি যে যশোররোড-পেট্রাপোল ৮.৫ কিমি রাস্তায় ব্ল্যাক টপের সাহায্যে চওড়া করার ব্যবস্থা করা হোক। এখানে হাজার হাজার ট্রাক ইমপোর্ট, এক্সপোর্টের জন্য বনগাঁর উপর দিয়ে যাতায়াত করে। যানজট এড়াবার জন্য বাইপাস রোড ব্যবহার করে, টার্মিনাল পয়েন্ট একটা পার্কিং প্লেস করা হোক। যেখানে ২ হাজার ট্রাকের একোমোডেশন দেওয়া যেতে পারে। যশোর রোড, চাকদা রোড এবং বাগদা রোডে যে কমিউনিকেশন আছে তা বন্ধ হয়ে যাচ্ছে এবং সেখানকার এলাকার মানুষ অতিষ্ঠ হয়ে উঠেছে। সেই জন্য আমি দাবি করছি এই সড়কের উন্নতির এবং টার্মিনাল পয়েন্টের ট্রাকপার্কিংয়ের ব্যবস্থা করা হোক।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও দক্ষিণ দিনাজপুর জেলার কুশমান্ডিতে একটি নতুন সাব-রেজিস্ট্রি অফিস খোলার দাবিতে এই বিধানসভায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এই এলাকার মানুষ দীর্ঘ দিন ধরে দাবি করে আসছে কুশমান্ডিতে একটি নতুন সাব-রেজেস্ট্রি অফিস খোলার জন্য। কিন্তু আজ পর্যন্ত ওই অফিস খোলা হয়নি। মাননীয় আইনমন্ত্রী কথা দিয়েছিলেন এবং তিনি দেখেও এসেছেন। এই জেলার এবং মহকুমার লোকেদের কাজের জন্য বালুরঘাট যেতে হয়। নাম মাত্র সদর গঙ্গারামপুরে হয়েছে এবং এর থেকে এলাকার মানুষ বঞ্চিত। তাই এলাকার মানুষের স্বার্থে দাবি করছি পশ্চিমবঙ্গের প্রায় সমস্ত ব্লকেই সাব-রেজিস্ট্রি অফিস হয়েছে। সেখানে জমি কেনা-বেচা হচ্ছে এবং এতে রেভিনিউ আসছে। এখানে বাড়ি ঘর সব ঠিক করা আছে, কিন্তু দুঃখের বিষয় এলাকার মানুষের এই দাবি পূরণ হয়নি। তাই আমি দাবি করছি অবিলম্বে যাতে এই কুশমান্ডিতে মানুষের স্বার্থে একটি নতুন সাব-রেজিস্ট্রি অফিস খোলা হয়।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আর ঠিক দু একটি বছর বাকি আছে স্বাধীনতার

লাভের সুবর্ণ জয়ন্তী হতে। মেদিনীপুর জেলার মহিষাদল রাজবাড়ির এলাকায় ৫০০ বিঘা উদ্বৃত্ত জমি এবং ১০টি বিশাল বিশাল বাড়ি আছে, যার আর্থিক মূল্য প্রায় ৫০ কোটি টাকা। স্বাধীনতার ৫০ বছর হতে চললো, সরকার সেই মূল্যবান সম্পত্তি অধিগ্রহণ করতে পারছেন না। গণতান্ত্রিক ধ্যান ধারণায় আমরা বিশ্বাসী আমরা সব জায়গায় এবং প্রত্যেকবার বিধানসভায় এই সম্পত্তি অধিগ্রহণের ব্যাপারে জোরদার বক্তব্য রাখি এবং শেষ পর্যন্ত মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি এবং দেখা করেও বলি, কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে এই দপ্তরটি এতই গতিহীন যে দপ্তর থেকে জানানো হল হাইকোর্টের ইনজাংশন আছে। স্যার, দেশে যখন প্রকৃত সম্পদের সঙ্কট চলছে তখন সরকার ইনজাংশন অজুহাত দেখিয়ে এই বিশাল পরিমাণ সম্পদ নষ্ট হতে দিচ্ছে। আজ যেখানে হলদিয়া ইন্ডাস্ট্রিয়াল কম্পলেক্স জমির অভাব বোধ করছে সেখানে এমন একটা প্রোটেকটেড জায়গাকে কাজে লাগানো সম্ভব হচ্ছে না। সরকার যদি অবিলম্বে এই জমি অধিগ্রহণ না করতে পারে তাহলে আমাদের চোখের সামনে এই বিশাল সম্পদ নষ্ট হয়ে যাবে। ৫০ বছর ধরে সরকার এই জমি অধিগ্রহণ করতে পারছে না, অথচ আমাদের রাজ্যের জমির অভাবে একটা মেডিকেল কলেজ হতে পারছে না, একটা ইঞ্জিনিয়ারিং কলেজ হতে পারছে না, আমরা তার জন্য চিৎকার করছি। বর্ধমান রাজ-স্টেট অধিগ্রহণ করে সেখানে বিশ্ববিদ্যালয় তৈরি হয়েছে! অথচ জ্যোতিবাবু, বিনয়বাবু থেকে আপনারা সকলেই জানেন মেদিনীপুর জেলায় এই মূল্যবান সম্পদ নষ্ট হয়ে যাচ্ছে। এই শেষ বিধানসভায় আমি এই বিষয়টা আপনার মাধ্যমে উত্থাপন করলাম যাতে সরকার বিষয়টি গুরুত্ব দিয়ে বিবেচনা করেন। ওখানে ইনজাংশন নামে সরকারি ল-ইয়াররা কোটি কোটি টাকা মুনাফা করছে, নিজেদের পকেট ভর্তি করছে। হাই কোর্ট থেকে একটা ইনজাংশন যদি তোলবার ব্যবস্থাই না করতে পারেন তাহলে—আমি কারও নাম করে বলছি না—সরকারের থাকার দরকার কি! এই স্থানটি আজকে সমস্ত দলের রাজনীতির আখড়ায় পরিণত হয়েছে। ৫০ কোটি টাকা মূল্যের মূল্যবান সম্পত্তিকে আমরা জনসাধারণের কাজে লাগাতে পারছি না। আমি ক্ষোভের সঙ্গে বিষয়টির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** স্পিকার স্যার, মেদিনীপুর জেলার মোহনপুর ব্লকের, দাঁতন এক নং ব্লকের এবং এগরা ব্লকের একটা গুরুত্বপূর্ণ রাস্তা—শোলপাট্টা হাওড়া রাস্তাটি উড়িষ্যা রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের সংযোগকারী রাস্তা হিসাবে বিবেচিত। এই রাস্তা দিয়ে প্রতিদিন হাজার হাজার মানুষ কলকাতায় যাতায়াত করেন। অথচ এখন পর্যন্ত এই রাস্তাটি দিয়ে কোনও সরকারি বাস চালানো হয় না। এই রাস্তা দিয়ে সরকারি বাস চালাবার জন্য আমি বার বার অনুরোধ করেছি, কিন্তু কোনও কাজ হয় নি। আমি আবার আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে জনসাধারণের সুবিধার জন্য কলকাতা শোলপাট্টা ভায়া হাওড়া, ভায়া বাজকুল এবং ভায়া কাঁথি সরকারি বাস চালানো হোক। এবং মেদিনীপুর থেকেও শোলপাট্টা পর্যন্ত সরকারি বাস চালানো হোক।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও আমি এই

বিধানসভায় দাঁড়িয়ে এই বিষয়টা এখানে উত্থাপন করেছি এবং স্বাস্থ্যমন্ত্রীকে বার বার অনুরোধ করেছি, কিন্তু কোনও ফল হয় নি। স্যার, বিষয়টা হচ্ছে—মেদিনীপুর জেলার কাঁথি পৌর এলাকার মধ্যে 'কাঁথি আয়ুর্বেদিক কলেজ' নামে একটা কলেজ আছে। সেখানে আগে আয়ুর্বেদিক ডিপ্লোমা কোর্স পড়ানো হত। কিন্তু ভারত সরকার যখন নির্দেশ দিল যে, সমস্ত আয়ুর্বেদিক কলেজ থেকে ডিপ্লোমা কোর্স তুলে দিয়ে ডিগ্রি কোর্স চালু করতে হবে তখন থেকে এই কলেজটিতে পড়ানো বন্ধ হয়ে গেছে। পরবর্তীকালে ওখানে আর ডিগ্রি কোর্স চালু করা হচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলছি যে, গোটা রাজ্যের ক্ষেত্রে মফঃস্বল আয়ুর্বেদিক কলেজ, যেটা কাঁথির কাছে দীর্ঘদিন ধরে রয়েছে, যেখানে দীর্ঘদিন ধরে ছেলে-মেয়েরা পড়াশুনা করে আয়ুর্বেদিক চিকিৎসক হয়েছে, সেখানে আজকে আবার আয়ুর্বেদিক ডিগ্রি কোর্স চালু করে মফঃস্বলের ছেলে-মেয়েদের আয়ুর্বেদিক চিকিৎসক হবার সুযোগ করে দেওয়া হোক। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে 'কাঁথি আয়ুর্বেদিক কলেজ' টিকে সরকারি অনুমোদন দিয়ে ডিগ্রি কলেজে রূপান্তরিত করা হোক এবং সেই ডিগ্রি কলেজ অবিলম্বে চালু করা হোক।

**শ্রীমতী মায়ারানি পাল ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটি গুরুতর বিষয়ে আবেদন জানাচ্ছি। স্যার, আমাদের বহরমপুর শহরে দুটো হসপিটাল অছে। একটা হসপিটালে পেশেন্ট ভর্তি করা হয়, কিন্তু সেখানে সবাই থাকার জায়গা পায় না, ওষুধ পায় না। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ রাখছি, যেন এইসব জিনিসের ব্যবস্থা করা হয়। ওখানে যে ও টি আছে সেখানে অপারেশন ঠিকই, কিন্তু সংস্কার না হওয়ার জন্য যে কোনও সময়ে ইনফেকশন হতে পারে। আর ওখান থেকে কালিতলাদিয়ার যেটা বহরমপুর থেকে ৩/৪ কিলোমিটার দূরে সেখানে একটা স্বাস্থ্য কেন্দ্র আছে। সরকার থেকে বলা হয়েছে, ৫ হাজার জনসংখ্যা পিছু একটি করে স্বাস্থ্যকেন্দ্র হবে। সেইভাবেই সেটি ওখানে আছে। এখন ঐ স্বাস্থ্যকেন্দ্রটি যাতে মেইনটেনান্স করা হয় তারজন্য আমি আবেদন রাখছি। আর আমাদের ওখানে যে জেনারেল হাসপাতাল আছে সেখানে ব্লাডব্যাঙ্ক দরকার। মুমূর্ষু রোগীর ব্লাডের দরকার হলে পায় না। এরজন্য কলকাতায় আসতে হলে রোগীর অবস্থা শোচনীয় হয়ে পড়ে। তাই ওখানে যাতে ব্লাড ব্যাঙ্ক হয় তারজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তফসিলি জাতি ও উপজাতি বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং আবেদন করছি, আমার এলাকার গুরুত্বপূর্ণ বিষয়টি দেখার জন্য। আপনি জানেন, এখন ও বি সি সার্টিফিকেট ইস্যু করা হচ্ছে। এই বিষয়টি নিয়ে আমার এলাকায় প্রশাসন এবং পাবলিকের খুবই হয়রানি হচ্ছে এবং বিভ্রান্তির মধ্যে পড়ছে। ও বি সি সার্টিফিকেট দেবার প্রশ্নে প্রশাসন থেকে ১৯৫৬ সালের যে দলিল চাওয়া হচ্ছে সেই দলিলে লেখা থাকতে হবে, জাতি মুসলমান এবং জাতি-হিন্দু এবং তার পাশে ও বি সি সম্প্রদায়ভুক্ত হতে গেলে যেটার দরকার হয় সেটা লেখা থাকতে হবে। যেমন, মাহিষ্য, লোধা ইত্যাদি। শুধু হিন্দু-কিম্বা মুসলমান লেখা থাকলে হবে

না। কিন্তু আগে এইসব লেখার প্রভিসন ছিল না। শ্রী মোরারজি দেশাই এবং ভি পি সিং সরকার আসার পর এই ও বি সিরা অগ্রাধিকার পায়। কিন্তু এই অবস্থা আগে ছিল না। একদিকে বি ডি ও বলছেন, এম এল এ কিম্বা প্রধান কিম্বা চেয়ারম্যান সার্টিফিকেট দিলেই হবে। এদিকে এস ডি ও বলছেন, এইসব সার্টিফিকেটে হবে না, দলিল চাই। এরফলে পাবলিকরা হয়রান হচ্ছে। প্রশাসন ঠিক করতে পারছে না কোনটা ক্রাইটেরিয়া করবে। এরফলে সার্টিফিকেট ইস্যু বন্ধ হয়ে গেছে জঙ্গীপুর সাব-ডিভিসনে। এই বিষয়টি ক্লিয়ার করার জন্য এবং পাবলিককে হয়রানির হাত থেকে বাঁচানোর জন্য আবেদন করছি যাতে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হয়। যে ক্রাইটেরিয়া আছে সেটা ক্লিয়ার করা দরকার।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পর্যায়ে বিধানসভার শেষ অধিবেশন। আমি আপনার মাধ্যমে বহুবার আমাদের জেলার ৬টি ব্লকের—সবং, নারায়ণগড়, পটাশপুর, এগরা, ময়না এবং ভগবানপুর এই ৬টি ব্লকের ১৬ লক্ষ মানুষের প্রতি বছর যন্ত্রণার কথা বলেছি। এই সভায় মাননীয় মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় আছে। উনি জেলার মন্ত্রী এবং রেসপেনসিবল ইমপর্টান্ট মিনিস্টার। তিনি এই সমস্যার কথা জানেন, কারণ তার বিধানসভা কেন্দ্র নায়ারণগড় এই যন্ত্রণার শিকার হয়। কেলেঘাই, কপালেশ্বরী সংস্কারের ব্যাপারে গত বিধানসভায় মাননীয় সেচ মন্ত্রী, শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় তার বাজেট ভাষণে নিজেই বলেছিলেন যত শীঘ্র সম্ভব এই বছরের মধ্যে কাজ শুরু করব এবং এরজন্য ২ কোটি টাকা বাজেটে রাখছি। মাননীয় মন্ত্রী, শ্রী প্রবোধচন্দ্র সিনহাও আছেন। তিনিও লড়াই করেছেন এই ব্যাপারে। আমরা এটা নিয়ে দিল্লিতে গেছি। শ্রী প্রণব মুখার্জি, ডেপুটি চেয়ারম্যান, প্ল্যানিং কমিশন, তিনিও অ্যাসিওর করলেন, যা পরিকল্পনা হবে তার ৫০ পারসেন্ট প্ল্যানিং কমিশন দেবে। দুর্ভাগ্যের বিষয়, আজ পর্যন্ত রাজ্য সরকার টেকনিক্যাল অ্যাপ্রুভাল দিতে পারলেন না। ফলে কেলেঘাই, কপালেশ্বরী স্কীমটি টেকনিক্যাল অ্যাপ্রুভাল না পাবার ফলে পরিকল্পনা কমিশনের কাছে গেলনা এবং তারজন্য এখন অবধি টাকা মঞ্জুর করা গেল না। সবং, পিংলা, ময়না, পটাশপুর, নারায়ণগড় এবং ভগবানপুর এই ৬টি ব্লকের ১৬ লক্ষ মানুষ প্রতিবছর এরফলে নরক যন্ত্রণার শিকার হচ্ছে। আমি ক্ষোভের সঙ্গে এই অভিযোগ করতে চাই, এই মন্ত্রিসভা মেদিনীপুরের এই ৬টি ব্লকের ১৬ লক্ষ মানুষকে কি বাঁচিয়ে রাখতে চায়? প্রতি বছর এই ১৬ লক্ষ মানুষের কোটি কোটি টাকার ফসল কি নষ্ট করতে চায়? এই মন্ত্রিসভা পরিকল্পনা মাফিক, চক্রান্ত করে ঐ এলাকার মানুষকে আজকে বন্যার শিকার করাচ্ছেন। বন্যার তান্ডব সেখানে হয়েছে, আমি আপনার মাধ্যমে তাই আবেদন করছি, এই হাউসে ডাঃ মিশ্র আছেন, মাননীয় মন্ত্রী প্রবোধ সিন্‌হা মহাশয় আছেন, এই মন্ত্রীরা থাকা সত্ত্বেও কেন আজকে এই বঞ্চনার মধ্যে ওখানকার মানুষকে বিব্রত হতে হচ্ছে এই সম্পর্কে জানাবেন।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র নলহাটি এক নং ব্লকে অনেক পাথর কল আছে। তারা দীর্ঘদিন ধরে কোনও ট্যাক্স, সেলস ট্যাক্স দেয় না।

আমি এই সম্পর্কে ডি এম এর কাছে অভিযোগ করেছি। এর ফলে ওখানকার সেল ট্যাক্স অফিসাররা ওখানে যায় এবং তারা বলার পর বাংলাদেশে যে সমস্ত ট্রাক পাথর নিয়ে যায়, সেই সমস্ত ট্রাকওয়ালাদের কাছে থেকে বিনা রশিদে ৪০ টাকা করে পার ট্রাক বেআইনি ভাবে নিচ্ছে, তারা বলছে এটা সেলস ট্যাক্স হিসাবে নেওয়া হচ্ছে। বিনা রশিদে টাকা নেওয়াটা সম্পূর্ণ বেআইনি। এই সম্পর্কে আমি ডি এম কে বলেছি, যাদের পাথর কল আছে তাদের কাছ থেকে কোনও ট্যাক্স নেওয়া হচ্ছে না, তারা কোনও ট্যাক্স দিচ্ছে না। এই সম্পর্কে আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের। আমার নির্বাচনী কেন্দ্রের আশে পাশের বিস্তীর্ণ জঙ্গল এলাকার একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন এবং সমস্যা যেটা দেখা দিয়েছে, অনগ্রসর জেলা হচ্ছে মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়া, ওখানকার বিস্তীর্ণ জঙ্গল এলাকায় কোনও আইন কলেজ নেই। যার ফলে হাজার হাজার অনগ্রসর জাতির ছেলেমেয়েরা আইন পড়ার কোনও সুযোগ পাচ্ছে না। এটা একটা অমানবিক ব্যাপার। ঐসব এলাকার পিছিয়ে পড়া মানুষদের বিরুদ্ধে এটা একটা চক্রান্ত। সেই জন্য আমার দাবি ঝাড়গ্রাম শহরে যাতে অবিলম্বে একটা আইন কলেজ চালু করার ব্যবস্থা করা হয়।

**শ্রী ভঙ্কু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৯১ সালে আমাদের জেলার প্রয়াত মন্ত্রী অম্বরীশ মুখার্জি এবং বর্তমান স্বাস্থ্যমন্ত্রী প্রশান্ত শূর মহাশয় আমার ওখানে মালতি প্রাথমিক স্বাস্থ্যমন্ত্রীর উদ্বোধন করেছিলেন এবং সেই স্বাস্থ্যকেন্দ্রটি বর্তমানে অকেজো অবস্থায় পড়ে রয়েছে। সেখানে কোনও ডাক্তার নেই, কোনও নার্স নেই, কোনও চিকিৎসা ব্যবস্থা সেখানে হচ্ছে না। যার ফলে ঐ আদিবাসী অধ্যুষিত এলাকার মানুষকে চিকিৎসার জন্য জামশেদপুর প্রভৃতি জায়গায় যেতে হয়। সেই জন্য ঐ এলাকার মানুষ যাতে চিকিৎসার সুযোগ পায় সেই ব্যবস্থা করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বৈদ্যবাটির চৌমাথায় একটা বাস টার্মিনাস করার জন্য বহুবার বলেছি। আমার লিখিত প্রশ্নের উত্তরে মন্ত্রী মহাশয় জানিয়েছিলেন জায়গা বিনা পয়সায় পাওয়া গেলে ওখানে একটা এস বি এস টি সি-র বাস টার্মিনাস করা হবে। এই ব্যাপারে ডি এম এর সঙ্গে সিটিংও হয়েছিল এবং মিউনিসিপ্যালিটি জায়গাও দিতে চেয়েছিল। কিন্তু তখনকার মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান বলেছিলেন রেজিস্ট্রেশন ফি ৭৯ হাজার টাকা দিতে হবে। কিন্তু এস বি এস টি সি-র অফিসাররা এই কনডিশনের জন্য জমি নিতে পারেন নি। পরবর্তী কালে নতুন চেয়ারম্যান আসার পর এস বি এস টি সিকে মিউনিসিপ্যালিটির কর্তৃপক্ষ জানিয়েছেন বিনা শর্তে যে জায়গা দেবার কথা ছিল তা তারা দেবেন। বিনা পয়সায়, বিনা শর্তে যখন জমি পাওয়া যাচ্ছে তখন এস বি এস টি সি-র তরফ থেকে অবিলেম্ব বৈদ্যবাটির চৌমাথায় যেন বাস টার্মিনাস অবিলম্বে তৈরি করা হয়,

তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা বিষয় বলতে চাই, এস এস ফোর বাসটা যেটা শ্রীরামপুর কোর্ট পর্যন্ত যায়, সেটা বৈদ্যবাটি চৌমাথা পর্যন্ত যাতে যায় সেই ব্যবস্থা করলে এটা ইকনমিক্যালি ভায়েবল হবে। সুতরাং অবিলম্বে এই ব্যবস্থা গ্রহণ করার জন্য দাবি জানাচ্ছি। বৈদ্যবাটি চৌমাথায় মোড় পর্যন্ত একটা এক্সটেন্ড করুন। তা করলে প্যাসেঞ্জারদের অনেক সুবিধা হবে। এতে শ্রীরামপুর স্টেশন ও শেওড়াফুলি স্টেশন দুটিই প্যাসেঞ্জাররা অ্যাভেল করতে পারবেন। অবিলম্বে এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণের জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বন ও পরিবেশ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, জলপাইগুড়ি জেলার ফলাকাটা হচ্ছে আমার নির্বাচনীকেন্দ্র। এইজেলা এবং আমার অঞ্চল বনজ সম্পদে সমৃদ্ধ। এখানেই বিশ্বখ্যাত জলদাপাড়া অভয়ারণ্য এবং বক্সা ব্যাঘ্র প্রকল্প অবস্থিত। এই মুহূর্তে জলদাপাড়ার অবস্থা কিন্তু খুবই করুন এবং শোচনীয়। প্রতিদিনই সেখান থেকে কাঠ পাচার হয়ে যাচ্ছে। সেখানে যত্র তত্র প্লাইউডের কারখানা তৈরি হচ্ছে। আমি এই প্লাইউডের কারখানার বিরোধী নই। সেখানে বনজ সম্পদ আছে, বেকার ছেলেরা সেখানে প্লাইউডের কারখানা করবে ঠিক আছে কিন্তু দেখা দরকার সেটা আইন অনুযায়ী হচ্ছে কিনা। দেখছি, আজকে একটা খুলছে কালকে একটা বন্ধ হচ্ছে। ব্যাঙ-এর ছাতার মতোন এই প্লাই উডের কারখানা সেখানে গজিয়ে উঠছে। কোনও নিয়ম কানুন সেখানে নেই। কারখানা হোক, বেকার ছেলেরা কাজ পাক ঠিক আছে কিন্তু সঙ্গে সঙ্গে দেখতে হবে বনজ সম্পদ যাতে বাঁচে। এ দিকে দৃষ্টি দেওয়ার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পূর্বভারতের নাম করা ওষুধ তৈরির প্রতিষ্ঠান যেখানে লাইফ সেভিং ড্রাগস তৈরি হয় সেই কারখানাটির নাম হচ্ছে র‍্যালিজ ইন্ডিয়া। কারখানাটি কোন্নগরে অবস্থিত এবং তার হেড অফিস বম্বেতে। এই কারখানাটি গত ৪ মাস ধরে সেখানকার কর্তৃপক্ষ উদ্দেশ্য প্রণোদিতভাবে বন্ধ করে রেখে দিয়েছেন। সেখানে ইউনিয়নের পক্ষ থেকে সবরকম উদ্যোগ নেওয়া সত্ত্বেও কারখানাটি চালু হচ্ছে না। এর ফলে পূর্ব ভারতে লাইফ সেভিং ড্রাগস যেমন ক্রোমোডেক্স, ডেগস্ট্রা ইত্যাদির সরবরাহ বিঘ্নিত হচ্ছে। রাজ্য সরকারের পক্ষ থেকে অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপ করা দরকার। আর একটি কারখানা—রিল্যাকসন গদির কারখানা এটাও এক বছরের উপর বন্ধ। সেখানে মালিকদের নিজেদের গন্ডগোলের কারণে কারখানাটি তারা বন্ধ করেছেন অথচ ওয়ার্কারদের উপর অন্যায়ভাবে দোষারোপ করা হচ্ছে। এক বছর ধরে কারখানাটি বন্ধ থাকার ফলে সেখানকার কয়েক শো শ্রমিক অনাহারের মুখে পড়েছেন। স্যার, গুরুত্ব দিয়ে বিষয়টি দেখার জন্য মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, পশ্চিমবাংলার বেশ কয়েকদিন ধরে ওয়াকফ প্রপার্টির দুর্নীতি নিয়ে অভিযোগ উঠেছে এবং স্যার, সন্দেহের তীর আপনার দিকেও নিক্ষিপ্ত হচ্ছে

সেটা স্যার, আপনি সংবাদপত্রে নিশ্চয় পড়েছেন। স্টেট জুডিসিয়াল সেক্রেটারি, পি কে সেনগুপ্ত একটা রিপোর্ট জমা দিয়েছেন। রাজ্য সরকারের গঠিত যে কমিটি তারা বলছেন যে ১৬০টি ওয়াকফ সম্পত্তি বেআইনিভাবে লিজ দেওয়া হয়েছে। বেআইনিভাবে হস্তান্তরিত এই সম্পত্তির পরিমাণ দুর্নীতির প্রশ্নের এক হাজার কোটি টাকার উপর জড়িয়ে আছে। হাওলা কেলেঙ্কারিতে যেখানে ৬৫ কোটি টাকার ইনভলভমেন্ট সেখানে ওয়াকফ কেলেঙ্কারিতে—বেআইনিভাবে জমি লিজ, ইললিগ্যাল ট্রান্সফার, ট্রান্সফার অব ওয়াকফ প্রপার্টিস এবং বিক্রি করে দেওয়া সম্পত্তি হস্তান্তর করার ব্যাপারে অভিযোগের পরিমাণ হাজার কোটি টাকা।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বন্দ্যোপাধ্যায়, ওয়ান মোমেন্ট, আপনি মেনশনটা বলছেন না, জিরো আওয়ারটা বলছেন—কোনটা বলছেন?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমি মেনশনটা বলছি।

**মিঃ স্পিকার ঃ** মেনশনের এখানে যা দিয়েছেন তাতে কিন্তু সাবজেক্টটা অন্য।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** কি আছে স্যার?

**মিঃ স্পিকার ঃ** আপনার মেনশনটা হচ্ছে, 'Break up account of C.M.S. foreign trip.'

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** তাহলে জিরো আওয়ারে এটা ছিল আমি এটা চেঞ্জ করে নিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি ইচ্ছামতোন চেঞ্জ করবেন? এক রকম এখানে দেবেন আবার চেঞ্জ করে অন্য রকম বলবেন?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি এটা চেঞ্জ করে নিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, বলুন।

[1-20 -— 1-30 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** সেই কারণে বলছি, ওয়াকফ কেলেঙ্কারিতে এক হাজার কোটি টাকার উপরে জড়িত, এই স্ক্যান্ডেল-এর তদন্তের জন্য অবিলম্বে সি বি আই-এর হাতে দেওয়া দরকার। কেন্দ্রীয় সরকারের যখন তাদের বিরুদ্ধে কোনও দুর্নীতির অভিযোগ আসে তখন সি বি আই-এর হাতে ট্রান্সফার হচ্ছে তদন্তর জন্য তারা যদি করতে পারে তাহলে পশ্চিমবঙ্গে হবে না কেন? এই ওয়াকফ প্রপার্টি গরিব মুসলমানদের সম্পত্তি এবং এর মাধ্যমে তাদের অনেক উপকার হতে পারে। এই স্ক্যান্ডেলের তদন্ত হওয়া প্রয়োজন। আমি সিরিয়াস অ্যালিগেশন হাউসের মধ্যে আনছি এবং ওয়াকফ প্রপার্টির এই স্ক্যান্ডেল, যেটা আমি আগেও বলেছি যে এটাতে বিভিন্ন ভাবে আপনাকে ইনডিকেট করেছে, প্রেস মিডিয়া সংবাদপত্রের

আলোচনার মধ্যে এসেছে। সেই কারণে আমি মনে করি এবং বিরোধী পক্ষ থেকে দাবি যে এই ওয়াকফ স্ক্যান্ডেলের তদন্তের জন্য অবিলম্বে সি বি আই-এর হাতে দেওয়া হোক। হাওলা কেলেঙ্কারি নিয়ে এমনভাবে করছেন যেন এই তদন্তের কাজ আপনারা ইনট্রোডিউস করেছেন। এটা কেন্দ্রীয় সরকারই করেছেন এবং কোনও বিশেষ ব্যক্তির মুখের দিকে না তাকিয়ে সমস্ত কিছু প্রকাশ করা হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে এই ওয়াকফ কেলেঙ্কারির ঘটনার তদন্তের জন্য সি বি আই-এর হাতে দেওয়া হোক।

## PRESENTATION OF REPORT

### 86th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 86th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber on 14th February, 1996 and recommended the following programme of business for 16th and 23rd February, 1996 :

| | | | |
|---|---|---|---|
| 16.2.96 Friday | | Discussion on Governor's Address | 4 hours |
| 23.3.96 Friday | 3p.m. | Presentation of Financial Statement for 1996-97 | |

The Questions Hour and other business for Friday, the 16th February 1996 will remain as usual.

Now I would request the Minister-in-charge of Parliamentary Affairs Department to please move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 86th Report of the Business Advisory Committee, as presented in the House, be adopted.

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** মেম্বারদের আমি বলব যে, আপনারা যে সাবজেক্ট সাবমিট করেন সেটা মেনশনের সাবজেক্ট, না জিরো আওয়ারের সাবজেক্ট সেটা বুঝে বলবেন। আপনি মেনশনের জায়গায় জিরো আওয়ারের বক্তব্য রাখলেন। মেনশন আর জিরো আওয়ার এক জিনিস নয়। আপনি মেনশনে এক জিনিস দিয়েছেন, আর হাউসে অন্য বক্তব্য রাখছেন। এটা ঠিক নয়। এটা জেনে রাখুন যে মেনশন গোজ টু দি গভর্নমেন্ট। আপনারা যেটা হাউসে মেনশনে বলেন that forms go to Government. Zero Hour does not go to the Government. Technically, Zero Hour is not supposed to be recorded, because it is not made under the rules. But the Mention is made by rules.

(noise)

Please, Please, I am not on the Government side. I am on the Assembly side.

(noise)

Please take your seat

(noise)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা আজ পর্যন্ত অনেক মেনশন দিয়েছি কিন্তু একটারও জবাব পাওয়া যায়নি।

**Mr. Speaker :** সুদীপবাবু আপনারা যে মেনশনের নোটিশ দেন, We are to send this notice to the Government. If you give notice on one subject and say something else, how does that go to the Government ? Try to understand it. You are now a senior member. Let us maintain the formalities.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** অনেক মেনশন দিয়েছি কিন্তু কিছু হয় না। এটা দেওয়া না দেওয়া সমান।

**মিঃ স্পিকার ঃ** তাহলে দিচ্ছেন কেন? ডোন্ট গিভ ইট দেন। দিচ্ছেন তো নিয়ম মতো দেবেন। আপনারা বলেন তো কাগজে ওঠার জন্য।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি [illegible] একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পাথরপ্রতিমা মথুরাপুর সংযোগের কোনও ব্যবস্থা নেই। এখানে একটা সুতারবাগ নদী আছে। সেই নদীর উপরে একটা সেতু নির্মাণ করা প্রয়োজন আছে। আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে, প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান শ্রী প্রণব মুখার্জির কাছে সুতারবাগ নদীর উপর একটি সেতু নির্মাণের দাবি করে বলেছিলাম, এটা করলে পাথরপ্রতিমার সঙ্গে মথুরাপুরের সরাসরি যোগাযোগ সাধিত হবে। সেই মতো কেন্দ্রীয় সরকার ১ কোটি টাকা দিতে চেয়েছেন। শ্রী প্রণব মুখার্জি আমাদের বার বার বলছেন, আমরা এ সম্পর্কে যে কাজ তার অফিসে দিয়ে এসেছি সেটা তিনি দিল্লি থেকে রাজ্য সরকারের কাছে পাঠিয়ে দিয়েছেন। কিন্তু ডাঃ মানস ভুঁইয়া কেলেঘাই কপালেশ্বরীর কথা যেভাবে বলে আসছেন এটা সেরকম হয়ে দাঁড়িয়েছে। আজকে রাজ্য সরকার যদি এগিয়ে আসেন তাহলে ডেপুটি চেয়ারম্যান, প্ল্যানিং কমিশন এরজন্য ১ কোটি টাকা দিতে রাজি আছেন। এক্ষেত্রে রাজ্য সরকারকে শুধু স্পনসর করতে হবে, কারণ তারা এটা সরাসরি করতে পারেন না। কাজেই আমার অনুরোধ বিষয়টা স্পনসর করে তাড়াতাড়ি সেটা যেন তারা দিল্লিতে পাঠান।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা পুরানো বিষয়ের উপর উল্লেখ করছি। আপনি জানেন, ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলেনটিয়ার ফোর্সের এখন সদস্য সংখ্যা ১২, ৬৩০। এরা সবাই ভলেনটিয়ার। এদের মধ্যে ১০,৪১৮ জন প্রতিদিন কাজ পান। ৮,০০০ জন কাজ পান পুলিশে এবং বাকি ২,১৪৮ জন বিভিন্ন সরকারি বিভাগে কাজ পান। কিন্তু এরা ক্যাজুয়াল ওয়ার্কার। সরকারি ক্যাজুয়াল ওয়ার্কাররা যে বেতন পাচ্ছেন, যে নিয়মে বেতন পাচ্ছেন, এরাও সেই একই নিয়মে সেটা পাচ্ছেন। যখন সরকারি ক্যাজুয়াল ওয়ার্কারদের ডি এ বাড়ে, তখন এদেরও ডি এ বাড়ে। এখন ক্যাজুয়াল ওয়ার্কাররা প্রতিদিন ৫৬ টাকা করে বেতন পাচ্ছেন। আজকে রাজ্য সরকার বিভিন্ন দপ্তরের ক্যাজুয়াল ওয়ার্কারদের নিয়মিত করছেন, কাজেই আমার বক্তব্য হচ্ছে, এদেরকেও নিয়মিত করা হোক। ডাঃ বিধানচন্দ্র রায়-এর আমলে কর্পোরেশন যখন ধর্মঘট হয়েছিল সেই ধর্মঘটকে ভাঙতে এন ভি এফ তৈরি করা হয়েছিল, কিন্তু তারপর তারা এদের জন্য আর কিছু করেননি। আমাদের সরকার আসার পর এদের ক্ষেত্রে অনেক নিয়ম পাল্টে গেছে, কিন্তু নিমমিতকরণের ব্যাপারে কিছু করা হয়নি। ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলেনটিয়ার ফোর্সের পক্ষ থেকে আমি নিজে, বিধায়ক রবীন দেব এবং আরও কয়েকজন সদস্য এই ব্যাপার নিয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছি। তিনি আমাদের বলেছেন যে, এই ব্যাপারে তিনি সুবিবেচনা করবেন। কাজেই আমরা আশা করব, যারা ট্রেন্ড ভলেনটিয়ার, যাদের আর্মড ট্রেনিং নেওয়া আছে, তারা উপযুক্ত কাজে নিযুক্ত হবেন এবং বাকিদেরও কিছু ব্যবস্থা হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিশেষ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, রাজ্য সরকার পশ্চিমবঙ্গে প্রাথমিক স্তরে পরীক্ষা-ব্যবস্থা এবং ইংরেজি পঠন-পাঠন তুলে দিয়েছেন। কিন্তু সরকারের এই নিয়ম সত্ত্বেও বেসরকাবি উদ্যোগে আয়োজিত প্রাথমিক শিক্ষা উন্নয়ন পর্ষদ গত পাঁচ বছর ধরে এই রাজ্যে প্রাথমিক স্তরের শেষ পরীক্ষা বৃত্তিসহ তারা গ্রহণ করছেন। এটা একটা ঐতিহাসিক দৃষ্টান্ত। স্বদেশি আন্দোলনের সময়কার ন্যাশনাল এডুকেশনের মতো এই পর্ষদ আমাদের দেশের বিশিষ্ট বিজ্ঞানী, কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য ডঃ সুশীল মুখোপাধ্যায়, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য ডঃ অরবিন্দ বোস এবং অন্যান্য বিশিষ্ট শিক্ষাবিদদের নিয়ে গঠিত হয়েছে এবং মাত্র ৮ টাকা ফি নিয়ে এই পরীক্ষায় প্রশ্নোত্তর পত্র এবং মার্কশিট দেবার ব্যবস্থা তারা করেছেন। ২ টাকা করে তারা সেন্টার ফি নিচ্ছেন। প্রথম বছর এই পরীক্ষায় ছাত্রসংখ্যা ছিল মাত্র ২০,০০০ কিন্তু সেটা বাড়তে বাড়তে বর্তমানে ঐ সংখ্যা ২ লক্ষ দাঁড়িয়েছে। এর দ্বারা তারা প্রমান করেছেন যে, পশ্চিমবঙ্গের শিক্ষানুরাগী অভিভাবকরা প্রাথমিক স্তরে বিনা পরীক্ষায় মুল্যায়ন না করে পরীক্ষা প্রথা চালু হোক চাইছেন এবং প্রথামিক স্তরে ইংরেজি পঠন-পাঠন চালু হোক সেটাও চাইছেন।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আমাদের

*রাজ্যে কলেজ সমূহ এবং উচ্চ মাধ্যমিক স্কুলগুলিতে প্রচুর শিক্ষকের পদ খালি পড়ে আছে* এবং অশিক্ষক কর্মচারিদেরও বহু পদ খালি পড়ে রয়েছে। আমি নির্দিষ্ট ভাবে কয়েকটি কলেজের খাত বলতে পারি, বিশেষ করে আমি একটি কলেজের গভর্নিং বডিতে আছি সেখানে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের অভাবে কলেজের কাজকর্ম অচল হয়ে যাচ্ছে। অনেক বড় বড় স্কুলে ক্লাস ভাগ করা যাচ্ছ না, পঠন-পাঠনের ভীষণ অসুবিধা হচ্ছে। এই খালি পদ পূরণের জন্য আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রী, মাধ্যমিক শিক্ষা দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় একটি বহু আলোচিত ঘটনা আপনার মাধ্যমে এই সভার এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। এই কথা ঠিক যে কয়েক মাস ধরে গোটা রাজ্যের মানুষ সংবাদপত্রের মাধ্যমে দেখতে পাচ্ছে এবং বাস্তব অভিজ্ঞতার মাধ্যমে দেখতে পাচ্ছে কলকাতা সহ বিভিন্ন জায়গায় ওয়াকফ বোর্ডের কোটি কোটি টাকার সম্পত্তি বেআইনি ভাবে হস্তান্তর হয়ে যাচ্ছে। এই হস্তান্তরের পেছনে শাসক দলের বড় শরিক দল মার্কসবাদি কমিউনিস্ট পার্টির বড় ধরনের নেতারা জড়িত আছে। সংবাদপত্রে এই ধরনের খবর প্রকাশ করা হয়েছে। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী মহাশয় জুডিসিয়াল সেক্রেটারি পি সি গুপ্তাকে দিয়ে তদন্ত করিয়েছেন। শোনা যাচ্ছে এখানে ১ হাজার কোটি টাকার লেনদেন হয়েছে। সংবাদপত্রের এই রিপোর্ট আমরা বিশ্বাস করতে চাইছি না। আমরা চাচ্ছি যে সরকার এই ব্যাপারে একটা শ্বেতপত্র প্রকাশ করুক। ওয়াকফ বোর্ডের কতখানি সম্পত্তি হস্তান্তর করা হয়েছে, কাদের কাছে হস্তান্তর করা হয়েছে, কোন আইনে হস্তান্তর করা হয়েছে এই ব্যাপারে বিস্তারিত জানিয়ে একটা শ্বেতপত্র প্রকাশ করা হোক। সরকার এই বিষয়ে ধামাচাপা দেবার চেষ্টা করছে, কারণ নির্বাচনের আগে ১ হাজার কোটি টাকার একটা কেলেঙ্কারি ফাঁস হয়ে যাবে। বাংলার মানুষ চাইছে এই ব্যাপারে একটা শ্বেতপত্র প্রকাশ করা হোক। বাংলার মানুষ জানে না আজকে ওয়াকফ বোর্ডের কেলেঙ্কারিতে কত টাকার লেনদেন হয়েছে। সরকার এটাকে চেপে দেওয়ার চেষ্টা করছে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতারা রশিদ কেলেঙ্কারির পর এবার ওয়াকফ বোর্ডের কেলেঙ্কারিতে জড়িত আছে। হাওলার ৬৫ কোটি টাকার দুর্নীতির ব্যাপারে চিৎকার করে এই এক হাজার কোটি টাকার দুর্নীতিকে চেপে দেওয়ার চেষ্টা করছে। বাংলার মানুষ জানতে চায় এই এক হাজার কোটি টাকার কেলেঙ্কারিতে কোন কোন মন্ত্রী জড়িত আছেন, কোন কোন নেতা জড়িত আছেন, শাসক দলের কোন কোন নেতা জড়িত আছেন, এই বিষয়ে একটা শ্বেতপত্র প্রকাশ করা হোক।

**শ্রী হারাধন বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বাঁকুড়া জেলার জয়পুর থানার শ্যামনগর গ্রামপঞ্চায়েতের মাঝিপাড়া গ্রামে বিদ্যুৎ সরবরাহের নামে স্থানীয় কংগ্রেস (আই) নেতা কতিপয় ব্যক্তিকে দিয়ে সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছে। গ্রামে গিয়ে রাতে অন্ধকারে গরিব মানুষকে শাসাচ্ছে। আসানসোল থেকে দুজন সমাজবিরোধী কংগ্রেস(আই)-এর মদতে

গরিব মানুষের পাড়ায় ডেরা বেঁধেছে। স্যার, এখানে শৃঙ্খলা ভঙ্গের আশঙ্কা রয়েছে। এমতবস্থায় আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন যে এখন বোরো সিজন চলছে। বোরো চাষের জন্য স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে লোন দেওয়া হয়। আমার ওখানে ৩৮৪ জন কো-অপারেটিভের সদস্য আছেন। তারা সমস্ত এলাকায় চাষ আরম্ভ করেছেন। কিন্তু দুঃখের বিষয়, কো-অপারেটিভ ডিপার্টমেন্ট থেকে সমস্ত সিস্টেমগুলো এমন যে, রিকভারির টাকা শোধ দেওয়া হয়েছে অথচ—এখন পর্যন্ত বোরো চাষীদের লোন দেওয়া হচ্ছে না। সময় মতো লোন দেওয়া না হলে চাষের ক্ষেত্রে খুবই অসুবিধা হবে। বেনফেডের তরফ থেকে ইউরিয়া সার দেবার কথা, যেটি মোস্ট এসেনসিয়াল ফর বোরো কাল্টিভেশন। সেই ইউরিয়া সার কোনও সদস্যকে দেওয়া হচ্ছে না এবং চাষীরা সাবসিডাইজড রেটে সার পাচ্ছে না। আমাদের কাছে সংবাদ আছে যে, বেনফেড অন্য সার যা চলেনা, সেই সার চাষীদের উপরে চাপিয়ে দিচ্ছে এবং ইউরিয়া ব্ল্যাকে বিক্রি করছে। আমি তাই আপনার মাধ্যমে এগ্রিকালচার মিনিস্টার এবং কো-অপারেটিভ মিনিস্টার এদের দৃষ্টি আকর্ষণ করছি যে, এখনই বনগাঁ এলাকায় কো-অপারেটিভের মাধ্যমে বোরো ঋণ এবং সাবসিডাইজড রেটে ইউরিয়া সার অবিলম্বে দেবার ব্যবস্থা করুন।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** স্যার, এই ব্যাপারটি নিয়ে আমি আগেও বলেছি, কিন্তু অসহায় হয়ে, কাকে বললে কি হবে জানিনা, তাই আপনার মাধ্যমে পুনরায় উল্লেখ করছি। নর্থ ফ্রন্টিয়ার রেলওয়ে, যেখান দিয়ে আমরা আলিপুরদুয়ার এবং জলপাইগুড়ি অঞ্চলের বিধায়করা আসি, আমরা বার বার করে কর্তৃপক্ষকে বলেছি। কামরূপ এবং তিস্তা তোর্ষা ট্রেন যা চালু হয়েছে, আমরা আশা করেছিলাম যে, এই ট্রেন খুব ভাল ট্রেন হবে। কিন্তু অবস্থাটা একেবারেই খারাপ। আমরা যখন প্রথম শ্রেণীতে যাতায়াত করি, আমরা বিধায়ক জেনে আমাদের কাছে সাধারণ যাত্রীরা এসে জিজ্ঞাসা করেন যে, এই ট্রেনের জল, পাখা ইত্যাদি কি করে ভাল করা যায়। তারা আমাদের কাছে জানতে চান। এখন তো রেলমন্ত্রী নেই। কে কখন মন্ত্রী হন বোঝা যায় না। ট্রেনটির ফার্স্ট ক্লাস এ যে আপার বার্থ আছে, সেখানে কোনও সেফটি গার্ড থাকে না। ফলে ঘুমের ঘোরে যে কেউ সেখান থেকে পড়ে যেতে পারেন। তাছাড়া সিটগুলোতে গদি নেই, জল নেই পাখা নেই, এই ধরনের জঘন্য পরিবেশের মধ্যে দিয়ে আমাদের যাতায়াত করতে হয়। যাত্রীদের জন্য সামান্যতম যেটুকু সুবিধা থাকা উচিত তাও আমরা পাচ্ছি না। বিষয়টি আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগকে জানাচ্ছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, আমার কেন্দ্রে যে বন্যা হয়েছিল, তাতে যারা ক্ষতিগ্রস্ত হয়েছিলেন, তাদের এ পর্যন্ত মাত্র কয়েক কেজি চাল আর একটি করে ত্রিপল ছাড়া কিছু দেওয়া হয় নি। আমার নওদা কেন্দ্র বন্যা বিধ্বস্ত এলাকা। সেখানে এ পর্যন্ত কিছুই দেওয়া হয়নি। সুতরাং অবিলম্বে বন্যায় ক্ষতিগ্রস্তদের বাড়িঘর তোলার জন্য টাকা এবং ক্ষয়ক্ষতি যা হয়েছে, যেমন পানের বরজ, লক্ষ লক্ষ টাকা পানের বরজগুলো নষ্ট হওয়ার ক্ষতি হয়েছে, সেগুলো নতুন ভাবে তৈরি করার জন্য টাকা সরকার থেকে দেওয়া হোক। অবিলম্বে বন্যায়

ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের সরকার থেকে সাহায্য করা না হলে ভবিষ্যতে তাদের ভীষণ অসুবিধার মধ্যে পড়তে হবে।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ এবং জল সম্পদ উন্নয়ন বিভাগের মন্ত্রীর দৃষ্টির আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র জামালপুর কারালপূর্ব বি এন নং ২৩৩ গভীর নলকূপটি অকেজো হয়ে পড়ে আছে। এরদ্বারা ২৯৭ বিঘা জমির চাষাবাদ হয় এবং ৬০টি পরিবারে ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এই নলকূপটির দ্বারা উপকৃত হয়। কিন্তু এই গভীর নলকুপটি অকেজো হয়ে পড়াতে এর জল ব্যবহার করতে পারছে না। সুতরাং অবিলম্বে এই বি এন নলকূপটি মেরামতির জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা মেদিনীপুর এবং এই জেলায় যে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় আছে, সেই বিশ্ববিদ্যালয়ের অধীনস্থ ৮টি কলেজে বি এড্ পড়ানোর ব্যবস্থা গত বছর অবধি ছিল। এই ব্যবস্থা ছিল যে, যে যার নিজ নিজ কলেজে আবেদন করে ফর্ম জমা দিতে পারত এবং তারপরে সিলেকশন হয়ে বি এড পড়তে পারত। কিন্তু এইবার বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় একটি উদ্ভট ব্যবস্থা গ্রহণ করেছেন যে, ওই ৮টি কলেজে যে ফর্ম নেওয়া বা জমা দেওয়া যেত, সেটা হবে না, এখন থেকে বিশ্ববিদ্যালয়ে সরাসরি ফর্ম জমা দিতে হবে এবং নিতে হবে। এরফলে একটা বিরাট অসুবিধার সৃষ্টি হয়েছে। মেদিনীপুর জেলাটি শুধু পশ্চিমবঙ্গের বৃহৎ জেলা নয়, সারা ভারতবর্ষের মধ্যে বৃহত্তম জেলা এবং সেই জেলার বিভিন্ন জায়গায় এই কলেজ গুলো ছড়িয়ে ছিটিয়ে আছে। ওই ৮টি কলেজের শিক্ষক বা অশিক্ষক কর্মচারী, যাদের বি এড পড়ার ইচ্ছা তাদের পক্ষে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে এসে দরখাস্ত নেওয়া বা জমা দেওয়া সম্ভব নয়। কারণ প্রত্যেকটি কলেজই বিশ্ববিদ্যালয় থেকে অনেক দূরে অবস্থিত। সেই কারণে আমি উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আগে যে ব্যবস্থার ৮টি পৃথক পৃথক কলেজে বি এড পড়ানোর ব্যবস্থা, সেই ব্যবস্থা আবার চালু করা হোক এই আবেদন আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি এবং সাথে সাথে তার কাছে আবেদনও রাখছি। গত পরশুদিন প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতী মেনকা গান্ধী মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন এবং তাদের হাসিমুখের ছবিও ফলাও করে কাগজে বেরিয়েছে। শ্রীমতী মেনকা গান্ধী কলকাতাতে একটি কুকুরের হাসপাতাল করার জন্য মুখ্যমন্ত্রীর কাছে জমি চেয়েছেন। মুখ্যমন্ত্রী তাতে সাড়া দিয়েছেন এবং বানতলাতে অত্যন্ত সস্তা দরে মাত্র ৩লক্ষ টাকা কুকুরের হাসপাতাল করার জন্য জমি দান করেছেন। ভালোই করেছেন, আপনাদের পোষ্য বা পেট কুকুর আছে, তাদের চিকিৎসা ভালো করে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী কুকুরের জন্য জমি দিন, ভালো কথা, কিন্তু সেই সাথে সাথে আমি আবেদন করছি যে, পশ্চিমবঙ্গে সরকারি হাসপাতালে যে মানুষ রয়েছে তাদের

অবস্থা তো কুকুরের চাইতেও খারাপ। সেখানে কুকুর ঘুরে বেড়াচ্ছে। সরকারি হাসপাতালে থেকে মানুষ জায়গা না পেয়ে ফিরে আসতে বাধ্য হচ্ছে, সেখানে তিনি কুকুরের হাসপাতাল করার জন্য জমি দিচ্ছেন। আমি বলছি যে, মুখ্যমন্ত্রী কুকুরের প্রতি সহানুভূতিশীল ভালো কথা কিন্তু সাথে সাথে মানুষের প্রতিও সহানুভূতিশীল একটু হোন। পশ্চিমবঙ্গে সরকারি হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা ভালো করুন এবং পথ্যির ব্যবস্থা করুন, মানুষ যাতে কুকুরের মতো চিকিৎসিত না হয় সেইদিকে একটু দৃষ্টি দিন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত ২০এ এপ্রিল ১৯৯৫, বারুইপুরের শঙ্করপুর গ্রামে ২৬টি দোকান পুড়িয়ে দেয় এবং ২টি বাড়িতে লুঠ হয়। এতে জড়িত ছিল মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুন্ডারা। তাদের বিরুদ্ধে এফ আই আর করা হয়েছে, তার কপিও থানায় দেখানো হয়। ওই কেসের নং ১৩৭। থানায় বলা সত্ত্বেও তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছে না। গত দুদিন আগে আমি থানায় যাই, তখন থানার থেকে আমায় দেখান যে ৪১ জনের নাম এফ আই আর করা আছে। অথচ বারুইপুর থানা বলছে এটা ইনক্লুডেড নয়। মূল অভিযোগকারী যারা, যাদের দোকান পুড়িয়ে দেওয়া হয়েছে বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে তারা যখন থানায় গিয়েছিল, তখন থানা বলেছে এটা ইনক্লুডেড হয়নি। আপনি দেখুন দুইবার রিসিভ করা হয়েছে। আবার তিনদিন আগে এটা রিসিভ করা হল। প্রথম রিসিভ হয়েছিল ৬/৪/৯৫ তারিখে। থানা অফিসার বলছে রিসিভ করার কাগজ হারিয়ে গিয়েছে। আর কত দুর্নীতি চলবে, পুলিশ চামচাবাজি আর কত করবে, আজকে পুলিশ আলিমুদ্দিন স্ট্রিটের দারোয়ানে পরিণত হয়ে গেছে। পুলিশের কাছ থেকে কোনও রকম কিছু সহযোগিতা পাওয়া যাচ্ছে না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে এর আগেও প্রশ্ন করেছি, মুখ্যমন্ত্রী প্রতি বছর বিদেশ সফরে যান, তার উদ্দেশ্য কি আমরা বুঝতে পারি না। মুখ্যমন্ত্রীর বিদেশ সফরে কত খরচ হয়, তার ব্রেক আপ অব এক্সপেন্ডিচার অব চিফ মিনিস্টারস ফরেন টুর এই ব্যাপারে হাউসকে কেন বার বার এড়িয়ে যাচ্ছেন, এই ব্যাপারে আমি এর আগে বাজেট বিতর্কের আলোচনার সময় বলেছিলাম। উনি কোথায় থাকেন, কোন হোটেলে থাকেন, কার আতিথেয়তা গ্রহণ করেন, কারা ওনার সফরসঙ্গী হন? প্রত্যেকটি বিষয়ে ধামাচাপা দেওয়ার চেষ্টা হচ্ছে। ৮৭ থেকে ৯২ ৫ বছরে ২ লক্ষ ৯২ হাজার টাকা খরচ দেখানো হয়েছে। উনি কুন্ডু স্পেশ্যালে আমেরিকায় যান কিনা আমি জানি না। আমি আমেরিকা গিয়েছি, যাওয়ার খরচ এর হিসাব আমার জানা আছে। স্যার, আপনাকে বিষয়টি দেখতে হবে, মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের ব্যাপারে যে অভিযোগ এই ব্যাপারে সভা বন্ধ হওয়ার আগে সেই সম্বন্ধে জানাতে হবে। নাহলে সমস্ত বিষয়টি সি বি আই কে দিয়ে তদন্ত করাতে হবে। এখানে বিদেশি নীতি লঙ্ঘিত হচ্ছে। এখানে ডলারের প্রশ্ন জড়িত। তিনি তিন হাজার ডলারের হোটেলে থাকেন বলে আমি শুনেছি। ট্যুর ওয়াইজ এক্সপেন্ডিচার দিতে হবে। ওয়াকফ কেলেঙ্কারির মতো মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের ব্যাপারটি নিয়েও তদন্ত করাতে হবে, প্রয়োজনে সি বি আইকে দিয়ে তদন্ত করতে হবে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর রাজ্য সরকারের থেকে নাম পাঠাবার পর কেন্দ্রীয় সরকার আই ডি এস এম টি স্কীমে গোরবডাঙ্গা পৌরসভাকে অনুমোদিত করে। এবং এবারে প্রাইম মিনিস্টার প্রভার্টি ইরাডিকেশন প্রোগ্রামে সুপার মার্কেট করবে এবং কেন্দ্রীয় মন্ত্রী আমাদের জেলার সভাধিপতি থাকবেন, ক্রীড়ামন্ত্রী থাকবেন। একজন প্রোমোটার ঐ জমি নেওয়ার জন্য তদ্বির করছেন, এবং তিনি চেষ্টা করছেন যাতে ঐ প্রোগ্রামটি না হয় এবং জেলার মাননীয় সভাধিপতি ক্রীড়ামন্ত্রী যাতে উপস্থিত না হয়। আমি অনুরোধ করছি অবিলম্বে যেন পুলিশকে বলা হয় ওখানে যারা গন্ডগোল করতে পারে, তারা যেন সেটা না করতে পারে তা দেখার জন্য ওখানে প্রোটেকশন নেওয়া হোক এই অনুরোধ আমি জানাচ্ছি।

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গার্ডেনরিচের অন্তর্গত বদরতলা রিভার সাইড রোডের ধারে গঙ্গা যেভাবে ভাঙ্গন আরম্ভ হয়েছে অবিলম্বে সেই ভাঙ্গন রক্ষার ব্যবস্থা যদি না করা যায় তাহলে বিরাট হিন্দু এলাকা যেটা জেলিয়াপাড়া বলে, তাদের ঘরবাড়ি, গঙ্গারজলে বিলীন হয়ে যাবে। তাই ভাঙ্গন যাতে রোধ করা যায় তার জন্য সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-50 — 2-30 p.m.](including adjournment)]

**শ্রী জটু লাহিড়ি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যাসাগর সেতু দিয়ে সি টি সি বাস ছাড়া অন্য কোনও সরকারি বা বেসরকারি বাস চলাচল করে না। এর আগে আমি এব্যাপারে পরিবহন মন্ত্রীকে বলেছিলাম, হাওড়ার দিক থেকে সরকারি বা বেসরকারি বাস বিদ্যাসাগর সেতু দিয়ে চলতে দেওয়া হোক। তখন তিনি বলেছিলেন আন্দুল রোডের উপর চাপ পড়বে। কিন্তু এখন ড্রেনেজ ক্যানেল রোড চালু হয়েছে। ব্যাতোর, রামরাজাতলা, বাকসারা, জগাছা দিয়ে সমস্ত সরকারি ও বেসরকারি বাস বিদ্যাসাগর সেতু দিয়ে যাতে কলকাতার দিকে আসতে পারে তার পারমিশন দেওয়া হোক।

**শ্রী অজয় দে ঃ** (অনুপস্থিত)

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের নদীয়া জেলার মাধ্যমিক স্কুলগুলিতে, ডি আই সেকেন্ডারি নদীয়া জেলা, তার রিপোর্ট অনুযায়ী জানতে পারি, উনি নিজে বলেছেন, প্রত্যেকটি হাইস্কুলে পনেরো থেকে কুড়ি জন শিক্ষক নেই। সেই স্কুলে কি লেখাপড়া হবে সেটা আপনি অনুধাবন করতে পারেন এবং স্কুলে শিক্ষক অ্যাপয়েন্টের নামে জিজিয়া কর চালু আছে। স্যার, আমি উচ্চ শিক্ষমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে মাধ্যমিক স্কুল, নদীয়া সেখানে শিক্ষক নিয়োগ হয় এবং শিক্ষক নিয়োগের নামে যে ঘুষের ব্যবস্থা হয়েছে পঞ্চাশ হাজার থেকে দেড়লাখ টাকা পর্যন্ত, সেই ঘুষ নেওয়ার

ব্যাপারে যেন তদন্ত করা হয়।

(At this stage the House was adjourned till 2-30 p.m.)

[2-30 — 2-40 p.m.]

(After adjournment)

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**Mr. Deputy Speaker :** Now, discussion on Governor's Address.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে—অল পার্টি মিটিং-এ ঠিক হয়েছে যে হাউস বাজেট ডিসকাশনের জন্য ২ দিন ধার্য করেছে। ২ দিনের বেশি হলে বিওন্ড হোলি হবে। কিন্তু ইট উইল নট বি পসিবল ফর আস টু টেক পার্ট ইন দি বাজেট ডিসকাশন ফর টু ডেজ ওনলি। উই এগেন সি। বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে বসে আবার ঠিক করা হোক যাতে এটা ২ দিনের বেশি হয়, নতুবা আমরা হার্স ডিসিশন নেব। উই উইল নট অ্যালাউ? এটাকে প্রাইভেট পার্লার করতে দেব না। আমাদের কথা মাননীয় স্পিকারকে জানান। আমি রুল ২৮৭ এ আপনার অ্যাটেনশন ইনভাইট করছি। ইট সুড বি রেফারড ব্যাক টু কমিটি এগেন। আন্ডার নো সারকামট্যানসেস, উই উইল ফরসেক টু ডেজ। তাই যদি করেন তাহলে আপনারা ওয়ান পার্টি হাউস চালান তাহলে অপোজিশন থাকবে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা যদি ৫-৩০ টার মধ্যে, আপনাদের টাইম কনসেশন করে ডিসকাশনে অংশ নেন নাহলে ৫-৩০ টার মধ্যে হাউস শেষ করা যাবে। আর তা যদি না করেন, তাহলে ৫-৩০ টার সময়ে রিসেস দিয়ে আবার হাউস বসবে। মানসবাবু আপনি কি বলেন?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** হাউসের গতিপ্রকৃতি অনুযায়ী এটা ঠিক করা হবে।

**শ্রী সৌগত রায় ঃ** গভর্নর অ্যাড্রেসের বক্তৃতা হবে, আর এখানে একজন দপ্তর বিহীন মন্ত্রী ও একজন বন দপ্তরের মন্ত্রী উপস্থিত থাকবেন, তা হয় না। আপনি আগে অর্ডার করুন, আরও মন্ত্রী আসুন, তারপর শুরু হবে।

**(গোলমাল)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডিসকাশনের সময় এতজন মন্ত্রী থাকতে হবে, এরকম কোনও নিয়ম নেই। কোয়েশ্চন আওয়ারের সময় যার যার প্রশ্ন থাকবে, তারা উপস্থিত থাকবেন। কাজেই, এখানে দুজন মন্ত্রী আছেন, এতে অসুবিধা নেই, আপনি শুরু করুন।

**শ্রী সৌগত রায় ঃ** বলতে উঠে প্রথমে এটাই বলছি যে, দেখুন বামফ্রন্ট সরকারের

বিধানসভার প্রতি কিরকম সম্মান যে, ৪৪/৪৫ জন মন্ত্রীর মধ্যে মাত্র দুজন উপস্থিত। তাদের এত রাজকার্য পড়ে আছে যে, বিধানসভাকে গুরুত্ব দেওয়া প্রয়োজন মনে করেন না। যেমন মুখ্যমন্ত্রী, তেমনিই বামফ্রন্ট মন্ত্রিসভা। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, তাকে সমর্থন করছি। বিরোধিতা করছি এই কারণে যে, একজন বেচারা রাজ্যপালকে দিয়ে এই বক্তৃতাতে কিছু অসত্য কথা বলানো হয়েছে, কিছু কথা অনুক্ত রাখা হয়েছে, কিছু অর্ধসত্য কথা বলানো হয়েছে—সেসব আমি এক এক করে আপনাকে শোনাব। সেটা শুরু হয়েছে একেবারে বক্তৃতার প্রথম থেকে, দু নং অনুচ্ছেদের প্রথমেই বলেছেন, দ্যা ল অ্যান্ড (ইংরাজি)। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিয়েছেন, তাতে বলেছেন ৯৫ সালে রাজ্যে কতগুলো খুন, ডাকাতি, রাহাজানি, ধর্ষণ, বধূহত্যা হয়েছে। খুন-১৬৪০। মানে দিনে পাঁচটি। ডাকাতি হয়েছে ৪১৬, ধর্ষণ হয়েছে ৭৮৭, দিনে দুটোরও বেশি। বধূহত্যা হয়েছে ১৫৭, দু দিনে একটি। আর রাজ্যপাল বলছেন এই রাজ্যে ল অ্যান্ড অর্ডার স্যাটিসফেকটরি? একটা লোককে দিয়ে এই অসত্য কথা বলিয়েছে। খুন কারা করে? ২ রা নভেম্বর, মুর্শিদাবাদের সাগরদিঘী গ্রামের বিনপসন্দ বিবির চার জন ছেলে, একজন অঞ্চল প্রধান, সি পি এম এর লোকেরা ১ ঘন্টার মধ্যে চারজনকে খুন করেছে। আর, রাজ্যপাল বলছেন ল অ্যান্ড অর্ডার স্যাটিসফেকটরি? সন্তোষজনক? স্যার, আমি একটা ফিগার দিচ্ছি এই ল অ্যান্ড অর্ডার স্যাটিসফ্যাকটরি রাখার নমুনা হিসাবে। দিনে চারটি করে খুন হবার পরও পুলিশকে খোলা হাত দিয়েছে যে, তোমরা গুলি চালাও। আমি একটা ফিগার দিচ্ছি, যেটা রাজ্যের লোক জানে না কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দিয়েছেন। সেটা হচ্ছে, ৮৮ সালের মার্চ মাস থেকে ৩১এ জুলাই ১৯৯৪ এই ৬৩ মাসে কবার পুলিশ গুলি চালিয়েছে। ১২৯৬ বার, ১২৯৬ বার মানে মাসে ২০ বারের বেশি পুলিশের গুলি চলেছে কোথায়ও না কোথাও। আর উনি বলছেন, রাজ্যের ল অ্যান্ড অর্ডার পজিশন স্যাটিসফেকটরি। কতজন লোক ৬৩ মাসে পুলিশের গুলিতে মারা গেছে? রবীনবাবু বললেন, ৪৯৮ জন মারা গেছে। আমার কাছে লেটেস্ট ফিগারটা নেই। তার মানে মাসে ২০ জন করে মারা গেছেন। অথচ বলা হচ্ছে ল অ্যান্ড অর্ডার পজিশনটা স্যাটিসফ্যাকটরি। গত বছর হিউম্যান রাইটস কমিশনের হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গ ১৯৯৪-৯৫ সালে লকআপে ডেথে হাইয়েস্ট। মুখ্যমন্ত্রী আজ হিসাব দিয়েছেন ২২ জন ১৯৯৪ সালে, ২৬ জন ১৯৯৫ সালে, ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বেশি। আর উনি বলছেন, ল অ্যান্ড অর্ডার পজিশন স্যাটিসফ্যাকটরি। এই রাজ্যে পুলিশ গুলি চালিয়ে মানুষকে মারছে। মানুষকে নিরাপত্তা দিতে পারছে না। এই রাজ্যে একমাত্র সি পি এম-এর গুন্ডা ছাড়া কেউ নিরাপদ নয়। দিনে চারটে করে খুন হয়। স্যার, রাজ্যপালের ভাষণের ২ নম্বর-এর দ্বিতীয় অনুচ্ছেদে পুরুলিয়ার আর্মস ড্রপের কথা বলা হয়েছে। এবং বলা হয়েছে এটা সি বি আইকে তদন্ত করতে দেওয়া হয়েছে। মুখ্যমন্ত্রীর সি বি আই-এর উপর বিশ্বাসকে আমরা সম্মান জানাই, সাধুবাদ জানাই। এখনও পুরুলিয়ায় বহু অস্ত্র পাওয়া যাচ্ছে না এবং আমাদের কাছে খবর আছে সেই অস্ত্র সি পি এম-এর কাছে আছে। আমরাও চাই সি বি আই সেগুলো খুঁজে বার করুক। সেই সঙ্গে জিজ্ঞাসা করতে চাই, সেই সি বি আই যখন বলছে, ভিখারি পাশোয়ানকে

ভদ্রেশ্বর থানা থেকে পুলিশ তুলে নিয়ে গিয়েছে এবং তার পর তার খোঁজ পাওয়া যাচ্ছে না তখন পশ্চিমবঙ্গ সরকার সি বি আই-এর সেই রায় মেনে না নিয়ে হাইকোর্টে মামলা করলেন কেন? আর্মস ড্রপের ব্যাপারে সি বি আই-এর তদন্ত ঠিকমতো হচ্ছে বলছেন অথচ পুলিশের গুলিতে লোক খুন হলে সেখানে অ্যাডভোকেট জেনারেল মুভ করছে।

[2-40 — 2-50 p.m.]

এটা আপনাদের ডাবল ফেসড্‌নেস। স্যার, এই হাউসে হাওলা নিয়ে প্রশ্ন উঠেছে। আমি খুব পরিষ্কার ভাবে বলতে চাই যে, হাওলার ব্যাপারে যে চিত্র বেরিয়ে এসেছে এটা দেশের পক্ষে খুবই লজ্জাজনক। দেশের সমস্ত শীর্ষস্থানীয় রাজনৈতিক দলের লোকেরা যদি হাওলা ব্যবসায়ীদের কাছ থেকে টাকা নিয়ে থাকেন তাহলে এটা আমাদের দেশের গণতান্ত্রিক পদ্ধতির প্রতি বিপদ তাতে কোনও সন্দেহ নেই। শুধু কংগ্রেস নয় জনতা পার্টি, জনতা দল— তাদের বিরুদ্ধেও এই হাওলা মামলায় অভিযোগ উঠেছে। যদিও এটা এখন আদালতের প্রমাণের অপেক্ষায় আছে। কিন্তু চার্জশিট দেওয়া হয়েছে।, এটা যথেষ্ট উদ্বেগের বিষয় এবং লজ্জার ব্যাপার। এবং এ ব্যাপারে আমরা এটা জোর দিয়ে বলতে চাই, আমরা কাউকে বাঁচাতে চাচ্ছে না। যে চুরি করেছে তার শাস্তি হোক। লেট দি ল টেক ইটস ওন কোর্স। কংগ্রেস চায়, দুর্নীতির বিরুদ্ধে অভিযান করতে। এবারে আপনাদের একটা গল্প বলি শুনুন জেসাস একদিন রাস্তা দিয়ে যাচ্ছেন। তিনি দেখতে পেলেন অনেক লোক একজন মহিলাকে ইট মারছে। তিনি আরও জানতে পারলেন যে, ঐ মহিলা ব্যাভিচারি বলে তাকে ইট মারা হচ্ছে এবং ঐভাবে তাকে মেরে ফেলা হবে। তখন জেসাস সবাইকে ইট মারতে বারন করলেন। যারা ইট মার ছিল সবাই থমকে গেল। শেষ পর্যন্ত তিনি বললেন, লেট হিম হু হ্যাজ নট কমিটেড এনি সিন কাস্ট দি ফাস্ট স্টোন। আজকে সি পি এম—অবার একটা বই বার করেছে। এরা মিথ্যাকে সত্য বানাতে মাস্টার। হাওলায় কারা টাকা নিয়েছে তাদের একটা লিস্ট তাতে দেওয়া হয়েছে। সেই লিস্টে তিন জনের নাম আছে—আরিফ মহম্মদ খান, শারদ যাদব এবং এস আর বোম্বাই। তাদের নাম কেন নেই, তার কারণ সেই জনতাদল যাদের সঙ্গে ওরা থার্ড ফ্রন্ট করেছেন। কংগ্রেস ও বি জে পির বিকল্প সেই জনতা দলের এরা নেতা। শুধু তাই নয় হাওলা মামলায় সবচেয়ে বড় চোর কে সাব্যস্ত হয়েছে, আরিফ মহম্মদ খান, যিনি আপনাদের বন্ধু সরকারের মন্ত্রী ছিলেন। আমায় স্পিকার গল্প করেছেন আরিফ খুব প্রোগ্রোসিভ। ওর স্ত্রী আবার সি পি এমের সাপোর্টার তার বাড়িতে খেতে গিয়েছিলেন। সেই আরিফ মহম্মদ খান তার নাম এই নির্বাচনী প্রচার এক ঝলকে এই। সাড়ে ৬ কোটি টাকা নেবার অভিযোগ। এবার আপনাদের প্রশ্ন করি, যে দোষ করেছে তার বিরুদ্ধে সি বি আই তদন্ত করুক, সুপ্রীম কোর্ট রায় দিক। ল সুড টুক ইট ওন কোর্ট। কংগ্রেস এই হিম্মৎ রাখে এ কথা বলার। আমাদের সরকার লোকপাল বিল নিয়ে আসছে। রাজ্য সরকারের হিম্মৎ আছে? এই রাজ্যে একটা লোক আইন করুন না, জ্যোতি বসুর বিরুদ্ধে এতো অভিযোগ, মন্ত্রীদের বিরুদ্ধে এত অভিযোগ। আপনার লোক আইন করেন নি। যে মন্ত্রী ধরা পড়েছে তাকে আমরা শাস্তি দিয়েছি। এর আগে শেয়ার কেলেঙ্কারি নিয়ে প্রধানমন্ত্রী জয়েন্ট পার্লামেন্টারি

কমিটি করেছিলেন। শঙ্কারনন এবং রামেশ্বর ঠাকুরের চাকরি গিয়েছে, সুগার স্ক্যান্ডালে কল্পনাথ রাইয়ের নাম উঠেছিল তার চাকরি গেছে। সে দিন দেখলাম কল্পনাথ রাইকে তিহার জেলে নিয়ে যাওয়া হচ্ছে। আজকে মন্ত্রিসভার ১০ জন লোক আছে যাদের জেলে নিয়ে যাওয়া উচিত, আলিপুর সেন্ট্রাল জেলে, কিন্তু তারা জেলের বাইরে রয়েছে। কংগ্রেসের হিম্মৎ আছে তদন্ত করিয়েছি এবং ব্যবস্থা নিয়েছি। এবারে আপনাদের জিজ্ঞাসা করি একটা একটা করে, ওয়াকফ স্ক্যান্ডাল শুনেছি, আপনাদের দপ্তরের জুডিসিয়াল সেক্রেটারি একটা রিপোর্ট দিয়েছেন মুখ্যসচিবের কাছে অ্যাটলিস্ট ১৬০ ওয়াকফ প্রপার্টিজ হ্যাজ বিন লিজ ডাউন ইললিগ্যাল, দা ভ্যালু অব ট্রান্সফার টু থাউজেন্ড ক্রোরস। আপনার দপ্তরে সেক্রেটারি রিপোর্ট দিয়েছেন দা সাবজেক্ট কমিটি অব স্টেট ওয়াকফ বোর্ড সোল্ড প্রপার্টিজ উইদাউট ইনফর্মিং দা ওয়ার্ক কমিশনার, দেয়ার হ্যাজ বিন নো অডিট সিন্স ১৯৮২। এক হাজার কোটি টাকার ওয়াকফ কেলেঙ্কারি, হিম্মৎ আছে কি, সি বি আই দিয়ে তদন্ত করাবেন? কাদের নাম উঠেছে, দুঃখের সঙ্গে বলছি যে হামিদুল হুদা বলে সি পি এমের লোক, কার ঘনিষ্ঠ যার নাম এই সভায় করা যায় না, এই সভার সর্বোচ্চ যে মানুষ তার ঘনিষ্ঠ লোক, তার বিরুদ্ধে মাইনোরিটি কমিউনিটি সংখ্যালঘুদের ধর্মীয় সম্পত্তি বেচে দেওয়ার বেআইনি ট্রানজ্যাকশনের অভিযোগ উঠেছে। আপনারা ইট ছুঁড়বেন কংগ্রেসের দিকে? এই শীতকালের আগে আলুর দাম হঠাৎ বেড়ে গেল। দপ্তরের সচিবের সঙ্গে মন্ত্রীর ঝগড়া হচ্ছে। দপ্তরের সচিব চিৎকার করে বলছেন কলিম তুমি বড় বেড়েছ তোমায় আমি শিক্ষা দেব, আর মন্ত্রী বলছেন রাগছেন কেন আপনার ছেলেকে ডাক্তারি পড়তে বিদেশে পাঠাব। ২০০ কোটি টাকা আমি চার্জ করছি, ২০০ কোটি টাকা এই আলু কেলেঙ্কারিতে হাত বদল হয়েছে, মন্ত্রীর শেয়ার কত জানি না। এগ্রিকালচার সেক্রেটারি তার হাত থেকে লাইসেন্সিং পাওয়ার কেড়ে নিলেন, সরকারের সমস্ত নিয়ম নীতি ভেঙ্গে একজন স্পেশাল সেক্রেটারির হাতে পাওয়ার দিলেন, বলতে লজ্জা হয় না? এটা সমস্ত গভর্নমেন্ট নর্মসের বিরুদ্ধে আপনারা করেছেন, একটা এনকোয়ারি পর্যন্ত করেন নি। সেখানে মন্ত্রী রয়েছেন, কংগ্রেসের মন্ত্রী দুর্নীতি করলে, থাকেন না, আর আপনাদের মন্ত্রী দুর্নীতি করলে থাকেন। আরেকটা কেলেঙ্কারি হচ্ছে রশিদ কেলেঙ্কারি, ১৯৯২ সালের ১৬ই মার্চ রশিদ কলকাতার সবচেয়ে বড় সাট্টা ডন তার বাড়িতে বিস্ফোরণ হল ৬৫টা লোক মারা গেল। এত বড় সিঙ্গল বিস্ফোরণ ভারতবর্ষে এর আগে কখনও হয় নি। ঘটনা স্থলে জ্যোতি বসু দৌড়ে গেলেন, তার কারণ রশিদের নামটা তার চেনা। নর্মালি বন্যায় লোক ডুবে গেল উনি সেখানে যান না, সে দিন ছুটে গেলেন বৌবাজার, সি পি কে দায়িত্ব দেওয়া হল, রশিদের বাড়ি থেকে কয়েকটা ট্রাঙ্ক পাচার হওয়ার পর একটা ডায়েরি পেলেন। আজকেও কিন্তু সেই ডায়েরির নাম প্রকাশ করা হচ্ছে না কেন?

[2-50 — 3-00 p.m.]

স্যার, আমি সি পি এম দলের বই থেকে পড়ছি, ওরা কি বলছে শুনুন, 'অপপ্রচারের জবাব, এক ঝলক সি পি আই (এম)-এর নির্বাচনী প্রচার।' ওরা বলছে, 'তথাকথিত রশিদের ডাইরি নিয়ে কয়েকটা সংবাদপত্র হৈ চৈ শুরু করেছে। অথচ সামান্য অভিযোগ

উঠেছে এমন দলীয় সদস্যের বিরুদ্ধে সি পি আই (এম) ব্যবস্থা নিয়েছে, যা সি পি আই (এম) বিরোধীরা কল্পনাও করতে পারে না। ইজ দি সি পি এম লয়াল টু দেমসেলভস? যদি রশিদের সঙ্গে যুক্ত আছে বলে আপনাদের কোনও লোকের নামে অভিযোগ ওঠে তাহলে তার ব্যবস্থা নেবে পুলিশ, আপনাদের সি পি এম পার্টি নয়। আপনারা আপনাদের গণতান্ত্রিক মহিলা সমিতির সম্পাদিকার বিরুদ্ধে মামলা করেন নি কেন? কেন আপনাদের তিন জন কাউন্সিলের বিরুদ্ধে একটাও মামলা করলেন না? কেন আপনাদের চিফ হুইপ-এর বিরুদ্ধে মামলা করলেন না? অথচ কংগ্রেস দলীয় মন্ত্রীদের বিরুদ্ধে মামলা করেছে। আপনারা রশিদের ডাইরিতে যাদের নাম আছে তাদের বিরুদ্ধে দলীয়ভাবে ব্যবস্থা নিয়েছেন বলছেন—হু ইজ দি পার্টি টু টেক ক্রিমিন্যাল অ্যাক্ট এগেনস্ট এনিবডি? আপনারা যা বলছেন, দেশের আইন কিন্তু তা বলে না। অবশ্য আপনারা জানেন আপনারা অন্ধকার জগতের লোক, আপনাদের কোনও কিছু লোকে জানতে পারে না। ইউ আর এ ক্লোজড পার্টি। আপনারা আবার বলছেন দুর্নীতির কথা! গত কয়েক বছরে কতগুলো কেলেঙ্কারি পশ্চিমবাংলায় ঘটে গেল—'শিবালিক' বাড়ি ভেঙে গেল, ১৭ জন মারা গেল, একটা জুডিসিয়াল এনকোয়ারিও করলেন না। নিজেদের বশংবদ একটা লোককে দিয়ে এনকোয়ারি করে তা রেখে দিলেন। দিস ইজ দি ওয়ে অব ফাংশানিং অব সি পি এম। এখনও কলকাতায় বহুতল বাড়ি ভেঙ্গে পড়ছে, কত টাকার লেনদেন হচ্ছে, কটার কমপ্রিহেনসিভ এনকোয়ারি হচ্ছে? ইতিমধ্যে বেশ কয়েকটা বাড়ি ভেঙ্গে পড়েছে, কটা এনকোয়ারি হয়েছে? আমরা এই বিধানসভায় বার বার প্রশ্ন তুলেছি, কোনও উত্তর পাই নি। আলিপুর ট্রেজারি কেলেঙ্কারিতে মুখ্যমন্ত্রীর সচিব জড়িত, এনকোয়ারি হয়েছে? আমরা তুলেছি বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারি মুখ্যমন্ত্রীর ছেলের নাম জড়িত, এনকোয়ারি হয়েছে? আমরা তুলেছি কলকাতা ট্রাম কোম্পানির কেলেঙ্কারি, মুখ্যমন্ত্রী স্বয়ং জড়িত এনকোয়ারি হয়েছে? আমরা তুলেছি ২৯১টা দোতলা বাস এক মাসের মধ্যেই খারাপ হয়ে গেছে, কি করে হল তদন্ত করা হোক। হয়েছে তদন্ত? আমরা বলেছিলাম খারাপ গ্যাস টার্বাইন বিলেতের ব্রাউন ব্রেভারি থেকে কেনা হল কি করে, এনকোয়ারি হোক, এনকোয়ারি হয়েছে? ওরা ওদের বইতে বলছেন, নরসিমা রাও-এর ছেলের নাম ছিল শেয়ার কেলেঙ্কারিতে। শেয়ার কেলেঙ্কারি নিয়ে পার্লামেন্টারি কমিটি হয়েছিল, তাতে সি পি এম মেম্বারও ছিলেন, তারা তদন্ত করে রিপোর্ট দিয়েছেন। আর আমাদের এখানে মুখ্যমন্ত্রীর ছেলে বাপের ক্ষমতাকে ব্যবহার করে বিরাট সম্পত্তি করেছে। এবিষয়ে আপনাদের কারও সাহস আছে, সি পি এম-এর কারও বুকের পাটা আছে এনকোয়ারি করার? ৯২ বছরের বৃদ্ধ নৃপেন চক্রবর্তী মুখ্যমন্ত্রীকে দুর্নীতির পান্ডা বলেছেন। তাকে পার্টি থেকে বের করে দিয়েছেন। বিনয়বাবু কন্ট্রাকক্টরদের সরকার বলেছেন, তার মুখ বন্ধ করে দিয়েছেন। আপনারা মনে রাখবেন, ইউ ফাংশন ইন এ ডেমোক্রেটিক অ্যাটমোসফেয়ার—পার্টি কাকে কি করল, না করল তাতে কিছুই আসে যায় না। যা করবেন তা খোলাখুলি করবার সৎ সাহস রাখুন। কিন্তু আপনাদের কোনও ব্যাপারেই কোনও খোলাখুলি জিনিস হয় না। এখানে রবীনবাবু বক্তৃতা দিয়ে বলেছেন—মুখ্যমন্ত্রীর বিদেশ যাত্রায় তার সঙ্গে সাংবাদিকরাও ছিল। আগের সাংবাদিকরা তো তার সঙ্গে লন্ডনে গিয়েছে, ওয়াসিংটনে গিয়েছে, কিন্তু তারপর যখন মুখ্যমন্ত্রী জেনেভা, বন জুরিখ গিয়েছেন তখন তার

সঙ্গে কোনও সাংবাদিক ছিল? সেসব জায়গায় তিনি কেন গিয়েছিলেন? কত টাকা খরচ হয়েছে? আজ পর্যন্ত এ বিষয়ে কত ফরেন এক্সচেঞ্জ খরচ হয়েছে? কোনও হিসাব পাব না! বিধানসভায় আমরা কোনও হিসাব পাব না! মুখ্যমন্ত্রীর ছেলের কত প্রপার্টি আছে তার আমরা হিসাব পাব না? কেন পাব না? মুখ্যমন্ত্রীর সফর সঙ্গী কারা ছিল এবং তাদের সম্বন্ধে কি আমরা কোনও হিসাব পাব না। আজকে দেখছি মুখ্যমন্ত্রীকে ঘিরে একটা অসাধু ব্যবসায়ী চক্র তৈরি হয়েছে পশ্চিমবাংলায় এবং তারাই সমস্ত কন্ট্রাক্ট পাচ্ছে। কেন বার বার পিয়ারলেসকে আপনারা দিলেন জয়েন্ট সেক্টরে হাউসিং প্রোজেক্ট ওপেন টেন্ডার করলেন না? কেন? হোয়াই দিস হাউসিং আন্ডার সিক পলিসি? আপনারা গুজরাট অম্বুজাকে দিয়েছেন, তাদের সঙ্গে হাউসিং প্রোজেক্ট করেছেন। কেন টেন্ডার ছাড়াই তাদের দিয়েছেন? এস কে টোডির সঙ্গে আপনাদের কিসের সম্পর্ক? এরা ইন্ডাস্ট্রি করবে—এরা কেউ ইন্ডাস্ট্রিয়ালিস্টই নয়। জে পি চৌধুরিও টিটাগড় পেপার মিল দিয়েছেন, আজ পর্যন্ত প্রোডাকশন শুরু হয় নি, শ্রমিকরা টাকা পাচ্ছে না। কেন? কেন ডি সি এল কোম্পানি সমস্ত অর্ডার পাচ্ছে? কোনও উত্তর নেই, দেয়ার ইজ নো ট্রান্সপারেন্সি। হলদিয়া পেট্রো-কেমিক্যালস-এ কি দেখছি—পূর্ণেন্দু চ্যাটার্জি এসেছে, সোরেসের সঙ্গে তার কি সম্পর্ক তার সঙ্গে বীরেন শা-র কি আত্মীয়তা? কেন আজ পর্যন্ত এসব জানাতে পারলেন না? ইউ ল্যাক ট্রান্সপারেন্সি, গণতন্ত্রে স্বচ্ছতা ছাড়া প্রশাসন চালানো যায় না। আপনারা বলছেন পশ্চিমবাংলায় শিল্পায়ন হবে। আপনারা কোম্পানির নাম বলছেন যে এই কোম্পানিগুলি আসছে। আপনারা নিজেরাই জানেন না একটাও কোম্পানি নেই এর মধ্যে যারা পশ্চিমবাংলার বাইরে থেকে এসে ব্যবস্থা করবে। টাটা বিয়ারিং, টাটা মেটালিক্স, জি কে ডব্লিউ, বাটা ফ্রাক্ট, ইন্ডাল আর পি জি, ইন্ডিয়া ফয়েলস, হিন্দুস্থান লিভার, আই সি আই, গুজরাট আম্বুজা, আই টি সি , ডানলপ, ক্লোরাইট, নিক্কো গ্রুপ, ডানকান, এ পি জে গ্রুপ, টিটাগড় স্টিল, পিয়ারলেস এবং ডি সি এল।। এই পিয়ারলেস এবং ডি সি এল সংস্থা-এরা কি কোনওদিন ইন্ডাস্ট্রি করেছে? কাদের নিয়ে আপনারা ইন্ডাস্ট্রি করছেন? বিদেশ থেকে কোম্পানি আসছেন বলছেন আর বলছেন এখানে নাকি সেকেন্ড হায়েস্ট ইনভেস্টমেন্ট। আপনারা বিদেশি কোম্পানির নাম কি শুনেছেন? আপনারা জেনারেল ইলেকট্রিকের নাম শুনেছেন? জেনারেল মোটরসের নাম শুনেছেন? সোনি, মিৎশুবিসি কারা আসছে? আপনারা কাদের নাম বলছেন? আলকোয়া, ট্রান্স আমেরিকান কোঃ জর্জ সোরোস, ডেলটা কর্পোরেশন ই এস এ জে এইচ হুবার কর্পোরেশন এই কোম্পানিগুলি আছে এবং আরও দুটি আছে, ফিলিপস এবং সিমেন্স। এর মধ্যে আছে মোটোরোলা—এটা একটা বড় কোম্পানি। এইসব গুলি মাল্টিন্যাশনাল কোম্পানি।

**(এই সময় বিদ্যুৎ সংযোগ বিচ্ছিন্ন হয়ে যাওয়ায় মাইক অব হয়ে যায়)**

আমরা বার বার বলেছি, ইন্ডাস্ট্রিয়ালাইজেশন হচ্ছে ধাপ্পা। এই ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের নাম করে কিছু ব্যবসায়ী বাইপাশের ধারে জমি নিচ্ছেন। ডি সি এল গুজরাট অম্বুজা থেকে শুরু করে টোডি পর্যন্ত বাই-পাশে জমি নিচ্ছেন। মুখ্যমন্ত্রীকে ঘিরে একটা বলয় গড়ে উঠেছে। সি পি এমের লোকেরা এটা বোঝেন না আর বোঝেন না বলেই বিরাট করে সব জায়গায়

বলে বেড়াচ্ছেন পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়ালাইজেশন হচ্ছে। কিন্তু আসলে রাজ্যে কিছু হচ্ছে না। আজকে এই রাজ্যে ৫২ লক্ষ বেকারের সমস্যার সমাধান যে হচ্ছে না—এটা ওরা বোঝেন না। কিন্তু মাননীয় রাজ্যপাল কিছুটা বুঝেছেন যে, কাদের মাধ্যমে কাজ হচ্ছে। আপনি স্যার, রাজ্যপালের ভাষণটা ভাল করে দেখলেই বুঝতে পারবেন, ছত্রে-ছত্রে কেন্দ্রীয় সরকারের প্রশংসা। অর্থাৎ রাজ্যপাল ওনার বক্তৃতায় এটাই বলতে পারতেন, আমরা অধম, রাজ্য সরকার কিছু করতে পারেনি, য়া করেছে সবই কেন্দ্রীয় সরকারের সাহায্যে। আপনি দেখুন, কতবার কেন্দ্রীয় সরকারের প্রকল্পের নাম উল্লেখ হয়েছে। প্রাইম মিনিস্টারের ন্যাশনাল রিলিফ ফান্ড, নাবার্ড ১৪ কোটি টাকা, ওয়াটার বেড ম্যানেজমেন্ট, ৭০ কোটি টাকা, আর এল আই প্রাইম মিনিস্টার ন্যাশনাল সোসাল অ্যাসিসটান্স প্রোগ্রাম। জওহর রোজগার যোজনা। এখন আবার ইন্দিরা আবাস যোজনা। এমপ্লয়মেন্ট অ্যাসিয়োরেন্স স্কীম, সব রাজ্যপালের বক্তব্যে আছে, সব কেন্দ্রীয় সরকারের স্কীম, ট্রাইসেম, ডি ডবলিউ সি আর এম মাদার ডেয়ারি, সব কেন্দ্রীয় সরকারের স্কীম, ন্যাশনাল ওয়েলফেয়ার স্কীম ফর ফিশারমেন, ইন্ট্রিগেটেড রুরাল এনার্জি প্রোজেক্ট, রিভ্যাম্প পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম, আই টি ডি পি ইন্ট্রিগেটেড ট্রাইব্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম, মেগাসিটি, এন আর ওয়াই, নেহেরু রোজগার যোজনা, প্রাইম মিনিস্টার ইন্ট্রিগেটেড পভার্টি ইরাডিকেশন আই সি ডি এস, সেন্ট্রালি স্পনসর্ড মিড ডে মিল স্কীম—

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[3-00 — 3-10 p.m.]

স্যার আমি বলছিলাম, ১৭টা হয়েছে আরও আছে, ন্যাশনাল লিটারেসি মিশন, সেন্ট্রালি রিনিউয়েবল এনার্জি ডেভেলপমেন্ট এজেন্সি, এন টি পি সি, কুঠীর জ্যোতি, লোকদীপ, প্রাইম মিনিস্টারস রোজগার যোজনা, ই টি ডি সি, বি আই এফ আর প্যাকেজ, আই ডি বি আই, সব শুদ্ধ ২৯টি কেন্দ্রীয় প্রকল্পের নাম উল্লেখ করেছেন। যার কাছ থেকে সাহায্য পাচ্ছেন। যেখানে কেন্দ্রীয় সরকারের সাহায্য নেই, যেখানে বিদেশি সাহয্য আছে, সেইগুলো হচ্ছে ওয়েস্ট বেঙ্গল ফরেস্ট্রি প্রোজেক্ট, ও ই সি এফ, পলিউশন কন্ট্রোল বোর্ড, হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট ওয়ার্ল্ড ব্যাংক থেকে নিয়েছে ৬৯ কোটি টাকা। কেয়ার, আই সি ডি এস, ডিস্ট্রিক্ট প্রাইমারি এডুকেশন প্রোগ্রাম, ওভার সিজ ডেভেলপমেন্ট এজেন্সি অব ইউ কে, টেকনিক্যাল প্রোজেক্টে টাকা নিচ্ছেন ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে। বর্ডার ডেভেলপমেন্ট প্রোজেক্টের জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা নিচ্ছে রাজ্যপালের ভাষণের মধ্যে ৪০টা অনুচ্ছেদ আছে। তার মধ্যে ২৯টা অনুচ্ছেদে কেন্দ্রীয় সরকারের প্রকল্প কাজের কথা বলা রয়েছে। আর আটটা অনুচ্ছেদে বিদেশি সাহায্যে কি করেছেন সেটা বলা হয়েছে। আমাদের রাজ্য সরকার নিজের চেষ্টায় কিছু করতে পারেন নি। সেখানেও ওদের সিরিয়াস ড্র ব্যাক রয়েছে। আই আর ডি পি, ট্রাইসেম, জওহর রোজগার যোজনা প্রভৃতি দারিদ্র দূরিকরণ কর্মসূচিগুলি চূড়ান্তভাবে ব্যর্থ হয়েছে। এটা সি পি এম এর বক্তব্য। রাজ্যপাল বলছেন যে জওহর রোজগার যোজনায় ৩ হাজার ২৪৯ লক্ষ ম্যানডেজ তৈরি হয়েছে, তাহলে কোনটা ঠিক? পার্টি বলছে জওহর রোজগার যোজনা

ব্যর্থ হয়েছে, আর রাজ্যপাল বলছেন ৩ হাজার ২৪৯ লক্ষ ম্যানডেজ তৈরি হয়েছে। কোনটা ঠিক? আজকে আমরা দেখছি, জওহর রোজগার যোজনার টাকা খরচ করতে পারছেন না। এটা মেজর ব্যর্থতা আপনাদের। সরকার জওহর রোজগার যোজনার যে অ্যালটেড ফান্ড ৯৩-৯৪ সালে ছিল ৩৩৯ কোটি টাকা, কত খরচ করেছেন, খরচ করেছেন ২৭১ কোটি টাকা। ৯৪-৯৫ সালে ৩৫০ কোটি টাকা বরাদ্দ ছিল, খরচ করেছেন মাত্র ৩১৫ কোটি টাকা। জওহর রোজগার যোজনার টাকা আপনারা খরচ করতে পারছেন না। রাজ্যে যা এমপ্লয়মেন্ট জেনারেশন হয়েছে, সবটাই এই কেন্দ্রীয় প্রকল্পগুলোর মাধ্যমে হয়েছে। জওহর রোজগার যোজনায় রাজ্যপাল বলেছেন যে ৩ হাজার ২৪৯ ম্যানডেজ তৈরি হয়েছে। নেহেরু রোজগার যোজনা, সেখানে ৩৪ লক্ষ ম্যানডেজ তৈরি হয়েছে। তারপর যদি দেখেন, অন্যান্য যে প্রোগ্রামগুলো রয়েছে, যেমন প্রাইম মিনিস্টারস রোজগার যোজনা, সেখানে প্রায় ২২ হাজার ৯০০ কেস অ্যাপ্রুভড হয়েছে, আবার যদি আপনি দেখেন নেহেরু রোজগার যোজনায় ৩৪ হাজার ছেলে নিউ কেস যারা কাজ পাবে। তাহলে এই রাজ্যে যে ম্যানডেজ তৈরি হচ্ছে তা হয় জওহর রোজগার যোজনায় না হয় Prime Minister's Integrated Urban Povertery Eradication Programme এ। আর এ রাজ্যে নতুন ছেলেদের যে কর্মসংস্থান হচ্ছে সেটা হয় নেহরু রোজগার যোজনায় না হয় প্রধানমন্ত্রীর রোজগার যোজনায়। মাননীয় রাজ্যপাল সেটা স্বীকার করেছেন কিন্তু ওদের পার্টি সেটা মানছে না। পার্টি বলছে কিছু হয়নি, সব ব্যর্থ হয়েছে। সি পি এম পার্টির পক্ষ থেকে এটা বলা হচ্ছে। অথচ এদের পারফরমেন্সের দিকটা বছরের পর বছর খারাপ হচ্ছে। স্যার, আপনি যদি দেখেন তাহলে দেখবেন, এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমে ১৯৯৫ সালে যেখানে ৫৫ কোটি টাকার উপর খরচ হয়েছে সেখানে ১৯৯৬ সালে খরচ হয়েছে ৫২ কোটি টাকা। আপনি যদি দেখেন তাহলে দেখবেন প্রতিটি প্রোজেক্টের ওদের এই অবস্থা। ট্রাইসেম ১৯৯৫ সালে ১২ হাজার যুবকের যেখানে ট্রেনিং-এর ব্যবস্থা করা গিয়েছিল সেখানে ১৯৯৬ সালে হয়েছে মাত্র ৯ হাজার ২৭০। আই আর ডি পি তে যেখানে ১৯৯৫ সালে ৯২ হাজার ৮৭২টি ফ্যামিলিকে সাহায্য দেওয়া গিয়েছিল সেখানে ১৯৯৬ সালে এই ফিগার হচ্ছে এখনও পর্যন্ত ৮২ হাজার। তাহলে দেখা যাচ্ছে যে জওহর রোজগার যোজনার টাকা ওরা খরচ করতে পারেন নি এই রাজ্যের উন্নতির জন্য। এই রাজ্যে ১৯৯৫ সালে ট্রাইসেম ও এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমে এই আই আর ডি পি তে এরা যা খরচ করেছে তাতে এই রাজ্যের অ্যাকচুয়াল পারফরমেন্স কি সেটা যদি দেখেন তাহলে দেখবেন এই রাজ্যে ফুড প্রোডাকশন কমেছে। ১৯৯৪-৯৫ সালে যেখানে প্রোডাকশন ছিল ১৩২ লক্ষ টন সেখানে ৯৫-৯৬ সালে ওরা আশা করছেন যে ১২৭ লক্ষ টন হবে। তারমানে প্রোডাকশন কমেছে। ইলেকশনের আগের বছরে এদের আমলে এ রাজ্যে ফুড প্রোডাকশন কমেছে ৫ লক্ষ টনের মতোন। এর পর আমি ব্যাকওয়ার্ড ক্লাসের কথায় আসছি। এরা এ পর্যন্ত মাত্র ৩৮টি ক্লাসকে রেকগনাইজড করেছেন যেখানে মন্ডল কমিশন-এর লিস্টে ছিল ১৭৭টি ক্লাস। মন্ডল কমিশন ২৭ পারসেন্ট যেখানে রিজার্ভেশনের কথা বলেছেন সেখানে এরা মাত্র ৫ পারসেন্ট রিজার্ভেশন দিয়েছেন। তাহলে স্যার, এসবের মধ্যে দিয়ে দেখা যাচ্ছে যে এই রাজ্যের সরকার কেন্দ্রীয় সরকারের দারিদ্রবিরোধী কর্মসূচিগুলি সঠিকভাবে

রূপায়ণ করছেন না এবং অন্যান্য পশ্চাদপদ শ্রেণীর ক্ষেত্রেও তারা চূড়ান্ত অবিচার করে চলেছেন। স্যার, বামফ্রন্ট সরকার বলতেন তাদের প্রথম কৃতিত্ব হচ্ছে ভূমি সংস্কার কিন্তু সেটাও এখন কিছুই না হয়ে দাঁড়িয়েছে। ১৯৯৫ এবং ১৯৯৬ সালের মধ্যে এরা মাত্র ৪ হাজার বর্গাদারের নাম রেকর্ড করেছেন একটা পুরো বছরে। একটা পুরো বছরের মধ্যে এরা জমি বিলি করেছেন—যেখানে ২২ লক্ষ ছিল ৯৪-৯৫ সালে সেখানে ৯৫-৯৬ সালে হয়েছে ২২ লক্ষ ৭১ হাজার। আসলে ৭১ হাজার ফ্যামিলিকে এরা জমি বিলি করেছেন। বর্গাদারদের নাম লেখানোর যে ব্যাপারটা ছিল সেটা হয়ে গিয়েছে এবং এখন এই রাজ্যে এই সরকারের আমলে একটা স্টাগনেশন তৈরি হয়েছে। এদের আমলের কৃতিত্ব হচ্ছে এরা ১২ লক্ষ বেকার দিয়ে শুরু করেছিলেন ১৯৭৭ সালে সেখানে কেন্দ্রীয় সরকার এতো প্রকল্প দেওয়া সত্ত্বেও সেই বেকার সংখ্যা হয়ে দাঁড়িয়েছে ৫২ লক্ষে। কোনও চাকরি এরা সৃষ্টি করতে পারেন নি। এরা যেটা করে চলেছেন সেটা হচ্ছে দলবাজি। একটা উদাহরণ দিই। তিন হাজার প্রাইমারি টিচারদের চাকরি দেওয়ার ব্যাপারে সুপ্রিম কোর্ট বলে দিয়েছিলেন যে ওদের চাকরি বাতিল কর কারণ সি পি এম দলবাজি করে, দুর্নীতি করে চাকরি দিয়েছে। কিন্তু সুপ্রিম কোর্ট বলা সত্ত্বেও যে কমিটি অন্যায়ভাবে তিন হাজার চাকরি দিয়েছিলেন এরা সেই কমিটিকেই বহাল রেখেছেন। আরও কি করছেন নির্বাচনের দিকে তাকিয়ে? এডুকেশনটা পলিটিসাইজ করছেন। আর এন বসু-ভাইস চ্যান্সেলর, তিনি চলে গেলেন ডি ওয়াই এফ আই-এর সম্মেলনে। এক্স প্রো-ভি-সি ভারতী রায়কে সি পি এম, এম পি করে দিচ্ছেন। এডুকেশনিস্টদের ওরা বলছেন, দলবাজি কর, প্রাইজ দেব। দাঁড়ানোর পরও চলে যাচ্ছেন সরকারি ফাংশন অ্যাটেন করতে। আরও কাগজে দেখলাম, সীমান্ত এলাকায় ৫শো টাকায় বিক্রি হচ্ছে রেশনকার্ড। বাংলার ভোটে জেতা যাবে না, যদি জিততে চাও তারজন্য তাহলে রেশনকার্ড আনো। আজকে এই সরকার আইন-শৃঙ্খলা রক্ষায় ব্যর্থ, এই সরকার আইনের শাসন পরিবর্তনে ব্যর্থ, এই সরকার শিল্পোন্নয়ন করতে ব্যর্থ, এই সরকার কেন্দ্রীয় সরকারের দারিদ্র দূরীকরণ কর্মসূচি রূপায়ণে ব্যর্থ, এই সরকার দুর্নীতি দমন করতে ব্যর্থ, এই সরকার সমস্ত দিকে ব্যর্থতার পরিচয় দিয়েছে। সেজন্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এই সভায়, সেই ভাষণকে সমর্থন করছি না এবং আমাদের তরফ থেকে যে অ্যামেন্ডমেন্টগুলি দেওয়া হয়েছে সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল মহোদয় যে ভাষণ এই সভায় দিয়েছেন এবং তার উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই হাউসে নিবেদন করতে চাই। এতক্ষণ আমি মন দিয়ে বিরোধী দলের মাননীয় সদস্য অধ্যাপক সৌগত রায়ের বক্তব্য শুনছিলাম। অধ্যাপক রায় একজন সুবক্তা এবং পন্ডিত মানুষ বলে তার খ্যাতি আছে। এই হাউসে তাকে অনেকদিন দেখেছি বিভিন্ন বিষয়ে গুরুত্বপূর্ণ বক্তব্য রেখেছেন। আজকে ভারতবর্ষে কংগ্রেসের অন্তিম দিন এসে দাঁড়িয়েছে এবং এই বিধানসভারও এটা অন্তিম অধিবেশন। এই অন্তিম অধিবেশনে আমরা অধ্যাপক রায়ের বক্তব্য শুনলাম। স্যার, আমি সাধারণত কাউকে

রূঢ় কথা বলতে অভ্যস্ত নই। আজকে এই বিদায় বেলায়ও আমি কাউকে রূঢ় কথা বলতে চাই না। তবে দুঃখের সঙ্গে একথা বলতে হচ্ছে যে অনেকটা নির্বোধের মতো বক্তব্য এই হাউসে রাখা হয়েছে। আজকে গোটা পশ্চিমবাংলার সামগ্রীক উন্নয়নের যে চিত্র রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়েছে, তাকে ছোট করে দেখানো হয়েছে। আজকে আন্তর্জাতিক প্রেক্ষাপটকে অগ্রাহ্য করে নিরপেক্ষ থেকে পশ্চিমবাংলার বিচার করতে পারি না। আজকে পৃথিবীতে যে আন্তর্জাতিক পরিস্থিতির সৃষ্টি হয়েছে, সেখানে হিংসা, বিচ্ছিন্নতা, সন্ত্রাসবাদ আজকে গোটা পৃথিবীটাকে গ্রাস করার চেষ্টা করছে আমেরিকান সাম্রাজ্যবাদী গোষ্ঠীর চক্রান্তে। পৃথিবীর বুকে মানুষের যে আশা-আকাঙ্খার জায়গা ছিল, সমাজতান্ত্রিক শিবির আজকে সেই জায়গায় দাঁড়িয়ে নেই। এখন অনেক দেশে নতুন শক্তির আর্বিভাব ঘটেছে। কিন্তু পুঁজিবাদ কখনও শেষ কথা বলে না, পৃথিবী কখনও শেষ কথা বলে না। পৃথিবীর মানুষই শেষ কথা বলে এবং বলবে। এই রকম একটা আন্তর্জাতিক পটভূমিকার মধ্যে আমাদের ভারতবর্ষের জাতীয় রাজনীতিও একটা অস্থিরতার মধ্যে দিয়ে চলেছে। আমরা যারা রাজনৈতিক কর্মী, আমাদের সকলকে বুকে হাত দিয়ে ভাবতে হবে। ভারতবর্ষ একটা বিশাল দেশ। আজকে সেই দেশ একটা রাজনৈতিক অস্থিরতার মধ্যে দিয়ে চলেছে। আজকে কংগ্রেস হোক, বামপন্থী হোক বা বি জে পি হোক, আমরা সকলেই ভারতবর্ষকে ভালবাসী এবং ভারতবর্ষের কোটি কোটি মানুষকে আমরা রক্ষা করতে চাই। এই বাস্তব সত্যকে আমাদের স্বীকার করতেই হবে। আজকে একটা রাজনৈতিক অস্থিরতার আবর্তের মধ্যে দিয়ে আমাদের দেশ চলেছে। আজকে ভারতবর্ষে যে সমস্ত পরিস্থিতি সৃষ্টি হয়েছে, আপনারা বুকে হাত দিয়ে বলুন তো, আপনারা তো দীর্ঘদিন কেন্দ্রের শাসন ক্ষমতায় ছিলেন, এই পশ্চিমবঙ্গেও দীর্ঘদিন ক্ষমতায় ছিলেন, কিন্তু আজকে কোথায় এসে আমরা দাঁড়িয়েছি? আপনাদের যদি কোনও বিবেক বলে কিছু থাকতো তাহলে আপনারা স্বীকার করতেন। ১৯৯১ সালে দিল্লিতে যে সরকার ছিল, সেই সরকার ছিল সংখ্যালঘু সরকার। সেই সংখ্যালঘু সরকার কি করে সংখ্যাগরিষ্ঠ হয়ে গেল? আমরা দেখলাম যে সাংসদ কেনা বেচা হল এবং এটা কারা করল সেটা কারও আজানা নয়। এই রকম সব রাজনৈতিক অস্থিরতার মধ্যে দিয়ে আমরা চলেছি। আজকে ওদের কোথা থেকে টাকা আসছে? বোফোর্স থেকে হাওলা—একটার পর একটা কেলেঙ্কারি ; চিনি কেলেঙ্কারি, টেলিকম কেলেঙ্কারি, শেয়ার কেলেঙ্কারি এবং সর্বশেষে ছিল হাওলা কেলেঙ্কারি, কিন্তু আজকের কাগজেই আবার বেরিয়েছে ফ্ল্যাট নিয়ে কেলেঙ্কারি। আড়াই কোটি টাকা, কি ২৫ হাজার কোটি টাকা—টাকার অঙ্কে কিন্তু এই কেলেঙ্কারির বিচার [illegible] না। আমাদের দেশের মানুষের রাজনৈতিক জীবনে, আমাদের দেশের অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে আমাদের জাতীয় জীবনে ইংরেজ সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে সংগ্রাম করতে করতে যে রাজনৈতিক মুল্যবোধ গড়ে উঠেছিল সেটা কংগ্রেস পদদলিত করেছে। এরজন্য দায়ী কংগ্রেস এটা কি আপনারা অস্বীকার করতে পারবেন? আজকে একটা শেয়ার দালালের এতবড় স্পর্ধা হয় কি করে যে, সে সরাসরি বলতে পারে—আমি প্রধানমন্ত্রীর ঘরে গিয়ে ব্যাগে করে এত টাকা দিয়ে এসেছি? অন্য দেশ হলে সেখানকার প্রধানমন্ত্রী এই অবস্থায় সঙ্গে সঙ্গে মন্ত্রিসভাসহ পদত্যাগ করতেন। কয়েকজন মন্ত্রীকে পদত্যাগ করিয়ে এবং জেলে পাঠিয়ে শাক দিয়ে মাছ ঢাকা যাবে না। প্রধানমন্ত্রীর নামে এতবড় একটা অভিযোগ!

প্রধানমন্ত্রী শুধু আপনাদের নন, দেশের প্রধানমন্ত্রী তিনি, দেশের নেতা।

আজকে তার বিরুদ্ধে এই ভয়ঙ্কর অভিযোগ উঠেছে, একটা গুরুতর অভিযোগ। কিন্তু এই গুরুতর অভিযোগের বিরুদ্ধে পদত্যাগ করার কালচার ওদের নেই। হাওলার মাধ্যমে হাজার হাজার কোটি টাকার গোপনে লেনদেন হয়েছে। আমরা বামপন্থীরা এই প্রশ্নে কখনও কম্প্রোমাইজ করিনি।

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**

দেখাতে পারবেন যে. একজন বামপন্থী এম পি, এম এল এ বা নেতার নামে এই ধরনের দুর্নীতির অভিযোগ উঠেছে?

**(নয়েজ)**

রাজ্য সভাতে যখন হাওলা নিয়ে আলোচনা হয়েছিল সেখানে আপনাদেরই একজন রাজ্য সভার সদস্য—তার নামটা ঠিক মনে করতে পারছি না—বলেছিলেন যে, একমাত্র কমিউনিস্ট দল, বামপন্থীদের কারও নামে এ সম্পর্কে কোনও অভিযোগ করবার সাহস পায়নি। এটা আমার কথা নয়, একজন কংগ্রেস এম পি একথা বলেছেন রাজ্য সভায় দাঁড়িয়ে। আজকে ভারতবর্ষে এই যে ভয়ঙ্কর দুর্নীতি, অর্থনৈতিক সঙ্কট, এর প্রধান দায় আপনাদের, কংগ্রেস দলের।

[3-20 — 3-30 p.m.]

আপনারা ১৯৯১ সালে নতুন শিল্পনীতি, নতুন অর্থনীতি গ্রহণ করেছিলেন, কিন্তু তার পরিণতিতে কি দাঁড়ালো? তার পরিণতি দাঁড়িয়েছে এই! ১৯৯৫ সালের মার্চ পর্যন্ত ভারতবর্ষের বৈদেশিক ঋণের পরিমাণ হয়েছে ৩ লক্ষ ৬৬ হাজার ৪৪৮ কোটি টাকা। এর থেকে হিসাব করে দেখা যাচ্ছে ৯০ কোটি ভারতবাসীর মাথা পিছু বৈদেশিক ঋণের বোঝা দাঁড়াচ্ছে ৪ হাজার ৭১ টাকা। আমাদের এই দেশে ১৯৯১ সালে রেজিস্টার্ড বেকারের সংখ্যা ছিল ৩ কোটি ৪০ লক্ষ, এখন সেটা ৪ কোটি হয়েছে। অষ্টম পরিকল্পনার শেষে এটা ৪ কোটি কয়েক লক্ষকে ছাড়িয়ে যাবে। আর আনরেজিস্টার্ড বেকার ধরলে সারা ভারতবর্ষে আগামী ২০০০ সালের ৩৫ কোটি মানুষ বেকরত্বের জায়গায় চলে যাবে। আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ, বিশ্বব্যাঙ্ক থেকে ঋণ এবং উদারনীতির ফলে এই জিনিস হচ্ছে। ১৯৯১ সালে ৩৬ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করত, তখন কেন্দ্র কংগ্রেস সরকারের ছিল। আজকে ৫ বছর বাদে আরও ৬ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে নেমে গেছে। বিশ্বব্যাঙ্ক নির্দেশ দিয়েছে গণবন্টন ব্যবস্থা তুলে দিতে হবে। রেশনের মাধ্যমে সস্তায় খাদ্য সরবরাহ করা বন্ধ করে দিতে হবে। রেশনের মাধ্যমে কেরোসিন তেল দেওয়া বন্ধ করতে হবে। আজকে এই উদার নীতির ফলে গ্রামে যারা বাস করে যারা গরিব মানুষ, শহরের বেকার জনতা, খেটে খাওয়া মানুষ তাদের ভবিষ্যত জীবনে সঙ্কট দেখা দিয়েছে। আপনাদের লজ্জা করে না? দুর্নীতি আপনাদের মধ্যে প্রাতিষ্ঠানিক রূপ নিয়েছে, আপনারাই দুর্নীতির প্রাতিষ্ঠানিক রূপ

দিয়েছেন। আমাদের প্রধানমন্ত্রীর বিরুদ্ধে গুরুতর চাঞ্চল্যকর দুর্নীতির অভিযোগ উঠেছে। অন্য কোনও গণতান্ত্রিক রাষ্ট্র হলে প্রধানমন্ত্রী সঙ্গে সঙ্গে পদত্যাগ করে আবার মানুষের রায়ে নির্বাচিত হয়ে আসতেন। কিন্তু আপনাদের সেই সৎসাহস নেই।

স্যার, এখানে প্রশ্ন উঠেছে আইন-শৃঙ্খলা নিয়ে। প্রফেসর রায়ের বক্তব্য আমি শুনলাম। এখানে আমি ২-৩টি তথ্য তুলে ধরছি। ১৯৯৩ সাল এবং ১৯৯৪ সাল এই দুটি বছরের খুনের পরিসংখ্যান তিনটি রাজ্য মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র এবং পশ্চিমবঙ্গের তুলে ধরছি। ১৯৯৩ সালের মধ্যপ্রদেশে খুন হয়েছে ৩২৫৮টি, মহারাষ্ট্রে খুন হয়েছে ৩১৩৩টি এবং পশ্চিমবাংলায় খুন হয়েছে ১৫১৫টি। এখানে আরও কম হওয়া উচিত ছিল। ১৯৯৪ সালের মধ্যপ্রদেশের খুন হয়েছে ৩৩৫১টি মহারাষ্ট্রে খুন হয়েছে ৩১৩৩টি এবং পশ্চিমবাংলায় খুন হয়েছে ১৭৪২টি। আমি বলছি এখানে আরও খুন কম হওয়া উচিত ছিল, আইন-শৃঙ্খলা পরিস্থিতি আরও উন্নত হওয়া উচিত ছিল। আপনারা আবার চিৎকার করেন আইন-শৃঙ্খলা নিয়ে? আপনাদের বিবেক বোধ নেই, লজ্জা নেই। আজকে প্রশ্ন উত্তর পর্বে শুনলাম মুখ্যমন্ত্রীর ঘরের বাইরে একজন অবস্থান করেছিলেন। মুখ্যমন্ত্রী গিয়ে বললেন তাড়াতাড়ি মিটিয়ে নিতে, স্ব-সম্মানে মিটিয়ে নিয়ে অবস্থান তুলে নিতে বললেন। কোনও কংগ্রেস মুখ্যমন্ত্রী আছেন ভারতবর্ষে যিনি বিরোধী পক্ষের সঙ্গে এই ভাবে সম্মান দিয়ে মর্যাদা দিয়ে কথা বলেন এবং সমাধান করেন? আপনাদের মুখে এই সব কথা শোভা পায় না। আমি আর পুরানো কথা তুলতে চাইছি না। আমরা ভুলিনি ১৯৭০ সাল এবং ১৯৭৭ সালের কথা। আমার পাশে বসে আছেন বর্ধমান জেলার বিধায়ক মহারানি কোনার, ওনার স্বামী বিনয় কোনারকে বর্ধমানে রাস্তার উপর কোমরে দড়ি বেঁধে গায়ে থুতু দিয়ে লাথি মারতে মারতে কোর্টে তোলা হয়েছিল। তিনি তখন বিধানসভার সদস্য ছিলেন। আমরা ভুলে যাই নি বর্ধমানে সর্বজন শ্রদ্ধেয় সি পি এম শিব শঙ্কর চৌধুরি, যিনি এক সময় কংগ্রেস করতেন এবং বিনয় চৌধুরির সহকর্মী ছিলেন, তাকে বর্ধমানে সদর থানার সামনে খুন করেছিল ওই কংগ্রেসি গুন্ডারা। সেই সময় তার কোনও বিচার হয় নি। আমাদের দেশে এমারজেন্সি হয়েছিল। সেই সময় কত মানুষকে বিনা বিচারে আটক করা হয়েছিল, কত মানুষকে বিনা কারণে গ্রেপ্তার করা হয়েছিল তার সংখ্যা ছিল না। এক একজন নেতার বিরুদ্ধে হাজার হাজার মামলা দেওয়া হয়েছিল, আমার বিরুদ্ধে নানা মামলা দেওয়া হয়েছিল, নানাভাবে নির্যাতন করা হয়েছিল থানার মধ্যে, জেলখানার মধ্যে। এই সমস্ত সংবাদ আন্তর্জাতিক সংস্থার কাছে পৌঁছেছিল। আপনারা আবার এখানে লক আপে মৃত্যু বিনা বিচারে আটক এই সমস্ত হিসাব দিচ্ছেন? আপনাদের লজ্জা করে না? এরা মানবাধিকার নিয়ে কুমীরের কান্না কাঁদছেন, পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নেই বলে মায়া কান্না কাঁদছেন। পশ্চিমবাংলার কয়েকটি সংবাদপত্রের সাহায্য নিয়ে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কুৎসার বন্যা বইয়ে দিতে চাইছেন। আমি এদের একটু স্মরণ করতে বলি, আন্তর্জাতিক ক্ষেত্রে হাউস অব রিপ্রেজেনটেটিভ্‌ ডোনাল্ড এন ফ্রেজার, তিনি কি বলেছিলেন? তিনি বলেছিলেন "This has to be a common sense of decency and morality in this world if it is going to work, the defence of India's emergency decree has the familiar of the classic authoritarianism and Martial Law that we have

in Chile, South Korea and Philipines.''

এই মন্তব্য ভারতবর্ষের মানুষের মন্তব্য নয়। এ দেশের মানুষের অধিকার, মানুষের গণতান্ত্রিক অধিকার সমস্ত পদদলিত হচ্ছিল, কংগ্রেসের রাজত্বে যখন সবকিছু পদদলিত হচ্ছিল তখন পৃথিবীর একজন খ্যাতনামা ব্যক্তি এই কথা বলেছিলেন। আপনারা এমার্জেন্সি নিয়ে ডিফেন্ড করতে চাইছিলেন। তিনি তখন এই কথা বলেছিলেন। আপনারা আবার বলছেন আইনশৃঙ্খলার কথা। আমি আরও উদাহরণ দিতে পারি, সময় থাকলে আরও অনেক উদাহরণ দিতে পারি। আমি আপনাদের নেত্রী বলে বলছি না, শ্রীমতী নয়না সাহানী বলে বলছি না। তিনি ভারতবর্ষের একজন মানুষের সন্তান, একটি পরিবারের বধূ। তাকে নিষ্ঠুর ভাবে হত্যা করার পরে আমরা কোথাও দেখিনি মানবাধিকার নিয়ে কেউ প্রতিবাদ করেছেন। এরাই আবার মানবাধিকার নিয়ে চিৎকার করছেন। আপনাদেরই নেত্রী শ্রীমতী গিরিজা ব্যাস, তিনি কি বলেছিলেন? তিনি বলেছেন, মহিলাদের যদি কংগ্রেসে আসতে হয়, তাহলে তাকে ক্যারাটে, কুংফু শিখতে হবে। এই কথা আমার নয়, আপনাদের কংগ্রেসের নেত্রী শ্রীমতী গিরিজা ব্যাস আক্ষেপ করে বলেছেন, তাকে আক্ষেপ করে এই কথা বলতে হয়েছে। এর পরেও বলবেন, পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নেই? এই বিধানসভায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয়, তিনি যখন কংগ্রেসের বিরোধী বেঞ্চে বসতেন, ১৯৭৫-৭৬ সালের কোনও এক সময়ে বক্তৃতা করেছেন, যুব কংগ্রেসের রত্ন বলে। মাননীয় প্রয়াত শ্রীমতী ইন্দিরা গান্ধী উত্তর প্রদেশের যুব কংগ্রেসের এক জনসভায় বলেছিলেন, ইউ হ্যাভ স্টোলেন আওয়ার থান্ডার। তোমরা আমার পালের নৌকা কেড়ে নিয়েছ। নাগপুরে মহিলা কংগ্রেস চলছিল, সেই সময়ে সেখানে পতিতালয়ের মহিলারাও রেড লাইট এলাকা ছেড়ে, শহর ছেড়ে পালিয়ে গিয়েছিল। যতগুলো রেলস্টেশন ছিল, সেখানকার খাবার দাবার সহ লুট হয়েছিল। এটা আমার কথা নয়। এটা পুরানো কংগ্রেসের নেতা, যিনি কোনওদিন কমিউনিস্টদের সার্টিফিকেট দেন নি, প্রয়াত প্রফুল্লচন্দ্র সেনের কথা। যার সঙ্গে আমার জেলার খুব গভীর সম্পর্ক ছিল। তিনি এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, ওরা এখানে আবার বলেন আইনশৃঙ্খলার কথা। আমরা এখানে ১৮/১৯ বছর আছি, অনেকগুলো দল মিলে আছি। আমরা সবাই মিলে একটা কর্মসূচি তৈরি করেছি এবং তাকে কার্যকর করার চেষ্টা করছি। আমি সেই কথার পুনরাবৃত্তি করতে চাই না। এখানে মাননীয় অম্বিকা ব্যানার্জি উপস্থিত আছেন। তিনিও আমার সঙ্গে আশা করি একমত হবেন। আমি সত্য বলছি, না অসত্য বলছি, বলবেন। এটাকে অন্যভাবে নেবেন না। আমরা বিধানসভার পক্ষ থেকে কর্ণাটকে গিয়েছিলাম সব বিধায়ক মিলে। সেখানে একজন এম এল এ আমাকে জিজ্ঞাসা করেছিলেন আমি সি পি এম-এর সদস্য বলে হয়ত—কুড ইউ টেল মি দি মিস্ট্রি দ্যাট লাইস।

[3-30 — 3-40 p.m.]

that you are running Government for four consecutive terms. আমি তাদের বললাম বেটার ইউ আসক ইয়োর ফ্রেন্ডস দে উইল রিপ্লাই। আমরা যে আজকে ১৯ বছর ধরে সরকারে আছি সেটা কি গায়ের জোরে, নাকি দাঙ্গা করে আছি সেটা বলুন তো।

আমরা গায়ের জোরেও নেই, দাঙ্গা করে নেই, পশ্চিমবঙ্গের মানুষ আমাদের পক্ষে আছেন তাই আজও আমরা জিতে আসতে পারছি। আপনাদের পক্ষেও নিশ্চয় আছে, তা না হলে আপনারাই বা এলেন কি করে? কিন্তু বেশিরভাগ অংশের মানুষ আমাদের পক্ষে বলেই আমরা এখনও আছি। আপনারাও জিতছেন তার কারণ হিসাবে আমার জেলার কথাই বলি সেখানে অনেকগুলো জায়গায় মিউনিসিপ্যালিটি ইলেকশনে আমরা হেরে গেছি, আপনারা জিতেছেন। কংগ্রেসের যে সুনাম ছিল এবং সারা ভারতবর্ষে সমস্ত রাজ্যগুলোতে যে শাসন করত, এখন আর সে দাবি করতে পারছে না। এখন ১২টি রাজ্য কংগ্রেসের হাত ছাড়া হয়ে গেছে। আর পশ্চিমবঙ্গে যতবারই নির্বাচন হয়েছে, বিধানসভা কি লোকসভা বলুন, কি পৌরসভা, পঞ্চায়েত বলুন সর্বত্রই বামফ্রন্ট সরকার বারে বারে জিতে এসেছে। বামফ্রন্ট সরকার কংগ্রেসের দয়ায় আসে নি। কতকগুলো সংবাদপত্র আছে তারাই রোজই আমাদের বিরুদ্ধে কুৎসা করে বেড়ান। আমরা তাদের দয়াতেও আসিনি। আমরা গর্বের সঙ্গে বলছি, পশ্চিমবঙ্গে আমরা এসেছি আছি এবং আসব। অনেকে স্বপ্ন দেখছেন যে, পরবর্তী মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গে কে হবেন? এই হাউসেই একজন মাননীয় সদস্য, আগে কংগ্রেসের ডেপুটি লিডার ছিলেন, কিনি বললেন আমিও তো মুখ্যমন্ত্রী হবার যোগ্য। আপনাদের মধ্যে কেউ কেউ আবার বলছেন যে, রাইটার্স বিল্ডিংসে তেরঙ্গা ঝান্ডা উড়বে। কতজন মুখ্যমন্ত্রী যে হবেন জানি না। মাননীয় প্রধানমন্ত্রী প্রদেশ কংগ্রেসের একটি মিটিং পশ্চিমবঙ্গের প্রদেশ কংগ্রেস সভাপতির কাছে এই রাজ্যের আসন সংখ্যা জানতে চাইলে পশ্চিমবঙ্গের প্রদেশ কংগ্রেসের সভাপতি বলেছিলেন যে, পশ্চিমবঙ্গে আমরা ক্ষমতায় আসব না, কিন্তু সংখ্যা কিছু বাড়বে এই আশা করি। আমি যদি ভুল বলে থাকি উনি শুধরে দেবেন। উত্তরপ্রদেশের সভাপতি অবশ্যি বলেছিলেন যে তারা সুইপ করবেন। সুতরাং পশ্চিমবঙ্গের কংগ্রেস যে নেকসট ইলেকশনে রাইটার্স বিল্ডিংস দখল করবেন এই দাবি তারা করতে পারেন না। যাইহোক যেকথা বলছিলাম সেটা হচ্ছে যে, উন্নয়নের একটা উৎসর মুখ আজকে আমরা খুলে দিয়েছি। আজকে উন্নয়নের জোয়ার গ্রামেগঞ্জে ছড়িয়ে পড়েছে, এই পটভূমিকায় দাঁড়িয়ে কংগ্রেস আজকে শিল্পোন্নয়ন বিপন্ন করার চেষ্টা করছেন। সুতরাং পশ্চিমবঙ্গ যে সাফল্য অর্জন করেছে তাতে বিরোধীপক্ষরা যতই বলুন না কেন তা রুদ্ধ করা যাবে না। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী দিল্লিতে গিয়ে যখন এখানকার নির্বাচিত এম পি দের বললেন যে, আপনারা আসুন আমরা একসঙ্গে শিল্পের বিকাশের জন্য আলোচনা করি, তাতে তারা বললেন তারা আসবেন না। এতে শুধু মুখ্যমন্ত্রীকে তারা অপমান করলেন না, পশ্চিমবঙ্গের বিরুদ্ধে তারা চলে গেলেন। সুতরাং এই বিরোধিতা সত্ত্বেও পশ্চিমবঙ্গের মানুষ আমাদের সঙ্গে আছে এবং এই অসহযোগিতা সত্ত্বেও মানুষ আমাদের সঙ্গে আছে ওরা আইন শৃঙ্খলা নষ্ট করা সত্ত্বেও আমরা ভূমি সংস্কার, খাদ্যোৎপন্ন সফলতা অর্জন করতে পেরেছি। এইবার আমরা শিল্পের বিকাশের দিকে এগিয়েছি। মাননীয় সৌগত বাবু দিল্লির থেকে টাকা দেওয়ার ব্যাপারে বললেন। আমাদের দিল্লি দয়া করছে, না, আমাদের প্রাপ্য টাকা তারা দিচ্ছেন। আমরা সেই টাকা দেশের উন্নয়নের কাজে, গরিব মানুষের স্বার্থে ব্যবহার করার চেষ্টা করছি। আজকে শিল্পায়নের প্রশ্নে যেকথা ওরা স্বীকার করতে পারলেন না সেটা হচ্ছে যে, আমাদের ঋণের অনুপাতের পরিমাণ হচ্ছে ৪৬.৫

শতাংশ। আর ভারতবর্ষে হচ্ছে ৬০ শতাংশ। এই যে বঞ্চনা, পশ্চিমবাংলার প্রতি রাজনৈতিক বঞ্চনা, ষড়যন্ত্র নিয়ে আমরা বহু বছর ধরে বলছি, যেহেতু পশ্চিমবাংলার মানুষ প্রতিবাদী মানুষ পশ্চিমাবাংলার মানুষ মাথা উঁচু করে কথা বলে, তাই পশ্চিমবাংলার প্রতি বঞ্চনা। ঋণের আমানতের জাতীয় গড় হচ্ছে ৬০ শতাংশ, পশ্চিমবাংলায় হচ্ছে ৪৬.৫ শতাংশ, ভারতবর্ষের ভৌগোলিক এলাকা ধরলে ২.৭ শতাংশ হচ্ছে আমাদের এখানে, জনসংখ্যা হচ্ছে ৮ শতাংশ পশ্চিমবাংলায় বাস করে। সারা দেশের শিল্প উৎপাদনের তুলনায় পশ্চিমবাংলার স্থান ছিল ৫১ সালে ২৪ শতাংশ, ৬০ সালে সেটা নেমে হল ২২.৯ শতাংশ, ৭৫-৭৬ সালে সেটা হল ১১.৫ শতাংশ, ৮৪-৮৫ সালে নেমে হল ৮.১ শতাংশ। এই রাজ্যে কেন বিনিয়োগ হল না, কেন আধুনিকী ভারী শিল্প গড়তে কেন্দ্রীয় সরকার সহায়তা করলেন না? ৯০ এর দশক থেকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে ভারী শিল্পায়ন শুরু হয়েছে, পশ্চিমবাংলায় শুধু হয়েছে ৬০ এর দশক থেকে। শ্রমিক শ্রেণীর অস্তিত্বকে কেন্দ্রীয় সরকার বিপদজনক অবস্থার মধ্যে এনে দাঁড় করিয়েছে। আমরা দেখতে পাচ্ছি। ৯১ সালের ১লা আগস্ট থেকে ৯৪ সালের ৩০এ জুন পর্যন্ত দেশি, বিদেশি বিনিয়োগের যে প্রস্তাব এসেছে তার ৬০ ভাগ চলে গেছে মহারাষ্ট্র, গুজরাট, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ। পশ্চিমবাংলায় যেখানে দেশের মানুষের সংখ্যার ৮ শতাংশ বাস করে, সেখানে বিনিয়োগ হয়েছে আড়াই পারসেন্ট। পশ্চিমবাংলার প্রতি এটা হচ্ছে একটা বঞ্চনা। সেখানে মুক্ত অর্থনীতির কিছু সুযোগ পশ্চিমবাংলা গ্রহণ করেছে। আমরা কাউকে মিথ্যা আশা দিতে চাই না, অলীক স্বপ্ন দেখাতে চাইনা। পশ্চিমবাংলায় অনেকগুলি মৌ সই হয়ে গেল, অনেকগুলি আধুনিক শিল্প গড়ে উঠলে পশ্চিমবাংলায় সব বেকারের চাকরি হয়ে যাবে বলে আমি মনে করি না। হলদিয়ার যদি পেট্রো কেমিক্যালস কমপ্লেক্স চালু হয় তাহলে ডাউন স্ট্রিমে লক্ষ লক্ষ বেকারের চাকরি হবে। আমাদের রাজ্যে যদি পুরানো শিল্পগুলি আধুনিকীকরণ হত চটকলগুলির যে অবস্থা মালিকরা দাঁড় করিয়েছে, সেই অবস্থা যদি পরিবর্তন করে আধুনিকীকরণ হত তাহলে আরও বাজার হত, অনেক মানুষের কাজ হত, অনেক বিদেশি মুদ্রা আয় হত। আমরা পশ্চিমবাংলায় সেখানে দেখতে পাচ্ছি বিদ্যুৎ এর ক্ষেত্রে ৮০ সালে এটাকে যদি ১০০ হিসাবে সূচক ধরি তাহলে ৯১ সালে ছিল ২৪৮.৮, ৯২ সালে ২৬৩.৫, ৯৩ সালে ২৯৯.৮ পারসেন্ট। পশ্চিমবাংলায় সার্বিক উৎপাদনের ক্ষেত্রে ৬৫ সালকে যদি ধরি ১২৬.৩ পারসেন্ট, ৭৫ সালে ১০২.৭ পারসেন্ট, ৯২ সালে ১৪৯ এটা একটা অগ্রগতির দিক। দুর্ভাগ্যের বিষয় এই অগ্রগতির দিকে তো ওরা দৃষ্টি নিক্ষেপ করবেন না। তাই চেয়ারম্যান স্যার, আপনি আমাকে যে সময় দিয়েছেন এই প্রস্তাবকে সমর্থন করে, বিধানসভায় এই অন্তিম লগ্নে দাঁড়িয়ে কংগ্রেস দল বুঝে নিয়েছে ভারতবর্ষের ১২টি রাজ্য কংগ্রেস দলের হাতছাড়া। এও বুঝে নিয়েছে পশ্চিমবাংলায় আর তারা কোনওদিন ফিরে আসবে না। ৬৭ থেকে পশ্চিমবাংলায় কংগ্রেসের হাতছাড়া ফিরে আসার সম্ভাবনা নেই। তাই পশ্চিমবাংলার মানুষের প্রতি আস্থা রেখেই আমরা এগুতে চাই। পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের রাজনীতিতে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে চায়। আমাদের নেতা জ্যোতি বসুর নেতৃত্বে এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে রাজ্যপালের ভাষণের উপর আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। মাননীয় সদস্য শান্তশ্রী বাবুর বক্তব্য শুনলাম সৌগত বাবুর মতো তিনিও পন্ডিত মানুষ, শিক্ষক, আমি আশা করেছিলাম তার কাছ থেকে কিছু শিখবো বলে। কিন্তু তার এই তাত্ত্বিক কথা বাস্তব জগত থেকে অনেক দূরে চলে গেছে। বাস্তব এবং তত্ত্বর সঙ্গে খাপ খায়না, একটা ইন্টার রিলেটেড ব্যাপার হয় তত্ত্বকে যখন বাস্তবে রূপায়িত করতে পারবেন তখন সেটাকে নিয়ে কথা বলতে আসবেন, তখনই তত্ত্বটা সাফল্যলাভ করে। চিরকাল আপনারা তত্ত্বকথা বলে দেশটাকে শেষ করে দিয়েছেন। আপনারা আন্তর্জাতিক কথা বলেন, অন্যান্য রাজ্যের কথা বলেন, কিন্তু নিজেদের রাজ্যের কথা একবারও বলেন না। আপনারা শুধু বস্তাপচা বুলি আওড়ান। আপনাদের তত্ত্ব যেখান থেকে আসে সেই দেশটাও শেষ হয়ে গেছে। আপনাদের সেগুলো আর বাস্তবে পরিণত হবে না। শান্ত্রশ্রীবাবু আমাদের কংগ্রেসি প্রধানমন্ত্রীর বিরুদ্ধে বললেন। আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী বললেন হোচি মিনের মতো জীবনযাপন করা উচিত। হোচি মিনের মতো জীবনযাপন তো প্রফুল্লচন্দ্র সেন, বিধানচন্দ্র রায়, ডাঃ ঘোষরা করেছেন। আর সেই প্রফুল্লচন্দ্র সেনের নামে আপনারা অনেক কুৎসা করেছেন, শেষে পি জি হাসপাতালে নেগলেকটেড হয়ে তিনি মারা গেছেন। কিন্তু আপনাদের মুখ্যমন্ত্রীর জীবনযাপন কিভাবে চলছে, কিভাবে তিনি থাকছেন সেটা আমরা জানি। ইউ আর মোর এরিসট্রোক্রেট। বিধানচন্দ্র রায় যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, নর্থ বেঙ্গল মেডিকেল কলেজ, নর্থ বেঙ্গল এগ্রিকালচারাল কলেজ দিতে পেরেছিলেন। তিনি উপহার দিয়েছিলেন ফরাক্কা ব্যারেজ, তিনি উপহার দিয়েছিলেন কল্যাণী, সল্টলেক আবাসন প্রকল্প, তিনি উপহার দিয়েছিলেন পশ্চিমবঙ্গের মানুষকে দুর্গাপুর ও চিত্তরঞ্জন লোকোমোটিভ। আর আপনারা বার বার করে দিল্লির সার্বিক ব্যর্থতার কথা শুধু বলছেন। আপনারা ১৮-১৯ বছর ধরে ক্ষমতায় আছেন, আপনাদের মুখ্যমন্ত্রী রেকর্ড করেছেন, কিন্তু সার্বিক ব্যর্থতার কথা আপনারা একবারও বলছেন না। আপনারা নাকি পশ্চিমবাংলায় শিল্পের জোয়ার বইয়ে দেবেন। আপনাদের মুখ্যমন্ত্রী ১৮ বছরে কতবার বিদেশে গেছেন? ডাক্তার রায় একবার গিয়েছিলেন। সিদ্ধার্থশঙ্কর রায়, অজয় মুখার্জি, প্রফুল্লচন্দ্র সেন তাদের মুখ্যমন্ত্রীত্বকালে কতবার বিদেশে গিয়েছিলেন। একটাও ইন্ডাস্ট্রি আপনাদের সময় এসেছে। একটা জুটমিলও আপনারা আপনাদের রাজত্বে করতে পেরেছেন। সব জায়গাতেই আপনারা শুধু ওয়ার্ক কালচার শেষ করে দিয়েছেন। একটা জুটমিল দিয়ে আজকে ধোঁয়া বেরোয়না, একটা পেপার মিল দিয়ে আজকে ধোঁয়া বেরোয় না। একটা ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি আজকে খোলা আছে ; একটা পাইওনিয়ার ইন্ডাস্ট্রি কি আজকে খোলা আছে, একটা কেমিকেল ইন্ডাস্ট্রি কি আজকে খোলা আছে? আপনাদের রাজত্বে আপনারা এই সমস্ত শিল্পের একটাও করতে পেরেছেন? নতুন তো দূরের কথা, যেগুলো বন্ধ আছে সেগুলো খোলার কথা বলেছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে। আমরা তাকে বলেছি হাইটেক ইন্ডাস্ট্রি করুন, আমরা সবসময় পাশে আছি। যদি ইন্টারন্যাশনাল মার্কেট কমপ্লিট করতে হয় তবে হাইটেক ইন্ডাস্ট্রির দরকার। কিন্তু তাতে কতজন মানুষকে এমপ্লয়মেন্ট দেওয়া যেতে পারে? এটা আমরা বার বার বলেছি,

আমাদের যে ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিগুলো আছে যেমন— চটকল, ইঞ্জিনিয়ারিং শিল্প, কেমিক্যাল শিল্প, ওয়াগান শিল্প এগুলোর উন্নতির চেষ্টা করুন। এগুলোর অর্ধেকই বন্ধ আছে। আর যেগুলো সেগুলো ধুঁকছে। প্রায় সবগুলোই বি আই এফ আর-এ চলে যাচ্ছে। পশ্চিমবঙ্গে অনেক ইন্ডাস্ট্রিয়ালিস্ট আছেন, কিন্তু জ্যোতিবাবু শিল্প গড়ার জন্য বিদেশ যাচ্ছেন। বিদেশে ছোটাছুটি না করে এখানে যে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা আছেন তাদের নিয়ে শিল্প গড়ে তুলুন। গোয়েঙ্কা, ডানকানস, আই টি সি এরা কি বিদেশ থেকে এসেছেন? এরা কি লন্ডন থেকে এসেছেন? এরা সবাই ক্যালকাটা বেসড। মাল্টিন্যাশনাল কোম্পানিগুলো সবই এখানে ছিল। ফিলিপস, সিমেন্স এদের শুরু হয়েছিল পশ্চিমবঙ্গ থেকে পরে এরা অন্য জায়গায় যায়। আজকে সল্টলেকে যে ইলেকট্রনিক্স কমপ্লেক্স গড়ে উঠছে তাকে স্বাগত জানাই, জ্যোতিবাবু এব্যাপারে খুবই ইন্টারেস্টেড। তিনি যখন পারছেন না তখন সোমনাথবাবুকে পাঠাচ্ছেন, সোমনাথবাবু না পারলে বিদ্যুৎবাবু দৌড়াচ্ছেন। কিন্তু নিট ফল কি হচ্ছে? মৌ সাইন হচ্ছে। কিন্তু মৌ সাইন হলেই ইন্ডাস্ট্রি গড়ে ওঠে না। সল্টলেকে সুন্দর পরিবেশ সৃষ্টি করা যে সে পারত। যেটা হয়েছিল সেটা কি সাকসেসফুল হয়েছে? হাইটেক ইন্ডাস্ট্রিগুলো যেগুলো আছে সেগুলোতে কি প্রোডাকশন শুরু করতে পেরেছে? সমস্ত প্ল্যান্টস গুলো মহারাষ্ট্রে চলে যাচ্ছে। সিঙ্গাপুরের প্রাইম মিনিস্টার এখানে এসেছিলেন জ্যোতিবাবু তার সঙ্গে দহরম মহরম করলেন। সোমনাথ বাবু সিঙ্গাপুরে অনেক প্রমোদভ্রমণ করে এসেছেন, তিনিও চেষ্টা করেছেন, কিন্তু সিঙ্গাপুরের প্রাইম মিনিস্টার কলকাতায় এসে এখানকার আবহাওয়া দেখে মহারাষ্ট্রে চলে গেলেন। তিনি বলে গেলেন যে ইন্ডাস্ট্রি গড়ে তোলার জন্য যে মিনিমাম ইনফ্রাস্ট্রকচার দরকার, সেই মিনিমাম ইনফ্রাস্ট্রাকচার পশ্চিমবঙ্গে নেই, এখনও পর্যন্ত হয় নি এবং কবে হবে জানি না। সবচেয়ে বড় সমস্যা দেখা গেছে রাস্তাঘাট নিয়ে। কলকাতা শহর থেকে যদি সল্টলেক যেতে চান তবে কতক্ষণ সময় লাগে? যদিও বাইপাশ হয়ে তা সত্ত্বেও প্রচুর সময় চলে যাবে। যদি ফলতা যেতে হয় গাড়ি করে কতক্ষণ সময় লাগে?

[3-50 — 4-00 p.m.]

জিনিসপত্র নিয়ে আসার জন্য রাস্তাঘাট চাই, হেলিকপ্টার দিয়ে তো হবে না। পরিকাঠামোর প্রধান জিনিস হচ্ছে রাস্তাঘাট, সেটা যদি তৈরি না হয়, তাহলে তো হবেনা। কিন্তু সেজন্য কোনও পরিকল্পনাও দেখতে পাচ্ছি না। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশে যাচ্ছে, সোমনাথ বাবু বিদেশে যাচ্ছে মূলধন জোগাড় করতে। কেন্দ্রীয় অর্থনীতির যেটুকু সুবিধা আছে সবটা নেবেন আপনারা আর এখানে পার্টির তরফ থেকে বলবেন, কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে ক্যাপিটাল নিয়ে এসে বিকিয়ে দিচ্ছে। কোনটা ঠিক? এই অর্থনীতির সুযোগটা আপনারা নেবেন কি নেবেন না ঠিক করতে হবে। এবং তা যদি হয়, তাহলে এই কমিউনিস্ট রাজ্য সেইভাবে চালাবেন কি না, ঠিক করতে হবে। যতক্ষণ না ওয়ার্ক কালচার ঠিক করছেন, ততদিন ইন্ডাস্ট্রি এখানে হওয়ার সুবিধা নেই। কেননা, সাধারণ ইন্ডাস্ট্রিয়ালিস্টরা ভীত, সন্ত্রস্ত থাকে, তারা জানে না কবে স্ট্রাইক হয়ে যাবে বন্ধ হয়ে যাবে। ট্রেড ইউনিয়ন লিডারশিপ এমন একটা জায়গায় নিয়ে গিয়েছেন যে, ফাইন্যান্সরা, ইন্ডাস্ট্রিয়ালিস্টরা ভীত, সন্ত্রস্ত হয়ে পড়েছে। স্যাংকি, গেস্টকিন উইলিয়াম এর কি অবস্থা। শুনছি কেশোরাম রেয়ন-এ স্ট্রাইক

আছে। সরকারের পক্ষ থেকে উদ্যোগ নেওয়া উচিত বন্ধ কল-কারখানা গুলো খোলার জন্য এবং রুগ্ন কারখানাগুলোর আধুনিকীকরণের জন্য। সল্টলেকে যারা চেষ্টা করছিলেন, তারা ওয়ার্ক কালচারের ভয়ে কিছু করতে সাহস পাচ্ছেন না। হাইটেক ইন্ডাস্ট্রিতে স্কিল্ড লোক দরকার হয়, কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে তো স্কিল্ড লোকের অভাব নেই। কোনও কারখানা হতে গেলে তার গেটে গিয়ে চাকরি দিতে হবে, চাকরি দিতে হবে, এরকম করলে তো হবে না। ক'দিন আগে সিমেন্সে একটি লোক মারা গেছে। আমি যেটা বলতে চাইছি, সার্বিক ব্যর্থতা ঢাকতে গিয়ে নানারকম কথা বলা হচ্ছে। শিল্পের বাড়-বাড়ন্তের কথা বলে দেশের লোককে ধাপ্পা দেওয়া হচ্ছে। দেশে যত কল-কারখানা বন্ধ আছে, তার এক তৃতীয়াংশই পশ্চিমবঙ্গ। মাননীয় মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন, সোমনাথ বাবু চেষ্টা করছেন, কিন্তু তারা সফল হবেন না, যতক্ষণ না পার্টির তরফ থেকে পুরোপুরি সমর্থন করবেন। একদিকে বলবেন মাল্টিন্যাশনাল কোম্পানি নিয়ে এসে লিক্যুইডেট করা হচ্ছে, আবার তাদের পাঠাচ্ছেন বিদেশ থেকে অর্থ নিয়ে আসার জন্য সেটা কখনও সম্ভব নয়। অবশেষে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের অ্যামেন্ডমেন্টগুলোর সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করে এবং আমাদের দিক থেকে যে প্রস্তাব দেওয়া হয়েছে তার সমর্থন করে বক্তব্য রাখছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে বামফ্রন্ট দীর্ঘদিন হল ক্ষমতায় আছে। স্যার, আগে আমাদের সমাজে ধর্মীয় অনেক কুসংস্কার ছিল। রাজা রামমোহন রায়, বিদ্যাসাগর প্রভৃতি সমাজ সংস্কারকদের সেই সব সুকসংস্কার উৎখাত করতে অনেক বাধা-বিপত্তি অতিক্রম করতে হয়েছিল। স্যার, পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা রাজনৈতিক কুসংস্কার প্রচার হয়েছিল যে, বামপন্থীরা নাকি কমি[illegible]। তারা গরিব, সর্বহারাদের নাকি মা-বাপ, ইত্যাদি। পশ্চিমবঙ্গের মানুষের কাছে এই রকম একটা রাজনৈতিক কুসংস্কার ছিল। মানুষের দারিদ্রের অভাবের সুযোগ নিয়ে তাদের বিভিন্ন দুর্বলতার সুযোগ নিয়ে আপনারা ১৮ বছর ক্ষমতায় বসে আছেন। এই ক্ষমতা ছিল পশ্চিমবঙ্গের মানুষের কাছে। এই রাজনৈতিক ইলিউশনটা আজকে ডিজ-ইলিউশন হয়ে গেছে। একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। মানুষের ধারণা হয়েছে ১৮ বছর ধরে এরা ধাপ্পা দিয়ে গেল। এটা আমাদের কথা নয়, পশ্চিমবঙ্গের মানুষের কাছে নৃপেনবাবুর কথা, সুমন্ত হীরার কথা, ক্যাবিনেটের প্রবীন মন্ত্রী বিনয় চৌধুরির, যতীন চক্রবর্তীর কথা। মনোরঞ্জন হাজরার কথা। বিনয়বাবু বলেছিলেন এটা কন্ট্রক্টরদের সরকার। বুদ্ধদেববাবু বলেছিলেন এটা চোরদের সরকার। আজকে ওদের দেওয়ালে পিঠ ঠেকে গেছে। স্যার, আজকে সর্বক্ষেত্রে বলা হচ্ছে, আমাদের ছেলে ফার্স্ট হচ্ছে। শিক্ষা ব্যবস্থায় অরাজকতা চলছে, আইনে অরাজকতা চলছে, সেচ ব্যবস্থায় অরাজকতা চলছে। আজকে আপনারা বিদ্যুতের ব্যাপারে ব্যর্থ। অথচ বলা হচ্ছে, আমাদের ছেলে সব বিষয়ে ফার্স্ট হচ্ছে। স্যার, আজকে শিক্ষা ব্যবস্থা দেখুন, চিকিৎসা দেখুন, কি দুরাবস্থা চলছে সেখানে। স্যার, ঐ যারা ওখানে দাঁড়িয়ে প্রতিবাদ করছেন ওদের কেউ কেউ আবার এখানে বলেন,

স্যার, হাসপাতালে কুকুরে কামড়ানোর ওষুধ নেই, মানুষের জীবনদায়ী ওষুধ নেই, ডাক্তার নেই অ্যাম্বুলেন্স নেই—ইত্যাদি কাঁদুনি গাঁয়। স্যার, আপনি জানেন চিকিৎসা ব্যবস্থা লাটে উঠে গিয়েছে। গরিব মানুষরা আজকে ওষুধ পাচ্ছে না। স্যার, নদীয়া ধুবুলিয়ার টি বি হাসপাতাল, ১ হাজার বেডের হাসপাতাল বি সি রায় স্যানেটরিয়াম প্রভৃতি আজকে মুখ থুবড়ে পড়েছে। ওষুধ নেই, খাবার যা দেওয়া হয় তা কুকুরের খাওয়ার অযোগ্য। শিক্ষা ব্যবস্থায় আসুন। নদীয়া জেলায় ১৫০ থেকে ২০০টি প্রাইমারি স্কুলে একজন করে শিক্ষক রয়েছে। মাধ্যমিক স্কুলেরও অবস্থা ভালো নয়। ঘর-বাড়ি নেই। শিক্ষা আজকে লাটে উঠেছে। জলঙ্গি-গঙ্গা-পদ্মা-ভাগীরথীর ভাঙ্গনে আজকে মানুষের ঘর-বাড়ি, কৃষিজমি সমস্ত জলের তলায় চলে যাচ্ছে। কিন্তু তাদের জন্য কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। ভাঙ্গন রোধ করবার জন্য বা অসহায় মানুষের সাহায্যের কোনও ব্যবস্থা করা হচ্ছে না। অথচ বলা হচ্ছে, আমাদের ছেলে সব বিষয়ে ফার্স্ট হচ্ছে। বলা হয়েছিল কোনও গণ আন্দোলনের উপর পুলিশ গুলি চালাবে না। অথচ হরিহর পাড়া, যুব কংগ্রেস-এর মিটিং-এ শান্তিপুরের কৃষকদের উপর গুলি চালানো হল। শ্রমিকদের উপর, মহিলাদের উপর, শিক্ষকদের আন্দোলনের উপর ঝাঁকে ঝাঁকে গুলি করে নির্মমভাবে মেরেছে। জুটমিলের শ্রমিকদের গুলি করে মেরেছে, সর্বহারাদের গুলি করে মেরেছে পুলিশ। পুলিশ আজকে ঠুঁটো জগন্নাথ, পুলিশ দপ্তর ব্যর্থ হয়েছে। আজকে পুলিশ নারী ধর্ষন করে গুলি করে মেরেছে, জঙ্গলের রাজত্ব তৈরি করেছে এই সমস্ত কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। আজকে পুলিশ ২৭৮ জনকে পুলিশ লক-আপে মেরেছে। ১৯৬৫ সালে খাদ্য আন্দোলনে পুলিশের গুলিতে নুরুল ইসলাম মরেছিল, এই ভদ্রলোকরা যে দিন নুরুল ইসলামের ডেডবডি দেখিয়ে পশ্চিমবাংলার মানুষকে ধাপ্পা দিয়েছিল। আজকে পশ্চিমবাংলার মানুষ বোঝে, তাই তো পঞ্চায়েত নির্বাচনে, কলকাতা কর্পোরেশন নির্বাচনে মানুষকে থ্রেট করেও, রিভলবার, বন্দুক দেখিয়েও কিছু হয়নি। দেওয়াল লিখনগুলি ভালো করে দেখবেন, ৬৫ কোটি টাকার হাওলা কেলেঙ্কারি আর হাজার কোটি টাকার ওয়াকফ কেলেঙ্কারি এর কৈফিয়ত আপনাদের দিতে হবে মানুষের কাছে। হাজার হাজার কোটি টাকা আত্মসাৎ করা হয়েছে। সল্টলেকের জমি কেলেঙ্কারির সঙ্গে মুখ্যমন্ত্রী জড়িত আছে, তার আপ্ত-সহায়ক জড়িত আছে সমস্ত কেলেঙ্কারির কৈফিয়ত দিতে হবে পশ্চিমবাংলার মানুষের কাছে। পশ্চিমবাংলার মানুষের কাছে হাওলা দেখালে হবে না। চন্দন তৈরি করেছেন আঠারো বছর বিপ্লব করে, আর রশিদ, লক্ষ্মী থেকে শুরু করে শ্রীধর, লালু, ভুলু, ঝুনু এদের সঙ্গে বন্ধুত্ব হয়েছে ১৮ বছরে। পশ্চিমবাংলার বেকাররা আপনাদের ছাড়বে না, ১৮ বছরে ১৮টি ছেলের কর্মসংস্থান হয়নি। আজকে পার-ক্যাপিটা পশ্চিমবঙ্গের কি অবস্থা। পাঞ্জাব, হরিয়ানার অর্ধেকও বোধহয়, পার-ক্যাপিটা পশ্চিমবঙ্গের ইনকাম নয়। আপনারা কি অবস্থা করেছেন পশ্চিমবঙ্গের? আজকে আমাদের শিক্ষা ব্যবস্থা, সেচ ব্যবস্থা, বিদ্যুৎ ব্যবস্থা, প্রশাসনের কি করেছেন? সব বিষয়ে ফেল করেছেন, সব কিছুতেই ব্যর্থ হয়েছেন আর এখানে গলাবাজি করছেন। একজন নুরুল ইসলামকে দেখিয়ে এই কান্ড করছেন, আর ২৭৮ জনকে মেরেছেন, হরিহরপাড়ায় ঝাঁকে ঝাঁকে জবাই করেছেন, কুরবানি করেছেন। আজকে নদীয়া জেলা পাঞ্জাবের উপর হয়ে গেছে। ১২০০ কংগ্রেস কর্মীকে খুন করেছেন। এম এল এ থেকে শুরু করে পঞ্চায়েত সদস্য, পঞ্চায়েতের

সভাপতি, সদস্য পর্যন্ত কেউ বাদ নেই। আপনাদের বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। আপনারা রাজ্যপালের মুখ দিয়ে কেন্দ্রীয় সরকারের সাফল্যের কথাই বলিয়েছেন। এতে ধাপ্পাবাজ পশ্চিমবঙ্গ সরকারের কোনও কর্মসূচি নেই বেকারদের জন্য, গরিব মানুষের জন্য, সর্বহারাদের জন্য, তফসিলি জাতি, হরিজন এবং সংখ্যালঘু মানুষের জন্য। তাই এই ভাষণের বিরোধিতা করে এবং আমাদের আনা সমস্ত কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, এই সভায় মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ রেখেছেন তার জন্য তাকে একটা ধন্যবাদ জানিয়ে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে আনা হয়েছে আমি সেই প্রস্তাবের সমর্থনে দু একটা কথা বলতে চাই। এখানে এই বিতর্কে অংশ গ্রহণ করে বিরোধী দলের মাননীয় বন্ধুগণ প্রায় সকলেই বলে গেলেন, রাজ্যপালের ভাষণে এটা নেই, ওটা নেই, সেটা নেই ইত্যাদি। সেভাবে সেসব কথা রাজ্যপালের ভাষণে রাখা যায় না। যদি রাখতে হয় তাহলে সেই ভাষণটা পড়তে কয়েক দিন লেগে যায় এবং ডিবেট করতে কয়েক মাস লেগে যায়। তাই এই ভাষণের মধ্যে মোটামুটি রাজ্যের অগ্রগতির সিগ্নিফিক্যান্ট দিক গুলিই আছে। সেগুলি যথার্থভাবেই তিনি তার ভাষণের মধ্যে রেখেছেন। তার জন্যই আমি এটাকে সমর্থন করছি। আমার শুনে অবাক লাগল, যখন দেখলাম বিরোধী সদস্যগণ খুব জোর গলায় তাদের বক্তব্য রাখছেন। স্যার, একেই বোধ হয় বেহায়া বলে। স্যার, আজকে যখন দেশের মানুষ সঙ্কিত, দেশের রাষ্ট্র ব্যবস্থার যারা শীর্ষে বসে আছেন তাদের ক্ষেত্রে যখন একটার পর একটা পাহাড়-প্রমাণ দুর্নীতির খবর আমাদের সামনে প্রকাশ পাচ্ছে, গোটা দেশের ভিত কেঁপে যাচ্ছে তখন স্যার, ওদের মুখের দিকে তাকিয়ে দেখুন নির্বিকার। ভাবটা এই রকম যে, ওদের আর নতুন করে কোনও কেলেঙ্কারি গায়ে লাগার ব্যাপার নেই, গোটা মুখেই তাদের কালি। নতুন করে আর কোনও কালির ছোপ ওদের মুখে লাগবে না, কোনও দাগ কাটবে না। কিন্তু স্যার, আজকে গোটা দেশের মানুষ ভীত সন্ত্রস্ত। ওদের কাছে অর্থই আজকে পরমার্থ। অর্থের জন্য ওরা কি না করতে পারে—ওদের এই আচরণে আজকে গোটা দেশের স্বার্থ বিপন্ন হতে চলেছে। আমাদের দেশের স্বাধীনতা, আমাদের দেশের সার্বভৌমত্বকে পর্যন্ত ওরা নিজেদের সঙ্কীর্ণ অর্থ স্বার্থের জন্য বিপন্ন করে তুলেছেন। তাই ওরা যত দিন দিল্লিতে থাকবেন তত দিনই আমাদের অপেক্ষা করতে হবে—আরও কত কি দেখব, আরও কত কি শুনব। তাই দেশের মানুষ আগামী দিনে সিদ্ধান্ত নেবে যে, সেই ভয়াবহ দিনগুলি দেখার জন্য তারা অপেক্ষা করবেন কিনা। আজকে দেশের মানুষের সামনে দুরদর্শন এবং অন্যান্য প্রচার মাধ্যমের সাহায্যে প্রচার করা হচ্ছে, দেশে বিদেশি মুদ্রার সঞ্চয় বেড়েছে, উৎপাদন বেড়েছে। কিন্তু প্রকৃত চিত্রটা কি? আমাদের দেশে দারিদ্র সীমার নীচে যে সমস্ত মানুষরা বাস করেন তাদের সংখ্যা ৮০ দশকে ছিল ৩৪ কোটি, ৯০ দশকে তা বেড়ে দাঁড়িয়েছে ৪৪ কোটি, ১০ কোটি বেড়ে গেছে। আজকে প্রকৃত অবস্থা হল ২০ কোটি মানুষ দু বেলা দু মুঠো খেতে পায় না। আজকেও দেশে শিশু মৃত্যুর হার একটা আতঙ্ক। মোট যে

শিশু মৃত্যুর ঘটনা ঘটছে তার শতকরা ৭৫ ভাগই অপুষ্টিজনিত কারণে। অথচ কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিদের মুখ থেকে আমাদের শুনতে হচ্ছে দেশের অগ্রগতির কথা। অম্বিকাবাবু ডাঃ বিধানচন্দ্ররায়ের সময়ে কি কি হয়েছে তা একটার পর একটা বলে গেলেন। কিন্তু ওরা কেউ বললেন না যে, মানুষ কেন এখানে ওদের ক্ষমতা থেকে তাড়িয়ে দিলেন। অতই যদি কাজ করেছিলেন তাহলে মানুষ আপনাদের সরিয়ে দিল কেন? মানুষকে ধোঁকা দিয়ে বেশি দিন রাখা যায় না। সব মানুষকে সব সময় ভুল বোঝানো যায় না। আসল সত্য, প্রকৃত সত্য যা তা একদিন প্রকাশ পায় এবং শেষ পর্যন্ত মানুষ সত্যের পাশেই দাঁড়ায়। আজকে এখানে ওরা আইন-শৃঙ্খলা নিয়ে খুব চিৎকার করছেন। সৌগত রায় কিছু পরিসংখ্যান দিলেন। বুকে হাত দিয়ে বলুন তো ভারতবর্ষের আর একটা রাজ্যের কথা যেখানে পশ্চিমবাংলার মতো আইন-শৃঙ্খলা এখনও পর্যন্ত বজায় আছে। আজকে মানুষ রাস্তায় নির্ভয়ে ঘোরাফেরা করতে পারছে। অফিস-আদালতে কাজ হচ্ছে। স্কুল-কলেজে কাজ হচ্ছে, শিক্ষাদান হচ্ছে। এই জিনিস কোথায় আছে? শুধু বলতে হয় বলে গেলেন। বাস্তবের ধারে কাছেও গেলেন না, সত্যের ধারে কাছেও গেলেন না। আজকে গর্ব করা যায়, সারা ভারতবর্ষের যে অবস্থা আইন-শৃঙ্খলার দিক থেকে, এই রাজ্যে আমরা স্বর্গে বাস করছি। আজকে এটাই আপনাদের ঈর্ষা। সেইজন্য বারে বারে এই আইন-শৃঙ্খলা ভেঙে দেবার জন্য, অরাজকতা কায়েম করার জন্য বিভিন্নভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন যা এই রাজ্যের মানুষ বারে বারে ব্যর্থ করে দিয়েছেন। আপনারা সেইজন্য কোনওভাবেই ইপ্সিত জায়গায় পৌঁছাতে পারছেন না। আজকে কৃষির ক্ষেত্রে উন্নতি ঘটেছে, কৃষি উৎপাদনের সাফল্য এসেছে সেচ ব্যবস্থার সম্প্রসারণের ফলে। আজকে অধিক সংখ্যক জমি সেচের আওতায় এসেছে। ক্ষুদ্র শিল্পের প্রসার ঘটেছে। মৎস্যজীবীদের উন্নতি সাধন করা গেছে। এগুলিই আপনাদের কাছে আজকে ঈর্ষার বিষয়। আপনারা এইসব উন্নতিগুলিকে ঢাকা দেবার জন্য মরিয়া হয়ে উঠেছেন। একটু আগে শুনলেন, আজকে জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে, সামান্য পানীয় জলের জন্য যে ব্যবস্থা করা দরকার, একটা সরকারের যতটুকু দায়-দায়িত্ব থাকে, সেই সামান্য দায়-দায়িত্ব এই রাজ্য সরকার পালন করে চলেছেন যেটা কেন্দ্রীয় সরকার করে না।

আমাদের দেশে খরা ছিল চিরস্থায়ী সমস্যা। গ্রামে গঞ্জে পানীয় জলের বিরাট সমস্যা ছিল। গ্রামের মানুষ একথা কখনও ভুলতে পারবে না—পানীয় জল সরবরাহের ক্ষেত্রে এই সরকারের অবদানের কথা। যেখানে গ্রামের পর গ্রাম জল খাবারের জন্য কুয়ো শুকিয়ে কাঠ হয়ে থাকতো, যেখানে নতুন করে কুয়ো খুঁড়লেও জল পাওয়া যেত না, সেখানে রিগ-টিউবওয়েল বসিয়ে, পাইপ-ওয়াটার বসিয়ে যে ব্যবস্থা করা গেছে তা অভাবনীয়, তা অতুলনীয়। বিদ্যুতের ক্ষেত্রে আমরা খানিকটা পিছনে পড়েছিলাম এটা ঠিকই। এরজন্য আমরা অনেক যন্ত্রণা ভোগ করেছি, গ্রাম এবং শহরের সমস্ত মানুষই। কিন্তু আজকে আর এই কথা বলা যাবে না। সেই অবস্থা থেকে আমরা অনেকটা কাটিয়ে উঠেছি। সেই প্রতিদিন যে যন্ত্রণার দিন যেটা লোড-শেডিং সেই লোড-শেডিং-এর আর মুখোমুখি হতে হবে না এখন অর লোড-শেডিং-এর কবলে পড়ে ছেলেমেয়েদের লেখাপড়ার অসুবিধা ঘটে না। আজকে বিদ্যুতের উন্নতি ঘটার ফলে নতুন করে শিল্পের সম্ভাবনা দেখা দিয়েছে। বিভিন্ন মানুষ আজকে আগ্রহ

হয়ে শিল্প স্থাপনের জন্য এই রাজ্যে আসছে। শিল্পের ক্ষেত্রেও একই কথা। যে বন্ধ্যা যুগ এতদিন ছিল, সেই বন্ধ্যা যুগের অবসান ঘটেছে। নতুন করে আশার আলো দেখা দিয়েছে। চারিদিকে রাজ্যের আইন-শৃঙ্খলার পরিস্থিতি, বিদ্যুতের পরিস্থিতি, রুর‍্যাল ইকনমির তার যে আপ-লিফটমেন্ট সেইসব অনুকূল পরিবেশের জন্য শিল্পের ক্ষেত্রে ইতিবাচক প্রবণতা দেখা দিয়েছে এবং আশা করছি, অচিরেই নতুন করে শিল্প গড়ে উঠবে এবং সঙ্গে সঙ্গে এই রাজ্যের বেকাররা যেভাবে যন্ত্রণায় দিন কাটাচ্ছে, তাদের মুখে হাসি ফুটবে এবং আশার আলো দেখতে পাবে। শিক্ষার ক্ষেত্রেও আমাদের অনেক অগ্রগতি ঘটেছে। বিশেষত প্রসারের ক্ষেত্রে অন্যান্য রাজ্যের কাছে একটা দৃষ্টান্ত। বিরাট গণ উদ্যোগের মাধ্যমে প্রতিটি জেলায়, প্রতিটি পল্লীতে এই সাক্ষরতা কেন্দ্র গড়ে তুলে সমস্ত নিরক্ষর মানুষকে সাক্ষরতার যে কাজ তা বিপুল উৎসাহ নিয়ে করা হয়েছে—এটা একটা দৃষ্টান্ত। এই কর্মসুচিতে আমরা দেখেছি, জেলা শাসক থেকে আরম্ভ করে, এস ডি ও, বি ডি ও থেকে আরম্ভ করে গ্রাম পঞ্চায়েত স্তরের প্রতিনিধিরা পর্যন্ত এবং প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকরা সকলে মিলে এই কাজে সামিল হয়েছিলেন। যাদের এক সময়ে গ্রামের মাটির ধুলোয় পা পড়তো না, তারাই আজকে আট চালা ঘরে হ্যারিকেন লণ্ঠনের সামনে বসে সমস্ত কাজ পর্যবেক্ষণ করেছেন। এরজন্য প্রশংসা দেশের মধ্যে এবং দেশের বাইরেও হয়েছে। আজকে দেশের মানুষের হত দরিদ্র অবস্থা দিনের পর দিন কাটছে। যারা ছিল বুভুক্ষু যাদের বছরে ৬ মাস কাজ না থাকার ফলে অনাহারে দিন অতিক্রম করতো। আজকে এই কথা বলছি তাদের আর সেই বুভুক্ষু দশা নেই, ভিখারির দশা আর নেই। আজকে আর গ্রামের গরিব মানুষকে গ্রামের বাইরে, জেলার বাইরে কাজের জন্য যেতে হয় না, গ্রামেই তাদের কর্ম সংস্থানের সুযোগ সৃষ্টি হচ্ছে। গ্রামে নতুন নতুন ঘরবাড়ি তৈরি হচ্ছে, সরকারি কর্মচারী, শিক্ষক, ক্ষেত মজুর, সব শ্রেণীর মানুষের হাতেই আজকে কিছু টাকা এসেছে, তারা ঘরবাড়ি তৈরি করছে। জঙ্গলে প্ল্যান্টেশন হচ্ছে, গ্রামের ভেতরেই অনেক কাজের সুযোগ এসেছে। গ্রামের যারা স্বল্প জমির মালিক, তাদের ভেতরে সচ্ছলতা এসেছে। আজকে গ্রামের মধ্যে নানা কাজের সম্ভাবনা হয়েছে। দৈনিক রোজগার মানুষের বেড়ে গেছে। এক একটা পরিবারে দু তিন জন লোক থাকলে ১০০ টাকা করে তারা রোজগার করতে পারছে। সার্বিক শিক্ষার ফলে তাদের আগে যে শোষণ করা হত, তা থেকে তারা এখন মুক্ত। কংগ্রেসিরা এখানে যত বড় বড় কথাই বলুন না কেন, যতই সাময়িক প্রতিশ্রুতি দিন না কেন, মানুষ আর তাদের কথা শোনে না, তারা জানে তাদের কথা সবই অসার এবং মূল্যহীন। তাই কংগ্রেস তাদের ফেরাতে পারেনি। গ্রামে গঞ্জে সেই জন্য কংগ্রেসকে খুঁজে পাওয়া যায় না। আজকে কংগ্রেসিরা যতই বাজার গরম করার চেষ্টা করুক না কেন মাঠে ময়দানে গেলে দেখবেন এখনও গ্রামে মানুষ বামফ্রন্টকে মাথায় তুলে রাখে, কংগ্রেসিদের পাত্তা পাওয়া যায় না। আজকে কংগ্রেস পাপে ভারাক্রান্ত, সেই জন্য পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে পুরোপরি প্রত্যাখ্যাত হচ্ছে। বামফ্রন্টের প্রতি জনসাধারণের সমর্থন আছে বলেই রাজ্যের পঞ্চায়েতের ক্ষেত্রে, পৌরসভার ক্ষেত্রে, বিধানসভার ক্ষেত্রে, লোকসভার ক্ষেত্রে, প্রতিটি গণ প্রতিনিধিত্ব মূলক সংস্থাতে মানুষ আমাদের পাঠাচ্ছে। এই কয়েকটি কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে, তাকে

সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের যে ভাষণ, সেই ভাষণের বিরোধিতা করে এবং আমাদের যে অ্যামেন্ডমেন্টগুলো আছে সেইগুলোর সমর্থনে আমার বক্তব্য রাখছি। প্রথমত রাজ্যপালের এই ভাষণের তৃতীয় প্যারাগ্রাফে আইন শৃঙ্খলা পরিস্থিতি সম্পর্কে বলা হয়েছে, ৯৫ সালে এই রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি ছিল সন্তোষজনক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কি বলব, স্বরাষ্ট্রমন্ত্রী আজকে একটা প্রশ্নোত্তরে যে তথ্য দিয়েছেন, তাতে দেখতে পাচ্ছি, ৯৫ সালে এই রাজ্যে খুন হয়েছে ১৬৪০, ধর্ষণ হয়েছে ৭৮৭টি, বধূ হত্যা হয়েছে ১৫৭টি, ডাকাতি হয়েছে ৪১৬টি, রাহাজানি হয়েছে ৭৬১টি। হিসাব দিয়েছেন তিনি, লক আপে হত্যা এই বছর হয়েছে ২৬ জন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই যে দাবি রাজ্যপালের ভাষণে করা হয়েছে যে এই রাজ্যে আইন শৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক, স্বরাষ্ট্র মন্ত্রী প্রদত্ত তথ্য সেই কথা বলে কি? জিজ্ঞাস্য এখানে তিনি বলছেন, 'পুলিশের সময়োচিত হস্তক্ষেপ, অপরাধ—তদন্তের ও অপরাধীদের বিচারের ক্ষেত্রে সুষ্ঠু ও সময়োচিত ব্যবস্থা গ্রহণের ওপর আমার সরকার গুরুত্ব অরোপ করেছিল।' উনি বলছেন, পুলিশ সময়োচিত ব্যবস্থা নিয়েছে। কিন্তু কি রকম সময়োচিত ব্যবস্থা পুলিশ নিয়েছে সেটা স্যার, দেখুন। নির্ধারিত সময়ের মধ্যে চার্জশিট না দেবার ফলে এখানে খুনের আসামী, ধর্ষণের অসামীরা ছাড়া পেয়ে যাচ্ছে। সেখানে চার্জশিট না দেবার জন্য মামলা খারিজ হয়ে যাচ্ছে। এর ভুরি ভুরি দৃষ্টান্ত আমাদের এই পশ্চিমবাংলায় রয়েছে। তিন বছরের মধ্যে চার্জশিট না দিতে পারলে মামলা খারিজ হয়ে যায় কিন্তু সেখানে যদি কেন চার্জশিট দেওয়া যাচ্ছে না সেটা আদালতকে বুঝিয়ে বলতে পারেন পুলিশ অফিসাররা, তাহলে তা খারিজ হয় না। আদালত তাদের সেই যুক্তি গ্রাহ্য করতে পারেন। কিন্তু এখানে আসামীদের সঙ্গে, ক্রিমিন্যালদের সঙ্গে সরকারের যোগসাজসের ফলে চার্জশিট দেওয়া হচ্ছে না ফলে খুনের মামলা, ধর্ষণের মামলা খারিজ হয়ে যাচ্ছে। এই রকম একটা পরিস্থিতিতে কোর্টে বসে বিচারকরা পর্যন্ত এরজন্য সরকারকে ভৎর্সনা করছেন এবং বলছেন এরজন্য দায়ী অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে। এই যেখানে অবস্থা সেখানে এরা বলছেন এই রাজ্যে আইন শৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক। এর পর লক আপে হত্যার ঘটনায় আসা যাক। ১৮ বছরে ২৮২টা বা তিনশোর মতোন—সংখ্যায় আরও বেশি হবে—লক আপে হত্যা হয়েছে। মানবাধিকার কমিশনের চেয়ারম্যান শ্রী রঙ্গনাথ মিশ্র মন্তব্য করেছেন যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় লক আপে হত্যা বেশি হয়, লক আপে হত্যায় পশ্চিমবঙ্গ শীর্ষে। এই অবস্থায় ওরা বলছেন ঐ খানে আইনশৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক এর পর আমি মূল্যবৃদ্ধির প্রসঙ্গে আসছি। একথা ঠিকই যে কেন্দ্রের অনুসৃত নয়া অর্থনীতি, শিল্পনীতি, উদার নীতির ফলে সারা দেশে যেভাবে মূল্যবৃদ্ধি হচ্ছে সেটা মারাত্মক। বামফ্রন্ট সরকারও এই উদার নীতির সমালোচনা করছেন এবং বলছেন যে এরজন্যই মূল্য বৃদ্ধি ঘটছে। কারণ হিসাবে এটাকেই চিহ্নিত করছেন অথচ অদ্ভুত ব্যাপার এক মুখে এই বামফ্রন্ট সরকার এর সমালোচনা করলেও অন্য

মুখে বলছেন কেন্দ্রের এই নয়া অর্থনীতি, শিল্পনীতি যে সুযোগ এনে দিয়েছে সেই সুযোগকে কাজে লাগিয়ে পশ্চিমবঙ্গের জনজীবনে তারা উন্নয়নের জোয়ার আনবেন, শিল্পের জোয়ার আনবেন এবং বেকার সমস্যার সমাধান করবেন।

কিভাবে তারা এটা বলছেন তা আমার বোধগম্য হচ্ছে না। যেটাকে তারা জনবিরোধী বলছেন সেটার মধ্যেই তারা জন স্বার্থ রক্ষার সুযোগ কি করে আবিষ্কার করলেন তা আমার জানা নেই। একথা বলে তারা কেন্দ্রীয় সরকারের পথই অনুসরণ করছেন এবং এ রাজ্যে বিদেশি পুঁজিকে আমন্ত্রণ জানাচ্ছেন, বেসরকারিকরণ করছেন। একই নয়া শিল্প নীতি, অর্থনীতি এই রাজ্যে কার্যকর করে কার্যত তারা কেন্দ্রীয় সরকারের অনুরূপ মূল্যবৃদ্ধি ঘটাতে সাহায্য করছেন। তার সঙ্গে রয়েছে এ রাজ্যের অসাধু ব্যবসায়ী, কালোবাজারিদের সঙ্গে অশুভ আঁতাত। তার ফলে এ রাজ্যে জিনিসপত্রের দাম হু হু করে বাড়ছে। স্যার, এই রাজ্যের সরকারের কার্যত কোনও খাদ্য নীতি নেই। এর আগে কংগ্রেস সরকারের আমলে এখানে একটা লেভি ব্যবস্থা চালু ছিল। আমি বলি না যে লেভি ব্যবস্থা কংগ্রেস সরকারের আমলে যেটা চালু ছিল সেটা খুব আদর্শ লেভি ব্যবস্থা। তবুও লেভি ব্যবস্থায় আইন-এ ছিল জোতদার এবং মিল মালিকদের উদবৃত্ত ধান বা খাদ্যশস্য লেভির মাধ্যমে সরকার সংগ্রহ করবেন। এটা বলা থাকলেও কংগ্রেস আমলে জোতদাররা এবং মিল মালিকরা লেভি ফাঁকি দিত। মধ্য চাষীদের উপর জুলুমটা চলতো। কিন্তু এখানে রাজ্য সরকারের যদি দায়িত্ব এবং দায়বদ্ধতা থাকতো, যদি রাজ্য সরকার খাদ্য সংগ্রহ করত, যদি নিজস্ব একটা খাদ্য ভান্ডার গড়ে তুলতো তাহলে রেশন ব্যবস্থাকে আরও জোরদার করা যেত। কংগ্রেস আমলে যে লেভি ব্যবস্থা ছিল সেটাকে দুর্নীতিমুক্ত করে যর্থাথ ভাবে মিল-মালিক এবং যারা জোতদার তাদের উপরে চালু করতেন তাহলে এর সুফল পাওয়া যেত। কিন্তু আশ্চর্যের বিষয়, বামফ্রন্ট সরকার সেই লেভি ব্যবস্থাকে দুর্নীতিমুক্ত করার নামে একেবারে তুলে দিলেন। এইভাবে পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে মিল-মালিক এবং জোতদারদের স্বার্থে, তাদের সমর্থন পাবার জন্য বামফ্রন্ট সরকার তাদের নিজেদের পক্ষে টেনে আনলেন। গ্রামাঞ্চলে সি পি এম-এর মূল যে শক্তি সেই শক্তি হচ্ছে মূলত পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে।

এই প্রতিষ্ঠানিক প্রশাসন আজকে একটা কায়েমি স্বার্থের ঘাঁটিতে পর্যবসিত হয়েছে এবং বামফ্রন্ট সরকার তাদের মদত দিচ্ছে। আজকে পশ্চিমবাংলায় এই মিল-মালিক এবং জোতদারদের স্বার্থ দেখতে গিয়ে রাজ্যের রেশন ব্যবস্থা যেটা জোরদার করা যেত, নিজস্ব ভান্ডার যেটা গড়ে তোলা যেত সেটা তারা করলেন না। অথচ তারা বলছেন যে রাজ্যে রেকর্ড খাদ্য উৎপাদন হয়েছে। আজকে রেশন ব্যবস্থাটা সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের উপরে নির্ভর করতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি, নয়া শিল্প নীতির ফলে আস্তে আস্তে তারা রেশন ব্যবস্থাকে তুলে দিতে চাচ্ছে, ফলে একটা বিপর্যয় দেখা দিয়েছে। আজকে মূল্য বৃদ্ধির কথা বলা হয়েছে। আজকে জোতদারদের যোগসাজসে আলুর দাম বেড়েছে। আমরা জানি যে শীতকালে আলুর দাম দুই টাকায় নেমে যাবার কথা। কিন্তু সেখানে আজকে পশ্চিমবাংলায় ৭ টাকা করে আলু কিনতে হচ্ছে। আজকে হিমঘরের মালিকদের সঙ্গে বামফ্রন্ট সরকারের মন্ত্রীর

অশুভ আঁতাতের ফলে এই অস্বাভাবিক মূল্য বৃদ্ধি হচ্ছে এবং এর সঙ্গে সঙ্গে অন্যান্য শাক-সবজিরও মূল্য বৃদ্ধি হয়েছে। চাল যেটা খাওয়া চলে সেটা আজকে ১০ টাকা কে জি হয়েছে। আজকে এই ভাবে সমস্ত জিনিসের মূল্য বৃদ্ধি হয়েছে। বামফ্রন্ট সরকার বলছেন যে আমাদের সীমিত ক্ষমতা, আমাদের কিছু করার নেই। কিন্তু আমরা জানি যে তাদের হাতে অত্যাবশ্যক আইন আছে, এসেনশিয়াল কমোডিটিস অ্যাক্ট আছে, সেই আইন কঠোরভাবে অসাধু ব্যবসায়ী এবং মজুতদারদের উপরে প্রয়োগ করলে আজকে মূল্য বৃদ্ধি নিয়ন্ত্রণ করা যায়। আজকে মূল্য বৃদ্ধি অবসানের ক্ষেত্রে, তাকে প্রতিরোধ করার ক্ষেত্রে রাজ্য সরকার পুরোপুরি ব্যর্থ এবং মজুতদার, কালো-বাজারিদের সঙ্গে অশুভ আঁতাত মূল্য বৃদ্ধির সমস্যাকে আরও বাড়িয়ে দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেশন ব্যবস্থা আজকে পশ্চিমবাংলায় বিপর্যস্ত। আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে গ্রামাঞ্চলে নতুন রেশন কার্ড অ্যালট করা হচ্ছে কিন্তু তারা পাচ্ছে না। সেখানে কেরোসিন তেল নিয়ে কালোবাজারি হচ্ছে, সাত, আট টাকা দরে বিক্রয় করা হচ্ছে। আজকে বামফ্রন্ট সরকার জনবিরোধী শিক্ষা নীতি নিয়ে চলেছে। তার ফলে আজকে শিক্ষা ব্যবস্থা একেবারে বিপর্যস্ত হয়ে পড়েছে। প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া হয়েছে, আজকে প্রাথমিক স্তর থেকে পরীক্ষা ব্যবস্থা তুলে দেওয়া হয়েছে আজকে পশ্চিমবঙ্গে প্রাথমিক স্তরে পরীক্ষা-ব্যবস্থা এবং ইংরাজি পঠন-পাঠন তুলে দেবার ফলে একটি বেসরকারি সংস্থা প্রথামিক শিক্ষা উন্নয়ন পর্ষদ গত ১৯৯২ সাল থেকে প্রাথমিক শেষ পরীক্ষা বৃত্তিসহ চালু করেছেন এবং দেখা যাচ্ছে, তাতে পরীক্ষার্থীর সংখ্যা দিনের পর দিন বৃদ্ধি পাচ্ছে। ১৯৯২ সালে এই বৃত্তি পরীক্ষা যেখানে ২০,০০০ ছাত্রছাত্রী দিয়ে শুরু হয়েছিল, সেই সংখ্যাটা এখন বেড়ে ২ লক্ষে দাঁড়িয়েছে। গত ১২ তারিখ থেকে পরীক্ষা শুরু হয়েছে এবং তাতে ইতিহাস, ভুগোল, বাংলা, ইংরেজি সব পরীক্ষা নেওয়া হচ্ছে। এই রকম একটা ভাইটাল শিক্ষা-ব্যবস্থা, এটা স্বদেশি আন্দোলনের সময়কার ন্যাশনাল এডুকেশনের কথা মনে করিয়ে দেয়, রবীন্দ্রনাথ যেটা তৈরি করেছিলেন। বিশিষ্ট শিক্ষাবিদগণ সেক্ষেত্রে স্বতঃস্ফূর্তভাবে পরীক্ষার খাতা দেখছেন, সব রকম সাহায্য করছেন। আজকে তারা প্রাথমিক শেষ পরীক্ষায় যে বিকল্প পরীক্ষা-ব্যবস্থা চালু করেছেন তাকে দলমতনির্বিশেষে সমস্ত অভিভাবকরা সমর্থন করছেন, কারণ তারা চাইছেন, মাধ্যমিক স্তরে যাবার আগে প্রাথমিক স্তরের শেষে পরীক্ষা-ব্যবস্থা চালু হোক। সেজন্যই তারা এই পরীক্ষাকে স্বাগত জানিয়েছেন এবং তারা প্রাথমিক স্তরে ইংরেজি পড়াবার প্রয়োজনীয়তাও বোধ করছেন। এতে ইংরেজি পরীক্ষাও হচ্ছে এবং তাতে রেজাল্টও ভাল হচ্ছে। অর্থাৎ দেখা যাচ্ছে যে, ছাত্রছাত্রীদের স্বার্থে অনেক স্কুল প্রাথমিক স্তরে ইংরেজি পড়াচ্ছে। সেজন্য এটাকে প্রেস্টিজ ইসু না করে জনসাধারণের ইচ্ছাকে মূল্য দিন, প্রাথমিক স্তরে ইংরেজি পঠন-পাঠনসহ তার শেষ পরীক্ষায় মূল্যায়নের পরিবর্তে পরীক্ষা-ব্যবস্থা পুনঃপ্রবর্তন করুন।

আজকে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সঙ্কট একটা মারাত্মক অবস্থা সৃষ্টি করেছে। এক্ষেত্রে কলকাতায় খানিকটা সুরাহা হয়েছে ঠিকই, কিন্তু গ্রামাঞ্চলের অবস্থা মারাত্মক। সেখানে লোডশেডিং এবং ট্রান্সফর্মার খারাপ হয়ে থাকার কারণে বোরো চাষ বিপর্যস্ত হবার মুখে।

আজকে দুর্নীতির প্রশ্নে দেখা যাচ্ছে, প্রধানমন্ত্রী সহ তার মন্ত্রিসভার অনেকেই চূড়ান্ত দুর্নীতি করছেন, কিন্তু তার সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকারেও দুর্নীতি হচ্ছে বলে অভিযোগ আসছে। এখানে ওয়াকফ সম্পত্তি কেলেঙ্কারির খবর বেরিয়েছে। সংখ্যালঘু সম্প্রদায়ের কল্যাণের জন্য যে সম্পদ সেই সম্পদ নিয়ে

**(নির্ধারিত সময় শেষ হয়ে যাবার কারণে এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)।**

[4-30 — 4-40 p.m.]

**শ্রী রঞ্জিতকুমার পাত্র ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সম্পূর্ণ সমর্থন করে এবং কংগ্রেস তথা বিরোধী দল আনীত কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপালের ভাষণকে এজন্য সমর্থন করছি, কারণ পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ভুমি সংস্কার করে পঞ্চায়েতের সহযোগিতা নিয়ে পশ্চিমবঙ্গের গরিব কৃষক, ক্ষেত মজুরদের হাতে জমি তুলে দেবার ফলে এবং তারসঙ্গে সেচ ব্যবস্থা সম্প্রসারণের ফলে রাজ্যে রেকর্ড পরিমাণ খাদ্যশস্য উৎপাদন সম্ভব হয়েছে। তারফলে ১৯৬৬ সালের আগের মাইলো খাবার অবস্থায় আর পশ্চিমবঙ্গ নেই, নেই খাদ্যের জন্য হাহাকার। আগে চাষের কয়েক মাস কেটে গেলে গরিব কৃষক এবং ক্ষেত মজুররা বেকার হয়ে ভিখারিতে রূপান্তরিত হতেন, কিন্তু বর্তমান তারা আর সেই অবস্থায় মধ্যে নেই। তাই জন্য আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করি। এটা সমর্থন করি এজন্য যে, আগে কংগ্রেস আমলে পঞ্চায়েতে কোনও নির্বাচন হত না, সেখানে বামফ্রন্ট সরকার শুধুমাত্র ত্রি-স্তর পঞ্চায়েত ব্যবস্থার প্রসারই ঘটননি, সেখানে সঠিক সময়ে নির্বাচন করে ভারতবর্ষের সামনে একটা নজির সৃষ্টি করেছেন। আজকে রাজ্যে যেসব পৌর প্রতিষ্ঠানগুলি রয়েছে সেখানেও সঠিক সময়ে নির্বাচন হচ্ছে। কিন্তু ভারতবর্ষে আর এমন কোনও একটি রাজ্য নেই যেখানে সঠিক সময়ে নির্বাচন করা হয়। এজন্য রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করি। রাজ্যপালের ভাষণকে সমর্থন করি এই কারণে যে, আগে কংগ্রেস জমানাতে রাজ্যে যে শিক্ষানীতি চালু ছিল তাতে গণটোকাটুকি চলত, একটি ছাত্র স্কুল বা কলেজের উদ্দেশ্যে বেরোবার পর সে ঘরে ফিরে আসবে তার নিশ্চয়তা ছিল না। এই রকম একটা অনিশ্চিত অবস্থার যবানিকা টেনে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার একটা শিক্ষানীতি তৈরি করে। মাধ্যমিক পর্যন্ত বিনা বেতনে ছাত্র-ছাত্রীরা পড়তে পারবে, প্রাথমিক স্কুলে ছাত্র-ছাত্রীদের বিনা পয়সায় পাঠ্য পুস্তক সরবরাহ করা হবে, প্রাথমিক স্তরে গরিব ছাত্র-ছাত্রীদের জন্য পোষাকের ব্যবস্থা করা হবে ইত্যাদি। এই সমস্ত জিনিস কংগ্রেসের জামানায় ছিল না। এই জিনিস বামফ্রন্ট সরকারের আমলেই হয়েছে। সেই জন্য পশ্চিমবাংলার এই রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করি। আমি আরও একটা ছোট উদাহরণ দিই। পশ্চিমবাংলায় আজকে সার্থক ভুমিসংস্কারের ফলেই আজ পর্যন্ত ২৮.৮২ হাজার একর জমি খাস করা সম্ভব হয়েছে যা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে সম্ভব হয় নি। এর মধ্যে ১২.৮০ হাজার একর জমি কৃষি জমি। এর মধ্যে ৯.৮ হাজার একর জমি ২২.৭১ হাজার গ্রহীতাদের মধ্যে বিলি করা সম্ভব হয়েছে। এই জিনিস আগে পশ্চিমবাংলায় ছিল না। এই

বামফ্রন্ট সরকারের আমলে ভাগচাষীরা বর্গাদার হিসাবে রেকর্ডভুক্ত হয়েছে। আগে কংগ্রেসি আমলে ভাগচাষীরা কবে উচ্ছেদ হবে, তারা তাদের ফসল ঘরে তুলতে পারবে কিনা নিশ্চিত ছিলনা। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে সার্থক ভুমিসংস্কারের ফলে ১৪.৬৬ হাজার ভাগচাষী বর্গাদার হিসাবে নথিভুক্ত হয়েছে। বর্গাদাররা তাদের জমির স্থায়িত্ব পেয়েছে, তাদের আর জমি থেকে উচ্ছেদ হবার ভয় নেই। কংগ্রেসি আমলে পুলিশরা এসে জোরদারদের সাহায্য করত এবং ভাগচাষীকে জমি থেকে উচ্ছেদ করত। আজকে আর গরিব ভাগচাষীদের মধ্যে অনিশ্চয়তা নেই। এখানে সার্থক ভূমি সংস্কার করে ভূমিহীনদের মধ্যে জমি বিলি করা হয়েছে।

তারপর এই সমস্ত জমিকে সার্থক ভাবে চাষ করার জন্য চাষীদের আর আকাশের জলের উপর নির্ভর করতে হয় না, বেশির ভাগ জমিকে সেচ সেবিত করা হয়েছে। ১৯৯৪-৯৫ সাল পর্যন্ত ১৩.৪৭ লক্ষ একর জমিকে সেচ সেবিত এলাকার মধ্যে আনা হয়েছে। এর সঙ্গে আমি আর একটি কথা সরকারের কাছে বলতে চাই। সেটা হচ্ছে এই সমস্ত করার ফলে কৃষিতে আমাদের অভাবনীয় উন্নতি ঘটেছে। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে বিদেশ নীতি গ্রহণ করা হয়েছে তাতে কৃষি পণ্য বিদেশে রপ্তানি করা হচ্ছে। তার ফলে কিছু কিছু ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যে জমি কেন্দ্রীভূত হচ্ছে। যদিও সিলিং-এর আইন ভেঙ্গে করা হয় নি। বর্ধমান জেলায় বোরো চাষের ক্ষেত্রে দেখতে পাচ্ছি, মেদিনীপুরে গড়বেতায় আলু চাষের জন্য এবং নানা ভাবে জমি কেন্দ্রীভুত হয়ে যাচ্ছে। জমি যাতে কেন্দ্রীভুত না হতে পারে সেটা দেখা দরকার। এখন আবার লক্ষ্য করছি চিংড়ির চাষ লাভজনক, সেই জন্য সমুদ্র উপকূলবর্তী অঞ্চলে যে সমস্ত কৃষি জমি আছে সেই জমি গুলিতে নোনা জলঢুকিয়ে চিংড়ির চাষ করা হচ্ছে। ফলে কৃষি জমি কমে যাচ্ছে। কৃষি জমি নষ্ট করে যাতে চিংড়ির চাষ না হয় সেই দিকে সরকারের নজর রাখা উচিত। আর একটা বিষয় হল সারা ভারতবর্ষে ৮০ লক্ষ বিড়ির শ্রমিকদের মধ্যে একটা বিশাল অংশ পশ্চিমবাংলায় বাস করে। কিন্তু তাদের কোনও নিশ্চয়তা নেই। আমি বিড়ির শ্রমিকদের জন্য বলব। অভাবনীয় মূল্যবৃদ্ধি ঘটছে। ক্ষেত মজুরদের মজুরি বৃদ্ধি হয়েছে। বামফ্রন্ট সরকার যদিও তাদের ন্যূনতম মজুরি আইন প্রবর্তন করেছেন, তাহলেও এদের মজুরি বৃদ্ধি করার জন্য সরকারকে সহানুভূতির সঙ্গে বিবেচনা করতে অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

## POINT OF INFORMATION

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আমরা সংবাদপত্রে দেখেছি এবং আজকে খুব উদ্বেগের সঙ্গে লক্ষ্য করলাম, এখানে যখন বিশ্বকাপ ক্রিকেট শুরু হয়েছে তখন মানুষকে প্রচন্ড ধাপ্পা দিয়ে এখান থেকে কোটি কোটি টাকা, প্রায় ১১ কোটি টাকা নয়ছয় করল।

মানুষের আগ্রহকে নষ্ট করে দিল। ডালমিয়া সাহেব বলে একজন লোক এটাকে কি পৈতৃক সম্পত্তি বলে মনে করেন? উদ্বোধনী অনুষ্ঠানকে তো তিনি সর্বনাশ করলেন, আবার বলছেন, 'হাওয়া চলছে, আমি কি করব'? তা হাওয়া ময়দানে বইবে না তো কি গঙ্গার উপর দিয়ে বইবে? এসব জানা সত্ত্বেও কোটি কোটি টাকা লুঠে নিয়ে গিয়েছে। স্যার, আমরা দু'শ টাকা দামের টিকিট কিনেছি। আজকে আবার হুমকি দিয়েছেন। সবই ঠিকঠাক ছিল, তিনি সুস্মিতাকে এনে দিয়েছেন, তনুশ্রীকে এনে দিয়েছেন, এই রকম যদি চলে, তাকে নিয়ে যদি সমালোচনা করা হয় তাহলে এখানে নাকি সেমিফাইনাল খেলা হবে না। স্যার, এর সাথে কোটি কোটি ডলারের সম্পর্ক রয়েছে। তিনি হুমকি দিচ্ছেন, তাকে যদি সমালোচনা করা হয় তাহলে এখানে সেমিফাইনাল খেলা হবে না। যেখানে অসংখ্য ক্রীড়ামোদীরা অধীর ভাবে আগ্রহ করে আছেন, পৃথিবীর অন্যতম শ্রেষ্ট মাঠে এখানে খেলা দেখবেন বলে, সেখানে সেমিফাইনাল খেলা হবে না? স্যার তার এই রকম ঔদ্ধত্যের জবাব দেবার ক্ষমতা আপনার আছে। ইট ইজ এ কোয়াসি জুডিসিয়ারি ম্যাটার, আপনার ক্ষমতা আছে, আপনি জনস্বার্থে ওকে এখানে ডেকে পাঠান, আসামীর কাঠগড়া তৈরি করুন। বাংলার মানুষ তথা ভারতবর্ষের মানুষের সামনে থেকে যাতে এই রকম একটি অনুষ্ঠানকে বানচাল না করতে পারে তারজন্য আপনি ওকে ডেকে পাঠান। স্যার, অনুষ্ঠানটি বানচাল করার জন্য ষড়যন্ত্র করছে। আপনি এটাকে সহজ ভাবে নেবেন না। এটি শুধু বাংলার ব্যাপার নয়, ভারতবর্ষের মানুষে সঙ্গে এর সম্পর্ক রয়েছে, এর সাথে জড়িয়ে আছে প্রেস্টিজ অব ইন্ডিয়া। তাই আমি দাবি করছি ওকে এখানে সমন করা হোক।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, রাজ্যপাল তার ভাষণে বলেছেন যে ১৯৯৫ সালে এখানে আইনশৃঙ্খলা নাকি শান্তিপূর্ণ ছিল, সন্তোষজক ছিল। রাজ্যপাল যদি শ্মশানের শান্তির কথা বলেন তাহলে আইনশৃঙ্খলা ঠিক ছিল, তাহলে ঠিক আছে। কিন্তু যে রাজ্যে প্রতিদিন চারজন করে খুন হয় যেখানে ট্রেনে ডাকাতি, ধর্ষণ এবং চুরি ক্রমাগতই বেড়ে যাচ্ছে, যেখানে আজকেই মুখ্যমন্ত্রী নিজে বললেন যে ১৯৯৪-৯৫ সালে পুলিশ লক আপে ৪৮ জন পুলিশের হাতে মারা গিয়েছে—যারা শান্তির রক্ষক, তাদেরই হাতে। বিচারাধীন বন্দীদের ধরে নিয়ে এসে মারা হচ্ছে যেখানে সেখানে আইনশৃঙ্খলা কি আছে? বিচারাধীন বন্দীর বিরুদ্ধে যতক্ষণ পর্যন্ত না আদালতের রায়ে দোষী বলে প্রমানিত হয় ততক্ষণ সে দোষী এটা বলা যায় না। অথচ থানা লক-আপে মানুষকে নিয়ে এসে পুলিশ তার বিচার করে ফেলছে। এখানে আইনের শাসন কি যথার্থ চলছে? যেখানে পুলিশ নিজে নেহার বানুকে ধর্ষণ করে, যেখানে হুগলির তারকেশ্বর পুলিশের হাতে থানার মধ্যে যুবতি ধর্ষিতা হয়, সেখানে পশ্চিমবাংলায় বামপন্থী ভাইয়েরা যতই বড় বড় কথা বলুন না কেন, তারা নিজেদের কেন্দ্রে গেলে বুঝতে পারেন যে আইনশৃঙ্খলা কোন জায়গায় গেছে। তারা বুঝতে পারেন যে আইনশৃঙ্খলাকে কোন জায়গায় দাঁড় করিয়ে দিয়েছেন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী।

সাধারণ মানুষ থানায় ডায়েরি পর্যন্ত করতে যেতে চায় না। আমার নিজের কেন্দ্রেও এইরকম ঘটনা ঘটেছে যে অপরাধীদের বিরুদ্ধে অভিযোগ করতে গিয়ে লক আপে ঢুকতে হয়েছে। এমন কি অপরাধীর সঙ্গে তাকে কোর্টে পাঠানো হয়েছে। অনেক ক্ষেত্রে ২৯০টি কেসে দেখা গেছে, ২৮০ টাকা, ৩০০ টাকা জরিমানা দিয়ে থানার থেকে ফিরে আসতে হচ্ছে। অপরাধীকে অভিযোগ করতে গিয়ে অপরাধী হয়ে যেতে হচ্ছে। সুতরাং একে শ্মশানে শান্তি চলছে বলব, না আইনের শাসন চলছে বলব? আজকে সারা পশ্চিমবঙ্গে সমাজবিরোধীদের সবচেয়ে বড় আশ্রয়স্থল হচ্ছে এখানে। সারা ভারতবর্ষের যত উগ্রপন্থী আছে তাদেরও নিরাপদ আশ্রয়স্থল এই পশ্চিমবঙ্গ। কাশ্মীরের উগ্রপন্থী বলুন, পাঞ্জাবের উগ্রপন্থী বলুন, মনিপুরের উগ্রপন্থী বলুন সবার নিরাপদ আশ্রয়স্থল এই পশ্চিমবঙ্গ। আমাদের পুলিশের ইন্টালিজেন্স ব্রাঞ্চ এবং পুলিশ এত সক্রিয় যে, তারা আগে থেকে খোঁজ পায় না। আর পাঞ্জাব পুলিশ এসে পাঞ্জাবের উগ্র পন্থীদের কখনও তিলজলার থেকে, কখনও ডোমজুড় থেকে ধরে আনছেন। এর থেকে লজ্জার আর কি হতে পারে। পুরুলিয়ায় অস্ত্র বৃষ্টিপাত হল কেন? সারা ভারতবর্ষে এতগুলো প্রভিন্স ছিল, সেগুলোতে হল না আর পুরুলিয়াতেই পড়ল। আসলে অস্ত্র রাখার এটা দেখছে নিরাপদ জায়গা। বামফ্রন্ট সরকার দেশদ্রোহী এবং সমাজবিরোধীদের আবাসস্থল এখানে করে দিয়েছেন। মুখ্যমন্ত্রী তার প্রশ্নোত্তর পর্বে বললেন যে, উনি নাকি আগে খোঁজ পান নি কিন্তু "র" খবর বিহার পর্যন্ত পৌঁছে গেছিল। মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লিতে গিয়ে নিজে বলেছেন যে, আনন্দমার্গীরা দেশদ্রোহী বলে প্রমাণিত, ইন্দিরা গান্ধী এবং তাকেও আক্রমণ করেছিল ওই আনন্দমার্গীরা, পুরুলিয়ায় আনন্দমার্গীরা যে ব্যাঙ্কার তৈরি করেছে এবং সেখানে তারজন্য ট্রেনিং হচ্ছে এবং মাটির নীচের তলায় তারা বড় বড় বাড়ি তৈরি করেছে একথা তিনি নিজে স্বীকার করেছেন কিন্তু তবুও তিনি জানতেন না যে পুরুলিয়ায় অস্ত্রনিক্ষেপ হচ্ছে। আজকে সারা পশ্চিমবঙ্গ অপরাধীদের আবাসস্থল হয়ে গেছে কারণ আজকে খোদ মুখ্যমন্ত্রী থেকে শুরু করে মার্কসসিস্ট কমিউনিস্ট পার্টির প্রত্যেক সদস্যর মধ্যে দুর্নীতি গেড়ে বসেছে। এইকথা খোদ বিনয়বাবু বলেছেন যে, এই বামফ্রন্ট সরকার অপদার্থ সরকার, কন্ট্রাক্টরদের সরকার। তাকে ধমকে ধমকে আপনারা বসিয়ে দিয়েছেন। বুদ্ধদেববাবু চোরেদের মন্ত্রিসভা বলে পদত্যাগ করে চলে গেছিলেন, আবার তাকে ফিরিয়ে আনলেন, কিন্তু তার পদত্যাগের কারণ আজ অবধি তিনি বললেন না। আপনারা হাওলা কেলেঙ্কারির কথা বলেন, কেন্দ্রের সরকারের দুর্নীতির কথা বলেন, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে দুর্নীতি হয়েছিল তারজন্য সিদ্ধার্থশঙ্কর রায় ওয়াংচু কমিশন বসিয়েছিলেন। এবং তাতে তিনি বলেছিলেন যে যত বড় ব্যক্তিই হোক না কেন তদন্তে দুর্নীতি ধরা পড়লে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবেই। আপনাদের ১৯ বছর রাজত্বকালে, আপনারা ক্ষমতায় থাকা অবস্থায় একটিও কমিশন গঠন করেন নি। আপনাদের মন্ত্রিসভার মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয়, তিনি বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারির কথা ফাঁস করে দিয়েছিলেন বলে মন্ত্রীত্ব তো ছাড়তেই হল, এমন কি সদস্য পদ পর্যন্ত খারিজ হয়ে গেল।

[4-50 — 5-00 p.m.]

অর্থাৎ জ্যোতিবাবুর বিরুদ্ধে, দুর্নীতির বিরুদ্ধে বললে তাকে মন্ত্রিসভা থেকে বিতাড়িত

হতে হবে। নৃপেনবাবু তিনি বললেন, মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু দুর্নীতিতে একদম ভীষণভাবে যুক্ত। সারা দেশের মানুষ যখন বলছে চন্দন বসু জ্যোতি বাবুর পুত্র সামান্য মাহিনার চাকরি থেকে আজকে কোটি কোটি টাকার মালিক কিভাবে হলেন? সামান্য তদন্ত করে দেশের মানুষকে বুঝিয়ে দিন না সঠিকভাবে, সঠিক পথে আজকে কিভাবে কোটি কোটি টাকার মালিক হয়েছেন। আপনাদের সেই সাহস নেই। কারণ দুর্নীতি দিয়ে দুর্নীতি ঢাকতে চাইছেন। ক্ষমতায় থাকবার জন্য। এটা বললে সারা বাংলার মানুষ আপনাদেরকে আশীর্বাদ করতেন দুই হাত তুলে। ক্ষমতায় লালায়িত হয়ে আপনারা ভাবছেন পুলিশ দিয়ে ক্যাডার দিয়ে ক্ষমতায় থাকবেন, কিন্তু তারও একটা শেষ আছে। এটা জেনে রাখবেন। আজকে তাই ক্ষমতায় থাকার জন্য আপনারা মাঝে মাঝে খোলস পাল্টান। ৮৯ সালে আপনারা বলেছিলেন বোফর্স নিয়ে, ৭৭ সালে জরুরি অবস্থার সম্বন্ধে বলে আপনারা ক্ষমতায় এসেছিলেন। এবারে ৯৬ সালে আপনারা কি বলবেন? শুধুমাত্র নির্বাচনে চমক দিতে হবে। ক্ষমতায় আসতে হবে। পশ্চিমবাংলা গোল্লায় যাক, দেশের কল্যাণ-টল্যাণ মুখে বলব, গরিবের কথা মুখে বলব, শ্রমিকের কথা মুখে বলব, যেমন করে ৮৭ সালে বলেছিলেন এবারে কি বলবেন ৯৬ সালে শিল্পায়ন নিয়ে? শিল্পায়নের কথা যদি বলতে হয়, রাজ্যপাল তার ভাষণে কি বলেছেন, ৯৩ সালে রাজ্যপাল বলেছিলেন ১৮১ জন শিল্পোদ্যোগীর স্মারকলিপি নথিভুক্ত হয়েছে, এইগুলিতে প্রস্তাবিত বিনিয়োগের পরিমাণ ৪,২০০ কোটি টাকা। ৯৪ সালে বলেছিলেন ১২২ জন শিল্পোদ্যোগী স্মারকলিপি নেওয়া হয়েছে, প্রস্তাবিত বিনিয়োগের পরিমাণে ৫৬৮ কোটি টাকা। ৯৩ সালে ৯৪ সালে বলেছেন, ৯৬ সালে এবারে কি বলবেন? ৯৫ সালে মোট ৩৪৯টি অনুমোদন পাওয়া গিয়েছে এবং বিনিয়োগের প্রস্তাবিত পরিমাণ হল ৯ হাজার ১৮২ কোটি ৩৫ লক্ষ টাকা। আমাদের প্রশ্ন, প্রতিবারেই অনেক প্রস্তাবিত শিল্পের কথা আমরা শুনি, অনেক কোটি কোটি টাকার মূলধন বিনিয়োগের কথা শুনি। এবারে বলছেন ৯৫ সালের ১১ মাসে প্রস্তাবিত বিনিয়োগের পরিমাণ সারা ভারতবর্ষে মহারাষ্ট্রর পর পশ্চিমবঙ্গের স্থান। কত শিল্প স্থাপন হয়েছে আজ পর্যন্ত? ৭৭ সালে সিদ্ধার্থশঙ্কর রায় চলে যাওয়ার পর বেকার ছিল ১২ লক্ষ, ৯৬ সালে সেখানে বেকারের সংখ্যা দাঁড়িয়েছে ৫২ লক্ষ। তিনি বছরের যদি শিল্পের খতিয়ান দেখেন তাহলে দেখবেন এত কোটি টাকা মূলধন বিনিয়োগ হয়েছে, তাহলে ৫২ লক্ষ বেকার থেকে কত লক্ষ বেকারের কর্মসংস্থান হল সেটা তো বলছেন না। কতকগুলি শিল্প তৈরি হয়েছে সেই কথাও তো একবারও বললেন না। ১৯৯৬ সালের নির্বাচনের দিকে তাকিয়ে শুধু শিল্পের কথা বলবেন। বেকারদের শুধু স্বপ্ন দেখাবেন আমরা অনেক শিল্প করব। যেমন করে এতদিন স্বনির্ভরতার কথা বলেছিলেন। বলেছিলেন বেকারদের কোনও চিন্তা নেই, স্ব-নির্ভরতার মধ্যে দিয়ে বেকারদের কর্মসংস্থান হবে। একটা হলদিয়া নিয়ে আপনারা অনেক নাটক করলেন। সেই ৮৪ সাল থেকে আমরা শুনেছি হলদিয়া হবে। সেখানে পাঁচ লক্ষ, সাত লক্ষ বেকারের কর্মসংস্থান হবে এবং সহযোগী শিল্পের মাধ্যমে সেখানে আরও আট, দশ লক্ষ বেকারের কর্মসংস্থান হবে। আপনারা অনেক শিল্পের কথা বলেছেন কিন্তু একটাও হয়নি। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বছরে কয়েকবার বিদেশে যাচ্ছেন, কখনও বলছেন এন আর আই আনছি, কখনও আমেরিকান শিল্পপতিদের ধরে আনছে, ব্রিটিশ শিল্পপতিদের ধরে আনছে। হলদিয়া

থেকে টাটা, বিড়লা, গোয়েঙ্কারা পালিয়ে গেল, শেষে পূর্ণেন্দু বাবুকে আপনারা ধরে আনলেন। যেখানে পুরানো শিল্পগুলোকে আপনারা রক্ষা করতে পারছেন না, যেখানে শ্রমিকরা নতুন করে বেকার হচ্ছে, সেখানে এই শিল্পায়নের গল্প বলে পশ্চিমবাংলার মানুষকে আর আপনারা ধোঁকা দিতে পারবেন না। আপনাদের ধোঁকা পশ্চিমবাংলার মানুষ ধরে ফেলেছে। ১৯৬২ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত বিধানচন্দ্র রায়কে একবারও বিদেশ যেতে হয়নি। তখন এখানে শিল্পের পরিবেশ ছিল, তখন শিল্পপতিরা পশ্চিমবাংলায় ছুটে আসত শিল্প করবার জন্য। তখন আপনাদের স্লোগান ছিল, একচেটিয়া পুঁজিপতিদের পশ্চিমবাংলায় শিল্প স্থাপন করতে দেব না, বিদেশি পুঁজিপতিদের পশ্চিমবাংলায় শিল্পস্থাপন করতে দেবনা। শুধু ক্ষমতায় আসবার জন্য এবং শ্রমিকদের বিভ্রান্ত করবার জন্য আপনারা এই স্লোগান দিতেন। আর আজকে আপনারা সেই খোলস পাল্টাচ্ছেন। শিল্প স্থাপন করার জন্য আপনারা বিদেশিদের আনছেন। এখানে আপনারা শিল্পায়নের পরিকাঠামো কি কিছু রেখেছেন? আমি শুধু একটা কথা বলছি, নাজিরগঞ্জের গ্যাংওয়ে জেটি ভেঙ্গে পড়ার পর বোটানিকাল গার্ডেন থেকে যে লঞ্চ চলত সেটা বন্ধ করে দেওয়া হয়েছে। সেই লঞ্চ এখনও পর্যন্ত চালু হয়নি। কোনা এক্সপ্রেস চালু হল না, অথচ রাজ্যপাল তার ভাষণে বললেন কোনা এক্সপ্রেস চালু হয়ে গেছে। এই রকম অনেক ঘটনা আজকে ঘটছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদলের সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। বিরোধীদের বক্তব্য আমি শুনছিলাম। তাদের কথা শুনে আমার মনে হল তারা সত্যকে আমল দেয় না, তারা অসত্যর পথে চলে। ভারতবর্ষের মানুষ বিশেষ করে পশ্চিমবাংলার মানুষ জানে কেন্দ্রের ক্ষমতায় আসার আগে কংগ্রেসিরা কি প্রতিশ্রুতি দিয়েছিল। ১০০ দিনের মধ্যে জিনিসপত্রের দাম কমাব এবং বেকারদের চাকরি দেব। আর সেই সরকার ক্ষমতায় থেকে ভারতবর্ষের কি সর্বনাশ করেছেন। সেই সরকারের প্রত্যেকটি মন্ত্রী আজকে দুর্নীতিগ্রস্ত। শেয়ার কেলেঙ্কারি থেকে আজকে হাওলা কেলেঙ্কারি, অনেক কেলেঙ্কারি আজকে আছে। আজকে আবার কাগজে দেখলাম আবাসন কেলেঙ্কারির কথা। এই তো হচ্ছে কংগ্রেস, এরা বাস্তবকে অস্বীকার করে। রাজ্যপালের ভাষণের উপর এখানে বাস্তবকে তুলে ধরা হয়েছে যে পশ্চিমবঙ্গের উন্নয়ন বামফ্রন্ট সরকার কিভাবে অব্যাহত রেখেছে। পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা, পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়ন সব কিছু পরিচ্ছন্ন ভাবে রাজ্যপাল তার ভাষণে রেখেছেন। আইনশৃঙ্খলার কথা কংগ্রেস তুলেছে, ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী থাকাকালীন খুন হলেন, কে বা কারা খুন করল? পাঞ্জাবের মুখ্যমন্ত্রী বিয়ন্ত সিং খুন হলেন, কে বা কারা খুন করল? এগুলো আপনারা ধামাচাপা দিয়ে রেখেছেন। ফাইল হারিয়ে যাচ্ছে, কারণ ওর সঙ্গে যে যুক্ত আছে তা বেরিয়ে পড়বে। জনগণ খুঁজছে এই অন্তর্দন্দ্বের সঙ্গে কারা যুক্ত আছে? আইন শৃঙ্খলার দিক থেকে পশ্চিমবঙ্গ ভারতের মধ্যে শীর্ষ স্থানে আছে। ইন্দিরা গান্ধী খুন হওয়ার

পর দিল্লিতে যখন কংগ্রেসিরা মানুষের উপর অত্যাচার করে আইনশৃঙ্খলার অবনতি, ঘটিয়েছিল তখন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা সুষ্ঠুভাবে বজায় রেখেছিলেন। ওদেরই মদতে প্রধানমন্ত্রী যখন চোখে হাত দিয়ে বসেছিলেন, তখন বাবরি মসজিদ ভাঙা হয়েছিল, এই সময় সারা ভারতবর্ষে আইন শৃঙ্খলার বিরাট অবনিত ঘটেছিল। সেই সময় পশ্চিমবঙ্গের মানুষ এখানে আইন শৃঙ্খলা বজায় রেখে ভারতের মধ্যে এক বিরাট দৃষ্টান্ত স্থাপন করেছিল। এই জিনিস ভারতের কোনও কংগ্রেসি রাজ্যে দেখা যায় নি। আজকে উন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে ত্রিস্তর ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামোন্নয়ন প্রকল্প করেছেন মানুষকে সঙ্গে নিয়ে। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ৪ বার ভোটে জিতেছেন এতে ওদের গাত্রজ্বালা কেন জিতেছে? মানুষকে নিয়ে পশ্চিমবঙ্গ ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা মধ্যে কাজ করছে। গ্রামে কোনও স্কীম, কোনও কাজ হলে গ্রামের মানুষকে নিয়ে কমিটি করা হয়, তারপর সেই কাজ শুরু করা হয়। আজকে পশ্চিমবঙ্গে ভূমিহীনদের জন্য ২৮ লক্ষ ৮২ হাজার একর জমি খাস করা হয়েছে। এই খাস জমি গরিব কৃষক এবং ভূমিহীনদের মধ্যে বিলি করা হয়েছে। এই খাস জমি ২২ লক্ষ ৭১ হাজার মানুষের মধ্যে বণ্টন করা হয়েছে। পশ্চিমবঙ্গের ১৮-১৯ লক্ষ একর জমিকে সেচের আওতায় আনা গেছে। ধান চাষের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ, পাঞ্জাবকে ছাড়িয়ে গেছে। আজকে মৎস্য চাষের জন্য পশ্চিমবঙ্গ পর পর ৮ বার পুরস্কার পেয়েছে। এতে আপনাদের গাত্রজ্বালা। এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? কংগ্রেস আমলে, ১৯৭৭ সালের পূর্বে পশ্চিমবঙ্গে বন্যা বা প্রাকৃতিক দুর্যোগ হলে গ্রামের মানুষ, ভুখা মানুষ কাজের জন্য শহরে এসে ভীড় করতেন। তারা ভিক্ষা করতেন। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে ভয়াবহ প্রাকৃতিক দুর্যোগ ঘটেছে।

একটা মানুষও ভিক্ষার ঝুলি নিয়ে বের হয় নি। আজকে ঐসব বন্যাদুর্গত মানুষদের পালিয়ে যেতে হয় নি, বামফ্রন্ট সরকার তাদের নিরাপদ জায়গায় নিয়ে গিয়ে তাদের খাওয়া পরার ব্যবস্থা করেছে। গ্রাম উন্নয়নের ফলে গ্রামের মানুষ আজ কাজ পাচ্ছে। ৭৭ সালের আগে যেমন খাবার জন্য হন্যে হয়ে ঘুরত, আজকে তার দরকার হয় না। তখন মাইলো, জোয়ার, যবের আটার কথা মনে নেই? সমস্ত কথা পশ্চিমবাংলার মানুষের মনে আছে। আজকে আর জোয়ারের আটা, যবের আটার দরকার নেই। আজকে নিজেরাই জোগাড় করতে পারছে নিজেদের খাবার। আজ কেন্দ্রের পুরস্কারগুলো পশ্চিমবাংলা ছিনিয়ে আনছে। ৭২ সালের আগে শিক্ষাক্ষেত্রে কি অরাজকতা ছিল মনে নেই? সেইসময় ছাত্ররা ছুরি নিয়ে পরীক্ষা দিতে যেত, প্রশ্নপত্র ফাঁস হয়ে যেত, শিক্ষকদের নিরাপত্তা বলে কিছু ছিল না। ঐ আমলে আমাদের ১১০০ কর্মীকে আপনারা খুন করেছেন, একটাও কেস হয় নি। আজকে পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে সুষ্ঠু পরিবেশ গড়ে উঠেছে, এটাই আপনাদের গাত্রজ্বালা। এটা বামফ্রন্ট আমলেই ঘটেছে। সবশেষে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি এবং

আমাদের দলের তরফ থেকে যে অ্যামেন্ডমেন্ট এসেছে, তাকে সমর্থন জানাচ্ছি। সকাল থেকেই শুনছি সরকার পক্ষের লোকেরা চিৎকার করে বলছেন দিল্লির কথা, হাওলার কথা। কিন্তু আমি মনে করি আমাদের মুখ্যমন্ত্রী হচ্ছে ফাউন্টেন হেড অব দি করাপশন—দুর্নীতি করণের উৎসমুখ। তার মুখ্যমন্ত্রীত্বের ১৯ বছরের আগে তার পরিবারের লোক জনদের সম্পত্তি কত ছিল, আর ১৯ বছর পর কত হয়েছে, এটা কত পরিমাণে বৃদ্ধি পয়েছে, সেটা একটা তদন্ত কমিশন বসিয়ে তদন্ত করে দেখা হোক। সেই কমিশনের সামনে মুখ্যমন্ত্রী দাঁড়াবে। যদি কলিজায় এতটুকু রক্ত থাকে, তাহলে আমার চ্যালেঞ্জ গ্রহণ করুন। শুধু মুখ্যমন্ত্রী নয়,পার্টির সম্পাদক শৈলেন দাশগুপ্ত, এখানকার মন্ত্রীদের সন্তানদের নাম করে বলতে পারি, যাদের একসময় পোড়া বিড়ি জুটত না, তাদের এখন কি অবস্থা। শুধু চন্দন বসু নয়, চন্দন পাঠক আছে, শৈলেন দাশগুপ্তের ছেলে, প্রশান্ত শূরের ছেলে আছে। এসব নেতাদের ছেলেরা কোন রাস্তায় কোন দুর্নীতির পথে কোটি কোটি টাকার মালিক হয়েছে, সেই তদন্তের সামনে দাঁড়াবার সৎসাহস যদি থাকে, তাহলে আমি আমার বক্তব্য উইথড্র করে, রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করব।

আজকে আপনারা দুর্নীতির সামনে দাঁড়িয়ে আছেন। একটাও দুর্নীতির তদন্ত হয়নি। পশ্চিমবাংলায় মাটি কেলেঙ্কারি দিয়ে শুরু হয়েছে, ট্রাম কেলেঙ্কারি, বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারি এবং আজকে তা রশিদ কেলেঙ্কারিতে গিয়ে ঠেকেছে। আজকে আপনারা বলছেন, রশিদের কোনও ডায়েরি নেই। রশিদের যদি কোনও ডায়েরি না থাকে তবে সি পি এম-এর লোকেদের শাস্তি হল কি করে? ৬ মাস সাসপেন্ড করলেন আপনাদের মহিলা নেত্রীকে, ৩ জন কাউন্সিলকে টিকিট দিলেন না। কোন তত্ত্বের ভিত্তিতে, কিসের ভিত্তিতে দিলেন না? সি পি এম ইজ দি কম্পিটেন্ট অথরিটি? যার জন্য ৫৬ জন মানুষ মারা যায় তার হোটেলে গিয়ে আবার আপনাদের দলের নেত্রীরা খেতো। তার কাছ থেকে অসত উপায়ে পয়সা নিতো। আজকে তাদের বিরুদ্ধে শাস্তি দেবার আপনি কে? যে কিনা সমাজের সব চেয়ে বড় ক্রিমিনাল এবং সেই ক্রিমিনালের সঙ্গে আজকে আপনাদের দলের নেতাদের সম্পর্ক রয়েছে। আজকে সংবাদপত্র থেকে শুরু করে বাংলার সাড়ে ৭ কোটি মানুষ জানে আপনারা তার বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন, কোনও তদন্তের সামনে এসে দাঁড়িয়েছেন। স্যার, আমি আমার বক্তব্য খুব দীর্ঘ করব না। আর এস পি-র একজন জেলা পরিষদ সদস্যা—আমার কাছে তার অভিযোগের সমস্ত তথ্য আছে। আর এস পি কোনও কংগ্রেসি নেতা নয়। আর এস পি-র জেলা পরিষদ সদস্যা অঞ্জলি সর্দার কি অভিযোগ করছেন? তিনি অভিযোগ করছেন—আরে ভাই বিধানসভার ভেতরে বলছি, নাম করে বলছি, যদি কিছু মিথ্যা থাকে মানহানির মামলা করুন না। যাই হোক তিনি অভিযোগ করছেন এস পি-র কাছে মৌখালি খাল কাটার নামে। মৌখালি খাল কাটার নামে দক্ষিণ ২৪ পরগনার জেলাপরিষদ থেকে ২১ লক্ষ ২৯ হাজার ৮৯৯ টাকার মধ্যে খাল খনন করা হইয়াছে ৬-৭ লক্ষ টাকার মতোন। বাকি টাকা বেনিফিসিয়ারি কমিটির নামে আটজন সদস্য এর মধ্যে অন্যতম হাকিম মোল্লা আত্মসাৎ করিয়াছে। এই হাকিম মোল্লা সি পি এম-এর এল সি এস। অঞ্জলি সর্দার জেলাপরিষদ নেত্রী, নির্বাচিত সদস্যা, তিনি অভিযোগ করছেন সি পি এম-এর লোক টাকা আত্মসাৎ করেছে। সব চেয়ে বড় কথা, এই

যে মৌখালি খাল এই মৌখালি খালের উপরে এর আগে বহু মানুষকে পাট্টা দিতে বাধ্য হয়েছিল, সরকারি ভাবে পাট্টা। হাইকোর্ট থেকে ইনজাংশন করা হল। ইনজাংশন ভ্যাকেট হলনা তার উপর দিয়ে জোর করে খাল কাটা হচ্ছে। হাইকোর্ট থেকে যে কাগজ পাওয়া গেছে তাতে দেখা যাচ্ছে তিনটে পার্টে খাল কাটা হবে। তার মধ্যে একটা পার্ট কি? সেটা হচ্ছে সুন্দরবন উন্নয়ন পর্ষদ ঐ কাজ কমপ্লিট করে দিয়েছে। কিন্তু সেটাকেও এই প্রোজেক্টের মধ্যে ঢোকানো হয়েছে। এবং চার কি.মি. দীর্ঘ যে খাল কাটা হচ্ছে তার মধ্যে ১ কি.মি. কাজ কিন্তু কমপ্লিট করে দিয়েছে সুন্দরবন উন্নয়ন পর্ষদ। তাহলে আবার ঢুকলো কেন? দুবার করে টাকা ঢুকলো। কত টাকা স্যাংশন হয়েছিল প্রথমে? স্যাংশন হয়েছিল প্রথমে এই প্রোজেক্টের এগেনস্টে ১৪ লক্ষ ৫৪ হাজার ৫১৪ টাকা। খরচ হয়েছে কত টাকা? খরচ হয়েছে ২১ লক্ষ ২৯ হাজার ৮২৯ টাকা। অর্থাৎ মাত্র ৬০০ গজ কাজের জন্য এটা খরচ হয়েছে। অথচ জেলা পরিষদের সদস্যা কমপ্লেইন করার পর জেলাপরিষদের যিনি বিরোধী দলনেতা তাকে সেখানে পাঠানো হল ইনসপেকশন করার জন্য। কিন্তু এই যে মোল্লা সাহেব যিনি কিনা মূল টাকাটা চুরি করেছেন, সি পি এম-এর এল সি এস, তিনি রিভলবার পাইপ গান নিয়ে জেলা পরিষদের তরফ থেকে যাকে পাঠানো হল তাকে আক্রমণ করলেন। এই অভিযোগ, দুর্নীতির অভিযোগ কাদের বিরুদ্ধে ? আর এস পি করছে সি পি এম-এর এল সি এস এবং সি পি এম-এর দলের বিরুদ্ধে। আজকে লক্ষ লক্ষ টাকা আত্মসাতের অভিযোগ এনেছেন। এর পরে মুখে কালি দিয়ে বিধানসভায় আসবেন কাল থেকে। আর হাওলার কথা বলবেন না।

আরে, পরে বলবি হাওলা,

আগে জ্যোতি-চন্দন-রশিদের দুর্নীতি সামলা।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা হচ্ছে, বিভিন্নভাবে আলোচনা হচ্ছে, আমি তাকে সমর্থন জানিয়ে দু একটি কথা বলছি। আমার প্রথম এবং প্রধান কথা হচ্ছে এই যে, এখানে বিরোধীপক্ষের আলোচনা শুনলাম, তারা কেবল সমালোচনাই করছেন, কিন্তু যে ব্রাইট সাইড রয়েছে তার কথা তারা বলছেন না। তাতে একটা জিনস পরিলক্ষিত হয় যে দীর্ঘদিন পূর্বে যারা কংগ্রেস রেজিমে যে ঐক্যবদ্ধ ছিল অর্থাৎ সর্বত্র ক্ষমতাকে কুক্ষিগত করে এবং বিভিন্ন কুক্ষিগত করবার যে ব্যবস্থা ছিল তাকে বিকেন্দ্রীকৃত করা হয়েছে, প্রশাসন থেকে আরম্ভ করে সমস্ত কিছুকে বিকেন্দ্রীকৃত করা হয়েছে। যার ফলে এই পশ্চিমবাংলায় নতুন নতুন সাব-ডিভিসন গড়ে উঠেছে। প্রশাসনকে সুষ্ঠুভাবে পরিচালনা করবার জন্য এবং সুফলকে মানুষের কাছে পৌঁছে দেবার জন্য কাকদ্বীপ, গঙ্গারামপুর, বারুইপুরের বিভিন্নভাবে পদক্ষেপ নেওয়া হয়েছিল। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যেটা একটা অ্যাচিভমেন্ট এই শিক্ষা ব্যবস্থা, যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখব চিরাচরিত প্রথায় যে শিক্ষা ব্যবস্থা চলছিল আজকে তাকে রি-ওরিয়েন্টেড করে গতিশীল এবং মানুষের দৈনন্দিন যে চাহিদা, মানুষের যে কাজ করে খাওয়ার যে প্রবণতা, কাজ কি করে পাব, এটা শিক্ষার ভিতর দিয়ে শিখবার ব্যবস্থা হয়েছে। আজকেও শানোগ্রাফি খোলা হয়েছে, বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে, যেমন মৎস বিষয়ক বিশ্ববিদ্যালয় খোলা হয়েছে, প্রাণী

সম্পদ বিষয়ক বিশ্ববিদ্যালয় খোলা হয়েছে। সেখানে বড় বড় এম এ, এম এস সি ডিগ্রি দেওয়া হচ্ছে, যার ফলে আজকে যে গতিশীল শিক্ষাকে কর্মমুখী করবার যে ব্যবস্থা সেটা নেওয়া হয়েছে। আজকে বিভিন্ন কলেজে নতুন নতুন সাবজেক্ট খোলা হয়েছে। সেটা কর্মমুখী চিন্তাধারায় পর্যবসিত করবার জন্য একটা প্রচেষ্টা সেটা লক্ষ্য করার ব্যাপার। আজকে এই জন্য আমি বলব বামফ্রন্ট সরকারের যে অ্যাচিভমেন্ট সেটা সমর্থনযোগ্য। তাই আমি একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের কোনও প্রকার সম্মান দেখাতে পারছি না, বরঞ্চ আমাদের যে কাট মোশনগুলি এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য আরম্ভ করছি। আমি বলছি পশ্চিমবাংলায় যে সরকার আছে তারা যেটাতেই হাত দেন সেটাই ব্যর্থ। গ্রামে বৈদ্যুতিকরণ হচ্ছে না, কোনও টাকা নেই। সেদিন আমি বিদ্যুৎ মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম ভিলেজ এবং মৌজায় ইলেকট্রিফিকেশনের জন্য কি করছেন, তিনি বললেন করব বলেছিলাম কিন্তু টাকা নেই। রাস্তাঘাট ভেঙে পড়েছে, টাকা নেই। ৩৬ কোটি টাকা রিকুইজিশন করে কেন্দ্রীয় সরকার থেকে ২২ কোটি টাকা নিয়ে এই সরকার কোনও রাস্তাঘাট করার কাজে হাত দিচ্ছেন না। কেন্দ্রীয় সরকারের প্রকল্প নিয়ে এখনও পশ্চিমবঙ্গ সরকার বেঁচে আছে। তা নাহলে ১৯৯১ সালেই চলে যেত। বি জে পিকে নামিয়ে দিয়ে ৪৪ লক্ষ ভোট কাটলেন। কংগ্রেসের ভোট ছিল এক কোটি ছয় লক্ষ, আর সি পি এমের ভোট ছিল এক কোটি চোদ্দ লক্ষ, তাহলে পার্থক্য ছিল আট লক্ষ ভোটের। এই ৪৪ লক্ষ ভোট যদি বি জে পিকে দিয়ে না কাটাতেন তাহলে এবারের এই অসত্য ভাষণ ওই বৃদ্ধ মানুষটিকে দিয়ে পড়াতেন না। আজকে কেলেঙ্কারি সম্বন্ধে বলতেন না। হাওলা কেলেঙ্কারির কথা বলছেন। আলিপুর ট্রেজারি কেলেঙ্কারি তদন্ত করান না, মাটি কাটার কেলেঙ্কারির তদন্ত করান না?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ভূপেনবাবু আপনি এই বিষয়টা এখানে বলবেন না। মানসবাবু এই বিষয়টা মেনশন করেছেন, এটা প্রিভিলেজ কমিটিতে আছে। তিনি এটা সাবস্ট্যানশিয়েট করতে পারেন নি। হি ওয়াজ আন অ্যাবল টু প্রডিউস এ সিঙ্গল ডকুমেন্ট। এটা আপনি এখানে বলবেন না। সুতরাং ওটা একটা বেসলেস অভিযোগ। বেসলেস অভিযোগ এখানে উত্থাপন করা যায় না। তাছাড়াও কারও নামে যদি কোনও অভিযোগ করতেই হয় তাহলে তা আগে থাকতে নোটিশ দিয়ে করতে হবে। এভাবে কোনও অভিযোগ তোলা যায় না। আপনি বসুন। শ্রী নরেন হাঁসদা, আপনি বলুন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** স্যার, আমার এখনও সময় আছে, আমাকে বলতে দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** পরে বলবেন। এখন বসুন।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ রেখেছেন তার আমি বিরোধিতা করছি। মানবিকতার খাতিরে বা রাজ্যপালের ভাষণকে শুধু মাত্র মর্যাদা দেবার স্বার্থেও এ ভাষণকে সমর্থন করা যায় না। তাই আমি এর বিরোধিতা

করে আমার বক্তব্য রাখছি। স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার অনেক উন্নয়নের কথা বলেছে। কিন্তু আমি এ প্রসঙ্গে সংক্ষেপে এই টুকুই বলতে চাই যে, এটা একটা ফাউন্টেনপেন উইদাউট ইনক—ঝর্ণা কলম কালি ব্যতীত। এর মধ্যে দিয়ে কিছুই আশা করা যায় না। আজকে গোটা পশ্চিমবাংলার রাজনৈতিক পরিমন্ডলটাই এমন হয়ে উঠেছে যে, প্রতিদিন রেডিও খুললে শোনা যায়, খবরের কাগজ খুললেই দেখা যায় হাজার হাজার মা বোনের সিঁথির পবিত্র সিঁদুর মুছে যাচ্ছে। হাজার হাজার মানুষের ঘর বাড়ি লুঠ হচ্ছে। এ রাজ্যে যারা সি পি এম করছে না তারা মেরুদন্ড সোজা করে মাথা উঁচু করে বাঁচতে পারবে কিনা, এটাই আজকে সব চেয়ে বড় প্রশ্ন হয়ে দেখা দিয়েছে আমাদের সামনে। এখানে যারা আর এস পি-র সদস্য আছেন তারা এটা জানে এবং ডেপুটি স্পিকার, স্যার, আপনিও এটা জানেন। স্যার, আপনি জানেন ১৯৭৯ সালে এই বামফ্রন্ট সরকার গোটা রাজ্যের আদিবাসী মানুষদের প্রলোভন দেখিয়েছিল, বলে ছিল, সাঁওতালি ভাষার অলচিকি লিপিকে স্বীকৃতি দেওয়া হবে। এ কথা এই সরকার ঘোষণা করেছিল। কিন্তু দীর্ঘদিন হয়ে গেল, আজ পর্যন্ত দেড় কোটি মানুষের ভাষা, সাঁওতালি ভাষাকে স্বীকৃতি দেওয়া হল না। সেই ঘোষণাকে কার্যকরী করা হল না। সে জন্য আমি বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করছি। এ রাজ্যে ও বি সি তালিকা প্রস্তুত করার ক্ষেত্রেও আমরা কি দেখছি? মন্ডল কমিশন বলে দিয়েছে ১৭৭টি সম্প্রদায়ের মানুষরা ও বি সি তালিকা ভুক্ত হবে বা তালিকা ভুক্ত হবার সুযোগ পাবে। আর এ রাজ্যে এখন পর্যন্ত মাত্র ৩৮টা সম্প্রদায়কে তালিকা ভুক্ত করা হয়েছে। যার ফলে বাকি সম্প্রদায়ের মানুষরা শিক্ষা এবং চাকরির সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই সমস্ত কাজের মধ্যে দিয়ে এই সরকার একটা জল্লাদ সরকারে পরিণত হয়েছে। এই কটা কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-29 p.m.]

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৮ই ফেব্রুয়ারি, ৯৬ তারিখে পশ্চিমবাংলার মহামান্য রাজ্যপাল মহাশয় এই বিধানসভায় যে ভাষণ প্রদান করেছেন এবং মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় তার ওপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি আমাদের বিরোধী বন্ধুরা এ রাজ্যে বিভিন্নভাবে বামফ্রন্ট সরকার বিরোধী চক্রান্ত সৃষ্টি করার চেষ্টা করছে নিজেদের বিশাল বিশাল দুর্নীতিকে ঢাকবার প্রচেষ্টা হিসাবে। ঐ একই প্রচেষ্টা নিয়ে তারা এখানে একের পর এক বক্তব্য পেশ করছেন। কিন্তু তাদের জানা উচিত যে, পশ্চিমবাংলায় একটা বামপন্থী পরিমন্ডল, পরিবেশ বিরাজ করছে। তাদের জানা উচিত যে, পশ্চিমবাংলায় ভূমি সংস্কার হয়েছে। যদি ভারতবর্ষে এই ধরনের পরিকল্পিতভাবে ভূমি সংস্কার হত তাহলে সারা দেশে ভাল পরিবেশ তৈরি হত। কিন্তু আমরা দেখছি, ভারতবর্ষে অর্থনৈতিক অগ্রগতি স্তব্ধ হয়ে গেছে। বোম্বাইতে শেয়ার কেলেঙ্কারি এবং সরকারি অর্থের অপচয় আমাদের দেশের অনেক [illegible]। পরিকল্পনা বাবদ আমাদের যে টাকা পাওনা তা কেন্দ্রীয় সরকারের মাধ্যমে [illegible] দেওয়া হয়েছে। এখানে মাননীয় সদস্য শ্রী নরেন হাঁসদা মহাশয় বলার চেষ্টা করেছেন আদিবাসীদের জন্য কিছুই হয়নি। উনি আদিবাসীদের কোনও খবরই রাখেন না।

সেইজন্য উনি যা তা বলছেন। আজকে পশ্চিমবাংলায় আদিবাসীদের জন্য রিজার্ভেশনকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। ৬ শতাংশ আদিবাসীদের জন্য রিজার্ভ করা হয়েছে। আজকে আদিবাসী গরিবেরা ডাক্তারি পড়ার সুযোগ পাচ্ছে। ইউনিভার্সিটিতে পড়ার সুযোগ পাচ্ছে। যে সমস্ত আদিবাসী গরিব মানুষরা চিরদিন বঞ্চিত হত, আজকে তারা জমির ক্ষেত্রে রেকর্ডভুক্ত হয়েছে এবং তাদের মধ্যে পাট্টা বিলি করা হয়েছে। আপনি জানেন, পুরুলিয়াতে ১৭ই ডিসেম্বর আনন্দমার্গী ভবন এলাকায় ৫৩ কোটি টাকার মারণাস্ত্র ফেলা হয়েছিল। আনন্দমার্গীদের সন্ত্রাসের কার্যকলাপের কথা কে না জানে। আনন্দমার্গ এলাকায় যে সমস্ত আধুনিক অস্ত্র বৃষ্টি করেছে—মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার তথ্য এখানে দিয়েছেন এ কে-৪৭ রাইফেল—২৪১টি, আর পি জি ৭টি, রকেট লঞ্চার—১০টি, অ্যান্টি ট্যাঙ্ক গ্রেনেড—৮১টি, হ্যান্ড গ্রেনেড—৬২টি, ৯ এম এম পিস্তল—১১টি। এই সমস্ত আধুনিক অস্ত্র পুরুলিয়ার বুকে ফেলা হয়েছে। ফলে এলাকার গরিব মানুষ আতঙ্কিত।

**(এই সময় মাইক অফ হয়ে যায় মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়ের নির্দেশে)**

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** স্যার, আমি ট্রেজারি কেলেঙ্কারি সম্পর্কে বলতে গিয়েছিলাম। আপনি বললেন, কংগ্রেসের তরফ থেকে প্রমাণ করতে পারেনি, তাই এই সম্পর্কে বলতে দেওয়া হবে না। আমি স্যার, আপনাকে ছবি দেখাচ্ছি। ইনি মরে গেছেন বলে ২ হাজার টাকা তোলা হয়েছে। কিন্তু ইনি স্টেটমেন্ট করেছেন যে, আমি মরিনি। ওর সই জাল করে টাকা তোলা হয়েছে। এই ট্রেজারি কেলেঙ্কারি সম্পর্কে সি বি আই দ্বারা তদন্ত হোক। যখন কংগ্রেস প্রমাণ করতে পারেনি বলে এই হাউসে ট্রেজারি কেলেঙ্কারি সম্পর্কে তুলতে দিচ্ছেন না, তখন দয়া করে এই হাউসে হাওলা সম্পর্কে আলোচনা হবে না, যতক্ষণ না প্রমাণ করতে পারে। সি পি এম আগে প্রমাণ করুক যে হাওলার ব্যাপারটা প্রমাণিত হয়েছে।

## Adjournment

The House was then adjourned at 5-29 p.m. till 11 a.m. on Friday, the 16th February, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 16th February. 1996 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 5 Ministers of State and 126 Members.

[11-00 — 11-10 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি যে বুলেটিন দিয়েছেন তাতে কবে কি কোয়েশ্চেন অ্যানসার হবে তা লেখা আছে। তাতে আমার তিনটে ডিপার্টমেন্টের কোয়েশ্চেন আছে, রিফিউজি রিহ্যাবিলিটেশন, ফুড এবং পি ডবলিউ ডি। কিন্তু তার মধ্যে দুটো লিস্টে নেই।

**মিঃ স্পিকার ঃ** ঐ মন্ত্রীরা অনুমতি নিয়েছেন যে ওরা থাকতে পারবেন না। সেই জন্য অন্যদিন ধার্য করা হবে। প্রবোধবাবু আপনার মন্ত্রী কোথায়?

**(এই সময় প্রবোধ সিংহ মহাশয় স্পিকার মহাশয়কে নিজের জায়গা থেকে উঠে গিয়ে কিছু বলেন।)**

আমি ৫৮ নম্বর কোয়েশ্চেনটা ১০ মিনিট বাদে ধরব।

### Starred Questions

### (to which oral Answers were given)

### রাজ্যে রাস্তা নির্মাণে আর্থিক সাহায্য

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫) **শ্রী প্রবীর ব্যানার্জি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোন কোন নতুন রাস্তা নির্মাণের জন্য এশিয়ান উন্নয়ন ব্যাঙ্ক বা অন্য কোনও আর্থিক সংস্থা থেকে অর্থ পাওয়া যাবে বলে আশা করা যায় ;

(খ) প্রাপ্তব্য অর্থের পরিমাণ কত ; এবং

(গ) টাকা পাওয়ার ব্যাপারে কোনও শর্ত থাকলে শর্তগুলি কি কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ**

(ক) রাজ্যের অন্য কোনও নতুন রাস্তা নির্মাণের জন্য কোনও আর্থিক সংস্থা থেকে অর্থ প্রাপ্তির কোনও উদ্যোগ নেওয়া হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান :** আমার প্রশ্নটা ছিল, "রাজ্যে কোন কোন নতুন রাস্তা নির্মাণের জন্য এশিয়ান উন্নয়ন ব্যাঙ্ক বা অন্য কোনও আর্থিক সংস্থা থেকে অর্থ পাওয়া যাবে বলে আশা করা যায়? মাননীয় মন্ত্রী মহাশয় তার উত্তরে বলেছেন ; অন্য কোনও নতুন রাস্তা নির্মাণের জন্য কোনও আর্থিক সংস্থা থেকে অর্থ প্রাপ্তির কোনও উদ্যোগ নেওয়া হয়নি।" এখানে 'অন্য কোনও' বলাতে বোঝা যাচ্ছে যে কিছু রাস্তার জন্য আর্থিক সংস্থা থেকে আপনি ঋণ নিয়েছেন। কোন কোন রাস্তার জন্য কোন কোন আর্থিক সংস্থা থেকে সাহায্য পাওয়া গিয়েছে জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি :** নতুন কোনও রাস্তার জন্য আমরা আর্থিক সাহায্য এখনও নিইনি। তবে কিছু পুরানো রাস্তার উন্নয়ন, প্রশস্তীকরণ ইত্যাদির জন্য এশিয়ান উন্নয়ন ব্যাঙ্ক, বিশ্ব ব্যাঙ্ক থেকে নেওয়ার ব্যাপারে আছে।

**(শ্রী আব্দুল মান্নান : নাম বলুন।)**

যেমন, মোরগ্রাম-পানাগড় রাস্তার জন্য এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে প্রায় ১৫৩ কি.মি. দীর্ঘ রাস্তা, এরজন্য ১৪৩ কোটি টাকা প্রাক্কলন মূল্য ধার্য করা হয়েছে। এটা হচ্ছে ৪০.৭৬ বিলিয়ন মার্কিন ডলার। এই পানাগড়-মোরগ্রাম রাস্তার জন্য নেওয়া হয়েছে। এটা ১৫০ কি.মি. দীর্ঘ রাস্তা। এর পর আছে, দু নং জাতীয় সড়ক, রানিগঞ্জ থেকে পানাগড় পর্যন্ত এসেছে, এন এইচ টু, যেটাকে জি টি রোড বলা হয়, তাতে ১৪৩.৩৫ কোটি টাকার প্রাক্কলন ব্যায় ধরা হয়েছে এবং এটা আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে পাচ্ছি। দুটি রাস্তা একটি ওয়ার্ল্ড ব্যাঙ্ক-এর সঙ্গে এবং আর একটি এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সঙ্গে।

**শ্রী আব্দুল মান্নান :** দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে এবং হলদিয়া এক্সপ্রেস ওয়ের জন্য কোন কোন ব্যাঙ্ক বা আর্থিক সংস্থা থেকে কত টাকা পেয়েছেন জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি :** দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের জন্য মিনিস্ট্রি অব সারফেস ট্রান্সপোর্ট টাকাটা দিচ্ছেন। তাদের অর্থের ভিত্তিতেই আমরা দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মোরগ্রাম-পানাগড়, রানিগঞ্জ-পানাগড় এরজন্য একটির ক্ষেত্রে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আর একটি ক্ষেত্রে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের কাছ থেকে আপনি অর্থ সাহায্য পেয়েছেন বলছেন। এই দুটি রাস্তা কবে নাগাদ চালু করা যাবে জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি :** মোরগ্রাম-পানাগড় রাস্তার অলরেডি ৩৬ কি. মি. আমরা তৈরি করে ফেলেছি। তারমধ্যে ৬ কি.মি. রাস্তার আমরা আংশিক উদ্বোধন করেছি। সেটা আনুষ্ঠানিক ভাবে উদ্বাধন করা হয়েছে। ৩৬ কিলোমিটার অলরেডি তৈরি হয়ে গেছে। বাকি রাস্তার কাজ চলছে। আগামী ৯৮ সালে শেষ হবে বলে মনে হচ্ছে।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী অমিয়কুমার পাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার জানার বিষযটা হচ্ছে, আমাদের রাজ্যের তহবিল ছাড়া সেন্ট্রাল রোড ফান্ড থেকে আমাদের রাস্তা তৈরি করা, মেরামত করার জন্য টাকা পেয়ে থাকি। বর্তমান আর্থিক বছরে কি পরিমাণ টাকা সেন্ট্রাল রোড ফান্ড থেকে আমাদের বরাদ্দ করা হয়েছে, কতটা আমরা পেয়েছি, এটা জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি :** সেন্ট্রাল রোড ফান্ড থেকে আমরা এই বছর প্রায় ৫০ কোটি টাকার মতো চেয়েছিলাম। তার মধ্যে আমাদের ৫ কোটি টাকার মতো দেওয়া হয়েছে এবং পরে বন্যার সময়ে কথাবার্তার পরে আরও ২ কোটি টাকা দেওয়া হয়েছে। আর যে ৫০ কোটি টাকা আমরা চেয়েছিলাম, যেগুলি স্যাংশন প্রোজেক্ট—একটা করে প্রোজেক্ট করা হয় তারপরে স্যাংশন দেওয়া হয়, তার এগেনস্টে ওরা টাকা দেয়—তাতে ওরা ২২ কোটি টাকা দিয়েছে। এই পর্যন্ত আমরা ২২ কোটি স্যাংশন প্রোজেক্টের জন্য, ৫ কোটি টাকা নন-প্ল্যান মেন্টেনেন্স-এর জন্য এবং আরও ২ কোটি টাকা বন্যার পরে স্পেশাল গ্রান্ট হিসাবে পেয়েছি। বাকি টাকার জন্য বলেছিলাম, কিন্তু ওরা এই বছর ফান্ড কনসট্রেন্ট-এর কথা বলেছেন এবং আরও বলেছেন যে এখন নতুন করে বাড়তি টাকা দেওয়া সম্ভব নয়। এটা আমাদের চিঠি লিখে জানিয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা কাগজে দেখেছি এবং আপনি মহাকরণে বলেছেন, কিন্তু আমরা হাউসে বিষয়টি আপনার কাছ থেকে শুনিনি, সেজন্য কনফার্ম হতে চাচ্ছি। রাজ্য সরকারের পূর্ত দপ্তর, তারা রাজ্যের কিছু রাস্তা এবং সেতু সরকারি তহবিল-এর অপ্রতুলতার জন্য বেসরকারি সংস্থার সঙ্গে চুক্তি করেছেন এবং রাস্তা, সেতু নির্মাণের জন্য উদ্যোগ নিয়েছেন—এই ব্যাপারে বাইরে শুনছি। এটা বাস্তবে সত্য কিনা এবং সত্য হলে কতগুলি চুক্তি হয়েছে, কি কি শর্তে হয়েছে এবং এর ফলে রাস্তা ব্যবহাকারী যারা তাদের উপরে টোল ট্যাক্স বেশি পড়বে কিনা ইত্যাদি নানা প্রশ্ন দেখা দিয়েছে। সেজন্য আমরা জানতে চাচ্ছি, রাস্তা এবং সেতু নির্মাণের জন্য অর্থাভাব হেতু বেসরকারি সংস্থার সঙ্গে চুক্তি করেছেন কিনা, করলে কতগুলি চুক্তি করেছেন এবং কি চুক্তি হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি :** আপনি ঠিকই শুনেছেন। আমরা কিছু বেসরকারি উদ্যোগকে এগিয়ে আসতে বলেছি রাস্তা এবং ব্রিজ তৈরি করার জন্য এই পর্যন্ত দুটো মেমোরান্ডাম অব আন্ডারস্ট্যান্ডিং সই হয়েছে। একটা হচ্ছে জঙ্গীপুর-রঘুনাথগঞ্জ ভাগীরথীর উপরে একটা ব্রিজ এবং হলদিয়া থেকে কলকাতা পর্যন্ত গঙ্গার পশ্চিমপাড়ে একটা নতুন রাস্তা। এই দুটি মেমোরেন্ডাম অব আন্ডারস্ট্যান্ডিংয়ে আমরা সই করেছি। তারমধ্যে একটি জঙ্গীপুরের ব্যাপারে সর্বশেষ যে সিদ্ধান্ত হয়েছে সেটা হল, যেহেতু বেসরকারি উদ্যোগী এক্ষেত্রে কালক্ষেপ করছে এবং তারা যে এস্টিমেট আমাদের দিয়েছে তার সঙ্গে আমাদের মতের মিল হচ্ছে না, সেই কারণে আমরা ঠিক করেছি, রাজ্য সরকার উদ্যোগ নিয়ে জঙ্গীপুর ব্রিজটা করবে এবং সেক্ষেত্রে জেলা পরিষদ এবং স্থানীয় মিউনিসিপ্যালিটি আমাদের সঙ্গে থাকবেন, পূর্ত দপ্তরও থাকবে। এরজন্য প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট বিভাগের কাছে আমরা স্পেশাল স্যাংশন চেয়েছি

যে, তারা যাতে এগিয়ে আসেন। ইতিমধ্যে তাদের কাছ থেকে অ্যাসুরেন্সও আমরা পেয়েছি। কাজেই এটা আমরা নিজেরা উদ্যোগ গ্রহণ করে করব। এর আনুমানিক ব্যয় ২০ কোটি টাকা হবে এবং তার দায়িত্বটা আমরা ভাগ করে নেব। আগামী ২৪ তারিখে ঐ জঙ্গীপুর ব্রিজের শিলান্যাসের দিন ধার্য হয়েছে এবং সেটা করবেন মাননীয় মুখ্যমন্ত্রী ঐ দিন তিনি আমাদের এব্যাপারে সময় দিয়েছেন। কাজেই ঐ দিন হয়ত ঐ সেতুর শিলান্যাস আমরা করতে পারব।

**(বিরোধী বেঞ্চ থেকে ধ্বনি : শিলান্যাস তো কতই হচ্ছে, কাজটা হবে তো?)**

এখানে মাননীয় বিধায়ক যারা রয়েছেন তারা জানেন যে আমরা যেখানে শিলান্যাস করছি সেখানে কাজটাও আমরা করছি, যারজন্য পূর্ত দপ্তরকে ধন্যবাদ দিতে হবে। কোথায়ও শিলান্যাস করে কাজটা ফেলে রাখা হচ্ছে না এবং যত শীঘ্র সম্ভব কাজটা করা হচ্ছে। যাহোক, হলদিয়া থেকে যে রাস্তাটির পরিকল্পনা আমরা করেছি সেটার জন্যও একটি বেসরকারি সংস্থার সঙ্গে 'মউ'তে সই করেছি। তারা এক্সপ্লোর করছেন এবং ইতিমধ্যে এ ব্যাপারে তারা কনসালটেন্ট নিয়োগ করেছেন। দুটি ব্রিজ—একটি রূপনায়ারণ এবং আর একটি দামোদরের উপর তৈরি করতে হবে। তার ফিজিবিলিটি স্টাডি তারা করছেন, কিন্তু এখনও কোনও ফাইনাল রিপোর্ট তারা দেননি। এছাড়া ভেদিয়াতে একটি ব্রিজ আমরা করছি এবং এক্ষেত্রে এন বি সি সি বলে একটি কেন্দ্রীয় সংস্থা এগিয়ে এসেছে। আগামী দিনে এই ব্রিজের শিলান্যাস আমরা করব। এছাড়া পান্ডবেশ্বরে অজয় নদীর উপরও একটি ব্রিজ করতে হবে। এই ব্রিজের ব্যাপারেও একটি বেসরকারি সংস্থার সঙ্গে আমাদের কথা হয়েছে। এটা করা হলে জি টি রোড থেকে সিউড়ি যাতায়াতে সুবিধা হবে। এটার ক্ষেত্রেও ঐ বেসরকারি সংস্থার প্রস্তাব যদি আমাদের কাছে গ্রহণযোগ্য হয় তাহলে সেটা তাদের করতে দেব।

টোল ট্যাক্স সম্পর্কে বলছি যে, এভাবে যে সমস্ত ব্রিজ বেসরকারি সংস্থাগুলি করবে সেক্ষেত্রে তারা যানবাহন যাতায়াতে টোল ট্যাক্স বসাবে, কিন্তু সেক্ষেত্রে রাজ্য সরকার চুক্তি করেছেন যে, সেটা নির্ধারিত করে দেবেন রাজ্য সরকার এবং রেট যা ধার্য করে দেওয়া হবে সেই অনুযায়ীই টোলটা তাদের নিতে হবে। এই টোল নেবার ব্যাপারে তাদের ৩০ বছরের লিজ রাইট দেওয়া হচ্ছে। কিন্তু তার আগেই যদি টোল থেকে তাদের খরচের টাকাটা উঠে আসে তাহলে সেখানেই তাদের লিজ-রাইটের সমাপ্তি ঘটবে। এই মর্মে তাদের সঙ্গে চুক্তি হয়েছে।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় মন্ত্রী মহাশয়, বালি ব্রিজ থেকে হুগলির বালির যে মোড় সেখানে আমার কনস্টিটিউয়েন্সির মধ্যে দিয়ে এন এইচ-২ এবং এন এইচ-২ থেকে এন এইচ-৬ শুরু হয়েছে। এটা জাতীয় সড়ক, কাজেই এর মেনটেনেন্সের টাকা কেন্দ্রীয় সরকারের দেবার কথা। আমি জানি না, আপনার কাছ থেকে জানতে চাই, ইতিমধ্যে ন্যাশনাল হাইওয়ের জন্য কেন্দ্রীয় সরকারের বরাদ্দ টাকার কতটা আপনি পেয়েছেন। তবে ঐ রাস্তা দুটির হাল অত্যন্ত খারাপ। এটা কেন?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামি :** এই কথা ঠিক যে গত বর্ষার পর রাস্তা দুটির হাল খুবই খারাপ

হয়েছে। আমি সেই জন্য বন্যার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করি। আমি ব্যক্তিগত ভাবে কেন্দ্রের মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করি। আমি নিজে গিয়ে তাকে বলি, ফ্লাডের পর সমস্ত রাস্তা ডামেজ হয়ে গিয়েছে, আমাদের অর্থ দিতে হবে। কিন্তু অর্থ আমাদের দেয় নি। তারপর অনেক অনুরোধ করার পর ১ কোটি টাকা পাঠান যা প্রয়োজনের তুলনায় অপ্রতুল ছিল। ইতিমধ্যে ন্যাশনাল হাইওয়ের রিপেয়ার করেছে যে সমস্ত সংস্থা তাদের বিল মেটাতে পারছে না। বহু ডিভিসনের বহু টাকা বাকি আছে। এই বছর আমরা হিসাব করে দেখেছি ৮০ কোটি টাকা এই খাতে কেন্দ্রীয় সরকারের দপ্তরের কাছ থেকে আমরা পাই। এই টাকার বেশির ভাগ অংশই রাজ্য সরকারকে ব্যয়ভার বহন করতে হয়েছে রাস্তাগুলিকে মোটামুটি পরিবহন যোগ্য করে রাখার জন্য। এখনও পর্যন্ত তারা টাকা রিইমবার্স করতে পারেনি, টাকা পাওয়া যায় নি। ভেরি রিসেন্টলি কিছু কাজ করা হচ্ছে, খানিকটা হয়েছে আগের মতো এতটা আর খারাপ নেই। রাজ্য সরকার বদান্যতা দেখিয়েছেন, ৩ কোটি টাকা ধার হিসাবে আমাদের দিয়েছেন, আমরা ১০ কোটি টাকা চেয়েছিলাম। এখন রাস্তাগুলি মোটামুটি পরিবহন যোগ্য হয়েছে। কেন্দ্রীয় সরকার টাকা দিতে সম্মত হয়েছে, এই বছর দপ্তরে কোনও টাকা নেই, সামনের বারে সব মিটিয়ে দেবার চেষ্টা করবে বলেছে, মাননীয় মন্ত্রী চিঠি দিয়ে সেটা জানিয়ে দিয়েছেন। এইভাবে মেরামত করে পরিবহন যোগ্য রাখা হচ্ছে ন্যাশনাল হাইওয়েগুলি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় জানাবেন কি, সম্প্রতি প্রতিদিনই আপনার খবর সংবাদপত্রে দেখতে পাচ্ছি, আপনি ভাল লোক-কিন্তু একটা মর্মান্তিক খবর পশ্চিমবাংলার যাত্রী সাধারণের প্রতি পরিবেশন করেছেন। বলেছেন এবার থেকে ব্যয় বহুল রাস্তাগুলি ব্যক্তিগত মালিকানায় তৈরি করতে দেওয়া হবে, মেনটেনেন্স করতে দেওয়া হবে। তারজন্য তারা সেই রাস্তা থেকে টোল আদায় করবে। বিষয়টা কি, একটু খোলাখুলি বলুন। একটা বিপদজনক অবস্থা, কত টাকা নেবে, কাদের এই দায়িত্ব দেওয়া হচ্ছে সেটা বলুন।

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** যে রাস্তাগুলি আমাদের আছে সেই রাস্তাগুলিতে টোল বসাবার প্রয়োজন নেই। একেবারে নতুন রাস্তা যেগুলি তৈরি হবে বেসরকারি উদ্যোগে, তাতে যে ব্যয় হবে তাতে আমাদের অংশ নেই। সুতরাং সেই ব্যয় তোলবার একটা ব্যবস্থা আমাদের করে দিতে হবে। সেই ক্ষেত্রে টোল বসাবার প্রস্তাব আছে। এই ধরনের রাস্তা তৈরি হলে এই রাস্তা ব্যবহার করলে টোল দিতে হবে। তবে এই টোল যান-বাহনকে দিতে হবে। তবে ওরা দাবি করেছিল যে প্যাসেঞ্জারের কাছ থেকে টোল আদায় করবে। আমরা বলেছি এই দাবি আমরা মানছি না, এটা অত্যন্ত অন্যায় দাবি, এই দাবি আমরা মানব না। যারা ব্যবসা-বাণিজ্য করবে, যাত্রীবাহী বাস, লরি, ডিলাক্স বাস ইত্যাদির কাছ থেকে টোল নেওয়া হবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আলটিমেটলি তো আমাদের কাছ থেকেই নেওয়া হচ্ছে।

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** কিছুটা তো আমাদের বেয়ার করতেই হবে। একটা তো ব্যবহার যোগ্য জিনিস তৈরি হচ্ছে। ওরা সেটা তৈরি করছে, আমাদের সংস্থান নেই তৈরি করার। সেইজন্য কিছু তো ওদের দিতে হবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি এন এইচ-৬ এই রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ। কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে কি দিচ্ছে না সেটা তো সাধারণ মানুষ বুঝবে না। এমন অবস্থা যে প্রায়ই অ্যাকসিডেন্ট হচ্ছে, প্রায়ই দু-দশ জন মারা যাচ্ছে এমনই রাস্তার অবস্থা। কেন্দ্র টাকা দিচ্ছে না সেটা আমরা জানতে পারছি, একটা বিমাতৃসুলভ মনোভাব পশ্চিমবাংলার প্রতি আছে সেটা আমরা জানি। তারপর আবার এই সমস্ত চুরি-টুরি হয়েছে, টাকা কোথা থেকে দেবে? যাইহোক এই রাস্তাটি সারানোর জন্য আপনি নিজের উদ্যোগে দায়িত্ব নিয়ে একটা ব্যবস্থা করবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** মাননীয় বিধায়ক মহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি যে, এন এইচ-৬ এর অবস্থা সত্যিই খুব খারাপ ছিল এবং দুর্ঘটনা যে ঘটছিল না তা নয়। এন এইচ-৬-এর লোধাসুরি পয়েন্টে এখন কাজ চলছে। আমি কয়েকদিন আগে হলদিয়ায় গিয়েছিলাম, এন এইচ-৬ এর উপর দিয়ে যে ধরনের ভারি লরি চলাচল করছে, আমি সেখানে দু-একটি জায়গায় দেখেছি যে পট হোল তৈরি হয়েছে। সেগুলো মেরামতের কাজ এখন চলছে। এই যে কাজগুলো চলছে এগুলো আমরা রাজ্য সরকারের কাছ থেকে যে অর্থ পেয়েছিলাম, তা দিয়েই করছি। এন এইচ-৬ এর বর্তমানে যে অবস্থা তাতে দুর্ঘটনা ঘটছে, প্রতিদিনই দুর্ঘটনা ঘটছে। তবে এই দুর্ঘটনা যা ঘটছে তা ঠিক রাস্তা খারাপ তার জন্য নয়। এই রাস্তা দিয়ে ভারি ভারি লরি চলাচল করছে। আমরা যে স্পেসিফিকেশনে এই রাস্তা তৈরি করেছিলাম তা এই ধরনের ভারি লরি চলাচলের উপযোগী নয়। এক একটি লরি ৫০, ৬০, ৬৫ টন মাল নিয়ে যাচ্ছে। সেজন্য এই রাস্তাকে নতুন করে শক্তিশালী করা দরকার এবং আরও চওড়া করারও প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। আপনারা দু-একটি জায়গায় হয়ত লক্ষ্য করে থাকবেন, যেমন বোম্বে রোডে, সেখানে দু আড়াই ফুট পর্যন্ত খুঁড়ে চওড়া করার ব্যবস্থা করছি। রাস্তা শুধু ভাল করলেই হবে না, এটাকে চওড়া না করতে পারলে এই যে দুর্ঘটনা ঘটছে তা বন্ধ করা যাবে না। আমরা কেন্দ্রীয় সরকারকে এই বিষয়ে জানিয়েছি। আমরা কোনও কোনও জায়গায় খানিকটা চওড়া করার ব্যবস্থা করছি। কিঞ্চিৎ হলেও সেই কাজ এখন চলছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আপনারা প্রতিদিনের সংবাদপত্রে দেখে থাকবেন যে ইস্টার্ন জোনের একমাত্র যে রাস্তা, সারা ভারতবর্ষের এক্সপোর্ট এবং ইমপোর্টের কেন্দ্রস্থল হচ্ছে বনগাঁ। ৩৫ নম্বর জাতীয় সড়ক সেখানে গেছে। সেখানে এত হাজার হাজার ট্রাক আসছে যারজন্য জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। ডি এম এবং জেলা সভাধিপতি হেলিক্যাপ্টারে করে ইন্সপেকশন করে দেখেছেন উক্ত রাস্তার কিভাবে সংস্কার এবং উন্নয়ন করা যায়। আমি আপনার কাছে জানতে চাইছি, বনগাঁর উপর দিয়ে এই যে রাস্তাটি গেছে, মানুষ যেভাবে বিপর্যস্ত তাতে মানুষের সুরাহার জন্য, রাস্তাটির সংস্কারের জন্য—পার্কিং প্লেস তৈরি করে,বাইপাস করে—আপনি কি উদ্যোগ নিয়েছেন? আপনি এর জন্য কোনও টাকা এলোকেশন করেছেন কিনা?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** আপনি খুব প্রাসঙ্গিক প্রশ্ন তুলেছেন। এই প্রশ্নটি আমাদের খুবই নাড়া দিচ্ছে। আমরা বিপদের মধ্যে আছি। শুধু বনগাঁ নয়, এই ধরনের আরও অনেক রাস্তা

আছে। হিলি সীমান্তে মালদহে, সেখানে প্রায় এক দেড় হাজার করে ট্রাক আসছে এবং কুচবিহারের চ্যাংড়াবান্দাতে, সেখানে এক দেড় হাজার করে ট্রাক আসছে। ওখানে পাঁচ, ছয় এমন কি দশ কি.মি. পর্যন্ত রাস্তায় লরি এসে দাঁড়িয়ে থাকছে। এর ফলে ওখানকার মানুষের খুবই অসুবিধা হচ্ছে। ঐ সমস্ত লরি থেকে পেট্রোল, ডিজেল রাস্তার উপরে পড়ছে এবং রাস্তার ফ্লাংক ভেঙ্গে দিচ্ছে। এটা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা চলছে। আমরা কেন্দ্রীয় সরকারের যোজনা কমিশনের ভাইস চেয়ারম্যানের সঙ্গেও কথা বলেছি। তিনি বিদেশ মন্ত্রীও বটে। তিনি আমাকে উপদেশ দিয়েছেন যে বিষয়টি নিয়ে মিনিস্ট্রি অব কমার্সের সঙ্গে যেন আমি যোগাযোগ করি। তিনি বলেছেন, তাহলে সহায়তা হতে পারে। আমি সংশ্লিষ্ট মন্ত্রকের সঙ্গে যোগাযোগ করেছি এবং ওখানে যে সার্ফেস ট্রান্সপোর্ট মিনিস্ট্রি আছে, সেখানেও যোগাযোগ করেছি। তাদের বলেছি যে, সমস্যাটা যা তৈরি হয়েছে তাতে তারা যেন মিনিস্ট্রি অব কমার্সের সঙ্গে যোগাযোগ করে সুরাহার একটা ব্যবস্থা করেন। আমরা জেলা পরিষদের সঙ্গে যোগাযোগ করে বিভিন্ন জায়গায় ট্রাক টার্মিন্যাল করার ব্যবস্থা করছি। সেখানে যে ট্রাকগুলো আসবে সেগুলোর পরিষেবার ব্যবস্থা আমরা করব। হোটেল তৈরি করা, পেট্রো পাম্প তৈরি করা এবং দোকান তৈরি করার ব্যবস্থা হচ্ছে এবং সাথে সাথে টার্মিনাল তৈরি করারও ব্যবস্থা হচ্ছে। বনগাঁ সীমান্তেও হয়েছে, হিলি সীমান্তে এবং মালদহতে অলরেডি জায়গা নেওয়া হয়েছে, ইয়ার মার্কও করা হয়েছে। জায়গা অধিগ্রহণ করা খুবই দুরূহ, এটা অ্যাক্ট ওয়ানে নিতে হবে। জায়গাগুলো নিগোসিয়েশন করা হয়েছে ডাইরেক্টলি যাতে সেগুলো পারচেজ করা যায় এবং সেইভাবে কাজ করার চেষ্টা করা হচ্ছে। লরিগুলোও যাতে করে ওখানে থাকতে পারে তার ব্যবস্থাও করা হচ্ছে। বর্ডার এরিয়া ডেভেলপমেন্টের টাকা যাতে ঠিকমতো কাজে লাগানো যেতে পারে তার চেষ্টা হচ্ছে। এছাড়া সীমান্ত এলাকায় প্রশস্তর কাজ এবং স্ট্রেনদেনিংয়ের কাজ যাতে ঠিকমতো করা যায় তার চেষ্টা হচ্ছে। বনগাঁর সভাপতির সঙ্গে এই বিষয়ে আলোচনাও করা হয়েছে।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকারের পূর্ত দপ্তরের যে টাকা দেওয়ার কথা তা অত্যন্ত সামান্য দিয়ে থাকেন, সুতরাং টাকার ক্ষেত্রে একটা বিশাল অপ্রতুলতা থেকে যায়। এক্ষেত্রে জেলা পরিষদের কাছে যে ডিস্ট্রিক্ট প্ল্যান ফান্ডের টাকা থাকে সেই টাকা রাজ্যের সড়ক নির্মাণ করার ব্যাপারে পূর্ত দপ্তরকে সাহায্য হিসাবে দেওয়া হয় কিনা?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** জেলায় দু ধরনের ফান্ড আছে, একটা হচ্ছে ডিস্ট্রিক্ট প্ল্যান ফান্ড এবং আরেকটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত অ্যাসিসটেন্স আছে যেমন জে আর ওয়াই, ই এ এস স্কীম, এস সি দের একটা স্পেশাল স্কীম—এইগুলো সব ফান্ড ওরিয়েন্টড স্কীম এতে আনস্কিলড ওয়ার্কারদের কাজে লাগাতে পারে। সুতরাং রাস্তা প্রশস্তিকরণের ক্ষেত্রে এই টাকা সব সময়ে আমরা কাজে লাগাতে পারি। আর গ্রামের ক্ষেত্রেও এই টাকা আমরা সব সময়ে ব্যবহার করতে পারি। আর আপনারা যে রাস্তার কথা বলছেন তারজন্য ডিস্ট্রিক্ট প্ল্যান ফান্ডের যে টাকা আছে, তার থেকে ব্যয় করতে পারি। আমরা অত্যন্ত আনন্দিত যে, সারা পশ্চিমবঙ্গ জুড়ে রাস্তা সংস্কার কর্মযজ্ঞ চলছে। এই ব্যাপারে মানস ভুঁইয়া মহাশয়ের কাছে কৃতজ্ঞ যে, তিনি স্বীকার করেছেন রাস্তাঘাট সংস্কারের কাজ হচ্ছে। অবশ্যি এটা করা সম্ভব

হয়েছে জেলা পরিষদ পূর্ত দপ্তরের সঙ্গে হাতে হাত মেলানোর ফলে, এরফলে ফান্ড কন্ট্রাক্ট যেটা ছিল সেটা কেটে গেছে। জেলা পরিষদ এইভাবে এগিয়ে আসার ফলেই রাস্তাগুলো মেরামতির কাজ করা সম্ভব হয়েছে এবং এতে মানুষের মনেও আস্থা এবং ভরসা ফিরে এসেছে। জেলা পরিষদ পূর্ত দপ্তরের সঙ্গে হাতে হাত মেলানোর ফলেই এটা করা সম্ভব হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, একটি রাজ্যের সুনাম, দুর্নাম অনেকটা নির্ভর করে অনেকটা রাস্তাঘাটের অবস্থার উপরে। আমরা যে হরিয়ানাকে এত সুন্দর রাজ্য বলি তার কারণ কি—ওখানে রাস্তাঘাট এত সুন্দর যে সকলের চোখে পড়ার মতো। সেই তুলনায় পশ্চিমবঙ্গের রাস্তাঘাটের অবস্থা যে খুবই খারাপ একথা অস্বীকার করতে পারবেন না এবং আশা করি আপনি এতে একমতও হবেন যে আমাদের রাজ্যের রাস্তাগুলোর ক্ষেত্রে কি ন্যাশনাল কি স্টেট, কি অ্যাপ্রোচ রোড, সর্বক্ষেত্রে একটা বিরূপ ধারণা বিভিন্ন রাজ্যের লোক বলুন কি আমরা বলুন, পোষণকরি। এতে টোটাল ক্রেডিবিলিটি নষ্ট হয়ে গেছে। বজবজ রাস্তাটার এমন খারাপ অবস্থা যে আমি নিজের বাড়ি যেতে পারি না। এই অবস্থাতে ৯০০ কি. মি. রাস্তা করবেন ফলতা থেকে শিলিগুড়ি পর্যন্ত, তার টাকা কোথা থেকে পাবেন বা পেয়েছেন কিনা এবং আজ অবধি এর পরিস্থিতি কোন জায়গায় আছে, টাকার কোনও সুরাহা হল কিনা এবং কতদিনের কাজ শেষ হবে সেটা জানাবেন। অ্যাপ্রোচ রোড হাওড়া থেকে ডোমজুড় পর্যন্ত এখনও শেষ করতে পারলেন না, একই অবস্থায় দাঁড়িয়ে আছে। যার ফলে ফিফটিন পারসেন্ট ইউটিলিটি হচ্ছে না। হাওড়ার দ্বিতীয় সেতু এই অবস্থায় দাঁড়িয়ে রয়েছে। সব জায়গায় বলছেন শিলান্যাস করবেন, আপনি ক্যাটিগোরিকালি বলুন এত বিরাট ব্যাপকভাবে সমস্ত মউ-এর পরিকল্পনা যেখানে ছিল, সবচেয়ে বেশি এখানে শিল্প হবে, যে জন্য রাস্তাঘাটও করা দরকার, এইগুলি কবে করবেন আমাদের জীবদশায় হবে কিনা সেটা বলবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** এটা ঠিকই আমাদের পশ্চিমবাংলায় রাস্তাঘাট এর যে অবস্থা বিভিন্ন রাজ্যের তুলনায় আমরা কিছুটা পিছিয়ে আছি। সেই বিষয়ে সন্দেহ নেই। এটা আমরা স্বীকার করছি। কিন্তু আপনাকে ভাবতে হবে, পশ্চিমবাংলা হচ্ছে টেল এন্ড এই রাজ্যে বন্যা হয়, জল দাঁড়িয়ে যায়, এবং কলকাতা শহরটা পূর্ব ভারতের রাজধানী হওয়ার ফলে এতে বেশি পরিবহনের চাপ এই রাস্তাঘাটের উপর চলছে। আমাদের এখানকার সয়েল হরিয়ানার মতো নয়, আমাদের সয়েল হচ্ছে অ্যালুভিয়াল, ফলে যেভাবে রাস্তা করা দরকার, যে স্পেসিফিকেশন অনুযায়ী করা দরকার সেটা আমরা করিনি। এখানকার রাস্তাগুলি এখন অনেকখানি ক্ষয়ে যাওয়ার মুখে, সেটাও হচ্ছে না, এখন অনেক বেশি টাকা পয়সা ব্যয় করে এটা করতে হবে। এটা আমাদের পক্ষে সম্ভব হচ্ছে না। কিন্তু আমরা চেষ্টা করছি। কোনা এক্সপ্রেস ওয়ে শেষ করার আগে একটা মামলা হয়েছিল, যার জন্য এটা দেরি হচ্ছে। ইস্টার্ন বাইপাসেও লোক লাগাতে পারছি না কারণ মামলা আছে। মামলা হয়ে যাওয়ার ফলে কাজ কমপ্লিট হতে দেরি হয়। কাজ আটকে যায়। এমন কি কোনও কোনও মামলার জন্য ৮/১০ বছরও লেগে যায়। সুতরাং এই হচ্ছে অবস্থা। শিলিগুড়ি থেকে ফলতা পর্যন্ত রাস্তাটা আমাদের আইডিয়ার মধ্যে ছিল, সেটা করবার জন্য আমরা ভেবেছিলাম কোনও বেসরকারি সংস্থা

তারাযদি গ্রহণ করে, আমরা রাজি আছি। ইতিমধ্যে কয়েকটি বেসরকারি সংস্থা তারা বলে গিয়েছিলেন বিশেষ করে মালয়েশিয়ার ফার্ম রেনান বলে একটি সংস্থা তারা বলেছিলেন আমরা করব। কিন্তু সর্বশেষে তারা জানিয়েছেন এইকাজটা করতে যে সাড়ে ৪ হাজার কোটি টাকা বহন করতে হবে, তার অর্ধেক টাকা রাজ্য সরকারকে বহন করতে হবে। কিন্তু রাজ্য সরকারের আর্থিক অবস্থায় প্রায় আড়াই হাজার কোটি টাকা বহন করা সম্ভব নয়। আমরা না বলে দেওয়ার ফলে আর তারা যোগাযোগ রাখছেন না। কিন্তু হলদিয়া থেকে শিলিগুড়ি পর্যন্ত যে রাস্তা সেটা আমরা আউট লাইন করে ফেলেছি। এই রাস্তার কয়েকটি জায়গায় লিঙ্ক করে ফেললে সেটা আমরা হলদিয়া শিলিগুড়ি পর্যন্ত রাস্তাটা ওপেন করতে পারব। এই কাজটার কয়েকটি জায়গায় বাকি আছে। সেইগুলি লিঙ্ক-আপ করে ফেললেই হবে। দুর্গাপুর এক্সপ্রেসওয়ে তৈরি হচ্ছে সেটাকে আমরা মুর্শিদাবাদ এর বাদশাহী সড়কের মধ্যে দিয়ে নবগ্রাম হয়ে মৌরিগ্রামের সঙ্গে যোগ করে দেওয়া হবে। হলদিয়া থেকে শিলিগুড়ি যাওয়ার যে রাস্তা সেটা আমরা দেখছি। একজিসটিং রুটগুলিকে রেখে তাকে ওয়াইডেনিং স্ট্রেনদেনিং করে আমরা তৈরি করছি। শিলিগুড়ি ফলতা এটা আমরা অদূর ভবিষ্যতে করব। আমরা যেটা বলেছিলাম আর্থিক সংস্থান নেই, সেই কারণে যাদের আর্থিক অবস্থা আছে তাদেরকে আমরা ডেকেছিলাম কিন্তু তারাও পুরোপুরি সাড়া দিতে পারছে না। সুতরাং শিলিগুড়ি ফলতা আমাদের যে আর্থিক অবস্থা তাতে বাস্তব অবস্থা থেকে অনেক দুরে আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেওয়ার সময় আপনি বলেছেন, ন্যাশনাল হাইওয়ে দিয়ে অধিক সংখ্যক মাল নিয়ে যাওয়ার ফলে রাস্তার অবস্থা খারাপ হয়। সম্প্রতি দুর্গাপুর হাইওয়ে হওয়ার পর এবং দিল্লি রোডের মাঝখানে যে লিঙ্ক রোড আছে, সেখানে অধিক মাল নিয়ে যাওয়ার ফলে রাস্তাগুলির অবস্থা খারাপ আছে, এইগুলির ভাল করার জন্য আপনি বিশেষ কোনও ব্যবস্থা করবেন কিনা জানাবেন কি?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** আমিও আপনার সঙ্গে সমব্যথী। দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে সম্পূর্ণ না হওয়ার ফলে এবং জি টি রোডের অবস্থা খারাপ হওয়ার ফলে আপনার বিধানসভা এলাকার একটি রাস্তা দিয়ে ভারি লরি ব্যবহার করার অনুমতি দেওয়া হয়েছিল। তার ফলে ভীষণভাবে রাস্তাটি ক্ষতিগ্রস্ত হয়েছে। এমনকি ওখানকার রাস্তা দিয়ে মাঝখানে বাস চলাচলও বন্ধ হয়ে গিয়েছিল। আমরা ঐ রাস্তাটা ঠিক করছি। ভারি লরি সেখান দিয়ে যাতে অ্যালাউ না করা হয় সেটা আমরা আটকাবার চেষ্টা করছি এবং পুলিশকে আমরা সেইভাবে ইনফর্ম করছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা, এলাকার মানুষের জন্য এই রাস্তাটিকে আমাদের রিপেয়ার করতে হবে। বিশেষ ব্যবস্থা গ্রহণ করে আমরা রাস্তাটিকে রিপেয়ার করে দিচ্ছি। তাছাড়া আব্দুল মান্নানের এলাকার তারকেশ্বর থেকে বৈদ্যবাটি পর্যন্ত রাস্তাটাকেও আমরা রিপেয়ার করার চেষ্টা করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন, শান্তিপুরের রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ এবং সেখানে প্রতিনিয়ত দুর্ঘটনা ঘটছে। সেখানে বাই-পাশ অনুমোদন পেয়েছে এবং নামেই সেখানে কাজ শুরু হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, বিভিন্ন

রাস্তা যেটা হচ্ছে এশিয়ান উন্নয়ন ব্যাঙ্কের মাধ্যমে, সেখানে রাস্তাটির জন্য কারা টাকা দিচ্ছে? সেখানে তিন মাস আগে রাস্তাটির কাজ শুরু হয়েছে, কিন্তু দশ হাতও কাজ এগোয়নি। এই রাস্তা করতে কোনও ব্যাঙ্ক বা অন্যকোনও সংস্থা থেকে টাকা নেওয়া হচ্ছে কিনা সেটা জানাবেন।

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** মিনিস্ট্রি অফ সারফেস ট্রান্সপোর্টকে আমরা একটা প্রোজেক্ট দিয়েছিলাম এবং তারা প্রোজেক্টটা স্যাংশন করেছে এবং তার জন্য ফান্ড অ্যালোট করেছেন। কাজেই এটা বাইরের কোনও ব্যাঙ্ক বা অন্যকোনও সংস্থার টাকা নয়, এটা কেন্দ্রীয় সরকারের টাকায় হচ্ছে। এজেন্সিকে দিয়ে কাজ করানোতে একটা গন্ডগোল হচ্ছিল, সেটা আপনি জানেন। এখন এজেন্সিকে দিয়ে কাজ করানো হচ্ছে এবং তাদের ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে। তারা আমাদের কাছে রিপোর্ট করে তারা কাজ শুরু করেছে। আপনি যেহেতু ব্যাপারটা বললেন, আমি দেখব এবং যে সংস্থা কাজ করছে তাদের ডেকে কাজটা দ্রুত সম্পন্ন যাতে করা যায় সেটা দেখব।

**শ্রী তপন হোড় ঃ** বীরভূম এবং বর্ধমানে অজয় নদীর উপর ভেদিয়া ব্রিজের ব্যাপারে স্টেট প্ল্যানে পাঠিয়েছিলাম। এই ব্রিজটা হলে বোলপুর এবং ভেদিয়ার মধ্যে ৪০ কিলোমিটার রাস্তা কমে যাবে। এই ব্যাপারে আপনার কাছে কি কোনও খবর আছে।

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** মাননীয় সদস্য বোধহয় সেই সময় হাউসে ছিলেন না। আমি এর উত্তর দিয়েছি। এন বি সি সি কেন্দ্রীয় সরকারের অধিগৃহীত একটি সংস্থার সঙ্গে আমাদের মেমোরেন্ডাম অব আন্ডারস্ট্যান্ডিং হয়ে গেছে। আমরা গ্রিন সিগন্যাল পেয়েছি। অদূর ভবিষ্যতে শিলান্যাস হবে এবং তার আমন্ত্রণপত্র আপনি পাবেন।

## ন্যায্যমূল্যে ভোগ্যপণ্য বিতরণে ক্রেতা সমবায় সমিতি

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯) **শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ন্যায্যমূল্যে ভোগ্যপণ্য বিতরণের ব্যবস্থা নিশ্চিত করতে বর্তমানে রাজ্যে মোট কতগুলি ক্রেতা সমবায় সমিতি নিযুক্ত আছে ;

(খ) তন্মধ্যে প্রাথমিক ক্রেতা সমবায় সমিতির সংখ্যা কত ; এবং

(গ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে মোট কত টাকা মূল্যের ভোগ্যপণ্য ঐ সমিতিগুলির মাধ্যমে বণ্টন করা সম্ভব হয়েছে?

**শ্রী সরল দেব ঃ**

(ক) ৭৮১টি।

(খ) ৭৫০টি।

(গ) ৩৯০ কোটি টাকা।

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ্ করে জানাবেন কি, ক্রেতা সমবায়ের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এতদ্দিন ধরে যে আর্থিক সাহায্য দিয়ে আসছিল, সেটা কি বন্ধ করে দেওয়া হয়েছে। যদি বন্ধ করে দেওয়া হয়ে থাকে, তাহলে কবে থেকে বন্ধ করা হয়েছে এবং কেন বন্ধ করা হয়েছে?

**শ্রী সরল দেব ঃ** যদিও এটা এই প্রশ্নের সঙ্গে রিলেটেড নয়, তবুও আমি বলছি দীর্ঘদিন ধরে ক্রেতা সমবায়ের ক্ষেত্রে যে আর্থিক অনুদান দেবার কথা, তা তারা দিচ্ছে না। কিন্তু রাজ্য সরকার অনুদান দেবার ক্ষেত্রে কোনও কার্পন্য করছে না।

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় বলবেন কি, এন সি ডি সি প্রকল্পে রাজ্যের বিভিন্ন অঞ্চলে ভোগ্য পণ্য সরবরাহ করার জন্য যে ভ্রাম্যমান ক্রেতা বিপনী আছে, তার সংখ্যা কত এবং গ্রাম এলাকায় এই ভোগ্য পণ্য বিতরণের জন্য এরা কোনও উল্লেখযোগ ভূমিকা পালন করছে কি না, এই রকম ভূমিকা নিয়ে থাকলে জানাবেন কি?

**শ্রী সরল দেব ঃ** কলকাতায় যে ক্রেতা সমবায় যেটাকে ক্যালকাটা হোলসেল বল হয়, তাদের যে ভ্রাম্যমান বিক্রয় ব্যবস্থা আছে, তারা বিভিন্ন এলাকা ঘুরে বিপ[illegible]ন করেন। কিন্তু জেলাগুলিতে সেই ধরনের কোনও ব্যবস্থা চালু করা সম্ভব হয়নি। সেখানে আমরা কিছু কিছু এন সি ডি সি-র কাছ থেকে আর্থিক সাহায্য পাচ্ছি যেটাকে বলা হয় বি ডি বি প্রোজেক্ট। ভারত সরকার বলেছিলেন, এই বি ডি বি প্রকল্পে যে টাকাটা ব্যয় হবে তার অর্ধেক কেন্দ্র এবং অর্ধেক রাজ্য দেবে। বিগত ৪ বছর ধরে এই বি ডি বি প্রকল্পে তাদের দেয় টাকা যেটা প্রায় ৫০ লক্ষ টাকার মতোন তা তারা না দিলেও আমরা এই প্রকল্পটির কাজ চালিয়ে যাচ্ছি।

**শ্রী আবুআয়েস মন্ডল ঃ** এখানে 'গ' প্রশ্নের মধ্যে যেটা ছিল সেটা হচ্ছে ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কত টাকা মূল্যের ভোগ্যপণ্য ঐ সমিতিগুলির মাধ্যমে বণ্টন করা সম্ভব হয়েছে? তার উত্তরে আপনি বলেছেন, ৩৯০ কোটি টাকার ভোগ্যপণ্য বণ্টন করা হয়েছে। আমার প্রশ্ন, বর্তমান আর্থিক বছরে বা চলমান আর্থিক বছরে এই ভোগ্যপণ্য বণ্টন ৩৯০ কোটি টাকাকে অতিক্রম করে যাবে কিনা?

**শ্রী সরল দেব ঃ** আমাদের এ বারের লক্ষ্যমাত্রা হচ্ছে ৪শো কোটি টাকা। আশা করছি, এই ৪শো কোটি টাকাকে আমরা ছাড়িয়ে যাব।

## বীরভূমের মল্লারপুরে ভেঙ্গে পড়া নির্মীয়মান উড়ালপুল

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূমের মল্লারপুরে নির্মীয়মান উড়াল পুলটি সম্প্রতি ভেঙ্গে পড়েছে এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ**

(ক) মল্লারপুর উড়ালপুলের একটি ডেক স্লাবের নির্মাণ কাজ চলাচালীন ঐ স্লাবের নব নির্মিত অংশটি ভেঙ্গে পড়েছে।

(খ) পূর্ত (সড়ক) বিভাগের সংশ্লিষ্ট ভারপ্রাপ্ত আধিকারিকগণ সঙ্গে সঙ্গে যথাযথ ব্যবস্থাদি গ্রহণ করেছেন। যেমন নির্মাণের দায়িত্ব প্রাপ্ত এজেন্সির বিরুদ্ধে এফ আই আর দায়ের করা শান্তি-শৃঙ্খলা রক্ষার প্রশ্নে অন্যান্য ব্যবস্থাদির সঙ্গে থানা ও জেলা প্রশাসনের সঙ্গে যোগাযোগ করা এবং এজেন্সিকে সর্বতভাবে সাবধানতা অবলম্বন ও ক্ষয়ক্ষতির পূর্ণ দায়িত্ব গ্রহণ পূর্বক পুনরায় কাজ শুরুর নির্দেশজারি করা ইত্যাদি।

**শ্রী তপন হোড় ঃ** এই যে পানাগড় থেকে মোড়গ্রাম অ্যাকচুয়ালি রাস্তাটা হচ্ছে, অর্থাৎ মল্লারপুর স্টেশনের উপর দিয়ে যে উড়াল পুল নির্মিত হতে যাচ্ছিল, এই উড়াল পুল নির্মাণের দায়িত্ব কোন সংস্থা নিয়েছে এবং এই ব্যাপারে কত টাকার স্কীম আছে?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** অ্যাপকন বলে একটি আন্তর্জাতিক সংস্থা আমাদের কাছে দায়বদ্ধ। এরা ঠিকাদারি সংস্থা। তারাই এই কাজটা করছেন।

**শ্রী তপন হোড় ঃ** কিন্তু আমাদের খবর এসেছে যে, অ্যাপকন এই পুল তৈরি করছেন না। অন্য কোনও সংস্থা এই পুল করার দায়িত্ব নিয়েছেন।

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** এটা হতেই পারে। সাব কন্ট্রাক্ট হিসাবে অন্য কাউকে হয়তো অ্যাপকন দিয়েছে। কিন্তু যেহেতু অ্যাপকন আমাদের কাছে দায়বদ্ধ, সেহেতু জবাব দিহি অ্যাপকনকেই করতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে অ্যাডভান্স নোটিশ দেওয়ার দরকার হয় না। গড়িয়া-মথুরাপুর, কলকাতা থেকে প্যারালাল টু লক্ষ্মীকান্তপুর যে লাইন, এই রাস্তাটা অত্যন্ত খারাপ অবস্থায় আছে। এই ব্যাপারে আপনার সঙ্গে আলোচনাও হয়েছে। এই রাস্তা রিপেয়ারের কি ব্যবস্থা করলেন?

**মিঃ স্পিকার ঃ** এটা অন্য প্রশ্ন সুতরাং এটা হবে না।

### লাইব্রেরিগুলিতে পুস্তক ক্রয়ে রাজ্য সরকারি অনুদান

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫) **শ্রী তপন হোড় ঃ** গ্রন্থাগার পরিষেবা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গ্রামীণ ও শহরের লাইব্রেরিগুলিতে পুস্তক ক্রয়ের জন্য বর্তমান আর্থিক বছরে ৩১এ জানুয়ারি পর্যন্ত কত টাকা অনুদান রাজ্য সরকার দিয়েছে (জেলাওয়ারি

হিসাবসহ) ?

**শ্রী তপন রায় ঃ**

মোট ১,১২,৯৪,২০০ টাকা।

**জেলাওয়ারি হিসাব**

| | | |
|---|---|---|
| ১) | বাঁকুড়া | ৫,৫৮,৮০০ |
| ২) | বীরভূম | ৫,৫৬,৪০০ |
| ৩) | বর্ধমান | ১০,০৮,৪০০ |
| ৪) | কলকাতা | ৩,৯৯,০০০ |
| ৫) | কোচবিহার | ৪,৪৬,০০০ |
| ৬) | দার্জিলিং | ৫,৩৫,৯০০ |
| ৭) | হুগলি | ৭,৮৩,৬০০ |
| ৮) | হাওড়া | ৬,৪৭,৩০০ |
| ৯) | জলপাইগুড়ি | ৫,১৯,৪০০ |
| ১০) | মালদা | ৪,৯০,০০০ |
| ১১) | মেদিনীপুর | ১২,৯০,১০০ |
| ১২) | মুর্শিদাবাদ | ৬,৬৮,২০০ |
| ১৩) | নদীয়া | ৫,৩৪,২০০ |
| ১৪) | পুরুলিয়া | ৪,৯৭,৫০০ |
| ১৫) | উত্তর ২৪ পরগনা | ১১,২৪,৪০০ |
| ১৬) | দক্ষিণ ২৪ পরগনা | ৭,২৭,৬০০ |
| ১৭) | দক্ষিণ দিনাজপুর | ৫,৪৬,২০০ |
| | **মোট টাকা** | **১,১২,৯৪,২০০** |

[11-50 — 12-00 Noon]

**শ্রী তপন হোড় ঃ** পশ্চিমবঙ্গে যে স্বাক্ষরতা বেড়েছে, তাতে লাইব্রেরির পাঠকেব সংখ্যা বেড়ে গেছে। এর ফলে লাইব্রেরির জন্য যে টাকা অ্যালোট করেছেন, বিশেষ করে বীরভূম জেলায় যে টাকা দিয়েছেন তাতে মানুষের ঠিকমতো প্রত্যাশা পূরণ হচ্ছে না। এই টাকা বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন নবস্বাক্ষররা লাইব্রেরিতে আসছে। এরজন্য পাঠকের সংখ্যা বেড়েছে। নব স্বাক্ষরদের জন্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন বই কেনার

জন্য যে টাকা দেওয়া হবে তার ১০ পারসেন্ট নবস্বাক্ষরদের জন্য বরাদ্দ থাকবে। নবস্বাক্ষরদের জন্য বইমেলা থেকেও বই কেনা হবে এবং এ ব্যাপারে টাকা আরও বাড়ানোর পরিকল্পন নিয়েছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে পশ্চিমবঙ্গে সাঁওতালি ও কূর্মালি ভাষা-ভাষীর অনেক মানুষ আছেন এবং তারা সাহিত্য চর্চাও করেন, তা এই টাকা থেকে তাদের জন্য বই সংগ্রহ করার কোনও ব্যবস্থা হয়েছে কি?

**শ্রী তপন রায় ঃ** এ ব্যাপারে আমরা আমাদের দপ্তর থেকে বিভিন্ন জেলায় বলেছি বিভিন্ন ভাষা-ভাষীর মানুষের জন্য বই কিনতে এবং এক্ষেত্রে বই কেনার কোনও অসুবিধা নেই। বইমেলা থেকেও সেই বই কেনা যেতে পারে, এক্ষেত্রে কোনও বিধিনিষেধ নেই।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার লাইব্রেরিতে লাইব্রেরিয়ান, পিওন, সাইকেল পিওন, এই পদগুলোর অনেকগুলো খালি আছে। তার জন্য লাইব্রেরির কাজকর্মের অসুবিধা হচ্ছে। এই পদগুলো পূরণের জন্য কোনও চিন্তাভাবনা করেছেন কি?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় সদস্য হয়ত জানেন না, এই পদগুলোর জন্য বিভিন্ন জেলায় বিশেষ করে সাইকেল পিওন পদের জন্য ইনটারভিউ হয়েছে এবং বেশ কিছু জায়গায় ২-১০ দিনের মধ্যে লোক নিয়োগ করা হবে। লাইব্রেরিয়ান নিয়োগের ক্ষেত্রে যে পদ্ধতি আছে সেই পদ্ধতি নেওয়া হয়েছে। বিভিন্ন জায়গায় সাইকেল পিওনের জন্য অ্যাপয়েন্টমেন্ট হয়ে গেছে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সাঁওতালি এবং কূর্মালি ভাষায় বই রাখার কোনও অসুবিধা নেই। তার জন্য কি পরিকল্পনা নিয়েছেন? আমার প্রশ্ন হল, সাঁওতালি ভাষায় যে বই রাখার কথা বলছেন, সেটা বাংলা হরফে না অন্য কোনও হরফে হবে?

**শ্রী তপন রায় ঃ** আমি আগেও বলেছি, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ার বিভিন্ন অংশ, যেসব আদিবাসী অধ্যুষিত এলাকা, সেখানে যত লাইব্রেরি আছে তাদের চাহিদা কত, সেটা জানতে চেয়েছি এবং কিছু কিছু উত্তরও পেয়েছি। সাওঁতালি ভাষাতে বইয়ের সংখ্যা কম। দার্জিলিংয়েও এই প্রশ্ন উঠেছিল। তারা নেপালি ভাষার বইয়ের দাবি করেছিল। যারা উৎসাহী ছিল, তাদের আমরা বলেছিলাম, আপনাদের লেখা বই দিলে আমরা বিচার করব। সেইকরম এখানেও বলছি। এখানে একটি স্টেট লেভেল কমিটি আছে, তারা দেখে যদি বইটা উপযুক্ত তাহলে আমরা বিবেচনা করব এবং সেই ভাষায় বই রাখার কথা চিন্তা করব।

### শহীদ যতীন দাস, কানাইলাল ও প্রয়াত বিপ্লবী ভোলানাথ দাসের মূর্তি স্থাপন

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় যতীন্দ্র নাথ পার্কে শহীদ যতীন দাসের পূর্ণ অবয়ব মূর্তি, শহীদ কানাইলাল ভট্টাচার্যের মূর্তি এবং হাওড়া জেলার বিপ্লবী প্রয়াত ভোলানাথ দাসের একটি আবক্ষমূর্তি স্থাপনের কাজ কবে শেষ হয়েছে ; এবং

(খ) ঐ কাজে কত টাকা করে খরচ হয়েছে (পৃথক হিসাবসহ) ?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ**

(ক) কলকাতার যতীনদাস পার্কে (পুর্বতন হাজরা পার্কে) ১৯৯৪ সালের ২৩শে ফেব্রুয়ারি মৃত্যুঞ্জয়ী বিপ্লবী শহীদ যতীন দাসের ব্রোঞ্জ নির্মিত পূর্ণাবয়ব মূর্তি স্থাপিত হয়েছে।

গত ৯ই মে ১৯৯৩, দক্ষিণ চব্বিশ-পরগনা জয়নগর মজিলপুরে শহীদ কানাইলাল ভট্টাচার্যের ব্রোঞ্জ নির্মিত আবয়ব মূর্তি স্থাপিত হয়েছে।

হাওড়া জেলার বেতড়োতে, বিপ্লবী প্রয়াত ভোলানাথ দাসের আবক্ষ মর্মর মূর্তি স্থাপনের কাজ চলছে। মূর্তি নির্মাণ সম্পূর্ণ। আহ্বায়ক কমিটির সঙ্গে মূর্তি স্থাপনের দিন-ক্ষণ নিয়ে আলোচনা চলছে।

(খ) শহীদ যতীন দাসের মূর্তি ঃ

| | | |
|---|---|---|
| নির্মাণ বাবদ খরচ | ঃ | ১,৪০,০০০ টাকা |
| স্থাপন ও আনুসঙ্গিক খরচ | ঃ | ৭৯,৩৪৭ টাকা। |

শহীদ কানাইলাল ভট্টাচার্যের মূর্তি ঃ

| | | |
|---|---|---|
| নির্মাণ বাবদ খরচ | ঃ | ৪৫,০০০ টাকা |
| স্থাপন ও আনুসঙ্গিক খরচ | ঃ | ১,০৫,০৭৭ টাকা |

বিপ্লবী ভোলানাথ দাসের মূর্তি ঃ

| | | |
|---|---|---|
| স্থাপন ও আনুসঙ্গিক খরচ | ঃ | ৩০,০০০ টাকা |

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এরকম আরও দেশপ্রেমিকের মূর্তি স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং থাকলে তা কোথায় কোথায়?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** এরকম কিছু প্রস্তাব আমরা পেয়েছি। বিশেষ করে সুরেশ ব্যানার্জির মূর্তি স্থাপনের জন্য একটি কমিটি গঠিত হয়েছে। বিপ্লবী রবীন্দ্রনাথ সেন, অনুশীলন সমিতির নেতা, তার মূর্তি স্থাপনের জন্য আবেদন পত্র আছে। আমরা এটা বিবেচনা করছি। এর সঙ্গে আরও কয়েকটি জায়গায় জেলা-সদরে এবং মহকুমা শহরে নেতাজি মূর্তি স্থাপনের কথা বিবেচনা করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আপনি জানেন যে, ঋষি বঙ্কিম চন্দ্র বারুইপুরে

দু-বছর ম্যাজিস্ট্রেট হিসেবে ছিলেন এবং তখন তিনি দুর্গেশনন্দীনি লিখেছিলেন। কিছু দিন আগে বারুইপুর পৌরসভা বঙ্কিমচন্দ্রের একটা মুর্তির আবরণ উন্মোচন করে। কিন্তু সেই মূর্তি দেখে চেনা যাচ্ছে না, নীচের নাম পড়ে তবে বুঝতে হচ্ছে। স্থানীয় মানুষ এটা নিয়ে সমালোচনা করছে। আমি অনুরোধ করছি ঋষি বঙ্কিম চন্দ্রের কোনও মূর্তি বসানোর ইচ্ছা সেখানে আছে কিনা এবং থাকুক বা না থাকুক এটা গ্রহণ করার জন্য আবেদন করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** মেদিনীপুর জেলার নেবুয়াতে বঙ্কিমচন্দ্র ডি এম হিসাবে কাজ করেছিলেন। সেখানে তার মূর্তি স্থাপন করা হয়েছে এবং রাজ্যপাল সেই মূর্তির আবরণ উন্মোচন করেছেন। আপনি প্রস্তাব দেবেন। আমি বিবেচনা করব।

## Starred Questions

## (to which written Answers were laid on the Table)

### নবসাক্ষরদের গ্রামীণ গ্রন্থাগারের নিঃশুল্ক সদস্যকরণ

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩) **শ্রী মোজাম্মেল হক ঃ** শিক্ষা (গ্রন্থগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা সত্যি যে, সরকার নবসাক্ষরদের গ্রামীণ গ্রন্থাগারের নিঃশুল্ক সদস্য করার সিদ্ধান্ত গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, নবসাক্ষরদের চিহ্নিত করার কোনও উপায় নির্ধারণ করা হয়েছে কি না?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) হ্যাঁ।

### হলদিয়া এক্সপ্রেস হাইওয়ে

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৫) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার হলদিয়া এক্সপ্রেস নির্মাণের প্রস্তাব গ্রহণ করেছে ;

(খ) সত্যি হলে, ঐ প্রস্তাব বর্তমানে কোন পযায়ে আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) প্রকল্পটির প্রাক-নির্মাণ প্রতিবেদন তৈরির কাজ চলছে।

**বন্ডেল গেট ও লেক গার্ডেন্সে উড়ালপুল নির্মাণ**

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৮) **শ্রী রবীন দেব ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতার বন্ডেল গেট ও লেক উড়াল পুল দুটির নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বন্ডেল গেট উড়ালপুলের নির্মাণ কাজ সবে মাত্র শুরু হয়েছে এবং লেক গার্ডেনস উড়ালপুলের নির্মাণ কাজ আগামী মার্চ মাসের মধ্যে শুরু হবে বলে আশা করা যায়।

**জঙ্গীপুরে ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণ**

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী আবুল হাসনাৎ খান ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জঙ্গীপুর ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণে রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) বিষয়টি খুবই প্রাথমিক স্তরে বিবেচনাধীন রয়েছে যে কারণে কাজ শুরু করা সম্পর্কে এখনই কোনও তথ্য দেওয়া সম্ভব নয়।

**চুয়াডাঙ্গা থেকে সমসপুর পর্যন্ত অসম্পূর্ণ রাস্তার নির্মাণ**

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬) **শ্রী আবু আয়েস মন্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার মন্তেশ্বর ব্লকে কুসুমগ্রাম-সমসপুর রাস্তার চুয়াডাঙ্গা থেকে সমসপুর পর্যন্ত অসম্পূর্ণ অংশটি সম্পূর্ণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু ও সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) অসম্পূর্ণ অংশের কাজ শীঘ্রই শুরু করার এবং আর্থিক যোগান যথাযত হলে কাজটি সামগ্রিকভাবে ১৯৯৭-৯৮ আর্থিক বছরেই শেষ হবে আশা করা যায়।

**বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় রাস্তা নির্মাণ ও সম্প্রসারণ**

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৬) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার রাস্তা নির্মাণ ও সম্প্রসারণের কাজে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে আর্থিক সাহায্য নিচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, আর্থিক সাহায্যের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের কয়েকটি গুরুত্বপূর্ণ রাস্তার সম্প্রসারণ ও দৃঢ়ীকরণের উদ্দেশ্যে আর্থিক সহায়তা লাভের জন্য বিশ্ব ব্যাঙ্কের কাছে পাঠানো একটি প্রস্তাব প্রাথমিক স্তরে রয়েছে।

(খ) ৯০০ কোটি টাকা।

**মেমারি মন্তেশ্বর রোডে ভেঙ্গে পড়া ঝিকড়া সেতুর পুনর্নির্মাণ**

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭) **শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমান জেলার মেমারি—মন্তেশ্বর রোডে বাঁকানদীর উপর ভেঙ্গে পড়া ঝিকড়া সেতুটির পুনর্নির্মাণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ভেঙ্গে পড়া ঝিকড়া সেতুটির পুনর্নির্মাণের অন্য সমস্ত প্রস্তুতি নেওয়া হয়েছে এবং প্রাথমিক কাজকর্ম শুরু হয়েছে।

**জাতীয় সড়ক নির্মাণ**

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৯) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জাতীয় সড়কগুলি সম্প্রসারণের জন্য এবং নতুন জাতীয় সড়ক নির্মাণের জন্য রাজ্য সরকার কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, দিয়েছেন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** I have received two notices of Adjournment Motions. The first one is from Shri Saugata Roy on the subject of reported uncertainty over holding on the World Cup Cricket Match in Eden Gardens and the second one is from Shri Sobhandeb Chattopadhayay on the subject of demand for enquiry into the properties of Ministers and their relatives by C.B.I.

The subject matters of the Motions do not call for the Adjournment of the business of the House. The members may raise the matters in the form the Calling Attention, Mention Cases and also during discussion of Governor's Address.

I, therefore, withhold my consent to the Motions. One Member may, however, read out the text of the Motion.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely

The World Cup Match in Eden Gardens has become uncertain following the CMC's directive to CAB to obtain fitness certificate from PWD for the new galleries and CAB's decision not to pursue the matter.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. Continuous strike by the Cinema employees. | : | Shri Santasri Chatterjee<br>Shri Padmanidhi Dhar |
| 2. Closure of Cinema Halls in the State. | : | Dr. Manas Bhunia<br>Shri Abdul Mannan. |
| 3. Reported unsafe condition of the new stands at Eden Garden | : | Shri Saugata Roy |
| 4. Reported murder of one person at Baruipur on 31.1.96. | : | Shri Sobhandeb Chattapa dhyay. |

I have selected the notice of Dr. Manas Bhunia, Shri Abdul Mannan, Shri Santasri Chatterjee and Shri Padmanidhi Dhar on the

subject of Continuous strike in the Cinema by the Cinema employees.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 27th February.

## PRESENTATION OF REPORT

### Presentation of Thirteenth Report of the Subject Committe on Panchayat (1994-96)

**Shri Samar Baora :** Sir, I beg to present the Thirteenth Report of the Subject Committee on Panchayat (1994-96) on Panchayat Audit system in the West Bengal.

## MENTION CASES

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি উল্লেখ করতে চাই। মন্ডল কমিশন ১৪৭টি জাতিকে ও বি সি সম্প্রদায়ভুক্ত বলে ডিক্লেয়ার করলেও পশ্চিমবঙ্গে মাত্র ২৯টি জাতিকে সরকার রেজিস্ট্রেশন দিয়েছে। তাদের নানা রকম অবহেলা সহ্য করতে হচ্ছে। একদিকে তফসিলি জাতি উপজাতিদের সার্টিফিকেট পেতে দেরি হয়েছে আবার অন্য দিকে সরকারি চাকরির অধিকাংশ ক্ষেত্রেই শূন্য আসনে তাদের নেওয়া হচ্ছে না। ও বি সি দের রেজিস্ট্রেশনের সংখ্যাও কম। ৩ লক্ষ অন্যান্য অনগ্রসর শ্রেণীর মানুষ আবেদন করলেও মাত্র ১০ হাজার লোককে সার্টিফিকেট দেওয়া সম্ভব হয়েছে। বেকাররা চাকুরি পাচ্ছে না। এর ফলে তাদের মধ্যে অসন্তোষ দেখা দিচ্ছে।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বিশেষ একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে। আমার বিধানসভা নির্বাচন কেন্দ্র মেদিনীপুর নন্দীগ্রামে ৮ বছর আগে ৫০ বেডের একটি রুরাল হাসপাতাল করার জন্য অর্ডার হয়। হাসপাতালের জায়গার জন্য জমি এবং সব কিছু ক্লিয়ারেন্স করে সরকারের কাছে জমা দিয়েছি, কিন্তু আজ পর্যন্ত সেই হাসপাতালের কাজ আরম্ভ করা যায় নি। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি হাসপাতালের কাজ শুরু হোক, শুরু না হলে হাসপাতালের পুরানো যে বিল্ডিংটি ছিল সেটি ভেঙে পড়তে আরম্ভ করেছে, রোগীর থাকার অসুবিধা হচ্ছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি খবরের কাগজের মাধ্যমে যে, ইডেনে ওয়ার্ল্ড কাপ সেমি-ফাইনাল হবার কথা ছিল সেটা বানচাল করার পরিকল্পনা হচ্ছে

নানা ভাবে। আমরা শুনতে পাচ্ছি মাননীয় ক্রীড়ামন্ত্রী নিজে ৭ হাজার টিকিট নিয়েছেন, আমরা তার জবাব চাইছি। এখানে মাননীয় পি ডবলিউ ডির মন্ত্রীও আছেন তাকেও বলছি। বিশ্ব কাপের সেমি-ফাইনালের টিকিটের ব্যাপারে সি এ বিকে নানাভাবে কলকাতা কর্পোরেশন, কলকাতা পুলিশ প্রেসারইজ করছে, টিকিটের দাবি করছে। যেভাবে এরা প্রতি পদে হস্তক্ষেপ করছেন তাতে করে ক্রিকেট খেলা যদি বন্ধ হয়ে যায় তাহলে পশ্চিমবঙ্গ সরকারকে এরজন্য জবাব দিতে হবে। বহু বিরোধিতা সত্ত্বেও কলকাতায় ওয়ার্ল্ড কাপ হচ্ছে, তা যদি বন্ধ হয়ে যায় তাহলে এর জবাব মুখ্যমন্ত্রীকে দিতে হবে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র হুগলি জেলার গোঘাট এলাকায় বিদ্যুৎ দেওয়া হচ্ছে না। বছরের পর বছর আবেদন করেও তারা বিদ্যুৎ সংযোগ পাচ্ছে না। তারা ৩-৪ বছর ধরে টাকা জমা দিয়েছে কিন্তু বিদ্যুতের সংযোগ পাচ্ছে না। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে দাবি করছি অগ্রাধিকারের ভিত্তিতে যারা আগে আবেদন করেছেন তাদের আগে আগে বিদ্যুতের সংযোগ দেওয়া হোক। তা নাহলে বিদ্যুতের চুরি বাড়বে এবং তার ফলে বিদ্যুতের অপচয় হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পিকার স্যার,এই রাজ্যের প্রোমোটাররা সরকারের নির্দেশ ও আইনকে ভায়োলেট করে কিভাবে তাদের দৌরাত্ম চালাচ্ছে তার একটা দৃষ্টান্ত হচ্ছে বজবজের মহেশতলা থানার নুঙ্গি সংলগ্ন পারবাংলা দৌলতপুর গ্রামে একটি পুকুর সাধারণ লোকে ব্যবহার করে আসছে। সেই পুকুরটি প্রোমোটাররা কিনে নিয়ে বে-আইনিভাবে ফ্ল্যাট তৈরি করার ষড়যন্ত্র করছে। এ ব্যাপারে এগজিকিউটিভ ম্যাজিস্ট্রেট স্ট্যাটাসকো মেনটেন করতে বলেছে, মামলা হয়েছে। থানার পুলিশ স্ট্যাটাসকো মেনটেন করার জন্য উভয় পক্ষকে থানায় আসার জন্য বলে পাঠাচ্ছে। আবার পুলিশই অন্যভাবে বাদি পক্ষকে বলছে তোমরা কেসটা তুলে নাও। মুখ্যমন্ত্রীকে জানানো হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জিনিস বন্ধ হোক।

**(এই সময় মাইক অফ হয়)**

**শ্রী এস আর দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহু কেলেঙ্কারি হয়েছে কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের ব্যাপারে। ইঞ্জিন কেলেঙ্কারির কথা নিশ্চয় জানেন। সুইডেন থেকে ইঞ্জিন আসছে, একটি ইঞ্জিন চলে এসেছে, অফিসার নিয়োগ হয়েছে, অফিসারদের সরকারি বাঙলোয় থাকতে দেওয়া হয়েছে। পুরুলিয়ায় অস্ত্র পড়ল ২২এ ডিসেম্বর আর ২৬এ ডিসেম্বর সুইডেনের রাষ্ট্রীয় পতাকা উঠল। রেল কর্তৃপক্ষের নজরে এটা আনা সত্ত্বেও তারা কিছু করলেন না। স্থানীয় পুলিশ এটা নামিয়ে দিয়েছে। এটা দেশের সার্বভৌমত্বের পক্ষ থেকে বিপদজনক, সেই জন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এটা অনুসন্ধানের ব্যাপারে আবেদন জানাচ্ছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি তফসিলি জাতি,

উপজাতি কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে—গত ১৯ বছর ধরে তফসিলি জাতি, উপজাতি এবং ও বি সি-দের সঙ্গে এরাজ্যে প্রতারণা করা হচ্ছে। এমন কি তাদের সার্টিফিকেট, পরিচয়পত্র দেওয়া হচ্ছে না। বিভিন্ন এস ডি ও অফিসে দিনের পর দিন তারা গিয়ে ঘুরে আসছে। তাদের অ্যাপলিকেশন বছরের পর বছর পড়ে থাকছে। অথচ চাকরির ক্ষেত্রে রিজার্ভেশন মানা হচ্ছে। আমাদের হুগলি জেলার চাঁপদানির আদাবি সোসাইটিতে (বিদ্যালয়ে) একজন উর্দু ভাষার টিচারের পদ এস টি প্রার্থীর জন্য রিজার্ভ করা হয়েছে। তা কোথায় পাওয়া যাবে? উর্দু ভাষার শিক্ষক এস সি বা এস টি-দের মধ্যে থেকে কখনই পাওয়া সম্ভব নয়। সুতরাং আমি বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের দিকে আমাদের মাননীয় পৌর ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বাঁকুড়া জেলার বিষ্ণুপুর পৌরসভা সেখানকার নাগরিকদের কোনও রকম স্বার্থই দেখছে না। সেখানে রাস্তাঘাট, বিদ্যুৎ ইত্যাদির কোনও কাজই হচ্ছে না। বিষ্ণুপুর পৌর কর্তৃপক্ষ ইতিমধ্যে সরকারি ১৭ লক্ষ টাকা তছনছ করেছে এবং বেআইনিভাবে বিভিন্ন জায়গায় লোক নিয়োগ করছে। এই অবস্থায় আমি পৌর দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, তিনি অবিলম্বে বিষ্ণুপুর পৌরসভার বিরুদ্ধে আইন-গত ব্যবস্থা নিন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমরা দেখছি কিছু দিন ধরে পশ্চিমবঙ্গ সরকার দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলকে তোয়াজ করার চেষ্টা করছে। সম্প্রতি ৬ কোটি টাকা ব্যয়ে নির্মিত তাদের সল্টলেকের নতুন অতিথি নিবাস মুখ্যমন্ত্রী উদ্বোধন করতে গিয়েছিলেন। মুখ্যমন্ত্রীর কাছে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের একটাই দাবি টাকার হিসাব নেওয়া চলবে না এবং মুখ্যমন্ত্রী সেটা পুরোপুরি মেনে চলছেন যাতে ওরা খুশি থাকে। সম্প্রতি বুদ্ধদেব ভট্টাচার্য ওদের সঙ্গে নির্বাচন সিট অ্যাডজাস্টমেন্ট নিয়ে কথা বলেছেন। ওদের অত টাকা দেবার পরেও, অত তোয়াজ করার পরও ঘিসিং সে আশায় জল ঢেলে দিয়েছেন। তিনি বলেছেন, সি পি এম-এর সঙ্গে তাদের পার্লামেন্ট সিট বা অ্যাসেম্বলি সিটে কোনও অ্যাডজাস্টমেন্ট হবে না। এর ফলে পাহাড়ে সি পি এম সব কিছু খোয়ালো, এরজন্য দুঃখ প্রকাশ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি পূর্তমন্ত্রী এবং পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল রেলওয়ে মেন্স ইউনিয়নের পক্ষ থেকে মেট্রো রেলের টালিগঞ্জ স্টেশনের সামনে মেট্রো রেলকে গড়িয়া পর্যন্ত এক্সটেন করার দাবিতে ধরনা দিয়েছে। সেখানে অনেক সাংসদ, বিধায়ক, মাননীয় পূর্তমন্ত্রী এবং কলকাতার মেয়র উপস্থিত ছিলেন। মেট্রো রেলকে গড়িয়া পর্যন্ত এক্সটেন করা হলে কলকাতার পার্শ্ববর্তী জেলার পরিবহনের সমস্যা অনেকটাই লাঘব হবে। লক্ষ লক্ষ যাত্রীর কিছুটা সুবিধা হবে। সে জন্য এটা এক্সটেনশন প্রস্তাবকে বাস্তবায়িত করার জন্য আমি মাননীয় পরিবহনমন্ত্রী এবং পূর্তমন্ত্রীকে রেল দপ্তরের সঙ্গে যোগাযোগ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সম্প্রতি প্রাইমারি স্কুলে টিচার নিয়োগ করার জন্য সার্কুলার দেওয়া হয়েছে। পশ্চিমবাংলার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ৪০,০০০ প্রাথমিক শিক্ষক নেওয়া হবে। এর মধ্যে বনগাঁ মহকুমার ২০০ কোটা, তার জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ৪০০ ছেলে-মেয়েকে পাঠানো হচ্ছে। তার মধ্যে আবার কারা কংগ্রেস সমর্থক এবং কারা সি পি এম সমর্থক তা বাছাই করা হচ্ছে। বাছাই করে ডি আই অফিস থেকে সি পি এম সমর্থকদের নাম চাওয়া হচ্ছে । সেখানে ও বি সি-দের জন্য মাত্র চারটি এবং তপসিলিদের জন্য ২০টি শিক্ষক পদ নির্দিষ্ট আছে। বাকি সমস্ত আদার কাস্টদের জন্য। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি করছি, শিক্ষক নিয়োগ নিয়ে রাজনীতি বন্ধ করা হোক। যাতে রাজনীতি না হয় তা তিনি দেখুন। ইতিমধ্যে ওখানে যে, প্রাইমারি কাউন্সিল করা হয়েছে তাতে এম এল এ হিসাবে বাগদা, বারাসাত, বসিরহাটের এম এল এ-রা আছেন, অথচ আমাকে বাদ দেওয়া হয়েছে। এই বিষয়টির প্রতিও আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় বীরশিবপুর-বোয়ালিয়া ১১ কিলোমিটার একটি রাস্তা আছে। এই রাস্তাটির অবস্থা খুবই শোচনীয়। এখানে প্রায়ই বাস অ্যাকসিডেন্ট হচ্ছে এবং মানুষও মারা গেছে। আমি এই ব্যাপারে মন্ত্রীর কাছে জানিয়েছি এবং প্রশাসনকে জানিয়েছি। সেখানে রাস্তা বলে কিছু নেই। ওখানে বীরশিবপুর-বোয়ালিয়া রাস্তা ছাড়া আর কোনও রাস্তা নেই রাস্তা খারাপের দরুন বাস মালিকরা বাস স্ট্রাইক করছে, সাধারণ মানুষ রাস্তা অবরোধ করছে। ঐ রাস্তাটি এখনই মেরামত করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাউথ গরিয়া টু চম্পাহাটি ৮০ডি রুটে যে বাস আছে, আজকে ২০ মাস ধরে বন্ধ হয়ে আছে। ঐ রুটটি চালু করার জন্য আর টি একে নির্দেশ দিয়েছেন, সেক্রেটারি নির্দেশ দিয়েছেন। কিন্তু পারমিট ইসু করা হয়নি। এই ২০ মাস বন্ধ থাকার জন্য সাধারণ মানুষ খুবই বিপদের মধ্যে আছে। কলকাতার সঙ্গে যোগাযোগের এটাই একমাত্র বাস রুট। তাই আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি, ঐ রুটে পারমিট দেবার নির্দেশ দিন যাতে রুটটি চালু হতে পারে।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দুর্গাপুরে দামোদর নদীর রিজার্ভারে পলি পড়ে এবং বালি পড়ে একটা বড় অংশ মজে যাওয়ার জন্য সেখানে নদীর চর পড়েছে। সেই চরে মানুষ চাষবাস এবং বসবাস করতে শুরু করেছে। ফলে জলের চাপ সহ্য করার ক্ষেত্রে রিজার্ভারের ক্ষমতা কমে গেছে। গত বর্ষায় বাঁকুড়া জেলার মেজিয়া ও বড়জোড়া থানার বানজোড়া, কুলডিহা, পিংরুই, মাধবপুর, মেটেলি প্রভৃতি দামোদর সংলগ্ন গ্রামগুলিতে অ্যাপ্লেকস

*বাঁধের ভাঙ্গনে শত শত পরিবারের বাড়িঘর নিশ্চিহ্ন হয়ে গেছে। ব্যাপক ফসল নষ্ট হয়েছে* এবং জীবনহানির ঘটনাও ঘটেছে। এ ব্যাপারে ডি ভি সির বার বার দৃষ্টি আকর্ষণ করা হলেও তারা সম্পূর্ণ উদাসীন। অবিলম্বে গ্রিল্ট ক্লিয়ারেন্সের ব্যাপারে যাতে গুরুত্ব দিয়ে দেখা হয় তারজন্য আমি মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তা নাহলে শুধু বন্যা নয়, ভারী বর্ষণ হলেই দীর্ঘ ১০/১২ মাইল জুড়ে সংলগ্ন এলাকার যে গ্রামগুলি আছে সেই গ্রামগুলি নিশ্চিহ্ন হয়ে যাবে। তাই বিষয়টি গুরুত্ব দিয়ে দেখতে অনুরোধ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা ফুলিয়া ৫০/৬০ হাজার মানুষের বাস। সেখানে এমন একটি হাসপাতাল আছে সেখানে চিকিৎসা ব্যবস্থা নেই। সবে ধন নীলমনি একটি চিকিৎসা কেন্দ্র, তাও কম্পাউন্ডার দিয়ে চিকিৎসা করানো হয়। এলাকার মানুষ বিপদে পড়লে কল্যাণী অথবা কলকাতার হাসপাতালে ছুটে আসতে হয়। তাই অবিলম্বে ঐ হাসপাতালটিকে গ্রামীণ হাসপাতালে পরিণত করার এবং যাতে ভালভাবে চিকিৎসার ব্যবস্থা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি আমাদের রাজ্য মন্ত্রিসভার এবং কেন্দ্রীয় মন্ত্রিসভার। সি এ বি এবং আই এফ এর সংবিধান পরিবর্তনের কথা চিন্তা-ভাবনা করা দরকার এবং রাজ্য সরকার এবং সেন্ট্রাল গভর্নমেন্টের হস্তক্ষেপের প্রয়োজন দরকার। আন্তর্জাতিক খেলাধূলা এরা সংগঠিত করে থাকেন। আজকে কি ঘটনা ঘটছে? ডালমিয়াসাহেব হুমকি দিচ্ছেন এখানে খেলা করবেন না। ওরা কলকাতায় অন্তত ৫০টি ক্লাবকে নিজেদের স্বার্থে তৈরি করে রেখেছে এবং ওরা এদেরকে টিকিট দেয় নির্বাচনের সময়ে এই সমস্ত ক্লাবগুলি থেকে ভোট পাবার জন্য, এইসব ক্লাবগুলির কেউ হচ্ছে ঠাকুরদাদা প্রেসিডেন্ট এবং নাতি হচ্ছে সেক্রেটারি। এই সমস্ত ক্লাবগুলির কোনও গঠনতন্ত্র নেই। ওদের কাজ হচ্ছে টিকিট নেওয়া এবং ভোট দেওয়া। সেইজন্য অবিলম্বে খেলাধূলার স্বার্থে সি এ বি এবং আই এফ এর সংবিধান পরিবর্তন করার জন্য রাজ্য সরকার এবং সেন্ট্রাল গভর্নমেন্ট যাতে হস্তক্ষেপ করেন তারজন্য অনুরোধ জানাচ্ছি।

[12-20 — 1-30 p.m.](including adjournment)]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, গত ১৬ই জানুয়ারি থেকে আজ ১৬ই ফেব্রুয়ারি, ১ মাস হয়ে গেল কলকাতা সমেত ৬৭টি সিনেমা হল আজকে বন্ধ। সারা পশ্চিমবাংলায় কলকাতা সমেত ৭০০ সিনেমা হল আজকে বন্ধ হয়ে রয়েছে। কর্মচারিদের এক বক্তব্য রয়েছে, মালিকদের এক বক্তব্য রয়েছে, দু পক্ষে লড়াই হচ্ছে। সরকার সেখানে নীরব দর্শক এবং দর্শকরা বঞ্চিত হচ্ছে এবং সিনেমা শিল্পের সঙ্গে যুক্ত শিল্পীরা এবং টেকনিশিয়ানরা আজকে একটা অদ্ভুত অবস্থার মধ্যে পড়েছে। মাননীয় শ্রমমন্ত্রী হাউসে আছেন, তিনি এই

সম্পর্কে কিছু বলুন কি অবস্থায় বিষয়টা দাঁড়িয়ে আছে। কারণ তথ্য মন্ত্রী সব কাজই করেন, এবং নিজেকে ভাবী মুখ্যমন্ত্রী হিসাবে প্রোজেক্ট করছেন, উনি নিজের ডিপার্টমেন্টের কাজটা ছাড়া সব কাজ করছেন। এই কদিনে নয় কোটি টাকা লস হয়েছে সরকারের। এই অবস্থা চলতে পারে না। শ্রমমন্ত্রী এই সম্পর্কে কিছু বলুন।

**শ্রী যতীন্দ্রনাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে, স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র রাজগঞ্জের আমপাড়ায় একটা স্টেশন আছে, থানা আছে, কোর্ট আছে, হাইস্কুল আছে এবং সেখানে প্রায় ৫০/৬০ হাজার লোকের বাস। কিন্তু দুঃখের বিষয় চিকিৎসার জন্য রোগীদের ২৫ কিলোমিটার দূরে শিলিগুড়িতে যেতে হয়। আর একটা আছে রায়গঞ্জে যেটা ১৫ কিলোমিটার দূরে। এই রায়গঞ্জে কোনও উপস্বাস্থ্য কেন্দ্র নেই, ওখানে একটা উপস্বাস্থ্য কেন্দ্র স্থাপনের দাবি জানাচ্ছি এবং রায়গঞ্জে যে স্বাস্থ্য কেন্দ্রটি আছে, সেখানকার এক্সরে মেশিনটা খারাপ। কোনও কাজ হয় না, অনতিবিলম্বে যাতে এক্সরে মেশিনটা চালু করা যায়, সেই দাবি জানাচ্ছি।

**শ্রী জন্মেজয় মান্না ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত ও সড়ক দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন সড়কে ঢোলা থেকে রামগঙ্গা পর্যন্ত ৩১ কি. মি. এই রাস্তাটির অবস্থা খুব খারাপ। যদিও সেখানে সার্ফেস ট্রান্সপোর্ট পরিবহন ব্যবস্থা চালু রেখেছে, কিন্তু মাঝে মাঝে যখন বর্ষা হয়, তখন যাতায়াত বন্ধ হয়ে যায়। সেই জন্য অবিলম্বে ঐ রাস্তাটি মেরামত করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার কাশীপুর ব্লকে তালজুড়ি এবং আগড়নি এই দুটো স্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তার নেই। তালজুড়ি উপস্বাস্থ্য কেন্দ্রে তিন চার বছর ধরে কোনও ডাক্তার নেই। এছাড়া যানবাহনের খুবই অসুবিধা রয়েছে, রোগীদের যাতায়াতের অসুবিধা হয়, মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, তালজুড়ি উপস্বাস্থ্যকেন্দ্রে যাতে অবিলম্বে ডাক্তার অ্যালট করা হয়।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত সড়ক দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা বালুরঘাট, কুমারগঞ্জের মাঝখানে ইছামতী একটা নদী আছে তার উপর যে সেতুটি আছে সেটা অত্যন্ত জীর্ণ এবং সঙ্কীর্ণ। সেই সেতুর উপর দিয়ে প্রচুর গাড়ি যাতায়াত করে, সেতুটি এত জরাজীর্ণ যে, যে কোনও সময়ে ভেঙ্গে পড়তে পারে। বাসলরি, গরুর গাড়ি, মোষের গাড়ি ওখান দিয়ে যাতায়াত করে। সেতুটির অবস্থা অত্যন্ত জরাজীর্ণ। অবিলম্বে সেখানে কংক্রিটের সেতু হওয়া দরকার। তা না হলে অনেক ক্ষতি হয়ে যাবে। ওখানে সমকিয়া পর্যন্ত ২৪ কি. মি.-এর যে রাস্তাটি আছে অবিলম্বে তার সম্প্রসারণ হওয়া দরকার। রাস্তাটি সঙ্কীর্ণ এবং বর্ষার সময় আরও সঙ্কীর্ণ হয়ে যাওয়ার ফলে গাড়ি-ঘোড়া দুর্ঘটনায় পড়ে। অবিলম্বে এই

রাস্তাটির সম্প্রসারণের জন্য আমি অনুরোধ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়গুলি গুরুত্ব সহকারে দেখার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ১।। টার সময়।

(At this Stage the House was adjourned till-1-30 p.m.)

[1-30 — 1-40 p.m.](After recess)

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, স্যার, আপনি দেখুন, একজন মন্ত্রীও নেই। আপনি ৫ মিনিট হাউস অ্যাডজর্ন করুন।

**(গোলমাল)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা ঠিকই। আমি দেখছি, আপনারা বসুন। **(এই সময় মাননীয় মন্ত্রী প্রবোধ সিনহা প্রবেশ করেন।)** এই তো মন্ত্রী এসেছেন। আপনারা বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের আমি বিরোধিতা করছি এবং আমাদের অ্যামেন্ডমেন্টগুলির সমর্থনে কয়েকটি কথা বলছি। আমি প্রথমে বলি যে আজকে হাউসে দেখছি যে একজনও মন্ত্রী নেই, সব ভোটের তদ্বির করতে বেরিয়ে গেছে। একজন আধখানা মন্ত্রী এসেছেন। আমি মাননীয় রাজ্যপালের ভাষণের অংশ গ্রহণ করে দুঃখের সঙ্গে বলছি যে মন্ত্রীরা লক্ষ লক্ষ টাকা মাহিনা পান, তারা যদি বিধানসভাকে এত অবজ্ঞা, উপেক্ষা করেন তাহলে বিধানসভার সদস্য হবার যোগ্যতা তাদের আছে কিনা সেটা আমাদের কাছে নয়, নির্বাচনে সাধারণ মানুষের কাছে প্রশ্ন দাঁড়াবে। আজকে রাজ্যপালের ভাষণের উপরে সদস্যদের যে বক্তব্য সেটা শোনার মতো সময় মন্ত্রীদের নেই। আজকে যেখানে জ্যোতি বসু শুধু নয়, সরকার পক্ষের নেতা, তিনি বক্তব্য রাখবেন, তাতেও এই রকম অবস্থা হয়েছে। আজকে রাজ্যপালের এই ভাষণ, এটা একটা বামফ্রন্টের নির্বাচনী ইস্তাহার এবং অসত্য অর্ধসত্য। কল্পনা এবং ধাপ্পায় ভরা। আমি কেন একথা বললাম সেটা আমি আমার বক্তব্যের মাধ্যমে তুলে ধরব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলি, আজকে বিধানসভা চলার সময়ে আমরা দেখেছি যে মুখ্যমন্ত্রী পদে যে সমস্ত মন্ত্রীরা ছিলেন, যেমন ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ, ডাঃ বিধানচন্দ্র রায়, প্রফুল্লচন্দ্র সেন, অজয়কুমার মুখার্জি এবং সর্বশেষে সিদ্ধার্থশঙ্কর রায়, তাদের বিরুদ্ধে আজ পর্যন্ত কোনও দুর্নীতির অভিযোগ আসেনি।

দুর্নীতির ভার যদি এই ১৮ বছরের রাজত্বে কারও যদি বেশি থাকে সেটা প্রথমে মুখ্যমন্ত্রী এবং তার পরিবারবর্গের রয়েছে। তাই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দেবার সময় তার কাছে তিনটি দাবি রাখতে চাই এবং এখন তারই সমর্থনে বক্তব্য রাখব। আমার এই তিনটি দাবি তিনি যদি মেনে নেন তাহলে মনে করব—বাস্তবে যা তিনি বলে থাকেন যে, তিনি সৎ, কংগ্রেস চোর, তার পরিবারবর্গ সৎ, তার পার্টি সৎ, এই যে

একটা শ্লোগান তিনি সব সময় বলে থাকেন সেটা সঠিক। আর তিনি যদি সত্যি সৎ হন তাহলে নিশ্চয়ই তিনি আমার এই দাবি মেনে নেবেন। আমার প্রথম দাবি, মহারাজ জ্যোতিবাবু তার নিজের এবং তার পরিবারবর্গের সম্পত্তির ব্যাপারে একটা সি বি আই তদন্ত তিনি বসান এবং সেখানে প্রমান করুন যে, কংগ্রেস এতদিন ধরে এ সম্পর্কে যা কিছু বলছে সেসব ঠিক নয়। এটা প্রমাণ করতে তিনি এটাকে চ্যালেঞ্জ হিসাব নিতে পারেন, ভদ্রলোক হিসাবে ভালভাবে নিতে পারেন। আমার দ্বিতীয় দাবি হল, রশিদের ব্যাপারে তদন্তের ভারটা সি বি আইর হাতে ছেড়ে দিন, কারণ এই তদন্ত সম্পর্কে আমরা জানতে পারছি যে, কিছু পুলিশ অফিসার এই ঘটনায় জড়িত রয়েছেন এবং আমরা জানি যে, এতে সি পি এমের কিছু নেতাও জড়িত রয়েছেন। উনি মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী। সেক্ষেত্রে যদি সত্যি নিরপেক্ষভাবে তদন্তটা হয় তাহলে আমার মনে হয় তিনি নিজেই সন্তুষ্ট হবেন। তাই আমার দ্বিতীয় দাবি, সি বি আইকে দিয়ে রশিদ মামলায় তদন্ত করান, কারণ রশিদের ঐ কেলেঙ্কারির ফলে ৮৬ জন মারা গেছে এবং শত শত লোক জখম হয়েছে। ঐ বিস্ফোরণের ঘটনা পশ্চিমবঙ্গে অন্যতম কলঙ্কজনক ঘটনা। তার সঙ্গে যারা যুক্ত রয়েছে তারমধ্যে ওদের এম এল এ এবং বিধানসভার মুখ্য সচেতকের নামও রয়েছে। তাকে নাকি শাস্তি দেওয়া হয়েছে, পার্টির যারা যুক্ত তাদের নাকি শাস্তি দেওয়া হয়েছে। কিন্তু দোষী প্রমাণিত করতে বলিষ্ঠ হাতে প্রশাসনের ভাবমূর্তিকে অক্ষুণ্ণ রাখবার জন্য সি বি আইয়ে উপর এর তদন্ত ভারটা ছেড়ে দিন। তারা এর তদন্ত করুন এবং আসল সত্য উদ্ঘাটিত হোক।

[1-40 — 1-50 p.m.]

আমার তৃতীয় দাবি হচ্ছে ওয়াকফ সম্পত্তির ব্যাপারে। এই ওয়াকফ প্রপার্টি নিয়ে কয়েকশ কোটি টাকার লেনদেন হয়েছে এবং তাতে রাজ্যের কিছু মন্ত্রী, সি পি এমের বড় বড় নেতা এবং তাদের পার্টির প্রোমোটাররা যুক্ত রয়েছেন। কাজেই এটাও সি বি আইকে দিয়ে তদন্ত করান। মুখ্যমন্ত্রী সভায় নেই, ঘরে বসে নিশ্চয়ই শুনছেন। তার সৎ সাহস থাকলে এটা করবেন। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করতে চাই, আমাদের কংগ্রেসের নেতারা যদি দুর্নীতির সঙ্গে যুক্ত হন, হাওলার সঙ্গে যুক্ত হন, আমাদের প্রধানমন্ত্রী নরসীমা রাও, যিনি কংগ্রেস সভাপতিও বটে, তিনি তার বিরুদ্ধে তদন্ত করেন। সি বি আই তারই কন্ট্রোলে। তার সৎ সাহস রয়েছে নিজ মন্ত্রীসভা মন্ত্রীদের গ্রেপ্তার করে হাজতে পাঠাবার। কাজেই মুখ্যমন্ত্রী যদি সৎ হয়ে থাকেন তাহলে সি বি আইকে দিয়ে এই বিষয়গুলির তদন্ত করান এবং প্রমাণ করুন যে, তার সাহস রয়েছে। বলুন যে, এম এল এ বা মন্ত্রীরা যদি এরসঙ্গে যুক্ত থেকে থাকেন তাহলে তারা হাজতে থাকবেন। আজকে কংগ্রেস যে সাহস দেখিয়েছে সেইমতো নিজ মর্যাদা রাখতে আমার এই প্রস্তাব তার গ্রহণ করা উচিত। আর তিনি যদি আমার এই প্রস্তাব গ্রহণ না করেন তাহলে ভাববো যে, জ্যোতিবাবু সবচেয়ে দুর্নীতিগ্রস্ত মুখ্যমন্ত্রী। আগে পশ্চিমবঙ্গে যতজন মুখ্যমন্ত্রী কংগ্রেস দলের হয়েছিলেন কোনওদিন তাদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ উঠেনি। শেষ মুখ্যমন্ত্রী হয়েছিলেন শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়। তিনি নিজ মন্ত্রিসভার সদস্যদের বিরুদ্ধে ওয়াংচু কমিশন করে সততা এবং নিষ্ঠার পরিচয় এই বিধানসভায় দেখিয়ে দিয়ে

গেছেন। সেক্ষেত্রে কাউকে কাউকে শাস্তিও দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় জ্যোতিবাবুর দল, জ্যোতিবাবুর এম এল এ, জ্যোতিবাবুর দলের নেতা, জ্যোতিবাবুর দলের মন্ত্রীরা যারা রশিদ খানের সঙ্গে যুক্ত তাদের শাস্তি আইন মোতাবেক হবে। আইনের শাসন কি কেবল মাত্র অন্য লোকেদের ক্ষেত্রে হবে? উনি যদি আইন সভার সদস্য হন, উনি যদি প্রকৃত মুখ্যমন্ত্রী হন, ওনার যদি আইনসভার প্রতি মূল্যবোধ থাকে তাহলে তার দলের দোষী ব্যক্তিদের শাস্তি তার পার্টি দেবে না, শাস্তি হবে আইনের মাধ্যমে। আইন মোতাবেক চলবে। এই ক্ষেত্রে আইনের মাধ্যমে না গিয়ে নিজের পার্টিকে বাঁচাবার চেষ্টা করছেন। আজকে সব চেয়ে বড় কথা হল হাওলায় যারা যুক্ত, আইনের মাধ্যমে যদি প্রমাণিত হয় দোষী হিসাবে তাহলে তার শাস্তি হবেই। আজকে মুখ্যমন্ত্রী যদি নিজেকে দুর্নীতিগ্রস্ত নয় বলে প্রমাণ করাতে চান জনসমক্ষে এই কথা যদি প্রমাণ করাতে চান তাহলে তিনি সি বি আইকে দিয়ে তদন্ত করান। রশিদ খানের থেকে যেভাবে টাকা নেওয়া হয়েছে তাতে তার এম এল এ-রা যুক্ত, তার পার্টির নেতারা যুক্ত। রশিদ খানের সঙ্গে একই প্লেনে মুখ্যমন্ত্রী এসেছেন, চন্দন বসুর সঙ্গে তার পরিচয় ছিল। টাডা আইনে যদি রশিদ খান গ্রেপ্তার হতে পারে তাহলে আমি মনে করি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং যে সমস্ত এম এল এ রশিদ খানের সঙ্গে টাকার লেনদেন করেছেন তারাও এই টাডা আইনে অভিযুক্ত হতে পারেন। এটাকে তিনি বাঁচাবার চেষ্টা করছেন। পুলিশের বিরুদ্ধে অনেক অভিযোগ আছে! এই ব্যাপারে মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ আছে, এম এল এ-র বিরুদ্ধে অভিযোগ আছে, দলের নেতার বিরুদ্ধে অভিযোগ আছে, এইগুলি যাতে প্রকাশ না পায় তার জন্য তিনি পুলিশকে দিয়ে তদন্ত করাচ্ছেন। যদি সৎ সাহস থাকে তাহলে আমার তিনটি দাবি মেনে নিয়ে লোকের কাছে প্রমাণ করান যে দুর্নীতিগ্রস্ত নয়। হাওলায় দুর্নীতি হলে নরসিমা রাও আইনের আশ্রয় নিয়ে সৎ সাহস দেখিয়েছেন, কিন্তু উনি সেটা দেখাতে পারছেন না। উনি নিজের দলকে বাঁচাবার চেষ্টা করছেন। আমি জানিনা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী আবার এখানে ফিরে আসতে পারবেন কিনা, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হতে পারবেন কিনা, কিন্তু মুখ্যমন্ত্রী হিসাবে তার একটা দায়িত্ব বোধ আছে, এই দায়িত্ব বোধ তিনি পালন করবেন শেষ দিন পর্যন্ত যদি তার ন্যূনতম মর্যাদা বোধ থাকে এই বিধানসভার প্রতি। পার্থ দে মহাশয় হাওলা নিয়ে অনেক কথা বললেন, উনি এখন নেই থাকলে ভাল হত, আজকে কংগ্রেসের মন্ত্রীরা হাওলা দুর্নীতিতে গ্রেপ্তার হয়ে হাজতে আছে। কিন্তু আপনাদের বিচার পার্টির মধ্যে হবে কেন? আইনকে আইন মোতাবেক চলতে দিন, আইন মোতাবেক যেটা হবে সেটাই আমরা চাই। আজকে দুর্ভাগ্যের বিষয় হল পশ্চিমবাংলায় দুর্নীতি মহাকরণ থেকে শুরু করে পঞ্চায়েত পর্যন্ত ছেয়ে গেছে। একটা সরকার ১৮ বছর ধরে গদিতে বসে আছে। এই ১৮ বছরে সরকার কি তৈরি করেছে? গ্রামবাংলার লোক সরল ছিল, তারা সরল চরিত্রের পরিচয় দিত। কিন্তু আপনারা তাদের চুরি শিখিয়েছেন। পঞ্চায়েত জওহর রোজগার যোজনার টাকা নিয়ে পার্টি চালাতে হবে। পঞ্চায়েতের টাকা থেকে পার্টি চালাতে হয়, সংসার চালাতে হয়। চুরি করলে সেখানে ধরার কোনও ব্যবস্থা নেই, ধরবার কারও ক্ষমতা নেই। আজ পর্যন্ত অনেক মুখ্যমন্ত্রী দেখেছি এই রকম একটা অপদার্থ মুখ্যমন্ত্রী দেখিনি যিনি লালবাজারে বসে তার কর্মচারীর কাছ থেকে "এই যুগের মহানায়ক,

এই যুগের মহান পুরুষ" এই মর্যাদায় ভূষিত হচ্ছেন তখন উনি নিজে বসে হাততালি দিচ্ছেন। ইতিহাস ঘাঁটলে এই রকম লোক পাওয়া যাবে না, একটাই মাত্র পাওয়া গিয়েছে। পার্থবাবু অনেক বক্তৃতা করেছেন আন্তর্জাতিক বিষয় নিয়ে অনেক কথা বলেছেন, মূল্যবৃদ্ধি নিয়ে অনেক কথা বলেছেন। আমি নির্বাচনকে সামনে রেখে কয়েকটি কথা বলতে চাই।

মানুষ কিন্তু আঠারো বছর ধরে আপনাদের কথা শুনেছে। এবারে নির্বাচনের সময়ে আপনাদের জবাবদিহি করতে হবে, মানুষ জবাব নেবে। কেন্দ্র দায়ী, কেন দিচ্ছে না, এইসব কথা মানুষ শুনতে রাজি নয়। ওসব কথা তারা অনেক শুনেছে, এবারে জবাব চাইবে, জবাব দিতে হবে। পার্থ দে মহাশয় বক্তৃতা দেবার সময় রাজ্যপালের ভাষণ থেকে বললেন, আমার সরকার কি করেছে। একবারও বললেন না, আমার সরকার এবারে এই বিষয়ের উপরে দাঁড়িয়ে এগিয়ে যেতে চায়। এই সরকার যে একটা ধাপ্পা দেওয়া সরকার তা আমি প্রথম থেকেই প্রমাণ করে দিতে চাই একটার পর একটা তথ্য দিয়ে। ৮ই ফেব্রুয়ারি, ১৯৯৬ তারিখে মাননীয় রাজ্যপাল তার ভাষণের ১৩ নম্বর প্যারায় জওহর রোজগার যোজনার কথা বলেছেন, ঠিক এক বছর আগে ১৯৯৫ সালে জওহর রোজগার যোজনা সম্বন্ধে উনি যে বক্তৃতা দিয়েছিলেন সেটি তার গত বছরের ভাষণের ১৫ নম্বর প্যারাতে বলেছিলেন। আমি রাজ্যপালের ভাষণের দুটি বই এনেছি। ১৫ নম্বর প্যারায় জওহর রোজগার যোজনায় বলেছিলেন যে, ১৯৯৫ সালে ২৯৫.৩৫ ল্যাকস্ শ্রমদিবস সৃষ্টি হয়েছিল। সেখানে তিনি এক বছরের হিসাব দিয়েছিলেন। আপনাদের কাছে যদি বই থাকে তাহলে অনুগ্রহ করে দেখুন, কত শ্রমদিবস সৃষ্টি হয়েছে? জওহর রোজগার যোজনা, যেটা কেন্দ্রের দেওয়া টাকা, কেন্দ্রের এই টাকা দেবার মূল লক্ষ্যই হল শ্রমদিবস সৃষ্টি করা। এবারে তিনি কি বক্তৃতা দিলেন? বক্তৃতা দেবার সময় ১৩ নম্বর প্যারায় ১৯৯৫-৯৬ সাল, এই এক বছর সময়কালে কত শ্রমদিবস সৃষ্টি হয়েছে তা বলতে পারলেন না। তিনি বললেন না। কোনও হিসাব নেই কত শ্রমদিবস সৃষ্টি হয়েছে। সেটি বললে চিত্রটা হতাশাবঞ্জাক হবে, তাই বললেন না। ১৯৮৯-৯০ সালে জওহর রোজগার যোজনার কাজ শুরু হয়। ১৯৯৫ সালের মার্চ মাস পর্যন্ত বললেন, ১৯৯৬-এর হিসাবটা বললেন না। কোথা থেকে বললেন, না ১৯৮৯ সাল থেকে ১৯৯৫ সালের মার্চ মাস পর্যন্ত বললেন ৩,২৪৯.৭৭ ল্যাকস্ শ্রমদিবস সৃষ্টি হয়েছিল। তার মানে ১৯৯৬ সালে কত হয়েছিল সেটা বলার মতো নয়, তাই তিনি শুরু করলেন ১৯৮৯ সাল থেকে। ১৯৯৬ সাল পর্যন্ত বলার ক্ষমতা তার নেই। জওহর রোজগার যোজনায় কত শ্রমদিবস হবার কথা ছিল আর কি হয়েছে তা সি এ জি তার রিপোর্টের মধ্যে মেনশন করেছিলেন। আমি আপনাকে স্মরণ করিয়ে দিই, ১৯৯১-৯২ সালে টার্গেট ছিল ৬৪৪.৮ ল্যাকস্। সেখানে হয়েছে, অ্যাচিভড ইন টার্মস অব ল্যাকস্ ৪৯১.৯৯। তার মানে শর্ট ফল অব ১০ পারসেন্ট টার্গেটের থেকে। ১৯৯২-৯৩ সালে হবার কথা ছিল টার্গেট ছিল ৯৫৫.২৪ ল্যাকস্। সেখানে হয়েছে ৫২৫.২৫ ল্যাকস্। অর্থাৎ শর্ট ফল অব ৬ পারসেন্ট। ১৯৯৩-৯৪-এ হবার কথা ছিল ৫৩৬.৮১ ল্যাকস্, সেখানে হয়েছে ৪৯৬.৩২ ল্যাকস্। তার মানে ১২ পারসেন্ট শর্ট ফল ছিল।

[1-50 — 2-00 p.m.]

তারমানে কেন্দ্রীয় সরকারের জেনারেশন অব এনার্জি নয়, জেনারেশন অব এমপ্লয়মেন্ট করছে, শর্টফল প্রতি বছরই হচ্ছে। জে আর ওয়াই এর টাকা কেন্দ্রীয় সরকারের টাকা, সেই টাকাটা সেভিংস ব্যাঙ্কে জমা পড়ে এবং রাজ্য সরকারের কাজে খরচ হয়। কিন্তু এই অ্যাডিশনাল জওহর রোজগার যোজনার ক্ষেত্রে যে ফিগার দেখানো হয়েছে তাতে অনেক তফাৎ আছে। জওহর রোজগার যোজনার যে টাকা আসে সেটা যদি খরচ না হয় তাহলে সেভিংস ব্যাঙ্কে জমা থাকবে এবং সেটা অ্যাডিশনাল জওহর রোজগার যোজনার টাকা হিসাবে ধরা হবে। আজকে অত্যন্ত দুঃখের বিষয় যে, সেই সমস্ত টাকা আসার পরে সেই টাকাগুলো আপনারা রেখে দিয়েছেন ট্রেজারিতে এবং তারজন্য সরকারের কত লস হয়েছে ১৯৮৯ সাল থেকে ১৯৯৪ সালের পরিসংখ্যান দেখলেও বোঝা যাবে। জে আর ওয়াইয়ের টাকা কেন্দ্রীয় সরকার পাঠিয়ে দিয়েছেন, সেটা পি এল অ্যাকাউন্টে রাখা হয়েছে। ৫৩৩.৪৫ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার পাঠিয়ে দিয়েছেন তার উপরে সুদ সমেত হল ৫৬৩.৪৫ লক্ষ টাকা, আর ৫৩ কোটি টাকা মতো সরকার রাখতে পারলে সেটা ইন্টারেস্ট থেকে আসবে। অ্যাডিশনাল জে আর ওয়াই এর টাকা দিয়ে গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক উন্নতি সাধন করা হয়। আজকে শহরের কথা বাদ দিয়ে ৫৫ পারসেন্ট লোক গ্রামবাংলায় বাস করে। জে আর ওয়াই এবং ইন্দিরা আবাসন প্রকল্পের মাধ্যমে গরিব লোকদের টাকা দেওয়া হয়। এই বছরে ১৯৯৫ সালের নভেম্বর মাসে এর মাধ্যমে ঘর তৈরি হয়েছে ১০ হাজার ৯৬৩টি। এর আগের বছরে ৮ হাজার ৩৫৬টি ঘর তৈরি হয়েছিল। ১ লক্ষ ২২ হাজার টাকা ফেরত চলে গেছে কেন্দ্রীয় সরকারের কাছে ঘর তৈরি করতে পারেনি বলে। আসলে এই সরকার তো আর কাজ করবে না। তারা মিটিং করে বেড়াবে, না কাজ করবে। তারা আজকে পার্টির মিটিং করতে গিয়ে ঘর তৈরি করবার টাকা গরিবদের বিতরণ করতে পারছে না। তারা তো আর রাইটার্স বিল্ডিংসে নেই, সেইজন্য খরচ করতে পারেন নি, আমি পরিসংখ্যান দিয়ে প্রমাণ করে দিতে পারি যে, ওই ইন্দিরা আবাসন প্রকল্পের টাকা খরচ হয় নি।

গতকাল মাননীয় বিধায়ক সৌগতবাবু পশ্চিমবঙ্গের ল অ্যান্ড অর্ডার সম্পর্কে বলেছেন এবং পরিসংখ্যান দিয়ে তা বুঝিয়েছেন। আমি আর সেই প্রসঙ্গে যেতে চাই না, আমি হেলথ সেন্টার এবং বেডের সংখ্যা সম্পর্কে বলছি। ১৯৭৭ সালে যখন চলে যাই তখন হেলথ সেন্টারের সংখ্যা ছিল ৩৫ হাজার ৩৪২টি আর বেডের সংখ্যা ছিল ৫৩ হাজার ৯১৭টি। তারপর থেকে আজ অবধি আপনারা কি করলেন তার পরিসংখ্যান দিয়ে জানাচ্ছি। ১৯৯০ সালে হাসপাতালের সংখ্যা ছিল ৩৯২টি, ১৯৯৩ সালেও ৩৯২টি এবং ১৯৯৪ সালেও ৩৯২টি নতুন হাসপাতাল হলনা। ক্লিনিকও বাড়ে নি। ১৯৮৪ সালে দেখা গেল একই জায়গায় রয়েছে। আমাদের ৬২৭টি ক্লিনিক ছিল, ১৯৮৫ সাল থেকে ১৯৯৪ সাল অবধি একই জায়গায় দাঁড়িয়ে আছে। একটাও ক্লিনিক বাড়ল না। এবারে হেলথ সেন্টারের কথায় আসি। আমরা যখন চলে গেলাম তখন ১৯৭৭ সালে ৯৮৪টি হেলথ সেন্টার ছিল, ওরা এসে কি করলেন, সেটা এসে দাঁড়াল ৯১ সালে ১২৫১টি, ৯২ সালের ১২৫৮টি, মানে ৭টি বেড়েছে। ৯৩ সালে কিন্তু একটাও বাড়েনি। ৯৪ সালে, ৯৫ সালেও একটাও বাড়েনি। ৫

বছরে একটিও হেলথ সেন্টার বাড়েনি। শয্যা ৯১ সালে ছিল ৬৬ হাজার ৬৭৫। এখন দাঁড়িয়ে আছে ৬৭ হাজার ৭৫, মানে ১ হাজার বেড বেড়েছে ৯ বছরে। হাসপাতাল নতুন করে হয়নি, বেড বাড়েনি, রোগী কমে গিয়েছে। এর সঙ্গে আর একটা পরিসংখ্যান আপনাকে দিয়ে দিচ্ছি। প্রাইমারি স্কুলের কথায় আসি, ৮ জন হচ্ছেন এই দপ্তরের শিক্ষামন্ত্রী। প্রাইমারি স্কুল হচ্ছে ৭৭ সালে ছিল, ৪০ হাজার ৯৪১টি। ৮৯-৯০ সালে ছিল ৫১ হাজার ১৯। ৯২ সালে ছিল ৫১ হাজার ২১। ৯৩ সালে একই, ৯৪ সালে একই, ৯৫ সালেও একই অবস্থা। একটাও প্রাইমারি স্কুল বাড়েনি। এটা আপনাদেরই পরিসংখ্যান থেকে বলছি। ৫ বছরে একটিও প্রাইমারি স্কুল হয়নি, হেলথ সেন্টার বাড়েনি, হাসপাতাল বাড়েনি, ক্লিনিক বাড়েনি। বেড বাড়েনি। গতকাল প্রশ্নোত্তরের সময় জ্যোতিবাবু বলছিলেন, মানবাধিকার প্রশ্নোত্তর নিয়ে, উনি ঠাট্টা করে উড়িয়ে দিচ্ছিলেন। এটা মানবাধিকারের প্রশ্ন, সাংবিধানিকের প্রশ্ন। জলের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছিলেন। পশ্চিমবাংলার প্রচন্ড খরা পরিস্থিতির জন্য টাকা দিয়েছিলেন ২৪ কোটি ৫০ লক্ষ টাকা। ৯৩-৯৪-৯৫ সালে আপনারা টাকাটা খরচ করতে পারলেন না, কেন্দ্রের দেওয়া টাকা, স্পেশাল ওয়াটার স্কীমে। ম্যাচিং গ্রান্টের টাকা দিতে পারলেন না বলে টাকাটা খরচা করতে পারলেন না।

৩২ হাজার গ্রামে আর্সেনিকের জলের জন্য মানুষ কষ্ট পাচ্ছে। আর কেন্দ্রের দেওয়া টাকা খরচ করতে পারলেন না। এটা অত্যন্ত পরিতাপের বিষয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি না ওয়াকফ প্রপার্টি নিয়ে তদন্ত হবে কিনা। তদানীন্তন সময়ে যিনি মন্ত্রী ছিলেন তাকে গ্রেপ্তার করা উচিত, জেলে পাঠানো উচিত। লক্ষ লক্ষ টাকা নয়, ৬ শত কোটি টাকার জমি প্রোমোটারদের হাতে দেওয়া হয়েছে। এটা আমার কথা নয়, শ্রদ্ধেয় বিনয়দা বলেছেন এই সরকার হচ্ছে কন্ট্রাকটারদের সরকার, ফর দি কন্ট্রাকটার, বাই দি কন্ট্রাকটার, অফ দি কন্ট্রাকটার। আর নৃপেন চক্রবর্তী বর্ষীয়ান নেতা, আগেকার লোক, এখনকার লোক নয়, তিনি কলকাতায় বসে বলেছেন বামফ্রন্ট সরকার, জ্যোতি বসু চরম দুর্নীতিগ্রস্ত। এটা বলাতে ওনাকে আপনারা পাগল বলেছেন। বিনয়দা এখনও পাগল হয়নি, কবে বলে দেবেন উনি পাগল হয়ে গেছেন। তবে মুখ্যমন্ত্রী যিনি আছেন তিনি ওনাকে এখনও কেন পাগলা বলেননি, সেটাই ভাববার ব্যাপার।

[2-00 — 2-10 p.m.]

তবে কালকে যেভাবে উনি জবাব দিচ্ছিলেন আমার মনে হয় তাকে বিদায় দেওয়ার সময় এসে গেছে। উনি কানে শুনতে পান না, কানে আবার কি একটা যন্ত্র লাগিয়েছেন, পিঠে তো গন্ডারের চামড়া লাগিয়েছে, আবার বুদ্ধদেববাবু হচ্ছেন ওনার ইন্টারপ্রেটার। তিনি আবার ফিরে এসেছেন, এখন আর এই সরকার চোরের সরকার নয়, ভালো সরকার। আপনাদের তো কোনও জাতীয়তাবোধ নেই। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা, ত্রিপুরা এবং কেরল ছাড়া আর কোনও জায়গায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কনটেস্ট করতে পারে না। পারে একমাত্র কংগ্রেস। তাই দেশের উপর আমাদের দায়-দায়িত্ব আছে। আপনাদের দায়-দায়িত্ব পশ্চিমাবাংলার গতিটাকে ধরে রাখা, তাও আপনারা পারছেন না। পুলিশের পদলেহন

করে চলাই হচ্ছে এই সরকারের একমাত্র পথ। তার সঙ্গে আছে আবার কো-অর্ডিনেশন কমিটি, যারা আপনাদের ভোটার লিস্ট তৈরিতে সাহায্য করে ভোটে জালিয়াতি করতে সাহায্য করে। রাজ্যপালের ভাষণের একটা জায়গাতে, সাত নম্বর প্যারাগ্রাফে তিনি বলেছেন, পশ্চিমবাংলায় মানবধিকার কমিশন হয়েছে। যেখানে গণতন্ত্র বলে কিছু নেই, সেখানে মানবধিকার থাকবে কি করে! আজকে কলকাতা হাইকোর্টে ৮০ হাজার কনটেম্পট অব কোর্ট কেস রয়েছে পেন্ডিং। বুদ্ধদেববাবু কনটেম্পট অব কোর্ট কেসের একজন আসামী এবং আপনাদের বিমানবাবু ১০০ টাকা জরিমানা দিয়ে কানমোলা খেয়ে চলে এসেছেন। আপনারা তো আদালতকেও শ্রদ্ধা করেন না। আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা মনে করে তারা আইনের উর্ধ্বে। আজকে সি পি এম পার্টি, আর এস পি এবং আপনাদের অন্যান্য যে দলগুলো আছে তাদের লোকদের দিনরাত্রি খুন করছে। এখানে আইন-শৃঙ্খলার কথা বলে এখানে আমি আর ভারাক্রান্ত করতে চাইনা। আজকে মানবধিকারের প্রশ্নটাই সব থেকে বড় হয়ে দাঁড়িয়েছে। আমাদের দলের ১৩ জন লোককে গুলি করে মারা হল। আর পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বললেন তারা রাইটার্স বিল্ডিং দখল করতে এসেছিল। মানুষ দিয়ে কি কখনও রাইটার্স বিল্ডিং দখল করা যায়। তিনি বললেন, তারা রাইটার্স বিল্ডিং দখল করতে এসেছিল, পুলিশ গুলি চালিয়েছে ঠিক কাজ করেছে। পুলিশের পদলেহন করার একটা সীমা আছে, দালালি করার একটা সীমা আছে, সুযোগ দেওয়ার একটা সীমা আছে। পশ্চিমবাংলায় মানবাধিকারের কোনও প্রশ্ন নেই। আপনারা এই ১৮ বছরে খুন, ডাকাতি, নারী ধর্ষণের একটা রেকর্ড করেছেন, মানুষ কোনও কিছুরই বিচার পায়নি। আজকে বিচারের নামে একটা প্রহসন সৃষ্টি হচ্ছে। এর জন্য আজকে পশ্চিমবাংলার মানুষ আপনাদের কাছে জবাব চাইবে। ১৮ বছরে আমরা পুলিশকে যে টাকা দিয়েছি তাতে নারী ধর্ষণ, খুন, ডাকাতি দিনের পর দিন বেড়েছে। পশ্চিমবাংলার বুকে গণতন্ত্রকে সম্পূর্ণ ধ্বংস করার জন্য আপনারা চেষ্টা চালিয়ে যাচ্ছেন। আজকে আমার বাঁদিকে যারা বসে আছে, সেই আর এস পি, ফরাওয়ার্ড ব্লক, সি পি আই তারা আজকে সি পি এমের হাতে মার খাচ্ছে। কিন্তু তারা মুখ বুঁজে মার খাচ্ছে, কারণ তারা সরকার ছেড়ে যেতে পারবে না। আমাদের গণতন্ত্র অনেক রক্তক্ষয়ী সংগ্রামের মধ্যে দিয়ে এসেছে, তাই আগামী দিনে যে নির্বাচন হবে তাতে পশ্চিমবাংলার মানুষ আপনাদের কাছে এর জবাব চাইবে, পশ্চিমবাংলায় তাদের থাকার অধিকার আছে কিনা, তাদের বাঁচার অধিকার আছে কিনা। আগামী দিনের নির্বাচনে সেই উত্তর আপনাদের দিতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী মুস্তাফা বিন কাশেম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আলোচনায় অংশগ্রহণ করার সুযোগ করে দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের এই সম্মানিত কক্ষে মাননীয় রাজ্যপাল যে ভাষণ প্রদান করেছেন, তার উপর মাননীয় সদস্য ননী কর মহাশয় যে প্রস্তাব আনেন তা বন্ধু কৃপাসিন্ধু সাহাও সমর্থন করেছেন, আমিও সমর্থন করছি। সংসদীয় ব্যবস্থার নিয়ম অনুসারে মাননীয় রাজ্যপাল তার ভাষণের মধ্য দিয়ে এই রাজ্যসরকারের

আমলে রাজ্যের যে সার্বিক রাজনৈতিক পরিস্থিতি, অর্থনৈতিক পরিস্থিতি এবং রাজ্যের উন্নয়নের জন্য রাজ্য সরকারের যে প্রয়াস, পদক্ষেপ, সেই ব্যাপারে একটা বাস্তব চিত্র তুলে ধরেছেন। কোনও রকম অতিশয়োক্তি তার ভাষণের মধ্যে নেই। সেইজন্য বিশেষভাবে আমি তার ভাষণকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, সারা পশ্চিমবাংলার লোক জানে যে, ১৯৯১ সালে বিধানসভা নির্বাচনের মধ্য দিয়ে এই রাজ্যের মানুষ ৪ বারের মতো করে বামফ্রন্ট সরকারের উপর যে আস্থা স্থাপন করেছিলেন, এই সরকার সেই আস্থার মর্যাদা দিতে পেরেছেন এবং তাদের আশা আকাঙ্খা বহুলাংশে পূরণ করতে পেরেছেন। আমাদের বিধানসভা, বর্তমান বিধানসভা প্রায় শেষ সময়ে এসে দাঁড়িয়েছে, এবং এই কথা সঠিকভাবে বলা যায় শুধু যে ৪ বারের মতো মানুষ বামফ্রন্ট সরকারের প্রতি আস্থা স্থাপন করেছিলেন তা নয়, পশ্চিমবাংলার রাজনৈতিক ইতিহাসে, কংগ্রেস দল এবং তার সরকার, কি কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকার তার যে জনস্বার্থ বিরোধী নীতি, বিশেষ করে আমাদের পশ্চিমবঙ্গের মানুষের উপর ৬০ এর দশকে রাজ্য কংগ্রেস সরকারের যে সীমাহীন অত্যাচার, তার একটা জমাখরচ করে বিধানসভার নির্বাচনের মধ্য দিয়ে ১৯৭৭ সালে এই রাজ্যের বেশিরভাগ মানুষ কংগ্রেস দলকে রাজ্য সরকারের ক্ষমতা থেকে বিতাড়িত করে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত করলেন এবং একটানা ১৯ বছর রাজত্ব করলেন। কারও পছন্দ না হলেও ইতিহাসে লেখা থাকবে এবং এটা বিশ্বের ইতিহাসে নজিরবিহীন ঘটনা। কারও খারাপ লাগলেও এই কথা অস্বীকার করার উপায় নেই যে, ধনীকদের মধ্যে রাজ্যের বিশেষ শ্রমজীবি মানুষের পক্ষ থেকে, নীতি নিয়ে চলা একটা সরকার ১৯ বছর ক্ষমতায় থেকে গেলেন। এটা বিশ্বের সংসদীয় ইতিহাসে একটা নজিরবিহীন ঘটনা। এই ব্যবস্থার মধ্যে একটা সুচিন্তিত বিকল্প নীতি, বিকল্প কর্মসূচি নেওয়ার, বিশ্বের দৃষ্টিভঙ্গী নেওয়ার ফলেই সরকার যতখানি পেরেছে মানুষের পক্ষে তার সাফল্য, অর্জন করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সম্মানিত কক্ষে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি যে, আমাদের দেশে যুক্ত রাষ্ট্রীয় শাসন ব্যবস্থা আছে এবং এই কাঠামোর মধ্যে একটা রাজ্য সরকারের কাজের মূল্যায়ন করতে গিয়ে, একটা রাজ্য সরকারকে সাফল্যের বিচার করতে গিয়ে গোটা দেশের সার্বিক কোনও পরিস্থিতির মধ্যে থেকে রাজ্য সরকার বা সরকারগুলিকে কাজ করতে হয়, সেটা হিসাব নিকাশের মধ্যে আনতেই হয়। আমাদের দেশে রাজনীতি এবং অর্থনীতির ক্ষেত্রে একটা কঠিন অবস্থা বিরাজ করছে। কংগ্রেস দল কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় থেকে, মূলত জনস্বার্থ বিরোধী যে সমস্ত নীতি চালু করেছে, তার ফলে এই সমস্যাগুলি আর সমস্যা নয়, অনেক ক্ষেত্রে সেগুলি সঙ্কটের রূপ নিয়েছে এবং বর্তমানে বিশেষ করে শ্রী নরসিমা রাওয়ের নেতৃত্বে কংগ্রেস দল কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় প্রতিষ্ঠিত হওয়ার পর আন্তর্জাতিক অর্থ ভান্ডারের কাছ থেকে ঋণ করতে গিয়ে সেই সমস্ত শর্ত মেনে নিতে চলেছেন ডাঙ্কেল প্রস্তাবের ভিত্তিতে, ডাঙ্কেল চুক্তিতে সই করার সুবাদে সেই সমস্ত নীতির কাছে আত্মসমর্পণ করেছেন এবং কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছেন সেই নয়া অর্থনীতির ফলে এই সঙ্কট বেড়েছে। আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছে জানতে চাই যে আপনারা বলছেন নয়া অর্থনীতির ফলে ভাল হয়েছে। কিন্তু দেশের কোন দিক থেকে ভাল হয়েছে? দ্রব্যমূল্য বৃদ্ধি দেশের মানুষকে জর্জরিত

করেছে। কেন্দ্রীয় সরকার যেদিন থেকে এই নীতি চালু করেছেন সেদিন থেকে জিনিসের দাম বেড়েছে, আপনারা জিনিসের দাম কমানো দূরের কথা আপনারা তা এক জায়গায় বেঁধে রাখতে পারেন নি। নয়া অর্থনীতির ফলে সারা দেশ জুড়ে জিনিসের দাম বেড়েছে। এই জন্য ভারতের কোনও একটা রাজ্য সরকারের নীতি এর জন্য দায়ী নয়, এর জন্য ১০০ ভাগ দায়ী গোটা দেশের সরকার। কেন্দ্রীয় সরকারের অবিবেচনাপ্রসূত নীতিসমূহ এর জন্য দায়ী। মাননীয় সুব্রতবাবু এটা ভাল করে বোঝেন, জিনিসের দাম কিভাবে বেড়েছে, এগুলো প্রত্যেকের ব্যক্তিগত অভিজ্ঞতার মধ্যে আছে। জিনিসের দাম বাড়ার ফলে আমাদের এখানে মাথাপিছু খাদ্যশস্য গ্রহণের পরিমাণ কমেছে। ১৯৯১ সালে প্রতিদিন মাথাপিছু খাদ্যশস্য গ্রহণের পরিমাণ ছিল ৪৬৭ গ্রাম, আর এখন নরসিমা সরকারের আমলে হয়েছে ৪২৯ গ্রাম। বেকার সমস্যা আলোচনা হয়েছে, আমি তার মধ্যে যাচ্ছি না। মাননীয় সত্য বাপুলি মহাশয় এখানে আছেন, তিনি অনেক দিন ধরে আছেন। ওনারা রাজ্য সরকারের নেতৃত্বে যারা আছে তাদের প্রতি কটাক্ষ করে দুর্নীতির কথা বলেন। কিন্তু হাওলা কেলেঙ্কারিতে কে কিভাবে ব্যক্তিগতভাবে অর্থ আত্মসাৎ করেছেন, সম্পত্তি তৈরি করেছেন তা আইন তারপরে বিচার করবে। কিন্তু এতে আমাদের দেশের রাজনীতি সম্পর্কে মানুষের কি ধারণা হবে? আরেকটি খবর, সেটা খবরের কাগজে, টি ভি তে বেরিয়েছে, একজন কংগ্রেস নেতা, উত্তরপ্রদেশে তার বাড়ি, উত্তরপ্রদেশ থেকে অনেক কংগ্রেস নেতা এসেছেন, তাকে পুলিশ ধরার জন্য ছুটে বেড়াচ্ছে। তাকে কোথাও পাচ্ছে না, তার অফিসে, বাংলোতে পুলিশ ছুটছে ধরার জন্য। তিনি কেন্দ্রীয় সরকারের একজন মন্ত্রী, আগেও মন্ত্রী ছিলেন। পুলিশ তাকে ধরছে কেন? কারণ তিনি দেশের স্বার্থবিরোধী, নাশকতামূলক কাজ করেছেন বলে তার বিরুদ্ধে অভিযোগ আছে। আমাদের দেশের সার্বভৌমত্ব তার জন্য বিপন্ন। তার ছবি বেরিয়েছে, যখন তাকে পুলিশ ধরে ভ্যানে তুলছে তখন তিনি তার সাঙ্গপাঙ্গদের দিকে হাত নাড়ছেন। কোন দৃষ্টান্ত কংগ্রেস রাখছে? কংগ্রেস দলের একজন, কেন্দ্রীয় সরকারের মন্ত্রী, প্রয়াত ইন্দিরা গান্ধীর সময়ও তিনি মন্ত্রী ছিলেন, কংগ্রেস দলের নেতা এইচ কে এল ভগতকে পুলিশ গ্রেপ্তার করেছে। তাকে গ্রেপ্তারের কারণ ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর যে ৩ হাজার শিখ সম্প্রদায়ের মানুষকে দাঙ্গা করে মারা হয়েছিল, সেই হত্যাকান্ডের সঙ্গে তিনি জড়িত ছিলেন এই অভিযোগে তাকে গ্রেপ্তার করার নির্দেশ দেন সুপ্রিম কোর্ট। যেখানে রাষ্ট্রীয় কাঠামো সুরক্ষিত করার দরকার সেখানে কংগ্রেস দলের নেতাদের এই জঘন্যতম কাজের জন্য মানুষ বীতশ্রদ্ধ হবে। Entire body politic is being vitiated by the Congress party and its leaders. এই ক্ষতি আপনারা করে চলেছেন। এই পটভূমিকাতেই অন্য যে সমস্ত অর্থনৈতিক প্রতিকূলতা তার নিরিখেই বিচার করতে হবে রাজ্য সরকার কতটুকু করতে পেরেছে। রাজ্য সরকারই হোক বা কেন্দ্রীয় সরকারই হোক, তার দায়িত্ব পালন করতে উন্নয়ন পরিকল্পনাগুলো কার্যকর করতে গেলে সম্পদ সংগ্রহের প্রয়োজন আছে। কেন্দ্রীয় সরকারের সম্পদ সংগ্রহের বিপুল উৎস আছে। তারা ব্যাপক কর ও রাজস্ব আদায় করতে পারে, ঘাটতি বাজেট করে নোট ছাপিয়ে ঘাটতি বাজেট মেটানোর ক্ষমতা তাদের আছে—পরিমাণ যাই হোক না কেন। আভ্যন্তরীণ ঋণ সংগ্রহ করতে পারে। বিদেশ থেকে ঋণ নিতে পারে শর্ত যাই হোক না কেন। কিন্তু রাজ্য সরকারগুলির

এই উৎস খুবই সীমিত। এবং, আমাদের সংবিধানে প্রথম থেকেই রাজ্য সরকারগুলির ক্ষমতা কমিয়ে রাখা হয়েছে। কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় থেকে কংগ্রেস দল এবং তার সরকার সুচিন্তিভাবে রাজ্য সরকারের রাজস্ব আদায় তথা সম্পদ সংগ্রহের পরিধির মধ্যে অনুপ্রবেশ করেছে বলে রাজ্য সরকারকে কঠিন পরিস্থিতির মধ্যে পড়তে হয়। এর মধ্যে থেকেই রাজ্য সরকারগুলিকে পরিকল্পনা বাবদ ব্যয়ের ব্যবস্থা করতে হয়। পশ্চিমবাংলা পুজিঁবাদী রাষ্ট্রের মধ্যে থেকেও ভিন্ন মত, ভিন্ন পথ নিয়ে চলে, সেইজন্য পশ্চিমবাংলার উপর বৈষম্য করা হয়েছে। এটা দেশের বেশির ভাগ মানুষ বুঝেছে। বিরোধী দলের মাননীয় সদস্যরা অনেকে বলেছেন কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে নানান পরিকল্পনায়। হ্যাঁ। সরকার হয়ে টাকা আসছে। এই রাজ্যের ভৌগোলিক এলাকা থেকে কেন্দ্রীয় সরকার প্রায় পাঁচ হাজার কোটি টাকা সংগ্রহ করে নিয়ে যাচ্ছে অন্য ভাবে। আর রাজ্যের ভৌগোলিক এলাকারমধ্যে কতটা ফেরত আসছে রাজ্য সরকারের মধ্যে দিয়ে? ১,৭০০ কোটি টাকার মতো। তাহলে কে টাকা দিচ্ছে? এখানে রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কগুলি আছে। পশ্চিমবাংলায় আমানতের অনুপাত হচ্ছে ৫০ শতাংশ। ঋণ আমানতের জাতীয় গড় হচ্ছে ৬০ শতাংশ আমাদের দেশে। আর, গুজরাট, মহারাষ্ট্রে ৮০ শতাংশ। দক্ষিণে অনেক রাজ্যে ৭০ শতাংশেরও বেশি। পশ্চিমবাংলা কেন ৫০ শতাংশে পড়ে থাকবে? এটা তো বঞ্চনা এবং বৈষম্যমূলক আচরণের নমুনা। বিনিয়োগ বারে বারে পশ্চিমবাংলায় কম। এটা রাগের কথা নয়, এইগুলো পশ্চিমবাংলার মানুষের হিসেবের মধ্যে থাকে। ৮৯-৯০ সালে এখানে কেন্দ্রীয় সরকারের সরাসরি বিনিয়োগের পরিমাণ হচ্ছে ৮.২ শতাংশ, মহারাষ্ট্রের পরিমাণ ৮.৬ শতাংশ। আর, পরবর্তী ৫/৬ বছরের মধ্যে এই অনুপাত মহারাষ্ট্রের ক্ষেত্রে বেড়ে হল ১৬.৩ শতাংশ, আর পশ্চিমবাংলার ক্ষেত্রে তা নামিয়ে দেওয়া হল ৭ শতাংশ। বিরোধী দলের দায়িত্বশীল নেতা হিসাবে আপনাদের তো মনে করা উচিত এই তথ্যগুলো ঠিক কিনা?

[2-20 — 2-30 p.m.]

আজকে এই রাজ্যের অর্থনীতি যা আছে তার মধ্যে দিয়ে আমাদের এগোতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে উদ্বাস্তু সমস্যার সমাধান যতটুকু করা হয়েছে তা বলা হয়েছে। আপনারা সকলেই জানেন এই সমস্যা কোনও নতুন সমস্যা নয়। গত বছর এই বিধানসভায় একটা সর্বসম্মত প্রস্তাব পাস করা হয়। সেই প্রস্তাবের মূল কথা হচ্ছে, উদ্বাস্তু সমস্যা শুধু কোনও রাজ্যের সমস্যা নয়, এটা সারা দেশের সমস্যা। হাজার হাজার লক্ষ লক্ষ ছিন্নমূল মানুষ ওদেশ থেকে এখানে চলে আসছে। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তু সমস্যার সমাধান হয়েছে, এটা অভিনন্দযোগ্য। কিন্তু স্বাধীনতার এত বছর অতিক্রান্ত হয়ে গেলেও পূর্ব-পাকিস্তানের উদ্বাস্তু সমস্যার সমাধান হল না। সর্বদলীয় প্রতিনিধি দল গেলেন কেন্দ্রীয় সরকারের কাছে, বললেন, নূন্যতম ১ হাজার ৭২৬ কোটি টাকা বরাদ্দ করুন। প্রধানমন্ত্রী সহ অন্যান্য মন্ত্রীদের সঙ্গে এবং সংশ্লিষ্ট মন্ত্রীর সাথে প্রতিনিধি দল দেখা করল। কিন্তু তারা ৭২ কোটি টাকা দিতে রাজি হলেন গ্রাম এবং শহরের কলোনি উন্নয়নের জন্য। ৪০০ কোটি টাকার প্রস্তাব তারা রেখে এসেছিল সর্বদলীয় প্রতিনিধিবৃন্দ হিসাবে। কিন্তু ৭২ কোটি টাকা দিতে তারা রাজি হলেন। কিন্তু কোনও প্রতিশ্রুতির ধারে কাছে তারা গেলেন না।

**Smt. Gillian Rosemary Hart :** Hon'ble Speaker and my respected Collegaues and fellow members, Shri K. V. Raghunatha Reddy, Governor of West Bengal in his address of the 8th February 1996, has highlighted many of the achievements of the Government and the progress made in different spheres. Due to paucity of time I will not be able to touch on all but would like here to highlight a few.

In the first paragraph of his speech, the Hon'ble Governor condoned the passing away of may eminent personalities of India including former members of this House. However, no mention was made of Mr. Jeorge Wilson De-Roze former nominated Anglo-Indian M.L.A. I trust that this was just due to an oversight.

It is heartening to know that necessary steps are being taken to constitute the Minorities Development Corporation which is expected to start functioning soon. I would request that our Anglo-Indian Community will have some representation here even though no one from the Anglo-Indian Community was represented on the Minorities Commssion which was constituted some time ago.

There is no doubt that, as mentioned by the Hon'ble Governor in his speech, the recent case of air dropping of sophisticated arms in Purulia is a matter of serious concern. It is however a matter of deep regret that not only has the Centre appeared to be indifferent to this incident but the Central Intelligence agencies seem to have kept the State totally in the dark on the issue and to have delayed sending any information to the State Government.

We are pleased to hear about improvements made by the Government in infrastructural facilities for the judiciary, in the West Bengal Human Rights Commission, in land reforms, including distribution of land to the landless agricultural labour, in establishing a strong Panchayat system in the State, in achieving a record production of goodgrains, in executing various housing Schemes especially hostels for working women, employment of so many people living below the proverty line etc.

Our Government also needs to be commended on the fact that the industrial relation Scenario continued to be generally peaceful and man days lost registered an appreciable decline. In fact this is such an achievement that the Telegraph of Monday the 5th February 1996 carried an article in which it said and I quote that "the INTUC" the Congress

(I) Trade Union wing, is trying to steal a march over the CITU, it is counterpart in the CPI(M) by teaching its work force what work culture is and how trade unious should be regulated in the changing industrial Scenarios.

The newspaper report goes on to say and again I quote "Surprisingly, INTUC's move is along the linces of what the Chief Minister, Mr. Jyoti Basu has been harping on for a long time. At rallies and workers conventions over the past few years, Mr. Basu has been asking workers to give their best during duty hours."

Yet, despite trying to emulate our Hon'ble Chief Minister, I can say from personal experience that the INTUC is failing miserably from instilling work culture into their work force. Leave alone industries, they are now trying to get a foot hold into educational institutions—especially minority educational institutions—where the workers coming under their banner, leave their posts of duty at any time during duty and School hours, causing have and disrupting studies.

They have been forcibly preventing any workers hired from cooking or sweeping and cleaning the School and they have even forcibly stopped food from being taken into the residents. This is resulting not only in a deterioration in the standard of education but is also leading to indiscipline among the pupils. My own School of 3300 chidren is being held to ransom by only 17 of these type of people and all appeals to those under whose aegis they operate have fallen on deaf ears.

However, in conclusion, I am very happy to say that our Chief Minister has been most helpful and through the co-operation of the police and the Barnets of the School we hope to be able to overcome the obstacles—But I reiterate, that the example set by our Government should be emulated not only in words but in fact by everyone concerned.

**Shri Subrata Mukherjee :** Sir, the Hon'ble Member has mentioned the name of INTUC. She intends to malaign INTUC here unnecessarily. INTUC has its own right to do trade-union. According to their right they are acting in her school. If it is not appropriate, she can go to the court, she can go to the Tribunal and other places. Intentionally, she has malaigned the INTUC. It is absolutely wrong. This must be expunged from the record. It would be a bad precedent. This must be expunged. Is she in a mood to go into the CBI enquiry ? They

are taking bride at the time of admission. Therefore, she should know how to use this platform.

(Noise and interruption)

**Mr. Deputy Speaker :** I will not allow this. You can say whatever you like in your speech.

(noise)

[2-30 — 2-40 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুশকিল হল, আপনি ঐ চেয়ারে বসেছেন, আমার দুঃখ হচ্ছে, আপনি নিজেই আইন জানেন না। এটাই হচ্ছে সমস্যা।

(গোলমাল)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বক্তৃতা শুরুর আগে প্রথমেই আপনার একটা রুলিং চাইছি। পশ্চিমবঙ্গের রাজ্যপাল এই অধিবেশনের প্রথম দিন সংবিধানের ১৭৬ নং অনুচ্ছেদ অনুযায়ী এই বিধানসভায় তার বক্তব্য পাঠ করেছেন। স্যার, আমাদের দেশের আইন অনুসারে যে কোনও পাবলিসড বই বা কোনও পাবলিসড ম্যাটার তখনই আইন গ্রাহ্য হবে যখন তার শেষে অথবা তার যে কোনও স্থানে লেখা থাকবে দি নেম অব দি প্রিন্টারস অ্যান্ড পাবলিসার্স। স্যার, আপনি নিশ্চয়ই এ আইন জানেন। এমন কি আপনি এটাও জানেন যে, এর আগে এই বিধানসভায় যখনই কোনও বাজেট বিবৃতি বা অর্ডিনেন্স অর এনি পাবলিসড ম্যাটার পেশ করা হয়েছে তখন আমরা তাতে দেখেছি লেখা আছে পাবলিসড বাই হুম অ্যান্ড হোয়্যার। অর্থাৎ পাবলিশার অ্যান্ড প্রিন্টারের নাম লেখা থাকে। স্যার, আমি এখানে কাউকে আক্রমণ করতে চাইছি না, আমি আপনার রুলিং চাইছি, আপনার প্রোটেকশন চাইছি। সংবিধানের ১৭৬ নং অনুচ্ছেদ অনুযায়ী রাজ্যপাল গত ৮ই ফেব্রুয়ারি যে ভাষণ আমাদের এখানে পেশ করেছেন এবং তার সেই ভাষণের যে বই আমাদের মধ্যে ডিস্ট্রিবিউট করা হয়েছে তার কোথায় লেখা আছে পাবলিশার্স অ্যান্ড প্রিন্টার্স-এর নাম? স্যার, এবিষয়ে আমি কাউল অ্যান্ড সাকদের-এর 'প্রাকটিস অ্যান্ড প্রোসিডিয়োর অব পার্লামেন্ট' বই'টির ২৭৮ পাতার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বলা হয়েছে, আমরা কেউ সভার মধ্যে স্মোক করতে পারব না, কেউ জয় হিন্দ বলতে পারব না, বন্দেমাতরম বলতে পারব না ইত্যাদি। জয়হিন্দ, বন্দেমাতরম বলতে পারলে আমরা খুশি হতাম। কিন্তু আইন অনুযায়ী, নিয়ম অনুযায়ী বলতে পারব না। যেহেতু রাজ্যপাল হাউসের মেম্বার নন তাই তিনি কখনও কখনও 'জয়হিন্দ' কথাটা ব্যবহার করে থাকেন। এবারেও দেখলাম উনি 'জয়হিন্দ' বলে বক্তৃতা শেষ করেছেন। কিন্তু স্পিকারের ইতিপূর্বে একটা রুলিং রয়েছে—সাধারণতভাবে আইনের আওতায় না পড়লেও, এটা পরবর্তী কালে আর হবে না জয় হিন্দ বা বন্দেমাতরম ব্যবহার করা। ঐ রুলিংকে অনুসরণ করে আমি বলতে চাই যে, রুলিং এখানে মানা হয় নি—জয়হিন্দ

শব্দটি ব্যবহার করা হয়েছে। স্যার, এই দুটো বিষয়ে আমি আপনার রুলিং চাইছি। আপনি রুলিং দেবার পরে আমি আমার মূল বক্তব্য পেশ করতে চাই।

**Mr. Deputy Speaker :** Mr. Mukherjee, I have called you to take part in the discussion.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি ক্লারিফিকেশন দেবেন না? কি ভেবেছেন আপনি? ইট ইজ এ সেপারেট কোয়েশ্চেন।

**Mr. Deputy Speaker :** I would not allow you, I shall give my rulings.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি আই এন টি ইউ সির হেড।

**Mr. Deputy Speaker :** Mr. Mukherjee, your manner is not in accordance with the decorum of the House. Please take your seat. You behave in a manner which is required for a Deputy Leader of Opposition. You behave in a proper way. If I desire, I shall give my ruling at the end of your speech. I shall give my ruling.

[2-40 — 2-50 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণ এবং ভাষণ সংক্রান্ত যে ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী ননীকর মহাশয় নিয়ে এসেছেন তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এসেছে তার আমি সমর্থন করছি। স্যার, প্রত্যেকবার একই কথা বারে বারে বলতে হয়। কিন্তু তার প্রতি দৃষ্টিপাত করেন না। যে কথা আমি বার বার বলি, একটা সরকারের সততা দেখানো দরকার। সেটা কংগ্রেসের জন্য নয়, অন্য কোনও রাজনৈতিক দলের বা ব্যক্তির জন্য নয়। এটা একটা মন্দির, সংসদীয় গণতন্ত্রের পীঠস্থান। এই সিস্টেমটাকে রক্ষা করার জন্য সকলেরই চেষ্টা করা দরকার। আমাদের সিস্টেম কি আছে? রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে এই সরকারের সমস্ত ব্যাপারটা অর্থাৎ যা সত্য ঘটনা ঘটেছে বা ঘটতে চলেছে অথবা যে সমস্ত প্রস্তাব সরকারের আছে তা প্রতিফলিত হবে। কমপ্লিটলি দ্যাট উড বি দি মিরর অব দি গভর্নমেন্ট। এটা বললে সরকার পড়ে যাবে না। এই সত্য কথাগুলি গোপন না রাখলেও সরকারের কালকে পতন হয়ে যাবে না। কিন্তু অপরদিকে সংসদীয় গণতন্ত্রের একটা পার্ট মজবুত হবে, আরও শক্তিশালী হবে। অথচ লক্ষ্য করছি, প্রত্যেক বারের মতোন এবারেও আসল সত্য ঘটনাটা এড়িয়ে যাওয়া হয়েছে। এমন কি আশা করেছিলাম, সম্প্রতি প্রধানমন্ত্রী গত ১৭ জানুয়ারি এই কলকাতায় এসে মাস মিটিং-এ বক্তৃতা করে বললেন এই সরকার সম্পর্কে, যে ৩৬ হাজার কোটি টাকা এন জি ওর মাধ্যমে ব্যবস্থা করা হয়েছে এবং এই টাকা গরিব, বড়লোক, আরবান এবং রুরাল মানুষদের জন্য নির্দিষ্ট করা আছে। তাদের উন্নয়নের জন্য এই টাকা বরাদ্দ করা হয়েছে। এই টাকা ব্যবহার করতে যে কটি সরকার

ব্যর্থ হয়েছে , তার মধ্যে এই বামফ্রন্ট সরকার অন্যতম এবং প্রধান। এই সরকার বরাদ্দ টাকার সার্থক ব্যবহার করতে এবং প্রয়োগ করতে ও মানুষের উন্নয়ন করতে পারেনি। তার যথার্থ প্রতিবাদ রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল। নতুবা রাজ্যপাল পরিষ্কার করে বলতে পারতেন, প্রধানমন্ত্রী ভুল বলেছেন, আমাদের সরকার এই কাজগুলি করেছেন। কিন্তু তিনি তা বললেন না। মুখ্যমন্ত্রী তিনি আমাদেরও মুখ্যমন্ত্রী এবং আপনাদেরও মুখ্যমন্ত্রী এবং পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী। আমার ভাবতে খারাপ লাগে, লজ্জা লাগে, তিনি এমন স্টেটমেন্ট করলেন, এত রুচিহীন স্টেটমেন্ট মুখ্যমন্ত্রী যে করতে পারেন তা আমি ভারতে পারিনি। এখানে রবীনবাবু ভাবছেন, পশ্চিমবঙ্গে চিরকাল থাকবেন। আরে, চিরকাল সবার সমান যায় না।

আপনি থাকবেন না সেটা জেনে গেছেন। মুখ্যমন্ত্রী এমন শব্দ ব্যবহার করলেন প্রধানমন্ত্রী সম্পর্কে কিছু না জেনে কে না জানে প্রধানমন্ত্রীকে ইডিয়েট বলে মন্তব্য করেছেন আমাদের মুখ্যমন্ত্রী। যদি প্রধানমন্ত্রীর প্রতি এই ব্যবহার করা হয় তাহলে আমাদের কাছ থেকে মুখ্যমন্ত্রী কি আশা করতে পারেন, একই কথা যদি আমরা বলি? ইডিয়েট শব্দটা যদি আমরা তার প্রতি ব্যবহার করি তাহলে তার কেমন লাগে? আমরা আশা করেছিলাম, মার্জিত রুচি সম্পন্ন বক্তব্যের মধ্যে দিয়ে যদি তার সমালোচনা করতেন তাহলে বুঝতাম সংসদীয় গণতন্ত্রের প্রতি তার আস্থা আছে এবং তার গণতন্ত্রের প্রতি সততা এবং সাহস আছে। কিন্তু তা তিনি করতে পারেন নি। আজকে একটা ইসুতেই চিৎকার করছেন রবীন বাবুরা একটু আগে তিনি বক্তব্য রাখলেন, জিনিসের দাম বাড়া নিয়ে তিনি বলেছেন আমি, তার সঙ্গে একমত, জিনিসের দাম বাড়া নিয়ে বললে কেন্দ্র এবং রাজ্য একটা ইসু হয়, এটা ভাল বলেছেন। কিন্তু আপনি তো বললেন না যে কলিমুদ্দিন শামসের আলুর দাম কেন বেড়েছে? এটা কি কেন্দ্রের জন্য বেড়েছে? আমরা নীতিগত ভাবে মনে করি, ঠিকই বলেছেন, যখন একটা কেন্দ্রীয়মন্ত্রীর বাড়িতে পুলিশ যায় এবং গ্রেপ্তার করে, তখন প্রধানমন্ত্রী বলেছিলেন ল উইল টেক ইটস ওন কোর্স। কিন্তু যখন কলিমুদ্দিন সাম্‌সের বাড়িতে পুলিশ সমাজবিরোধীদের ধরতে যায়, তখন এই সম্পর্কে কোনও কথা বলার ক্ষমতা আপনাদের হল না। এই দুটো সমান ভাবে বলবার আপনাদের ক্ষমতা নেই। আপনাদের সঙ্গে একমত হয়ে বলছি দুটোই যদি বলতেন তাহলে বুঝতাম। এইসব ঘটনা একটা জাতির পক্ষে শুভ অধ্যায় নয়। একটা মন্ত্রীর বাড়িতে গিয়ে মন্ত্রীকে ধরতে হচ্ছে। আপনাদের মন্ত্রী সম্পর্কে কি হয়েছে, আজকে যখন বিনয়বাবু প্রকাশ্যে আপনাদের বলেন আপনারা একটা কন্ট্রাক্টারদের সরকার হয়ে গেছেন, আপনারা ঠিকাদারদের সরকার হয়ে গেছেন, তার কিন্তু প্রতিবাদ আপনারা করেন না। যখন ফরওয়ার্ড ব্লক বা অন্য পার্টি নিজেদের মধ্যে মারামারি করে এবং বলেন সি পি এম এর লোকরা সব চোর হয়ে গেছে, যখন আপনাদের চিফ মিনিস্টার বলেন যে হাওলা, হাওলা করবেন না, কংগ্রেস ভোট পাবে, তখন একটা লোকই ঠিকমতো বুঝতে পেরেছেন, তিনি হচ্ছেন জ্যোতি বোস। তিনি আপনাদের বারে বারে জ্ঞান দেন, সভ্য হতে বলেন, বিনয়ী হতে বলেন, বাধ্য হতে বলেন। তারমানে আপনারা বাধ্য নন, বিনয়ী নন। কিন্তু মজার কথা হল, আপনারা ভাবের ঘরে চুরি করছেন। যখন প্রধানমন্ত্রী বলছেন, আমাদের মন্ত্রীরা যদি হাওলা করে দুর্নীতি করে, তাহলে সুপ্রিম কোর্ট তার বিচার করবে। কিন্তু জ্যোতিবাবু সেই কথা বলছেন না। রশিদের ডায়েরি

যদি থাকে তাহলে তার বিচার হাইকোর্ট বা সুপ্রিম কোর্ট করবে। আমরা ডায়েরি দিয়ে দেব, সেই কথা বলছেন না কেন? যখন আমরা বলেছিলাম ডায়েরি চাই, তখন বলা হল ডায়েরি কোথায়, ডায়েরি কি আমরা তৈরি করব? ডায়েরি তৈরি করবেন না করবেন, ওটা বিমান বোসকে জিজ্ঞাসা করুন। তিনি বলেছেন যে ঐ ডায়েরিতে কংগ্রেসের লোকেদের, কংগ্রেসের নেতাদের নাম আছে। রশিদের ডায়েরিতে। তাহলে সেই ডায়েরি কোথায়? আমরা সেটাই চাই, সে সত্যবাদী, বিমান বোস না জ্যোতি বসু? এটা এখানে প্রমাণ হয়ে যাক। তারমধ্যে কংগ্রেসের নাম থাকলে সেটা সি বি আই,এর কাছে যাক। আপনাদের লোকেদের নাম থাকলে সেই নামও যাক। আমরা বলছি, সেই ডায়েরিটা আনুন। আমরা দুঃখিত আমরা লজ্জিত। আমি শুধু চালেঞ্জ করছি। এখন এই চ্যালেঞ্জটা কোথায়? কোর্টে আছে একটা সিজার লিস্ট। পরিষ্কার আইনের কথা বলছি, সেখানে সিজার লিস্টের কথা বলছি। আমি দাবি করছি, সেই সিজার লিস্ট অ্যাসেম্বলির মধ্যে প্লেস করা হোক উইদিন এ উইক। সেই সিজার লিসটের মধ্যে যদি ডাইরির কথা না থাকে তাহলে আমরা ডাইরির দাবি করব না। যদি ডাইরির কথা থাকে তাহলে ডাইরি নিয়ে বিচার করা হোক। ডাইরি আছে কি নেই তার প্রাথমিক সূত্র হিসাবে আমি বললাম যে চার্জশিট যেটা দেওয়া হয়েছে সেখানে যে সিজার লিস্ট আছে সেটা নিয়ে আসুন। সেই সিজার লিস্টের মধ্যে এক গাদা লোকের সই আছে। অনেকের কথা আছে। অনেক কংগ্রেস, কমিউনিস্ট লোক, সাধারণ মানুষ, সরকারি কর্মচারীর কথা আছে। সেটা এখন আইনের আওতায় আছে। সেই ডাইরিটা

(গোলমাল)

রশিদ সাক্ষাৎকারে ডাইরির কথা বলেছে। সুতরাং ডাইরি থাকা সত্ত্বেও এবং আরও আপনারা জানেন

(গোলমাল)

**(শ্রী রবীন মন্ডল রোজ টু স্পীক)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রবীনবাবু আপনি এখন বসুন, পরে আপনার কথা শুনব। সুব্রতবাবু আপনি বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বিমান বসুকে কেন্দ্র করে। স্যার, আপনি আইন বোঝেন। সুতরাং আমার দাবি সেখানে প্রমাণ হয়ে যাবে। সেই ডাইরিটা নিয়ে আসতে বলুন। সিজার লিস্টের মধ্যে সেটা লেখা আছে।

(গোলমাল)

দু নং কথা স্যার, সংবাদপত্রে প্রকাশিত হয়েছে যে সেই ডাইরিটিকে কেন্দ্র করে ওদের পার্টির কিছু নেতা এবং নেতৃকে সাজা দেওয়া হয়েছে। আমাদের পার্টির কিছু লোকের নাম সেখানে জোর করে রাজনৈতিক কারণে লেখা হয়েছে কিন্তু সেই ডাইরিটিকে কেন্দ্র করে

ওদের পার্টির মধ্যে কিছু লোককে সাজা দেওয়া হয়েছিল সেটা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। সেখানে নীরেনবাবুকে নিয়ে একটা এনকোয়ারি কমিশন ওরা করেছিলেন। কিসের ভিত্তিতে সেটা হয়েছিল? সেটা হয়েছিল ঐ ডাইরির ভিত্তিতে। ডাইরি ইজ ভেরি মাচ দেয়ার। সেই ডাইরিটি এখানে পেশ করা হোক এবং সেই ডাইরিকে কেন্দ্র করে মুখ্যমন্ত্রী বলুন যে ল উইল টেক ইটস ওন কোর্স। সেটা যদি তিনি বলেন তাহলেই আমরা আপনাদের কাছ থেকে হাওলার কথা শুনব, সেদিন বলব, আপনাদের মধ্যে সাধুতা আছে। তার আগে চোর, জোচ্চরদের কথা শুনব না। চোর কখনও চোরকে ধরতে পারে না। স্বভাবতই সেই দাবি আমরা রাখলাম। যদি না নিয়ে আসেন তাহলে আমরা আইনের পথে যাব এবং আইনের পথে গিয়ে ডাইরি বার করব এবং দেখাব ডাইরিতে কি কি নাম আছে। সেখানে আইনের আশ্রয় আমরা নেব। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণকে আমরা সমর্থন করব কি করে? ১৯৯৫ সালের ভাষণে..........

(গোলমাল)

[2-50 — 3-00 p.m.]

স্যার, এই জলদস্যুদের যদি চুপ করাতে না পারেন তাহলে আমি বলব কি করে? স্যার, আমি একেবারে ক্যাটাগোরিক্যালি বলতে পারি। এখানে যা সৃষ্টি হয়েছে সেটা লেখা উচিত ছিল। এত একেবারে ফরাসি বিপ্লবের সময়ে যে রকম রেইন অফ টেরর ছিল সেই রকম। আমরা চোখে দেখেছি গ্রামগঞ্জে, শহরে যেভাবে মানুষের ঘর-বাড়ি লুণ্ঠিত হয়েছে, যেভাবে নিরাপত্তা বিঘ্নিত হয়েছে, যেভাবে নৈরাজ্য, অরাজকতা হয়েছে, আমরা আশা করেছিলাম যে নির্বাচনের আগে এগুলি এর মধ্যে প্রতিফলিত হবে, কিন্তু তা ঘটেনি। আজকে সংবাদপত্রের মাধ্যমে আপনারা নিজেরাই স্বীকার করেছেন যে ১০০ জন এম এল-কে ওরা নমিনেশন দেবেনা পরবর্তীকালে। যারা চোর-জোচ্চার, গাঁটকাটা তাদের নমিনেশন দেবেনা, নতুন লোক আনবার চেষ্টা করছেন। স্যার, আপনি জানেন যে পার্টিতে যারা ইলেকটেড হয়, সাধারণত তারা সেন্ট পারসেন্ট নমিনেশন পেয়ে যায়। আর এদের পার্টি থেকে ১০০ জনকে যারা জিততে পারবে না বলে মনে করেছে তাদের নমিনেশন দেবে না। একথা পার্টি থেকে বলে দিয়েছে। রাজ্যসভার নির্বাচন হবে। সেখানে আমাদের ৪৩টি ভোট আছে। আরও ৮/১০ জনের ভোট চলে আসতে পারে যারা মনে করছে যে তারা নমিনেশন পাবে না। তারা আমাদের সঙ্গে যোগাযোগ করছে। আবার অনেকে টাকাও চেয়েছে। আমরা তাদের বলে দিয়েছি যে টাকা দিতে পারব না, ভোট দিলে দাও, আর না দিলে না দাও। স্যার, একটা বিষয়ে এদের মুখোস নির্বাচনের আগে খুলে দেওয়া দরকার। এরা হলদিয়ায় ১০ লক্ষ লোকের চাকুরি হবে বলে বলেছে। কিন্তু আজও হলদিয়ায় একটা ইঁটও পড়েনি। আমাদের রাজ্যে যেভাবে ভয়ানক ক্ষতিগ্রস্ত হয়েছে শ্রমিক এবং শ্রমিক কর্মচারীরা, এই রকম জিনিস আর কোনও রাজ্যে হয়নি। এমন কোনও রাজ্য নেই যেখানে ২৩ হাজার কলকারখানা বন্ধ। এটা যখন বন্ধ তখন আমাদের এখানে মউ বলে চিৎকার করে যা বলা হচ্ছে সেটা সম্পূর্ণ অসত্য। বলা হয়েছে যে আমাদের এখানে বিনিয়োগ করা হচ্ছে। কি রকম বিনিয়োগ করা

হচ্ছে, কি কি সাহায্য করা হচ্ছে, সেই সম্পর্কে আমি একটা বই থেকে পরিসংখ্যান দিয়ে আপনার সামনে উপস্থিত করছি। মহারাষ্ট্র বিনিয়োগ করেছে ১৯৯০ থেকে ১৯৯৫ সালের মার্চ পর্যন্ত, একেবারে কারেন্ট, ৭৩ হাজার কোটি ৯৭ হাজার টাকা। কর্মসংস্থান হয়েছে ৬ লক্ষ ২৮ হাজার ৪৬২ জনের। গুজরাটে ৭০ হাজার কোটি টাকা। উত্তরপ্রদেশে ৪২ হাজার কোটি টাকা। বিহার ৫ হাজার কোটি টাকা। সেখানে আমরা বিহারের একটু উপরে আছি, আমাদের ১০ হাজার কোটি টাকা। আর আমাদের ১০,৯৪০ কোটি টাকা এবং চাকরি দিতে পেরেছি ১,৪৪,৯৬৬ জনকে। অর্থাৎ আমরা তলার দিক থেকে মাত্র বিহারের উপরে, তাও মউ-এর নাম করে এটা করতে পেরেছি। কোথায় মহারাষ্ট্র, আর কোথায়ই বা আমরা! মহারাষ্ট্র বিনিয়োগ করেছে ৭৩,০০০ কোটি টাকা, আর আমরা বিনিয়োগ করেছি ১০,০০০ কোটি টাকা। তারফলে এখানে কতজন কারখানার শ্রমিক আত্মহত্যা করেছে জানেন? আমি শুধু কোম্পানির নাম করছি। বঙ্গোদয় কটন, ডানলপ পেট্রোল, শ্রীদুর্গা কটন, অরবিন্দ, হিন্দুস্তান আয়রণ, জে কে স্টিল, হিন্দুস্তান পিলকিংটন, বেনেট ইন্ডিয়া, মেটাল বক্স, ইত্যাদি কোম্পানি মিলিয়ে প্রায় ২৭৫ জন শ্রমিক আত্মহত্যা করেছেন যাদের মধ্যে আপনাদের আমাদের উভয় ইউনিয়ন শ্রমিক রয়েছেন। আজকে ভারতবর্ষে আর এমন একটি রাজ্য দেখাতে পারবেন?

আজকে রাজ্যে কোথায় পরিকাঠামো? ৯০০ কিলোমিটার রাস্তার কথা বলছেন, কিন্তু সেটা হবে কিনা জানি না। একটা আধুনিক পোর্ট নেই। আজকে ক্যালকাটা পোর্টের জন্য যেখানে ৪০ হাজার কিউসেক জল দরকার সেখানে ১২ হাজার কিউসেক জলও পাওয়া যাচ্ছে না। গত ভোটের আগে বলেছিলেন হলদিয়া পেট্রোকেমিক্যালের কথা, এবারে বলছেন ফলতা পোর্টের কথা, কিন্তু ফলতার ব্যাপারে এক্সপার্টরা বলেছেন, সেখানে একটা জেটি হতে পারে, কিন্তু পোর্ট কখনই নয়। আজকে রাজ্যে বড় বিনিয়োগ কোথায়ও হচ্ছে না এবং তারফলে ৩২টি কারখানায় ২৭৫ জন শ্রমিকের আত্মহত্যা ছাড়াও ১,৫৬০ জনের মৃত্যু হয়েছে। তারই ফলে আজকে গ্রামগঞ্জে শহরের গরিব এবং বড়লোকরা বলছেন, সব পাল্টে দাও, ওদের আর দরকার নেই। আমরা পরিবর্তন চাই। গত ১৭ই জানুয়ারি ব্রিগেডে ঝড় তুলে সেটা আমরা দেখিয়ে দিয়েছি। তারজন্য আজকে আপনারা চিৎকার করছেন

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**

রবীনবাবু, ঝড়ের সময়কার উটের মতো বালিতে মুখ ঢুকিয়ে রাখবেন না, প্রলয় আসছে। চোখ বুজে থাকলেও প্রলয় হবে, সেটা বন্ধ থাকবে না। আগামী ইলেকশনে আপনারা বুঝতে পারবেন, কত ধানে কত চাল। আগে জোচ্চুরি করে আমাদের হারিয়েছেন, ঠিক ঠিক নির্বাচন হয়নি। তবে আর জোচ্চুরি নয়, সুষ্ঠুভাবে নির্বাচনের মাধ্যমে প্রতিদ্বন্দ্বীতা করতে আমরা তৈরি রয়েছি। তাতে ওদের কতজন নির্বাচিত হয়ে আসবেন সন্দেহ রয়েছে। এই বলে আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে এবং রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক শ্রী ননী কর মহাশয়ের উত্থাপিত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করছি এবং সকল সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করছি। বক্তব্য রাখবার আগে আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মাননীয় রাজ্যপালের ভাষণে অনেক বিধায়কের মৃত্যুর কথা উল্লেখ করা হয়েছে, কিন্তু প্রাক্তন বিধায়ক নীরেন্দ্রনাথ সিং মহাশয়ের কথাটা উল্লেখ করেননি। কাজেই তার নামটা এরসঙ্গে যুক্ত করলে ভাল হয়। তিনি মালদহ জেলার এম এল এ ছিলেন। কংগ্রেস পক্ষ থেকে এটা উল্লেখ করা হয়নি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর জয়নাল আবেদিন সাহেব সত্তর মিনিট ধরে বক্তব্য রেখেছেন, কিন্তু সত্তর মিনিট বলবার সময় আমার নেই। তবে তিনি যে অসত্য বাজে বস্তা পচা মেঠো বক্তব্য রেখেছেন সেটা তার বক্তব্য শুনলেই বোঝা যাবে। তিনি সব জিনিস বলেছেন, কিন্তু উন্নয়নের কথা তিনি বলেন নি। উন্নয়ন যে হয়েছে সেটা তিনি তার চোখ দিয়ে দেখতে পান নি। জন্ডিস হলে ভাল জিনিস চোখে দেখা যায় না। ওনাদের জন্ডিস হয়েছে, সেই জন্য ভাল জিনিসটা ওনারা দেখতে পান নি। ভাল হয়েছে এই কথাটা বলার সাহস ওনারা রাখেন না আমাদের সরকার মৎস্য উৎপাদনে প্রথম হয়েছে, ডিম উৎপাদনে তৃতীয় হয়েছে এবং হেক্টর প্রতি শস্য উৎপাদনে তৃতীয়। তিনি বলছেন কিছুই হয়নি। তার ভাষণ কতটা অসত্য সেটা আমি দেখাবার চেষ্টা করছি। প্রথমে আমি একটা কথা বলি, তিনি বলেছেন সমবায়ে কিছু হয় নি। তিনি এক সময় সমবায় মন্ত্রী ছিলেন। তিনি জানেন সেই সময় তিনি কি করেছেন। তিনি পুলিশ দিয়ে জোর করে টাকা আদায় করার চেষ্টা করেছিলেন। অফিসাররা পেপার ট্রানজাকশন করে দেখিয়েছিলেন যে সেন্ট পারসেন্ট টাকা আদায় হয়েছে। সমবায় সম্বন্ধে বাঙালিদের সব সময় একটা অনীহা আছে। মাননীয় জয়নাল সাহেব মন্ত্রী থাকাকালীন কি ছিল এখন কি হয়েছে সেটা বিচার করলে জয়নাল সাহেব মনে মনে লজ্জা পাবেন, মুখে তিনি যাই বলুন। ১৯৭৭ সালের কৃষি ঋণ দেওয়া হয়েছিল ৮০ কোটি টাকা এবং তার ধারাবাহিক সাফল্য বজায় রেখে ১৯৮৫ সালে ১৬৮ কোটি টাকা কৃষি ঋণ দেওয়া হয়েছে। এই নাম্বারটা তিনি দেখেন নি, দেখলেও বলবার সুযোগ নেই। আর একটা কথা বলি, ১৯৭৭ সালে রেজিস্ট্রেশন কাউন্সিল ছিল না, সার্ভিস কমিশন ছিল না। এখন যেটা হয়েছে সেটা ভাল হয়েছে না খারাপ হয়েছে সেটা বলবার প্রয়োজন বোধ তিনি করেন নি। স্বাধীনতার পর তিরিশ বছর ধরে ১৯৭৭ সাল পর্যন্ত মহিলা সদস্য ছিল ৭ হাজার। কো-অপারেটিভ বিভাগে কিছু মহিলা ক্যান্টিন কিংবা চারু এবং কারু শিল্পের সঙ্গে যুক্ত ছিল। তাও মূলধন কিংবা বাস্তবমুখী প্রকল্পের অভাবে সেই সমবায়গুলি এখন প্রায় অস্তিত্বহীন। ১৯৯২ সাল থেকে আজ পর্যন্ত পূর্ব ভারতে সম্পূর্ণ নতুন ধরনের মহিলা ঋণ দান সমিতির ভেতর ৭০ হাজার মহিলাকে আনা হয়েছে। কোথায় ৭ হাজার আর কোথায় ৭০ হাজার। এদের ঋণ দেওয়া হয়েছে প্রায় ১ কোটি ৫০ লক্ষ। ১৯৭৭ সালের শেষ দিকে এই রাজ্যে মাত্র ২০টি সমবায় হিমঘরে ৮০ হাজার মেট্রিক টন আলু রাখা যেত।

এটা ছিল যখন উনি মন্ত্রী ছিলেন। এখন ৪২টি সমবায় হিমঘরে দ্বিগুণের বেশি পরিমাণ আলু গুদামজাত করা যায়। উনি বলেছেন কিছু হয় নি। কেন্দ্রীয় সরকার ১৯৭২ সাল থেকেই পাইকারি ক্রেতা সমবায় সমিতি প্রতিষ্ঠার সেন্ট্রালি স্পনসর্ড স্কীম পরিত্যাগ করেছেন। রাজ্য সরকার তার নিজের বাজেটের উপর সম্পূর্ণ ভরসা রেখে তমলুক কাঁথি এবং কাটোয়ার এই তিনটি পাইকারি ক্রেতা সমবায় সমিতি প্রতিষ্ঠা করে। ১৯৭৭ সালে সমবায়ে এই রাজ্যে মাত্র ৩৫ লক্ষ মানুষ ছিল, আজকে সেটা ৬৫ লক্ষ মানুষে এসে দাঁড়িয়েছে আমাদের এই সমবায় আন্দোলনের মাধ্যমে। ১৯৭৭ সালে সমবায়ের আওতায় বিদ্যুৎ পরিষেবা ছিল না, এখন সিঙ্গুর হরিপাল বিদ্যুৎ সমবায়ের মাধ্যমে ৩০ হাজার মানুষকে বিদ্যুৎ সরবরাহ করা হয়। উনি বললেন যে সমবায়ে কিছু হয়নি। আগামী বছরে ৪টি ব্লকে এই রকম আরও ৪টি সমবায় সমিতি গঠিত হবে। রাজ্যের ক্রমবর্ধমান বেকার সমস্যার কথা তিনি বলেছেন। কিন্তু এখানে বেকার সমস্যার কথা চিন্তা করে বিশেষ করে তাঁতীদের কথা চিন্তা করে ১ কোটি ৩০ লক্ষ টাকা ব্যয় করে উত্তর চব্বিশ পরগনার বাগদায় একটি সমবায় ভিত্তিক মিনি জুট মিল তৈরি করা হয়েছে। এগুলি কি ওদের সময়ে হয়েছিল? উনি তো পুলিশ দিয়ে কো-অপারেটিভ করতেন। কো-অপারেটিভ হচ্ছে মানুষের জন্য। পুলিশ দিয়ে ওরা কো-অপারেটিভ চালাতেন। জয়নাল সাহেব বলছিলেন যে ১৯৭৪-৭৫ সালে ২ কোটি ৮ লক্ষ টাকা যা ঋণ দেওয়া হয়েছিল তার হান্ড্রেড পারসেন্ট রিকভারি হয়েছে। হান্ড্রেড পারসেন্ট রিকভারি হয়নি। আসলে ওটা পেপার ট্রানজাকশন হয়েছিল। পরের বছরের টাকাটা ওঠানো হয়েছিল। ১৯৭৫-৭৬ সালে ৮ কোটি ৬২ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছিল, তারমধ্যে ৬ কোটি ৮ লক্ষ টাকা রিকভারি করেছিলেন। ১৯৯৪-৯৫ সালে ইনভেস্টমেন্ট হয়েছিল ৩১.৩২ কোটি টাকা, আর রিকভারি হয়েছিল ৬০.৭ পারসেন্ট। তাহলে দেখা যাচ্ছে যে ইনভেস্টমেন্ট ২ কোটি থেকে ৩১ কোটিতে গিয়েছে এখন, অথচ উনি বলছেন, কিছুই হয়নি। ১৯৭৫ সালে উনি শর্ট টার্ম লোন দিয়েছিলেন ১৯ কোটি ৩৩ লক্ষ টাকা, সেটা এখন এসেছে ১৬৭ কোটি ৯৭ লক্ষে। অথচ উনি বলছেন, কিছুই হয়নি। ১৯৭৫-৭৬ সালে মেম্বারশিপ ছিল ৪.৬১ লক্ষ, এখন তা দাঁড়িয়েছে ৬৫ লক্ষে। তা সত্ত্বেও উনি বলছেন, কিছু হয়নি। কনজুমার্স টার্নওভার ১৯৭৪-৭৫ সালে ছিল ৭৩.৫১ লক্ষ, এখন তা হয়েছে ৩৯০ কোটি। তাসত্ত্বেও বলছেন, কো-অপারেটিভে কিছু হয়নি। উনি বলছিলেন যে ঋণের ভার বেড়েছে, আমাদের মানুষের ঋণের ভার বেড়েছে। সারা ভারতবর্ষের কথা চিন্তা করলে—ভারতবর্ষের ক্ষেত্রে স্ট্যাটিসটিক্স দেখলে দেখা যাবে যে ওরা ভারতবর্ষকে ঋণের জালে ডুবিয়ে দিয়েছেন। উনি একদিকে বলেছেন, সরকার ঋণের স্কীমে গ্যারান্টি দিয়েছেন। আর জায়গায় বলেছেন, সরকারের গ্যারান্টি অনেক কোম্পানি মানছে, কিন্তু সরকারি সংস্থা মানছে না। একবার বলছেন সরকার গ্যারান্টি দিচ্ছেন, বলছেন, অন্যায় হচ্ছে। দেওয়াটা কি অন্যায় হচ্ছে। সরকার চাইছেন বেকার মানুষ যাতে কাজ করতে পারে। এখানে উনি বলছেন, গ্যারান্টি কেউ মানছে না। উনি বলেছেন, বন্যা হয়েছে। বন্যা তো হবেই। এটা নদী বহুল দেশ, সুতরাং বন্যা তো হবেই। কংগ্রেস আমলে কি বন্যা হয়নি? বন্যা যেমন হয়েছে, তেমনই প্রতিরোধ করার চেষ্টা হয়েছে। তিস্তা বাঁধের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দিয়েছেন বলে উল্লেখ করেছেন। কিন্তু সেই টাকা কি এখানে এসেছে? টাকা

তারা দিচ্ছেন না বলেই তো তিস্তা বাঁধ হতে পারছে না। তারা কত পরিমাণ টাকা দিয়েছেন? টাকা যদি তারা দিতেন, তাহলে এখানে শস্যে ভরে যেত।

[3-10 — 3-20 p.m.]

ওনারা বলছেন সেন্ট্রাল থেকে চাল, গমও আপনাদের চাইতে হচ্ছে। চাইতে তো হবেই কারণ জওহরলাল নেহেরুর সঙ্গে বিধানচন্দ্র রায়ের কথা হয়েছিল যে, আমরা পাট উৎপাদন করে বাইরে চালান দেব আর তার বদলে ধান পাব। সুতরাং আজকে চাল গম চাইতে আমাদের লজ্জা কোথায়? এতো আমাদের নায্য দাবি, আমরা চাইছি। তাও তো আমরা ধানী জমিকে পাটের জমিতে রূপান্তরিত করে পাটের চাষ বাড়িয়েছি। আমরা ধানী জমিকে আমরা ৩ ফসলী করতে সক্ষম হয়েছি। ওদের সময় তো ওরা আমাদের মাইলো খাইয়ে রেখেছিল। আজকে গম উৎপাদন মহারাষ্ট্রে কম হওয়ার কারণ হিসাবে ওরা বলছেন যে, মহারাষ্ট্রে ভূমিকম্প হয়েছে তাই গম উৎপাদন কমেছে। এরজন্য সরকারকে নাকি দায়ী করা যাবে না। আমাদের এখানে বন্যা হলে তার প্রতিরোধ তো সরকারকেই করতে হবে, সরকার তারজন্য টাকার ব্যবস্থা রাখবেন বন্যা প্রতিরোধ করার জন্য, সেরকম মহারাষ্ট্রে ভূমিকম্প রোধের জন্য সরকার কেন ব্যবস্থা নেননি? আজকে গম কম আসবে বললে তো চলবে না। বিরোধীপক্ষে যারা রয়েছেন তারা সব বড় বড় লোক, তাদের নেতা ইটাহারে বন্যা ছাড়া কিছু বলবেন না। ওনারাই বলছেন সবচেয়ে দরিদ্রতম মানুষ নাকি পশ্চিমবঙ্গে বাস করে, কোথা থেকে যে স্ট্যাটিসটিক্স জোগাড় করলেন বুঝতে পারলাম না। ১৯৮৯ সালে দরিদ্রতম মানুষের সংখ্যা ছিল ৩৩.০৭, রাও সরকার আসার পরে ১৯৯৪-৯৫ সালে ৪০.০৭ শতাংশ এসে দাঁড়াল। অর্থাৎ কংগ্রেস প্রধানমন্ত্রী আসার ফলে ৭ শতাংশ মানুষ আরও দারিদ্র সীমার নীচে চলে গেল। সেখানে আপনারা বলছেন যে, পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি দারিদ্র সীমার নীচে লোকেরা বাস করে। তারপরে বলেছেন সবচেয়ে বেশি নীরক্ষর মানুষ এখানে বাস করে। এই প্রসঙ্গে জানাই যে সাক্ষরতার দিক থেকে ১৯৮১ সালে ৪৮.০৬ শতাংশ লোককে সাক্ষর করা যায়, সেখানে ভারতবর্ষে এই সাক্ষরতার গড় ছিল ৪৩.০৭ শতাংশ। পশ্চিমবঙ্গে ১৯৯১ সালে নিরক্ষর মানুষ ছিলো ৫৭.০৭ শতাংশ, ১৯৯৫ সালে ৬৯ শতাংশ, আর সারা ভারতবর্ষে এর গড় হচ্ছে ৫২.০২ শতাংশ। এরপরেও আমরা সব থেকে নিরক্ষর কি করে হলাম। এখানে নাকি ইন্টালিজেন্সি ফেল করছে। এখানে যে পুরুলিয়াতে অস্ত্র বৃষ্টি হল তারজন্য পশ্চিবঙ্গকে দায়ী করা হল, কিন্তু আসলে দায়ী কারা? ভারত সরকারের দায়িত্ব বেশি নয় কি? তাদের ইন্টালিজেন্স কি করছিল? এটাই হচ্ছে এবারকার বিধানসভার শেষ সভা। আর হয়তো আসবে না, তবে আমার রাজ্য সরকারের কাছে একটি আবেদন যে, উত্তরবঙ্গের মানুষ দক্ষিণ বঙ্গের মানুষের চেয়ে বঞ্চিত হচ্ছে। এই ব্যাপারে সরকার একটু দৃষ্টি আকর্ষণ করে প্ল্যান তৈরি করুন যাতে এর উন্নতি করা যায়। তারপর উত্তরবঙ্গের রাষ্ট্রীয় পরিবহন আজকে ধুঁকছে। উত্তরবঙ্গ পরিবহন হচ্ছে ওখানে যোগাযোগের একমাত্র প্রধান উৎস। সেটাই আজকে ধুঁকছে। কলকাতার স্টেট ট্রান্সপোর্ট, দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট, দক্ষিণবঙ্গ স্টেট ট্রান্সপোর্টকে যে হারে সাবসিডি দেওয়া হয়েছে সেই তুলনায় উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্টকে বঞ্চিত করা হয়েছে,

এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার আমাদের আর কত অপমান করবে, এই হোল হাউসে একজন রাষ্ট্রমন্ত্রী ছাড়া কোনও ক্যাবিনেট মন্ত্রী নেই। ক্যাবিনেট মন্ত্রী যখন থাকবেন না তখন আমাদের বক্তৃতা করার দরকার কি? এইভাবে আর কতদিন আপনারা চালাবেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নো পয়েট অব অর্ডার।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউসে মন্ত্রী নেই, তার উপর যিনি ঢুকছেন তিনি এবারে ভোটে দাঁড়াবেন না। তিনি এটা আগাম জানিয়েছেন, তিনি বিদায় নিচ্ছেন। উনি ভাল লোক, আমরা চাই উনি থাকুন। স্যার, আর একটা জিনিস লক্ষ্য করছি সি পি আই এবং আর এস পি কি আলোচনা বয়কট করেছে? ওদের কোনও সদস্য এখানে দেখছি না। ওদের সময় নিয়ে একটা সমস্যা দেখা দিয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণ এর উপর ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের অ্যামেন্ডমেন্ট এর সমর্থনে আমি কয়েকটি কথা বলছি। যদিও হাউসে মন্ত্রী নেই, সি পি আই-এর সদস্য নেই, আর এস পি-র কেউ নেই, কোরামেরও অভাব ফুটে উঠছে, এই রকম অবস্থায় আলোচনা চলছে। রাজ্যপালের ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করছি এই কারণে—একটি রাজ্য সরকার ১৯ বছর অতিক্রম করল তাদের রাজত্বে, কিন্তু আমরা যদি গত তিনটি ৫ বছরের কার্যক্রমে দেখি তাহলে দেখা যাবে ষষ্ঠ, সপ্তম, অষ্টম পরিকল্পনায় ১৯ বছরে একটি সরকার তেমন কোনও পরিকল্পনা তৈরি করতে পারল না। বারে বারে আমরা যে অভিযোগ করে এসেছি সেটা হচ্ছে এই সরকার হচ্ছে ডিরেকশন লেস এই সরকারের কোনও ইমাজিনেশন নেই, ফারসাইটনেস নেই, কোনও দূরদৃষ্টি নেই। এর ফলে সরকারের পরিকল্পনাগুলি প্রতি বছরে কিভাবে মার খাচ্ছে তা গত তিনটি বছরের পরিকল্পনা খাতের বরাদ্দগুলি দেখলে এবং খরচের হিসাব দেখলে বোঝা যাবে। ষষ্ঠ পরিকল্পনায় পশ্চিমবঙ্গ সরকারের বরাদ্দ ছিল ৩ হাজার ৫০০ কোটি টাকা, সেখানে খরচ হয়েছে ২ হাজার ২১৮ কোটি টাকা। অর্থাৎ সম্পদ সংগ্রহ করতে না পারার জন্য একটা রাজ্য সরকারের তার প্ল্যান আউট লের জন্য যে টাকা বরাদ্দ ছিল সেই বরাদ্দকৃত অর্থ তারা খরচ করতে পারল না। সেভেন্থ প্ল্যানে তাদের ফল কিছুটা ভাল হয়েছিল। ৪১ শত কোটি টাকা বরাদ্দ ছিল, সেখানে ৪২ শত কোটি টাকা খরচ হয়েছে। কিন্তু এইটথ প্ল্যানে আরও ভয়ঙ্কর চেহারা, এখানে বরাদ্দ হয়েছে ৯ হাজার ৭৬০ কোটি টাকা এবং সেই এইটথ প্ল্যানে প্রথম তিন বছরে খরচ হয়েছে ৩ হাজার ৪১৭ কোটি টাকা। অর্থাৎ দেখা যাচ্ছে ষষ্ঠ, সপ্তম, অষ্টম প্ল্যানে এই সরকারের যে কার্যক্রম এবং যে পারফরমেন্স তা সম্পূর্ণ হতাশাব্যঞ্জক। ষষ্ঠ, সপ্তম, অষ্টম পরিকল্পনাতে এই রাজ্য সরকারের বিন্দুমাত্র পরিকল্পনা ছাড়া তাদের বরাদ্দকৃত অর্থ ব্যয় করতে পারেননি। তারা খরচ করতে পারেননি।

কিন্তু নন প্ল্যান এক্সপেন্ডিচার তাতে যেটা দেখা যাচ্ছে, যোজনা বর্হিভূত খাতে, সেই খাতে তাদের বরাদ্দ বেড়ে যাচ্ছে। অর্থাৎ একটা টাকা যদি রাজ্য সরকার খরচ করেন তাদের হিসাবে, ৯১ পয়সা খরচ হয়ে যাচ্ছে নন প্ল্যানে এবং ৯ পয়সা খরচ হচ্ছে পরিকল্পনা খাতে। এই রকম অবস্থায় যদি সরকার চলে সেই সরকারের কাছে আমাদের কি প্রত্যাশা থাকতে পারে, সেটা ভাববার ব্যাপার। আমরা যেটা বলতে চাই পশ্চিমবঙ্গ সরকারের কাছে, আমাদের বক্তারা এই ব্যাপারে বেশ কয়েকবার অভিযোগও করেছে, সেটা হচ্ছে নির্দিষ্টভাবে কতকগুলি অভিযোগ এসেছে, এটা আমাদের কাছে খুবই স্পষ্ট। প্রথমে বলব, আইন-শৃঙ্খলার পরিস্থিতি নিয়ে এই রাজ্যে পুলিশ খাতে বাজেট বরাদ্দ কত, ৫২৩ কোটি টাকা হচ্ছে পুলিশের জন্য বরাদ্দকৃত অর্থ, এমন একটা পুলিশ বাহিনী তৈরি করেছে, যে পুলিশ বাহিনীর উপর মানুষের ন্যূনতম আস্থা বা বিশ্বাস নেই।

এই ট্রিগার হ্যাপি পুলিশের জন্য আজকে বরাদ্দ বাড়ানো হচ্ছে। জ্যোতিবাবুকে বিধানসভায় একটা প্রশ্ন করা হয়েছিল, সেই প্রশ্নের উত্তর আমার কাছে আছে। তাতে তিনি বলেছিলেন, ১৯৮৯ সাল পর্যন্ত এই পাঁচ বছরে পশ্চিমবাংলায় খুন, ধর্ষণ এবং ডাকাতি হয়েছিল ১৪,৪৬০টি এবং সেখানে শাস্তি হয়েছিল ৫০৬ জনের। অর্থাৎ আনুপাতিক হারে পশ্চিমবাংলায় খুন, ধর্ষণ এবং ডাকাতিতে যে অপরাধীরা গ্রেপ্তার হয়েছে তার শতকরা ৫ পারসেন্ট মানুষেরও পানিশমেন্ট হচ্ছে না। শতকরা পাঁচভাগ মানুষের সাজা না হওয়ার ফলে অপরাধের প্রবণতা আমাদের পশ্চিমবাংলায় বাড়ছে। তার কারণ দোষীরা বুঝে নিয়েছে তারা যত বড় অপরাধই করুক না কেন, শাসকদলের যদি আনুকূল্য লাভ করা যায় তাহলে তার কোনও শাস্তি হবে না। যেকোনও ভাবে ম্যানেজ করে নিলেই সব মাপ হয়ে যাবে। পুলিশ জানে নির্বাচনের সময় যদি তাদের তাবেদারি করতে পারি, তাহলে আবার পাঁচ বছর ইচ্ছামতো আমরা লুটপাট, ধর্ষণ যাই করিনা কেন আমাদের কিছু হবে না। থানাগুলো আজকে সম্পূর্ণভাবে সি পি এম পার্টির হেড কোয়ার্টারে পরিণত হয়েছে। প্রশাসনকে বেহায়ার মতো ব্যবহার করে গণতন্ত্রের ন্যূনতম আব্রুটুকু পর্যন্ত রক্ষা করা হচ্ছে না। তারা জানে পাঁচ বছর পর যখন নির্বাচনের দিন আসবে, তখন পুলিশ স্বমহিমায় ফিরে এসে বিরোধীদলকে কিভাবে শায়েস্তা করতে হয় এবং নির্বাচন ব্যবস্থাকে কিভাবে প্রহসনে পরিণত করতে হয় সেটা তারা সম্পূর্ণভাবে রপ্ত করেছে। আজকে পশ্চিমবাংলায় মানবাধিকার লঙ্ঘিত হচ্ছে। ২১ দিন ধরে কলকাতার এসপ্লানেড ইস্টে সাংসদ মমতা বন্দ্যোপাধ্যায় লক-আপে মৃত্যুর প্রতিবাদ জানিয়ে অবস্থান ও সত্যগ্রহ আন্দোলন করল রাস্তার উপর ফুটপাথে বসে। আমি, সৌগত রায়, জ্ঞানসিং সোহন পাল এবং আরও কয়েকজন বিধায়ক আমরা মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করলাম, আমরা মুখ্যমন্ত্রীকে একটা ২৬০ জনের তালিকা দিলাম। মুখ্যমন্ত্রী আমাদের বললেন আমাকে পুরো তালিকা দিন কোথায়, কবে, মৃত্যু হয়েছে। আমরা সেই তালিকা দিলাম, সেই ২৬০ জনের মৃত্যু হয়েছে কোন থানায়, কোন পুলিশ হেপাজতে মৃত্যু হয়েছে, কত তারিখে মৃত্যু হয়েছে, তার একটা পূর্ণাঙ্গ তালিকা আমরা মুখ্যমন্ত্রীকে দিলাম এবং রাজ্যপালকে দিলাম। মুখ্যমন্ত্রীর কাছে আমাদের দাবি ছিল খুবই সামান্য। বিনা অপরাধে বা পুলিশি হেপাজতে যাদের পিটিয়ে হত্যা করা হয়েছে এই বামফ্রন্ট সরকারের আমলে তাদের পরিবারকে বিচারের রায় না বেরোনো পর্যন্ত একটা চাকরি বা

১৫০০ টাকা করে তাদের পেনশন দেওয়া হোক। মুখ্যমন্ত্রীর দাবি মেনে নেওয়া দূরের কথা, ঐ পরিবারগুলোর প্রতি সহানুভূতি দেখানো দূরের কথা, কলকাতার রাজপথে বসে যখন একজন মহিলা এম পি অবস্থান সত্যগ্রহ আন্দোলন করছেন শান্তিপূর্ণভাবে, তখন সেখানে একজন মন্ত্রী বা আমলা পাঠানোর ন্যূনতম সৌজন্যবোধটুকু তিনি দেখালেন না। এর কাছ থেকে আমরা কি প্রত্যাশা করব। যেভাবে পুলিশ লক-আপে নৃশংসভাবে হত্যা করা হচ্ছে, যেভাবে করিমপুরে জিপের পিছনে বেঁধে মনোহর আলি এবং গার্ডেনরিচের সাজ্জাদকে হত্যা করা হল, তাতে পুলিশের এই কাজ লাগামহীন, বল্গাহীন হয়ে গেছে। বামফ্রন্ট সরকারের আমলে আজকে পশ্চিমবাংলায় মানবাধিকার লঙ্ঘিত হচ্ছে। আমরা রাজ্য সরকারের কাছে দাবি সনদ পেশ করেছিলাম, কিন্তু রাজ্য সরকার বিচার-বিভাগীয় তদন্ত করলেন না।

১৩ জন যুব কংগ্রেস কর্মীকে ২১শে জুলাই রাজপথে গুলি করে হত্যা করা হল। হত্যা করা হলেও নাটক করে বলা হল যে, ওরা মহাকরণ দখল করতে এসেছিল। এর কোনও বিচারবিভাগীয় তদন্ত হল না। ১৩ জন যুব কর্মীকে হত্যা করা হল, কিন্তু একজন পুলিশও আহত হল না, একজনেরও গায়ে বুলেট লাগল না, একজনেরও বিরুদ্ধে অভিযোগ করা হল না। আজকে গণতন্ত্রের কণ্ঠকে স্তব্ধ করে দিয়ে, সংসদীয় ব্যবস্থার কলঙ্কলেপন করে দিয়ে, সরকারি গদিতে আসীন হয়ে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে কিভাবে মানুষের কাছে আজকে প্রহসনে পরিণত করা যায়, তা অত্যন্ত সুকৌশলে এই সরকার আঘাত করার চেষ্টা করছেন। আজকে মানুষকে এর প্রতিবাদ করতে হবে। আজকে আমরা আশা করব যে, আগামী দিনে মানুষ এর জবাব দেবে এবং নির্বাচনী ব্যবস্থা যদি সত্য সত্যই সঠিক ভাবে হয়, নিরপেক্ষ ভাবে হয়, ভোটাররা সঠিকভাবে ভোট প্রয়োগ করতে পারেন, তাহলে আগামী দিনে এই সরকারের পরিবর্তন যে অবশ্যম্ভাবী তা বাংলার মানুষ বুঝতে পেরেছে। আজকে আমরা দেখেছি যে, রাজ্য সরকারের আইনশৃঙ্খলা জনিত পরিস্থিতি নিয়ে সারা পশ্চিমবাংলায় যে অবস্থার সৃষ্টি হয়েছে, সেই কথার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। আমরা এর বিরুদ্ধে প্রতিবাদ করছি। হাওলা কেলেঙ্কারির কথা হচ্ছে। এই হাওলা কেলেঙ্কারি ৬৫ কোটি টাকার কেলেঙ্কারি। আর পশ্চিমবাংলা, সেই ওয়াকফ সম্পত্তি, মুসলিম সম্প্রদায়ের যারা ধনীক শ্রেণীর মানুষ, তারা তাদের সম্পত্তি বিলি করার জন্য, তাদের সুবিধা লাভের জন্য তারা সেই সম্পত্তি দান করে গেছেন। হাজার কোটি [illegible] র ১৬০টি [illegible]ম্পত্তি বে-আইনি হস্তান্তরিত হয়েছে। লিজ দেওয়া হয়েছে এবং রাজ্যের বিচারবিভাগীয় সচিবকে মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু দেখতে বলেছিলেন এবং বিচারপতি পি কে সেনগুপ্ত একটা রিপোর্ট দিয়েছেন। সেই রিপোর্ট এই হাউসে প্লেস করতে হবে। তিনি তার রিপোর্টে বলেছেন যে, ১৬০টি ওয়াকফ সম্পত্তি হস্তান্তরিত হয়েছে এবং তাতে হাজার কোটি টাকার সম্পত্তি এদিক ওদিক হয়েছে এবং দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, মিঃ স্পিকার সাহেবকেও অভিযুক্ত করা হয়েছে। উনি শুধু স্পিকারই নন, উনি রাজ্য কমিটিরও একজন সদস্য। অভিযোগে বলা হয়েছে যে, রাজ্য নেতাদের যোগসাজসে, আজকে মুসলিম সম্প্রদায়ের মানুষ-এর হাজার হাজার কোটি টাকার সম্পত্তি তছনছ করা হয়েছে। আজকে হাওলা কেলেঙ্কারি যেমন সি বি আইয়ের হাতে তুলে দেওয়া হয়েছে, তেমনি ওয়াকফ সম্পত্তির সমস্ত বিষয়টিও সি বি আইয়ের হাতে তুলে দেবার

জন্য দাবি করছি। কেন এত লুকোচুরি কেন এত রাখঢাক? আজকে আমাদের তাই মনে করতে হবে যে, ওয়াকফ সম্পত্তি যে সমস্ত প্রোমোটারদের কাছে, ট্রান্সফার করা হয়েছে, তার রেকর্ড এই হাউসে রাখতে হবে। আমার কাছে এমন কাগজও আছে যেখানে হালিম সাহেবকে মোতোয়ালি হিসাবে দেখানো হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** কারও বিরুদ্ধে কোনও অভিযোগ আনতে গেলে নোটিশ দিয়ে জানাতে হয়।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** আই অ্যাম নট লজিং এনি কমপ্লেন। কাগজে অভিযোগ উঠেছে। আজকে আমি কতগুলি উদাহরণ দিচ্ছি। আমি কতকগুলো উদাহরণ দিতে চাই। ৪৮ নম্বর ঝাউতলা রোডে পোদ্দার এনটারপ্রাইজ ৫টি কোম্পানি করেছে—ধরমবীর মার্চেন্টাইস, বিকাশ কনসালট্যান্টস লিমিটেড, নবরতন টাওয়ার্স, প্যাক কনসালট্যান্টস লিমিটেড, আকাশ বিজনেস লিমিটেড। একটা ওয়াকফ সম্পত্তি, ৯৯ বছরের জন্য স্টেট ওয়াকফ বোর্ড লিজ দিয়ে দিল এবং লিজের তারিখ ২০-৬-৯১। এখন এরা ১৯৯৫ সালের ১১ই এপ্রিল বাড়িটা, জায়গাটা নিয়ে নিল। ২৬ কাঠা জমির উপর বৃহৎ বাড়িটা লিজ দেওয়া হল মাত্র ২৬ লাখ টাকায়। স্টেট ওয়াকফ বোর্ড ঝাউতলা রোডের উপর, ২৬ কাঠা জমির উপর একটা বাড়ি ২৬ লাখ টাকায় দিয়ে দিল। উদাহরণ দুই, ৩০-১২-৯১ তে ৯১/১ এবং ৫১/১, সতীশ মুখার্জি রোডে, ২০০ কাঠা জমির ব্যবহার যোগ্য অংশ, স্যার, লিজ দেওয়া হল এস এল ম্যানপুরিয়া অ্যান্ড অ্যাসোসিয়েটসকে। ম্যানপুরিয়াদের ঠিকানা ৩১৩/২, বাঙ্গুর অ্যাভেনিউ—এটা একটা কবর স্থান। স্যার, এই কবরস্থানের উপর তাদেরকে কমার্সিয়াল কমপ্লেক্স তৈরি করবার জন্য আজকে এই জায়গা লিজ দেওয়া হচ্ছে। অথচ এর বিরুদ্ধে একটা তদন্ত, জুডিসিয়াল এনকোয়ারি, কম করে নাহলে সি বি আই-র হাতে এর তদন্ত কেন যাবে না? উদাহরণ তিন, টালিগঞ্জ সার্কুলার রোড জোহরা বেগমের জমি লিজ দেওয়া হচ্ছে। উদাহরণ চার, ১৭ নম্বর গড়িয়াহাটা রোড। উদাহরণ পাঁচ, মালদা টুরিস্ট লজের কাছাকাছি বর্গাদারদের মোতয়ালি সম্পত্তি ১৩-১২-৮২ তারিখে একটা জমি সেখানে লিজ দিয়ে দেওয়া হল। বাগিলঞ্জ সার্কুলার রোডে ১৭/১, ১৭/বি, ১৭/সি, সেখানে একটা সম্পত্তি লিজ দিয়ে দেওয়া হল এবং ৩৬ নম্বর দরগা রোডের একটা সম্পত্তি দিয়ে দেওয়া হল। এরপর দিয়ে দেওয়া হল রামশঙ্কর রায় রোডের হাসান আলি ওয়াকফ সম্পত্তি। ১৯-৭-৯১ তারিখে একটা সম্পত্তি দেওয়া হল ১২০, ১২০/১ কার্লমার্কস সরণীর প্রিন্স কে কে বাহাদুর ওয়াকফ স্টেট লিজ হয়ে গেল। একটা হয়ে গেল গ্রাউন্ড ফিল্ডে এবং ৩নং গ্রাউন্ড স্ট্রিটে শোভনা ওয়াকফ স্টেট সেটা দিয়ে দেওয়া হল। এই সমস্ত ভুরি ভুরি উদাহরণ দেওয়া যাবে। ওয়াকফ প্রপার্টি হচ্ছে যার মাধ্যমে দরিদ্র মুসলিম সম্প্রদায়ের মানুষেরা উপকৃত হবেন। স্যার, টিপু সুলতানের মসজিদ—টিপু সুলতানের অষ্টম বংশধরেরা সাংসদ শ্রীমতী মমতা ব্যানার্জিকে একটা চিঠি লিখেছেন এবং তাতে তিনি লিখেছেন যে, "Within the pricint of Tipu Sultan Masjid Mr. Hamidul Hoda and company wanted to construct a multi-storied busi-

ness complex in the name of re-construction of Tipu Sultan Masjid. I have stated the said fact to you and also to the newspapers correspondents and furnished them with documentary evidences. The said news flashed by the Asian Age Newspaper on 18th November 1995. স্যার, হামিদুল হুদা স্টেট ওয়াকফ বোর্ডের সদস্য এবং সি পি এমের রাজ্য কমিটির একজন অত্যন্ত প্রভাবশালী নেতার ঘনিষ্ঠ। তারা সকলে মিলে এই ওয়াকফ সম্পত্তিকে লুটপাট করছে। একটা লিখিত কাগজে আসিফআলি শাহ এবং তিনি বলেছেন—আমি টিপু সুলতানের মসজিদের মোতয়ালি। টিপু সুলতানের অষ্টম বংশধরেরা বলছে—আমাদের এই মসজিদকে বেআইনিভাবে দখল করে নিয়ে সেখানে মাল্টি-স্টোরিড কমার্সিয়াল কমপ্লেক্স তৈরি করবার জন্য, বাড়ি তৈরি করবার জন্য চেষ্টা হচ্ছে। স্যার, সংবাদপত্রে বেরোচ্ছে। টিপু সুলতানের পরিবারের সদস্যরা কলকাতার রাস্তায় রিক্সা চালাচ্ছেন। তারা আনোয়ার শাহ রোডের বস্তিতে থাকেন এবং সেখানে দাঁড়িয়ে রিক্সা চালাচ্ছেন। একটা হাওলাতে ৬৫ কোটি টাকা জড়িয়ে আছে অনেক কথা শুনছি—হাওলা, হাওলা, হাওলা। হাওলাতে সমস্ত দোষীদের শাস্তি হওয়া উচিত। আমাদের দলের পক্ষ থেকে, কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী থেকে শুরু করে আজকে কেউই এটা আটকাবার চেষ্টা করছেন না। কিন্তু হাজার হাজার টাকা নিয়ে পশ্চিমবঙ্গের বুকে ওয়াকফ কেলেঙ্কারি সম্পূর্ণভাবে পশ্চিমবঙ্গের সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের উপর যেভাবে আঘাত করেছে, তাদের সম্পত্তিকে একটা মুষ্টিমেয় চক্র যেভাবে লুটপাট করে বেড়াচ্ছে, আজকে তার বিরুদ্ধে কেন তদন্ত হবে না? আজকে এর তদন্ত সি বি আইকে দিয়ে করাতে হবে—এই দাবি আমি বিরোধী দলের পক্ষ থেকে রাখছি। এই ওয়াকফ প্রপার্টি নিয়ে, রাজ্য সরকারের চরিত্র উদ্‌ঘাটিত হবে বলে মনে করি। সেইরকম কয়েকটি দাবি ওয়াকফের সম্পর্কে আমি আজকে রাখতে চাই, Enquiry by the Central Bureau of Investigation (CBI) into the widespread belief that valuable Waqf properties have been misappropriated by the corrupt members of the West Bengal Board of Waqf in connivance with some promoters and important CPI(M) leaders, who have remote control over Waqf administration in the State. আমরা বলতে চাইছি, Publication of the white paper by the State Government regarding the present state of Waqf properties and details of all such properties which have been transferred sold or leased out during the last twenty years.। আমি বলতে চাইছি Cancellation of all transfers/ leases sanctioned fraudulently by the West Bengal Board of Waqfs in flagrant violation of the provisions of the Bengal Waqf Act, 1934. আমরা বলতে চাইছি, Effective steps for removal of all encroachment of Waqf properties including the Muslim Burial Grounds in different parts of West Bengal as promised under the 15-Point Programme for the Welfares of the minorites. আমরা এমন কথা বলতে চাইছি, দাবি করছি হাউসে, Terms of lease and the amount of monthly rent payable by Shaw Wallace and other lessess of Prince Gulam Mahommad Waqf Estate. স্যার, আপনারা

জানেন, শ'ওয়ালেস একটা মদের কোম্পানি, ভারত বিখ্যাত নাম, গোলাম মহম্মদ এস্টেট নামে ওয়াকফ সম্পত্তি, ব্যাঙ্কশাল স্ট্রিটের ওপরে, সেটা নিয়ে সেখানে মদের কারবার শুরু করেছে। সেটা ওয়াকফ প্রপার্টির উপর। সরকারি ভাবে দাবি করছি, and others Waqf Estates should be finalized by calling for open tenders so that income from the Waqf properties may be substantially increased and the scope of corruption and kickbacks in underhand deals may be eliminated. স্যার আমরা আরও দাবি করছি, Vacant Waqf land including the Waqf land of Golf Club, Tollygunge Race Ground and other areas should be taken over and utilized for construction of LIG and MIC houses in Housing colonies to be set up for the Muslims to solve the housing problems of Muslims in Calcutta. স্যার, আমরা বলতে চাইছি, গল্ফ ক্লাব এবং টালিগঞ্জ রেসকোর্স গ্রাউন্ড যেগুলো চলে গেছে, সেই গুলোকে সরকার নিয়ে নিক, প্রয়োজন হলে সেখানে মুসলিমদের যে হাউসিং প্রবলেম আছে, সেখানে কাজে লাগাক। আমরা বলছি Compensation paid for acquisition of land for Metro Rails in Tollygunge should be paid to the Waqf Estate, as the land belongs to Waqf Estate. The lessees and other intermediaries have no business to receive such compensation. The amount so far fraudulently collected by them as compensation should be realised from them. আমাদের এই দাবি গুলো আমরা ওয়াকফের উপর কনসেন্ট্রেট করতে চাইছি এই কারণে যে, এত বড় একটা দুর্নীতি মানুষের চোখের আড়াল হয়ে থাকছে। কলকাতা শহর এবং তার পার্শ্ববর্তী এলাকাতে টিপু সুলতান মসজিদ থেকে আরম্ভ করে কবরস্থান পর্যন্ত সব লুঠ হয়ে গেছে। সেদিকে অঙ্গুলি নির্দেশ করার এটাই উপযুক্ত জায়গা। কেন্দ্রীয় সরকারের দুর্নীতির বিরুদ্ধে, ব্যর্থতার বিরুদ্ধে অভিযোগ উঠলে কল্পনাথ রাই থেকে মাধব রাও সিন্ধিয়া, বলরাম জাখর থেকে বিদ্যাচরণ শুক্ল পর্যন্ত চলে আসে। কিন্তু এখানে তো জানবার কোনও সুযোগই নেই। এখানে এই বিধানসভার অভ্যন্তরেও অভিযোগ করলে একটা কেলেঙ্কারি সম্পর্কে একটা ন্যূনতম তদন্ত কমিটি পর্যন্ত গঠিত হয় না। কোনও জুডিসিয়াল এনকোয়ারি করা যায় না। আজকে একজন প্রাক্তন মন্ত্রীকে ধরে নিয়ে যাচ্ছে, আপনারা পেছন থেকে হাত নাড়ছেন, কেননা, সি বি আই-এর লোকেরা তার বিরুদ্ধে মামলা করেছে।

[3-40 — 3-50 p.m.]

আর, ভিখারি পাশোয়ানের মতো একজন শ্রমিককে যখন তার বাড়ি থেকে তুলে নিয়ে গিয়ে বুচার্ড দিয়ে হত্যা করা হল, তখন সি বি আই তার বিরুদ্ধে একটা রায় দিল, সেইসময় লজ্জায় রাজ্য সরকারের মুখ লুকোনোর জায়গা থাকল না। কংগ্রেসের কোনও মন্ত্রীর বিরুদ্ধে সি বি আই রিপোর্ট দিলে, মাথা তুলে নাচতে হবে? আর এই সরকারের বিরুদ্ধে ভারডিকট যায় সি বি আই-এর অন্যায়ভাবে ভিখারি পাশোয়ানকে নিয়ে গিয়ে বুচাররা কিল করেছে, এই অভিযোগ যখন করে, তখন এই রাজ্যের মুখ্যমন্ত্রীকে বলতে হয়, আমরা আদালতের রায়

পর্যন্ত অপেক্ষা করব। লজ্জা করে না? একটা পুলিশ অফিসারের শাস্তি পর্যন্ত দেওয়া যায় না সি বি আই-এর রিপোর্টের উপর। তাই ওদের মুখে এই কথা শুনতে রাজি নয়। এই সরকার দুর্নীতিতে আকণ্ঠ নিমজ্জিত। মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের হিসাব কেন এই বিধানসভায় পেশ করা হবে না। মুখ্যমন্ত্রী ১৯ বছরে ২৬ বার বিদেশ সফরে গেছেন। সেখানে তিনি কার আতিথেয়তা গ্রহণ করেছেন? কোন কোন হোটেলে থেকেছেন তার দৈনন্দিন ভাড়া কত? মুখ্যমন্ত্রীর সফর-সঙ্গী হিসাবে কারা কারা ছিলেন? তাদের ভাড়া কারা মিটিয়েছে? কেন্দ্রীয় সরকার এজন্য কত টাকা দিয়েছেন? এজন্য ফরেন এক্সচেঞ্জ থেকে ঋণ নিতে হয়েছে কিনা? আজকে বিধানসভায় ১৮ বছর ধরে প্রশ্ন করতে করতে আমরা তার কোনও জবাব পাইনা। আজকে এই বিধানসভায় এই প্রশ্নের জবাব আমরা দাবি করছি। এখানে অসীমবাবু ১৯৭৯ থেকে ১৯৮৭ সাল পর্যন্ত একটা হিসাব দিলেন, যে, এই ৮ বছরের মধ্যে মুখ্যমন্ত্রীর বিদেশ সফরে খরচ হয়েছে ২ লক্ষ ৯২ হাজার টাকা। তিনি কি কুন্ডু স্পেশ্যাল চড়ে বিদেশে গিয়েছিলেন? আজকাল সবাই জানে বিমান ভাড়া কত? মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের খরচের ব্রেক-আপ এই হাউসে জমা দিতে হবে। তার সেখানে থাকার খরচ এবং অন্যান্য হিসাব এখানে দিতে হবে। তিনি বিদেশি মুদ্রা আইন লঙ্ঘন করেছেন কিনা? এবং করলে তিনি গ্রেপ্তার হতে পারেন বলে আমি এই আশঙ্কা প্রকাশ করছি। এবং সেই জন্যই নিজেকে বাঁচিয়ে চলার জন্য আজকে এই হিসাব-নিকাশ দেওয়া হয়েছে। আজকে হাওলা কেলেঙ্কারির কথা বলা হচ্ছে। কিন্তু এই কেলেঙ্কারিও কম নয়। বিনয়বাবু ঠিকই বলেছেন এই সরকার কন্ট্রাক্টারদের, ঠিকাদারদের। এই সরকার অফ দি ঠিকাদার, বাই দি ঠিকাদার, ফর দি ঠিকাদার। এজন্য তাকে সাধুবাদ জানাই। তিনি এই সরকারের চরিত্র উৎঘাটিত করতে পেরেছেন। আজকে পশ্চিমবঙ্গ সব রাজ্য থেকে পেছিয়ে রয়েছে। দুর্নীতিতে আকণ্ঠ নিমজ্জিত এই সরকার। বাংলার অগ্রগতি আজকে নেমে গেছে। এই রাজ্য সরকারের প্রকৃত চেহারা এবং চরিত্র রাজ্যপালের ভাষণে উল্লিখিত হয়নি বলে এই ধন্যবাদ প্রস্তাবের বিরোধিতা করে এবং আমার আনা সংশোধনীগুলো সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ফজলে আজম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আনা ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের আনা সংশোধনী প্রস্তাবের সমর্থন করে আমার সীমিত বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মানুষ যখন জলে ডুবতে বসে তখন সে জলের উপরে একটা কুটো পেলেও তাই ধরে প্রাণ বাঁচাতে চেষ্টা করে। আজকে মমতা বন্দ্যোপাধ্যায়ের আওয়াজ যখন তুফানে পরিণত হল বামপন্থীদের নিষ্পেষীত এবং ধুলিস্যাৎ হবার উপক্রম হল তখন হাওলার মতো একটা কুটো পেয়ে তারা বেঁচে থাকার চেষ্টা করছেন। আমি আজকে আমাদের প্রধানমন্ত্রী নরসিমা রাওকে ধন্যবাদ জানাব যে, তিনি তার ক্যাবিনেটের কিছু মন্ত্রীর বিরুদ্ধে ৬৫ কোটি টাকা হাওলা কেলেঙ্কারি নাম ওঠায় সৎসাহস দেখিয়েছে তাদের বিরুদ্ধে সি বি আই-এর তদন্ত করার এবং তাদের শাস্তির ব্যবস্থা করেছেন। কিন্তু দুঃখের সঙ্গে আজকে বলতে হচ্ছে, দীর্ঘ ১৯ বছরে পশ্চিমবঙ্গে বামফ্রন্টের অপশাসনে আলিপুর ট্রেজারি কেলেঙ্কারি হয়েছে, বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারি, ট্রাম কেলেঙ্কারির রশিদ কেলেঙ্কারি, মুসলমানদের সম্পত্তি নিয়ে কেলেঙ্কারি হয়েছে কিন্তু সেগুলোর

সি বি আই তদন্ত করানোর সাধ্য হয়নি বা কারও শাস্তি হয়নি। দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, এই সমস্ত কেলেঙ্কারি এবং রশিদ কেলেঙ্কারির সঙ্গে আপনাদের দলের লোকেরা জড়িত। যদি তা না হয় তাহলে সাময়িকভাবে আপনাদের দলের বিধায়ক এবং মুখ্যসচেতক-এর শাস্তি হল কেন? কিন্তু আপনাদের হিম্মত নেই এগুলোর সি বি আইকে দিয়ে তদন্ত করানোর। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে দ্বিতীয় অনুচ্ছেদে বর্ণনা করেছেন যে পশ্চিমবঙ্গে ১৯৯৫ সালের আইন-শৃঙ্খলা অনেক ভাল ছিল। আমি তাই মাননীয় রাজ্যপালকে জিজ্ঞাসা করতে চাই যে, বামফ্রন্ট সরকারের ১৯ বছরের শাসনকালের মধ্যে রাজ্যপাল একটি বছর ১৯৯৫ সালকে কিভাবে বেছে নিলেন। ১৯৯৫ সালের কথা তিনি বলেছেন, কিন্তু এই ১৯ বছরে বামফ্রন্ট শাসনে আমরা দেখেছি পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি খুব খারাপ, ১৯৯৫ সালের কথা দূরে থাক। বামফ্রন্ট সরকারের এই ১৯ বছরের শাসনে আমরা দেখতে পেলাম আইন-শৃঙ্খলার অবনতি, নারী নির্যাতন, খুন-খারাপী। বিগত দিনে এই বিধানসভায় মাননীয় মুখ্যমন্ত্রী তিনি তার বক্তব্যের মধ্যে বললেন যে ১৯৯৫ সাল পর্যন্ত এই রাজ্যে খুন হয়েছে ১৬৪০ জন, ডাকাতি হয়েছে ৪১৬টি, নারী ধর্ষণ ৭৮৭, বধূ নির্যাতন ১৮৭টি। তাই ভাবতে অবাক লাগে মাননীয় রাজ্যপাল ১৯টি বছরের মধ্যে ১৮ বছর বাদ দিয়ে শুধু ১৯৯৫ সালটা বেছে নিলেন, ১৯৯৫ সালে আইন-শৃঙ্খলা অনেক উজ্জ্বল। মাননীয় রাজ্যপালের ভাষণে পুলিশ লক-আপে মৃত্যুর ঘটনার কোনও উল্লেখ নেই, অথচ মাননীয় মুখ্যমন্ত্রী তার ভাষণে বলেছেন পুলিশ লক-আপে ১৯৯৪ সালে ২২ জনের মৃত্যু হয়, ১৯৯৫ সালে ২৬ জনের মৃত্যু হয়। আমরা দেখেছি কেরালায় তদানীন্তন কংগ্রেসি মুখ্যমন্ত্রী করুণাকরণ ছিলেন, তার রাজত্বে রাজন বলে এক জন ছাত্রের পুলিশ লক-আপে মৃত্যু হওয়ার পরে, তার বিরোধীদল তার পদত্যাগ দাবি করেছিল এবং সেই করুণাকরণ পদত্যাগ করেছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গে বিগত ১৯ বছরে ২১৮ জনের উপর মানুষের পুলিশ লক-আপে খুন হয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এখানে বিরোধী দল তার পদত্যাগের দাবি করলেও তিনি নির্লজ্জের মতো চুপ করে বসে আছে, পদত্যাগ করার কথা চিন্তাও করছেন না। ইংরাজি পঠন-পাঠ ও পাশ-ফেল প্রথা তুলে দেওয়ার এবং শিক্ষার মানের অবনমনের কোনও কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। আমরা দেখেছি প্রাথমিক স্তর থেকে ইংরাজি ভাষা তুলে দেওয়া হল। অর্থাৎ গরিব, অসহায় কৃষক, মজুরের ছেলেরা ইংরাজি ভাষা শিক্ষা করতে পারবে না।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনা চলছে, আমি এই ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা সমস্ত সংশোধনী বিরোধিতা করে কিছু কথা তুলে ধরছি। মাননীয় রাজ্যপালের ভাষণে রাজ্য সরকারের কাজকর্মের সাফল্য যেভাবে তুলে ধরা হয়েছে সেটা কার্যত বিরোধী পক্ষের মাননীয় সদস্যবৃন্দ স্বীকার করতে না পেরে চিৎকার, চেঁচামেচি, হইচই করে বিকৃত, অসত্য ও অন্তঃসার শূন্য ভাষণ দিয়ে যাচ্ছেন বিগত চারদিন ধরে। স্বাধীনতার পরবর্তীকালে কংগ্রেস দল এবং তাদের সরকার বহু কলঙ্কিত ইতিহাস সৃষ্টি করেছেন। বর্তমানে সেই কলঙ্কের ইতিহাস সর্বোচ্চ সীমায় পৌঁছেছে। এখানে

কলঙ্কের উল্লেখ না করাই ভাল, কত নাম করা যাবে? সৌগতবাবু কাল একটি কথা বলেছেন, জানি না, কেন বলেছেন। হাওলা কেলেঙ্কারির বিষয়টা খুবই উদ্বেগের এবং লজ্জার। এটা তিনি উল্লেখ করেছেন। আইন-শৃঙ্খলা ও মানবাধিকারের প্রশ্নও তুলেছেন। মাননীয় সদস্যদের এ কথা বলতে চাই, রাজ্যের আইন-শৃঙ্খলা ও মানবাধিকার রক্ষা হচ্ছে কি না, সেটা প্রথমে ভাবতে হবে। বোম্বাইয়ে বিস্ফোরণের পর কেন্দ্রীয় সরকারের ভোরা কমিশনের রিপোর্টে কি বলা হয়েছে? সেই রিপোর্টে ক্যাটিগোরিক্যালি বলা হয়েছে, 'রাজনীতিবিদ, সরকারি আমলাদের সঙ্গে অপরাধীদের ঘনিষ্ঠ যোগাযোগ আছে।' শুধু তাই নয়, আরও বলা হয়েছে, 'ঘনিষ্ঠ যোগাযোগের মাধ্যমে অপরাধী চক্র দেশের কোনও কোনও জায়গায় রাষ্ট্র যন্ত্রকে বিকল করে দিয়ে সমান্তরাল গভর্নমেন্ট পরিচালনা করছে।' এর জন্য দায়ী কে? আজকে এই জবাব আপনাদের দিতে হবে। এরপরেও আপনারা আজকে এখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলছেন? আপনারা আক্রমণ করবেন, পুলিশের চেয়ার দখল করবেন, মারধোর করবেন, বাস ট্রামে আগুন লাগাবেন, ভাঙচুর করবেন, উস্কানিমূলক বক্তৃতা দেবেন, নিজেদের হাতে আইন তুলে নিয়ে আইন ভাঙবেন, আর এখানে এসে বলবেন রাজ্যে আইন-শৃঙ্খলা নেই! তারপর আবার এখানে মানবাধিকারের কথা বলা হচ্ছে—গতকাল মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় জাতীয় মানবাধিকার কমিশনের চেয়ারম্যানের কথাকে বিকৃত করেছেন। ১৮ই নভেম্বর, ১৯৯৫ সালে জাতীয় মানবাধিকার কমিশনের চেয়ারম্যান বিচারপতি রঙ্গনাথ মিত্র কলকাতার রাজভবনে সাংবাদিক সম্মেলন করে বলেছেন, 'এ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার মানবাধিকার রক্ষার প্রশ্নে যে উদ্যোগ নিয়েছে তা দেশের মধ্যে খুবই সন্তোষজনক।'

তিনি আরও বলেছেন, 'পশ্চিমবঙ্গ সরকার এ পর্যন্ত একটাও পুলিশ হেপাজতে মৃত্যুর ঘটনাকে গোপন করে নি এবং প্রতিটি ক্ষেত্রেই যথাযথ ব্যবস্থা নিয়েছে।' এখন পর্যন্ত গোটা দেশের মধ্যে পুলিশ হেফাজতে মৃত্যুর ঘটনা ঘটেছে সবচেয়ে বেশি দিল্লিতে—সেখানে ৬৫টা ঘটনা ঘটেছে। এ কথা কি আপনারা কেউ অস্বীকার করতে পারেন? আর মস্তান বাহিনী বা গুন্ডা বাহিনীর কথা বলছেন! আমি আপনাদের একটু পেছনের দিকে লক্ষ্য করতে বলছি—১৯৯২ সালের ৩রা মে তারিখে 'রাজ্য রাজনীতি' নিয়ে বরুণ সেনগুপ্ত বাবু বর্তমান পত্রিকায় কি লিখেছেন? স্যার, ৩/৫/৯২ তারিখে বরুণ সেনগুপ্ত লিখেছেন, "স্বাধীনতার অল্প কিছু দিন পরে ভূপতি মজুমদার এবং কালীপদ মুখার্জির যৌথ উদ্যোগে এবং ডাঃ বিধানচন্দ্র রায়ের মৌন সম্মতিতে পশ্চিমবাংলায় একটা মস্তান বাহিনী গড়ে ওঠে।" তিনি আরও বলেছেন, "এই মস্তান বাহিনী কাদের নিয়ে গঠিত হয়, '৪৬ সালের দাঙ্গায় মারামারি, কাটাকাটি, খুনোখুনি, লুটপাট করে হাত পাকানো এক দল সমাজবিরোধীকে নিয়ে। এদের কি প্রধান কাজ ছিল, ধরে ধরে কমিউনিস্টদের খুন করা।" এই তো আপনাদের আইন-শৃঙ্খলার নমুনা। এরপরেও আপনাদের মুখ থেকে আমাদের রাজত্বকালে আইন-শৃঙ্খলার কথা শুনতে হবে! আপনাদের মুখে ঐসব কথা শোভা পায় না। আপনারা আইন-শৃঙ্খলার কথা বলছেন, ধর্ষণের কথা বলছেন। কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র বিভাগের পক্ষ থেকে যে দলিল পেশ করা হয়েছে তাতে বলা হয়েছে—ভায়োলেন্স এগেনস্ট উয়োম্যান—১৯৮৭ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত সারা ভারতে নারীদের ওপর অত্যাচারের যে চিত্র তুলে ধরা হয়েছে তাতে বলা হয়েছে,

১৯৮৭ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত সারা ভারতবর্ষে নারীদের ওপর অত্যাচারের সংখ্যা সামগ্রিকভাবে শতকরা ৩৭ ভাগ বৃদ্ধি পেয়েছে, ধর্ষণের সংখ্যা শতকরা ২৬.১ ভাগ বৃদ্ধি পেয়েছে, কিডন্যাপিং-এর পরিমাণ ৩৬.৪ ভাগ বৃদ্ধি পেয়েছে। পণ-প্রথার বলি শতকরা ১৬৯.৭ ভাগ বেড়েছে। আরও আশ্চর্যের বিষয় সারা দেশে নারীদের ওপর যে অত্যাচার সংগঠিত হয় তার মধ্যে শতকরা ৬৮ ভাগেরও বেশি উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ, রাজস্থান, মহারাষ্ট্র এবং দিল্লিতে। আর ঐ দলিল আরও বলছে—পশ্চিমবঙ্গে মাত্র শতকরা ৫ ভাগ। এটা কি আপনারা কেউ অস্বীকার করতে পারেন? সুতরাং সারা দেশের তুলনায় পশ্চিমবাংলায় যে আইন-শৃঙ্খলা অনেক উন্নত, পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা পরিস্থিতি যে অনেক উচ্চ স্থানে আছে, একথা কি কেউ অস্বীকার করতে পারবেন? অম্বিকাবাবু কালকে বলেছেন, ''আপনাদের রন্ধ্রে রন্ধ্রে তত্ত্ব এবং তত্ত্ব কথাই রাজ্যের সর্বনাশ করছে।'' অম্বিকাবাবু একথা মনে রাখবেন দেশের আজকে খুবই দুর্দিন—দুর্নীতি, অন্যায়, অবিচার, ধর্মীয় অসহিষ্ণুতার ধারক, বাহকদের বিরুদ্ধে, সামাজিক অন্যায়, অত্যাচার, অবিচারের বিরুদ্ধে লড়াই-এর সব চেয়ে সামনে আছে তত্ত্বের ধারক-বাহকরা। অস্বীকার করতে পারেন? আর সাফল্যের দিকটা ছোট করলেন আপনারা। আমাদের পশ্চিমবঙ্গে কি হয়েছে— খাদ্য শস্যের সর্বকালীন রেকর্ড হয়েছে। ১ কোটি ৩৩ লক্ষ মেট্রিক টন, ভূমি সংস্কারের ফলে। ভারতবর্ষে এই জিনিস আর কোথায় আছে? জমির কেন্দ্রীভবন ভেঙেছে। ১৯৩১ সালে জোতের সংখ্যা ছিল ১৫ লক্ষ। ১৯৭০-৭১ সালে ছিল ৪২ লক্ষ আর ১৯৯০-৯২ সালে ৬২ লক্ষ ৬৩ হাজার ৭৮৬ জন মানুষের হাতে জমি এসেছে। এটা কি কম অগ্রগতি? আজকে নিরক্ষর মানুষ—পৃথিবীতে যত নিরক্ষর মানুষ আছে ভারতবর্ষে তার অর্ধেক। এই অবস্থায় পশ্চিমবাংলায় শিক্ষার হার শতকরা ৬৯ ভাগ। এটা কি কম অগ্রগতি? তাই আমি বলতে চাই, কংগ্রেস মানেই কেলেঙ্কারি আর বি জে পি মানে ধর্মের নামে নারকীয় তান্ডব, ধ্বংসলীলা ও উৎপীড়ন। এরা সবাই ষড়যন্ত্রের প্রতীক। বর্তমানে নরসিমা রাও চক্রব্যুহের মধ্যে আটকা পড়েছে। ষড়যন্ত্র এবং স্বৈরতন্ত্রের প্রতীক কংগ্রেস এবং ধর্মীয় ফ্যাসিবাদী বি জে পি। সেইজন্য এইসব দলকে জনগণ থেকে বিচ্ছিন্ন করতে হবে। আজকে দেশবাসীর যে সংগ্রাম দেশ ও মানুষের অগ্রগতির জন্য চলেছে। সেই সংগ্রামকে আরও জোরদার করতে হবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে ধন্যবাদ জানিয়ে এবং সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সরকারি দলের গুরুত্বপূর্ণ বক্তাদের বক্তব্য আজকে শুনেছি এবং বিগত ৩ দিন ধরে শুনেছি। আজকে মূলত যে প্রসঙ্গ নিয়ে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় নিয়ে এসেছেন তারই উপর বিতর্ক হচ্ছে। আমরা বিরোধীদলে আছি, সেইজন্য কোনও ধন্যবাদ দিতে পারছি না। এরই পরিপ্রেক্ষিতে আমাদের দলের বক্তারা বক্তব্য উপস্থাপনা করেছেন। আমাদের দলের বিভিন্ন সদস্যরা রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে যে সমস্ত

প্রস্তাবগুলি রেখেছেন তাকে সমর্থন করছি এবং ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় সদস্য শ্রী আবুআয়েশ মন্ডল সাহেব নীতি, কমিউনিস্ট পার্টি এবং কংগ্রেসের সম্পর্কে কটাক্ষ করেছেন। আমি তারই পরিপ্রেক্ষিতে বক্তব্য রেখে আসল প্রসঙ্গে যাব। আবুআয়েশ মন্ডল এমন একটি দলের সদস্য মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যাদের জন্ম হয়েছে ১৯৬৪ সালে। ভারতীয় কমিউনিস্ট পার্টির ইতিহাস ৭০ বছর। আর ভারতীয় জাতীয় কংগ্রেস ১১২ বছর পেরিয়ে ১১৩ বছরে পড়েছে। এমন একটি দলের সদস্য রবীনবাবু, যাদের জন্ম দেশদ্রোহিতার মধ্য দিয়ে, চিন দেশের দালালি করে আর ভারতবর্ষের সংবিধানকে পুড়িয়ে এবং এই আজাদি ঝুটা হ্যায়ে এই কথা বলে। এই রাজনৈতিক দল প্রথম থেকেই পার্লামেন্ট অ্যাসেম্বলিকে শুয়োরের খোঁয়াড় বলেছেন বুদ্ধদেববাবুর নেতৃত্বে এবং দুর্ভাগ্যজনক ভাবেই এরা ঢুকে পড়েছেন এই পবিত্র কক্ষে। এরা কোনওরকমভাবে ঢুকে পড়েছেন গণতন্ত্রকে হত্যা করতে, গণতান্ত্রিক পদ্ধতিকে খুন করতে এবং একদলীয় ফিউডাল কারেকটার প্রোলেটারিয়েত ডিকটেটরশিপের নাম করে ঢুকে পড়েছে এইসব পারভেসিভ পলিটিক্যাল ক্যারেকটারের মধ্য দিয়ে। ফলে অন্ধভাবে শুধুমাত্র কংগ্রেসের বিরোধিতা করতে গিয়ে এরা রাজ্যকে রসাতলে নিয়ে গেছেন এবং তারফলেই একটা বিপদজনক, হতাশাজনক ভয়াবহ চিত্র আজকে রাজ্যপালের ভাষণে ফুটে উঠেছে। সেইজন্য আমি বিরোধিতা করছি। আজকে আবুআয়েশ মন্ডল বললেন যে পশ্চিমবাংলা এতবড় স্বর্গ রাজ্য যেখানে ক্রুয়্যালটি এগেনস্ট উয়োমেন এবং ভায়লেন্স এগেনস্ট উয়োমেন ইজ লেস ইন ইন্ডিয়া। আমি জানি না উনি কোন বই থেকে পড়াশুনা করেছেন, কিছু পড়াশুনা করুন। না ঘটনাটা তা নয়। আমি ক্রাইম ইন ইন্ডিয়া থেকে রেফারেন্স দিচ্ছি, এটা গভর্নমেন্ট অফ্ ইন্ডিয়ার পাবলিকেশন, তাতে দেখা যাচ্ছে ক্রাইম অ্যান্ড ভায়লেন্স এগেনস্ট উয়োমেন, মলেস্টেশন অব উয়োমেন-এ ৩২টি রাজ্য এবং ৬টি কেন্দ্র শাসিত অঞ্চলের মধ্যে সিক্সথ পোজিশন। ক্রুয়াল্টি এগেনস্ট উয়োমেন-এ ভারতবর্ষের সমস্ত রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলের মধ্যে থার্ড। স্যার, ডাউরি ডেথ, সমস্ত রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলের মধ্যে সিক্সথ। কিডন্যাপিং অব উয়োমেন সমস্ত রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলের মধ্যে ফিপ্থ। রেপ, ওরা যাকে ধর্ষণ বলেন, পশ্চিমবঙ্গের জ্যোতি বসুর নেতৃত্বে দখল করেছে সেভেন্থ পজিশন। এই হল এদের পশ্চিমবঙ্গ স্বর্গ রাজ্য এবং আইনের ক্ষেত্রে মরুদ্যান।

আবুআয়েশ মন্ডল ক্রাইম ইন ইন্ডিয়া, গভর্নমেন্ট অব ইন্ডিয়া পাবলিকেশন মিনিস্ট্রি অব হোম অ্যাফেয়ার্স, এটা লেটেস্ট পাবলিকেশনের রেফারেন্সএ, এটা পড়ে নেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল বলেছেন, এই রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি খুব ভাল। কি রকম ভাল? না, এখানে দুটো ডি জি, ১২টা আই জি, ২৪টা ডি আই জি এবং প্রায় ২০ গুণ মাথা ভারি পুলিশ প্রশাসন। ৭৪ সালের পুলিশ বাজেট ছিল মাত্র ৩০ কোটি টাকা, ৯৫ সালে সেটা বেড়ে হল ৫২৭ কোটি টাকা। ৯৫ সালে নন-একজিকিউটেড ওয়ারেন্ট অর্থাৎ যাদের বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা জারি করা হয়েছে অথচ গ্রেপ্তার করা হয়নি, তার সংখ্যা হল ৭২ হাজার ৫৩৩। শুধু সুভাষ চক্রবর্তীর জেলাতে, যেখানকার উনি নটোবর এবং যিনি এদের প্রশয় দিচ্ছেন, সেখানে গ্রেপ্তারি পরোয়ানা জারি করা হয়েছে, কিন্তু গ্রেপ্তার করা হয়নি,

তার সংখ্যা হল ১৬ হাজার ১২০। টোটাল ৭২ হাজার ৫৩৩ জামীন অযোগ্য গ্রেপ্তারি পরোয়ানা জারি করা হয়েছে, অথচ গ্রেপ্তার করা হয়নি। এই হচ্ছে স্বর্গ রাজ্য পশ্চিমবঙ্গ। আবু আয়েশ মন্ডল সাহেব বললেন এখানে মেয়েদের মর্যাদা রক্ষিত হয়। এদের নাটের গুরু মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যিনি পুলিশের কর্তা হয়ে বসে রয়েছেন। তার আমলে ১৯ বছর ধরে ৩০ কোটি টাকা থেকে ৫২৭ কোটিতে পুলিশ বাজেট ঠেকেছে। একটা আই জি, ছিল এখন ১২টা। দুটো ডি জি এবং ২৪টা ডি আই জি, আপনি চিন্তা করতে পারেন আমরা কোথায় দাঁড়িয়ে আছি? ছায়া বেরা যিনি আমাদের জেলার প্রতিনিধি এবং মন্ত্রী তার সম্মানই শুধু রক্ষা নয়, এবার আমাদের কাপড় ধরে টানাটানি করবে। এই সম্পর্কে জ্যোতিবাবুকে আগে থেকে জানিয়ে রাখুন। এইগুলো তার জানা দরকার। আমাদের এই জায়গায় গিয়ে আইন শৃঙ্খলার অবস্থা সামলাতে হচ্ছে। লক-আপ ডেথ নিয়ে আমি কিছু বলব না, গতকাল প্রশ্নোত্তর দিতে গিয়ে মুখ্যমন্ত্রী বলেছিলেন, আমরা রেকর্ড রাখি অন্য কোনও রাজ্য রেকর্ড রাখে না। আমার কাছে হিউম্যান রাইটস কমিশনের ৯৪-৯৫-এর অ্যানুয়াল রিপোর্ট আছে। তাতে দেখতে পাচ্ছি ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলো এখানে তাদের রেকর্ড রিফ্লেক্ট করেছে। পশ্চিমবাংলা এতই স্বর্গ রাজ্য যে ইট হ্যাজ টেকেন সেকেন্ড প্লেস, নেক্সট টু বিহার আসাম এবং পশ্চিমবঙ্গ ১৭/১৮ স্থান দখল করেছেন ৯৪ সালে। ভয়ঙ্কর অবস্থা। আজকে এই পরিস্থিতিতে এ বছর এখনও পর্যন্ত ২৮ উনি বলেছিলেন, দিল্লিতে কিছুই থাকে না। আমি বই খুলে মুখ্যমন্ত্রীকে বলেছিলাম, দিল্লিতে রিপোর্টেড custodial death is five. আমি দেখিয়ে দিয়েছি। উনি তো পড়াশুনা করেন না, ঐ সুজিত পোদ্দার বা মিঃ মেনন যা লিখে দেন বা হোম সেক্রেটারি যা লিখে দেন উনি সেটাই এখানে এসে পড়েন। আসল পড়াশুনা করার ধৈর্য ওর নেই। আর কিছু বললেই উত্তেজিত হয়ে পড়েন। আজকে এই অবস্থা এখানে চলছে। মাননীয় বিনয়বাবু এখান থেকে উঠে চলে গেলেন, জানি না লজ্জায় কিনা, বা রবীন বাবুদের মতোন মডেল দেখে কিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় বলেছেন এবং মাননীয় বিনয়বাবু সহ ওরা সকলে দাবি করেন যে এখানে নাকি ভূমি সংস্কারের কাজ অনেক এগিয়েছে এবং এই ভূমি সংস্কার না করলে দেশ এগুবে না। ঠিক কথা। ওরা বলেন, বাংলায় এই বামফ্রন্ট সরকারের আমলে নাকি সবচেয়ে ভাল ভূমি সংস্কারের ব্যাপারে কাজ হয়েছে। স্যার, এ ব্যাপারে আমার কাছে তথ্য আছে আমি সেটা দিচ্ছি এবং আশা করছি যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমি তথ্য দিয়ে যা বলছি তার জবাব দেবেন। কারণ আজকে ১২ বছর ধরে বলে বলেও এর জবাব আমি পাই নি। স্যার, আজ পর্যন্ত ভূমি সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে এক নং স্থানে। হ্যাঁ, এক নম্বরে। কিন্তু বিনয়বাবুর নেতৃত্বে, জ্যোতিবাবুর নেতৃত্বে গত ১৯ বছর ধরে কি পরিমাণ জমি এখানে অধিগৃহীত হয়েছে এবং তার কত ডিস্ট্রিবিউটেড হয়েছে. কতজন বেনিফিসিয়ারি তা পেয়েছেন? আর ১৯৭৭ সালের আগে কত হয়েছে? আশা করি এর জবাবটা মুখ্যমন্ত্রী দেবেন। আমার কাছে সে ব্যাপারে তথ্য আছে, আমি তা পেশ করছি। এটাই বিধানসভার শেষ অধিবেশন, মানুষকে বলতে হবে এই সরকারের আমলে এ ব্যাপারে কি কাজ হয়েছে। স্যার, আজ পর্যন্ত কৃষিযোগ্য জমি খাস হয়েছে ১২ লক্ষ ৮০ হাজার একর। মাননীয় রাজ্যপালও বলেছেন ১২

লক্ষ ৮০ হাজার একর কৃষিজমি খাস হয়েছে। এরমধ্যে বামফ্রন্টের আমলে ১৯ বছর ধরে—বিনয়বাবু আমার প্রশ্নের জবাবে লিখিতভাবে জানিয়েছেন—খাস হয়েছে ৩ লক্ষ ১৫ হাজার একর। আজ পর্যন্ত জমি যেখানে খাস হয়েছে ১২ লক্ষ ৮০ হাজার একর সেখানে বামফ্রন্টের আমলে ৩ লক্ষ ১৫ হাজার একর খাস হলে কংগ্রেসের আমলে খাস হয়েছে ৯ লক্ষ ৬৫ হাজার একর। তার মানে আমাদের আমলে এটা খাস হয়েছে। তারপর আজ পর্যন্ত খাস হওয়া জমি ভূমিহীনদের মধ্যে বিলি হয়েছে ৯ লক্ষ ৮২ হাজার একর। ১৯ বছরের বামফ্রন্টের আমলে জ্যোতিবাবু, বিনয়বাবুদের নেতৃত্বে কত জমি বিলি হয়েছে? বিনয় চৌধুরি মহাশয় ১৯শে এপ্রিল ৯৫ সালে আমার প্রশ্নের জবাবে বলেছেন ৩ লক্ষ ৩৮ হাজার একর। ৯ লক্ষ ৮২ থেকে ৩ লক্ষ ৩৮ হাজার বাদ দিলে ৬ লক্ষ ৬৪ হাজার একর। এই জমি আমাদের আমলে আমরা বিলি করেছি। তখন কি ছিল? তখন ছিল ব্লক স্তরে সি পি এম, সি পি আই, ফরওয়ার্ড ব্লক, আর এস পি, কংগ্রেস দলকে নিয়ে সর্বদলীয় কমিটি করে জমি বণ্টন করা। সেই সময় ব্লক লেভেলে ল্যান্ড অ্যাডভাইসারি কমিটি করে জমি বণ্টন করা হয়েছে ভূমিহীনদের মধ্যে পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যার কত সংখ্যক ভূমিহীন মানুষ আছেন—ল্যান্ডলেস লেবার? ৫১ লক্ষ্য আজ পর্যন্ত কত ভূমিহীন মানুষকে এখানে জমি দেওয়া হয়েছে?

[4-10 — 4-20 p.m.]

২২ লক্ষ ৭১ হাজার টিল ডেট। বামফ্রন্টের আমলে ১৯ বছরে কত ভূমিহীনকে ভূমি দেওয়া হয়েছে? ১২ লক্ষ ৫৭ হাজার। তাহলে ওদের ১৯ বছরে ওরা ১২ লক্ষ ৩৭ হাজার মানুষকে ভূমি দিয়েছেন আর আমাদের ৫ বছরে—১৯৭২ থেকে ১৯৭৭ সালে আমরা দিয়েছি ১০ লক্ষ ৩৪ হাজার জন মানুষকে। তারজন্য আমাদের কোনও দাঙ্গা করতে হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার জন্য কোনও দাঙ্গা করতে হয়নি, তার জন্য একটা গরিব মানুষকে আর একটা গরিব মানুষের মাথায় ডান্ডা মারতে হয়নি, তার জন্য একটা গরিব মানুষের গ্রামীণ পরিবেশে আগুন জ্বালিয়ে দিয়ে ফসল লুঠ করতে হয়নি। আজকে রাজনৈতিক সংঘর্ষ বাড়ছে, অস্থিরতা বাড়ছে। আজকে ভূমি বণ্টনের নামে যা প্রচার করা হচ্ছে বাস্তবে তার কোনও মিল নেই। আজকে এটাই হচ্ছে বাস্তব সত্য, এটাকে স্বীকার করতে হবে। শিক্ষা ব্যবস্থায় আজকে লন্ডভন্ড চলছে। আমি বিস্তারিত ভাবে বলব না। আমি শুধু দু-একটি কথা বলতে চাই। শিক্ষাকে যদি আমরা প্রাথমিক স্তরে কাউন্ট করি এবং প্রাথমিক শিক্ষার বুনিয়াদ যদি ধরি তাহলে দেখব যে পশ্চিমবঙ্গে শিক্ষা এবং স্বাক্ষরতার প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে প্রাথমিক শিক্ষক এবং শিক্ষিকা এরা কি অবস্থায় দিন কাটাচ্ছে? ১৯৮৬ সালে পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে প্রাথমিক স্কুলের সংখ্যা ছিল ৫১ হাজার ৩টি। ১৯৯৫ সালে প্রাথমিক স্কুলের সংখ্যা হচ্ছে ৫১ হাজার ২১টি। অর্থাৎ ১০ বছরে এই করিতকর্মা শিক্ষা দরদী সরকার মাত্র ১৮টি প্রাথমিক স্কুল তৈরি করেছে। অর্থাৎ ৩৪৬টি ব্লকের ৩৮ হাজার গ্রামে মাত্র ১৮টি স্কুল তৈরি করেছে। এই সরকার তাহলে কোন জায়গায় দাঁড়িয়ে আছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে বলেছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, উনি আইনের কথা বলেন। সুপ্রীম কোর্টের ভার্ডিকট আছে। সেখানে বলছে যে প্রাথমিক শিক্ষক নিয়োগের

ক্ষেত্রে এই সরকার এবং এদের দল সি পি এম মেদিনীপুর এবং মালদায় হাজার হাজার বেকার যুবক-যুবতীকে বঞ্চিত করে এবং যারা বেসিক ট্রেনিং প্রাপ্ত শিক্ষক-শিক্ষিকা চাকুরি পাবার যোগ্য তাদের বঞ্চিত করে, ক্লাশ ১০ ফেল, যারা ইনটারভিই দেয়নি তাদের পাশ করিয়ে দিয়ে চাকরি দেওয়া হল। কোর্টে মামলা হল। অ্যাপেক্স কোর্ট অব কান্ট্রি কি অর্ডার করল? অর্ডার করল, "Keeping in view the nature of the irregularities and illegalities committed in the preparation of the panels in the District of Malda and Midnapore we feel that the more recasting of the panels, as directed by the High Court in respect of panel of Midnapore would not meet the ends of the justice and the legitimate aspirations of the bonafide and deserving candidates. We, therefore, quash the panels for recruitment to the post of primary school teachers in the district of Malda and Midnapore and direct the respective Boards/Councils to prepare fresh panels in accordance with law."

এরপরে কিছু বলবেন মাননীয় মুখ্যমন্ত্রী? এরা সমস্ত আইনকে বৃদ্ধাংগুষ্ঠ দেখিয়েছে। আপনাদের সহকর্মী কান্তিবাবু, এই দলের নেতৃত্বে পরিচালিত প্রাথমিক স্কুল কাউন্সিলে মালদায় এবং মুর্শিদাবাদে সুপ্রীম কোর্টের অর্ডারকে ভায়োলেট করে আবার ঐ চোরদের দিয়ে নতুন করে ইন্টারভিউ স্টার্ট করে দিয়েছে। এরা কোন আইনের কথা বলে, কোন আইন-শৃঙ্খলার কথা বলে, কোন বিবেকের কথা বলে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে অফিসার এই অপকর্ম করে এদের ইললিগ্যাল প্যানেলে সই করেছিল, তাকে শাস্তি দেওয়া দুরে থাক, তাকে প্রোমোশন দিয়ে, এক্সটেনশন দিয়ে স্পেশাল অফিসারের পদে নিয়োগ করা হয়েছে। আজকে আমরা কোন জায়গায় দাঁড়িয়ে আছি? In relation to the specific case of Midnapore district primary teachers appointment. আজকে আপনাকে এর জবাব দিতে হবে। আজকে প্রাথমিক শিক্ষকরা কোন জায়গায় আছে, সেকথা আপনাকে বলতে হবে? পার্থবাবু শিক্ষা নিয়ে বড় বড় কথা বলেছিলেন, আজকে তাকে চলে যেতে হয়েছে। এটা কেন? প্রতিটি মানুষ তাকে বলছেন যে, এটা চলতে পারে না। আজকে সল্টলেকে কাঠা কাঠা জমি দেওয়া হচ্ছে ইংরেজি মিডিয়াম স্কুল তৈরি করবার জন্য মুখ্যমন্ত্রীর নির্দেশে, অপর দিকে বাংলায় ইংরেজি মিডিয়াম স্কুল তৈরি হতে পারবে না, নিজের ব্যক্তিগত উদ্যোগেও এই স্কুল করা যাবে না বলে বিধানসভায় বিল আসছে। বলা হচ্ছে, এক্ষেত্রে সবটাই করবেন সরকার। এখানে প্রশ্ন, রাজ্যে আজকে এই দুমুখো শিক্ষা-ব্যবস্থা কেন? কেন এই সেল্ফ কন্ট্রাডিকশন? আজকে সল্টলেকে, লেক গার্ডেন্সে এবং কলকাতার সমস্ত এলাকাসহ জেলা শহরগুলোতে ইংলিশ মিডিয়াম স্কুল খুলবার জন্য যদি মুখ্যমন্ত্রী দিতে পারেন তাহলে পশ্চিমবাংলার ৩৮,০০০ গ্রামের স্কুলগুলিতে প্রাথমিক স্তরে ইংরেজি তুলে দেওয়া হবে কেন এবং সেখানে ইংলিশ মিডিয়াম স্কুল খুলবার পারমিশনই বা দেওয়া হবে না কেন? কোন নীতির উপর দাঁড়িয়ে আপনারা এটা করছেন? এই অবস্থায় আমরা রাজ্যপালের ভাষণকে সমর্থন করব এটা হতে পারে? কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিমানবাবু, বীরসিংহ গ্রামে গিয়েছিলেন। গত এক মাস আগে আমরা একটি সার্ভে করতে গিয়েছিলাম বিদ্যাসাগরের ঐ গ্রামে সাক্ষরতার প্রশ্নে, কিন্তু সার্ভে করে আমরা কি দেখলাম? ঐ গ্রামে ভোটার সংখ্যা আগে যা ছিল তার

চার গুণ ভোটার হয়েছেন বর্তমানে, কিন্তু সাক্ষরতার ক্ষেত্রে অবস্থাটা কি? যেখানে সাক্ষরতার ক্ষেত্রে এগিয়ে যাবার ব্যাপারে জোরদার প্রচার করা হচ্ছে সেখানে ঐ গ্রামে একটি ব্যাঙ্কের সামনে দাঁড়িয়ে দেখলাম, ২১ জন মানুষ আই আর ডি পি-র লোন তুলতে গেলেন এবং তাদের ১২ জন টিপ সই দিয়ে ব্যাঙ্ক থেকে টাকাটা তুললেন।

সাক্ষরতার প্রশ্নে আমরা দ্বিতীয় পজিশনে ছিলাম ; কেরালার পরেই ছিল আমাদের স্থান। আজকে রাজ্য বাজেটের ২৬ পারসেন্ট টাকা এডুকেশনের জন্য খরচ করা হয় পশ্চিমবঙ্গে। এক্ষেত্রে ফার্স্ট দিল্লি, সেকেন্ড পশ্চিমবঙ্গ, থার্ড মেঘালয়, ফোর্থ কেরালা। এক্ষেত্রে বাজেটের ১০০ টাকার ২৬ টাকা খরচ করি আমরা, দিল্লি করে ২৮ টাকা। পারসেন্টেজ অব লিটারেসিতে আমরা ছিলাম সেকেন্ড পজিশনে, কিন্তু ১৯৯৫ সালে আমাদের পজিশন কত? বর্তমানে লিটারেসিতে আমরা মেয়েদের ক্ষেত্রে ১৯ এবং ছেলেদের ক্ষেত্রে ১৮ এবং কমনে ১৭ তম পজিশনে। এটা কোন এগিয়ে যাবার কথা? আজকে সাক্ষরতার প্রশ্নে কোটি কোটি টাকা খরচ করে শিক্ষকদের জব্দ করবার জন্য আইন হাতে নিয়ে সমস্ত রকম পদক্ষেপ নেবেন, সাক্ষরতার ক্ষেত্রে বাংলার নাম দ্বিতীয় থেকে ১৭তম স্থানে নামিয়ে আনবেন—এসব কি শিক্ষাক্ষেত্রে অগ্রগতির চিহ্ন? এই জায়গাতেই আমাদের প্রতিবাদ। আজকে লালু প্রসাদের বিহারে টেকনিক্যাল এডুকেশন কলেজ আমাদের থেকে বেশি। আজকে বিহারে টেকনিকাল এডুকেশন কলেজের সংখ্যা ১৮, আমাদের এখানে ১২ এবং সেটাও শিবপুরের ডিমড ইউনিভার্সিটিকে ধরে। মহারাষ্ট্রে টেকনিক্যাল এডুকেশন ইনস্টিটিউশনের সংখ্যা ৪৭২, আমাদের মাত্র ৬১। আজকে আমরা কোন জায়গায় দাঁড়িয়ে রয়েছি? আজকে ১৯৯৫ সালে, পার্থবাবু জানেন, রাজ্যে শিক্ষাক্ষেত্রে টোটাল এনরোলমেন্ট যেখানে ১.১০ কোটি, সেখানে হায়ার সেকেন্ডারিতে গিয়ে ৩০ লক্ষে এবং কলেজে গিয়ে এনরোলমেন্টটা ৩ লক্ষে নেমে গেছে, অর্থাৎ ৯৫ পারসেন্ট এনরোলমেন্ট হায়ার সেকেন্ডারির পর আর থাকছে না। কাজেই কোন শিক্ষা প্রসারের কথা আপনারা বলছেন? লেটেস্ট মুখ্যমন্ত্রী বলেছেন যে, আপনারা নাকি শিক্ষাক্ষেত্রে চুরি বন্ধ করেছেন, পরীক্ষায় টোকাটুকি বন্ধ করেছেন। কিন্তু এই শহরেই মেডিক্যাল এম ডি একজামিনেশনে টেকনিক্যাল ডিভাইস দিয়ে, পেজার ব্যবহার করে চুরি করা হয়েছে, যারজন্য ডাঃ সুবীর দত্তকে ডিন করে আনতে হল। আগে যিনি ডিন ছিলেন তিনি এম বি বি এস, এম ডি পরীক্ষায় প্রশ্নোত্তর চুরি আটকাতে পারেননি বলে তাকে পালাতে হল এবং ডাঃ সুবীর দত্তকে ইন্টেরিম পিরিওডের জন্য ডিন করে আনতে হল। সেখানে পরীক্ষা হলে মারপিট হয়েছে, পেজার ব্যবহার করা হয়েছে, ল' পরীক্ষায় দাঙ্গা চলেছে, ইউনিভার্সিটির ক্যাম্পাসে এক ছাত্রীর মাথায় জনৈক ছাত্র সিঁদুর দিয়ে বলেছে—আমাকে তোমার বিয়ে করতে হবে, নাহলে বাঁচতে দেব না। এত লালুপ্রসাদের বিহারের থেকেও খারাপ অবস্থা!

[4-20 — 4-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী ডেভেলপমেন্টের কথা বলছেন পশ্চিমবঙ্গের। আমার কাছে তথ্য আছে এ সম্পর্কে। ১৯৯৫-৯৬ এই আর্থিক বছরের প্রথম ৬ মাস এপ্রিল থেকে ৩০ শে সেপ্টেম্বর ৯৫ কি হয়েছে? উনি বললেন যে প্রধানমন্ত্রী মিথ্যুক, এখানে এসে প্রধানমন্ত্রী রাজনৈতিক বক্তব্য রেখেছেন। আমরা এখানে ঠিকই কাজ করছি, টাকা ফেলে রাখা

হয় নি। প্রধানমন্ত্রী বলেছেন এখানে যে টাকা আসছে সেটা রাজ্যের কাজে লাগছে না মানুষের উপকারে লাগছে না, কত টাকা কি খরচ হয়েছে সেটা বলুন। স্বাভাবিক ভাবেই উনি উদ্বিগ্ন হতে পারেন, উনি শুধু ভারতবর্ষের প্রধানমন্ত্রী নয়, বাংলারও প্রধানমন্ত্রী। ফেডারেল স্ট্রাকচারে উনি এই কথা বলতে পারেন। খারাপ হলে নিশ্চয়ই বলবেন। আমার কাছে তথ্য আছে, আপনি জবাব দেবেন। ১৯৯৫-৯৬ সালের পয়লা এপ্রিল থেকে ৩০এ সেপ্টেম্বর পর্যন্ত ভারত সরকার এবং রাজ্য সরকার মিলিয়ে টোটাল টাকা অ্যালোট হয়েছিল ৫১৮ কোটি ৫৪ লক্ষ টাকা গ্রাম উন্নয়নের জন্য ডাঃ সূর্যকান্ত মিশ্রের নেতৃত্বে, পঞ্চায়েত মন্ত্রীর নেতৃত্বে এই গ্রাম উন্নয়নের কাজ হবে। সেখানে অবস্থাটা কি? আমাদের করিৎকর্মা মন্ত্রী গরিব মানুষের মন্ত্রী বলছেন আমরা এগিয়ে চলেছি। ৩০এ সেপ্টেম্বর পর্যন্ত টাকা দেওয়া হল খরচ করার জন্য এবং সেটা টাইমও বেঁধে দেওয়া হল। এই ৫১৮ কোটি ৫৪ লক্ষ টাকার মধ্যে আমাদের কর্মবীর মন্ত্রী খরচ করতে পারলেন কত? খরচ করছেন ২০১ কোটি ২৭ লক্ষ টাকা। খরচ করতে পারলেন না কত? ৩১৭ কোটি ২৭ লক্ষ টাকা খরচ করতে পারলেন না আমাদের কর্মতৎপর মন্ত্রিসভার কর্মবীর মন্ত্রী। এই টাকার ৮০ ভাগ দেবে কেন্দ্র এবং ২০ ভাগ দেবে রাজ্য, এই টাকা খরচ করতে পারলেন না। এটা জনগনের টাকা, এই কথা প্রধানমন্ত্রী বলেছেন। প্রধানমন্ত্রী এই কথা বলেন নি যে এটা কেন্দ্রীয় সরকারের পৈত্রিক সম্পত্তি, এটা সাধারণ মানুষের সম্পত্তি। এই টাকা আপনারা ধরে রেখেছেন গরিব মানুষের কল্যাণে, সাধারণ মানুষের কল্যাণে এই টাকা কাজে লাগাতে পারেন নি, এই কথা প্রধানমন্ত্রী বলেছেন। আপনি এর জবাব দেবেন।

(এই সময় লালবাতি জ্বলে উঠে)

পরিশেষে আমি আর একটা কথা বলব, আমি এখানে একটা তথ্য দেব, মুখ্যমন্ত্রী মহাশয় জবাব দেবেন। ১৬ই অক্টোবর কেন্দ্রীয় সরকারের গ্রাম উন্নয়ন দপ্তর থেকে প্রতিটি রাজ্যের চিফ সেক্রেটারিদের চিঠি দিয়েছিল। তাতে বলা হল, সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে অভিযোগ আসছে, গ্রাম উন্নয়নের ৮০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছে, ২০ ভাগ টাকা রাজ্য সরকার যুক্ত করছে না, সঠিকভাবে গ্রামে উন্নয়নের টাকা পৌঁছাচ্ছে না, এর জন্য রাজ্য স্তরে একটা সুপারভাইজারি কমিটি মনিটরিং কমিটি, জেলা স্তরে একটা সুপারভাইজারি কমিটি মনিটরিং কমিটি, ব্লক স্তরে একটা সুপারভাইজারি কমিটি মনিটরিং কমিটি করুন যেখানে পঞ্চায়েতের সদস্য থাকবেন, এম এল এ, এম পি-রা থাকবেন, এন জি ও-র প্রতিনিধি থাকবেন প্রাক্তন এম এল এ, এম পি-রা থাকবেন, এস সি অ্যান্ড এস টি-র প্রতিনিধিরা থাকবেন এবং সরকারি অফিসাররা থাকবেন। ১৬ই অক্টোবর থেকে এই সার্কুলারকে গোপনে চেপে রেখে দেওয়া হয়েছে মানা হচ্ছে না। ১৬টি জেলা পরিষদ এবং একটি মহাকুমা পরিষদের মধ্যে আজ অবধি দুটি মাত্র জেলা পরিষদের অডিট হয়েছে এই ১৯ বছরের মধ্যে। ৩৪৬টি পঞ্চায়েত সমিতির মধ্যে ৯টিতে মাত্র অডিট হয়েছে টিল ডেট। কোন জায়গায় দাঁড়িয়ে আছি আমরা? আপনারা ৬৫ কোটি হাওলা নিয়ে চিৎকার করছেন, হাজার হাজার কোটি পঞ্চায়েতের টাকা, গ্রাম উন্নয়নের টাকা, মানুষের কল্যাণে গ্রামাঞ্চল গড়ার টাকা লুণ্ঠন করেছেন, শোষণ করেছেন এবং দলের কাজে লাগিয়েছেন, দলকে বাড়িয়েছেন, পার্টি অফিস বাড়িয়েছেন। গ্রামের কোনও উন্নয়ন করেন নি। সঠিক কাজ করেছেন প্রধানমন্ত্রী। হাওলা নিয়ে বলতে

গেলে বলতে হয়, প্রধানমন্ত্রী নরসিমা রাও কোর্টের নির্দেশ মেনে নিয়েছেন, তার সহকর্মীদের বাঁচাতে চেষ্টা করেন নি, আইন যাতে আইন মতাবেক চলতে পাবে সেই পদক্ষেপ নিয়েছেন। ল উইল টেক ইটস ওন কোর্স। এই কথা মাননীয় মুখ্যমন্ত্রী বলতে পারবেন? মাননীয় মুখ্যমন্ত্রীর কোনও একটা নজির আছে যে কোনও একটা প্রধানের বিরুদ্ধে কোনও কেস রুজু করতে পেরেছেন কোর্টে, একটা অফিসারের বিরুদ্ধে একটা পদক্ষেপ নিয়েছেন? এই হাউসে আলিপুর নজরতখানা নিয়ে আলোচনা হয়েছে, এই হাউসে মাটি কেলেঙ্কারি নিয়ে আলোচনা হয়েছে, এই হাউসে কলকাতা কালেকটরেট নিয়ে আলোচনা হয়েছে, এই হাউসে বহরমপুর ট্রেজারি কেলেঙ্কারি নিয়ে আলোচনা হয়েছে, এই হাউসে দিনের পর দিন অর্থনৈতিক কেলেঙ্কারি নিয়ে আলোচনা হয়েছে। এই রাজ্যে ২২টি তদন্ত কমিটি বসানো হয়েছে, তারমধ্যে ১৩টি কমিশনের রিপোর্ট বেরিয়েছে। আমার জেলায় চুনি কোটাল মারা গেল। তদন্ত কমিশন হল, রিপোর্ট সাবমিট হয়েছে। যার বিরুদ্ধে তদন্ত কমিশন তীক্ষ্ণ নির্দেশ করে রিপোর্ট দিল, সেই বেলা ভট্টাচার্য তাকে আজ পর্যন্ত বহাল রাখা হয়েছে। তার বিরুদ্ধে কোনও শাস্তি দেওয়া হয়েছে? একজন অধ্যাপকের দিকে তীর নিক্ষেপ করার চেষ্টা হয়েছিল, হ'ল না। যারা এখানে হাওলা নিয়ে চেঁচামেচি করছেন, তাদের কাছে আমি শুধু একটি লাইন পড়ে দিচ্ছি। এটি ২১এ এপ্রিল ১৯৯৪ তারিখে কাগজে বেরিয়েছিল, যেখানে রশিদের ছবি ছাপানো হয়েছে—জেলের মধ্যে রশিদ খান কি করে? রশিদ বলছে দাদা মুসিবতে পড়ে যাব। এমনিতেই পুলিশ আমাকে যে করেই হোক জেলের ভেতরে রেখে দেবে। তবে দোস্ত ছিলেন অনেকেই। পুলিশ আর নেতা লোগের দোস্তির ছাড়া অত বড় কারবার চালানো যেত নাকি?' রশিদ এই কথা বলেছেন। কি হল? মুখ্যমন্ত্রী বলছেন, ডাইরি নেই। বিমান বসু বলছেন, ডাইরি আছে। তাহলে কে মুখ্যমন্ত্রী? বিমান বসু, না জ্যোতি বসু, না মাঝখানে বসা বুদ্ধদেব ভট্টাচার্য? কংগ্রেস নেতাদের নাম আছে? তাহলে কে মুখ্যমন্ত্রী, কে নেতা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে সেই কথা আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাচ্ছি এবং দাবি জানাচ্ছি, এই বিষয়ে উনি বলবেন। আমি আমাদের আনা সমস্ত রকম প্রস্তাবকে সমর্থন করে এবং ননী কর মহাশয়ের আনা ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করি এবং এই কথা বলি যে, এই সরকার বিপজ্জনক ভাবে দুর্নীতিগ্রস্ত সরকার। এরা হাওলা হাওলা করে মুক্তি পাবে না। তাই আমি এর তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF THE B. A. COMMITTEE REPORT

**Mr. Speaker :** I now Present the 87th Report of the B. A. Committee, as follows :

| | | | |
|---|---|---|---|
| 26.2.96, Monday : | (i) | The West Bengal Land (Requisition & Acquisition) (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| | (ii) | General Discussion on Budget | 4 hours |
| | (iii) | Presentation of Supplementary Estimates for the year 1995-96 | |

27.2.96. Tuesday : (i) The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) 1 hour

(ii) General Discussion on Budget 4 hours

(iii) Motion for vote on Account

28.2.96, Wednesday : (i) The North Bengal University (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) $\frac{1}{2}$ hour

(ii) The West Bengal College Service Commission (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) $\frac{1}{2}$ hour

(iii) The West Bengal Primary Education (Amendment) Bill, 1996 (Introduction, Considearation & Passing) 1 hour

(iv) Discussion and Voting of Demands for Supplementary Grants for the year 1995-96 2 hours

29.2.96, Thursday : (i) The Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous Provisons (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) 1 hour

(ii) The West Bengal Appropriation Bill 1996 (Introduction, Consideration & Passing) $1\frac{1}{2}$ hours

(iii) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996 (Introduction, Consideration & Passing) $1\frac{1}{2}$ hours

1.3.96, Friday : (i) The West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) 1 hour

(ii) The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) 1 hour

(iii) The West Bengal Fire Services (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Pass-

ing) 1½ hours

(iv) The West Bengal Sales Tax (Amendment) Bill 1996 (Introduction, Consideration & Passing) 1 hour

I now request the Parliamentary Affairs Minister, to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 87th Report of the B. A. Committee, as presented in the House, be agreed to.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বি এ কমিটির মেম্বার। তবে আমি আপনার কাছে একটি অনুরোধ করছি, এটি আর একবার কনসিডার করার জন্য বি এ কমিটিতে নিয়ে যান। কারণ ২৮৭-এ প্রভিসন আছে, যেখানে আর একবার বিবেচনা করতে পারি। আমরা বারে বারে বলেছি যে, আমরা চারদিন ডিসকাশন চাই। কতকগুলো বিলের ব্যাপার আছে, কিন্তু বেসিক্যালি আমরা চারদিন আলোচনা চাই। ভোট অন অ্যাকাউন্ট আলোচনা অ্যাট লিস্ট তিন দিন ঠিক হয়েছিল। আপনি তাও দিচ্ছেন না। এখন সেটি ঠিক হয়েছে দুদিন আলোচনা হবে। এছাড়া, এ নিয়ে আমাদের দলের মধ্যে আলোচনা হয়েছে। আমি বি এ কমিটি থেকে আসার পরে আমাদের দলের মধ্যে যে আলোচনা হয়েছে, তার পরিপ্রেক্ষিতে আপনার কাছে নিবেদন করছি, ২৮৭ অনুযায়ী আপনি আর একবার কনসিডার করার জন্য বি এ কমিটিতে নিয়ে চলুন।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে আলোচনার সময়ে মাননীয় মুখ্যমন্ত্রী ছিলেন না। উনি হাউসে থাকলে হাউসের গুরুত্ব অনেক বেড়ে যায়। কিন্তু দুঃখের বিষয় উনিও থাকেন না, ওনার সঙ্গে সঙ্গে মন্ত্রীরাও আসেন না। আজকে ভাষণ দেবেন বলে এসেছেন, সঙ্গে সঙ্গে মন্ত্রিসভার সব মন্ত্রীই এসে গেছেন। আপনাদের ৪০ জন না ৪২ জন মন্ত্রী আছেন, ওনারা সু সন্তানের মতো আপনার সাথে সাথে এসেছেন। এই যে গুরুত্বপূর্ণ আলোচনা হয়, সেখানে যদি মন্ত্রী না থাকে, তাহলে ৪৫ মিঃ বা ৩৫ মিঃ ধরে যে বক্তৃতা করা হয় তার কোনও মূল্য থাকে না। এমন অবস্থা দাঁড়িয়েছে যে, আর এস পি-রও কোনও মন্ত্রী ছিলেন না। এইভাবে তো রাজ্যপালের ভাষণের ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপরে বক্তৃতা করে লাভ কি, এই জিনিস তো চলতে পারে না। এছাড়া সুব্রত মুখার্জি যেকথা বললেন আমিও তার সঙ্গে একমত। এই ব্যাপারে যদি আরেকটা দিন বাড়িয়ে দেন তাহলে ভালো হয়।

**Mr. Speaker :** I have already discussed with Dr. Abedin that this session is likely to be a very short session. The convention is that in an election year discussion is not generally held on the Vote on Ac-

count budget. Members are involved in the constituency. They do not have the time to come and attend the House. They want more time for their constituency. Naturally, we try to accommodate it. First we agreed to keep three days time for discussion. But unfortunately, we lost one day's time because of the death of an Hon'ble Member. So, it is reduced to two days. Since it is an election year, Vote on Account Budget is taken up and in such case discussion is not generally allowed. That is the convention. In the year 1987, we had Vote on Account Budget. No discussion took place. We had voted it straightway. In 1991, also the Vote on Account was not debated. I do not know why Dr. Abedin is insisting on changing the established convention. Kaul and Shakdher is there, procedure is there. After election the new House will come and then we will have discussion. I had initially discussed the matter in the B.A. Committee. Your political party representative is also in the B.A. Committee. There it had been discussed. There was unanimity. You agreed there and now you are disagreeing here. This is a very bad practice. I do not know what convention you are establishing. But it is not a very healthy practice, healthy convention. It is not good. It should not be done. You discussed it in the B. A. Committee. You have your political party representative in the B.A. Committee. I explained the position there in the B.A. Committee. It was agreed there and you understood the position. And now you are disagreeing here. What short of practice is this ? I am always trying to follow the convention and precedents of the House. No more on this.

**Shri Saugata Roy :** Sir, the point is that Mr. Subrata Mukherjee has raised a point and which has been mentioned by our Leader Dr. Zainal Abedin is more serious one. Mr. Speaker Sir, I request you to take note of the fact that the present session of the House is a lame duck session, in the sense that the period, the tenure of this House has not ended and it will continue upto June, 1996 when the elections are being held nobody knows. According to law, you can extend the time of this Session. If the election for another six months may be extended, the tenure of election can be extended upto December, 1996. Now, the questions is, the whole problem is that when you indulge in budget discussion we not only discuss the future projection, mainly discuss the economic performance of the Government for the past one year i.e. the period 1995-96. Now, our financial year is ending 31st March, 1996. It is very essential when no discussion takes place, when it is a lame duck session. It is just a formality when the tenure of the House is over. You are just completing the Vote-on-Account for three months. This is full budget session. The House is full command of the things.

Please take note that you are passing several bills but no legislation has been enacted. Many important bills are being passed in this House then why this ? If you bring the Bills then why should there be not full discussion ? Particularly this election year. Whatever is done that will have the reflection and ramification on the election process. Whatever we do must be done and administered in a proper way. It appears that the Government is not prepared for a full-fledged discussion because of their economic performance for the past one year. It is not also discussed in details, in depth. The legislations are bringing just before the election. If the legislations are brought, full scope for discussion over the bills be kept, otherwise why have the legislation for three months. Let the election be over, new Government come. Let them bring the legislation, no objection. We have very fundamental points that this House is holding its tenure, constitutional ministry is legal, it may have out left its usefulness. So, I request you to take note of what the hon'ble member Mr. Subrata Mukherjee has said and give your considerable ruling in the interest of healthy traditions of parliamentary democracy and please apply Rule 287 and give views for reconsideration of the Business Advisory Committee's report. We are not in a hurry. We can take it up when the House meets on Friday, when the House meets after vote-on-account is placed.

[4-40 — 4-50 p.m.]

**Mr. Speaker :** I would say that I do not understand why the Hon'ble Member Subrata Mukherjee is saying this when he was present at the Business Advisory Committee meeting. Dr. Adedin has raised this question in the House today again. Dr. Manas Bhunia, Shri Subrata Mukherjee were here. I explained to them that this election year, members are involved in their constituencies, they do not have the time to come and attend the House and be released earlier and work in their constituencies for which we want to finish our work as soon as possible. Convention demands that the budget on Vote-on-Account not to be debated. In 1991 it was not debated. I do not know why in 1995-96 for what it is being done. For what we have to debate ? I cannot understand. Nevertheless, now the question again comes. I again remind the Hon'ble Member Saugata Roy that this is not a lame duck session. Lame duck session is one which is held after election is declared. The old House sits then we have some lame duck. Dr. Abedin was a lame duck, He was a member of the Old House. Still we have to sit. The budget was passed for one day without being debated and without anything. That was informal business. In 1991 it was not a lame duck session. The House was full-fledged. Today we are sitting

in a full-fledgd House and we are passing our budget, demands for certain period of time. It is the right of the Constitution that allows the Government to exist for more than six months after it terminates. The House terminates on its deadline. We are presume to function according to our deadline, not to what the Constitution permits the Government to function. That is the difference between Government and Parliament. We are parliament. We will function according to our deadline and we have to confine ourselves to our deadline, not to the Government's deadline. These differences are there which have to be understood. I hope we will get down to our business and get ahead with the work. Now the Minister-in-Charge of Parliamentary Affairs Department may please move the motion for acceptance.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 87th Report of the Business Advisory Committee as presented today in the House be agreed to by the House

(At this stage hon'ble member, shri Subrata Mukherjee wanted a division)

**Mr. Speaker :** I do not understand Mr. Mukherjee. You are a member of the Business Advisory Committee. It was passed unanimously. Now how can you claim a division ? Why do set a bad precedence ? Why do you set a bad Parliamentary precedence ? Don't do it. It is obvious, it is unethical. Don't do it. You are a member of the Business Advisory Committee. You agreed over there. Don't denigrate the House.

**Shri Subrata Mukherjee :** I attended the meeting and then I discussed with the leader of the opposition and I reported thoroughly. Then we discussed something else.

(noise and interruption)

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohan Pal, I depend on your wisdom. You are a senior Parliamentarian. You know what is parliamentary ethics.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, thank you for allowing me to assist you in arriving you in arriving at a decision. Sir, it has been the practice of this House that the list of business is decided by the Business Advisory Committee and time is allotted. In that committee you preside over the meeting. A report presented to the House is generally agreed to by the House. It has also been the convention of this House that

on certain occasion the report is referred back to the committee for consideration.

**Mr. Speaker :** The question is not that. My question is, a member of a committee agreeing unanimously can he raise objection in the House ?

**Shri Gyan Singh Sohan Pal :** I will clarify that point also. So it has been the practice. Now it is true that members are there and once they agree they do not differ in the House. Sir, how the problem has arisen ? It is not only vote on account that they will want to discuss a day more. But there are other issues involved in it where they want to apply their mind fresh. Sir, unfortunately when the meeting is held of the Business Advisory Committee the agenda is not supplied to the members earlier so that they could discuss with the party and then take a decision in the meeting. All of a sudden, an agenda is placed before the members and they take a decision. There are certain differences which are correct. Sir, the members who are on the committee from the Congress side have decided the programme. When they reported back to the party they have been advised to have it modified. It is not only, again I say, it is not only the vote on account for which there is a difference of opinion. There are other bills. A number of bills have come where we will have to apply our mind. So when the whole thing was discussed in the party the members were advised to pray for reconsideration. It has been the convention of the House. We have allowed reconsideration. The provision is there under the Rule 287. It is there. It is nothing new. We are doing it. Heaven will not fall if we refer back to the Committee and then change the programme slightly and whether it relates to vote on account or with regard to a bill. There is no harm, Sir, I think you should apply your mind judiciously. you should take...

(noise and interruptions)

**Mr. Speaker :** You have not got my point as yet.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, please apply your mind judiciously and do not stand on prestige. It is only a submission and we should refer back the report to the Committee so that we can slightly alter not only the vote on account but also with regard to the Bills that are coming up.

**Mr. Speaker :** Very well, very well, take your seat.

(noise and interruptions)

My only short question was whether a member could raise objection on the floor of the House on a matter which was unanimously agreed upon in the Business Advisory Committee. The matter was raised by Dr. Zainal Adebin in the earlier Business Advisory Committee and we sat again today. It was reconsidered by the Business Advisory Committee and now they have come back with the fresh recommendations.

**Shri Gyan Singh Sohan Pal :** Normally members do not raise. It is true. The point was not raised by the members of the Committee. The issue was raised by the Leader of the Opposition himself.

**Mr. Speaker :** Not today.

**Shri Gyan Singh Sohan Pal :** The issue, Sir, is not whether it is today or yesterday. The issue is only referreing back to the Committee.

**Mr. Speaker :** Very well, please sit down. Now the matter is over. I am putting the motion in question to vote.

The motion was then put and agreed to.

[4-50 — 5-00 p.m.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS RESUME AGAIN

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের বক্তৃতার উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে আমি সমর্থন করে এবং যতগুলি অ্যামেন্ডমেন্ট আছে তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। প্রথমেই আমাদের বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন ৭০ মিনিট ধরে বক্তৃতা দিয়েছেন। বেশিরভাগই অবান্তর কথা বলেছেন, সেগুলির মধ্যে যাচ্ছি না। উনি হয়তো মনে করছেন ওর শেষ বক্তৃতা। সেই জন্যই ৭০ মিনিট ধরে বক্তৃতা দিয়েছেন। উনি বলেছেন যে, রায়গঞ্জ থানার উত্তর দিনাজপুরে একটা খুনের মামলা, সেটা সরকার থেকে প্রত্যাহার করে নেওয়া হয়েছে। আমি খবর নিয়ে দেখেছি যে, ১১ জনের বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে। তাহলে বিরোধীদলের নেতা আপনি অসত্য কথা বলেছেন কেন?

**(গোলমাল)**

দ্বিতীয় ওই ভদ্রলোক ওসি করিমপুরের একটা ঘটনা ঘটেছিল তার কথা বলেছেন। অত চেঁচাবেন না। মিথ্যা কথা বলা ঠিক নয়। একজন মারা গেছেন। একটা জিপে করে তাকে টেনে নিয়ে যাচ্ছিল। সেই কেসটার কথা উনি বলেছেন। এটার সম্বন্ধে শুধু আমার কাছে যা খবর সেটা হচ্ছে যে, আমি বলেছিলাম যদি দুস্থ পরিবার হয়, যদি দরখাস্ত কিছু

হয় তাহলে আমি দেখব। সেই দরখাস্ত এসেছে কিনা আমি জানি না। কিন্তু মামলা সম্বন্ধে সি আই ডিকে তদন্ত করতে বলা হয়েছিল এবং এখানে ওসিকে গ্রেপ্তার করা হয়েছে এবং জেলে আছেন। কেসটা নিয়ে ইনভেস্টিগেশন হচ্ছে, চার্জশিট হবে। আর একটু অসত্য কথা বললেন। খুব চমৎকার লিডার অব অপোজিশন!

(গোলমাল)

তারপর আর একজন দীপক দাস অব ভাটাল, রায়গঞ্জ থানা, খুন হয়েছিলেন। ডাঃ আবেদিন বলেছেন, পুলিশ তাকে শনাক্ত করতে পারেনি, কারা এই ঘটনা করেছে এবং সি পি এমের লোকরাই নাকি জড়িত। আমি খবর নিয়ে দেখেছি যে, ৪ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং তাদের বিরুদ্ধে চার্জশিট হবে। তৃতীয়ত অসত্য কথা বলবেন না, ছেলেপুলেরা কি শিখবে? ছেলেরা কি শেখে? বাকি সবই আবোল-তাবোল বলেছেন সেসব বিষয়ে আমার কিছুই বলার নেই। রাজ্যপাল তার বক্তৃতায় বিভিন্ন ডিপার্টমেন্ট সম্বন্ধে যেসব কথা বলেছেন তার একটা শব্দও ওই বিরোধী দল থেকে কেউ করেন নি ; সেটা ঠিক, কি বেঠিক, কি ব্যাপার কিছুই নেই তাদের বক্তব্যে। তার যা বক্তব্য রেখেছেন আমি যতদূর নোটে দেখেছি এবং নিজেও যা শুনেছি যে পুলিশ বাজেটের কথা তারা বলেছেন, রাজ্যপালের বক্তৃতার সঙ্গে তার কোনও সম্পর্ক নেই। তারপরে আর্সেনিক সম্বন্ধে বেশি কিছু বলছি না, কারণ গতকাল বোধহয় প্রশ্ন-উত্তর পর্বে বিশদভাবে আলোচনা হয়েছে এবং মালদায় আমিও গিয়েছিলাম। কেন্দ্রীয় সরকার ওখানে বোধ হয় ৮০ কোটি টাকা দিয়েছেন, আমরাও টাকা দিচ্ছি। আবার অন্য জায়গায় আর্সেনিক দেখা দিচ্ছে আর্সেনিকের মাত্রাটা বেড়েছে— সেখানে কি করতে হবে—টিউবওয়েল বদলাতে হবে, নদী থেকে জল আনতে হবে, এইসব বলা হয়েছে। কাজেই সেটার মধ্যে আমার আর বেশি যাবার দরকার নেই। ম্যালেরিয়া সম্বন্ধে একটা বক্তব্য উঠেছে, এটা স্বাভাবিক। কারণ ম্যালেরিয়া, ভারত থেকে দূর হয়ে গিয়েছিল, সেটা আবার ফিরে এসেছে ভারতবর্ষে। আমি শুনেছি যে পৃথিবীর আরও ২-৩ জায়গায় এটা ফিরে এসেছে। যার জন্য সিঙ্কোনা প্ল্যানটেশনের গুরুত্ব বেড়ে গেছে এবং একটা বড় কোম্পানিকে আমরা ওখানে পাঠিয়েছি। তারা যদি আমাদের সঙ্গে যুক্ত হয়ে কাজ করেন তাহলে সব থেকে ভাল ওষুধ সেখান থেকে তৈরি হয়। কারণ কৃত্রিম যে ওষুধ তৈরি হচ্ছিল ম্যালেরিয়ার জন্য, সেটার সম্বন্ধে ডাক্তাররা বলেছেন, তাতে কাজ হয় না। ম্যালেরিয়ার জন্য যা কিছু করার তা খবর পাওয়া মাত্রই করেছি। আর যে ওষুধ পাওয়া যায় না—কুইনাইন সালফেট ট্যাবলেট, ইঞ্জেকশন, কুইনাইন হাইড্রোক্লোরাইড, এগুলোর ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম। ওদের কাছে তো যথেষ্ট নেই, তবে কিছু ওরা দিয়েছিলেন। সেজন্য সেখানে আমরা ৫ হাজার অ্যাম্পুল কুইনিন ইঞ্জেকশন, হাইড্রোক্লোরাইড ইঞ্জেকশন এগুলো আমরা নিজেরা জোগাড় করেছি এবং তার ব্যবস্থা রুগীদের জন্য হয়েছে। এখন আর সে অবস্থা নেই। তবুও আত্মসন্তুষ্টির কারণ নেই, কারণ এটা আবার আসবে। আবার মশা হবে, আবার আসবে ম্যালেরিয়া। সুতরাং এখন থেকে প্রস্তুত থাকতে হবে। তার ব্যবস্থা সব হচ্ছে। ন্যাশনাল হাইওয়েজ নিয়ে এখানে কথা হয়েছে, সেটা রাজ্যপালের বক্তৃতায় আছে। কেন্দ্রীয় সরকারের ২-৩ রকমের রাস্তা আছে, একটা ন্যাশনাল হাইওয়েজ। আমি নিজে নতুন যিনি মন্ত্রী হয়েছে তার সঙ্গে দেখা করেছিলাম। আমি বলেছিলাম, আপনাদের কাছে গত কয়েক বছর ধরে আমরা ৮১ কোটি টাকা পাই,

আপনি কিছু টাকা দিন। উনি বললেন, আমি তো এই নতুন মন্ত্রী হলাম। আমাকে ফাইল এনে দেখালেন এবং বললেন, ডঃ মনমোহন সিং টাকা দিচ্ছেন না। উনি টাকা দিলে তিনি আরও পাঠাবেন। এখন এক কোটি টাকা পাঠিয়ে দিয়েছেন। ন্যাশনাল হাইওয়েজ কোথা থেকে হবে? এখন তো কাজ শুরু হচ্ছে, বর্ষার পরে বিভিন্ন জায়গায় কাজ হবে। এগুলো বিরোধী দলকে বলি, কংগ্রেসের তো সব মন্ত্রী, ওদের একটু বলুন না, আপনাদের মন্ত্রীকে টাকা দিতে। ডঃ মনমোহন সিং কি দিলেন, না দিলেন, তার সঙ্গে আমাদের কি সম্পর্ক আছে? কিন্তু এখন অবধি ১ কোটি টাকা আমরা পেয়েছি। অ্যাডহক বেসিসে দিয়েছেন। অবশ্য আমাকে উনি একটা চিঠি লিখেছেন যে, আমি আশা করছি সাপ্লিমেন্টারি বাজেটে হয়ত হতে পারে। যদি হয়, আমি আরও কিছু টাকা আপনাকে দিতে পারব। আমি কি আর করব? আমাদের নিজেদের টাকা থেকে এই শেষ মুহূর্তে খরচা করছি। এই তো কংগ্রেস সরকার। আর সরকারই তো আর নেই, দিল্লিতে সরকার নেই। এখন সব হাওলা-টাওলা এসব নিয়ে নানা ব্যাপার আছে। কোথা থেকে টাকা দেবে? কংগ্রেস পার্টি এখন হাওলা পার্টি হয়ে গেছে। ওরা কোথা থেকে টাকা দেবে, কি করবে, আমি কিছুই বুঝতে পারছি না। তারপর, দু-তিনজন বন্যা, বর্ষার কথা বলেছেন। হ্যাঁ দুর্ভাগ্যবশত কয়েকটি জেলায় বন্যা হয়েছে সেখানে যা করবার আমরা প্রথম থেকেই করেছি। ওখানে পঞ্চায়েত আছে, আমাদের সরকারের অফিসাররা যারা আছেন, সবাই মিলে ছুটি-ছাটা বাতিল করে, তাদের উদ্ধারের কাজে নিয়োজিত হয়েছিলেন। দুর্গতদের খাওয়ার দেওয়া, জামা-কাপড় দেওয়া, এবং পরবর্তীকালে বাড়ি তৈরি করবার জন্য টাকা দেওয়া সবই করেছেন। যাদের মৃত্যু হয়েছে, তাদের পরিবারকে টাকা, কেন্দ্রীয় সরকারের একটা নিয়ম অছে। সেই অনুযায়ী দেন তারা। আমরা তার সঙ্গে আরও ২০ হাজার টাকা যোগ করে দিয়েছি। কিছু দেরি হয়েছে। কেউ কেউ বললেন, যাদের মৃত অবস্থায় পাওয়া গেছে, তাদের নিয়ম অনুযায়ী কিছু একজামিন করতে হবে, পোস্টমর্টেম করতে হবে, ইত্যাদি। আমি বললাম, এসব কিছুর দরকার নেই, কিছু ভুল হতে পারে, টাকাটা দাও। কেন্দ্রীয় সরকারের টাকা এসে গেছে, আমরাও দিয়েছি। সেটা এখন অবশ্য শুরু হয়েছে। আবার রিলিফ ডিপার্টমেন্ট এবং অন্যান্য ডিপার্টমেন্ট যেমন ফিশারি, পি এইচ ই, পি ডব্লু ডি, ডব্লু আই ডি থেকে যে টাকা খরচ করবার তা সেখানে করা হয়েছে, হচ্ছে এবং এখনও চলছে। তারপর কেন্দ্রকে আমরা বলেছিলাম, ওরা একটা টিম পাঠিয়েছিল এখানে। তাদের কাছে পরবর্তীকালে শুনেছি ২১ কোটি টাকা বরাদ্দ হয়েছে, যদিও আমরা অনেক বেশি চেয়েছিলাম। কিন্তু সেই টাকা এখনও, কাল অবধি আমরা পাইনি। তবুও আমরা আমাদের যা করবার করে যাচ্ছি। কাজেই, কংগ্রেস সদস্যদের কাছে আমার আবেদন, আপনারাও একটু বলুন, বন্যা-বর্ষায় আপনাদের লোকও তো তারমধ্যে পড়েছে, ওখানে কে কাকে ভোট দিল, সেই ভাবে উপকার করা যায় না, আপনারা তাগাদা দিন, টাকাটা এসে গেলে আমাদের সুবিধা হয়। কারণ, বছরের শেষ দিক তো, সেইজন্য আমাদের বাজেটের দিক দিয়েও আমাদের অসুবিধা আছে। এখন এক্স-গ্রাসিয়া পেমেন্ট দিই, সে তো যা যা নিয়ম আছে, সেই অনুযায়ী হচ্ছে। আমরাও দিচ্ছি, কেন্দ্রীয় সরকারও দিচ্ছে।

আর একটা হচ্ছে মাইনরিটিস কমিশন আমরা করেছি, সেই সম্বন্ধে এখানে কিছু বক্তব্য রাখা হয়েছে। আমরা বলেছি, সেই মাইনরিটিস কমিশন আমরা করেছি এবং বিশেষ করে

ধর্মীয় মাইনরিটিস-মুসলিম ইত্যাদি, তাদের জন্য এবং ওদের জন্য একটা স্কীম করা হয়েছে, যার থেকে ওরা কিছু কাজকর্ম ইত্যাদি ওখানে পেতে পারবে। তার জন্য ম্যাক্সিমাম প্রোজেক্ট কস্ট এখন অবধী যা ধরা হয়েছে, সেটা এক লক্ষ টাকা। আব, মার্জিন মানি ৩৫ পারসেন্ট প্রোজেক্ট কস্ট যা, তার থেকে তারা পাবেন। আর কারা টার্গেট গ্রুপ, তার একটা লিস্ট আছে, কারা কারা পেতে পারেন। সেই ব্যবস্থা আমরা করেছি।

তারপর আমি জানিনা, কেন এই এক বছর পরেও শুনছি—হয়ত ঐ হাওলা-টাওলা হবার দরুন বোধহয় রশিদ মামলা। রোজ দেখছি রশিদ মামলার কথা। মামলা তো হচ্ছে। সুপ্রিম কোর্টে রশিদের আইনজীবীরা গিয়েছিল, তারা বলেছিল এখন যখন এসব উঠে যাচ্ছে—এসব আইন, তখন সাধারণ আইনে এটা করা হোক। কিন্তু সুপ্রিম কোর্ট রায় দিয়েছে, না আমাদের এই মামলা যেভাবে চলছে, সেইভাবে চলতে পারে এবং সেইভাবেই এটা চলছে, টাডা কোর্টে চলছে। কিন্তু মুশকিল হয়ে গেল যে, জজ বদল হয়ে গেল এবং তা হওয়াতে আমাদের একটু অসুবিধা হয়ে গেল, সময় একটু বেড়ে গেল। যা হোক, মামলা এখন চলছে, এখা :

তারপরে, এক বছর আগে কেউ ডায়েরির কথা বলেনি। কারণ, ডায়েরি তো নেই, কাজেই তখন বলেনি কেউ। এখন হাওলার ব্যাপারটা এত গুরুত্বপূর্ণ ওরা নিজেরা বলছে কংগ্রেস থেকে, প্রধানমন্ত্রী কিরকম সৎ মানুষ। তিনি বলছেন, লেট দা ল টেক ইটস ওন কোর্স। উনি বলেছেন। এবং, মন্ত্রী হোক, যাই হোক, অফিসার হোক, যাই হোক, তার বিরুদ্ধে

[5-00 — 5-10 p.m.]

চার্জশিট দেওয়া হবে, কোর্টে দেওয়া হবে। তাদের এই কথা বলেছেন। তাহলে হাওলাটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। কিন্তু একটা ব্যাপার আমাদের কংগ্রেসি বন্ধুরা ভুলে যাচ্ছেন যে, যারা তদন্ত করছেন, তারা প্রধানমন্ত্রীর আন্ডারেই এটা করছেন, তার তদারকিতেই হচ্ছে। কিন্তু প্রধানমন্ত্রী কিছু করেন নি, আসলে সুপ্রিম কোর্টে যখন পাবলিক ইন্টারেস্ট কেসে মামলা হল, তখন প্রধানমন্ত্রী দেখলেন আর উপায় নেই, প্রধানমন্ত্রী আর চেপে রাখতে পারেন নি, চুপ করে থাকতে পারেন নি, কাজেই তখন তাকে এটা দিতে হল যে, এটা চালাও, এটা কর। আর মন্ত্রীদের বললেন রিজাইন করতে। তারা রিজাইন করেছেন। এই জিনিস হয়েছে। এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চঃ রশিদের ডায়েরি কোথায়?)**

কিন্তু এটার সঙ্গে হঠাৎ রশিদ কেন চলে এল?

**(প্রচন্ড গোলমাল)**

রশিদ নিয়ে তো মামলা হচ্ছে। এক বছর আগে এই মামলা দায়ের হয়েছে এবং যে কনফেশন

**(শ্রী সাধন পান্ডে ঃ আপনাকে বলতে হবে ঐ ডায়রি কোথায়? ঐ ডায়রি আপনার কাছে আছে।)**

আরে এ লোকটাকে বসতে বলুন না।

**মিঃ স্পিকার ঃ** বসুন, মিঃ সাধন পান্ডে, বসুন, বসুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার স্যার, এই অসভ্য—অসভ্য সদস্যরাও জনগণের দ্বারাই নির্বাচিত হন! তা জনগণ বুঝে নিন যে, কি ধরনের মানুষকে নির্বাচিত করে পাঠিয়েছেন।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ এই ডায়েরি তো পুলিশ কমিশনারের কাছে আছে। এর সি বি আই তদন্ত করাতে হবে।)**

এটা যদি আন-পার্লামেন্টারি না হয়, আমি বলব, ওঁর ব্যবহারটা হচ্ছে লোফারের মত ব্যবহার। এটা জনগণের প্রতিনিধির মতো ব্যবহার নয়। তা যাই হোক, এটা সবাই বুঝছে যে, কেন এই সব নতুন করে আবার বলা হচ্ছে। অমি আবার পুলিশ কমিশনারকে ডেকেছিলাম। আমি জিজ্ঞাসা করেছিলাম—কি ব্যাপার? তিনি বললেন এতো সবাই জানে যে, ওকে জেরা করে—কারণ কাগজপত্র যা কিছু পাওয়া গেছে কংগ্রেস অনায়াসে সেগুলো পেতে পারেন। কারণ তাকে যিনি ডিফেন্ড করছেন—এই রশিদের যিনি ডিফেনডেন্ট ল-ইয়ার তার কাছে সমস্ত কাগজপত্র দিতে হয়েছে, কোর্টের অর্ডারেই দিতে হয়েছে—সব কাগজপত্র তার কাছে আছে। কিন্তু রশিদ বলে —ঐ হাওলার সঙ্গে কম্পেয়ার করে তো কোনও লাভ নেই ; কি করে হবে?

**(প্রচন্ড গোলমাল)**

আমার দুঃখ হয় যে, এমন অবস্থা করেছে কংগ্রেস যে, জনপ্রতিনিধি হয়েও লোফারের মতো ব্যবহার করতে হয় ঐ হাওলাকে সরাতে। এই জিনিস আমি দেখছি।

**(প্রচন্ড গোলমাল)**

**শ্রী সাধন পান্ডে ঃ** হোয়ট ডু ইউ মিন? আপনি লোফার বলছেন কেন?

**(প্রচন্ড গোলমাল)**

**শ্রী জ্যোতি বসু ঃ** তার পর বলা হয়েছে—ওয়াকফ ম্যাটার বলা হয়েছে।

**(কংগ্রেস বেঞ্চ থেকে ঃ লোফার বলবেন?)**

**শ্রী জ্যোতি বসু ঃ** লোফার লোফার।

(কংগ্রেস সদস্যরা এক সঙ্গে দাঁড়িয়ে উঠে মুখ্যমন্ত্রীর ঐ বক্তব্যের প্রতিবাদ জানাতে থাকেন। হঠাৎ মাননীয় কংগ্রেস সদস্য শ্রী সাধন পান্ডে মাননীয় মুখ্যমন্ত্রীর আসনের কাছে এগিয়ে যান। ঐ অবস্থা দেখে উভয় পক্ষের সদস্যরা আসন ছেড়ে ওয়েলে নেমে আসেন।)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি জানেন যে, রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কাজ যখন ভারতবর্ষে শুরু হয় তখন রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন সেট আপের কাজটা দুটো ভাগে ভাগ করা হয়েছে। এক একটা গ্রামে বিদ্যুৎ এবং টিউবওয়েল চালিয়ে দিলেই বলা হত গ্রামীণ বৈদ্যুতিকরণ হয়ে গেল এবং সেটাকেই বলা হত ভার্জিন মৌজায় ইলেকট্রিফিকেশন কিন্তু আমরা যেটাকে নিবিড় গ্রামীণ বৈদ্যুতিকরণ বলে বলছি সেখানে আমরা এক একটা স্টেজ করে তার স্কীম তৈরি করে দিল্লিতে পাঠিয়ে দিই। তার ওপরে জয়েন্ট ইনেসপেকশন হয়, ওয়ার্ক অর্ডার হয় এবং দিল্লিতে যায়। আমরা দেখতে পাচ্ছি যে. রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন আগে যেখানে ১১ পার্শেন্টি ইন্টারেস্টে লোন দিত, এখন সেখানে ১৬ পারসেন্ট ইন্টারেস্টে হয়ে গেছে। এবং নাম্বার অব ইয়ারস্ অব রিটারনিং ১২র জায়গায় ৭ বছর হয়ে গেছে। এটা ভ্যালুয়েবেল হচ্ছে না। একটা মৌজার ইলেকট্রিফিকেশন করতে গেলে সেখানকার লোকেদের অর্থনৈতিক অবস্থার উপরে নির্ভর করে। সেখানে আমরা যখন একটা মৌজার হিসাব করি তখন হিসাব বাড়িয়ে দেখাই, কুটির শিল্প ইত্যাদি ধরে তাকে ভায়াবেল করার চেষ্টা করি। সেখানে যদি লোকেদের অর্থনৈতিক অবস্থা ভায়াবেল না হয় তাহলে ঋণ পেয়ে শোধ দিতে না পারে তাহলে চলবে কি করে? আমি একটা উদাহরণস্বরূপ বলছি, আপনার মেদিনীপুরে মহিষাদলে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন করতে গেলে যে পরিমাণ টাকা ঋণ নেবে তার শোধ সেই মহিষাদল মৌজার থেকেই নিতে হবে। তারজন্য বর্ধমান থেকে টাকা শোধ দিলে চলবে না। সেখানে টোটাল ডিস্ট্রিক্টটা ধরলে সুবিধা হত। এই ব্যাপারে আমি ক্লোজলি আলোচনা করব, এটা তো আইন নয়, এটা একটা রুলস্। আশা করি বদলানো যাবে। আর অন্য রাজ্যে কি হচ্ছে আমি বলতে পারব না, সেইরকম কোনও ডাটা আমার কাছে নেই। তবে মাননীয় স্পিকারের অনুমতি নিয়ে বলছি যে, জাপানিজ লোন যেটা সেটা ২০৮ পারসেন্ট ইন্টারেস্টে ৩০ বছরে শোধ করতে হয়। সেই লোনে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় পাওয়ার স্টেশন করা হয়েছে। কিন্তু আমরা বছর তিনেক আগে ধরেছি যে, শুধু পাওয়ার স্টেশন করলেই হবে না, সিস্টেম ইমপ্রুভমেন্ট করতে হবে।

[12-00—12-10 p.m ]

এবং তখন জাপানিরা রাজি হয়, আমরা সেই আশায় ৩৬০ কোটি টাকার সিস্টেম ইমপ্রুভমেন্ট এর জন্য বলি, ২০৮ পারসেন্ট ইন্টারেস্টে ৩০ বছরে শোধ করতে হবে। টেন ইয়ারস মোরাটোরিয়াম, ২০ বছরে শোধ করতে হবে। যেহেতু রুরাল ইলেকট্রিফিকেশনের থ্রু দিয়ে গিয়েছে, তাই ওরা বলছে ১৬ পারসেন্ট ইন্টারেস্ট হবে। ৭ বছরে শোধ করতে হবে। আমরা এটা নিয়ে দরবার করি। আমরা ফিনান্স ডিপার্টমেন্টের একটা অর্ডারও বের করেছি, গভর্নমেন্ট অব ইন্ডিয়া সেখানে বলছে, ১২ পারসেন্ট ইন্টারেস্ট, ২ প্লাস ১০, ১২ বছরে শোধ করতে হবে। সুতরাং একটা আলাপ আলোচনার মাধ্যমে এটা আসবে আশা করা যায়। এখন তো সারা ভারতবর্ষে একটা আনসার্টেন অবস্থা চলছে, সব জায়গাতেই। ইলেকশনের পরে মনে হয় এটার ব্যবস্থা হবে। রুরাল ইলেকট্রিফিকেশন এর সিস্টেম ইমপ্রুভমেন্ট এর জন্য ১৬ পারসেন্ট দিতে হবে। এটা কখনই ভায়াবেল হতে পারে না।

রুরাল এরিয়া থেকে পুরো টাকাটাও উদ্ধার করতে পারব না। আমরা তাই এটা নিয়ে টপ লেভেলে আলাপ আলোচনা করছি। আমরা কেন্দ্রীয় ফিনান্স ডিপার্টমেন্টের সঙ্গে যোগাযোগ করছি। একটা জায়গায় এটা আসবে বলে আশা করছি। এখন হচ্ছে ইলেকশন পিরিয়ড, আমার মনে হয়না ইলেকশনের আগে এটা কিছু করা যাবে। গত সপ্তাহে মঙ্গলবার দিন আমরা এখান থেকে ফ্যাক্স পাঠিয়েছি।

**Starred Questions**
**(to which written Answers were laid on the Table)**

**কাটোয়ায় সাব-জজ আদালত**

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯১) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাটোয়ায় অতিরিক্ত সাব-জজ আদালত স্থাপনের প্রস্তাব গৃহীত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ রকম কোনও প্রস্তাব গৃহীত হয়নি। তবে কাটোয়ায় একটি অতিরিক্ত জেলা ও দায়রা জজ আদালত স্থাপনের প্রস্তাব গৃহীত হয়েছে।

(খ) উক্ত প্রস্তাবটি মন্ত্রী পরিষদের অনুমোদনের অপেক্ষায় রয়েছে।

**ফুলিয়ায় সাব-স্টেশন নির্মাণ**

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৫) **শ্রী অজয় দে ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শান্তিপুর থানার অন্তর্গত ফুলিয়ায় একটি সাব-স্টেশন স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে তা কোন্ পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, শান্তিপুর থানার অন্তর্গত ফুলিয়ায় একটি ৩৩।১১ কে.ভি. সাব-স্টেশন স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(খ) ফুলিয়াতে প্রয়োজনীয় জমি পাওয়া গিয়াছে এবং অন্যান্য বিষয়ে আশা করা যাচ্ছে যে জেলা পরিষদ এবং স্থানীয় কর্তৃপক্ষের সহযোগিতা সাপেক্ষে এই সাব-স্টেশনটির নির্মাণ কাজ শীঘ্রই শুরু করা যাবে।

**বহরমপুর স্টেডিয়ামের কাজ**

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫) **শ্রী ইউনুস সরকার ও শ্রী আবুল হাসনাৎ খাঁ ঃ** ক্রীড়া ও যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বহরমপুর স্টেডিয়ামটির কাজ অসম্পূর্ণ অবস্থায় আছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত কাজ কত দিনে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) পূর্ত বিভাগের নির্বাহী বাস্তুকার বহরমপুর ডিভিসন-১, ২২.৬.৯৫ তারিখের প্রতিবেদন অনুযায়ী মূল প্রকল্পের কাজ সমাপ্ত হয়েছে এবং স্টেডিয়ামটি চালু অবস্থায় মুর্শিদাবাদ জেলা ক্রীড়া সংস্থাকে ব্যবহার করার জন্য তুলে দেওয়া হয়েছে।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র**

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯০) **শ্রী সৌগত রায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুসারে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের ১ম, ২য় ও ৩য় ইউনিটে কবে নাগাদ বিদ্যুৎ উৎপাদন হবে ; এবং

(খ) ৪র্থ ও ৫ম ইউনিট স্থাপনের কাজ কতদূর অগ্রসর হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুসারে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের ১ম, ২য় ও ৩য় ইউনিটের বিদ্যুৎ উৎপাদন শুরু হওয়ার সময়সূচি নিম্নরূপ ঃ-

১ম ইউনিট - অক্টোবর, ১৯৯৯

২য় ইউনিট - এপ্রিল, ২০০০

৩য় ইউনিট - ফেব্রুয়ারি, ২০০০

(খ) ৪র্থ ও ৫ম ইউনিট স্থাপনের জন্য সম্প্রতি একটি জয়েন্ট ভেনচার কোম্পানি গঠিত হয়েছে তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য বিভিন্ন অনুমোদন পত্র নতুন কোম্পানির নামে হস্তান্তরের উদ্যোগ চলছে। মার্চ মাসের মধ্যেই সমস্ত নথিপত্র দিয়ে সি.ই.এর অনুমোদনের জন্য পাঠানো হবে।

**আমবাগানের পাট্টা**

৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৬) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ভূমি ও ভূমি রাজস্ব

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মালদহ জেলার হরিশচন্দ্রপুর ২নং ব্লক এলাকার খন্তা মৌজায় কোনও ফলন্ত আমবাগান পাট্টা দেওয়ার বন্দোবস্ত হয়েছে কি না?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

খতিয়ানে বাগান বলিয়া নথিভুক্ত ঐ মৌজায় কোনও জমি পাট্টা দিয়া বন্দোবস্ত দেওয়া হয় নি।

**মথুরাপুর থানা এলাকায় বিদ্যুৎ সরবরাহ**

*৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৮) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) দক্ষিন ২৪ পরগনা জেলার মথুরাপুর থানা এলাকায় কতগুলি মৌজায় এখনও বিদ্যুৎ সরবরাহ করা যায়নি ; এবং

(খ) এই সমস্ত মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেবার জন্য কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯ টি ভার্জিন মৌজায় এখনও বিদ্যুৎ পৌঁছে দেওয়া সম্ভব হয়নি।

(খ) ৯৫-৯৬ আর্থিক বর্ষে এই এলাকায় দুটি মৌজাকে Sponsored area electrification স্কীমের আওতায় বিদ্যুতায়িত করার পরিকল্পনা নেওয়া হয়েছে। অর্থ পাওয়া গেলে কাজটা শুরু করা যাবে।

**স্যালো কানেকশন থেকে হাউস কানেকশন**

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৮০) **শ্রী অজয় দে ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি শ্যালো কানেকশন থেকে হাউস কানেকশন দেওয়া বন্ধ হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যুৎ দপ্তরের প্রচলিত নিয়ম অনুযায়ী 'শ্যালো কানেকশন' থেকে 'হাউস কানেকশন' দেওয়া হয় না। কিন্তু প্রয়োজন বোধে সেখানে Normal Electric Network- নেই সেখানে আবেদনের Merit বিচার করে Case-to-Case Merit-

অনুযায়ী বিশেষ অনুমোদন সাপেক্ষে শ্যালো কানেকশন থেকে হাউস কানেকশন দেওয়া হয়। এই ধরনের ব্যাতিক্রমের ঘটনা খুবই কম।

(খ) শ্যালো কানেকশন "Cluster" হিসাবে দেওয়া হয় যার জন্য একটি ২৫ কে.ভি. এ ট্রান্সফর্মার থেকে ৬টি শ্যালো তে কানেকশন দেওয়া হয়। ঐ লাইন থেকে হাউস কানেকশন দিলে ট্রান্সফর্মার পুড়ে যাওয়ার সম্ভবনা থাকে।

**জমির স্বত্বলিপি আধুনিকীকরণ**

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাজ্যে জমির স্বত্বলিপি আধুনিকীকরণের জন্য জরিপ ও স্বত্বলিপি সংশোধনের কাজটি ১৯৯৫ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কতদূর অগ্রসর হয়েছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩৪,০১২টি মৌজায় উক্ত কাজ শেষ হয়েছে।

**বিদ্যুৎ সরঞ্জাম চুরি**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮১) **শ্রী জটু লাহিড়ি ঃ** গত ৩০শে মার্চ, ১৯৯৫ তারিখের অতিরিক্ত প্রশ্ন নং ২৫ (অনুমোদিত প্রশ্ন নং ৭৮) উল্লেখপূর্বক বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় জানাবেন কি—

১৯৯৪ সালের এপ্রিল মাস থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত বিদ্যুৎ সরঞ্জাম চুরির জন্য ক্ষয়ক্ষতির পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৪ সালের এপ্রিল মাস থেকে ১৯৯৫ সালের নভেম্বর মাস পর্যন্ত মোট ৪, ৭৩, ১৮, ০২৫ টাকা বিদ্যুৎ সরঞ্জাম চুরি গেছে। আর্থিক ক্ষতির পরিমাণের হিসাব এখনও চূড়ান্ত হয়নি।

**সরকারি সংস্থার নিকট বিদ্যুৎ পর্ষদের পাওনা**

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২১) **শ্রী শক্তি বল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সরকারি ও সরকার অধিগৃহীত সংস্থাগুলির নিকট ১৯৯৪-৯৫ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের বকেয়া পাওনা কত ; এবং

(খ) ঐ টাকা আদায়ের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছে/নিচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৩১এ মার্চ ১৯৯৫ পর্যন্ত বিভিন্ন রাজ্য ও কেন্দ্রীয় সরকারি ও সরকার অধিগৃহীত সংস্থাগুলির কাছ থেকে রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ বিল বাবদ পাওনা টাকার পরিমান ৩০ কোটি ৫৩ লক্ষ ৩০ হাজার টাকা।

(খ) বকেয়া পাওনা আদায়ের ব্যাপারে নিম্নলিখিত ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ-

(১) প্রাপ্য অর্থ আদায়ের জন্য পর্ষদের তরফে সংশ্লিষ্ট সংস্থা, বিভাগগুলির সঙ্গে যোগাযোগ রাখা হচ্ছে। আইন অনুযায়ী নোটিশ ও দেওয়া হচ্ছে।

(২) কোনও কোনও ক্ষেত্রে রাজ্য বিদ্যুৎ দপ্তরের মাধ্যমে প্রাপ্য অর্থ আদায়ের প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

(৩) হাসপাতাল, জলসরবরাহ ইত্যাদি অত্যাবশ্যকীয় ক্ষেত্রগুলি বাদ দিয়ে অন্য সকল ক্ষেত্রে, অর্থ আদায়ে ব্যর্থ হলে বিদ্যুৎ সংযোগ ছিন্ন করার নির্দেশ দেওয়া হচ্ছে।

## গ্রামীন বৈদ্যুতিকরণ কর্মসূচি

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৯০) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ডিসেম্বর ১৯৯৫ পর্যন্ত গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচিতে রাজ্যের কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ করা সম্ভব হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত ২৯১৮২টি ভারজিন মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণ করা সম্ভব হয়েছে।

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice of Privilege by Dr. Zainal Abedin. Now technically if I admit the notice I may allow the member to move the motion. However though I have not admitted the motion, I allow Dr. Abedin five minutes to make his comment.

[12-00 — 12-10 p.m.]

**Dr. Zainal Abedin :** I delivered the notice to the Secretary, WBLA. As per courtesy and propriety and norms of decency I have also forwarded a copy of the notice to the Hon'ble Chief Minister against whom

I have levelled this Privilege Motion. It would be fair on the part of the Leader of the House to be present, today being the earliest opportunity for admission of the notice of privilege Motion and if you prefer discussion on it. Sir, I may cite some examples, of Rules 328. It suggests that "A member" certainly Leader of the House happens to be a Member's shall not make any charge against any other member'. I invite your attention to Rule 328 (ii) again "shall not make a personal charge against a member;". I have given you copies of the speech of the Hon'ble Chief Minister and Leader of the House as also the speech I made on the 16th while participating in the discussion on the Governor's address. I invite your attention to Rule 328 (iii) "shall not use offensive expressions" further. Sir, the Leader of the House happens to be a responsible man. With regard to the Proceedings in Parliament I invite your attention to Kaul and Sakdher as to cognigence of the Motion of Privilege if a charge is levelled against a responsible person the Chair has no other way but to recognise it. Or asking the members against whom the charge is levelled to reply, if the Chair so desires.

Next Sir, there have been several case in Parliament with regard to ministerial statement while the Chief Minister was replying to the discussions on Governor's Address. Certainly he was making a statement in the House—he was speaking in the House. So, whatsoever may be, it is expected any member, even if he happens to be a Minister or Chief Minister, it is the responsibility of the Chair to intervene if unfair, unparliamentary, derogatory, defamatory languages are used against a member.

To our misfortune, the Chief Minister was not intervened or interrupted while he was making personal charges against the Leader of the Opposition, ridiculing him before the House, as such through the House to the people.

So I feel the statement of the Chief Minister ridiculing the Leader of the Opposition is a prima facie case of breach of privilege and contempt of the House. As such the Chair may kindly take note of it and refer the matter to the Committee on Privileges for further assertion as to what are the actual facts on which the Chief Minister was provoked to make such a statement.

I am drawing your attention to certain proceedings in Parliament-certain proceedings in Parliament-with regard to ministerial statement. Sir, the Constitution of India gives every citizen the freedom of expression, but that freedom cannot be used as a licence to derogate or defame any other. And the scope of privileges is incorporated in our Constitution. As

such I take this occasion to present before the House through you to take into cognizance to what the Leader of the House has done in course of his reply to the debate and discussions on Governor's Address.

"A member subject to the discipline of the House itself" (noise) Sir, this is "Parliamentary Privileges in India by Dr. Ranjan Arora at page 49. "Fair criticism is the right of the members of Parliament; but if a member's speech is derogatory and casts aspersions on another member, the Speaker has to intervene, even if the offender is a minister. For instance, during the course of his speech in the Lok Sabha, Defence Minister Kirshna Menon, referring to Mahanty, another member of the House, sarcastically said that- 'if the Hon'ble Member thinks that the moral sanction of the House resides in him he is very much mistaken. That is an attitude of the mind that requires treatment other than by my answering by speeches.' Again, referring to the Defence Audit Report for 1959, the Defence Minister observed that 'had it not come from the Auditor General and we were not familiar with it and if I wanted to say-I do not want to- I could have said that this was a malicious statement, but I do not intend to say so.' Exception was taken to both these statement and a privilege motion was moved. On receiving the notice of privilege motion, the Speaker observed that in the opinion of the House those statements were defamatory and undignified; and that the Minister should explain to the House or withdraw the words gracefully. Subsequently, the Defence Minister expressed his regrets over the above statements and requested that they be withdrawn from the proceedings of the House."

Sir, I cited this example because my friends of the opposite side mainly the Communists particularly the Marxist Communist Party were very fond of Krishna Menon.

Sir, what is the bone of contention? While Chief Minister made this observation, he said আমি বলেছিলাম মন্ত্রীর আত্মীয়রা খালাস পাবে। তাদের চার্জশিট হলেও কেন উইথড্র হয়ে যাবে। চার্জশিট কেস মার্ডার কেস। আজকে এই জিনিস থাকবে? আজকে আমি আপনাকে বলি আপনি তো আমার জেলাটা আগে ভাগ করেছেন আমাকে অসুবিধায় ফেলে রেখেছেন। গোপনে সইপূরন চালাচ্ছে। আপনার কাছে আমি জানতে চাই, আপনার মন্ত্রিসভায় নাম করছি না এখানে নাম আছে, আপনার মন্ত্রিসভার সদস্য, খুন করেছে ওর ভাইরা, প্রকাশ্য দিবালোকে। চার্জশিট হয়েছে। আমরা দেখতে পাচ্ছি মোকদ্দমা- রায়গঞ্জে পি.এস. কেস নং ১১।৯১, তারিখ ৮.১.৯১। ইউ। এস.-৩৪২।৩০৪।৩৪ অব আই.পি.সি। জি.আর.কেস নং ৩২।৯১। আপনাকে দেব চিন্তা করবেন না। আজকে ডিফেকটা কমপ্লেন্যান্ট শোভা দাস। স্বামী মৃত দীপক দাস। ভাটল, পি.এস.রায়গঞ্জ। প্রকাশ্য দিবালোকে খুন করেছে কে? ললিত বর্মণ, রাজমোহন বর্মন, ক্ষিতিশ বর্মন, মোহিত সিং।

[12-10 — 12-20 p.m]

এরা আপনার ঘনিষ্ঠ। অল অব ভাটোল পি.এস.রায়গঞ্জ, সিরিয়াল নং ৩৪। আজকে শ্রী শ্যামল সাহা, এস.আই. পুলিস সাবমিটেড ফাইনাল রিপোর্ট। আপনার হুকুমে প্রকাশ্য দিবালোকে খুন করেছে। এফ.আর.নং ৬৪।৯৩ তারিখ ৩০.৪.৯৩। এস.ডি.জি এম কে চলল ফাইনাল রিপোর্ট দিতে, চার্জশিট দিতে। এটা হবে? খুন করেও বাদ পড়বে আপনিই বলুন। সিরিয়াল নং ৩২৫। আর একটা কেস রায়গঞ্জ পি.এস., কেস নং ৪৫। মুর্শিদাবাদ কৃষ্ণনগর, রায়গঞ্জ এই তিনটেকে প্রায় পাঞ্জাব কাশ্মীরের মতো করে ফেলেছেন। দলে দলে খুন হচ্ছে একসঙ্গে আমরা দেখতে পাচ্ছি। রায়গঞ্জ পি.এস, কেস নং ৪৫।৯৩ তারিখ ৮.২৯৩। জি.আর.কেস নং ৮২।৯৩, ইউ.এস ১৪৮।১৪৯।৪৭৮।৩৭৯।৪২৭।৩২৩।৩২৫।৩০৪ আই.পি.সি। নারায়ণ উপাধ্যায় প্রকাশ্য দিবালোকে খুন হয়েছে। অ্যাকিউজড নেম তারিনি উপাধ্যায়, চন্দ্রদেব উপাধ্যায়, সত্য উপাধ্যায়, হরেরাম উপাধ্যায়, পরমেশ্বর উপাধ্যায়, নারায়ণ মাহাতো, বৈদ্যনাথ মাহাতো, সুভাষচন্দ্র দাস, গণেশ মাহাতো, রামেশ্বর মাহাতো, নাটু মাহাতো, বুঁচি মাহাতো। শুনুন রহস্যটা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট উত্তর দিনাজপুর, ইন হিজ মেমো নং ৭০৫। জে.এম ডেটেড ৯.৯.৯৫ ইন্সট্রাকটেড দ্য লার্নেড এ.পি.পি টু মুভ দ্য পিটিশন ফর উইথড্রয়াল অব দ্য অ্যাফরসেইড বেস। ইউ. এস ৩২১ অব সি.আর.পি.সি। তাদের বিরুদ্ধে চার্জশিট হবে। ফাইনাল রিপোর্ট হলে চার্জশিট কি করে হয়? চার্জশিট দেওয়া হয়নি, ফাইনাল রিপোর্ট দেওয়া হয়েছে। তিনি তো অসত্য বলবেন না। কেস ইজ ক্লোজড, উইল নট লিভ দ্য ফ্লোর। তৃতীয়ত অসত্য কথা বলবেন না। ছেলেগুলি কি শিখবে? স্যার, বলছেন ছেলেগুলি কি শিখবে? যেন আমরা ট্রেনিং দিচ্ছি। হাউস অব লেজিসলেশন ইজ নট হাউস অব এডুকেশন ফর দ্য চিল্ড্রেন। আজকে শেষ কি করে করব। ছেলেরা কি শেখে? বাকি সবাই আবোল তাবোল ইত্যাদি বলে।

(গন্ডগোল)

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** I have received a notice of Breach of Privilege and Contempt of the House under Rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly dated 19th February, 1996. The notice was filed before the Secretary this morning and has been put up after question hour. It is a two paged notice containing various allegations and he has also annexured a copy of the proceedings. Now in the relevant part of the notice he demands- I further demand that my motion of privilege be referred to the Committee of Privilege for further investigation and action. Copies of the speech will be adduced whenever available. In the meantime small copies published in the local press are attached herewith. Shri Jyoti Basu, the Chief Minister, of West Bengal has deliberately made untrue statement and has

misled the House as such he is responsible for Breach of Privilege and Contempt of the House. Now his main contention of Breach of Privilege is Shri Jyoti Basu, the Chief Minister of West Bengal has deliberately made the untrue statement and has misled the House and as such he is responsible for Breach of Privilege and Contempt of the House. There is no other point in the Breach of Privilege. Though he has made a very lengthy statement today also in the House, trying to make out various cases, but his notice contained only one aspect which relates to make an untrue statement on the Floor of the House, which he says is a contempt of the House. He is not urging any other point in this notice, unfortunately he has made many other points on the Floor of the House, which technically, he cannot do. Now, if we refer to Kaul and Shakdher, which he has referred, we will find that if any statement is made on the Floor of the House by a Member or a Minister which another Member believes to be untrue or incorrect, it does not constitute a Breach of Privilege. If an incorrect statement is made, there are other remedies. In order to constitute a Breach of Privilege and Contempt of the House, it has to be proved that the Statement is not only wrong or misleading, but it was made deliberately and wilfully on the Floor of the House. A Breach of Privilege can arise only when a Member or a Minister makes a false statement or untrue statement wilfully, deliberately and knowingly. The question here is Dr. Abedin has referred to certain cases and the Chief Minister has referred to certain cases. Whether the cases are same cases there is no identifying or tallying evidence on that matter. Dr. Abedin may refer some cases, the Chief Minister may refer some cases, these may not be related cases. Even if it relates to same case, the information available to the Chief Minister may lead him to make a statement which may be incorrect, which may be untrue, but that does not mean that it was made with the intention to mislead the House. We have to understand the intention. The main thing is the intention, not the content of the statement. There is no case by which it can be said that the Chief Minister has made the statement intentionally to mislead the House. The question does not arise. Now, he has referred in his letter that the Chief Minister has used the word 'lier'. I have gone through the statement entirely and find that the Chief Minister has stated, 'অসত্য কথা বলেছেন, মিথ্যা কথা বলতে নেই।'

Now in this term, the english translation lier does not come into the relevant part, because he has not described it technically in the english term which may be called unparliamentary term. In Bengali we may use অসত্য কথা বলা যাবে না। মিথ্যা কথা আমরা অ্যাভয়েড করি টু রেফার টু এনি মেম্বার। কিন্তু হাউসে অনেক সময় মিথ্যা কথা বলা হয়- অপোজিশন বলে, রুলিং পার্টি বলে। এটা

একটা কমন প্র্যাকটিশ হয়ে গেছে। মিথ্যা কথা ব্যবহার করা উচিত নয়। কিন্তু এখানে সবাই ব্যবহার করছে, এটা হয়ে আসছে। মেম্বাররা একটু সাবধান হবেন ভবিষ্যতে। So Breach of Privilege has not been made out. As such the notice is rejected.

[12-20 — 12-30 p.m.]

Now, on that day, certain unpleasant things happened. The Chief Minister while making statement referred to a certain Member as a loafer. or it would mean, that he has described the Hon'ble Member, Shri Sadhan Pande as a loafer. I have tried to find out whether loafer is a parliamentary or unparliamentary word. I find that in Tamil Nadu and Madhya Pradesh Assembly it has been described as an unparliamentary word. I also feel that loafer is a word which should not be used to other Hon'ble Member. As such I held it to be unparliamentery and I direct that wherever the word loafer has been used, it should be expunged. Another thing is that on that day many unplesant things happened. Hon'ble Member rushed to the Chief Minister and some of the Members rushed to the podium. These are all unparliamentary practice, unethical practice. It should not be done. This is the last session of this House. We should maintain cool atmosphere, the work should be done in a dignified manner and decorum should be maintained. We have also very young visitors. Mock parliamentary practice is going on all over West Bengal in different schools and colleges, before the young citizens of West Bengal. So we should behave in a more dignified manner. We should represent to them a better picture which they are now learning. In future many of them will be representing here also. I hope the Members will take note of this and proceed in that manner.

Now, we will proceed with the daily routine. Today, there is no Adjournment Motion.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention namely :-

| | | |
|---|---|---|
| 1) Reported closure notice given Jugantar and Amrita Bazar Patrika Authority on 16.2.96 | : | Shri Prabir Banerjee |
| 2) Reported dog gnaws at baby's body behind National Medical College and Hospital on 25.2.96 | : | Dr. Manas Bhunia and Shri Abdul Mannan |

3) Reported miserable condition of the E.S.I. Hospital at Gourhati, Hooghly district. : Shri Abdul Mannan

4) Steps taken for implementation of the Master Plan for eradication of Malaria in Jalpaiguri district. : Shri Nirmal Das

5) Reported murder of an anti-social under Burabazar P.S. on 24.2.96. : Shri Saugata Roy

6) Electrification of Kankandighi to Domkal under Mathurapur Block-II : Shri Satya Ranjan Bapuli

I have selected the notice of Shri Prabir Banerjee. on the subject of Reported closure notice given by Jugantor, and Amrita Bazar Patrika Authority on 16.2.96.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 1st March. 96.

## LAYING OF ORDINANCE

### The West Bengal College Service Commission (Amendment) Ordinance, 1995 (West Bengal Ordinance No. I of 1995)

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal College Service Commission (Amendment) Odinance, 1995 (West Bengal Odinance No. I of 1995) under Article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF REPORTS

### The Audited Annual Reports of the Webel Carbon & Metal Film Resistors Limited for the years 1980-81, 1981-82, 1982-83, 1983-84, 1984-85 and 1985-86

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission. I beg to lay the Audited Annual Reports of the Webel Carbon & Metal Film Resistors Limited for the years 1980-81, 1981-82, 1982-83, 1983-84, 1984-85 and 1985-86.

**The Annual Reports of the Shalimar Works (1980) Limited for the years 1991-92 and 1992-93**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission. I beg to lay the Annual Reports of the Shalimar Works (1980) Limited for the years 1991-92 and 1992-93.

**The 32nd Annual Report and Audited Accounts of the Durgapur Chemicals Limited for the year 1994-95**

**Shri. Prabodh Chandra Sinha :** Sir with your permission, I beg to lay the 32nd Annual Report and Audited Accounts of the Durgapur Chemicals Limited for the year 1994.95.

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। রায়দিঘি গ্রাম পঞ্চায়েত, মথুরাপুর দুই নম্বর ব্লক-এর, প্রধান সি.পি.এম., তার বিরুদ্ধে ২৫ লক্ষ টাকা আত্মসাৎ করার অভিযোগ আমি সরাসরি ডি.এম.-এর কাছে জানিয়েছি। কিন্তু আজও পর্যন্ত কোনও ব্যবস্থা হয় নি। এই গ্রাম পঞ্চায়েতের প্রধানের হাতে ১৯৯৩ থেকে ১৯৯৫ পর্যন্ত ১১ লক্ষ ৪১ হাজার টাকার কোনও হিসেব নেই। এবং, তার কাছে রায়দিঘি কলেজ করার জন্য ৩ লক্ষ ৯৫ হাজার টাকা এবং ১৫ লক্ষ টাকা দেওয়া হয়েছিল প্রধানমন্ত্রীর টাকা থেকে-যা এম.পি.দের দিচ্ছে। সব মিলিয়ে দেখা যাচ্ছে ২৫ লক্ষ টাকা রায়দিঘি পঞ্চায়েত প্রধান সি.পি.এম., আত্মসাৎ করেছে। আমি বারবার জানানো সত্ত্বেও আজ পর্যন্ত তার বিরুদ্ধে স্পেশাল অডিট হয় নি। তিনি গত এক বছর কোনও মিটিং ডাকেননি। যেহেতু তিনি সি.পি.এমের প্রধান, তাই তিনি ২৫ লক্ষ টাকা আত্মসাৎ করে বসে থাকবেন? আমি বিভাগীয় মন্ত্রীকে জানিয়েছি, কোনও ব্যবস্থা হয় নি, ডি.এম.কে জানিয়েছি, কোনও ব্যবস্থা হয় নি। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাব যে, এই অঞ্চল প্রধান ২৫ লক্ষ টাকা আত্মসাৎ করেছে, তার হিসেব দিতে পারে নি, সেই টাকা তছনছ করেছে,। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, এই দুর্নীতিগ্রস্থ প্রধানের বিরুদ্ধে তদন্ত করুন এবং তাকে আইন মোতাবেক অপসারণের ব্যবস্থা করুন।

**শ্রী ননী কর ঃ** মি. স্পিকার স্যার, আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা একটু আগে, ঐক্যবদ্ধ ভাবে ওয়াক আউট করেছেন, আবার ফিরে এসেছেন। কিন্তু আমাদের পক্ষে খুব বিপদ হয়েছে, কারণ গতকাল আমাদের বিরোধিদলের নেতা ডাঃ জয়নাল আবেদিন এবং মাননীয় সদস্য সোমেন মিত্র, দুজনের উপর হামলা হয়েছে নোয়াপাড়ায়। হামলা করেছে ওদেরই একটা কর্মী সম্মেলন। হামলাকারিদের নেতা বাসন্তি নাথ এবং তিনি একটা ডায়েরি করেছেন। এবং স্বাভাবিকভাবেই আমাকে খুনি মনে হ'তে পারে। কিন্তু বিপদ হয়েছে আমাদের যে, ওদের নেতারা যদি এইভাবে খুনো-খুনি করে, তাহলে প্রশ্ন উঠবে পশ্চিমবাংলায়

আইন-শৃঙ্খলা আছে কিনা। আইন করে, যেখানে যেখানে বুথে, গ্রামে সভা করছে, সেখানে দু-দল দু দিকে মিটিং করান, না হয় মাঝখানে পুলিশ দাঁড় করানো ভালো। এইজন্য হোম মিনিস্টারকে বলুন। গতকালের ঘটনার পর পুলিশকে হস্তক্ষেপ করতে হয়েছে। আমি জানি না কোন্ গাড়ি নিয়ে গিয়েছিলেন। কেননা, শেষণ বলেছেন কোনও সরকারি গাড়ি নেওয়া যাবে না। মাননীয় আবেদিন সাহেবের গাড়ি ভাঙচুর হয়েছে, মাননীয় সোমেন মিত্রের গাড়ি ভাঙচুর হয়েছে। সেটা কংগ্রেসিরাই করেছে। যেহেতু তারা করেছে, সেইজন্য আঁতে লাগেনি, আহত হয়নি, আজকে চেঁচামেচি হয় নি। আমি আপনার মাধ্যমে হোম মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই, আপনার মাধ্যমে বিধানসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং আপনার মাধ্যমে জনসাধারণের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি জানিনা, হাওলার টাকা তো দিল্লিতে আছে, এখানেও এসেছে কিনা। এত গুন্ডা-পান্ডা কোথা থেকে যোগাড় করছে। একটা মিটিং হবে, সেখানেও মারামারি করবে। এবং, মারামারির পর সেই কথা বলছে না। আজকে একটা প্রিভিলেজ মোশন এনেছিলেন হাউসের ব্যাপারে। আমি তো আইন অত ভালো জানি না, কিন্তু এই যে কংগ্রেসিদের হাতে এই বিধানসভার সদস্যরা মার খেলেন, তার জন্য কি মোশন এনে এর বিচার করা যায়? ওনারা যদি সাহায্য করেন তো আমরা সকলেই উপকৃত হব।

[12-30—12-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সি.পি.এম. নেতৃত্ব এবং অতি সম্প্রতি সি.পি.এম.-এর সাধারণ সম্পাদক তিনি জানিয়েছেন যে বৌ-বাজার বিস্ফোরণের যে প্রধান অভিযুক্ত অর্থাৎ রশিদ খান তার সঙ্গে যে সমস্ত সি.পি.এম.নেতার নাম যুক্ত তাঁদের বিরুদ্ধে দল শাস্তি বিধানের ব্যবস্থা করেছে। স্যার, পুলিশ-প্রশাসন এবং দলের মদতপুষ্ট হয়ে রশিদ খান নানা সমাজবিরোধী ব্যবসায়ে লিপ্ত। ঐ রশিদ খানের বাড়িতে বোমা বিস্ফোরণে ৭০ জন লোক মারা গেল। আবার ঐ রশিদ খানের সঙ্গে দাউদের ঘনিষ্ঠতার কথা শোনা যাচ্ছে। এহেন কুখ্যাত অপরাধী এবং সমাজ-বিরোধীদের সাহায্য করা আইনত চরম দন্ডনীয় এবং গুরুতর অপরাধ। তারা যে কোন দলভুক্তই হোক না কেন ছাড়া পেতে পারে না। আমাদের দলের থেকে দাবি যে, যে সমস্ত সি.পি.এম. নেতা এর সঙ্গে জড়িত তাদের নাম প্রকাশ করতে হবে। এবং তাদের প্রকাশ্যে বিচার করে শাস্তি বিধান করতে হবে। আমরা দাবি করছি এ বিষয়ে শ্বেতপত্র প্রকাশ করতে হবে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি জেলার রিষড়ার জয়শ্রী টেক্সটাইল গত দু-সপ্তাহ ধরে বন্ধ হয়ে রয়েছে। কিছু শ্রমিক ইউনিয়নের নেতারা ধর্মঘটের ডাক দিয়েছে। কিন্তু সরকার বা প্রশাসন এখানে নিরব দর্শকের ভূমিকায় রয়েছে। আমি জানতে চাই, এটা মালিক পক্ষের

সঙ্গে কোন গট-আপ-গেম কি না? এখানে স্বীকৃত যেসব ইউনিয়নগুলো আছে যেমন আই.এন.টি.ইউ.সি., সিটু-তারা এর বিরোধিতা করছে। সমাজের উন্নয়নের পক্ষে এটা বাধা হয়ে রয়েছে। ১০ হাজার শ্রমিক বেকার হয়ে পড়েছে দু-সপ্তাহ ধরে। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি এবং যে অচলাবস্থা সৃষ্টি হয়েছে সেটা দূর করে কারখানা যাতে খোলা যায় সেই ব্যবস্থা করতে অনুরোধ করছি।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্র বাঁকুড়া জেলার বড়জোড়া। এটা বাঁকুড়ার উত্তর জোনে অবস্থিত। এই এলাকা জুড়ে কংগ্রেসি সমাজবিরোধী গুন্ডারা সন্ত্রাস সৃষ্টির চেষ্টা করছে লাগাতার ভাবে। এ ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এই নির্বাচনী এলাকায় পাখন্যার প্রধান শ্রী দিলীপ বিশ্বাস, জিঘাটি পঃ সমিতির শ্রী নীরোদ কবিরাজ, পাঁচালের প্রধান শ্রী সুকুমার সামন্ত, ধীরেন কবিরাজ, দুর্গাদাস ঘোষ, মুক্তারাম বাউরি, ভাস্কর বিশ্বাস, বাবলু বাগদি-এরা সকলে কংগ্রেসি ঘাতকের হাতে নিহত হয়েছে। আমরা দেখছি, সারা বাঁকুড়া জেলাতে ঐ কংগ্রেসি গুন্ডারা আমাদের কর্মীদের খুন করছে। আমাদের নির্বাচিত প্রতিনিধিদের খুন করছে। আবার ওদের মদতপুষ্ট ঝাড়খন্ডি ঘাতকরা বাঁকুড়ায় ব্যাপক সন্ত্রাস-এর চেষ্টা করছে। আবার ওদের মদতপুষ্ট ঝাড়খন্ডি ঘাতকদের হাতে খুন হচ্ছে। আমি মাননীয় কংগ্রেসি সদস্যদের অনুরোধ করব আপনাদের কেউ আমাদের লোকেদের হাতে খুন হয়ে থাকলে তাদের একজনেরও নাম বলুন। আজকে পরিকল্পিতভাবে নির্বাচনের আগে এবং নির্বাচনকে সামনে রেখে এই সন্ত্রাস সৃষ্টি করাব চেষ্টা হচ্ছে। এলাকার জনগন অপরাধীদের সক্রিয় ভাবে বাধা দিচ্ছে। ঐ পাখন্যার প্রধানকে খুন করা হল। সেখানে তারা প্রার্থী দিতে পারেনি। উপ-নির্বাচনে আমরা লক্ষ্য করলাম কি? আমার এলাকাতে গ্রাম পঞ্চায়েতের উপ নির্বাচন হয়েগেল। সেই উপনির্বাচনে............

(এই সময় মাইক অফ হয়)

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ভীষণ গুরুত্বপূর্ণ ও ভয়ানক দুঃখজনক ঘটনার কথা উল্লেখ করছি এবং মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমার কেন্দ্র নওদায়, ত্রিমোহিনী গ্রামকে সুঁতী নদী দুই ভাগে ভাগ করেছে। এই গ্রামটি মূলত পূর্বপশ্চিমে লম্বা। গ্রামের বেশির ভাগ বাসিন্দা নদীর দক্ষিণ পাশে বাস করে, কিন্তু বাজার, রাস্তাঘাট এবং বিদ্যালয় নদীর উত্তর দিকে অবস্থিত। তাই প্রতিদিন, এমনকি বর্ষার সময়েও গ্রামের হাজার হাজার মানুষকে বাঁশের সেতু পার হয়ে উত্তর দিকে যেতে হয়। খুবই দুঃখজনক ঘটনা কয়েক বছর হলো, এই সেতু পার হতে গিয়ে ছৌতুল্লা নামে ৫০ বছর বয়সের একজন লোক মারা যায়। কামরুন্নাহার তার বয়স ৭ বছর, আর একজন ছয়নদ্দিন শেখ তার বয়স ৭ বছর তারা এই সেতু পার হতে গিয়ে সেতু থেকে পড়ে মারা গেছে। আর হাজার হাজার টাকার বই এই নদী গর্ভে চলে যাচ্ছে, এর কোনও পাত্তা পাওয়া যায় না। আমি বার বার এই হাউসে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি

আকর্ষণ করেছি, অন্তত পক্ষে যদি ঢালাই ব্রিজ করা সম্ভব না হোক, অন্তত একটি কাঠের ব্রিজ তৈরি করা হোক যাতে দু-জন লোক এক সাথে যাতায়াত করতে পারে। আমি ওই এলাকার এম.এল.এ., আমি এই গুরুত্বপূর্ণ বিষয়ে অনেকবার উল্লেখ করেছি। আমি অন্তত‌পক্ষে এই ৫ বছরে ৫ বার এই হাউজে এই বিষয়ে উল্লেখ করেছি। মন্ত্রী মহাশয়ের একটা অফিসিয়াল জবাব দেওয়া উচিত, কিন্তু এখন পর্যন্ত কোনও জবাব বা কোনও রকম প্রতিক্রিয়া হয়েছে বলে আমার মনে হয় না। আপনার মাধ্যমে আমি আবার অনুরোধ করছি যে অনতি-বিলম্বে ওখানকার হাজার হাজার লোককে সেতু পার হওয়ার বিপদ থেকে বাঁচাবার জন্য পূর্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই বিষয়ে দৃষ্টি দিতে। এই অনুরোধ করা সত্ত্বেও কোনওরকম ব্যবস্থা না হলে আমি ওই এলাকার হাজার হাজার লোককে নিয়ে আন্দোলন করতে বাধ্য হবো।

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** (এই সময় হাউজে উপস্থিত ছিলেন না।)

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে আমি যতখানি জানি টাডা আইনে পশ্চিমবঙ্গের এক মাত্র অপরাধী রসিদ খান। তিনি জেলের মধ্যে আছেন শুনেছি। এবং টাডা আইনে আরেক জন আছেন তিনি বোম্বাই বিস্ফোরণের নায়ক। দাউদ ও রসিদের মুক্তির জন্য টাডা আইন প্রত্যাহারের দাবিতে পশ্চিমবঙ্গ যুব কংগ্রেসের সভানেত্রী পার্লামেন্ট থেকে পদত্যাগ করে অনশন করেছিলেন। স্যার, আমি আপনার মাধ্যমে কংগ্রেসিদের কাছে প্রশ্ন করছি, যদি তাঁর সঙ্গে রসিদের সঙ্গে যোগাযোগ নাই থাকবে তাহলে তিনি কেন টাডা আইন প্রত্যাহারের জন্য পার্লামেন্ট থেকে পদত্যাগ করার হুমকি দিয়ে অনশন করেছিলেন? স্যার, একজন সদস্য একটু আগে বললেন, সি.পি.আই.(এম)-এর সাধারণ সম্পাদক বলেছেন,-রসিদের ডাইরি আছে। স্যার, কালকে শ্রী অনিল বিশ্বাস পরিষ্কার বলেছেন এবং আজকাল পত্রিকা'ও বলেছে-একমাত্র আনন্দবাজার পত্রিকা ছাড়া, বাকি প্রায় সবাই বলেছে—'কমরেড সুরজিত এরকম কোনও কথা বলেন নি। রসিদের ডাইরির কোনও অস্তিত্বর কথাই তিনি বলেন নি।' কিন্তু রসিদ তার বিবৃতিতে যে-সব কংগ্রেসিদের নাম বলেছে, সেসব কংগ্রেসিরা রসিদের কাছ থেকে টাকা পয়সা পেয়েছে, কংগ্রেস দল তাদের কি শাস্তি দিয়েছে?

**শ্রী আবদুসসালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকার মধ্যে পাঁচটি গ্রাম পঞ্চায়েত এলাকার- গোবড়া, জুরানপুর, হাটগাছা, মাটিয়ারি এবং ফরিদপুর- প্রায় ১০ হাজার থেকে ১৫ হাজার বিঘা জমিতে বর্ষার জল, স্ট্যাগনেন্ট ওয়াটার আটকে থাকার ফলে চাষিরা মার খাচ্ছে। ওখানে জল নিকাশির কোনও ব্যবস্থা নেই। স্যার, ভাগীরথী নদীর জগৎখালি বাঁধের ছেড়া-খালে যদি একটা স্লুইস গেট্ করা হয় তাহলে এই ১৫ হাজার বিঘা জমির মালিক কৃষকরা এই জমিতে একটা ফসলের জায়গায় তিনটে ফসল উৎপাদন করতে পারে। তাই আমি আপনার মাধ্যমে ওখানকার ১৫ হাজার বিঘা জমির চাষিদের স্বার্থে অবিলম্বে জগৎখালি বাঁধের ছেড়াখালে একটা স্লুইস্

গেট্ নির্মাণ করার জন্য মাননীয় পূর্তমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা অত্যন্ত দুঃখের বিষয় যে, ১৫ হাজার বিঘা জমিতে কোন রকম সেচের ব্যবস্থা না থাকায় প্রতি বছর চাষের ক্ষতি হচ্ছে। বর্ষার জল আটকে থাকছে। যদি জগৎখালি বাঁধের ছেড়াখালে একটা স্লুইস্ গেট্ নির্মাণ করা যায় তাহলে ঐ জমির সমস্ত বদ্ধ জল নদীতে নেমে যেতে পারে এবং চাষিরা চাষ করতে পারে। তাই আমি দাবি করছি অবিলম্বে ওখানে একটা স্লুইস্ গেট্ নির্মাণ করা হোক।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করছি। স্যার, বিষয়টি খুবই সেন্সিটিভ্। আপনি জানেন বিগত বন্যায় আমার বোলপুর বিধানসভা কেন্দ্রের কাছে ৩/৪-টে স্পটে অজয় নদীর ভাঙনে প্রায় ২ কিলোমিটার এলাকা বিধ্বস্ত হয়ে গেছে। এক কিলোমিটারের গীত গ্রামের আজ আর সেখানে কোনও চিহ্ন নেই। অথচ এখন পর্যন্ত ওখানে নদী বাঁধগুলো মেরামত করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নি। শুনছি অর্থ দপ্তরের টাকা পয়সার অভাব আছে, তাই তারা টাকা পয়সা দিতে পারছে না। কনট্রাক্টরদের টাকা দেওয়া যাচ্ছে না। কন্ট্রাক্টররা ৭৫% অ্যাবভ্ নাকি টেন্ডার ড্র করেছে। ফলে কাজে অনিশ্চয়তার সৃষ্টি হয়েছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং সেচমন্ত্রীর কাছে বিশেযভাবে দাবি রাখছি- বাঁধ মেরামত করা অত্যন্ত জরুরি, সে কাজ যদি কন্ট্রাক্টর দিয়ে না হয় তাহলে জেলাপরিষদ বা পঞ্চায়েতের মাধ্যমে করা হোক। আমি মনে করি যে টাকার তাঁরা টেন্ডার করেছেন সেই টাকা দিয়েই জেলা পরিষদ বা পঞ্চায়েত সমতি বাঁধ মেরামতের কাজ করে দিতে পারবে। এই কাজ যদি অবিলম্বে না করা হয় তাহলে আগামী দিনে আবার বৃষ্টি হলে আবার ঐ এলাকা ভাসবে, মানুষ বিপন্ন হয়ে পড়বে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন দপ্তরের মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আমার মহকুমা হচ্ছে কাঁথি। এই কাঁথি মহকুমায় ১৭ লক্ষ মানুষের বাস এবং এই মহকুমার মানুষ সম্পূর্নভাবে সড়ক পরিবহনের উপর নির্ভর করে। এই মহকুমা ভিতরে রয়েছে দীঘা পর্যটন কেন্দ্র। তাই দীঘা থেকে কলকাতা এবং দীঘা থেকে হাওড়া পর্যন্ত সি.এস.টি.সির এবং এস.বি.এস.টি.সির বাসগুলি যাতায়াত করে। কাঁথি মহকুমার মানুষেরা মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে বারংবার এই দাবি করে আসছে যে, এই মহকুমার শহরে, কাঁথিতে দুটি বুকিং অফিস করা হোক। একটা হচ্ছে, সি.এস.টি.সির। কারণ দীঘা থেকে যে সমস্ত সি.এস.টি.সির এবং এস.বি.এস.টি.সির বাসগুলি ছেড়ে কলকাতা এবং হাওড়াতে আসছে সেইসব বাসগুলিতে কাঁথির লোকেরা বসবার সিট্ পায়না, জায়গা পায় না। কিন্তু বিভিন্ন প্রাইভেট বাসের অ্যারেঞ্জমেন্ট আছে। ঐ এলাকার মানুষের জন্য কিছু সিট্ রিজার্ভ করে রেখে দেওয়া হয়। তাই আমি আপনার মাধ্যমে পরিবহন দপ্তরের মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন রাখছি, কাঁথি মহকুমার মানুষদের সুবিধার জন্য- যারা কেবলমাত্র এই সড়ক পরিবহন-এর উপর নির্ভর করে- কাঁথি

মহকুমা শহরে সি.এস.টি.সির এবং এস.বি.এস.টি.সির বুকিং কেন্দ্র খোলা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তফসিলি ও আদিবাসী কল্যান দপ্তরের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। মালদা জেলায় বিভিন্ন ব্লকে ইন্সপেক্টর না থাকার ফলে তফসিলি ও আদিবাসী ছেলেরা সার্টিফিকেট পাচ্ছে না দিনের পর দিন, ১ বছরের মধ্যে। আমি এখানে এইরকম একটি ঘটনার কথা তুলতে চাই এবং মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষন করতে চাই। একজন বেকার তফসিলি ছেলে সার্টিফিকেট নেবার জন্য ১০-৮-৯৪ তারিখে বি.ডি.ও অফিসে দরখাস্ত দেয় এবং তারজন্য আমাকে যেতে হয়েছিল। আমি যাওয়ার পরেও ১১-২-৯৫ তারিখ পর্যন্ত কোনও সুরাহা না হওয়ায়, আমি তখন মন্ত্রিমহাশয়ের কাছে চিঠি লিখি। সেই চিঠিখানি যায় এস.ডি.ও. অফিসে ১০-২-৯৫ তারিখে। এস.ডি.ও. একটা অর্ডার দেন ১৭-৪-৯৫ তারিখে। ৮-৪-৯৫ তারিখে আমি একটি চিঠি দিই বি.ডি.ও সাহেবকে। দীর্ঘ দৌড়াদৌড়ির ফলে ১৯-৬-৯৫ তারিখে শ্রী সুখচাঁদ সিংহর কাছে বি.ডি.ও. অফিস থেকে একটি চিঠি যায় যে, তোমার দরখাস্ত ভুল আছে। অতএব দরখাস্ত নতুন করে করতে হবে। অনেক ঘোরাঘুরি করার পর এবং আমি নিজে বলা সত্ত্বেও বি.ডি.ও. অফিস থেকে সে আজও পেল না। আমি কমপক্ষে ৭খানা চিঠি লিখেছি বি.ডি.ও., এস.ডি.ও এবং মাননীয় মন্ত্রিমহাশয়কে এত চিঠি লেখার পর, একটা ছেলে ১০-৮-৯৪ তারিখে দরখাস্ত দেবার পরও এখনও একটি সার্টিফিকেট যদি গরিব বেকার ছেলেটি না পায় তাহলে কিভাবে চলছে দেখুন। তাই মাননীয় মন্ত্রিমহাশয়কে এই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অবিশ্বাস্য হলেও সত্য এবং চাঞ্চল্যকর তথ্য। তাই আমি আপনার মাধ্যমে প্রাইমারি দপ্তরের মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টি হল, হাওড়া জেলায় প্রাইমারি শিক্ষক নিয়োগে দুর্নীতি। ক্যানডিডেটের নাম, শিপ্রা বেরা। স্বামী- রবীন বেরা। কোয়ালিফিকেশন হল, সি.পি.এমের কমরেড। এই ভদ্রমহিলা ১৯৯৫ সালের জুন মাসে- ২৭-৬-৯৫ তারিখে একটা অ্যাপয়েন্টমেন্ট পান। স্কুলের নাম হচ্ছে, রাজাপুর জুনিয়ার বেসিক স্কুল, পোস্ট- করাতবেরিয়া, আন্ডার বানীবন সার্কেল। ক্ষমতার জোরে এবং রাজনৈতিক কারণে মাত্র ২ মাস বাদে তিনি ট্রান্সফার নেন এবং ট্রান্সফার নিয়ে শীতলপুর ইস্ট প্রাইমারি স্কুল আন্ডার শ্যামপুর সাউথ সার্কেলে যান। চাঞ্চল্যকর ব্যাপার হল, গত ১২ই ফেব্রুয়ারি ঐ ভদ্রমহিলা আবার অ্যাপয়েন্টমেন্ট পেয়েছেন। সেই স্কুলের নাম হচ্ছে, ধুজা প্রাইমারি স্কুল, আন্ডার শ্যামপুর ইস্ট সার্কেল। তাহলে এই কথা কি প্রমানিত হয় না যে ৯৫ সালের জুন মাসে যে অ্যাপয়েন্টমেন্ট পেল, তার স্কুল বোর্ডে কোনও রেকর্ড নেই, সমস্ত সাদা কাগজ পার্টি অফিসে চলে গিয়েছিল, তারপর অ্যাপয়েন্টমেন্ট হয়ে গেল। কারণ স্কুল বোর্ডে কোনও নাম তার রেকর্ডেড নেই। তা নাহলে ৯৫ সালে অ্যাপয়েন্টমেন্ট পাবার পর অন্য স্কুলে ট্রান্সফার হলো, আবার ৯৬ সালে ১২ই ফেব্রুয়ারি কি করে সে নুতন অ্যাপয়েন্টমেন্ট পায়? এই ব্যাপারে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য নিবেদন করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি সংস্কার মন্ত্রীর একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষন করছি। আপনারা বলেছেন ভূমি সংস্কার করেছেন। আমি এই প্রসঙ্গে জনৈক মনোরঞ্জন গায়েন, আমার এলাকায় যে আগে সি.পি.এম. করত, তাকে পাঁচ শতক জমি দেওয়া হয় এবং তাকে পাট্টা বিলি করা হয়। কিন্তু পরবর্তীকালে তিনি সি.পি.এম. এর প্রতি বিতঃশ্রদ্ধ হয়ে কংগ্রেসে যোগ দেয়। তখন সি.পি.এম. এর জনৈক ব্যক্তি স্বপন রায় হঠাৎ তার জমিতে ঢুকে জাম্বু স্ট্রাকচার করে দেয় এবং ক্লাব ঘর করে। এতে একজন ন্যায্য বেনিফিশিয়ারি বঞ্চিত হল। বি.এল.আর.ও. অফিস থেকে এনকোয়ারির পরে, ও.সি. গাইঘাটাকে অ্যাকশন নিতে বলা হয়। কিন্তু কোন অ্যাকশন নেওয়া হচ্ছে না। বলা হয়েছিল টু দি ও.সি. ফর নেসেসারী অ্যাকশন অ্যান্ড প্রটেকশন টু মনোরঞ্জন গায়েন। কিন্তু আজ পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। একজন তফসিলি সম্প্রদায়ভুক্ত গরিব মানুষকে যে জমি থেকে উচ্ছেদ করে বঞ্চিত করা হচ্ছে, সেই ব্যাপারে আমি ভূমি এবং ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বিশেষ ব্যবস্থা গ্রহনের জন্য।

[12-50—1-00 p.m]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিম বাংলার মন্ত্রীদের বিশেষ করে মুখ্যমন্ত্রীকে পাগলের মতো শিলান্যাস যা করছেন, সেই বিষয়ের প্রতি হাউজের দৃষ্টি আকর্ষন করছি। নির্বাচন যত এগিয়ে আসছে, আমরা দেখতে পাচ্ছি ১৯ বছরে যে সব কাজ এই সরকার করতে পারেন নি, আজকে ভোটের কয়েক মাস আগে এই কাজগুলোর জন্য শিলান্যাস করছেন। জঙ্গীপুরে ভাগীরথীর উপর একটা ব্রিজ করার জন্য তিনি শিলান্যাস করলেন, কাজ কবে হবে কেউ জানে না। অনুরূপ ভাবে ভেদিয়ায় অজয় নদীর উপর একটা ব্রিজের শিলান্যাস করলেন। যেগুলো এতদিন কিছু করেননি বারবার বলা সত্ত্বেও, সেইগুলোর শিলান্যাস হচ্ছে। কয়েকদিন আগে যারা কলকাতায় একটা ব্রিজ উদ্বোধনের নাম করে নিউ ক্যালকাটার শিলান্যাস করলেন। আজকে এমন অবস্থা হয়েছে, কয়েকদিন আগে রায়গঞ্জে ওখানকার ক্ষুব্ধ জনগন একটা ব্রিজ উদ্বোধন করতে যাবার সময় তিন জন মন্ত্রীকে তাড়া করে। সাতগাছিয়ায় জ্যোতিবাবুর কেন্দ্রে মুচিষা বলে একটা জায়গায় কংগ্রেসি আমলে একটা হাসপাতাল উদ্বোধন হয়। পরবর্তীকালে অম্বরীশ বাবু সেটাকে আবার উদ্বোধন করেন। এখন খবরে প্রকাশ ৩০টি শয্যা বাড়িয়ে সেটাকে মুখ্যমন্ত্রী উদ্বোধন করতে যাচ্ছেন ২৮ তারিখে। আমি বলতে চাই, মন্ত্রীদের একটা চোখের চামড়া থাকা চাই। কালকে দেখলাম বারুইপুরকে মহকুমা সদর-এ রূপান্তরিত করার জন্য সেখানে অনুষ্ঠান করলেন। এই ভাবে মানুষকে প্রতারণা করে উদ্বোধন এবং শিলান্যাস করছেন। আমি আপনার মাধ্যমে দাবি করছি এই জিনিসগুলো আপনারা বন্ধ করুন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় বিদ্যুৎমন্ত্রী আছেন, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্তমানে আমার জেলা মেদিনীপুর সহ পশ্চিমবঙ্গের অন্যান্য জেলাতেও চরম বিদ্যুত সঙ্কট চলছে। স্যার, আপনি জানেন, প্রতিদিন এই হাউসে সরকারপক্ষ থেকে এই বলে আমাদের দৃষ্টি আকর্ষণ

করা হয় যে এই রাজ্য নাকি অনেক বেশি বিদ্যুৎ উৎপাদন করছে এবং এ ব্যাপারে সব সমস্যার সমাধান হয়ে গিয়েছে। কিন্তু স্যার, গ্রামবাংলায় আমরা এর উল্টো ছবি দেখছি। বর্তমানে গ্রামবাংলায় বোরো চাষের পিক টাইম চলছে এবং তার সঙ্গে যুক্ত হয়েছে আগামী ১লা মার্চ থেকে সেকেন্ডারি ও ২৬ এ মার্চ থেকে হায়ার সেকেন্ডারি পরীক্ষার প্রস্তুতি। এই সময় আমরা দেখছি গ্রামবাংলায় ২৪ ঘন্টার মধ্যে কখনও ১২ থেকে ২০ ঘন্টা পর্যন্ত বিদ্যুত থাকছে না। অবস্থা এমন পর্যায়ে চলে গিয়েছে যে সাধারণ মানুষ বিক্ষুব্ধ হয়ে রাস্তা অবরোধ করছে, যানবাহন চলাচল বন্ধ করে দিচ্ছে। সেখানে তারা বিদ্যুত দপ্তরের অফিস ঘেরাও করছে, বি.ডি.ও. এবং জেলাশাসকের কাছে যাচ্ছে। এমন কি সেখানে সর্বদলীয় বৈঠক পর্যন্ত হচ্ছে কিন্তু বিদ্যুত ঠিক মতন পাওয়া যাচ্ছে না। বিদ্যুত দপ্তরের ইঞ্জিনিয়ার ও অফিসাররা পালিয়ে বেড়াচ্ছেন। সরকারি দলের কর্তাব্যক্তি-পঞ্চায়েত থেকে জেলাপরিষদ পর্যন্ত তাদের কোনও পাত্তা নেই। গ্রামবাংলায় এর ফলে একটা বিপর্যয়কর অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় বিদ্যুতমন্ত্রীর এ বিষয়ে দৃষ্টি আকর্ষন করে আরো জানাচ্ছি যে এমনই বিপদজনক অবস্থার সৃষ্টি হয়েছে গ্রামবাংলায় যে বিদ্যুতের অভাবে সেখানে স্যালো টিউবওয়েল, মিডিয়াম ডিপ টিউবওয়েল ইত্যাদি চালানো বন্ধ হয়ে গিয়েছে। ছেলেমেয়েরা পড়াশুনা করতে পারছে না। একদিকে গ্রামবাংলায় তারা বিদ্যুত পাচ্ছে না অপর দিকে কেরোসিনের সঙ্কট চলছে, কেরোসিন পাওয়া যাচ্ছে না ফলে ছাত্রছাত্রীদের পড়াশুনা ব্যহত হচ্ছে ও গ্রামজীবন ব্যহত হচ্ছে। এ ক্ষেত্রে সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে কৃষকরা যারা বোরো চাষের উপর নির্ভরশীল। বিদ্যুতমন্ত্রীকে বলব, আপনারা প্রডাকশন নিয়ে অনেক দাবি করেন কিন্তু দেখুন ডিস্ট্রিবিউশন হচ্ছে না, মেন্টেনেন্স হচ্ছে না। জরুরি ভিত্তিতে এ ব্যাপারে হস্তক্ষেপ করুন। বোরো চাষিরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে, ছাত্র-ছাত্রীরা পড়াশুনা করতে পারছে না। ভীষণ বিদ্যুতের সঙ্কট দেখা দিয়েছে। সেখানে কোন কর্তাকে খুঁজে পাওয়া যাচ্ছে না-না জেলাশাসক, না জেলাপরিষদ, না জেনারেল ম্যানেজার, না ডিভিসন্যাল ম্যানেজার। অবিলম্বে এ বিষয়ে মাননীয় বিদ্যুতমন্ত্রী হস্তক্ষেপ করে একটা ব্যবস্থা করুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** (নট প্রেজেন্ট)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয় আছেন, মাননীয় সদস্য মানসবাবু যে অভিযোগটি করলেন সে সম্পর্কে তাকে বলছি, বাল্‌বে শুধ্ ফিলামেন্ট-টি দেখা যায় যখন বিদ্যুত আসে কিন্তু সেই আলোতে পড়াশুনা করা যায় না। এগ্রিকালচারে জল দেওয়া তো দূরের কথা, কিছুই হচ্ছে না। স্যার, আপনি জানেন, ঋতু পরিবর্তনের কারণে হটাৎ করে গরম পড়ে গিয়েছে কিন্তু বিদ্যুতের যা হাল তাতে শুধু ফিলামেন্টটি দেখা যায়, তার চেয়ে বেশি কিছু হয়না। আপনারা বলছেন যে বিদ্যুতে আপনারা সারপ্লাস কিন্তু কোথায় ত্রুটি সেটা আপনি বলুন। ঘন্টার পর ঘন্টা লোডশেডিং এবং যদিও বা বিদ্যুত আসে তাতে শুধু বালবের ফিলামেন্টটি দেখা যায়। মাননীয় মন্ত্রিমহাশয় একজন দক্ষ মানুষ কারিগরি মানুষ, টেকনিক্যাল মানুষ, দয়া করে তিনি বিষয়টি দেখুন। মিটিং করুন আমাদের নিয়ে। আপনাদের দলকে নিয়ে মিটিং করুন। দেখুন আপনার দলের

কোনও ষড়যন্ত্র আছে কিনা আপনাকে কর্নার করার জন্য। স্যাবোতাজ কোথায় আছে কিনা দেখুন। ডিস্ট্রিবিউশন হচ্ছে না- এটা আপনি দেখুন। এটা বোরো চাষের সময় আপনি জানেন কাজেই বিষয়টি দেখুন। বোথ ফর ইন্ডাস্ট্রি অ্যান্ড এগ্রিকালচার আজকে বিদ্যুতের দরকার এবং অপর দিকে ছেলেমেয়েদের পড়াশুনার ব্যাপারটাও আছে। সামনেই সেকেন্ডারি, হায়ার সেকেন্ডারি পরীক্ষা। আমি মনে করি এটা ম্যানমেড কাজেই দয়া করে বিষয়টি আপনি দেখুন।

[1-00—1-10 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাইছি যে, বনগাঁ একেবারে সীমান্তবর্তী শহর, কিন্তু আজকে সাত দিন ধরে সেখানে কন্টিনিউয়াসলি বিদ্যুৎ সরবরাহ বন্ধ। এর কারণ হ'ল, মন্ত্রী মহাশয় যাকে হাবড়ার ডিভিসনাল ইঞ্জিনিয়ার করেছেন তিনি তাঁর আত্মীয় এবং তিনি এলাকায় যান না। ডিভিসনাল ইঞ্জিনিয়ার নাকি তাঁর ভাগ্নে হন। এছাড়া সেখানে যে দুজন ইঞ্জিনিয়ার রয়েছেন তারা বাইরে থেকে আসেন। আজকে বনগাঁ মহকুমায় বিদ্যুতের যা অবস্থা তাতে আগামী বোরো চাষের সর্বনাশ, যে কোনও সময়ে বনগাঁ এবং অশোকনগর অঞ্চলে বিদ্যুৎ ব্যবস্থা ভেঙ্গে পড়তে পারে। দুই-তিন বছর ধরে সেখানকার বিদ্যুৎ লাইন মেরামত করা হচ্ছে না। এ-ব্যাপারে ডিভিসনাল ইঞ্জিনিয়ারকে বারবার বলা হয়েছে, কিন্তু ব্যবস্থা হয়নি। এরফলে দুজন ইঞ্জিনিয়ার সেখানে ভয়ে ঢুকছেন না। ইঞ্জিনিয়াররা যাতে বনগাঁতে থাকেন তারজন্য আপনি দয়া করে নির্দেশ দিন এই অনুরোধ আমি রাখছি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যকে এটা জানাতে চাই যে, সেন হলেই আমার আত্মীয় হবেন এটা ঠিক নয়। তাহলে তো শ্রী সমর সেন, চীনের সানিয়াৎ সেনও আমার আত্মীয়। সেন হলেই আমার আত্মীয় হবেন এটা হয় না। আর জানবেন যে, আত্মীয় হলেও আমি আত্মীয় তোষণ করি না।

## ZERO HOUR

**শ্রী নির্মল দাস ঃ** (অনুপস্থিত।)

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশুদিন আমি মাননীয় মুখ্যমন্ত্রীর নির্বাচনকেন্দ্র সাতগাছিয়ায় গিয়েছিলাম। সেখানকার মানুষের বিক্ষোভ এবং অভাব দেখে আমি গুরুতরভাবে চিন্তিত, কারণ গত পঞ্চায়েত নির্বাচনে সাতগাছিয়ার ১৫টি পঞ্চায়েতের মধ্যে ৮টি কংগ্রেসের দখলে এসেছে। আমি সেখানকার মানুষদের জিজ্ঞাসা করেছিলাম, পঞ্চায়েত নির্বাচনে এরকম হ'ল কেন। উত্তরে সেখানকার লোকেরা বলেছেন যে, গত ১৯ বছরে সেখানে একটিও প্রাইমারি স্কুল হয়নি, বাহিরজোলা বলে একটি গ্রাম সেখানে ১৮ বছরে একটি প্রাইমারি স্কুল অনুমোদন পায়নি। আপনি শুনলে আশ্চর্য হবেন, মুখ্যমন্ত্রীর কেন্দ্রের ৬১ এবং ৬২ নং ওয়ার্ডে বিশুদ্ধ পানীয় জল পেতে মানুষকে দুই কিলোমিটার

যেতে হয়। সেখানে কংগ্রেস আমলে একটি খাল কাটা হয়েছিল, কিন্তু দীর্ঘ এই ১৮ বছরে ঐ খাল একবার পর্যন্ত সংস্কার করা হয়নি। সাতগাছিয়া বিধানসভা কেন্দ্রের ৩০ পারসেন্ট মৌজায় এখনও পর্যন্ত বিদ্যুৎ যায়নি, কোনও নতুন রাস্তাও এই কয়েক বছরে সেখানে করা হয়নি। সবচেয়ে দুঃখের কথা হ'ল, সাতগাছিয়া কেন্দ্রে বিড়লাদের যে শিল্প এলাকা রয়েছে সেখানে বিড়লাদের যে জুটমিল এবং ক্যালসিয়াম কারবাইড ইন্ডিয়ান লিনোনিয়াম কারখানা রয়েছে তাতে ২০ হাজার লোক কাজ করতেন, কিন্তু আজকে তাতে ১০ হাজার লোক কাজ করেন। মুখ্যমন্ত্রীর কেন্দ্রের আজকে এরকম একটা অবস্থা! মানুষজন সেখানে অন্ধকারে থাকেন, রাস্তা নেই, জল নেই। তাই সাতগাছিয়ার মানুষদের স্বার্থে কিছু করবার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** (অনুপস্থিত।)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুতর অভিযোগের প্রতি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এতদিন ধরে শুনতাম বিভিন্ন অফিসারদের দুর্নীতির কথা, কিন্তু এখন দেখছি, মালদা জেলার যিনি ডি.এম. তিনি নিজে দুর্নীতির সঙ্গে জড়িত। সবথেকে আশ্চর্যের বিষয়, তাঁর ট্রান্সফার ক্যানসেল করার জন্য কংগ্রেসের পক্ষ থেকে বিশেষ একজন অত্যন্ত ক্ষমতাবান এম.পি., এম.এল.এ. সকলেই বলছেন তাঁকে রাখতে হবে। এর আগে দু'বার মুখ্যমন্ত্রীকে বলে রদ করিয়েছিলেন। সম্প্রতি হঠাৎ একটি খবর আসে যে একশো লোক নিয়োগ করা হবে। সামসি আর এমসি-তে এর আগে ৫৮ জনকে নেওয়া হয়েছে। এখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম পাঠাতে হবে বলা হচ্ছে। এমপ্লয়মেন্ট একসচেঞ্জ থেকে বলছে যে একটা সার্টিফিকেট একটা জায়গায়, ৮এ, লিন্ডসে স্ট্রিটে। সেখানে ভুয়া সার্টিফিকেট পাঁচ হাজার টাকায় বিক্রি হচ্ছে। এই সমস্ত বিষয়টি এনকোয়ারি করার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় বিদ্যুতমন্ত্রী উপস্থিত আছেন। আমি কয়েকদিন আগে ওঁকে একটি প্রশ্ন করেছিলাম। সেই পরিপ্রেক্ষিতে তিনি উত্তরে জানিয়েছিলেন যে গাইঘাটার সমস্ত মৌজায় বিদ্যুত পৌঁছে গেছে। কিন্তু এটি সত্য নয়। উনি সেদিন উত্তরে আরও বলেছিলেন যে উনি মৌজা ভিত্তিক খবর রাখেন, গ্রাম ভিত্তিক খবর রাখেন না। আর.ই. প্রকল্প এখন বন্ধ আছে। কারণ সরকারের আর্থিক অবস্থা ভাল নয়। আর.ই. প্রকল্পে যে সমস্ত গ্রামে বিদ্যুত যাওয়ার কথা অথচ যায় নি, সেই সমস্ত জায়গায় বিদ্যুত পৌঁছে দেবার ব্যাপারে আমি ওঁর কাছে একটি চিঠি দিয়েছিলাম। উনি উত্তরে আমাকে জানিয়েছিলেন যে, ওখানকার গ্রামবাসীরা যদি ফিফটি পার্সেন্ট টাকা দেয় তাহলে বাকি ফিফটি পার্সেন্ট টাকা রাজ্য সরকার দেবে এবং বিদ্যুত পৌঁছে দেবেন। আমি ওঁর সেই চিঠির কপি নিয়ে এ.সি.ডি.ই.র সঙ্গে কথা বলেছিলাম এবং একটি তালিকাও দিয়েছিলাম। এখনও পর্যন্ত তার কোনও উত্তর পাইনি। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় আছেন, এই বিষয়ে উনি যদি কিছু বলেন তাহলে আমরা খুশি হব।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি একটি জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভা এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে অন্যান্য অনগ্রসর শ্রেনীর মানুষদের বিষয়- ও.বি.সি.দের বিষয়। আমাদের জেলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে খোঁজ নিয়ে জেনেছি যে সেখানে এখনও পর্যন্ত ও.বি.সি. বা অন্যান্য অনগ্রসর শ্রেনীর মানুষদের জন্য কত বছর এজ্ রিলাকসেশন হবে কিম্বা চাকুরিতে কত পার্সেন্ট রিজার্ভেশন হবে, এই সমস্ত বিষয়ে কোনও নির্দেশ পৌছায় নি। আমি জানতে চাই যে, গোটা রাজ্যের জন্য এই ধরনের কোনও নির্দেশ এসেছে কিনা? আমরা তো শুনলাম যে, এদের জন্য তিন বছর রিলাকসেশন হবে। কিন্তু সেই নির্দেশ এখনও পর্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে পৌছায় নি। তার চাইতে বড় বিষয় হলো, ও.বি.সি.দের সার্টিফিকেট পাওয়ার বিষয়ে জটিলতা আছে, সেটি সহজ করা দরকার। কারণ অফিসাররা সার্টিফিকেট পাওয়ার বিষয়ে বলছেন যে, দশ জন লোকের সই লাগবে। জমির দলিল আনতে হবে, প্রধানের সার্টিফিকেট চাই, এম.এল.এ.দের সার্টিফিকেট চাই। এখনও পর্যন্ত এম.পি.দের সার্টিফিকেটের কথা বলেননি এটাই যা রক্ষে। এই সার্টিফিকেট পাওয়ার ব্যাপারে অসুবিধা আছে, আবার তা পাওয়ার পর কি কাজে লাগবে তা গুরুত্ব দিয়ে জানাবার যাতে ব্যবস্থা হয়, তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ( উপস্থিত ছিলেন না )

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১২ই ফেব্রুয়ারি তারিখে দিল্লিতে পশ্চিমবঙ্গ সরকার যে অতিথিশালা, বঙ্গভবন আছে, সেখানে একটি নারকীয় ঘটনা ঘটেছে। সিপিএম'এর কেন্দ্রীয় কমিটির সদস্য অনিল বিশ্বাসের সুপারিশক্রমে একজন ডাক্তারবাবু তাঁর পরিবারবর্গকে নিয়ে বঙ্গভবনে উঠেছিলেন। তারপর ঐ বঙ্গভবনের একজন কর্মচারী তাঁর নাবালিকা মেয়ের উপর ধর্ষন করে। দুর্ভাগ্যের বিষয়, ঐ বঙ্গভবনের কেয়ার টেকার বঙ্গভবনে কোনও অভিযোগ দায়ের না করে কলকাতায় পাঠিয়ে দিয়েছেন ঐ দুষ্কৃতকারীকে। তাই আমি আপনার মাধ্যমে উক্ত দুষ্কৃতকারীকে শাস্তির দাবি জানাচ্ছি।

[1-10—2-00 p.m.] (Including adjournment)

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস মহাশয়ের নজরে আনছি একটি গুরুত্বপূর্ণ বিষয়। আমাদের ভদ্রেশ্বর এলাকা একটি শ্রমিক অধ্যুষিত অঞ্চল। এখানে উড়িষ্যা ভাষাভাষী ছাত্র-ছাত্রীদের জন্য একটি স্কুল আছে, তার নাম হলো গোপোবন্ধু প্রাথমিক বিদ্যালয়। এই স্কুল সংলগ্ন এলাকায় তাদের নিজস্ব জমি আছে, তাদের নিজস্ব বাড়ি আছে এবং তারা মাধ্যমিক পড়ানো শুরু করেছে ১৯৭৫ সাল থেকে। ১৯৮৬ সাল থেকে তারা বারে বারে এই স্কুলকে মাধ্যমিক পর্যন্ত উন্নীত করার জন্য আবেদন জানিয়ে আসছে। কিন্তু এখনও পর্যন্ত কিছু হয়

নি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। হুগলি জেলায় একটা মাত্র উড়িষ্যা ভাষাভাষীদের জন্য মাধ্যমিক স্কুল চালু হতে চলেছে। বর্ধমান এবং হাওড়া জেলায় এক লক্ষাধিক উড়িষ্যা ভাষাভাষীর মানুষ বসবাস করে, কিন্তু কোনও স্কুল তাদের জন্য নেই। আমাদের ওই অঞ্চলে ১৫ হাজার উড়িষ্যা ভাষাভাষীর শ্রমিক আছে যারা কারখানায় কাজ করে এবং তাদের ছেলে-মেয়েরাই ওই স্কুলে পড়ে। সেই জন্য আমি এই বিষয়টা মন্ত্রী মহাশয়কে সহানুভূতির সঙ্গে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। বর্তমানে মাধ্যমিকে ছাত্র সংখ্যা ২১২ জন। এই স্কুলের ইন্সপেকশন রিপোর্ট খুব ভাল, এখানকার পঠন-পাঠন খুব সুন্দর এবং এই স্কুলের খাতা মেনটেন করা হয় খুব ভাল ভাবে, এই স্কুলের জন্য ভাল ভাবে সুপারিশ করা হয়েছে। এতৎসত্ত্বেও এখনও এই স্কুলটিকে অনুমোদন দেওয়া হয় নি। এই স্কুলকে মাধ্যমিক স্তরে উন্নীত করার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানালাম।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিদ্যুৎমন্ত্রী উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নিজের গ্রামে বিদ্যুৎ সরবরাহ করার জন্য ১৯৮৬ সাল থেকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আসছি। আজ পর্যন্ত আমার নিজের গ্রামে বিদ্যুৎ যায় নি, বিদ্যুৎ বিহীন অবস্থায় রয়ে গেছে। সেই সঙ্গে সঙ্গে আমাদের এলাকার বর্ধিষ্ণু গ্রাম গুলিতে যেমন গোবরা, বসতপুর, পাগলাচন্ডী প্রভৃতি গ্রামগুলিতে বিদ্যুৎ যায় নি এবং আমার নিজের গ্রাম মির্জাপুরে বিদ্যুৎ যায় নি। এই ব্যাপারে ৫ বছর ধরে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করে আসছি, কিন্তু কোন ফল হয় নি। স্যার, ১৯৮৬ সাল থেকে প্রোজেক্ট জমা দেওয়া আছে, কিন্তু আজ পর্যন্ত সেই সমস্ত গ্রামে বিদ্যুতের ব্যবস্থা হয় নি। এখানে মন্ত্রী মহাশয় উপস্থিত আছে, তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে এই বিদ্যুৎ বিহীন গ্রামগুলিতে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস দেশে দূর্নীতি চালু করেছে, রাজনৈতিক দুর্বৃত্তায়ন ঘটাচ্ছে, সঙ্গে সঙ্গে জালিয়াতি করছে। তৎকালীন সি.বি.আই. রিপোর্টে বলেছিল আমাদের প্রাক্তন প্রধানমন্ত্রী ভি.পি.সিং-তাঁর নিষ্কলঙ্ক চরিত্রকে কলুষিত করার জন্য সেন্ট কিটস দ্বীপের একটা ব্যাঙ্কে গোপন অ্যাকাউন্ট আছে। এই কথা বলে একটা জালিয়াতি করা হলো। এই জালিয়াতির নায়ক হচ্ছে বর্তমান সর্বভারতীয় কংগ্রেস সভাপতি এবং প্রধানমন্ত্রী নরসীমা রাও। তিনি দেখিয়েছিলেন তাঁর ছেলে অজয় সিং-এর নামে সেন্ট কিট্‌স দ্বীপের একটা ব্যাঙ্কে গোপন অ্যাকাউন্ট আছে এবং এটা তিনি অ্যাটেসট্রেশন করালেন ভারতীয় দূতাবাসের বাণিজ্যিক প্রতিনিধি মিঃ রাইকে দিয়ে। কিন্তু পরবর্তীকালে সি.বি.আই. পরিষ্কার ভাবে বললেন যে ভি.পি.সিং-এর চরিত্রকে কলুষিত করার জন্য এই ব্যবস্থা করা হয়েছিল। এই প্রধানমন্ত্রী, তিনি কোথায় গিয়েছিলেন? তিনি বিদেশমন্ত্রী হিসাবে বিদেশে গিয়েছিলেন, সেখানে আদনান খাসোগির, যিনি আরবের একজন্য কুখ্যাত অস্ত্র চোরাকারবারি, তার সঙ্গে তাঁর কি কথা হলেছিল? সেখানে বসে তিনি কোন্ কোন্ লোকের সঙ্গে টেলিফোনে কথা বলেছিলেন?

( এই সময় মাইক বন্ধ হয়ে যায় )

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা অত্যন্ত গভীর উদ্বেগের মধ্যে আছি খবর কাগজের যা সংবাদ পাচ্ছি, এবং তাতে মনে হচ্ছে এই বিধানসভায় আমাদের বিরোধীদলের যে মাননীয় সদস্য আছেন তারা নিজেদের লোকেদের দ্বারাই যেকোনও সময়ে খুন হয়ে যেতে পারেন। গতকাল কংগ্রেসি সদস্য সোমেন মিত্রকে তার নিজেদের দলের লোকেরাই হামলা চালায়। তাতে উনি কোনওরকমে পুলিশের সহায়তায় পালিয়ে প্রাণ রক্ষা করেন। নির্বাচন যত এগিয়ে আসছে তত কংগ্রেসিদের নিজেদের মধ্যে পারস্পরিক মারামারি, খুনোখুনি শুরু হয়ে গেছে। কিছুদিন আগে দুর্গাপুরে সুব্রত মুখার্জি তার নিজের দলের দ্বারা আক্রান্ত হয়ে অসুস্থ হয়ে হাসপাতালে ভর্তি হয়েছিলেন। এবং কিছুদিন চিকিৎসাধীনও ছিলেন। এইভাবে মারামারি, খুনোখুনি কংগ্রেসিদের মধ্যে এমন পর্যায়ে আসবে যে, আমার আশঙ্কা এই কংগ্রেসি এম এল এরা মারামারি, খুনোখুনিতে লিপ্ত হয়ে প্রাণ হারাবেন। সেই কারণে আমি আপনার কাছে আবেদন করছি আপনি যেন সরকারের কাছে ঘটনাগুলো সব বলেন এবং ওদের যথোপযুক্ত প্রোটেকশন দেওয়ার ব্যবস্থা করুন। গতকাল সোমেন মিত্রর যে ঘটনা ঘটেছে তার যাতে আর পুনরাবৃত্তি না ঘটে সেটা দেখবেন। এই খুনোখুনি, মারামারি যাতে বন্ধ হয় তার ব্যবস্থা করুন। এইভাবে যদি ওদের গোষ্ঠীদ্বন্দ্ব চলে তাহলে জয়নাল আবেদিন, সৌগত রায়, সোমেন মিত্র কেউ বাদ যাবে না। কাজেই ওদের প্রোটেকশন যাতে যথোপযুক্তভাবে হয় সেটা আপনি দেখবেন।

**শ্রী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গভীর উদ্বেগের সঙ্গে আমার বিধানসভা কেন্দ্রের একটি ঘটনা আপনার কাছে এবং মাননীয় সদস্যদের কাছে উল্লেখ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্র মসলন্দপুরের উত্তর বেদপুরে ২২ বছরের একটি মেয়েকে ৭-৮ জন দুষ্কৃতকারী, কংগ্রেস বলে পরিচিত, তার উপরে ধর্ষন করে, তারপরে তাকে 'জনকল্যাণ' নামক নার্সিং হোমে প্রায় মৃত অবস্থায় নিয়ে যায় এবং সেখানেই তার প্রাণ যায়, নাকি নার্সিং হোমে আস্তে আস্তেই প্রাণ যায় সেটা বলা যাচ্ছে না। নার্সিং হোমের ডাক্তার সব ব্যাপারটাই জানেন কিন্তু চেপে আছেন এবং ডাক্তারকে আড়াল করে রেখেছেন ওখানকারই কংগ্রেস প্রধান। সাধারন মানুষ গন দরখাস্ত আমার কাছে জমা দিয়েছেন, থানাতেও জমা দিয়েছে। ৮ তারিখে ঘটনাটি ঘটেছে, পুলিশ পোস্ট মর্টমের অপেক্ষায় আছে। এই ব্যাপারে পুলিশ যাতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করে তার ব্যবস্থা নিতে হবে। কংগ্রেসি দুষ্কৃতকারীরা এইভাবে ২২ বছরের মেয়ের উপরে ধর্ষন করে তাকে হত্যা করল। এইসব দুষ্কৃতকারী মানুষদের হাত থেকে দেশকে বাঁচাতে হলে আমাদের সবাইকে যেমন ভাবতে হবে তেমনি প্রশাসনকেও ভাবতে হবে। আমি আপনার মাধ্যমে সমস্ত শুভবুদ্ধিসম্পন্ন সদস্যদের এই ব্যাপারে অনুরোধ করব তারা যেন সতর্ক থাকেন এবং এই জিনিসের যাতে পুনরাবৃত্তি না ঘটে সেটা দেখবেন। এই জিনিস কংগ্রেসিরা করেছে এবং কংগ্রেসের অঞ্চল প্রধান এরসঙ্গে যুক্ত আছেন। নার্সিং হোমের ডাক্তার সব ব্যাপারটা জানেন কিন্তু চেপে যাচ্ছেন। ওখানে মদ, জুয়া, নারী ঘটিত সব ব্যাপার চলে। এর তদন্ত করলেই সব জানা যাবে। সাধারণ মানুষ এবং প্রশাসন সেটা করবে। আমি বিরোধীদলের সদস্যদের কাছে অনুরোধ করব এই যে

সর্বনাশা ঘটনা ঘটেছে এই বিষয়টা দেখবেন। এইকথা বলে আমি আর বক্তৃতা বাড়াতে চাইছি না।

(At this Stage the House was adjourned till 2-00 p.m.)

(AFTER ADJOURNMENT)

[2-00—2-10 p.m.]

## GENERAL DISCUSSION ON BUDGET

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, '৯৬-'৯৭ সালের আর্থিক বিবরণী পেশ করতে গিয়ে এই রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী যে বক্তব্য রেখেছেন তার উপর আমার বিশ্লেষণ রাখছি। আমি মাননীয় অর্থমন্ত্রীকে সরাসরি জিজ্ঞাসা করতে চাই, আপনি এখানে কোন অধিকারে ঢুকেছেন? আপনার যদি এই অধিকার থাকে, মানুষ আপনাকে নির্বাচন করে পাঠিয়েছে, কেন্দ্রীয় সরকারের সমালোচনা আপনি করেছেন তাদেরকে কি মাদাগাস্কার লোকে ভোটে পাঠিয়েছে, নাকি হনলুলুর লোকে ভোট দিয়ে পাঠিয়েছে। আজকে কেন এই দৈন্যতা ভুলে যাচ্ছেন, ৫০ বছর সাধনা করেও তো আপনারা দিল্লির ফ্রিন্‌জে যেতে পারেননি, গঙ্গা পেরুতে পারেননি, যমুনাও তো পেরুতে পারেননি। The diatribes and the opprobrium you have use against the Central Government. যে জনসাধারণ ইন্ডিয়ান পলিটিক আপনাদেরকে এখানে পাঠিয়েছে, তারাই নির্বাচন করে যারা কেন্দ্রীয় সরকার চালাচ্ছেন তাদেরকে পাঠিয়েছে। It has become the habit of the State Ministers and the State Cabinet of West Bengal. Regularly, they have become the habitual offender of this আজকে গোটা বিশ্ব যেখানে অবাক বিস্ময়ে তাকিয়ে আছে, '৯১ এর পর ভারত সরকারের অগ্রগতি, অর্থনৈতিক সংস্কার, শিল্পায়ন, বৈদেশিক বাণিজ্য, বর্হিঃবাণিজ্যের অগ্রগতি, সেখানে আপনি যে তিনবার ইউনিট করেছেন গ্যাট নিয়ে, সেই গ্যাটের প্রভাবে আজকে ডাবলিউ.টি.এ. ভারতের শর্ত মানতে বাধ্য হয়েছে। এইগুলি কি সব ভুলে গেছেন? আপনারা রাস্তাঘাট, ট্রেন পর্যন্ত বন্ধ করেছিলেন, কিন্তু আপনাদের কথায় ভারতের ৫৪ কোটি মানুষ কর্নপাত করেননি। দি ডগস বার্কেড বাট দি ক্যারাভানস পাস্‌ড, এটা মনে রাখতে হবে। ভারত সরকার '৯১ এর পর যা করেছেন। আপনাদের ভাতৃপ্রতিম সরকার যখন ছিল তখন কি অবস্থায় রেখেছিলেন? আমাদের ১ হাজার কোটি টাকাও ছিলনা, টন টন সোনা ৬৮ মেট্রিক টন সোনা মর্টগেজ রাখতে হয়েছিল বৈদেশিক ব্যাঙ্কে। ১২ শত কোটি টাকা আমরা পেমেন্টের অধিকার হারিয়েছিলাম, আমাদের ক্ষমতা ছিলনা। ইউ রেনডার্ড দি কান্ট্রি near bank-ruptsy আজকে ৪ বছরে সেই সোনা আমরা ফেরত এনেছি, জ্বালা লাগলেও আমরা বলতে বাধ্য হয়েছি। ১ হাজার কোটি টাকা বৈদেশিক বাণিজ্য ৭ দিনে পেমেন্ট এর অধিকার ছিল না। The dignity and the prestige and creditworthiness of the nation mortgaged. Today, India has become creditworthy, not only creditworthy, it had become the convergent point of all industrial nations. রশিদের বাড়িতে সব লেখা আছে, জ্যোতি বাবুর বাড়িতে রশিদের

ডাইরি আছে, কাগজপত্র আছে, জামা-কাপড় পর্যন্ত কিনে দিয়েছে তোমাদের, মুখ্যমন্ত্রীর পর্যন্ত জামা-কাপড় নাকি কিনে দিয়েছে বিদেশের বাজারে, আমরা তো শুনতে পাচ্ছি। আজকে জানতে চাইছি মাননীয় অর্থমন্ত্রী, আপনাদের বন্ধু সরকারের আমলে ৭০০ কোটি ডলারের বর্হিঃবানিজ্য ছিলনা, সেখানে আজকে ৩,৩০০ কোটি টাকা বর্হিবানিজ্য সম্ভব হয়েছে। আজকে ভারত কি একঘরে হয়ে থাকবে? India isolated from the rest of the World আজকে গ্যাট রূপান্তরিত হয়েছে ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশনে, ভারত ইজ এ পার্মানেন্ট মেম্বার। আজকে আপনারা বারবার বলছেন কেন্দ্রীয় সরকার বাধা দিচ্ছে বলে নাকি এই রাজ্যে শিল্পের অগ্রগতি হচ্ছে না। লাইসেনসিং প্রথা উঠে যাওয়াতে আজকে শিল্পায়নে কোথাও কোন বাধা নেই। আজকে লিবারালাইজেশন পলিসির জন্যই এটা সম্ভব হয়েছে, একসেপ্ট কোর এন্ড ডিফেন্স সেক্টর। আপনারা মাশুল সমীকরনের প্রশ্ন তুলেছিলেন, কিন্তু আমি মন্ত্রিসভার দায়িত্বে থাকার সময়, আমাদের আমলেই আমরা এটা প্রথম তুলেছিলাম। সেদিন আপনারা কোথায় ছিলেন? আজকে মাশুল সমীকরণ তুলে দেওয়ায় একটাও স্টিল ইন্ডাস্ট্রি কি এখানে হয়েছে? আজকে আপনারা বলছেন আপনাদের নাকি অল্টারনেটিভ পলিসি আছে। কি অল্টারনেটিভ পলিসি আপনাদের আছে? ২৪এ সেপ্টেম্বর ১৯৯৪, মাননীয় মুখ্যমন্ত্রী একটা প্রশ্নের উত্তরে বলেছিলেন, অল ইন্ডিয়া স্পিচ, স্টেটে নয়, তাহলে আপনাদের অল্টারনেটিভ পলিসি কি। হাউ ডাজ ইট ডিফার ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট? আজকে সেন্টারের ইন্ডাস্ট্রিয়াল পলিসিকেই আপনারা কার্বন কপি করেছেন। পড়াশোনায় থার্ড ক্লাস ছাত্ররাই সব কিছু নকল করে। এদিকে আপনি বিকল্প অর্থনীতির সন্ধান দিয়েছেন। আজকে আপনি এখানে বলুন, আপনার এই পলিসি থেকে আমাদের এখানে কোনও শিল্প হল না কেন? কেন আজকে স্ট্যাগনেশন। ৭০টি কারখানা আজকে বন্ধ হয়ে আছে, ৩৩টি কারখানা আজকে বি.আই.এফ.আরে গেছে। এই ব্যাপারে কেন সরকারের বক্তব্য নেই। আপনাদের কোনও কান্ডজ্ঞান নেই। আজকে আপনারা অল্টারনেটিভ পলিসি দিতে চেয়েছেন, কিন্তু তার সন্ধান কংগ্রেসই একমাত্র দিতে পেরেছে। এইজন্যই পার্লামেন্টে কংগ্রেস আছে বারবার। গত লোকসভা অধিবেশনে আপনাদের জন্য ১৩ দিন হাউস হয়নি, সেটা ছাড়া বার বার আপনারা নো কনফিডেন্স মোশন দিয়েছেন, কিন্তু এই কংগ্রেস সরকার আছে, থাকবে এবং সামনের লোকসভা নির্বাচনে কেন্দ্রে, কংগ্রেস সরকার তিনগুন শক্তি নিয়ে আসবে। আজকে মাননীয় অসীমবাবুকে জিজ্ঞাসা করি, নয় বছর হল আপনি অর্থমন্ত্রীর দায়িত্বে আছেন, এই নয় বছরে আপনি পশ্চিমবঙ্গে কি করেছেন। একটি ডেভেলপিং কাউন্ট্রির প্লান ডেভেলপমেন্টের দুটো জায়গা আছে, একটা হচ্ছে ফিজিকাল ডেভেলপমেন্ট অব দি অ্যাসেট এবং আরেকটি হচ্ছে হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্ট। এই দুটোতেই আপনারা ব্যর্থ হয়েছেন। দিস স্টেট গভর্নমেন্ট ইজ সাকসেসফুল অনলি ইজ ডেভেলপিং অ্যান্ট্রি-সোসাল। আজকে শুধু রশিদ তৈরি হয়েছে, ঝুনু তৈরি হয়েছে, দুর্গাপুর মরে যাচ্ছে, কল্যাণী মরে যাচ্ছে। আপনাকে জিজ্ঞাসা করি আপনার কার্যকালে ১৯৯৪-৯৫ সালে ১৪৮৩ কোটি হচ্ছে অ্যানুয়াল প্লান, পার ক্যাপিটাটিয়া ইনকাম ৩.৯৬৩ টাকা, পারসেন্টেজ বিলো প্রভার্টি লাইন ২৭.৬ পারসেন্ট, লিটারেসি ৫৭.৭ পারসেন্ট। ব্যাঙ্কে যারা টাকা নিতে যাচ্ছেন, তারা টিপ দিচ্ছে কেন, যে জেলাকে আপনারা সাক্ষর ঘোষণা করেছেন? কতদিন আর এইভাবে কারচুপি,

জোচ্চুরি চলবে? আজকে আপনাকে তার জবাব দিতে হবে। অন্ধ্রপ্রদেশ, ইকোয়ালি অন্ধ্রপ্রদেশকে তুললাম এই জন্য যে এটা আমাদের কাছাকাছি। এখানে পার ক্যাপিটা ইনকাম তিন হাজার তিনশো চৌষট্টি। অ্যানুয়াল প্ল্যান দুহাজার সত্তর কোটি, পারসেন্টেজ অব লিটারেসি ৪৪.৯ পারসেন্ট। ৫৩ পারসেন্ট মেল ৩২ পারসেন্ট ফিমেল। আজকে কি

[2-10—2-20 p.m.]

বক্তব্য আছে? পার ক্যাপিটা ইনকাম আপনি বলছেন আমাদের পার ইনকাম অ্যাবভ ন্যাশনাল। কোনও রাজ্যের সঙ্গেই তুলনা হয় না। আমাদের মতোই ২৯৪ জন এম.এল.এ ৪২ এম.পি। আমি তুলনা করছি। তামিলনাড়ু পার ক্যাপিটা ইনকাম ৩,৮৯৪। সব আপনাদের চেয়ে বেশি। অ্যানুয়াল প্ল্যান ৯৪-৯৫ ২,৭৫০ কোটি, পারসেন্টেজ অব লিটারেসি সেন্সান ৯১.৬৬ পার্সেন্টি। সব আপনাদের চেয়ে বেশি। আজকে কোথায় নিয়ে যাচ্ছেন? কর্নাটক, লিটারেসী রেট ৫৬.০৪ পার্সেন্টেজ অব পপুলেশন বিলো পর্ভাটি লাইন ৩২ পারসেন্ট। পার ক্যাপিটা ইনকাম ৪,০৭৫, অ্যানুয়াল প্ল্যান এক্সপেনডিচার ফর ১৯৯৪-৯৫ ২,৮০০। বিহার, যেখানে আপনাদের বন্ধু, ভাইয়া আছে ওখানে আজকে লিটারেসি রেট ৩৮.৪৮, পারসেন্টেজ অব পপুলেশন বিলো পভার্টি লাইন ৪০ পার্সেন্টি। ইউ ক্যান কমপেয়ার উইথ বিহার। পার ক্যাপিটা ইনকাম ২,১২২। উই আর নিয়ার অ্যাবাউট দ্যাট। অ্যানুয়াল প্ল্যান ৯০০ কোটি। আসাম, আসামে লিটারেসি রেট ৫২.৮৯ পার্সেন্টি, পার্সেন্টেজ অব পপুলেশন বিলো প্রভার্টি লাইন ২২.৮ অ্যান্ড পার ক্যাপিটা ইনকাম ৩,১৭৮, অ্যানুয়াল প্ল্যান ৯৯৭ কোটি ১২৬ জনের বিধানসভা আপনি তো জানেন। গুজরাট, লিটারেসি রেট ৬১.৪৯ পারসেন্ট, পারসেন্টেজ অব পপুলেশন বিলো প্রভার্টি লাইন ১৮.৪। অসীম বাবু শুনতে পাচ্ছেন? পার ক্যাপিটা ইনকাম ৫,৪০৪, অ্যানুয়াল প্ল্যান ২,২৪০ কোটি। উত্তরপ্রদেশ, রাজস্থান আই হ্যাভ গট এভরিথিং। মহারাষ্ট্র বললে আপনি চমকে যাবেন। আপনার প্ল্যান যেখানে ১৪০০ সেখানে ওদের সাড়ে চার হাজার। মাত্র দশ পারসেন্ট পপুলেশন বেশি। আজকে কোথায় নিয়ে যাচ্ছেন? এখানটা কি পুরো শ্মশান করে রেখে দেবেন? পার্থ বাবু গালে হাত দেবেন না। আপনারা রাজ্যের যে অবস্থা করেছেন তাতে গালে হাত দিয়ে কেন মাথায় হাত দিয়েও ত্রাণ পাবেন না। আজকে মহারাষ্ট্রে পার ক্যাপিটা ইনকাম ৬১৮৪, অ্যানুয়াল প্ল্যান ৪৭৫৮ ফর ১৯৯৪-৯৫। পারসেন্টেজ অব পপুলেশন বিলো প্রভার্টি লাইন ১০ পারসেন্ট, লিটারেসি পার্সেন্টেজ ৬৪.৮৭। আপনাদের মাস লিটারেসি যোগ করে নয়। কোথায় নিয়ে যাচ্ছেন? এতসব অহঙ্কারী মানুষ থাকতে? অ্যারোগ্যান্ট চিফ মিনিস্টার, এনলাইটেনেড ফিনান্স মিনিস্টার। ইউ আর প্রিসাইডিং ওয়েস্ট বেঙ্গল টু পপারাইজেশন। আজকে আমাদের মাইকেল থাকলে এর জবাব দিতে পারতেন "হে মাতঃ বঙ্গ তোমার এই দশা কেন"। আপনি কিছু দাবি করেছেন ল্যান্ড রিফর্মস সম্বন্ধে। আমাদের পলিসি, আপনারা করেননি। ইউ হ্যাভ নট এনি মেজর লেজিসলেশন উইথ রিগার্ড ল্যান্ড অ্যাকুইজিশন অর ল্যান্ড রিফর্মস ইনিশিয়েটেড বাই লেট ডঃ বি.সি. রায় ইউ হ্যাভ নট এনি মেজর লেজিসলেশন উইথ রিগার্ড টু ল্যান্ড অ্যাকুইজিশন অর ল্যান্ড রিফর্মস ইনিশিয়েটেড বাই ডঃ বি.সি. রায়। আপনারা অ্যামেন্ডমেন্ট

নিয়ে আসবেন। আন্ডার দি সেন্টার এভরিথিং ইজ কালটিভেবল ল্যান্ড। কত জমি উদ্বৃত্ত হয়েছে? গর্ব করেন। ১ কোটি ৪.০ লক্ষ একর নিয়ার অ্যাবাউট কালটিভেবল ল্যান্ডস। পেয়েছেন ১২ লক্ষ ৯৬ হাজার একর, বিলি করেছেন ৯ লক্ষ ৫০ হাজার একর। নট ইভন ১০ পারসেন্ট। এতেই আপনার দেশের পরিবর্তন হয়ে গেল? দেন হোয়াট প্রিভেন্ট ইউ ফ্রম টেক ইন দ্য মেজরিটি অব আওয়ার ল্যান্ড। ওনারশিপ চেঞ্জ হল না। একটা কথা আপনারা সত্য বলেছেন। মাঝে মাঝে তো বলতেই হয় যে, এ পারফেক্ট ক্রাইমস লিভস এ পারফেক্ট ক্লু। হ্যাঁ ইনটেনসিটি অব কালটিভেশনের কথা বলছেন। নিবিড়তর চাষ চাষিরা নিজেরা বাঁচার জন্য, লুঠেরার হাত থেকে বাঁচার জন্য নিবিড় কালটিভেশন করছে। আজকে তারা ইনটিগ্রেটেড কালটিভেশন করছে। আজকে ল্যান্ড রিফর্মসের কথায় আসছি। আজকে এগ্রিকালচারের সাফল্য দাবি করছেন। আপনি অসত্য কথা বলেছেন। আজকে সারা রাজ্যের প্রোডাকটিভিটি, আমাদের ইভেন হরিয়ানা, পাঞ্জাব, তামিলনাড়ুর মতো রাজ্যের প্রোডাকটিভিটি, ওদের রাইস প্রোডাকশন এর সঙ্গে আপনার প্রোডাকশন এক নয়। টোটাল কোয়ানটাম অব রাইস এখানে বেশি কিন্তু প্রোডাকটিভিটিতে কারোর সঙ্গে আপনারা কমপেয়ার করতে পারবেন না। ইট ইজ নট কমপেয়ারেবেল টু এনি স্টেট- পাঞ্জাব, হরিয়ানা, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু ইত্যাদি রাজ্যের সাথে। সোর্সটা হচ্ছে ইকনমিক ইনফরমেশন ইয়ার বুক। আপনারা দেখেছেন? ইউ হ্যাভ সিন ইট? এটা হচ্ছে ইন্ডিয়া বুক। লিখেছেন ডি এন সিলভেরা ১৯৯৫-৯৬। ইউ ক্যান ফাইন্ড আউট দ্য রেকর্ডস ফ্রম দেয়ার। এবার আসছি হুইট প্রোডাকশন অব দ্য নেশানে। এবারে বলেছেন ১ কোটি ৩ লক্ষ টনের উপর গম মজুত হতে পারে এখানে রাইস প্রোডাকশন ১৩২ লক্ষ টন। আপনারা ফুড প্রোডাকশনে বলেছেন ১ লক্ষ টন প্রোকিওর করতে পারছেন। দুটো জিনিস সিগনিফাই করে। What you claim is not true or you may get underhand or clandestine arrangement with producers and with the millioners. কি জবাব দেবেন? কেন্দ্র থেকে ১ লক্ষ টন চাল আসে। ১ লক্ষ টন গম আসে। মডিফায়েড বা স্ট্যাটুটারি রেশনে চলে। স্টেটের উৎপাদনে, স্টেট এর প্রোকিওরমেন্টে এগুলি চলে না। এর কি জবাব দেবেন? এর জবাবগুলি আপনি নিশ্চয় দেবেন। আজকে এগ্রিকালচারে আপনারা যে সমস্ত টল ক্লেম করেন ইট ইজ নট ট্রু। বাট ইট ইজ ইকুয়ালি ট্রু আজকে মানুষ বিপদে পড়ে ইনটেনসিফাই করছে, চেষ্টা করছে। এরপরে ইরিগেশনে আসছি। আপনাকে চিঠি দিয়েছিলাম। ১৮ বছরে ফ্লাড প্রিভেনশনের কোনও স্কীম এই সরকারের নেই। ইরিগেশনে একটাই রেখে দিয়েছেন তিস্তা। আজ পর্যন্ত ইরিগেশন ফেসিলিটি মানুষ পাচ্ছে না। ৬২৫ কোটি টাকা খরচ হয়ে গেল। ইরিগেশন দেওয়া হচ্ছে না। এখানে ৯৮ হাজার পাম্পসেট। আর মহারাষ্ট্রে ১৪ লক্ষ পাম্পসেট এনারজাইসড হয়েছে। এখানে বিদ্যুৎ পাচ্ছে না। এগ্রিকালচারে পার ক্যাপিটা কনসামপশান ১৪০ কিলো ওয়াট প্রতি আওয়ার। মহারাষ্ট্রে ৪২৫ কিলো ওয়াট পার আওয়ার। আপনার বিদ্যুতের জেনারেশন ৫ হাজার ১০০ মেগাওয়াট। শুধু ইনস্টল ক্যাপাসিটি বললে হবে না। What you generate actually and what you distribute? আজকে এগ্রিকালচারে সৃষ্টিশীল চাষী, পরিশ্রমী চাষী, তারাই করেছে। তাতে স্টেটের কোনও গর্ব নেই। মানব বাবু জবাব দেবেন- বেগুন ২৫ টাকা কেজি হলে দায়ী কি মনমোহন সিং? এখানে কাঁচালঙ্কা

যদি ৮০ টাকা কেজি হয়, দায়ী কি মনমোহন সিং? লাউ ১৫ টাকা কেজি হলে দায়ী কি মনমোহন সিং? আজকে কোথায় কি কারণে এখানে পেঁয়াজ ১০ টাকা করে কেজি। এখন বোধহয় কিছুটা কমেছে। আজকে আমরা বাইরে থেকে নিয়ে আসি। আজকে West Benga does not stand isolated. আমরা কিছু দিই, ওদের কিছু নিই। এবার আসি মাছের ব্যাপারে, আমরা নাকি ভীষণ রেকর্ড করে ফেলেছি! বাজারে তার প্রতিফলন কই? আলুর

[2-20—2-30 P.M.]

উৎপাদন আজকে ৫৫ লক্ষ টন, কিন্তু আলু মন্ত্রী আমাদের ৬-৭ টাকায় আলু খাইয়েছেন, যা কোনওকালে হয় নি। হোয়াট ইজ দি অ্যাক্সপ্ল্যানেশন? মন্ত্রীর আচরনের জন্য একজন সৎ সেক্রেটারিকে সরে যেতে হল। কারণ উনি আন্ডারস্ট্যান্ডিং করে বসে আছেন কোল্ড স্টোরেজের ম্যানেজারদের সঙ্গে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফ্লাড সম্বন্ধে একটা অনুরোধ করি, এ ব্যাপারে কোনও অ্যাকশন হয় নি। এটা কোয়েশ্চেন অ্যানসার নয়। আপনাকে একটা চিঠি দিয়েছিলাম, আপনি তার উত্তর দিয়েছিলেন। আজ ফেব্রুয়ারির ২৬ তারিখ, এক পয়সা পাই নি, যদি পাই আপনার সঙ্গে গিয়ে শাস্তি নেব। ১৪ই নভেম্বর আমি আমার এরিয়া সম্বন্ধে চিঠি দিয়েছি, সেটা পড়ছি-

Dear Dr. Dasgupta,

We are happy to know that you have taken over works after recovering fully from recent ailments. I feel little hesitant to write to you as you have come back only recently, even then the causes of the people affected by recent floods devastating their homes and hearths and in some places their crops too, prompts me so. Possibly the State Govt. has decided to disburse only a sum of Rs. 500.00 to Rs. 1,000.00 as House Building Grants to the people loosing their home and hearths partly or totally after enquiry. Even then the people have not received any grants so far.

I would only suggest to you if institutions or organisations like HUDCO can be involved in building cheap-type of houses for the people frequently suffering by the floods destroying their homes and huts and crops.

The Indira Abas Yojana Project if implemented for the flood affected areas for the weaker section of the people may provide themselves permanent housing.

The peasants loosing their crops either partly or totally may please be funded generously either as a loan with an element of subsidy to engage themselves in the next RABI crop of the year so also for BORO cultivation. Defaulter cases may please be favourably considered if remission of loans are not possible.

If some place, sands heaping on cultivable lands during flood, vill be required to be removed and here Jahar Rojgar Yojana if allowed o be implemented through the affected people may help them much.

Long term plans are necessary to adopt measures to prevent the ecurrence of flood in the districts vulnerable to the annual visit of this iatural calamity. So long, North Bengal Flood Commission is confined in hree districts namely Cooch Behar, Jalpaiguri and Darjeeling. Either the cope of work of North Bengal Flood Commission be extended in the other districts namely Uttar Dinajpur, Dakshin Dinajpur and Malda or a eparate Flood Commission for these three districts may kindly be onsidered to prevent this annual havoc.

Regarding the districts of South Bengal the effects to release of vaters in large quantity during heavy and incessant rains may be taken p with the various barrage authorities so that people are not subjected o suffer through this calamity.

I am afraid and I am a bit longish in my submission to you but he causes of flood affected people compels me to do so. Hence I beg your pardon.

With kind regards,

Yours sincerely,
Sd/- Dr. Zainal Abedin.

Dear Dr. Abedin,

Kindly refer to your letter of November 14, 1995. Due to my indisposition I could not reply to your letter earlier.

We have already taken necessary steps in relation to the Indira Abas Yoyona Project for house building activities in the flood affected areas. Actions have also been initiated in the areas regarding most of the issues mentioned in your letter.

Kindly accept my regards,

Yours sincerely,
Sd/- Dr. Asim Kumar Dasgupta

১০০ পারসেন্ট বাড়ি ধ্বংস হয়েছে। এক পয়সা পাই নি, যেটুকু ত্রিপল দেওয়া হয়েছে সেটা শুধু সি.পি.এম. পেয়েছে, অন্য কেউ পাবে না। একজনও টাকা পেয়েছেন? এক টাকা লোন দেওয়া হয়েছে কাউকে? শুধু সি.পি.এম. কে আইডেনটিফাই করে কিছু মিনিকিট দেওয়া হয়েছে। এই সরকার দুর্নীতিপরায়ন বলে যদি কোথাও কোনও ট্রাইব্যুনালে বিচার করার দরকার হয় তবে এই সরকারের মন্ত্রীদের আগে বিচার হওয়া দরকার। এরা দুর্নীতিপরায়ন। পঞ্চায়েত সম্বন্ধে আমার কাছে কিছু রেকর্ড আছে- বোধহয় পড়বার সময়

পাব না। হেমতাবাদ পঞ্চায়েত, যেখানে কংগ্রেসের সদস্যও প্রায় অর্ধেক, 'এরা যায় নি। এদের সই জাল করা হ'ল। কমপ্লেন হ'ল, তদন্ত হয়েছে- আপনার অফিসার তদন্ত করেছে। সিগনেচারস নেই। The Pradhan has seen the subsidiary cash book kept for obtaining accounts of JRY Fund. It is seen that an amount of Rs. 20,000 only was drawn in cash from RBI, Hemtabad on 1-7-95 for implementing schemes under JRY on that opening balance of Rs. 51.27 was also shown. So the grand total stood Rs. 20,051-27. The cash book reflects the expenditure as on 1/7/95 to the tune of Rs. 1272-00 only. আজকে তদন্ত হচ্ছে। ক্যাশ রাখার কথা নেই। এখানে পঞ্চায়েতে আপনাদের নিয়ে সমর বাওরা মহাশয় একটা রিপোর্ট দিয়েছেন, পরশু দিন পেয়েছি। এতে বলেছে কোনও তদন্ত হচ্ছে না, অডিট হচ্ছে না। এখানে পঞ্চায়েতগুলোতে In absence of a comprehensive Panchayat Accounts Rules, the Local self-Government Accounts Rules (which was formed before independence) and West Bengal Zilla Parishad Rules had been made applicable so far. This might have served as a deterrent to the progress of audit works in different tiers of P.R. Bodies. In the mean time, the West Bengal Panchayat, (Gram Panchayat Miscellaneous Accounts and Audit) Rules 1990, has been prepared and published in Calcutta Gazette on 2nd September, 1991, to facilitate the audit works of Gram Panchayat Bodies. The Audit and Account Rules for other tiers are being prepared and are expected to be published very soon. প্রগ্রেসটা কি? The progress report of Audit works reveals that out of 3325 Gram Panchayats, 1365 Gram Panchayats have got their accounts upto 1993-94 audited. ৩,৩২৫ টার মধ্যে ১,৩০০ মাত্র অডিট হয়েছে। There were also some position on 28/3/95. On inquiry from the Department, the committee came to know that much efforts have been made in this sphere and upto date audit have been completed for more than 90% of the Gram Panchayats when this report is being written. The rest is to be completed very soon. আজকে অডিট হচ্ছে না জেলা পরিষদে, অডিট হচ্ছে না গ্রাম পঞ্চায়েতে, অডিট হচ্ছে না পঞ্চায়েত সমিতিতে। এই টাকাগুলো তো আপনাদের এক পয়সাও নয়, সব কেন্দ্রের টাকা। চিফ্ মিনিস্টার বলে, কেন, জওহর রোজগার যোজনায় আমরা ২০ পার্সেন্ট দিচ্ছি। সি.পি.এম. বলে কোনও কিছু নয়। জওহর রোজগার যোজনার ২০ পার্সেন্ট আপনারা দেন। এখানে ২৯৬ কোটি টাকা, তার মধ্যে ১৮৬ কোটি টাকা খরচ হয়েছে। ১০৯ কোটি টাকা খরচই করেননি। আজকে কেন্দ্রের টাকা আপনাদের টাকা দাবি করেছেন। আমরাও বলি, কিন্তু রাজ্য এই দাবি রাখে, এটা দায়। আজকে অডিট হয় না। are these being for rehabilitation and enrichment of the CPM cadres and leaders of the rural of India জবাব দেবেন। অডিট হবে না কেন? অ্যাকাউন্ট হবে না কেন? গ্রাম সভায় মিটিং হবে না কেন? আজকে জানতে চাই, কেন জাল-জুয়াচুরি করা হবে? তার কথা নেই? আমার ওখানে আজকে আমরা দেখতে পাচ্ছি।

হ্যাঁ অসীম বাবু, আপনি সফল হয়েছেন কিসে? পুলিশের বাজেট আবার বেড়ে গেছে। গতবার ছিল ৫২৭ কোটি টাকা পুলিশ বাজেট, রিভাইজড্ বলেছেন ৫৩৬ কোটি টাকা। আর, এবার বলছেন ৫৫৪ কোটি টাকা পুলিশ বাজেট। তবে আমি এও দেখলাম, ৫৫৪ কোটি টাকার মধ্যে ১ কোটি টাকা প্লান, আর বাকি টাকা নন প্লান। আমরা জানি পুলিশকে

[2-30—2-40 p.m.]

আপনারা দলীয় কাজে ব্যবহার করেন। তবুও, ন্যাশানাল পুলিশ কমিশন একটা রিপোর্ট দিয়েছিল, ৮ ভলিউমের, তার প্রথম কথা আছে, পুলিশের জন্য হাউজিং দিলে তাদের করাপশন অনেক কমে যাবে, এফিসিয়েন্সি বেড়ে যাবে। কিন্তু প্লানড্ বাজেট আপনি এক কোটি টাকার বেশি দেখাতে পারেন নি। কোনও এফেকটিভ্ প্লান নিতে পেরেছেন? মর্ডানাইজেশনের কথা ছেড়েই দিলাম। আপনারা তো লক আপে রাখবেন-কাসেমকে মেরেছেন করিমপুরে। আর নিত্যদিন মারছেন ৩০০ মারছেন। যখন যা খুশি তাই করছেন। আজকে এটা দেখতে পাচ্ছি আমরা। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি সরাসরি জিজ্ঞেস করি, some how or other as political fall out এখানে এস.সি., এস.টি. রিজার্ভেশন সত্ত্বেও এগোতে পারছেন না। ও.বি.সি. ১৭৭, এর মধ্যে ৩৮ এর বেশি আইডেন্টিফাই করতে পারেন নি। ইক্যুয়ালি, মাইনরিটিসদের একটা বড় অংশ মুসলিমরা পিছিয়ে পড়ছে বিকজ অব হিস্টরিক্যাল ফল আউট, বিকজ অব পলিটিক্যাল ফল আউট। আজকে আপনি বেকারদের, মাইনরিটিস্দের প্রবলেম কিছু দেখছেন? সেন্ট্রাল গভর্নমেন্ট একটা মাইনরিটিস্ ডেভেলপমেন্ট কর্পোরেশন তৈরি করেছে ৫০০ টাকা ক্যাপিটাল দিয়ে। এখানে আপনারা কি করেছেন ২ কোটি টাকা দিয়ে? তার এফেক্ট কোথায়? আজকে মুসলমানরা পিছিয়ে পড়ে থাকবে? শিডিউল কাস্ট অ্যান্ড শিডিউল ট্রাইবরা পিছিয়ে পড়ে থাকবে? দে উইল বি ডিপ্রাইভড ইন দি অ্যাডভেঞ্চার অব দি ডেভেলপমেন্ট অব দি কান্ট্রি? আমি আগেও বলেছি- ফিজিক্যালি দে আর পার্ট অব দি হিউম্যান রিসোর্স হেয়ার। কিন্তু আপনি এদের সম্বন্ধে কোন পরিকল্পনা নেন নি। শিক্ষার জন্য কোনও স্কুল হয়নি। গেলবার বলেছিলেন ১ হাজার স্কুল করবেন। দেখিয়ে দিন কোথায় হয়েছে। আজকে জানতে চাচ্ছি, অ্যাপ্রুভালের জন্য কোন দরজায় দরজায় ঘুরতে হবে? কেন দরজায় দরজায় ঘুরতে হবে জুনিয়র স্কুলের অ্যাপ্রুভালের জন্য? আজকে মাননীয় সঞ্জীব দাস এখানে বলে ফেলেছেন- একজন মহিলা, লেখাপড়া জানে না, সি.পি.এম.-এর ক্যাডার তিনি দুবার অ্যাপয়েন্টমেন্ট পেলেন। আজকে এই জিনিস চলবে? আপনি বিদ্যুতের কথা বলেছেন। আমি আগেই বলেছি আপনাকে- হরিবল চেহারা। মহারাষ্ট্রে ৪২৫ কে.ডব্লু. পার আওয়ার, পার ক্যাপিটা কনজাম্পশন। কিন্তু এখানে ১৪০-এর বেশি হচ্ছে না। আবার ইলেকট্রিসিটি- দি স্পিকার ওয়াজ কাইন্ড এনাফ টু অ্যালাউ মি টু স্পিক- গ্রামে ফিল্যামেন্ট ছাড়া কিছু জ্বলে না। কেরোসিন নেই, বিদ্যুৎ নেই লোক যাবে কোথায়। কনজাম্পশন কেন এত কম? জেনারেটর যদি ৫ হাজার ৯০০ মেগাওয়াট হয় তাহলে কেন ডিস্ট্রিবিউশন হবেনা? কেন ক্যাপিটাল ডিস্ট্রিবিউশন হবেনা? পঞ্চায়েত সম্বন্ধে তো গর্ব করছেন। কি হয়েছে ট্রান্সমিশনে? এখানে ২৩ পারসেন্ট ট্রান্সমিশন লস্। অ্যাভারেজ ন্যাশানাল ৫০ পারসেন্ট ট্রান্সমিশন লস্। সি.পি.এম.-এর এই অত্যাচার

চলতে থাকবে? পঞ্চায়েতের গুনগান করতে থাকবেন? সি.পি.এম.এর পঞ্চায়েত বলে মাফ পেয়ে যাবে? হুকিং চোর- সি.পি.এম. মানেই চোর। পৃথিবীর সবাই জানে। ইট স্যুড বি কোডিফাইভ অ্যান্ড ইলাসট্রেটেড ইন দি হিস্ট্রি। আজকে গরম পড়েছে, হঠাৎ গরম এসে গেল। আপনাদের তো বসন্ত কাল। কিন্তু পানীয়জল নেই অসীমবাবু। ৩৫ পারসেন্ট অব দি রুরাল পিপল অ্যান্ড ৩৫ পারসেন্ট অব দি অরবান পিপল আর নট গেটিং পোর্টাবেল ক্লিয়ার ড্রিংকিং ওয়াটার- পাচ্ছে না। তার কি ব্যবস্থা হয়েছে? শুধু আর্সেনিক বলে দূরে সরিয়ে দিলে হবেনা। আজকে কেন পানীয় জলের অধিকার ওরা পাবে না। ৪৭ বছর স্বাধীনতার পরেও? আজকে এর জবাব তো আপনারা দেবেন। আপনারা ট্রান্সপোর্টের কথা বলেছেন। কি অবস্থা সেখানে? আপনারা ১৯ বছর ক্ষমতায় আছেন। হোয়াটিজ দি লেংথ অব দি সারফেস রোড? ২৬ হাজার কি.মি। উড়িষ্যায় আমাদের হাফ, সার্ফেস রোড- ৩৪ হাজার কি.মি.। মহারাষ্ট্রে ১০ পারসেন্ট বেশি ৯৮ হাজার কি.মি.। আর পশ্চিমবঙ্গে ওঁরা ১৯ বছরে ১ ইঞ্চিও রাস্তা বাড়াতে পারলেন না। বলা হচ্ছে- পঞ্চায়েত বাড়াচ্ছে। পঞ্চায়েত যত না বাড়াচ্ছে তত তো খেয়ে ফেলছে। আই লাইক টু নো যে, আপনাদের ডেভেলপমেন্ট কত হয়েছে? আজকে এই জিনিস আপনাদের বলতে হবে। বন্যার পরে এবং আগে থেকেও দি রোডস্ অব ওয়েস্ট বেঙ্গল আর নট নিগোসিএব্যল। আর ৮০ বছরের বৃদ্ধ মুখ্যমন্ত্রীকে ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনে যেতে হলে হেলিক্যাপ্টারে যেতে হয়। কারণ রোডস্ আর নট নিগোসিএব্যল। কেন আপনারা এগুলো মেন্টেন করতে পারবেন না? আজকে শিল্পায়নের ধুঁয়ো তুলেছেন- সে বিষয়ে আমি পরে আসছি। আজকে ফার্স্ট কমিউনিকেশন যদি না হয় তাহলে লোকে যাবে কি করে? আপনাদের মিনিস্টার পৌঁছতে পারছেন না বিকজ অব দি ব্যাড রোড কন্ডিশন। পিপল ডেমোনেসট্রেট করছে। আজকে কি ব্যবস্থা নিয়েছেন? বন্যাতো নভেম্বরে নেবে গেছে। আর আজকে ডিসেম্বর, জানুয়ারি গিয়ে ফেব্রুয়ারির মনে হয় ২৫ তারিখ। কেন রোডস্ নিগোসিএ্যবল হবেনা? কেন ক্রিটিক্যাল গ্যাপ, কার্লভার্ট, ব্রিজ রিপেয়ার হবেনা? আশাকরি এর জবাব দেবেন। আপনি একটা কথা বলবেন মাননীয় অর্থমন্ত্রী মহোদয়- একটা দেশের উন্নতি, শিল্পায়ন কিম্বা মর্ডানাইজেশন যা কিছুই বলুন, তার প্রথম কথা হচ্ছে যোগাযোগ ব্যবস্থা। এখানে আমরা নতুন কোনও রেল লাইন পাই নি বিকজ অব দি মেট্রো প্রোজেক্ট। ওখানে এক হাজার কোটি টাকা দিয়েছে কিন্তু আমাদের পেরিফেরিয়াল একলাক্ষী-বালুরঘাট এখনও হয়নি, তমলুক-দীঘা এখনও হয়নি, লক্ষীকান্তপুর ব্রড গেজ হয়নি। রায়গঞ্জ, কালিয়াগঞ্জের সাথে ন্যাশানাল ক্যাপিটালের বা এখানকার কোনও যোগাযোগ নেই। আজকে এই রেল লাইনগুলির জন্য আপনাদের চেষ্টা করতে হবে। বার বার খালি এক্সিডেন্ট হবে, আর দেশের সর্বনাশ হয়ে যাবে। আজকে এই জিনিসটা আপনাদের দেখতে হবে। মাননীয় ট্রান্সপোর্ট মিনিস্টারকে আরেকটা কথা জিজ্ঞাসা করছি- এখানে সি.টি.সির কিছু বাস নেমেছে এখনও এক টাকা ভাড়ায় যাতায়াত করা যায় স্টেট ট্রান্সপোর্টের বাসে-কিন্তু সি.টি.সির বাসে নাকি ৫টাকা, ৭ টাকা ভাড়া লাগে। এই সরকারের প্রথম কথাই হলো বৈষম্য, অর্থাৎ ডিসক্রিমিনেশন। ওই সি.টি.সির বাসে উঠতে গেলে ৭ টাকা দিতে হবে, আজকে এই ডিসক্রিমিনেশন কেন এটা আপনারা বলবেন। মাননীয় অর্থমন্ত্রী একটা ভালো কথা বলেছেন, আপনি ব্ল্যাক মানির কথা গেলবারে

বলেছিলেন, এ বারেও বলছেন। আপনি গেলবারে বলেছিলেন, ৪০ হাজার কোটি টাকার কথা, এবারে আপনি বলেছেন ৭৫ হাজার কোটি টাকার কথা। আপনি যা বলবেন, মুখ্যমন্ত্রীও তাই বলবেন। কৃষ্ণনগরে কালকে বলেছেন ৭৫ হাজার কোটি টাকা ব্ল্যাক মানি, তার কিছু অংশ পশ্চিমবাংলায় আছে। আপনাদের এতো এলাবোরেট মেসিনারি আছে অথচ ব্ল্যাক মানির কেস একটাও কি আপনারা ধরেছেন? রিজার্ভ ব্যাঙ্কের কোন আইনে ইউ আর বিইং প্রিভেনটেড টু ফাইন্ড আউট দি সোর্স অব ব্ল্যাক মানি? সি.পি.আইয়ের এম.পি. গুরুদাস দাশগুপ্ত কেস ধরে দিয়েছেন। হোয়াই দা গভর্নমেন্ট ফেলস্ টু এনকোয়ার ইন টু দিস ম্যাটার? বন্দোবস্ত হয়েগেছে, না অসীমবাবু? নাহলে ওই পার্টির ৪০ কোটি টাকার সম্পত্তি কি করে কেনা হয়? প্রমোদ ভবন, আর কি কি ভবন। এই সভায় আপনাকে জিজ্ঞাসা করছি, এখানে আপনি নাকি বলেছেন স্ট্যাম্প ডিউটিতে আপনার আয় বেড়েছে,- এটা সাধারণ মানুষ দেবে, সি.পি.এম দেবে না। আপনার পার্টি অফিস, ১০ কোটি টাকার সম্পত্তি, আপনি দেখিয়েছেন স্ট্যাম্প ডিউটি ২০ লক্ষ টাকার। সি.পি.এম কি ইমিউনি, আজকে ক্লেম করছি, বের করা হোক এই কাগজ, দেখা হোক ভেরিভাই করে, এনকোয়ারি করে। ১০ কোটি টাকার সম্পত্তিতে ২০ লক্ষ টাকা দেখিয়ে যেভাবে স্ট্যাম্প ডিউটি দেওয়া হয়েছে। এখানে শাসক দলই স্ট্যাম্প ডিউটি ফাঁকি দিচ্ছে, আর সাধারণ মানুষকে তার ভার বইতে হচ্ছে। বিলটা এলো না আজকে, এতে আমাদের মান্নান সাহেব বক্তব্য রাখতেন। আজকে এগুলি আপনারা পরিষ্কার করে বলবেন। আজকে অ্যাপার্ট ফ্রম দিস- ননট্যাক্স রেভিনিউ আছে। এক মাস ধরে সিনেমা হলগুলি বন্ধ আছে, একটা কাগজ হিসাব করে দেখিয়েছে, ৮ কোটি টাকা ৪০ দিনে লস হয়েছে। আজকে মুখ্যমন্ত্রী কি জবাব দেবেন, হোয়াই হি ইজ নট ইন্টারভেনিং দি সিনেমা স্ট্রাইক? আজকে রাজ্যে লাক্সারি ট্যাক্স বসাচ্ছে, এখন ভি.ডি.ও. পার্লারে পর্নো ভিডিও এক্সপোজ হচ্ছে। বন্ধ করার জন্য সরকার কি উদ্যোগ নিয়েছে, পুলিশ কি করছে? আপনাকে আমি দু-তিন বার ঘোর দৌড় সম্পর্কে লিখেছিলাম। এটা ওদের প্রপার্টি নয়, ওরা ৫০ লক্ষ টাকা কিস্তি দিয়ে চলে যাচ্ছেন, এটা ব্যাঙ্কে রাখলে তো ৫০ লক্ষ টাকার বেশি সুদ হয়। ওরা আমার সঙ্গে দেখা করতে চেয়েছিল, আমি করিনি। এদের সঙ্গে আন্ডারনিথ্ কি বন্দোবস্ত আপনাদের? সি.পি.এমের বড় বড় প্রাসাদ কি করে উঠছে? তাদের সঙ্গে খৈতানের কোনও যোগ আছে কি? এটা আপনি আমাদের বলবেন। মাননীয় অর্থমন্ত্রীকে আমি সাহায্য করতে চাই, ব্ল্যাক মানির ব্যাপারে। কিন্তু তার আগে সি.পি.এমের প্রতিটি মন্ত্রীর তদন্ত হওয়া উচিত। আমি গর্বিত যে আমি কংগ্রেস করি, কংগ্রেসের প্রধানমন্ত্রী কাউকে বাদ দেন নি। আজকে সবাই বুকড় হয়েছে। এখানে কোনও দিন হয়েছে এ সব? বার বার অভিযোগ উঠেছে ওয়াকফ প্রপার্টি নিয়ে। হু ইজ ট্রাস্টি- গড ইজ দি ট্রাস্টি, আল্লা ইজ ট্রাস্টি। ওয়াকফের প্রাইমারি অবজেক্ট হচ্ছে প্রপার্টিটা যাতে ট্রান্সফার না হয়। দু রকমের ওয়াকফ আছে, ওয়াকফ অব লিল্লা, আর ওয়াকফ্ অব আওলাৎ। আজকে আওলাত, একটা বংশধরের জন্য একটা পোর্সান ফর চ্যারিটেবল্ পারপাস দিতেই হয়। এই ওয়াকফ প্রপার্টির প্রথমে ১৬০ টা অভিযোগ করেছিল, তদন্ত হয়েছে, পি.কে.সেনগুপ্ত তদন্ত করেছেন। এখন কোনও আইন আছে। এই ওয়াকফ এনকোয়ারির রিপোর্ট এখানে প্লেস হবে না। এনকোয়ারি হয়েছে, পি.কে.সেনগুপ্ত এনকোয়ারি করেছেন।

ওয়াকফের সেই এনকোয়ারি রিপোর্ট এখানে প্লেস হবে না! কেন আপনারা সেই রিপোর্ট গোপন করবেন? আপনারা ব্ল্যাক মানির কথা বলেন- আজকে সি.পি.এম-এর লোকেদের

[2-40—2-50 p.m.]

প্রত্যেকটা বাড়ি সার্চ হওয়া উচিত। সি.পি.এম. পার্টির ক্ল্যান্ডেসটাইন ডিলিংস নিয়ে এনকোয়ারি হোক, বা না হোক ; সি.বি.আই. এনকোয়ারি হোক, না হোক লেট আস সি পি.কে.সেনগুপ্ত কি রিপোর্ট দিয়েছেন- পিপুল হ্যাভ দি রাইট টু নো। আপনাদের বড় বড় পান্ডারা ধরা পড়েছে বলে চুপ করে থাকবেন? একজন অ্যাড্‌মিনিস্ট্রেটর বসিয়েছেন। যাঁরা ছিলেন, তাঁরা কেন থাকলেন না? আপনি সরকারের অর্থমন্ত্রী, আপনি কি ওদের হিসাব দেখেছেন? এ বোর্ড ইজ এ নমিনেটেড বোর্ড- সেখানে ব্ল্যাক মানির লেনদেন হ'ল আপনি অর্থমন্ত্রী হিসাবে দেখলেন না! আপনার দলের লোকেরা লুটেপুটে খাচ্ছে বলে আপনি দেখবেন না! আপনাদের কাছে তো আমরা হিসাব চাইবোই, গভর্নমেন্ট ইজ অ্যাকাউনটেব্‌ল্ টু দি লেজিস্‌লেচার। এত টাকার প্রপার্টি লুটপাট হয়ে গেল- একে মুসলিমদের আপনারা শিক্ষা দিলেন না, এমপ্লয়েমেন্ট এক্‌সচেঞ্জে নাম লেখাতে দিচ্ছেন না, এমপ্লয়মেন্ট পাচ্ছে না, তারপর আবার তাদের প্রপার্টি আপনারা লুট করে নেবেন! এর তো জবাব আপনাকে আজকে দিতে হবে। আমরা ঐ রিপোর্ট চাই। আমরা জানি আপনাদের ঐ রিপোর্ট এখানে প্লেস করার হিম্মত নেই, কারণ ইউ আর অল ইনভলভড্ ইন দিস স্ক্যান্ডাল। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে আমি সবিনয়ে নিবেদন করতে চাই যে, সোসালিজ্‌ম্ কথাটা আমাদের সংবিধানের প্রিয়েম্বলে ছিল না- ইট ওয়াজ এ পলিসি অ্যাডপটেড, ইনান্‌সিয়েটেড এই গ্রেট জওহরলাল নেহরু। ৪২-তম অ্যামেন্ডমেন্ট করে ইন্দিরা গান্ধী প্রিয়েমব্‌ল সংশোধন করে বলেছিলেন, 'ইন্ডিয়া উইল বি সোসালিস্ট, সেক্যুয়ার, ডেমোক্রেটিক রিপাবলিক্।' আজও সেই সোসালিজ্‌ম থেকে আমরা সরে যাই নি এবং তার প্রথম কথাই হচ্ছে পোভার্টি ইর‍্যাডিকেশন, ইর‍্যাডিকেশন অব ইলিটারেসি, নেক্‌সট, জেনারেশন অব এমপ্লয়মেন্ট। ৯ম পরিকল্পনার পর আমাদের দেশে বেকার থাকার কথা নয়। এমপ্লয়মেন্টের প্রয়োজনেই আমাদের ইক্‌নমির একটা বড় অংশই পাবলিক আন্ডার টেকিংস বা গভর্নমেন্ট কন্ট্রোলড। গভর্নমেন্ট কন্ট্রোলে একটা কমান্ডিং হাইট অব দি ইকনমি যেখানে সেখানে আপনারা একটা হিসাব দিচ্ছেন যে, ৬৫-টা পাবলিক আন্ডারটেকিংস এর মধ্যে ফিনান্স কর্পোরেশন, ইলেকট্রো-মেডিকেল অ্যালায়েড ছাড়া আর কোনওটাতেই প্রফিট্ হচ্ছে না! আপনাদের ইকনমিক রিভিউতেই আপনারা এই হিসাব দিয়েছেন। অথচ আমি বুঝতে পারি না জয়নাল আবেদিন মন্ত্রীত্ব করলে দুর্গাপুর প্রোজেক্‌ট যখন প্রফিট আর্নিং হয় তখন জ্যোতি বসু, অসীম দাশগুপ্ত মন্ত্রীত্ব করলে লস্ হয় কেন! আবার সেখানে আপনারা ১০০ কোটি টাকা দিয়েছেন। কেন জয়নাল আবেদিন স্যাক্‌সবি চালালে প্রফিট্ হয় আর অসীম দাশগুপ্ত চালালে লস্ হয়? আলিমুদ্দিন স্ট্রিটে কি সব চলে যায় নাকি? আন্ডার গ্রাউন্ড দিয়ে যদি সব চলে যায় তাহলেই এরকম হয়! অতএব সর্বক্ষেত্রে এই সরকারের ইতিহাস হচ্ছে দুর্নীতির ইতিহাস। এই সরকারের ইতিহাস হচ্ছে, লসের ইতিহাস। এই সরকারের ইতিহাস

হচ্ছে, পাবলিক আন্ডারটেকিং গুলোকে রুগ্ন করার ইতিহাস। তারপর আপনারা কো-অপারেটিভ চালাতে গিয়ে কি করলেন? অল কো-অপারেটিভ ইন্সটিটিউশনস আর বিইং লুটেড বাই সি.পি.এম. ক্যাডার্স। হাউসিং কো-অপারেটিভ, বেনফেড, কনফেড, স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক, সব এক অবস্থা। স্টেটের ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কের ৫০ লক্ষ টাকা সাড়ে ৮ পারসেন্ট সুদে জমা হয়েগেল হাডকোর কাছে। আবার হাডকোর কাছ থেকে ১৬ পারসেন্ট সুদে ৫০ লক্ষ টাকা নিয়ে রেখে দিলেন, কোনও কাজে লাগালেন না। এই রহস্যের উত্তর জানতে চেয়েও আমরা পাই নি। আজকে এর জবাবটা একটু দেবেন? ইট ইজ এ বিগার হাওলা, হোয়াই ডাজ্ ইট হ্যাপেন? মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনার কাছে আমি এই প্রশ্নগুলোর জবাব চাইছি। তারপর কিছু সমস্যার সমাধানে আসি। আমাদের যে ইকনমি তাতে সফিসটিকেটেড ডেভেলপমেন্টের বলে আজকে মডার্ন ইনডাসট্রিতে এমপ্লয়মেন্ট পোটেনসিয়াল নেই। তাই আজকে স্মল ও কটেজ ইনডাসট্রির উপর জোর দিতে হবে। আপনারা এখানে কি করেছেন? আপনারা ভারতের তো খুব নিন্দা করছেন, কিন্তু আমরা দেখছি এখানে কি অবস্থা হয়েছে। ইনডেক্স অব ইনডাসট্রিয়াল আউটপুট-এর যে কথা বলেছেন সে কথা সত্য নয়। আমি আপনাকে দিয়ে দিচ্ছি। ওয়েস্ট বেঙ্গলে ১৯৮১ সাল থেকে ৩০০ পারসেন্ট দাঁড়িয়েছে আর ন্যাশানাল অ্যাভারেজ মোর দ্যান ৭০০ পারসেন্ট। ইনডাসট্রিয়ালের ক্ষেত্রে নেশন এগিয়ে চলেছে আর পশ্চিমবঙ্গ পিছিয়ে যাচ্ছে আপনাদের বিকল্প পলিসির ফলে। আজকে আনএমপ্লয়মেন্টের কি অবস্থা হয়েছে? এখানে ১৯৯০ সালে ৪৫ লক্ষের মতন ছিল। আর এই কালকেই উত্তর দিয়েছেন ৫২ লক্ষ ৫৮ হাজার ৭১২ জন বেকার। যারা রিভিউ করেছেন আমি তাদের ধরছি না, কিন্তু আজকে আন-এমপ্লয়মেন্টের সংখ্যা ৬০ লক্ষের কাছাকাছি। কি জবাব আপনার? নতুন পলিসির ফলে আজকে ৬ মিলিয়ন বেকার, যেখানে ১ কোটি ৬০ লক্ষের চাকরি হওয়ার কথা ছিল। আপনার এখানে এত সব হবার পরে এই ফল দেখা দিয়েছে। গেল বছর বলেছিলেন ৮ লক্ষ জেনারেশন হবে। গেল বার ৩ লক্ষ মানুষ আন-এমপ্লয়েড রেজিস্টার্ড রিনিউ করেছেন। মাইনোরিটিস, এস.সি.এবং এস.টি লোকেরা করেনি, ডিসঅ্যাপয়েনটেড হবার ফলে, কারণ তারা চাকরি পাচ্ছে না বলে। তথাপি লেবার মিনিস্টার উত্তর দিয়েছেন, ৫২ লক্ষ ৫৮ হাজার ৭১২ জন বেকার। কি আপনার জবাব সেটা জানতে চাইছি। আজকে আমাদের এখানে ফান্ডস ইনভেসটেড- কি অবস্থা দাঁড়িয়েছে? ন্যাশনালে- মহারাষ্ট্রে, দিল্লি, অন্ধ্রপ্রদেশ আর ওয়েস্টবেঙ্গলে আপ-টু ২১ জানুয়ারি, ১৯৯৫- এই কার্ডটা আপনাকে দেব আমাদের এখানে লেস দ্যান ২০০ কোরস আপ-টু জানুয়ারি। সেখানে ১৫০০ কোরস ইন মহারাষ্ট্র। দিল্লি-নিয়ার অ্যাবাউট ১০০০ কোরস।, অন্ধ্রপ্রদেশ যাকে আমাদের রাজ্যের সঙ্গে বারবার সমান বলেন- সেই অন্ধ্রপ্রদেশ এবং তামিলনাড়ুতে অ্যাবাভ ৫০০ কোরস আপ-টু জানুয়ারি, ১৯৯৫। এটা আপনাকে দেব। যদি আমার ভুল হয়, বলবেন। আমি কার্ডগুলি সংশোধন করে নেব। তাই বলছি, ফান্ড ইনভেসটেড ইন কোরস-আপ-টু জানুয়ারি, ১৯৯৫, মহারাষ্ট্রে মোর দ্যান ১৫০০ কোরস আর ওয়েস্ট বেঙ্গলে লেস দ্যান ২০০ কোরস। তারপর এমপ্লয়মেন্ট ইন স্মল সেক্টর। ১৯৯২ তে এমপ্লয়মেন্ট ছিল অ্যাবাভ ৪০ হাজার আর ১৯৯৫ সাল লেস দ্যান ১০ হাজার অর্থাৎ নেমে এসেছে। আপনারা বলেছেন, স্মল সেক্টরে ইনডাসট্রি

বাড়ছে। কিন্তু সিক্ হয়ে দাঁড়াবার ফলে সেই জিনিস দেখছি না, এমপ্লয়মেন্ট জেনারেশন কমে যাচ্ছে। এমপ্লয়মেন্ট জেনারেশন আপ-টু ২১ জানুয়ারি, ১৯৯৫- আমি বলছি, অ্যানুয়াল রিপোর্ট অব কমার্স অ্যান্ড ইনডাসট্রিজ ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল আপনার এখানে লেস দ্যন ১০ হাজার যেটা কমে যাচ্ছে। এখানে এমপ্লয়মেন্ট সফিসটিকেটেড মডার্ন ইনডাসট্রিতে হবে না, স্মল স্কেলে হতে হবে। এখানে যেটা অ্যাবাভ ৪৫ থাউস্যান্ড ছিল, এখন সেটা লেস দ্যান ১০ হাজারে চলে এসেছে। কি জবাব দেবেন? এমপ্লয়মেন্ট ইন স্মল সেক্টর অ্যাটেম্পট ইন ১৯৯৫- আজকে অবস্থাটা দাঁড়িয়েছে লেস দ্যান ১০ হাজার। এগুলি আমি আপনাকে দিতে চাই। আপনি পরিশ্রমী মানুষ, এটা আপনি দেখুন রাজ্যকে কিভাবে আপনারা ধ্বংসের মুখে নিয়ে যাচ্ছেন। আন-এমপ্লয়মেন্ট ইন ল্যাক্স নিয়ার অ্যাবাউট ৬০ ল্যাক্স। ইনডেক্স অব ইনডাসট্রিয়াল আউট পুট কি বলছে? পশ্চিমবঙ্গ এবং ইন্ডিয়া- ১৯৮১ সালে লিট্‌ল অ্যাবাভ ওয়েস্টবেঙ্গল- ২০০ আর ন্যাশানালে চলে গেছে নিয়ার অ্যাবাউট ৫০০ তে।

[2-50—3-00 p.m.]

আর আপনি এখানে পিকচার রাখলেন তথ্য দিয়ে, আজকে ইনডাসট্রিয়্যাল আউট পুট বেশি, অ্যাবাভ ন্যাশানাল অ্যাভারেজ, এই সব অসত্য কথা এখানে চলে না। আজকে একটা সত্য, একটা সিভিলাইজ্‌ড গভর্নমেন্টের কাছে মানুষ কি আশা করে মিনিমাম? We pay taxes for our security আজকে গোটা প্রশাসন এবং পুলিশকে দলীয় ভাবে কুক্ষিগত করেছেন, এর জবাব চিফ মিনিস্টার দেননি। আপনারা হাওলা, হাওলা বলে চেঁচাচ্ছেন, আর নিজেরা স্বজন পোষণ করছেন। রশিদ সম্পর্কে কিছু বলছেন না, এর জবাব কে দেবে? আজকে আপনার কাছে জানতে চাইছি, আপনি বলছেন প্ল্যান নাকি এগিয়ে যাবে। দুটোকে আপনি খুব উৎসাহিত হচ্ছেন। এগারো শ কোটি থেকে স্মল সেভিংসে নিজেরা সেভ না করে এন্টারপ্রিনারশিপ যদি নিতেন, স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ, কটেজ ইন্ডাস্ট্রি গড়ে উঠতো, তাহলে এন্টারপ্রিনারশিপ গ্রো করতো। আপনাদের রাজত্বে এন্টারপ্রিয়নারশিপ কি গ্রো করেছে, ট্রাইজেমকে কাজে লাগাচ্ছেন না। এখানকার ওয়ার্ক কালচার নষ্ট করছেন। এখানে পার ক্যাপিটা ইনকাম অ্যাট কোয়ালিটি কস্ট ৩ হাজার ২০০, কিন্তু মহারাষ্ট্র ৬ হাজার, দিল্লি আট হাজার। আপনারা ওয়ার্ক কালচার নষ্ট করে দিয়েছেন। আপনি কিসের ভিত্তিতে এই সব বলছেন? এরপরে ইলেকশনের আগে কর বসাননি বলে গর্ব করেছেন। অথচ আপনারা হায়েস্ট ট্যাক্সেশন করেছেন। ১৫০ পার্সেন্ট পার ক্যাপিটা কর বাড়িয়েছেন। আজকে কোথায় যাচ্ছি আমরা? মানুষেরা তো আউট পুট পাবে? আজকে ডেভেলপমেন্ট নেই, ওয়ার্ক কালচার নেই, আনপ্রোডাক্টিভ কাজে খরচ বাড়াতে হচ্ছে, আপনাদের দুর্নীতির জন্য পশ্চিম বাংলার মানুষ বঞ্চিত। আপনারা সুবিধা নিচ্ছেন। আপনার মন্ত্রিসভার সদস্য সুবিধা নিয়ে বলে অমুক রেপিস্ট আসামীকে ছেড়ে দাও। He is a murderer. He belongs to left front ওকে ছেড়ে দাও। এই হচ্ছে আপনাদের কালচার, অ্যাসেম্বলিতে এটা চলে না। এখানে আমি জানতে চাই, বাংলার একটা গর্ব ছিল, বাংলার অ্যাসেম্বলির একটা গর্ব ছিল, কোথায় নিয়ে যাচ্ছেন আপনারা? দুটো জিনিস আমাদের জবাব দেবেন, আপনি cost of

generation and supply of power এখানে কিন্তু বেশি, কেন এটা জবাব দেবেন। আমাদের ভিলেজেস ইলেকট্রিফায়েড সেই কথা বারবার মন্ত্রী মহাশয় বলেছিলেন। একটা পাম্প ইলেকট্রিফায়েড হলে ঐ গ্রামটা ইলেকট্রিফায়েড হয়ে গেল। আজকে এখানে এক লক্ষে তেরো জনের বেশি টেলিফোন পায়নি, আর মহারাষ্ট্রে এক লক্ষে ৮০ জন। কোয়ালিটি অব লাইফের ইমপ্রুভমেন্ট করতে পারেননি। আপনারা ১৯ বছর ধরে আছেন, মানুষের ভোটে নয়, কারচুপি করে আছেন। আপনি এখানে ভুল তথ্য দিচ্ছেন। quality of life improvement ভিলেজ ফোরামে হয়নি। প্রোডাকটিভিটি বাড়ছে, এটা ঠিক নয়। আপনাদের ভাইস চান্সেলার ডি.ওয়াই.এফ. এর মিটিং-এ অ্যাড্রেস করলে সত্য হয়ে যায় না। আজকে আমাদের রিলেটিভ শেয়ার অব প্রডাকশন স্টেটের খুব উল্লেখযোগ্য নয়। ওয়েস্ট বেঙ্গলের ১৫ পারসেন্ট শেয়ার যদি হয় রাইসে তো গমে ৪ পারসেন্ট এবং বাকিগুলিতে উল্লেখযোগ্য নয় বা কহতব্য নয় অন্যান্য রাজ্যের তুলনায়। আমি প্রভিনশিয়ালিজম করতে চাইছি না তবে আমি বলতে চাই যে, এখানে যদি মর্ডানাইজেশন হ'ত, প্রডাকটিভিটি বাড়তো তাহলে আমাদের কৃষকরা, যারা হচ্ছে ৮০ পারসেন্ট অব দি পপুলেশন তারা বেনিফিটেড হ'ত এবং আমাদের ঐ পাঞ্জাব, হরিয়ানা থেকে চাল,গম আনতে হ'ত না। ইনটেনসিফাইং, মনিটারিং -এর সুযোগ সবাই পাই নি। আর কারচুপির জন্য এবারের বাজেট কতকগুলি কথা অনুক্ত আছে। এবারে কারচুপির জন্য, কংগ্রেসকে পেটানোর জন্য আর সমাজবিরোধীদের পুরস্কৃত করার জন্য বাজেটে কত টাকা আছে সেটার উল্লেখ নেই। ঐ ঝুনু, রসিদ, ভাল্লুকরা কি কি প্রশ্রয় পাবে সে কথার উল্লেখ বাজেটে নেই। পরিশেষে অ্যাডালটারেশনের কথা বলব। এখানে অ্যাডালটারেশনের ব্যাপার যেটা চলছে, অসীমবাবু, আপনি নিজে এটা দেখবেন। আপনার মন্ত্রিসভা খুব উইক, এটা আপনি নিজে একটু দেখবেন। আজকে এখানে সারে পর্যন্ত ভেজাল চলছে। ভেজাল তো চলছে তার উপর আমি গিয়ে দেখলাম, ২৬০ টাকা ব্যাগ ইউরিয়া বিক্রি হচ্ছে। এই যে ব্ল্যাক মার্কেটিং হচ্ছে এটা হয়ত আপনাদের ভাগে পড়েনি, হয়ত আপনাদের লোক্যাল লিডারদের সঙ্গে বন্দোবস্ত করে করছে, তবে আমি অনুরোধ করব, আপনি ব্যাপারটা দেখুন। বন্যার পরে চাষীরা বোরো কালটিভেশনে যাচ্ছে কিন্তু তারা অ্যাডালটারেটেড সার পাচ্ছে এবং বেশি দাম দিতে হচ্ছে। এটা দেবার কোনও বন্দোবস্ত নেই। একবার বলেছিলেন, ১০০ ব্যাগ নিয়ে সাম্পল অ্যানালিসিস করছেন, তার কি হ'ল জানি না, তবে এটা দেখা দরকার। সঙ্গে সঙ্গে এর দামটাও অস্বাভাবিক ভাবে বেড়ে গিয়েছে- ২৬০ টাকা বস্তা। কার কাছে চাষীরা গিয়ে কমপ্লেন করবে জানে না, তারা বড় বিপদে পড়েছে। অসীমবাবু, আপনি তো ওদের নাগালের বাইরে, এগুলি কিন্তু দেখা দরকার। এখন এগ্রিকালচার ডিপার্টমেন্টের অফিসাররা পেনালাইজ হচ্ছে। এখানে এগ্রিকালচার মার্কেটিং-এর সেক্রেটারিকে পেনালাইজড করা হয়েছে flouting all norms of transfer and posting, flouting manners of business এখানে বিজনেস রুলস যা আছে রাইটার্সে ফ্লাউট করে একটা মন্ত্রীকে বাঁচানোর জন্য বিকজ আপনাদের ভাগ আছে, বখরা আছে এইসব করছেন। আজকে তেলে ভেজাল দিচ্ছে, শাকসব্জিতে নাকি রং করে ভেজাল দিচ্ছে, আমার চোখে অবশ্য পড়ে নি, কিন্তু এইসব জিনিস চলছে, আমি অনুরোধ করব,

এটা দেখুন। সমাজে এর মারাত্মক প্রভাব পড়ছে। সারে পর্যন্ত ভেজাল দিচ্ছে এবং দামটাও অত্যন্ত বেশি নিচ্ছে। এর একটা ব্যবস্থা আপনি করুন। এখানে এ্যাগ্রো ইন্ডাষ্ট্রি ডিফাংক্‌ট। এটা অবশ্যই দেখা দরকার। আজকে আমরা যাতে মর্ডান এগ্রিকালচারে এখানে যেতে পারি, মর্ডান ইন্ডাষ্ট্রিতে যেতে পারি, কোয়ালিটি অব লাইফ ইমপ্রুভ করতে পারি সেটা দেখা দরকার। সর্বোপরি বেকারির জ্বালা যাতে দূর করতে পারি সেটা দেখা দরকার। আর একটা ব্যাপার, ডিসক্রিমিনেশন এলিমিনেট করা দরকার। সি.পি.এম. হলে সব সুযোগ পাবে আর অন্যরা পাবে না- হোয়াই দিস? ওরা কি লক্ষ্মীর বরপুত্র, না, গনেশের বরপুত্র? তারপর, চিফমিনিস্টার জেলা ভাগ করলেন কিন্তু ওখানে কিছু গ্যাপ থেকে যাচ্ছে, অফিস নেই, সেগুলি তো পূরণ করা দরকার। আজকে বিনাপয়সায় চিকিৎসা তো আপনারা তুলেই দিয়েছেন, এমন কি হাসপাতালে গেলে মানুষ ঔষুধ পর্যন্ত পায় না। হাসপাতালে গিয়ে লাইনে দাঁড়ালেই এক টাকা দিয়ে টিকিট কাটতে হয়, এটা আগে ছিল না কিন্তু সেই টিকিট কেটে হাসপাতালে গিয়ে হয় তাদের শ্মশানে যেতে হচ্ছে, না হয় কবরস্থানে যেতে হচ্ছে। সর্বোপরি, অন্য সেমিনারে যেটা বলেছি, এখানেও বলছি, ফ্যামিলি প্ল্যানিং-এর ব্যাপারে আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই, এ ব্যাপারে আরও এগুনো দরকার এবং এই ব্যাপারটাকে সবাই-এর নজর দেওয়া দরকার। এটা ননকনট্রোভারসিয়াল ব্যাপার। Family planing must be successful. তা না হলে ডেভেলপমেন্টের কোনও সুযোগ সৃষ্টি হবে না, দারিদ্র্য, ইললিট্যারিসি এখান থেকে যাবে, হাউসিং প্রবলেম যাবে না- কোনও সমস্যার সমাধান হবে না। কাজেই যেগুলিতে অপোজিশন এবং গভর্নমেন্ট একসঙ্গে কাজ করতে পারে সেটা দেখা দরকার। সেইজন্য আপনাকে অনুরোধ করব, আপনি সেমিনার করুন, হেলথ ডিপার্টমেন্টকে বলুন, We are prepared to co-operate কারণ আমরা মনেকরি Works of developments are being delayed by increasing population, explosion in population. I am sorry Dr. Dasgupta I cannot support your budget statement, neither your speech nor financial statement I oppose it tooth and nail. Thank you sir.

[3-00—3-10 p.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মিঃ স্পিকার স্যার, অর্থমন্ত্রী যে বাজেট অনুমোদন প্রস্তাব পেশ করেছেন তাকে সমর্থন জানাতে গিয়ে আমার ব্যক্তিগত শুভেচ্ছা বিরোধী দলনেতাকে জানিয়ে রাখি। গতকালের বিপর্যয়ের পর উনি যে অক্ষত অবস্থায় আজকে বিধানসভায় আসতে পেরেছেন তারজন্য আমি আন্তরিকভাবে খুশী। তবে যে কোনও আঘাত একটা ছাপ রেখে যায়। আমার মনে হচ্ছে, নোয়াপাড়ার সেই ছাপ তাঁর মানসিকতার উপর পড়েছে এবং তারই জন্য ওঁর যা কিছু পছন্দ হয় না তাকেই জাগলারি বলছেন। আমি সেই দিনের অপেক্ষায় রয়েছি যেদিন উনি বলবেন, কংগ্রেস ৪২ এবং আমরা ২৫২ এটাও একটা স্ট্যাটিস্টিকাল জাগলারি। আমাদের বিরোধী দলনেতার দাঁত নেই, ফোকলা তিনি। এই অবস্থায় তিনি টুথ অ্যান্ড নেল যে বিরোধিতা করবেন সেই বিরোধিতা দুর্বল হতে বাধ্য। তার উপর দাঁড়িয়ে তিনি বিরোধিতা করেছেন। আমাদের পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী যে বাজেট

প্রস্তাব রেখেছেন তার প্রতিটি অংশে সঠিকভাবে বিবৃত হয়েছে যে, কোন দেশীয় অর্থনীতির মাধ্যম দিয়ে আমাদের পশ্চিমবঙ্গকে চলতে হয়। সে সম্পর্কে বিরোধিতা করে আমাদের বিরোধী দলনেতা বক্তৃতা শুরু করেছেন। আমার আগে দীর্ঘ সময় ধরে তিনি বলেছেন, কাজেই তার সবটা আমার স্মরণে নেই। তিনি বলেছেন- আমাদের বৈদেশিক বানিজ্য বেড়েছে। আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই, আজকে আমাদের দেশের অর্থনীতি পরিচালিত হচ্ছে মূলত ওয়ার্ল্ড ব্যাঙ্কের দ্বারা এটা তিনি স্বীকার করেন কিনা? যদি একথা তিনি নাও স্বীকার করে নেন এবং পশ্চিমবঙ্গ ও ভারত সরকারের এ সম্পর্কে যে কোনও তথ্যকে জাগলারি বলে যদি উড়িয়েও দেন, ওয়ার্ল্ড ব্যাঙ্কের তথ্যের কোনও বিরোধিতা করবেন না এটা আশা করি। আমি জয়নাল আবেদিন সাহেবকে জিজ্ঞাসা করতে চাই, ওয়ার্ল্ড ব্যাঙ্ক তাদের রিপোর্টের যে পাবলিকেশন বের করেন এবং আমাদের এখানে অক্সফোর্ড যেটা ছাপায় সেটার একটা কপিও কি দেখবার সময় আপনি পেয়েছেন? তাতে অগ্রগতি সম্পর্কে ওয়ার্ল্ড ব্যাঙ্কের তথ্য অনুযায়ী ১৯৯০ সালে ভারতবর্ষে মাথাপিছু বার্ষিক আয় ছিল ৩৫০ ডলার, ১৯৯৩ সালে মাথাপিছু আয় ৩৫০ ডলার থেকে নেমে হয়েছে ৩০০ ডলার। আপনাদের নেতৃত্বে কিভাবে দেশটা এগিয়ে চলেছে সেটা আমাদের কাছ থেকে শুনতে হবে না, দয়া করে সেটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে শুনে নিন। উনি আবার পশ্চিমবঙ্গের সঙ্গে তুলনা করেছেন অন্য রাজ্যের। আমাদের যে প্রতিবেশী সম্পর্কে সবচেয়ে বেশি রাগ, যে প্রতিবেশী সবচেয়ে বেশি অন্যায় করেন, সেই পাকিস্তানের সঙ্গে তুলনা করি। ১৯৯০ সালে, ওয়ার্ল্ড ব্যাঙ্ক তাদের রিপোর্টে বলেছেন পাকিস্তানের মাথাপিছু আয় ছিল বার্ষিক ৩৮০ ডলার এবং আমাদের ছিল ৩৫০ ডলার। সংখ্যা দুটো প্রায় কাছাকাছি দাঁড়িয়ে ছিল। কিন্তু নরসীমা রাও, মনমোহন সিং এবং চন্দ্রস্বামীর আমলে ১৯৯০ সালের মাথাপিছু বার্ষিক আয় সেই ৩৫০ ডলার থেকে নেমে ৩০০ ডলার হয়েছে এবং পাকিস্তানের ৩৮০ ডলার থেকে উঠে গেছে ৪৩০ ডলারে। আজকে গোটা দেশজুড়ে চুরির অগ্রগতির জোয়ার এসেছে শোনা যাচ্ছে। বিরোধী দলনেতা রাজ্যের মানুষের কাছে পানীয় জল পৌঁছাচ্ছে না ইত্যাদি কতগুলো অভিযোগ করেছেন তাঁর দীর্ঘ বক্তৃতার মধ্যে। আমি আর একটি সংস্থার কথা বলি, আমাদের উপর ভরসা রাখতে হবে না। ইউনাইটেড নেশন'স ডেভেলপমেন্ট প্রজেক্ট প্রতি বছর একটা করে রিপোর্ট বের করেন। কংগ্রেসের কাছ থেকে সেটা না পেলে আমাদের কাছে আসবেন, দিয়ে দেবো। তাদের হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্টে তারা ভারতবর্ষ সম্পর্কে কি বলেছেন সেটা দয়া করে শুনুন, তারপর পানীয় জল নিয়ে এখানে সমালোচনা করবেন। জেনে রাখুন, তারা বলেছেন, ভারতবর্ষে ১৮ কোটি ৬০ লক্ষ মানুষ পানীয় জল পাচ্ছেন না। এটা হচ্ছে ইউ.এন.ডি.পির রিপোর্ট। জয়নাল আবেদিন সাহেব দয়া করে শুনে রাখুন, আজকে সারা ভারতবর্ষে ২৭ কোটি ২০ লক্ষ মানুষ আজ নিরক্ষর, চিকিৎসার সুযোগ পায় না ১৩ কোটি ৩০ লক্ষ মানুষ। পি.ভি. নরসীমার দেশটা, চন্দ্রস্বামীর দেশটা কতটা এগিয়ে যাচ্ছে এর থেকে তার প্রমাণ পাওয়া যায়।

**( এ ভয়েস ঃ চন্দ্রস্বামীর কথা বলছেন কেন? )**

আমার ধারনা ছিল চন্দ্রস্বামী পি.ভি.নরসীমা রাও-এর বন্ধু, আপনাদের বন্ধু জানা ছিল না। আপনাদের বলি আপনাদের কংগ্রেসের অফিস থেকে নেহেরুর ফটো নামিয়ে সেই জায়গায় বড় করে চন্দ্রস্বামীর ফটো টাঙিয়ে রাখুন, সে আপনাদের ফ্রেন্ড, গাইড অ্যান্ড ফিলোজফার। কোন্ দেশের মধ্যে দাঁড়িয়ে আমাদের পশ্চিমবাংলাকে কাজ করতে হচ্ছে? মাননীয় বিরোধী দলের নেতা আমাদের সরকারের অনেক সমালোচনা করলেন। আপনাদের সরকার গোটা দেশের অর্থনীতিকে কোন দিকে নিয়ে যাচ্ছে সেই দিকে একটু তাকান। আমি অন্য কোনও তথ্যের কথা বলছি না, স্ট্যাটিসটিক্যাল জাগলারি হয়ে যাবে আপনাদের কথায়, আমি সেই জন্য কেন্দ্রীয় সরকারের দেওয়া তথ্য এখানে তুলে ধরছি। এই তথ্য থেকে আপনাদের বলতে ইচ্ছা করবে যে আমাদের প্রধানমন্ত্রী হচ্ছে ম্যান উইথ গোল্ডেন টাচ। যে স্বপ্ন তিনি দেখেছেন তাতে সর্বনাশ করে দিয়েছেন। মাননীয় জয়নাল সাহেবকে বলি, গত ৪ বছর আপনারা ক্ষমতায় আছেন, আমাদের দেশের কৃষি উৎপাদন বৃদ্ধির হার মাত্র ২.১ পারসেন্ট। মাননীয় জয়নাল সাহেব কষ্ট করে অনেক পড়াশোনা করেন, অনেক তথ্যের সঙ্গে তিনি নিশ্চয়ই এই তথ্যটা ভোলেন নি যে আমাদের দেশের জনসংখ্যার বৃদ্ধির হার হচ্ছে ২.৪ পারসেন্ট। একটি ৫ বছরের ছেলেকে দিলে এই হিসাবটা করে দিতে পারবে কোনটা বেশি। কোনও দেশে জনসংখ্যার বৃদ্ধির হার যদি ২.৪ পারসেন্ট হয়, কৃষি উৎপাদন বৃদ্ধির হার যদি ২.১ পারসেন্ট হয়, খাদ্য উৎপাদন বৃদ্ধির হার যদি ০.৯ পারসেন্ট হয় তাহলে যে কোনও দেশের ক্ষেত্রে যা হওয়া উচিত আমাদের দেশেও তাই হয়েছে। গত ৪ বছরে নরসীমা রাও, ম্যান উইথ গোলডেন টাচ, যেভাবে দেশকে এগিয়ে নিয়ে যাচ্ছে তা এই একটা তথ্য থেকেই বোঝা যায়। আপনাদের লজ্জা নেই, তাই মুখ লুকানোর দায়িত্ব থাকছে না। ১৯৯১ সালে তিনি যখন প্রধানমন্ত্রীর আসন আলোকিত করলেন তার আগে ভারতবর্ষের মানুষ দৈনিক ৫৫০ গ্রাম খাদ্য পেত। আপনাদের এই সোনার আমলে সেটা নেমে এসে ৪৭৪ গ্রাম হয়েছে, ভারতবর্ষের মানুষ ৪৭৪ গ্রাম দৈনিক খাদ্য শষ্য পাচ্ছে। আপনাদের অগ্রগতি কি সেটা বুঝতে পারছেন। আপনারা কথা বলেন বৈদেশিক বাণিজ্যের কথা! কেন্দ্রীয় সরকারের তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে দেশের মানুষ আগে যা খেতে পেত তার চেয়ে এখন খেতে পাচ্ছে কম। ভারতবর্ষের সমস্যা বৈদেশিক বাণিজ্য নয়। আপনারা ৪ বছরে দেশকে কোথায় নিয়ে গেছেন। আগে কালাহান্ডি নামক জায়গার কথা শুনতাম, এখন কালাহান্ডি নামক রোগ ছড়াচ্ছে চারিদিকে। এবারে আমি কৃষি উৎপাদন বাদ দিয়ে শিল্প উৎপাদনে আসি। সব সময় বলা হয় শিল্প উৎপাদনে নাকি এই সময় প্রচন্ড অগ্রগতি হয়েছে, বিদেশি বিনিয়োগ ঢেলে ঢেলে দিচ্ছে এই ভারতবর্ষে। এখন এই ভারতবর্ষে শিল্প উৎপাদন বৃদ্ধির হার হচ্ছে ৪.১ পারসেন্ট। আমি অন্য আমলের কথা ছেড়েই দিচ্ছি, রাজীব গান্ধীর আমলে এই শিল্প উৎপাদন বৃদ্ধির হার ছিল ৮.২ পারসেন্ট আমি এই কথা গুলি বলছি এই জন্য যে, যে কোন দেশের মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রীকে বাজেট নির্মাণ করতে হয় এটা বোঝাবার জন্য। বৈদেশিক বাণিজ্য নিয়ে বক্তৃতা দিলেন জয়নাল আবেদিন সাহেব। বিকল্প অর্থনীতি নিয়ে অনেক কথা বললেন। আসলে বিকল্প অর্থনীতি ওনার মাথার মধ্যে যায় নি, মাথার উপর দিয়ে চলে গেছে। কলেজ লাইফে এটাকে আমরা

বলতাম ট্যাং করেছে। আপনার মনে হয় স্মরণে আছে আপনাদের সরকার যখন ১৯৯১ সালে ক্ষমতাসীন হয় তখন আমাদের সরকারের পক্ষ থেকে একটা বিকল্প অর্থনীতির প্রস্তাব আপনাদের সরকারের কাছে পাঠানো হয়েছিল। আপনাদের অর্থমন্ত্রী সেই প্রস্তাবকে তুড়ী মেরে উড়িয়ে দিয়েছিলেন। তখন বলা হয়েছিল আমরা নাকি অষ্টদশ শতাব্দীতে বাস করছি, আধুনিক পৃথিবী সম্বন্ধে আমরা কিছু জানিনা। তখন বলা হয়েছিল এই নয়া অর্থনীতি শুধু যে সমস্ত সমস্যারই মোকাবিলা করবে তা নয়, তিনি স্বপ্ন দেখেছিলেন আগামী দিনে আমাদের দেশ দক্ষিন কোরিয়ার মতো জাপানের মতো হয়ে যাবে। যে অর্থমন্ত্রী মনমোহন সিং আমাদের প্রস্তাবকে তুড়ি মেরে উড়িয়ে দিয়েছিলেন সেই অর্থমন্ত্রী গত ১০ই ডিসেম্বর পার্লামেন্টে একটা শ্বেতপত্র প্রকাশ করেছেন। যে অর্থমন্ত্রী সিংহের গর্জনে বলেছিলেন আমরা এগিয়ে যাবো সেই অর্থমন্ত্রীকে বেড়ালের মতো মিউ মিউ করে শ্বেতপত্রে বলতে হয়েছে যে আমাদের বৈদেশিক বানিজ্যের অবস্থা ভাল নয়।

[3-10—3-20 p.m.]

দেশের ঋণ বৃদ্ধির পরিমান আশঙ্কাজনক। আপনাদের কৃতিত্বের একটা কথাই কেবল বলে রাখি, ১৯৯১ সালে আপনারা যখন ক্ষমতায় এসেছিলেন, তখন আমাদের দেশের বৈদেশিক ঋণ ছিল ১ লক্ষ ৬৩ হাজার কোটি টাকা। জয়নাল আবেদিন সাহেব, আপনাদের দলের কৃতিত্ব একটু জেনে রাখুন। বর্তমানে, ১৯৯৫ সালের ১০ই ডিসেম্বর অনুযায়ী তিন বছরে ৪৬,৬৪০ কোটি টাকা অর্থাৎ বৈদেশিক ঋণ বেড়েছে ১১২ পার্সেন্ট। তারপর আবার এখানে জয়নাল আবেদিন সাহেব বৈদেশিক বাণিজ্য নিয়ে বক্তৃতা করেন। মাননীয় জয়নাল আবেদিন সাহেব, আপনি মাননীয় স্পিকারের সাথে যখন বিদেশে গিয়েছিলেন তখন কত টাকা দিয়ে এক ডলার কিনতেন? ২৪ টাকা দিয়ে কিনতেন। এখন তা কিনছেন ৩৮.৫০ টাকা দিয়ে। মনমোহন সিংহের কৃতিত্বের নজির আপনি আগামীকাল বিদেশে গেলে পেয়ে যাবেন। এটা হচ্ছে আপনাদের সরকারের প্রধান কৃতিত্ব। গরিব লোকেদের এই সরকার ভাল করে না বলে কে বলছিলেন, না কংগ্রেস (আই)'এর বিরোধী দলের নেতা জয়নাল আবেদিন সাহেব। জয়নাল আবেদিন সাহেব, নানা কাজে, নানা রোগে দিনের দীর্ঘ সময় বিপর্যস্ত থাকলে সমস্যা হতে পারে। আপনাদের সরকার দিল্লির সরকার, গত এক বছরে রুরাল ডেভেলপমেন্টের টাকা কমিয়েছেন। এটা তো আর আমাদের কোনও স্ট্যাটিসটিক্যাল জাগলারি নয়, এটা কেন্দ্রীয় সরকারের হিসাব। ১৯৯৪-৯৫ সালে রুরাল ডেভেলপমেন্টের জন্য খরচ করেছিলেন ৭,৩৩৬ কোটি টাকা। সেটা কমেছে ৬.৩ পার্সেন্ট হারে- আপনি যদি ইনফ্লেশন রেটটা কনসিডারেশনে রাখেন। এগ্রিকালচারে ঐ সময়ে ১,৮১৫ কোটি টাকা ধরা ছিল, তারমধ্যে খরচ হয়েছে ১,৪৬০ কোটি টাকা। মাননীয় জয়নাল আবেদিন সাহেব, আপনাদের দেওয়া মোটা মোটা বই থেকে তথ্যগুলো একটু বার করবার চেষ্টা করছিলেন না? আমি শুধু একটি উদাহরন আপনাকে দিচ্ছি, মনমোহন সিংহের বক্তৃতার সঙ্গে কম্পেয়ার করে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী বক্তৃতা দিতে গিয়ে কি বলেছেন এবং আপনাদের অর্থমন্ত্রী কি বলেছিলেন? ১৯৯৪-৯৫ সালে বাজেট বক্তৃতা দিতে গিয়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রী গলা

বাড়িয়ে বলেছিলেন যে, জওহর রোজগার যোজনায় ১১৫ কোটি ম্যান ডেস তৈরি করবেন। উনি ভাবেন, দেশের মানুষের স্মৃতি দুর্বল, মানুষ সহজেই ভুলে যাবে। সেই ম্যান ডেস্ কত হয়েছে? ১৯৯৫-৯৬ সালের বাজেট বক্তৃতায় বলেছিলেন ৯১ কোটি ম্যান ডেস তৈরি করব। ১১৫ কোটি থেকে ৯১ কোটিতে নেমে এসেছে। দেশের মানুষ খেয়াল করবেন না? মুশকিল হচ্ছে ওঁরা দেশের মানুষের কাছে যাবেন, না হাওলা নিয়ে ব্যস্ত থাকবেন? জল সরবরাহ নিয়ে উনি বক্তৃতা দিয়েছেন। আমি একবার ওঁর বাজেট বক্তৃতার তুলনা করছি। উনি ১৯৯৪-৯৫ সালে বলেছিলেন যে, ৭৭,৭১৪টি গ্রামে পানীয় জল পৌঁছে দেবেন। তার রিভিউ রিপোর্ট মানুষ এখনও জানে না অথচ গত বছরে সেই সংখ্যা চার হাজার কমিয়ে বললেন ৭৩ হাজার গ্রামে পৌঁছে দেবেন। জয়নাল আবেদিন সাহেব, ভারতবর্ষের গরিব মানুষের কাছে জল পৌঁছে যাচ্ছে বলেই কি কমে যাচ্ছে? পালং শাক' এর দাম, টমাটোর দাম নিয়ে এখানে আপনি জিজ্ঞাসা করছিলেন না? এর জন্য দায়ী কে? আমরা পালং শাকের দাম নিয়ে, টমাটোর দাম নিয়ে, আলুর দাম নিয়ে মাথা ঘামাব, ঠিক আছে। কিন্তু এগুলো খাব কি দিয়ে? আপনারা একশো দিনের মধ্যে জিনিসের দাম কমাবেন বলেছিলেন। আমরা সেই কথায় গুরুত্ব দিই নি। স্পিকার মহাশয়, কতকগুলো জিনিস আছে যেগুলো খুঁজে পাওয়া যায় না। কাবুলীওয়ালার বউ পাওয়া যায় না। ম্যাড্রাজে ভিখারী পাওয়া যায় না, শিখদের ট্রাম চালাতে দেখা যায় না। সেইরকম প্রতিশ্রুতি রক্ষাকারী কংগ্রেসি দেখা যায় না। সেজন্যই একশো দিনের মধ্যে জিনিসের দাম কমাবেন বলেছিলেন। জয়নাল আবেদিন সাহেব, আপনি তো রেশন দোকানে যান না। চালের দাম কত বলুন তো রেশনে? মাননীয় বিরোধী দল নেতাকে জিজ্ঞাসা করতে চাই আজকে রেশনে কত টাকায় চাল পাওয়া যাচ্ছে তিনি জানেন কি? তিনি জানেন না, যেটা এপ্রিল ১৯৯১ সালে ২ টাকা ৮৯ পয়সায় পাওয়া যেত, সেটা এখন ৬ টাকা ৬০ পয়সা হয়ে গেছে। আসলে উনি তো রেশন দোকানে যান না, জানবেন কি করে? এইভাবে রাইসের মাত্রা ১১০ পার্শেন্ট বেড়ে গেছে। আপনাদের চোখের জল তো নেই, সুতরাং গরিব মানুষদের জন্য যে একটু কুম্ভিরাশ্রু বিসর্জন করবেন তার সুযোগও নেই। তারপরে গমের ব্যাপারে আসছি- এপ্রিল ১৯৯১সালে ২ টাকা ৩৪ পয়সা যেটা ছিল, তার দাম এখন ৭২ পার্শেন্ট বৃদ্ধি হয়েছে। মাননীয় জয়নাল আবেদিন সাহেবকে জানাই যে, যে চাষী আলু ফলায় সেই চাষীকেও রেশনের দোকান থেকে চাল কিনতে হয়। এইকথাটি যদি তিনি জানতেন তাহলে আমার মনে হয় এই ধরনের কথা বলতেন না যে, আলুর দাম কেন বাড়ছে। তারপরে মাননীয় বিরোধী দল নেতা সার নিয়ে বক্তৃতা করে গেলেন। ওঁনারই দলের সরকার ৪ বছরে ১১২ পারসেন্ট সারের দাম বাড়িয়ে দিয়েছেন, আর উনি এখানে এসে বক্তৃতা করলেন যে সারের দাম বাড়ানো হল কেন। আমার মনে হয় ওঁনাকে পরম বীরচক্র উপাধি দেওয়া উচিত এই ধরনের বক্তৃতা করার জন্যে। কতখানি দুঃসাহস হলে এই ধরনের বক্তৃতা করতে পারেন। আসলে দুজন লোক সাহস নিয়ে যেকোনও জায়গায় যেতে পারে- এক হচ্ছে মুর্খের সাহস আর হচ্ছে দেবদুতেরা যে কোনও জায়গায় যেতে পারেন। আজকে সারের দাম বাড়লে কি আলুর দাম কমিয়ে রাখা হবে? পেস্টিসাইডের দাম বাড়লে, সারের দাম বাড়লে আলুর দাম

কি কমে থাকে? আজকে রেশন দোকানে চাল, গমের দাম বাড়ালো কে- মনমোহন সিং। আজকে সারের দাম, পেস্টিসাইডের দাম বাড়াল কে বলুন তো। আজকে মনমোহন সিং এইসবের দাম বাড়াবে আর আলুর দাম বাড়ালে তার জবাব দেবে জ্যোতি বাবু? এটা তো আপনার মামার বাড়ি নয়, আপনি আপনার মামার বাড়ি যান সেখানে গিয়ে আবদার করুন জবাব পাবেন। আপনার যদি সামান্য সৎ সাহস থাকত তাহলে কেন্দ্রীয় সরকারের কাছে এই জিনিসের দাম বাড়লো কেন তার জবাবদিহি করতেন। সেখানে আপনি কিনা এখানে বসে পশ্চিমবঙ্গের ভবিষ্যত নিয়ে বক্তৃতা করছেন? আমার সব সময়ে আফশোষ যে আপনি বিরোধী দল নেতা হিসাবে প্রথমে বক্তৃতা করেন। কিন্তু আপনি প্রথমে না করে যদি সৌগত বাবু আপনার আগে বক্তৃতা দেন তাহলে যাইহোক কিছু বুঝতে পারি এবং কিছু ভেবেচুকে বলেন সেগুলো শোনা যায়, মেনে নেওয়া যায়। আপনি আর ৩-৪ মাস পরে থাকবেন না, সৌগত বাবু আসবেন, বিরোধী সদস্য হয়ে আমাদের বক্তৃতা শুনবেন এটাই ওঁনার সৌভাগ্য। এবং আমাদেরও বিরোধী সদস্য হিসাবে ওঁনাকে পাওয়ার সৌভাগ্য হবে। যেদিন অর্থমন্ত্রী বাজেট পেশ করলেন সেদিনই পশ্চিমবঙ্গে একটি কারখানা, যেখানে ৫৭৭ জন শ্রমিক কর্মচারী রয়েছে, যার মালিক কেন্দ্রীয় সরকার, সেটা বন্ধ হয়ে গেল, লিকুইডিশনে চলে গেছে। ভারত অপথ্যালমিক বন্ধ হয়ে গেল যেদিন মাননীয় অর্থমন্ত্রী বাজেট পেশ করছেন। মাননীয় বিরোধী দলনেতাকে জিজ্ঞাসা করতে চাই এরপরেও কি ওঁর মাথায় এই তথ্যটি ঢোকেনি যে দেশ অগ্রগতির পথে কিনা? এরপরেও উনি পশ্চিমবঙ্গের বেকারত্ব নিয়ে কথা বলেন, কতখানি সাহস থাকলে এটা ঘটতে পারে আমার জানা নেই। আপনাদেরই তথ্য থেকে বলছি ১৯৯১ সালে আপনারা যখন ক্ষমতায় এলেন তখন ২৪৬টি রাষ্ট্রায়ত্ত সংস্থাতে ২২ লক্ষ ৩৬ হাজার কর্মচারী কাজ করত। ৪ বছরে ম্যান উইথ গোল্ডেন টাচে দেশ চলছে, সেখানে তিনি সংখ্যা কমিয়ে দিয়ে ২০ লক্ষ ৬৯ হাজার কর্মচারীতে নিয়ে এলেন। অর্থাৎ নতুন চাকুরি দেওয়া তো দূরের কথা রাষ্ট্রায়ত্ত সংস্থার ক্ষেত্রে শ্রমিক কর্মচারীর সংখ্যা ১ লক্ষ ৬৭ হাজার কমানো হল। আপনার একটা কান কাটা ছিল জানতাম, সেকেন্ড কানটা কবে খোয়ালেন খেয়াল করিনি। জয়নাল সাহেব তো খুব বুক চিতিয়ে বক্তৃতা করে গেলেন, ওঁনাকে জানাই যে, পশ্চিমবঙ্গে ২৬৬টি রাষ্ট্রায়ত্ত সংস্থার মধ্যে ৪৬টি বি ওয়াই এফ আরে পাঠানো হয়েছে। মাননীয় জয়নাল সাহেব নিশ্চয় জানেন যে, বি ওয়াই এফ আরে পাঠানো মানে ডাক্তার সেখানে কেবল ডেথ সার্টিফিকেট দেন, জীবন্ত ফিরে এসেছে এইরকম ঘটনা খুবই রেয়ার। মাননীয় বিরোধী দল নেতাকে জানাই যে, পশ্চিমবঙ্গে যে কেন্দ্রীয় সরকার পরিচালিত ২০টি সংস্থা চলছে, কংগ্রেস আই পরিচালিত সরকার, তারা চন্দ্রস্বামীর ভাবাদর্শে দীক্ষিত এবং চৈলরাই এই সরকারকে পরিচালনা করছে। সেই সরকার পশ্চিমবঙ্গের ২০টি সংস্থাকে বি ওয়াই এফ আরে পাঠিয়ে দিয়েছেন। এরফলে পশ্চিমবঙ্গে আগামীদিনে ১ লক্ষ ২৫ হাজার শ্রমিক কর্মচারী বিপদের মুখে পড়বে। মাননীয় জয়নাল সাহেবকে জিজ্ঞাসা করি এটা কি দিল্লির সরকারের কাছে কৈফিয়ৎ চাওয়ার দরকার নেই? মাননীয় বিরোধী দলের নেতাকে আমরা শুধু আশ্বস্ত করতে চাই, কথাটা আমরা আস্তে আস্তে পশ্চিমবাংলার মানুষকে জানিয়ে দিচ্ছি, আরও জানিয়ে দেব ব্যালট বক্স খুললে দেখবেন

[3-20 — 3-30 p.m.]

জনগণ আপনাদের জন্য আগামীবারের জন্য- কি জবাব রেখে দিয়েছে। মাননীয় বিরোধী দলের নেতাকে আমি শুধু জিজ্ঞাসা করতে চাই, রাজ্যের ভবিষ্যত নিয়ে আপনারা চিন্তা করছেন, কিন্তু বিরোধী দলের নেতার বক্তব্যের মধ্যে আমরা একবারও এই ইস্যুটা পেলাম না, আমাদের রাজ্যের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার-এর ডিভিসিবিল পুল থেকে যে টাকা আসে সেই টাকার সম্পর্কে কোনও আলোচনা শুনলাম না। উনি বিরোধিতাতেও এই কথা বলেননি। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন, আমাদের দেশে ৭৫ হাজার কোটি টাকা প্রতি বছরে ব্ল্যাকমানি জেনারেট হচ্ছে। মাননীয় বিরোধী দলের নেতা জানেন কিনা আমি জানিনা। আপনি যদি দয়া করে নাইন্‌থ বা টেন্থ ফিনান্স কমিশনটা দেখেন তাহলে দেখবেন ১০০ টাকা যদি কেউ কর ফাঁকি দেয় তাহলে তার মধ্যে ৮ টাকা ১২ পয়সা আমাদের পশ্চিমবাংলার যায়। কারণ আমাদের দেশের ইনকাম ট্যাক্স এর ৮৫ ভাগ আমরা রাজ্যগুলি পাই। এই ৭৫ হাজার কোটি টাকা যদি প্রতি বছরে কালো টাকা হিসাবে জেনারেট হয় তাহলে এই ৭৫ হাজার কোটি টাকার সিংহভাগ ছিল রাজ্যগুলির পাওনা। আগে ভাবতাম ক্যালাসনেস, ধরতে পারেনা ব্ল্যাক ইকনমি। এখন বুঝি ওটা ডেলিবারেটলি। দাউদ ইব্রাহিম সারদ পাওয়ারকে ৬২ কোটি টাকা ঘুষ দিল, আপনাদের ব্ল্যাক ইকনমি জেনারেট না করলে পকেট থেকে ব্যয় কে করে? কেবল জৈনের ডাইরি থেকে ৩৫০ কোটি টাকা, আগে আমরা ভাবতাম রাজ্যের বঞ্চনা কেন্দ্রীয় সরকারের রাজনৈতিক অ্যাটিচ্যুড। এখন তো দেখতে পাচ্ছি, ব্ল্যাক ইকনমি যদি টাকা জেনারেট না করে হাওলার টাকা তাহলে পকেটে আসেনা। মাননীয় বিরোধী দলের নেতা জেনে রাখুন, আমাদের পশ্চিমবাংলায় একটা শিশুর গায়ে যদি জামা না থাকে তার জন্য দায়ী আপনাদের প্রধানমন্ত্রী যিনি ঘুষের টাকার জন্য ব্ল্যাক ইকনমি এতদিন ধরে চালিয়ে রেখেছেন। এই হচ্ছে আপনাদের চরিত্র। এখানে সবই বোঝা যাচ্ছে, একটা তথ্য শুধু জানালে বুঝবেন, বিষয়টা কোন পর্য্যায়ে, দুর্নীতিটা কোথায় গিয়েছে। '৯২-'৯৩ সালে আমাদের দেশে ৫ লক্ষ টাকার বেশি বার্ষিক আয় বলে রিটার্ন জমা দিয়েছেন মাত্র ১৬ হাজার ৯৩৬ জন। এর থেকে হাস্যকর জিনিস কিছু আছে কি? ভারতবর্ষে ৫ লক্ষ টাকার বেশি আয় বছরে মাত্র ১৬ হাজার জনের। মাননীয় জয়নাল আবেদিন সাহেব আপনাকে জিজ্ঞাসা করি, সরকার এক মাসের মধ্যে ইন্ডিয়ান এয়ারলাইন্স এর পাইলটদের মাহিনা কত ঠিক করেছিলেন, মাসিক বোধহয় ১ লক্ষ ২০ হাজার ছাপিয়ে যায়। যে দেশের পাইলটদের মাসিক ইনকাম ১ লক্ষ ২০ হাজার টাকা, সেই দেশে কি সারা বছরে ৫ লক্ষ টাকা ইনকাম মাত্র ১৬ হাজার মানুষের? আসলে এই সংখ্যাটা চেপে না রাখলে ব্ল্যাক ইকনমি জেনারেট করবে না। ব্ল্যাক ইকনমি জেনারেট না হতে পারলে চন্দ্রস্বামীর গাড়ির পিছনে এস.কে.জৈন প্রধানমন্ত্রীর নিরাপত্তা বলয় পার হয়ে ভিতরে ঢুকতে পারবে না, হর্ষদ মেহেতার সুটকেস ভর্তি হতে পারবে না, কাজেই ব্ল্যাক ইকনমিকে টিকিয়ে রাখতে হবে। জয়নাল আবেদিন সাহেব-এর সত্য ভাষণে ওনার অরুচি থাকতে পারে, তাই উনি চলে গেলেন। আমরা এখানে যা বলছি, জনগণকেও তাই বলব। এখানে উত্তর না দিলে ইটাহারে উত্তর দিতে হবে তার জন্যই বোধ হয় প্রস্তুতি

নিতে চলে গেলেন। কাজেই দুর্নীতিটা আছে অর্থনীতির মধ্যে! আপনারা যদি দেখেন তাহলে দেখবেন, যেখানে যখন চুরি হচ্ছে ইসু প্রাইভের্টাইজেশন। যদি আপনাদের টেলিকম প্রাইভেটাইজেশন না হত ২০ হাজার কোটি টাকা টেলিকম কেলেঙ্কারির সুযোগ এখানে থাকতো। আপনাদের সরকারি খনী বিক্রি করে দেওয়ার সিদ্ধান্ত বেসরকারিকরণের সিদ্ধান্ত না হলে বাইলাডিলার খনি বিক্রি হোত না। এবং আপনারা আরও জেনে রাখুন, নয়না সাহানী যে পুড়ল তন্দুরে সেটাও সরকারের সম্পত্তি ছিল, সেটাকে বেসরকারিকরণের নামে সুশীল শর্মাদের বিক্রি করে দেওয়া হয়েছে। আজকে বেসরকারিকরণের যে নীতি ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই.এম.এফ. থেকে আমাদের উপর এসেছে, আমাদের কংগ্রেসের নেতারা মনে করেন এটা হচ্ছে নিজেদের টাকা উপায় করার সবচেয়ে বড় রাস্তা। পশ্চিমবাংলায় রাষ্ট্রায়ত্ত ক্ষেত্র দূর্বল হয়ে যাচ্ছে বলে অভিযোগ করা হয়। মাননীয় স্পিকার সাহেব, আমি আপনার কাছে অভিযোগ জানিয়ে রাখছি, আপনি খোঁজ নিন, আমাদের এখানকার ইস্পাত দপ্তরের ; তাদের জন্য প্রয়োজন হচ্ছে উন্নতজাত কয়লা। ডানকুনিতে কোল ওয়াশারি থেকে সেটা নেয়। এই কয়লা ডিল করে বিভিন্ন এজেন্সি মনোপলি কোল হ্যান্ডেল করে এবং সেই এজেন্সি যে দামে কোল হ্যান্ডেল করে বোম্বে এবং ম্যাড্রাসের মতো শহরে তার ৫ ভাগ দামের ১ ভাগ দামে সে হ্যান্ডেলিং করে আসছে। আমাদের বর্তমান ইস্পাতমন্ত্রীর সাথে সেই হ্যান্ডলিং প্লান্ট এর যিনি মালিক তার সাথে বিশেষ ঘনিষ্ঠতা। আমি আপনাকে বেশি দূর যেতে বলব না, স্টেটসম্যান পড়ুন। কলকাতা পোর্টে একটা কোটারির হাত দিয়ে সমস্ত হ্যান্ডলিং-এর কাজ চলছে। তারপর তিন বছর পর বলে দেওয়া হবে, কলকাতা পোর্ট অর্থনৈতিক দিক থেকে দূর্বল। এটা প্রফিটেবল নয়। এই কংগ্রেসের নেতারা ঘুষ খাওয়ার জন্য রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলোকে নন-প্রোফিটেবল করছে, আর তার পরের দিনই রাষ্ট্রীয়করণ করার নাম করে আরেকবার ঘুষের টাকা খাচ্ছে। স্যার, এখন ওয়ান ডে ক্রিকেট চলছে, স্যার ওরা বুঝেছে বিপক্ষের রান অতিক্রম করার জন্য চার ছয় রান দরকার, এদিকে লাস্টবল, ব্যাটসম্যান এখন হাঁকাবেই। কাজেই জৈন, হাওলা, বাইলাডিলা সব তুলে নাও। শেষ বলে এখন ব্যাট চালাচ্ছে কংগ্রেস। আর এখানে দাঁড়িয়ে ওনারা আমাদের অর্থনীতির প্রশ্ন করেন। মাননীয় বিরোধী দলনেতা এখানে নেই, মানসবাবুর পড়াশোনা দেখে মনে হচ্ছে এর পরে তিনি বলবেন। মাননীয় বিরোধী দলনেতা নানা রকম রাজ্যের সব তালিকা এখানে বললেল এবং শেষে ভীষণ চেঁচিয়ে বললেন, পশ্চিমবাংলার আপনারা সর্বনাশ করে দিচ্ছেন। এইজন্য তখন আমি জিজ্ঞাসা করছিলাম কি তালিকা আপনি পড়ছেন। তালিকাটা আবার আপনি একটু পরিষ্কার করে পরে দিননা। দারিদ্র সীমার নীচে থাকা মানুষের সংখ্যার একটা তুলনীয় হিসাব আপনি বললেন। আমি শুধু কয়েকটা তথ্য আপনাদের দিচ্ছি। ১৯৭৭-৭৮ সালে অন্ধ্রপ্রদেশে বিলো দি প্রভার্টি লাইন রেট ৪৩.৬ পারসেন্ট টোটাল পপুলেশনের আর ১৯৮৭-৮৮ সালে সেটা নেমে দাঁড়িয়েছে ৩১.৭। দশ বছরে অন্ধ্রপ্রদেশে ৪৪ থেকে ৩১ নেমেছে, আর পশ্চিমবাংলায় ১৯৭৭—৭৮ সালে ছিল ৫২ এবং ১৯৮৭-৮৮ সালে সেটা নেমে দাঁড়িয়েছে ২৭। তারপর উনি এখানে দাঁড়িয়ে বক্তৃতা দিয়ে গেলেন এখানে কিছুই হচ্ছে না। উনি আরেকটা রাজ্যের কথা বলেছেন, কর্নাটকে ১৯৭৭-৭৮ সালে ছিল ৫০.৮

সেটা কমে দাঁড়িয়েছে দশ বছর পরে ৩২.১। দারিদ্র সীমার নীচে থাকা মানুষের সংখ্যা কোন রাজ্যে কি গতিতে কমছে তার একটা হিসাব আমার কাছে আছে। অন্ধ্রপ্রদেশে দশ বছরে কমেছে ২৭.৩ পারসেন্ট, কর্নাটকে কমেছে ৩৬.৮ পারসেন্ট, উড়িষ্যায় ৩১.৭ পারসেন্ট, রাজস্থানে ২৭.৪ পারসেন্ট, তামিলনাড়ুতে ৩৭.৯ পারসেন্ট, উত্তরপ্রদেশে ২৯.৪ পারসেন্ট, এই সমস্ত রাজ্যে দারিদ্র সীমার নীচে থাকা মানুষের সংখ্যা কমেছে। আর সেখানে পশ্চিমবাংলায় ৪৭.১ পারসেন্ট। আমরাই বুক বাজিয়ে বলব এবং আমাদের অর্থমন্ত্রী বলেছেন দেশের মধ্যে আমাদের সরকারই সেরা সরকার। কেবল চার বার নয়, আমাদের সরকার থাকবে এবং আমাদের সাথে তুলনা করা যায় এই রকম একটা সরকার আমাদের দেশে তৈরি হয়নি। স্যার, আমার একটা ব্যক্তিগত সমস্যা আছে, বিরোধী দলনেতা এক ঘন্টা ধরে কি বক্তৃতা করলেন তা আমি কিছুই বুঝলাম না। মানসবাবু আপনি একটু দয়া করে বলবেন সত্যি সত্যি আমরা কৃষি উৎপাদনে ভারতবর্ষের মধ্যে এক নম্বর কিনা, চাল উৎপাদনে আমরা ভারতবর্ষের এক নম্বর কিনা ; মাছ উৎপাদনে আমরা ভারতবর্ষের মধ্যে এক নম্বর কিনা ; আলু উৎপাদনে আমরা ভারতবর্ষের মধ্যে এক নম্বর কিনা সেটা আপনি দয়া করে একটু বলবেন। আপনাদের সময় কৃষি উৎপাদনের হার ছিল ২.১ পারসেন্ট, আর আমাদের সময় সেটা হয়েছে ৫ পারসেন্ট ছাড়িয়ে গেছে, এই কথাটা সত্যি কিনা। একটু দয়া করে মানস বাবু বলে দেবেন যে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে আমরা ভারতবর্ষে এক নম্বর এই তথ্য সত্য কিনা। তবে আমি জানি না কোনও অর্থনীতিবিদ, একমাত্র আমাদের অর্থমন্ত্রী ছাড়া আর কেউ আছেন কিনা। নোবেল প্রাইজের জন্য জয়নাল আবেদিনের নাম পাঠানো উচিত। তিনি অর্থনীতিতে এক যুগান্তকারী থিয়োরি দিয়েছেন স্যার। সন্ত্রাসের কারণে নাকি বেশি বেশি কৃষি উৎপাদন হচ্ছে। শুধু একবার নয় তিনি দু দুবার এই কথা বললেন, স্যার। সি.পি.এম মারছে এই ভয়ে লোকে একবার চাষ করছে, তুলে নিচ্ছে আবার চাষ করছে। সন্ত্রাসের কারণে নাকি কৃষি উৎপাদন বেড়েছে। এই এই তারিখটা স্যার, আপনার অফিসে লাল কালি দিয়ে আন্ডার লাইন করুন। এই হিসাব বিরোধী দলনেতা দিয়ে গেছে। মানসবাবুর সুস্থতার উপর আমার একটু ভরসা আছে। উনার কাছে জিজ্ঞাসা করি, সাক্ষরতা বৃদ্ধির হার তুলনা করে একটু বলুন না কেন অন্য রাজ্য থেকে আমরা একনম্বরে দাঁড়িয়ে আছি। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আমাদের সংখ্যা তিন নম্বর কিনা। এই তথ্যটা দয়া করে একবার যুক্ত করে নিন। বিদ্যুৎ উৎপাদনের হার কোন রাজ্যে বেড়েছে? ২৪টা রাজ্যের সঙ্গে তুলনা করে একে বলুন। শিল্প নিয়ে আপনারা বক্তৃতা দিচ্ছিলেন। আমাদের শিল্প উৎপাদন বৃদ্ধির হার আট পারসেন্ট। আপনারা যদি একমত হন, আসুন আমরা ঐক্যমত হয়ে আমাদের অর্থমন্ত্রীকে সাধুবাদ জানাই। বিধানচন্দ্র রায়ের আমলে যে হার ছিল। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে যার অযোগ্য অধঃপতন হয়েছিল। অবশেষে ১৯৬৫র পর ৯৫ সালে শিল্প উৎপাদন বৃদ্ধির হার এর আট পারসেন্ট আমরা অতিক্রম করতে পেরেছি। বিধানচন্দ্র রায় যেখানে রাজ্যকে ছেড়ে গিয়েছিলেন, সে জায়গাকে আমরা এতদিন পরে অতিক্রম করতে পেরেছি। আসুন অর্থমন্ত্রীকে সাধুবাদ জানাই। সবচেয়ে বড় কথা স্যার, উনার বলা তথ্য কেন্দ্রীয় সংস্থার তথ্য, কেন্দ্রীয় সরকারের তথ্য। মাননীয় সৌগত বাবু তো এসব বিষয়ে ওয়াকিবহাল আছেন। আচ্ছা গত তিন বছরে বিদেশি বিনিয়োগ আমাদের রাজ্যে কি রকম। আমরা সেকেন্ড হয়েছি। আচ্ছা

সেকেন্ড হয়েছি বলে অর্থমন্ত্রীকে কি বলব অপদার্থ, পদত্যাগ করা উচিত। আসলে সেকেন্ড হয়েছি এটা স্বীকার করুন। কৃষি উৎপাদন বৃদ্ধির হারে এক নম্বরে, বিদেশি শিল্প বিনিয়োগের ক্ষেত্রে আমরা এক নম্বরে। সাক্ষরতার প্রসারে আমরা এক নম্বরে। শুধু এক জায়গাতে আমরা এখনও এক নম্বরে নই। সেটা হচ্ছে বিরোধী দলের দায়িত্বপূর্ণ ভূমিকায়। একটা বিষয়ে আমি বিরোধী দল নেতার বক্তব্যকে সমর্থন করছি। উনি একটা খুব গুরুত্বপূর্ণ কথা বললেন, ফ্যামিলি প্ল্যানিং এর উপর জোর দেওয়া হোক। এই ক্ষেত্রে উনি আমাদের সামনে আদর্শ। যে ভাবে প্ল্যানিং করে ৪২এ নামিয়ে এনেছেন আগামীবার প্ল্যানিং করবেন ৪২ যাতে ১২তে নেমে যায়। যাতে একদিন সত্যিই কংগ্রেসের সিটের ক্ষেত্রে ফ্যামিলি প্ল্যানিং করতে পারেন। বাংলার সংস্কৃতি নিয়ে উনি যে কথা বলছেন, আমি মনে করি উনার বলবার কোনও যোগ্যতা নেই। বিধানসভার বাইরে প্রেসের সামনে দাঁড়িয়ে আপনি যে কথা বলছেন সংস্কৃতির কথা আপনার মুখে মানায় না। একজন রাস্কেলই কেবল অন্যকে রাস্কেল বলার দুঃসাহস রাখে। এই বলে অর্থমন্ত্রীর প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30—3-40 p m.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ অসীম দাশগুপ্ত মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট পেশ করেছেন এবং ৪ মাসের খরচের অধিকার চেয়েছেন। ২৫ কোটি টাকার ডেফিসিট দেখিয়ে নির্দিষ্টভাবে ৪ মাসের জন্য কেন চেয়েছেন সেটা বলেন নি। প্রায় ১২ কোটি টাকার বাজেট পেশ করে ৪ মাসের জন্য খরচ এর অধিকার চাইছি এইরকম একটা বলে গেছেন কিন্তু কেন তার বাজেট ভোট অন অ্যাকাউন্ট সেটা বলেন নি। তার উপর ভিত্তি করে আজকে বিতর্ক শুরু হয়েছে এবং ডাঃ আবেদিন, বিরোধী দলনেতা বিস্তৃতভাবে বক্তব্য রেখেছেন এবং আমি মাননীয় সদস্য মানব মুখার্জিরও বক্তব্য শুনছিলাম। আমার মনে হচ্ছিল যেন এটা দিল্লির পার্লামেন্ট। সেন্ট্রাল বাজেট বরাদ্দের উপর কিছু বক্তা বক্তৃতা করছেন। অসীমবাবুর জায়গায় ডঃ মনমোহন সিং বসে আছেন, আর মাননীয় স্পিকার সাহেবের চেয়ারে লোকসভার অধ্যক্ষ শিবরাজ পাটিল বসে আছেন। আমি ভাবতে শুরু করেছিলাম যে, কোন জায়গায় আছি। আমরা কি দিল্লির লোকসভায় না বাংলার বিধানসভায় বসে আছি। আমরা বাংলার মাটিতে, বিধানসভায় দাঁড়িয়ে, ডঃ অসীমকুমার দাশগুপ্তের বাজেটের উপর পর্যালোচনা করছি। তাঁর পজিটিভ দিক কোনটি? তিনি কি বলেছেন তাঁর গত ৯ বছরের নেতৃত্বে? তিনি একটা কথাই মূলত বলার চেষ্টা করেছেন সেটা অলটারনেটিভ ইকনমিক পলিসি। যেটা সারা ভারতের প্রতিটি রাজ্যেরই ফলো করা উচিত এবং এমন একটা অর্থনীতির উদগাতা, পরিকল্পনার উদগাতা যে, সারা ভারতের মানুষের দৃষ্টিগোচর হয়েছে খুব ভালোভাবে এবং সারা ভারতবর্ষ সেটাই ফলো করে এটাই মূল বক্তব্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যতদিন এই হাউসে আছি, ততদিন আমি ডঃ অসীম কুমার দাশগুপ্তের বাজেট বক্তৃতায় অংশগ্রহণ করেছি। It has became a monotony to me to criticise him. আমি আজও বলছি Unfortunately, he is such a Finance Minister যেখানে conflict of ideology and education has been predestined in his documentation in budget place. That is most dangerous phenomenon for economic

development of our State. পড়েছেন অ্যামেরিকান ফিলজফি। অর্থমন্ত্রী হয়েছেন জ্যোতি বাবুর নেতৃত্বে। বামপন্থী বামফ্রন্ট সরকারের ৯ বছরের অর্থমন্ত্রী এই কনট্রাডিকশনে, এই বক্তব্যের চেতনার প্রতিফলনে যখন তিনি কিছু ঘটাতে চেয়েছেন খুব জোর করে, তখনই তাঁকে মার্কিন সাম্রাজ্যবাদের অর্থনৈতিক চেতনা আঁকড়ে ধরেছে এবং সেটা থেকে মুক্ত হতে গিয়ে, অহেতুক বিকল্প মত, কেন্দ্র বিরোধী কতগুলি রাজনৈতিক বক্তব্য বাজেটের মধ্যে নিয়ে এসে প্রায় ৯০ ভাগের মতো কেন্দ্র বিরোধী শ্লোগান, আর ১০ ভাগ রাজ্যের উপাখ্যান রাখতে হয়েছে। এই জায়গায় গত ৯ বছরে বাজেট বক্তৃতাকে কনসেনট্রেট করেছেন। এটা বলেছি কেন? না বিকল্প অর্থনীতি, যে বিকল্প অর্থনীতির ডেভেলপমেন্ট কি? ইনডেকস কি। তার ফার্স্ট ক্রাইটারিয়া কমিউনিকেশন কি? কোন জায়গায় দাঁড়িয়ে আছি? অসীমবাবু মাত্র ১৭ হাজার কিলোমিটার পি ডবলু ডি রোডস্। পশ্চিমবঙ্গের স্থান কোথায়? টুয়েলভথ্ ইন ইন্ডিয়া। কি এগিয়েছেন গত ১০ বছরে ট্রান্সপোর্টেশানের ক্ষেত্রে? একটি বাসে প্রায় ১২ জন কর্মচারী। দিনের পর দিন আলোচনা হয়েছে। স্টেট এক্‌সচেকারের পকেট কেটে সেখানে টাকা দিচ্ছেন। নেগেটিভ ফেজে পরিবহন একটা জায়গায় দাঁড়িয়ে আছে। পাওয়ারে আসছি। গত বছর আপনি অনেক ইনভেস্টমেন্ট করেছেন। ভালো কথা। কিন্তু তার আগের বছরের চিত্র কি? মাননীয় মুখ্যমন্ত্রী আছেন। উনিও কিছুদিন বিদ্যুৎমন্ত্রী ছিলেন। উনি ছাড়লেন। তারপর প্রবীর সেনগুপ্ত এলেন। তারপর একজন প্রবীণ মানুষ এলেন। প্রোডাকশন বাড়ালেন। কিন্তু আপনার যে সমস্ত নন্দী ফিরিঙ্গীর দল গ্রামে ছড়িয়ে আছে, তারা তো পুলিশ, ডাকাত এবং চোরেদের সঙ্গে হাত মিলিয়ে তার চুরি করছে, ট্রান্সফরমার চুরি করছে।

[3-40—3-50 p.m.]

আজকে সারা বাংলায় ৩৮ হাজার গ্রাম, গঞ্জ, শহর এলাকায় প্রোডাকশনের ব্যবস্থা হওয়া সত্ত্বেও বিদ্যুৎ পাচ্ছে না। এটাই বাস্তব। ২৪ ঘন্টায় কোথাও ১২ ঘন্টা, কোথাও ২০ ঘন্টা বিদ্যুৎ নেই। আমরা হাউসে এসব অসুবিধার কথা বলেছিলাম। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অ্যালার্ট করেছি যে- পরীক্ষা আসছে, বিদ্যুৎ না থাকলে ছেলে-মেয়েদের পড়াশোনার অসুবিধা হবে। গরিব চাষিদের বোরো চাষ চলছে, কিন্তু বিদ্যুৎ নেই। এগুলো হল ইনফ্রাস্ট্রাকচারের দিক। তৃতীয়ত-জল। ডাঃ আবেদিন খুব সঠিকভাবে বলেছেন, গভর্নমেন্ট অব ইন্ডিয়া পাবলিকেশন থেকে ৩০ পারসেন্ট অব দি টোটাল পপুলেশন অফ ওয়েস্ট বেঙ্গল ডিড নট গেট সেভ ড্রিংকিং ওয়াটার। মানব মুখার্জি পড়েছেন কিনা জানিনা, উনি তো নট্ট কোম্পানির নায়কের মতো কথা বলে গেলেন। সংসদীয় নীতি তাঁরা খুব ভাল মানেন! সংসদীয় রীতি-নীতিতে কি বলা হবে, কি কতটা বলা উচিত তা তারা শিখেছেন তাঁদের যাঁরা নেতা তাঁদের কাছ থেকে। কোন জায়গায় দাঁড়িয়েছে ইনফ্রাস্ট্রাকচারের থার্ড প্যারা মিটার, কি ডেভেলপমেন্ট হয়েছে? বিকল্প অর্থনীতির কথা বলেছেন, ইনডাসট্রির ব্যাপারে পতিতপাবন বাবু আজকে উত্তর দিয়েছেন গত ২ বছরে ৭০টি ফ্যাক্‌টরি বন্ধ হয়েছে। ৩৫ হাজার ৭৩৩ জন সকার থেকে বেকার হয়েছেন। এখন সোমনাথ বাবুর ছবি টি.ভি.তে দেখা যাচ্ছে না। বিদ্যুৎবাবু বলেছেন বস্তাপচা মউ সই করে কিছু হবে না এই বলে ধমক খেয়ে পি.জি. হসপিটালে

রয়েছেন। কোথায় ইনডাস্ট্রি! সারা ভারতে ৩ কোটি বেকার, তার মধ্যে পশ্চিমবঙ্গে ৬০ লক্ষ। কাগজে-কলমে ৫২ লক্ষ ৩০ হাজার। ২৬টি রাজ্য এবং ৬টি কেন্দ্র শাসিত অঞ্চলে মোট বেকার ৩ কোটি, তার মধ্যে শুধু এ রাজ্যে রয়েছে ৫২ লক্ষ ৩০ হাজার। এটা কোন, বিকল্প অর্থনীতি? আপনাদের একজন লিংগুইস্টিক চম্‌সকি কে নিয়ে ডেবরা গেলেন-লালবাতি জ্বালিয়ে, মেদিনীপুরে রাধামোহনপুর গ্রামে। সেখানে বাছাই করা, দলের ৩-৪জন মহিলা এবং সেখানকার কয়েকজন কৃষককে ডেকে বোঝানো হল উন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ মরূভূমির বুকে মরূদ্যান। ডঃ দাশগুপ্তের নেতৃত্বে সব পাচ্ছে! না পাওয়ার বেদনার ইতিহাস নেই। এটা কোন্ বাংলা! আজকে কোটি কোটি টাকা কেন্দ্রীয়সরকার দিচ্ছেন সারা ভারতের ন্যাশানাল পভার্টি অ্যালিভিয়েশন প্রোগ্রাম গুলোতে। ডাঃ মিশ্র বললেন, একি কেন্দ্রের ব্যক্তিগত সম্পত্তি? না মানুষের সম্পত্তি। ৩৩৯টি পঞ্চায়েত সমিতির মধ্যে মাত্র একটি পঞ্চায়েত সমিতিতে অডিট হয়েছে। আমি জানিনা, এই অডিট রিপোর্ট মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যায় কিনা, তিনি জানেন কিনা? ১৯৮৪-৮৫তে ২৫টির মধ্যে ১টি, ১৯৯২-৯৩ তে ১টি, ১৯৯৩-৯৪তে ১টিতে অডিট হয়েছে ১৯৯৪-৯৫তে একটিতেও অডিট হয়নি। কোটি কোটি টাকা পার পঞ্চায়েত সমিতিতে, পার ইয়ার অ্যালোটমেন্ট হয় কিনা হিসাব নেই। ১৬টি জেলাপরিষদ এবং ১টি মহকুমা পরিষদ। ১৯৮৭ সালের পর থেকে একটি জেলাপরিষদ দেও অডিট হয়নি। ডঃ দাশগুপ্ত এটা বিকল্প অর্থনীতি। ডাইরেকটিভ প্রিন্সিপল্- টাকা নাও, চুরি কর, পাবলিককে হিসাব দিতে হবেনা, কারও কাছেই হিসাব দিতে হবে না। এটা কোশ্চেনেবল হবে না, অ্যানসারেবল হবে না। এটাই বিকল্প অর্থনীতি। সিন্স ১৯৮৭ নো অডিট ইন জিলা পরিষদ। এটা পাবলিক মানি! এটাই কি বিকল্প অর্থনীতির পথ? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এই জায়গাতেই বলছি। আমরা মাননীয় অর্থমন্ত্রীকে সেইজন্য বলেছিলাম, আপনি উত্তেজিত হবেন না। সমালোচনা করলেই উনি কেন্দ্র বিরোধী কথা বলে যান। আপনারা একটু দেখুন বিশ্বনাথ প্রতাপ সিংয়ের আমল। বাবা বিশ্বনাথের নেতৃত্বে আপনারা বন্ধু সরকার তৈরি করলেন। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সর্বোচ্চ নেতা জ্যোতি বসু তখন সমর্থন করেছিলেন। ৯১-৯২ ইকনমিক ইয়ারে ভারতবর্ষ কোন জায়গায় ছিল, আর আজকে ৯৪-৯৫ পেরিয়ে, ৯৫-৯৬ শেষ করে ৯৬-এর বাজেটে এসে কি দেখছি? মানববাবু বললেন ভারতবর্ষ আজকে সাংঘাতিক অবস্থায়। কি সাংঘাতিক অবস্থা? ২৬ পার্সেন্ট মুদ্রাস্ফিতির হার ৯১-৯২ তে বিশ্বনাথ প্রতাপ সিংয়ের সময়। আর ৯৫-৯৬ আর্থিক বছরে, ৯৬ এর ফেব্রুয়ারি পার করে আমরা মুদ্রাস্ফিতির হার হিসটরিক্যালি কমিয়ে এনেছি আজকে, ১০ বছরেও যেটা দেখা যায় নি। আজকে সেটা নেমে ৪.৪২ তে এসে দাঁড়িয়েছে, এটা ঐতিহাসিক। ডঃ মনমোহন সিংয়ের নেতৃত্বে অর্থনীতিতে আমরা উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছি। মুদ্রাস্ফিতির হার ৪.৪২ তে নেমেছে, এটা কি কম কথা? গত বছরে এই সময় মুদ্রাস্ফিতির হার ছিল ১১.৫ পার্সেন্ট, সেটা আজকে ৪.৪২ তে নেমে গেছে।

মানব বাবু বললেন, খাদ্যে আমরা সয়ম্ভর। কোথায় স্বয়ম্ভর? বললেন, চালে এক নম্বর হয়েছি। ৭৬ সালেও চালে পশ্চিমবঙ্গ এক নম্বর ছিল। ইকনমিক রিভিউ পড়ুন। ৭৬-৭৭ প্রোডাকশন অব রাইস্ হাইয়েস্ট ইন ইন্ডিয়া, ওয়েস্ট বেঙ্গল, ৯৫-৯৬, প্রোডাকশন অব

রাইস্, হাইয়েস্ট ইন ইন্ডিয়া, ওয়েস্ট বেঙ্গল। কি তফাৎটা হ'ল? সেদিনও কমপেরিজন স্টাডিতে কোয়ান্টাম অব রাইস্ ওয়াজ লেস, কিন্তু ইন পজিসন বেঙ্গল ওয়াজ ফার্স্ট। পার্থক্যটা কোথায়? আমরা কম্পেয়ার করব ইল্ড পার হেক্টর। আপনি বলছেন পশ্চিমবঙ্গ নাকি প্রথম। আমি তীব্র ভাষায় বলছি-না,। ইল্ড পার হেকটর টোটাল প্রোডাকশন অব ফুড গ্রেইন্স প্রথম পাঞ্জাব, দ্বিতীয় হরিয়ানা, তৃতীয় অন্ধ্রপ্রদেশ, চতুর্থ পশ্চিমবঙ্গ। আপনি চতুর্থ স্থানে আছেন ইল্ড পার হেকটর এজ এ হোল সিরিয়াল অ্যান্ড পালসেস্- এক সঙ্গে। তাহলে কোথায় আপনি ফার্স্ট? এসব অসত্য কথা বলছেন আর বিভ্রান্ত করছেন মানুষকে। আজকে আমাদের দেখতে হবে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে আমরা কোন্ জায়গায় নিয়ে যাচ্ছি এবং ভারতবর্ষের প্রেক্ষাপটটা কি। উনি বললেন ভারতবর্ষে কিছু হচ্ছে না, সব শেষ হয়ে গেছে। আপনারা যেদিন বন্ধু সরকার তৈরি করেছিলেন, সেদিন মাত্র এক সপ্তাহের ফরেন কারেন্সি রিজার্ভ ছিল ইমপোর্ট করার জন্য। মাত্র এক সপ্তাহ বাণিজ্য করার মতো ফরেন কারেন্সি ছিল। আর, আজকে সেই জায়গায় ফরেন কারেন্সি বেড়ে ৯২ হাজার কোটি টাকা ইন্ডিয়ান কারেন্সিতে গিয়ে দাঁড়িয়েছে। এটা কম কথা নয় কি? এই জায়গায় গিয়ে আপনাকে দাঁড়াতে হবে, বুঝতে হবে। আজকে ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন ৮ পার্সেন্টে গিয়ে দাঁড়িয়েছে ৯৪-৯৫ এন্ড অফ মিড ফেব্রুয়ারিতে। এটা কম কথা নয়। কোথায় ছিল এটা? ইউ ওয়াজ অ্যাবসোলিউটলি ইন এ নেগেটিভ্ ফেজ্ অ্যান্ড স্ট্রান্ডেড ইন ৯১-৯২। আর, আজকে মিড ফেব্রুয়ারি ৯৪-৯৫ এর ইভ্যালুয়েশনের রিপোর্টে ৮ পার্সেন্ট। এটা কম কথা কি ডঃ দাশগুপ্ত? আজকে বলা হ'ল ভারতবর্ষে খাদ্য উৎপাদন কমে গেছে। কি বলছেন মানব বাবু? কোথায় পড়াশোনা করেছেন? পার্টি অফিস থেকে নোট লিখে দিচ্ছে, সেটাই বলছেন। ৯১-৯২ ফুড প্রোডাকশন ইন ইন্ডিয়া ১৬৮ মিলিয়ন টন। আর, আজকে, ৯৫-৯৬-এর ইভ্যালুয়েশনের রিপোর্টে ৮ পার্সেন্ট। এটা কম কথা কি?

[3-50—4.00 p.m.]

১৯৯১-৯২ তে ১৬৮ মিলিয়ান টন আর ১৯৯৫-৯৬তে ১৮৫ মিলিয়ান টন, এটা কম বলা হচ্ছে, ভারতবর্ষের খাদ্য খুব সঙ্কটময় জায়গায় আছে। কোথায়? এখানে ৩০ মিলিয়ান টন মজুদ খাদ্য আছে। আজকে যদি এক বছর ধরে খরা বা বন্যা শুরু হয় ভারতবর্ষে কোন খাদ্য না থাকে তাহলে ভারতবর্ষের ৯৩ কোটি মানুষকে খাওয়ানো যাবে। এবং পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমকে রিভ্যাম্প করবার জন্য দি রিভ্যাম্পিং অব দি পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম আর বাড়িয়ে দেওয়া হয়েছে প্রধানমন্ত্রীর ঘোষনায়। দুর্ভাগ্যের বিষয় আমাদের রাজ্য খাদ্য দপ্তর- ফুড কর্পোরেশন অব ইন্ডিয়ার সঙ্গে কাজ করে সঠিক ভাবেই। কিন্তু আজকে যে খাদ্য আমাদের জন্য বরাদ্দ করা হচ্ছে তাকে আমাদের খাদ্য দপ্তর তুলতে পারছে না, তাই বন্টন করা যাচ্ছে না। আজকে সেই জায়গায় গন্ডগোল দেখা দিয়েছে। আর কি হচ্ছে? বাংলায় নিশ্চিতভাবেই প্রোডাকশন বেড়েছে। কিন্তু সেই প্রোডাকশন বাড়ার সঙ্গে সঙ্গে আমরা সেই খাদ্য সংগ্রহ করতে পারছি কি? গত বছর খাদ্য সংগ্রহ-এর ব্যাপারে ২ লক্ষ মেট্রিক টন ধার্য্য করা হয়েছিল। কিন্তু মাত্র ৬০ হাজার মেট্রিক টন

সংগ্রহ করা গেছে। ইজ ইট দি এফিসিয়েন্সি অব দি ডিপার্টমেন্ট? এটাই কি বিকল্প অর্থনীতি? আজকে আপনারা দাবি করছেন বাংলা খাদ্যের ক্ষেত্রে এগিয়ে চলেছে, উৎপাদনের ক্ষেত্রে এগিয়ে চলেছে। কিন্তু আমার প্রশ্ন, তাহলে বাংলার মানুষকে বাটি নিয়ে কেন্দ্রের কাছে, উড়িষ্যার কাছে, অন্ধ্র-এর কাছে দাঁড়াতে হয় কেন? ভিক্ষার জন্য? কেন আমরা মজুত ভান্ডার গড়ে তুলতে পারছি না? আজকে পুরুলিয়ায় গেলে, বাঁকুড়ায় গেলে. ঝাড়গ্রাম এলাকায় গেলে বা ইন্টিগ্রিটেড ট্রাইবল ডেভেলপমেন্ট এরিয়ায় গেলে ভূমিজ, মাহাতো বা অন্যান্য গরিব সম্প্রদায়ের লোকেদের দেখতে পাওয়া যাবে। কিন্তু তারা এত গরিব যে সরকারি রেশন তারা তুলতে পারে না। মানববাবু কালাহান্ডির কথা বলে গেলেন। তা আপনি চলুন না। কালাহান্ডি যেতে গেলে মেদিনীপুরের উপর দিয়ে- ঝাড়গ্রাম, বেলপাহাড়ি, নয়াগ্রাম প্রভৃতির উপর দিয়ে যেতে হবে- চলুন না গিয়ে দেখে আসবেন! সেখানে ৬০ পারসেন্ট অব দি ট্রাইবল পপুলেশন দারিদ্র্য সীমার নীচে বাস করছে। আজকে এই এলাকাগুলোকে ড্রট ফুড এরিয়া প্রোগ্রামে, ১০০ পারসেন্ট সেন্ট্রাল অ্যাসিসট্যান্স প্রোগ্রামে কাজে লাগানো হচ্ছে না। আপনারা আবার বিকল্প অর্থনীতির কথা বলছেন। আদিবাসী উন্নয়ন এলাকাগুলোতে ল্যান্ড সোসাইটি গুটিয়ে দেওয়া হয়েছে। আদিবাসীদের উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে। সংবাদপত্রে বেরিয়েছিল- কংগ্রেসিদের কথা নয়, ৩০০ পুকুর কাটার জন্য আদিবাসী এলাকায় টাকা দেওয়া হয়েছিল। কিন্তু সেই পুকুরের ১ ইঞ্চিও গভীরতা নয়। সব টাকা পঞ্চায়েত মেরে দিয়েছে। এখানে কোনও অডিট হয়না, একটাও কেস হয়না। পারবেন একটা জায়গাতেও কেস রুজু করে দোষীদের গ্রেপ্তার করতে? মাননীয় পঞ্চায়েত মন্ত্রী ডাঃ মিশ্র, উনি যে জেলাপরিষদের সভাপতি ছিলেন সেখান থেকে কয়েক লক্ষ টাকা দাদন লোকেদের দিয়ে দেওয়া হ'ল কিন্তু সেই লোকেদের কোনও ঠিকানা পাওয়া যাচ্ছে না। পাবলিক অ্যাকাউন্টস কমিটি বলল, কাকে টাকা দিয়েছেন বলুন? কিন্তু কিছুই উত্তর পাওয়া যাচ্ছে না? সরকারি রিপোর্ট প্লেস করা হ'ল অ্যাসেম্বলিতে, সদস্যরা চেপে ধরলেন। সেই টাকা ১০ বছর পরেও রিলিজ করতে হচ্ছে। এখনও ৬০ শতাংশ টাকা রিলিজ করা যাচ্ছে না। উনি বলেছেন, আমরা ভূমি সংস্কার করেছি। কোথায় করেছেন? আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে কৃষিযোগ্য জমি খাস হয়েছে- ১২ লক্ষ ৮০ হাজার একর। আপনারা গত ১৯ বছর ধরে বামফ্রন্ট-এর রাজত্বে, আপনাদের আমলে খাস করেছেন ৩ লক্ষ একর কৃষিযোগ্য জমি। বিনয় বাবু আমার প্রশ্নের উত্তরে ১৯ শে এপ্রিল রিটিন আনসার দিলেন যে ১২ লক্ষ ৮০ হাজার একর জমি আজ পর্যন্ত ভেস্ট হয়েছে। আপনাদের আমলে ভেস্ট হয়েছে ৩ লক্ষ ১৫ হাজার, আর বাকিটা আমাদের আমলে হয়েছে। আজ পর্যন্ত জমি বিতরন করা হয়েছে ৯ লক্ষ ৫০ হাজার একর, আপনাদের আমলে ৩ লক্ষ ৩৮ হাজার একর, আর বাকিটা আমাদের আমলে হয়েছে। আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে ৫১ লক্ষ ভূমিহীনদের মধ্যে ২২ লক্ষ ৩৭ হাজার দরিদ্র মানুষ জমি পেয়েছে ভূমি সংস্কারের ফলে। আপনাদের আমলে ১৯ বছরে হয়েছে, যেটা বিনয় বাবু বলেছেন ২২ লক্ষ ৩৭ হাজার গরিব মানুষ জমি পেয়েছে, তার মধ্যে ১২ লক্ষ ৩৭ হাজার বাদ দিলে ১০ লক্ষ মানুষকে আমরা দিয়েছি। পশ্চিমবঙ্গ ভূমি সংস্কারে ভারতবর্ষের মধ্যে এক নম্বর স্থান ১৯৫২ সালে যে প্রক্রিয়া শুরু হয়েছে,

সেই প্রক্রিয়ায় আপনাদের আমলে কি হয়েছে? ডঃ দাশগুপ্ত আপনি আমার কথা শুনে হাসছেন, আপনাদের সরকার নির্মল মুখার্জি ও দেবব্রত বন্দ্যোপাধ্যায়-এর নেতৃত্বে কমিটি অ্যাপয়েন্ট করেছিল, সার্বিকভাবে পশ্চিমবঙ্গে ভূমি-সংস্কার কোন্ জায়গায় দাঁড়িয়ে আছে এবং তা কার্যকর করার জন্য তাঁরা কি রিপোর্ট দিয়েছিলেন। তাঁরা বলেছিলেন, যে গতিতে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের রাজত্বকালে জমি বিতরণ করা হচ্ছে তাতে আগামী ২৫ বছরেও ভূমি সংস্কারের কাজ শেষ করা যাবে না। অসীম বাবু আপনি যখন বলবেন তখন নির্মল বাবু এবং দেবব্রত বাবুর রিপোর্টের কথা কোট করে বলবেন যে, আমার বক্তব্য সত্য, না অসত্য। আপনারা কোন্ উন্নয়নের কথা বলছেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ১৯৯১-৯২ সালে ইক্‌নমিক গ্রোথ ০.৯ পারসেন্ট। আজকে ১৯৯৪-৯৫ সাল পাস হয়ে এসেছে ইক্‌নমিক গ্রোথ ৫.৩ পারসেন্ট, এই অঙ্কটা কম না বেশি? আজকে উনি বললেন এক্‌সপোর্ট এবং ইমপোর্ট ব্যালান্স আমাদের খুব খারাপ জায়গায় চলে যাচ্ছে। কোন্ খারাপ জায়গায়? ১৯৯৩-৯৪ সালে ভারতবর্ষে এক্‌সপোর্ট ২০ পারসেন্ট বেড়ে গেল, ১৯৯৫-৯৬ সালের মিড-ফেব্রুয়ারিতে এসে ৭০ পারসেন্ট ইনক্রিজ করেছে। সেখানে ভারত সরকার কোনও কিছু করেনি? ভারতবর্ষের অর্থনীতি কি পঙ্গু? ভারতবর্ষ যে অর্থনীতি, শিল্পনীতি গ্রহণ করেছে, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের শিল্পনীতির কথা ঘোষণা করেছেন। আপনারা তাকে গ্রহন করেছেন বাইরের ইনভেস্টমেন্টে, জয়েন্ট ভেঞ্চারে, প্রাইভেট সেক্টরে, পাবলিক সেক্টরে। আজকে লোকসভার ভিতরে গিয়ে ভারত সরকারের শিল্পনীতির সমালোচনা করছেন, আবার নেতাজি ইন্ডোর স্টেডিয়ামে প্রধানমন্ত্রীর সঙ্গে কনফেডারেশন অব ইন্ডিয়ার ১০০ তম অধিবেশনে মাননীয় মুখ্যমন্ত্রী বাংলার শিল্পনীতির কথা বলছেন, ভারতবর্ষের শিল্পনীতির কথা বলেছেন। এই সেল্‌ফ কন্ট্রাডিকশন কত দিন চলবে। ইকনমিক সেল্‌ফ-কন্ট্রাডিকশন ইন ইন্ডাস্ট্রি, সেল্‌ফ কনট্রাডিকশন ইন বাজেটারি অ্যাটিচিউট, এটাই কি আপনাদের বিকল্প অর্থনীতি, যা কিছু হবে তার বিরোধিতা করা এবং উল্টো একটা মতবাদ এস্ট্যাব্লিস্ট করে দিচ্ছেন। রাজ্যপালের ভাষনে সাক্ষরতা সম্বন্ধে বলা হয়েছে। উনি বলবেন বঙ্গীয় সাক্ষরতা কমিটির নেতৃত্বে ২০০০ মাইল স্পিডে কাজ এগিয়ে চলেছে। আমি মেদিনীপুর জেলায় বীরসিংহ গ্রামে গিয়েছিলাম, সেখানে একটা ব্যাঙ্কের নীচে দাঁড়িয়ে দেখলাম পারসেন্টেজ অব লিটারেসি ইন রিয়ালিটি। কয়েকজন মানুষ ব্যাঙ্কে আই.আর.ডি.পির লোন নিতে গেছেন, সেখানে ২২ জনের মধ্যে ১১ জনই টিপ সই দিলেন।

[4-00—4-10 p.m.]

স্যার, বীরসিংহ গ্রামের অবস্থা। অথচ এ রাজ্যে মোট বাজেটের ২৬% খরচ করা হচ্ছে শিক্ষা খাতে। ১০০ টাকার ২৬ টাকাই খরচ হচ্ছে শিক্ষা ক্ষেত্রে। এ ক্ষেত্রে পশ্চিম বাংলা সেকেন্ড ইন ইন্ডিয়া। প্রথম দিল্লী, দ্বিতীয় পশ্চিমবাংলা, তৃতীয় মিজোরাম, চতুর্থ কেরালা। আর সাক্ষরতার ক্ষেত্রে এই পশ্চিমবাংলারই স্থান হচ্ছে ১৭-তম। কেন আমরা প্রথম হতে পারলাম না, কেন কেরালার ওপরে উঠতে পারলাম না? কেরালা মোট বাজেটের ২৪% খরচ করছে, আমরা ২৬% খরচ করছি। সাক্ষরতায় কেরালা প্রথম, আমরা ১৭-তম। আর মহিলা লিটারেসির ক্ষেত্রে ১৯-তম পজিশনে। মাননীয় অর্থমন্ত্রী, আপনার কোন্ বিকল্প

অর্থনৈতিক নীতির ফলে এই জিনিস হচ্ছে? আপনার বিকল্প অর্থনীতির ফলে আমাদের শিক্ষার কি অগ্রগতি হয়েছে তা আমাদের একটু দয়া করে বলবেন কি? এরপর আসছি বিদ্যুতের কথায়, মাননীয় বিদ্যুত মন্ত্রী এখানে উপস্থিত আছেন। তিনি পন্ডিত মানুষ, চেষ্টা করছেন, প্রোডাকশন বেড়েছে, অরাজকতা অনেকটা কন্ট্রোল হয়েছে। কিন্তু পশ্চিম বাংলায় মোট ৩৮,৬০০ গ্রাম, তার মধ্যে ২৮ হাজার গ্রামে এখন পর্যন্ত বিদ্যুত গেছে, এখন ১০,০০০ গ্রামে বিদ্যুত যায় নি। এ ক্ষেত্রে আমরা লোয়েস্ট ইন ইন্ডিয়া। আমাদের জেলা ৬ জন মন্ত্রী উপহার দিয়েছে বামফ্রন্টকে। সেই জেলার ১০,৬০০ গ্রামের মধ্যে ৫০০০ গ্রামেই বিদ্যুত যায়নি। এ ক্ষেত্রে মেদিনীপুর জেলা লোয়েস্ট ইন ওয়েস্ট বেঙ্গল। আর সর্বভারতীয় ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান সর্বশেষে। তাহলে কোন বিকল্প অর্থনীতির ফলে আজকে আমরা সাক্ষরতায় ১৭-তম, বিদ্যুতে লাস্ট, আইনশৃঙ্খলায় চূড়ান্ত বিপজ্জনক অবস্থায়? আর বিদ্যুতের টাকা মারার ক্ষেত্রে আমাদের এক নম্বর পজিশন- কি সাংঘাতিক ব্যাপার! আপনারা বলেন, কেন্দ্র টাকা দেয় না। টোটাল রুরাল ডেভেলপমেন্টের ৮০ টাকা দেয় সেন্টার নিশ্চয়ই সেটা পাবলিক এক্সচেকারের টাকা এবং সেটা কখনোই কারও পৈতৃক সম্পত্তি হতে পারেনা। সে টাকা কেন্দ্রেরও নয়, রাজ্যেরও নয়। মানুষের টাকা, রাজকোষ থেকে মানুষের কাজের জন্য আসে। আমাদের কাছে তথ্য আছে, সেই অনুযায়ী আমবা সেদিন প্রশ্ন করেছিলাম, কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী সেদিন উত্তর দেননি। ১৯৯৫-৯৬ সালের প্রথম ৬ মাসে ১লা এপ্রিল থেকে ৩০শে সেপ্টেম্বর পর্যন্ত কেন্দ্র এন্টায়ার রুরাল ডেভেলপমেন্টে পশ্চিমবঙ্গ রাজ্যকে ৫১৮ কোটি ৫৪ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। পশ্চিমবঙ্গ সরকার কত খরচ করেছে? ২০১ কোটি ২৭ লক্ষ টাকা। ৩১৭ কোটি ২৭ লক্ষ টাকা খরচ করতে পারে নি। স্যার, এই সরকার ৫১৮ কোটি ৫৪ লক্ষ টাকা পেয়ে তার মধ্যে ৩১৭ কোটি ২৭ লক্ষ টাকা খরচ করতে পারলেন না, এমনই কর্মবীর সরকার! এই কথাটাই সেদিন প্রাইম মিনিস্টার বলেছেন- 'টাকা দিচ্ছি, খরচ হচ্ছেনা, খরচ হলেও অডিট হচ্ছেনা।' এই কথাটাই তিনি বলতে চেয়েছেন। গ্রামের মানুষের উন্নয়নের জন্য টাকা দেয়া হচ্ছে, এই কর্মবীর সরকার সে টাকা খরচ করতে পারছে না, অডিট করতে পারছে না। সেন্ট্রাল গভর্নমেন্ট ১১ই অক্টোবর সার্কুলার দিয়ে বললেন,- মানুষের টাকা মানুষের কাজের জন্য দেওয়া হচ্ছে, এই টাকা দিয়ে রাস্তা হবে, পুকুর সংস্কার হবে, বনসৃজন হবে, প্রাইমারি স্কুল বিল্ডিংস হবে, গ্রামীন বৈদ্যুতিকরণের কাজ হবে, পানীয় জলের নলকূপ বসবে। এখানে দেখা যাচ্ছে সেই টাকা খরচ হচ্ছে না। কেন্দ্রীয় সরকার বললেন- শুধু পশ্চিমবঙ্গে নয় সব জায়গায় রাজ্য স্তরে, জেলা স্তরে, ব্লক স্তরে একটা করে মনিটোরিং অ্যান্ড সুপারভাইজারি কমিটি করতে হবে এবং ডাইরেকশন দিলেন, অবিলম্বে এই কমিটি গ্রাম স্তরে, ব্লক স্তরে, জেলা স্তরে, রাজ্য স্তরে সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধিদের নিয়ে করতে হবে- যারা নির্বাচন কমিশনের দ্বারা স্বীকৃত। তাদের সঙ্গে এম.এল.এ., এম.পি. এবং অফিসারদের নিয়ে এই কমিটি করে কাজ করতে হবে। অথচ এবিষয়ে এই সরকার নীরব। এরা এখানে চুপ করে বসে আছে। কেন নীরব হয়ে এই সরকার চুপ করে বসে আছে? কোটি কোটি টাকা আসছে মানুষের কল্যাণে, কিন্তু তার অডিট হচ্ছে না, খরচ হচ্ছে না। এর হিসাব দেখার জন্য, সুপারভাইজ

করার জন্য কোনও কমিটি করা হচ্ছে না। সেইজন্য আমি এর চূড়ান্ত বিরোধিতা করছি এবং সুনির্দিষ্টভাবে এই প্রশ্নগুলির উত্তর দাবি করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি মনোযোগ দিয়ে ডাঃ জয়নাল আবেদিন সাহেবের এবং সহ নেতা ডাঃ মানস ভূঁইয়ার বক্তৃতা শুনছিলাম। বক্তৃতা শুনে আমার গ্রামের একটি কথা মনে হচ্ছে, গ্রামে একটি প্রবাদ আছে, যার এক কান কাটা থাকে সে রাস্তার এক পাশ দিয়ে যায় আর যার ২ কান কাটা থাকে সে রাস্তার মাঝখান দিয়ে যায়। আজকে কংগ্রেসের তাই অবস্থা হয়েছে। কংগ্রেসের দুই কান কাটা বলে লজ্জা সরমের মাথা খেয়ে হাওলার টাকা খাওয়ার ঘটনাটা ঢাকবার জন্য এইসব কথা বলছেন। গ্রামে আর একটি কথা আছে, চোরের মায়ের বড় গলা। এখানে দেখছি, চোরের সাথীদের বড় গলা। আমার বক্তব্য হচ্ছে, এই বইয়ের মধ্যে যে কথাগুলি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন তার একটার জবাব জয়নাল সাহেব দিয়েছেন, না দেবার চেষ্টা করেছেন? পাশ কাটিয়ে চলে গেছেন। সমর্থন করবেন এটা অবশ্য আমি আশা করি না, কিন্তু একটার জবাব উনি দিয়েছেন? এই প্রশ্ন আমি ডাঃ জয়নাল সাহেব এবং ডাঃ মানস ভূঁইয়ার কাছে করতে চাই? কি বা জবাব দেবেন ওঁরা? এই হাওলার টাকার ব্যাপারে একবারও কি উনি বলেছেন যে, এই হাওলার টাকা নেওয়া ঠিক হয়নি, ৮ জন মন্ত্রীকে তাড়িয়ে দিয়েছি। এই যে কালো টাকা আসছে সেই কালো টাকার ফলে আমাদের দেশের অর্থনীতির উপর দারুণভাবে চাপ পড়ছে এবং তার ফলে দেশে জিনিসপত্রের দাম বাড়ছে- একথা কি উনি একবারও বলেছেন? উনি তার ধারেকাছেও যাননি। খালি পঞ্চায়েত কত টাকা চুরি করেছে সেটা মানসবাবু খুব বড় করে বলছেন। কিন্তু বড় বড় মন্ত্রীরা যে কোটি কোটি টাকা চুরি করলো সেকথা একবারও বললেন না। চুরি করাটা আমি সমর্থন করছি না। পঞ্চায়েতে চুরি হচ্ছে না সেকথা আমি বলছি না। পঞ্চায়েতে কংগ্রেসের প্রধান চুরি করছে। সুলতাননগর অঞ্চলে কংগ্রেসের প্রধান প্রতিদিন চুরি করছে আর বি.ডি.ও. এবং জেলা ম্যাজিস্ট্রেট তাকে সমর্থন করছে। নিশ্চয়ই এর ব্যবস্থা করতে হবে। আজকে পঞ্চায়েতকে স্বয়ংশাসিত ক্ষমতা দেবার ফলে গোটা ভারতবর্ষকে দেখিয়ে দিচ্ছে কিভাবে পঞ্চায়েতের মাধ্যমে কাজ হচ্ছে। কিন্তু তার মানে এই নয় যে, যা ইচ্ছা তা করব। আমি এ ব্যাপারে একটা প্রিভিলেজও দিয়েছি। যাইহোক, আমি যে কথা বলছিলাম মানসবাবু এবং জয়নাল সাহেবকে, কংগ্রেসের লোকেরাই চুরি করছে। আপনারা তো বড় বড় বক্তৃতা দিচ্ছেন, কিন্তু দয়া করে এগুলির জবাব দেবেন। আজকে সমগ্র দেশে বিদেশি ঋণের বোঝা কত? ১৯৯০-৯১ সালে যা ছিল ১.৬৩ লক্ষ কোটি টাকা। গত ৪ বছরে সেটা ১০০ গুন বৃদ্ধি পেয়ে হয়ে দাঁড়িয়েছে ৩ লক্ষ কোটি টাকা। এটা কাদের জন্য হয়েছে, কিভাবে শোধ করা হচ্ছে সেটা বলবেন কংগ্রেসি বন্ধুরা? এখানে দেখা যাচ্ছে, যত বছর ধরে বিদেশি ঋণ নেওয়া হচ্ছে তার পুরোটাই যাচ্ছে ঋণের কিস্তি ফেরৎ দিতে। তাহলে আমাদের দেশটা কোথায় যাবে? রিজার্ভ ব্যাঙ্কের তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে ৯৪-৯৫ সালে বিদেশ থেকে ঋণ নেওয়া হয়েছিল ১০ হাজার ৪১৪ কোটি টাকা। তার সুদ দিতে চলে গেছে ৯ হাজার ৭৬৭ কোটি টাকা। এতে জিনিসের দাম বাড়ছে। আলুর দাম বেড়েছে। যদি সারের দাম বাড়ে তাহলে আলুর দাম বাড়বে না?

[4-10 — 4-20 p.m.]

এই ঋণের সুদ দিতে হলে জিনিসের দাম বাড়বে না? কেন্দ্রীয় বাজেটে আমদানি শুল্ক কমিয়ে দেওয়া হচ্ছে। কার স্বার্থে এটা করা হয়েছে? এর ফলে ইন্ডাষ্ট্রিগুলো নষ্ট হয়ে যাচ্ছে। শুল্ক কমিয়ে বাইরের টি.ভি. এখানে বিক্রি করার কোনও প্রয়োজন ছিল? অর্থনীতিকে এই ভাবে ধ্বংস করা হচ্ছে। গত চার বছর ধরে প্রত্যেকটা কেন্দ্রীয় বাজেটে আমদানি শুল্ক নীতি কমিয়ে দেওয়া হচ্ছে, এটা কার স্বার্থে করা হচ্ছে? এই সম্পর্কে কংগ্রেস পক্ষ থেকে বলবেন কি? বিদেশি পন্যের এই যে ব্যাপক প্রবেশ পথ খুলে দেওয়া হলো, তার ফলে ইন্ডাষ্ট্রিগুলো নষ্ট হচ্ছে, কার ইন্ডাষ্ট্রি নষ্ট হচ্ছে? এই সম্পর্কে কংগ্রেস বন্ধুরা বলবেন। ১৯৮৭-৮৮ এবং ৮৮-৮৯ সালে মোট রাজ্যে উৎপাদনের গড় ছিল ৬.৭, ১৯৯১-৯২ থেকে ১৯৯৩-৯৪ পর্যন্ত এটা কমে হয়েছে ৪.৩ শতাংশ। এটা সত্যি না মিথ্যা? যদি সত্যি হয়, তাহলে এর জবাব দেবেন কি? ওঁরা বলছেন আগেকার চার বছরে খাদ্য শষ্য উৎপাদনের হার ছিল ৬.৪ এখন সেটা হয়েছে ২.১। এটা আপনাদের হিসাব থেকে বলছি, আপনাদের বই থেকে বলছি। তাহলে এর জন্য দায়ী কে, আমাদের কৃষিমন্ত্রী দায়ী? আগের ১০ বছরে শিল্পোৎপাদনের হার ছিল ৮.২, চার বছরে কমে হয়েছে ৪.৩। এটা কেন হয়েছে, এর কোনও কৈফিয়ৎ জয়নাল সাহেব দিলেন না, এটা সম্পর্কে তিনি একটা কথাও বললেন না। বেকারি- ১৯৯১ সাল থেকে ৯৪ সালের মধ্যে ৫০ লক্ষ বেকার বেড়েছে, আপনাদের হিসাবে। যদিও বহু লোক নাম লেখায়নি, কিন্তু তাতেও ৫০ লক্ষ বেড়েছে। এর জন্য দায়ী কে? ভারত সরকারে যখন ইন্দিরা গান্ধী ছিলেন, তখন তিনি বলেছিলেন, "গরীবি হঠাও", নরসিমা রাও বললেন প্রত্যেক বেকারকে চাকরি দেবো। আজকে সব কথা হাওলাতে হাওয়া হয়ে গেছে। জিনিসপত্রের দাম দিনের পর দিন বেড়েই যাচ্ছে, এর জন্য দায়ী কে, পশ্চিমবঙ্গ সরকার? এর কৈফিয়ৎ দেবে কে? এবারে আমি জিনিসপত্রের দাম বাড়ার প্রসঙ্গে আসছি। আমরা দেখছি, কেন্দ্রীয় সরকার একদফায় পার্লামেন্টে বাজেটের মাধ্যমে জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন অপর দিকে অ্যাডমিনিস্ট্রেটিভ প্রাইস করে জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন। এইভাবে রেলের মাশুল বাড়ছে, কয়লার দাম বাড়ছে, ডিজেলের দাম বাড়ছে। এই যদি অবস্থা হয় তাহলে পালং শাকের দাম বাড়া কি অন্যায়? এর পর আমি কংগ্রেসের মাননীয় সদস্যদের কাছে জানতে চাই, এই যে দেশের অভ্যন্তরে কেন্দ্রীয় আয়কর ফাঁকি দেওয়ার জন্য ৭৫ হাজার কোটি টাকার কালো টাকা জমছে সেটা ধরার দায়িত্ব কি জ্যোতি বসুর? এর জন্য দায়ী কারা তার জবাব কি ওরা দেবেন? এই যে আমাদের রাজ্যে এতবড় বন্যা হয়ে গেল কিন্তু তারপর আমরা কি দেখলাম? জয়নাল সাহেব, মানসবাবু তো খুব দরদ দেখালেন কিন্তু দেখা গেল যে ভারতসরকারের লোক যখন আমাদের রাজ্যে অবস্থা দেখতে এলেন তখন আমরা তাদের কাছে ৬৩১ কোটি টাকা দাবি জানালেও একটি পয়সাও তারা দিলেন না। একটা রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে আর কতটুকু দিতে পারেন? তা সত্ত্বেও আমাদের রাজ্য সরকার নিজের থেকে এ বাবদ ১৩ কোটি টাকা দিয়েছেন। হ্যাঁ, যোজনা কমিশন .৭ কোটি টাকা দিয়েছেন কিন্তু তার ৭০ শতাংশই হচ্ছে ঋণ এবং সেই ঋণের সুদ দিতে হয় ১৩ পারসেন্ট। এ তো জহ্লাদের মতন ব্যাপার। রিলিফের জন্য টাকা

দেওয়া হচ্ছে ঋণ হিসাবে এবং তারও সুদ দিতে হচ্ছে। এ তো ব্যাঙ্কের মতন ব্যবস্থা। ওরা বলেন যে কেন্দ্রের কংগ্রেস সরকার নাকি রাজ্যকে টাকা দেয়। কার টাকা রাজ্য সরকারকে কেন্দ্র দেয়? কংগ্রেসের মাননীয় সদস্যরা কি জানেন না যে এখান থেকে কেন্দ্র ৫ হাজার কোটি টাকা নিয়ে যান তার কতটুকু ফেরত দেন তার জবাব তারা দেবেন কি? এই যে আমাদের রাজ্যের রাস্তার সংস্কারের টাকা। সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী বলছিলেন রাজ্যসরকার ৮৩ কোটি টাকা ন্যাশানাল হাইওয়ের জন্য খরচ করেছেন কিন্তু সেটা কি কেন্দ্র আমাদের ফেরত দিয়েছে? ওরা বলেন যে পশ্চিমবঙ্গে নাকি কিছুই হয়নি। এক পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের কাজই যা হয়েছে সারা ভারতবর্ষে তার নজির দেখাতে পারবেন? সারা ভারতবর্ষে যখন মাত্র ২৯ শতাংশ জমি গরিব লোকদের হাতে সেখানে পশ্চিমবঙ্গে এই সংখ্যাটা হচ্ছে ৭০ শতাংশ জমি গরিব মানুষের হাতে আছে। ভারতবর্ষের মধ্যে আমরা অনেক বিষয়েই এগিয়ে আছি। চাল উৎপাদনে, মৎস্য উৎপাদনে, বনসৃজনে আমরা অনেক এগিয়ে। কাজেই ওদের কাছ থেকে আমরা কোনও রকম সার্টিফিকেট বা সমর্থন আশা করি না। তবুও আমি ওদের বলব, যেটা ভাল সেটাকে ভালই বলা উচিত। ওরা একসঙ্গে কাজ করার কথা বললেন। আমরা কি হাওলার টাকার ভাগ নিতে যাব নাকি ওদের সঙ্গে একসঙ্গে? এটা সম্ভব নয়। আমাদের কোনও নাম সেখানে আসে নি। আমরা পশ্চিমবঙ্গে যতটুকু আমাদের ক্ষমতা আছে তারমধ্যে কাজ করে গিয়েছি এবং সেইজন্যই দীর্ঘদিন ধরে এখানে আমরা ক্ষমতায় আছি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যখন আমরা যাই তখন তারা প্রায়শঃই জিজ্ঞাসা করেন যে, আপনাদের রাজ্যে দীর্ঘ ১৭/১৮ বছর ধরে একজন মুখ্যমন্ত্রী আছেন কি করে, আমরা তো পারি না? আমরা ভারতবর্ষকে দেখিয়ে দিয়েছি যে এখানে ৯টা দলকে একসঙ্গে রেখে বামফ্রন্ট সরকার চালানো যায় এবং রাজ্যের তথা দেশের উন্নতি করা যায়। ওরা বললেন, কেন আমাদের খাদ্য চাইতে হয়? কেন চাইব না? নেহেরুর সঙ্গে এ বিষয়ে চুক্তি হয়েছিল যে ধানের জমিতে আমরা পাট করব এবং তার বদলে কেন্দ্র আমাদের খাদ্যশষ্য দেবে। কিন্তু তা সত্ত্বেও এখানে আজকে আমরা জমিতে তিনটি করে ফসল করে প্রথম হয়ে গিয়েছি। আমাদের এখানে সবচেয়ে বেশি ম্যানডেজ তৈরি হচ্ছে। এসব কথা ওদের বইতেই আছে। স্যার, এটাই হয়ত আমার শেষ বক্তব্য, পরের বিধানসভায় আসব কিনা জানি না তবে একথা বলব যে বামফ্রন্ট এখানে আছে ও ভবিষ্যতে থাকবে- এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

[4-20—4-30 p.m.]

আমি বামফ্রন্ট সরকারের কাছে একটি আবেদন রাখতে চাই। আজকে আমরা ভাল ভাল কাজ করছি, কিন্তু কিছু কিছু কংগ্রেস মনোভাবাপন্ন অফিসার দুর্নীতি করে মানুষের সামনে আমাদের বেইজ্জৎ করছেন। মালদার ডি.এম.কে বদলী করা হয়, কিন্তু সঙ্গে সঙ্গে কংগ্রেসের এক প্রভাবশালী এম.পি. তার সেই বদলী বন্ধ করান। আবারও তার বদলী বন্ধ করবার চেষ্টা হচ্ছে সেসনকে দিয়ে। এখনও নির্বাচনের দিন ঘোষিত হয়নি, কিন্তু ইতিমধ্যে ডি.এম. এর বদলী বন্ধ করবার জন্য ফ্যাক্স করা হয়েছে তাঁর কাছে। তিনি ১০০ লোককে

চাকরি দেবেন বলে ৬০,০০০ টাকা তুলবার চেষ্টা করেছিলেন, কিন্তু চিফ সেক্রেটারির নির্দেশে সেই প্রচেষ্টা বন্ধ রয়েছে। এইভাবে কিছু কিছু অফিসার বামফ্রন্ট সরকারকে বেইজ্জৎ করবার চেষ্টা করছেন। সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে বলব, ভিজিলেন্স সেলকে আজকে জোরদার করতে হবে, দুর্নীতি এবং চুরি আজকে কঠোর হস্তে বন্ধ করতে হবে। আমি লিখিতভাবে এটা মুখ্যমন্ত্রীকে দেবো যে, কোনও ডি.এম. এর হয়ে কংগ্রেসিরা তদবির করতে যাচ্ছেন? নিশ্চয়ই তাদের কোনও ষড়যন্ত্র রয়েছে। আজকে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে।

আমার দ্বিতীয় কথা হল, আমি একদিন মাননীয় অর্থমন্ত্রীকে বলেছিলাম যে, ভিডিও হলগুলোতে খারাপ ছবি দেখানো হয় এবং সে ব্যাপারে থানার দারোগারা ঘুষ খান, কাজেই ওগুলো বন্ধ করান। মাননীয় অর্থমন্ত্রী আমাকে বলেছিলেন- আপনি এ ব্যাপারে আমাদের সাহায্য করুন। তারপর আমি থানার সামনে অনশন করে ভিডিও বন্ধ করে দিয়েছিলাম। কিন্তু এখন বেকার ছেলেরা এক লক্ষ টাকা দিয়ে যন্ত্রপাতি কিনে বসে রয়েছে। তারা এক্ষেত্রে বৈধ লাইসেন্স চাইছে, কিন্তু পাচ্ছে না। এ ব্যাপারে আমি মাননীয় অর্থমন্ত্রীকে বারবার বলেছি। এখানে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী রয়েছেন। কেন আজকে ঐসব বেকার ছেলেদের বৈধ লাইসেন্স দেবেন না, কি তাদের অপরাধ? তারা তো খারাপ ছবি দেখাবার জন্য লাইসেন্স চাইছে না!

[ লাল আলো ]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে আর একটু সময় দিন। বর্তমানে বিশেষ করে গ্রামে জমির দলিল লেখবার সময় মানুষের উপর অত্যাচার হচ্ছে। যে জমি সে ১৫ বা ১০ হাজারে বিক্রি করছে সেক্ষেত্রে রেজিস্টার বলছেন যে, সেটা ৩০ হাজার লিখতে হবে, তা নাহলে তার নাকি চাকরি যাবে। এরফলে বিষয়টা বামফ্রন্টের বিরুদ্ধে যাচ্ছে। আন্ডার সেল যাতে না হয় সেটা তিনি দেখবেন, কিন্তু বেশি টাকা কেন নেবে সে? এটা অবিলম্বে বন্ধ হওয়া দরকার। আর চাঁচোলে একটা সাব-ডিভিসন হবার যে কথা ছিল সেটা যাতে সত্বর হয় সেটা দেখবেন।

আর একটি কথা, মালদায় যে পেনশন সেল ছিল সেটা আপনারা তুলে দিয়েছেন। এরফলে সেখানকার ৫,০০০ অবসরপ্রাপ্ত শিক্ষক আপনাদের অভিশাপ দিচ্ছেন। সেজন্য ঐ পেনশন সেল যাতে পুনরায় চালু হয় এবং তারজন্য প্রয়োজনীয় স্টাফ যাতে সেখানে পাঠানো হয় তার জন্য অনুরোধ করছি। এই বলে বিরোধী দলের আনিত কাটমোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ৪ মাসের জন্য যে ব্যায় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। আমাদের বিরোধী দলের বন্ধুরা বিশেষ করে বিরোধী দলের নেতা এবং তাঁর অন্যান্য সহযোগীরা যেভাবে আমাদের এই উন্নয়নের কর্মকান্ডকে বিকৃত করে বিরোধিতা করলেন সেই প্রসঙ্গে আমি

কয়েকটি কথা বলতে চাই। আমি জানি বর্তমান বিরোধী দলের সদস্য যাঁরা আছেন তাঁরা ভুলে গিয়েছেন যে তাঁদের দলের পক্ষ থেকে আগে কংগ্রেস দলের পক্ষ থেকে বর্তমানে যে কংগ্রেস আছে সেই কংগ্রেস মৃত, আগেকার সেই কংগ্রেস নেই বলা হয়েছিল স্বদেশী পন্য গ্রহণ করো, বিদেশি পন্য বর্জন করো। এখন আমাদের [**] কংগ্রেস বলছে বিদেশি পন্য গ্রহণ করো, স্বদেশি পন্য বর্জন করো। আজকে অবস্থাটা এই জায়গায় এসেছে। দেশটাকে বিকিয়ে দেবার জন্য, দেশটাকে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আমেরিকার মৃগয়াক্ষেত্র করার জন্য কেন্দ্রীয় সরকার যে পলিশি নিয়েছে তাতে রাজ্যবাসী মানুষের কাছে বিকল্প ছাড়া আর কোনও পথ নেই। সেই ভারতবর্ষের মতো যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত মহাশয়কে বলতে হয়েছে বিকল্প অর্থনীতির কথা। এই যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা মানে এই নয় যে এক দলীয়, এক কেন্দ্রীক, ইউনিটারি গভর্নমেন্ট। এখানে যে কথাটা বলা দরকার তা হচ্ছে a man is known by the companion he belongs. আমাদের প্রধানমন্ত্রী [**] পাশে এমন এমন মন্ত্রী আছেন তাঁদের দেখে বোঝা যায় লোকটা কেমন। এই সমস্ত মন্ত্রীরা যদি হাওলা কেলেঙ্কারির ডাকাত হয় তাহলে উনি হচ্ছেন সেই ডাকাত দলের সর্দার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যাঁরা এখানে উপস্থিত নেই তাঁদের নাম এখানে বলা যায় না।

**শ্রী নির্মল দাস ঃ** প্রকৃতপক্ষে একটা মানুষের প্রকৃত পরিচয় পাওয়া যায় তার সহযোগীদের দেখে, আমি এই কথাটা বলার চেষ্টা করেছি। আমাদের দেশের কি হাল সেটা বলার চেষ্টা করেছি। জাতীয় নেতৃত্বে যাঁরা রয়েছে, যাঁরা দেশকে পরিচালনা করছেন তাঁদের যদি এই হাল হয়, সেই হালের কথা আমি বলবার চেষ্টা করেছি। আমার বক্তব্যের বিষয় হলো যাঁরা দুর্নীতির মূল উচ্ছেদ করবেন তাঁরাই যদি দুর্নীতির শ্রষ্ঠা হন, তাঁরাই যদি দুর্নীতির নিয়ামক হন তাহলে দেশের কি হাল হয় সেই কথাটাই আমি বলার চেষ্টা করেছি। প্রকৃত পক্ষে এই বড়লোকী ব্যবস্থা, ধনবাদী ব্যবস্থা সৃষ্টি করছে এই দুর্নীতি। সেই জন্য তাঁদেরই মূল উচ্ছেদ করার দরকার হয়ে পড়েছে। এই কংগ্রেস দলকে রেখে, কেন্দ্রে কংগ্রেস সরকার থাকবে আর দুর্নীতির মূল উচ্ছেদ হবে এটা সম্ভব নয়। আজকে যে অবস্থার দিকে দেশটাকে নিয়ে যাওয়া হচ্ছে, আজকে যে বানিজ্য নীতি ঘোষনা করা হচ্ছে তাতে দেশের সর্বনাশ ডেকে আনা হচ্ছে। আজকে বলা হচ্ছে নূতন অর্থনীতির কথা। আমাদের দেশের যে পরম্পরা ছিল, সারা পৃথিবীর কাছে আমাদের দেশ একটা প্রতীক হিসাবে ছিল সেটা [**] সর্বনাশ করে দিচ্ছে। তাঁর দল আজকে জনগণের সমর্থন হারিয়ে ফেলেছে। যার ফলে ইলেকট্রনিক মিডিয়ায় এমন একটা দিন নেই, এমন একটা ঘন্টা নেই যেখানে তাঁর ছবি দেখানো হয় না। ছবি দেখিয়ে তিনি বাজি মাত করবার চেষ্টা করছেন। সমস্ত প্রকল্পে বলা হচ্ছে কেন্দ্রীয় সরকারের টাকা। যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মূল কথাটা কি? এই কথা আগে বলা হয়েছিল যে দেশ রক্ষা করবে কেন্দ্রীয় সরকার, দেশের মুদ্রার ব্যবস্থা করবে কেন্দ্র, বিদেশ

---

Note * Expunged as ordered by the Chair

[4-30 — 4-40 p.m.]

নীতি থাকবে কেন্দ্রীয় সরকারের হাতে। কিন্তু দেশের উন্নয়নের মূল ফসল যদি সুষম বন্টন করতে হয়, যদি দেশের উন্নয়নের স্পর্শ সমস্ত ভারতবাসীর কাছে পৌঁছে দিতে হয় তাহলে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর আরো উন্নতি করা দরকার। রাষ্ট্রীয় ব্যবস্থা যা আছে, এখান থেকে পাঁচ হাজার কোটি টাকা নেওয়া হয়। প্রকৃতপক্ষে তার ওয়ান ফোর্থ যেখানে কেন্দ্র নেবে এবং বাকী তিন ভাগ এখানে দেবে, সেটা দেওয়া হয় নি। তারজন্য আপনারা লক্ষ্য করেছেন, গোটা ভারতবর্ষকে কেন্দ্র নির্ভর হতে হচ্ছে। প্রকৃতপক্ষে কেন্দ্রকে যেখানে রাজ্য নির্ভর হওয়ার কথা, সেখানে তার উল্টোটা হচ্ছে। কংগ্রেসিরা সংখ্যা লঘুদের জন্য কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন। জয়নাল আবেদিন এখানে বলছিলেন, আমরা শুনছিলাম। আমাদের দেশের সার্বভৌম, ধর্মীয় বাতাবরণ, যে সম্প্রীতির বাতাবরণ ছিল তাকে ধ্বংস করার চেষ্টা হয়েছিল। বাবরি মসজিদ কাদের নেতৃত্বে ভাঙার চেষ্টা হয়েছিল! কংগ্রেসের নেতৃত্বে, সরকারি উদ্যোগে তা ভেঙেছে। এখন আবার কংগ্রেসিরা বিদেশিদের আমন্ত্রন করছে। এটাই কং গ্রেসের পলিসি হয়ে দেখা দিয়েছে। কংগ্রেসের যে অর্থনীতি তা দিয়ে গোটা ভারতবর্ষকে বিক্রি করার জায়গায় নিয়ে চলে যাচ্ছে। তাদেরই নীতির ফলে আজকে পরিষেবামূলক যে ব্যবস্থা ছিল, যেমন, স্বাস্থ্য, খাদ্য, পরিবহন ব্যবস্থা, রেশনিং ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে। বিশ্বব্যাঙ্কের যে ফর্মুলা, আমেরিকার যে নির্দেশ, তার ফলেই আজকে ঐ সমস্ত পরিষেবা বন্ধ হয়ে যাবে। আজকের যে পরিস্থিতি তারজন্য দায়ী আমাদের দেশের সর্বনাশা নীতি। মানুষের কাছে যে সমস্ত প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেগুলোকে রক্ষা করার জায়গায় ওরা যেতে পারেন নি। অথচ ফলাও করে ইলেকট্রনিক মিডিয়াতে, টি.ভি.তে বলা হচ্ছে হাজার হাজার কোটি টাকা জমেছে। কিভাবে হয়েছে? কোন বাণিজ্য করেছেন? সবকিছু ইম্পোর্ট করছেন। তাহলে কিসে বিদেশি মুদ্রা আসলো? যত টাকা ঋণ নেওয়া হয়েছে, সেইসব বিদেশি ভান্ডারে দেখানো হচ্ছে। পশ্চিমবাংলার মানুষ, ভারতবর্ষের মানুষ এইসব জানেন। এখানে জয়নাল আবেদিন সাহেব যতই গলা ফাটান না কেন, আপনারা মনে রাখবেন, মানুষকে বেশিদিন ভোলানো যায় না। আপনারা যে পথ গ্রহণ করেছেন, ৮০ ভাগ মানুষকে বঞ্চিত করে ২০ ভাগ মানুষের জন্য ভারতবর্ষকে গড়ে তোলার চেষ্টা করছেন। আপনারা সাম্রাজ্যবাদের তাঁবেদার। পন্ডিত জওহরলাল নেহেরু, এমন কি রাজীব গান্ধী যে সাহস পান নি, নরসীমা রাও, নপুংশক প্রধানমন্ত্রী সেই কাজ করছেন। প্রধানমন্ত্রী হিসাবে তিনি সবচেয়ে অসফল। তাঁরই জন্য আজকে তিন জনের মধ্যে দু'জনের কাজ নেই। আজকে যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে তাতে প্রতি পাঁচ জনের মধ্যে একজন কাজ পেতে পারে। এই যে অবস্থা আপনারা সৃষ্টি করেছেন, বিদেশি ঋণের বেড়াজালে নিয়ে যাবার চেষ্টা করেছেন, এই অবস্থায় আগামী দিন বড়ই ভয়ঙ্কর। কংগ্রেসিরা এটা জেনে রাখুন, একটা সম্ভাবনা আছে, তিন চার মাস পরেই নির্বাচন। আপনারা যে ষড়যন্ত্র করেছেন, তাতে মানুষ আপনাদের ক্ষমা করবে না। কংগ্রেসের নামে, ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের যে ঐতিহ্য ছিল তা আপনারা ভেঙেছেন। দেশের উত্তর সীমান্ত এলাকার মানুষদের আপনারা বঞ্চনার মধ্যে রেখেছেন। সেখানে পূর্ত, পরিবহন ব্যবস্থার সর্বনাশ হচ্ছে। আপনারা বলেছেন যে রাস্তাঘাটের এই

সর্বনাশের কারণ প্রাকৃতিক দুর্যোগ। আমার এলাকা দিয়ে যে ৭টি রাজ্যে যাওয়া যায় সেখানে '৯৩ সালের পর থেকে আপনারা একটি টাকাও দেননি রাজ্য সরকারকে। শীলতোর্ষা নদীর উপরে ব্রিজ' এর জন্য স্বাধীনতার আগে থেকে এবং পরবর্তীকালে বারবার করে দাবি জানানো হচ্ছে যাতে বহু মানুষ উপকৃত হতে পারে। সেখানে পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান, প্রণব মুখার্জি কিছু দেননি। রাজীব গান্ধী ওখানে দাঁড়িয়ে দেবেন বলেছিলেন, 'হাম কর দেঙ্গে'। কিন্তু কুছ নেহি কিয়া থা। ওনারা করেননি, শেষ পর্যন্ত আমরা দেখলাম আমাদের পূর্তমন্ত্রী, অর্থমন্ত্রী ১২ই জানুয়ারি বিবেকানন্দের জন্মশতবর্ষে সেখানে গিয়ে শিলান্যাস করে আসেন। এবং কাজ শুরু করার জায়গাতেও চলে যাচ্ছে। ডঃ দাসগুপ্ত যেটা বললেন সঠিকভাবেই বললেন যে, উত্তরবঙ্গের মানুষ কংগ্রেসিদের ঝেঁটিয়ে তাড়াবে। আজকে কংগ্রেসিদের কি অবস্থা কংগ্রেসি প্রেসিডেন্টকে বামপন্থীরা আক্রমণ করেন নি, তাদেরই দলের নন্দী ভৃঙ্গীরা হাওলা কেলেঙ্কারির টাকা নিয়ে আক্রমন করেছে। আজকে সঠিকভাবেই ডঃ দাসগুপ্ত বলেছেন যে, কংগ্রেসিদের মূল্যবোধ আজকে নষ্ট হয়ে গেছে, তারা দেশের সর্বনাশ করছে। ভারতবর্ষের মুক্তি আন্দোলনে যে কংগ্রেসিরা ফাঁসির মঞ্চে গিয়ে দেশের অন্ধকার দিন কাটিয়ে স্বাধীনতা ফিরিয়ে আনার জন্যে লড়াই করেছিলেন, সেই কংগ্রেসি দলের অনুগামীরা আজকে যুব সমাজের সর্বনাশ করার চেষ্টা করছে। অর্থনীতির নামে, নয়া সংস্কৃতির নামে যেভাবে দেশকে ঢেলে দিচ্ছেন তাতে আগামীদিনে পশ্চিমবঙ্গের মানুষ, ভারতবর্ষের মানুষ তাদের ক্ষমা করবে না। আগামী নির্বাচনে তারা নিশ্চহ্ন হয়ে যাবে গোটা ভারতবর্ষের মাটি থেকে এবং এটা মনে রাখতে হবে, যে সর্বনাশ করছে তারা, সেই সর্বনাশের বিষময় ফল ভারতবর্ষের মানুষ কখনওই বহন করবে না। যেভাবে সাম্রাজ্যবাদীদের আমন্ত্রণ করে ভারতবর্ষের মাটিতে নিয়ে আসার চেষ্টা করছে সেটা কখনোই সফল হবে না। দেশ রক্ষার মতো গুরুত্বপূর্ণ জায়গায় আপনারা ঘুষ নিচ্ছেন। আপনারা আজকে টেলিকমিউনিকেশনের মতো গুরুত্বপূর্ণ জায়গায় ঘুষ নিচ্ছেন। সর্বত্র ঘুষ নিচ্ছেন। আপনাদের নেতা আজকে গান্ধীজি, নেহেরু নয়, আপনাদের নেতা হচ্ছে সেই রামস্বামী, শ্রী শ্রী বাবা ১০৮। আজকে তাই কংগ্রেসকে সবাই 'ছি ছি' করছে। পশ্চিমবঙ্গে আপনাদের কোনও স্থান নেই, আপনাদের কোনও নীতির ঠিক নেই। আপনারা এমন একটা জায়গায় এসে পৌঁছেছেন যে, মানুষ আপনাদের বর্জন করেছে। মাননীয় অর্থমন্ত্রী তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যে প্রতিশ্রুতি দিয়েছেন সেগুলো আবার স্মরণ করিয়ে দিচ্ছি। রাজ্য সরকারের সুপারিশ অনুযায়ী শিক্ষক এবং শিক্ষা কর্মীরা তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী সব রকম অর্থ সাহায্য পাবেন এবং বকেয়া টাকা পাবেন। আমি ডঃ দাসগুপ্তকে অনুরোধ করব তিনি যাতে অবিলম্বে বিশেষ করে ৩১এ মার্চের মধ্যে ওই বকেয়া টাকা তারা পায় তার ব্যবস্থা করেন। এছাড়া যে সমস্ত বিদ্যালয় এবং মহাবিদ্যালয় প্রাকৃতিক দুর্যোগের ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং সেখানে কেন্দ্রীয় সরকার টাকা দেবেন বলেও দেন নি, সেগুলোর টাকা যেন দিয়ে দেন। বিশেষ করে আলিপুর দুয়ারে যে কলেজ এবং বিদ্যালয় বিধ্বস্ত হয়ে গেছে তারও অর্থ দেবেন। কংগ্রেসিরা যে কালো টাকায় দেশকে ঘিরে ফেলেছে সেই কালো টাকার থেকে দেশকে উদ্ধার করতে হবে। আজকে দেশটাকে কালো টাকায় পরিনত করেছে, তার থেকে দেশকে মুক্ত করতে হবে। কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে উপযুক্ত যে সমস্ত ব্যবস্থা

গ্রহণ করা দরকার পশ্চিমবঙ্গের মানুষ তা নেবে। আগামী দিনে কংগ্রেসের ভয়ঙ্কর অবস্থা আসছে, সারা ভারতবর্ষ থেকে নিশ্চিহ্ন হয়ে যাবার সময় ওদের আসছে। কবিগুরু রবীন্দ্রনাথের কবিতা এই প্রসঙ্গে আমার মনে পড়ছে " নাগিনীরা চারিদিকে ফেলিছে বিষাক্ত নিঃশ্বাস, শান্তির লোলিত বাণী শোনাইলে ব্যর্থ পরিহাস।" কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর যদি আজকে বেঁচে থাকতেন তাহলে পশ্চিমবঙ্গের ঘরে ঘরে ওই দানবদের সংহারের প্রস্তুতি চলত। আজকে কবিগুরু ঠাকুর নেই, কিন্তু আমাদের সংকল্প করতে হবে ওই কংগ্রেস মীরজাফরের দলকে দেশ থেকে তাড়াতে হবে, ওই দেশদ্রোহীদের দেশ থেকে তাড়াতে হবে এবং ওই দেশদ্রোহীদের পশ্চিমবঙ্গের মানুষ তথা সারা ভারতবর্ষের স্বাধীনতাকামী মানুষ কোনওভাবেই ক্ষমা করবে না। এইকথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40—4-50 p.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী পূর্ণাঙ্গ বাজেট পেশ না করে চার মাসের জন্য যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটের বিরোধিতায় আমি কিছু কথা বলার জন্য উঠেছি। আমার পূর্ববর্তী বক্তা যে সিরাজদৌলার নাটক করছিলেন, সেই নাটক না করে আমি বাস্তব সত্য কতকগুলি কথা বলতে চাই। স্বাধীনতার পর থেকে পশ্চিমবাংলায় তথাকথিত বামপন্থী মানুষেরা বিশেষ করে ভারতবর্ষের কমিউনিস্ট পন্থীরা কুৎসা রটিয়েছিলেন নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে যে তিনি রেঙ্গুনের পতিতালয়ে বাস করেছিলেন। স্বাধীনতার পর থেকে নেতাজী সম্বন্ধে যে কুরুচিকর বক্তব্য তারা রেখেছিলেন তা স্বর্নাক্ষরে ইতিহাসের পাতায় লিখিত আছে। আজকে নাটকীয় ভঙ্গিমায় যিনি বক্তব্য রাখছিলেন তাকে বলি অতীতের বিশ্লেষণ, বর্তমান বিশ্লেষণের সঙ্গে সম্পৃক্ত আছে কিনা বলতে পারবেন? নাকি আজকে বিমাতৃসুলভ বলে, কমিউনিস্ট জনমানসে ভিক্ষা করবেন? আমি মূলত আলোচনা করব বাজেট নিয়ে। বাজেট সম্বন্ধে যে বক্তব্য অর্থমন্ত্রী পেস করেছেন, সেই প্রসঙ্গের আলোচনায় বিরোধিতা করতে গিয়ে বলতে চাই- এটা কেউই বলতে পারেননি একটা রাজ্যের অর্থমন্ত্রী আমি এবং অর্থ ব্যবস্থা এমনভাবে করছি যাতে পশ্চিমবাংলা স্বর্ণশিখরে পৌঁছে যাবে। ভারতবর্ষে কেউ বলতে পারছে না, মনমোহন সিংও বলতে পারছে না, আমি ভারতবর্ষকে একেবারে স্বর্গীয় সুখে নিয়ে যাচ্ছি। ভারতবর্ষের অর্থনীতি নিয়ে যারা ভাবছেন বিশ্বের প্রেক্ষাপটে- সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যারা বলছিলেন- সাম্রাজ্যবাদ বিরোধী অর্থনীতি কি পরিক্ষীত? এই রাজনীতিতে এই অর্থনীতিটা কি চিরস্থায়ী? যখন সমাজবাদ অর্থনীতি বিশ্বের প্রেক্ষাপটে পরীক্ষিত হল তখন সমাজবাদ অর্থনীতিতে আমাদের অর্থনীতির প্রেক্ষাপটে অর্থমন্ত্রী লিঙ্কআপ করার জন্য ভাবলেন। আমরা বিশ্বের অর্থনীতির বাইরে নই, রাজ্য ও ভারতবর্ষের প্রেক্ষাপটের বাইরে নয়। আমরা সবাই একটা সঙ্কটের মধ্যে আছি, এরই মধ্যে লড়াইতে আমরা হোঁচট খাচ্ছি। বিরোধিদলগুলি '৭৭ সালে কংগ্রেসকে হারিয়ে ভারতবর্ষকে কি উপহার দিয়েছিলো? '৮৯ সালে হারিয়ে ভারতবর্ষকে কি উপহার দিয়েছেন, বামপন্থী যারা করেন? ক্ষমতায় কংগ্রেস থাকতেও পারে, নাও পারে,

কিন্তু অন্ধ কংগ্রেস বিরোধিতা করতে গিয়ে ভারতবর্ষের মাটিতে কংগ্রেসকে শেষ করতে গিয়ে কি করেছেন, জাতপাতের লড়াই কি বন্ধ হয়েছে? মসজিদ ভাঙা কি বন্ধ হয়েছে? হিন্দু-মুসলিম এর লড়াই কি বন্ধ হয়েছে? পক্ষান্তরে ভারতবর্ষের সুসংহত অর্থনীতিতে বৈদেশিক বাণিজ্য কি বন্ধ হয়েছে? ভারতবর্ষে পাকিস্তানের আক্রমনের হুমকি এবং আমেরিকার পাকিস্তানকে অর্থ সাহায্য এই ভাবে যে কোনও মুহূর্তে কাশ্মীরকে কুক্ষিগত করার জন্য যে প্রচেষ্টা চলেছে, সেটা কি বন্ধ হয়েছে? যেখানে বিরোধী দলগুলির মধ্যে আজকে মিল নেই, সেখানে কংগ্রেসকে হারাতে গেলে ভারতবর্ষের অস্তিত্ব রক্ষার লড়াই এর আদর্শ যে বিপন্ন হবে, ধর্ম্ম নিরপেক্ষর আদর্শ যে বিপন্ন হবে- এটা রক্ষা করার জন্য যা করণীয় তা কিন্তু কোনও বিরোধী নেতাই করছেন না। আজকে সারা পৃথিবীতে তোলপাড় হচ্ছে। আজকে চীন বিশ্বের বাজারে সবচেয়ে বোশি ঋণ নেয়। বিশ্বের মাল্টি ন্যাশানাল কর্পোরেশন চীনকে স্বয়ম্ভর করেছে। রাশিয়ায় দুর্নীতি ভরে গিয়েছে। চীন আবার আস্তে আস্তে এগুতে আরম্ভ করেছে। সেটা যদি অন্যায় না হয় সম্পদ সৃষ্টি করে কি হবে? এই রকম অবস্থাতে দাঁড়িয়ে যেখানে বিদেশি লগ্নী বা বিনিয়োগ ছাড়া শিল্প স্থাপন করা সম্ভব নয়, সেখানে এই নয়া অর্থনীতি গ্রহণ করা ছাড়া আর কোনও রাস্তা নেই। আজকে নূতন নূতন চাকরি সৃষ্টি করতে গেলে যে কোটি কোটি টাকার সম্পদ দরকার, এই মুহূর্তে ভারতবর্ষের কোনও রাজ্যের পক্ষে সেটা সম্ভব নয়। আমাদের একটা ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়ে গেছে, নূতন ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার জন্য যা দরকার সেটা এই মুহূর্তে কঠিন নয়। রাজ্যের বিদ্যুৎমন্ত্রী বলেছেন, আমাদের সম্পদ বাড়িতে মূলধন নিতে হয়। কে বলেছেন, না বিদ্যুৎ গাঙ্গুলী বলছেন। আগামী দিনে নাকি কত হাজার কোটি টাকা লগ্নী হবে। যদি হিসাব নেন তাহলে দেখা যাবে অনেক কম। গ্রাম্য ভাষায় একটা কথা আছে, যখন পরীক্ষার রেজাল্ট বেরোয় তখন ছেলেরা জানায়, আমি বাংলায় পাশ করেছি, খবর পেলাম আমি ইংরাজিতে পাশ করেছি, কিন্তু যখন রেজাল্ট বেরোল তখন দেখা গেল সে এগ্রিগেটে ফেল। মাননীয় অসীমবাবুর অবস্থাও সেই রকম। উনি মাছ উৎপাদনে পাশ করেছেন, খাদ্যশষ্য উৎপাদনে পাশ করেছেন, সব ব্যাপারেই পাশ করেছেন, কিন্তু এগ্রিগেটে তিনি ফেল। ইন্ডিয়ান প্ল্যানিং কমিশন একটা রিপোর্ট দিয়েছে, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের একমাত্র তুলনা চলে বিহার এবং উড়িষ্যার সঙ্গে, mid-term appraisal has been made by the Planning Commission of India in 1995 on the report published 21st July, 1995 in the Statesman. সব ব্যাপারেই আপনারা পরিসংখ্যান দিয়ে বলতে পারেন আপনারা ফার্স্ট, কিন্তু রেজাল্টে আপনারা জিরো। এর চেয়ে লজ্জা আপনাদের আর কি আছে? আমরা বলছি, আমাদের কেন্দ্রীয় সরকারের অর্থনীতিতে ভুল থাকতে পারে। গ্রামের প্রতি আমরা নজর দিতে পারিনি। কিন্তু আজকে গ্রামের অর্থনীতিকে জোরদার করার জন্য কেন্দ্রীয় সরকার অনেক রকম স্কীম নিয়েছেন। রাজ্যের অর্থমন্ত্রী আপনার নিজস্ব স্কীম আছে কি গ্রামের জন্য? অর্থনীতিকে জোরদার করার জন্য। কিন্তু গ্রামের জন্য কেন্দ্রীয় সরকারের অনেক স্কীম আছে, জওহর রোজগার যোজনা, এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম, আই.আর.ডি.পি. স্কীম, ইন্দিরা আবাসন প্রকল্প, নেহেরু রোজগার যোজনা, সোসাল আপলিফট্‌মেন্ট স্কীম, প্রধানমন্ত্রী যোজনা, এই রকম কেন্দ্রীয় সরকারের প্রচুর স্কীম আছে। একটা বছরে গ্রামের

উন্নতির জন্য ৫০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে, যার মধ্যে ৩০০ কোটি খরচ হয়নি বলে ফেরত পাঠাতে হয়েছে। এর পরেও আপনি বলবেন আপনি ফার্স্ট, আপনার প্রোমোশন হয়েছে। আপনি বলেছেন জেলার স্বাক্ষরতা কর্মসূচি ৭০ পারসেন্ট হয়েছে, এটা আপনার মনগড়া কথা, এটা হতে পারেনা। এই ব্যাপারে রিপোর্ট দিয়েছে পশ্চিমবঙ্গ সরকারের ব্যুরো অ্যাপলায়েড ইকনমিক্স এন্ড স্ট্যাটিসটিক্স। সেই সঙ্গে আবার বিমান বসুর স্বাক্ষরতা সমিতি একটা রিপোর্ট দিয়েছে, তাতে বলছে, বর্ধমানের মতো জেলা যেখানে বামফ্রন্ট শক্তিশালী, সেখানে ১৯৮১-৮২ সালে প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ছিল ৩,৩৯০ ; ১৯৮৮-৮৯ সালে সেটা বেড়ে দাঁড়ায় ৩,৭৭০, আবার ১৯৯১-৯২ সালে সেই সংখ্যা দাঁড়ায় ৩,৬৯০ ; আবার ১৯৯৪-৯৫ সালে বলা হচ্ছে প্রাথমিক স্কুলের সংখ্যা ৩,৭৮২। এই রকম হিসাব সেখানে দেখা যাচ্ছে মেদিনীপুর জেলার পাঁচটি মহকুমার মধ্যে ২৯টি গ্রামে কোন স্কুল নেই, জেলার মধ্যে ১৪৩টি স্কুলের কোনও ঘর নেই।

[4-50—5-00 p.m.]

আর বলছেন প্রতিটা জেলা। আরও রিপোর্ট আছে। বর্ধমান জেলার রিপোর্ট আছে। যখন ক্লাস ফোরে এখনও পর্যন্ত যে ড্রপ আউট হচ্ছে তা ভয়াবহ। এর ফলে একটা জেনারেশন নিরক্ষরতার দিকে চলে যাচ্ছে। এর জন্য সরকার যদি ভাবিত না হয় তাহলে সবটাই পরিসংখ্যানে থেকে যাবে। পরিসংখ্যান ৭০ বলছেন- ৭০ জন সাক্ষরযুক্ত বলুন, পরিসংখ্যানে চ্যাম্পিয়ন হওয়া যায়। বাস্তবে স্কুল নেই, বোর্ড নেই, বই নেই। আজকে এই দিকে নিরক্ষরতার জন্য কোটি কোটি টাকা খরচ হচ্ছে। যারা আজকে ভলান্টিয়ারি ক্যাম্প করছে, তারা আজকে টাকা পাচ্ছেন না। এই অবস্থায় সাক্ষরতা কখনও সার্থকভাবে হতে পারছে না। এটা আপনাদের পরিসংখ্যানে, বক্তৃতায় বলা যায়। বাস্তবে কোনও মিল নেই। মানব বাবু বললেন যে আমরা ৪২ আর আপনারা ২৪০। এটা তো চোখেই দেখা যাচ্ছে this statistics may be accepted by all. কিন্তু নোটিশেবল কোনও উন্নতি পশ্চিমবাংলায় হচ্ছে না। পশ্চিমবাংলায় রাস্তা নেই, জল নেই, হাসপাতালে ডাক্তার নেই, ওষুধ নেই। তাহলে এখানে এই পরিস্থিতিতে কি করে শিল্পায়ন হবে? শিল্পায়ন হওয়ার পরিস্থিতি কি এখানে আছে? পশ্চিমবাংলায় সরকার নিয়োজিত করেছিলেন জাপানি এক অর্গানাইজেশনকে, সে বলছে শিল্পায়ন এখানে হতে পারে? পশ্চিমবাংলায় রিপোর্ট দিয়ে বলছেন industrial infrastructure in West Bengal is totally nill. কেন রাস্তা নেই, জল নেই, বিদ্যুত নেই? বিদ্যুত সারপ্লাস তার ডিস্ট্রিবিউশন নেই। ঘন্টার পর ঘন্টা লোডশেডিং। তাহলে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হওয়ার আর কি ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার দেশের পক্ষে কি প্রয়োজন আছে। সে জন্য আমরা বলছি ৯৩ সালে বামফ্রন্ট সরকার বিকল্প অর্থনীতি, বিকল্প শিল্পনীতি ঘোষনা করেছিলেন জ্যোতিবাবু। আজকে প্রায় তিন বছর হয়ে গেলো কোথায় নতুন শিল্পনীতি। নতুন শিল্প বলতে কি আমরা বুঝব যে জেলায় জেলায় কোনও শিল্পের নাম করে জমি অধিগ্রহন হয়েছে, কোথায় ভিত্তি প্রস্তর হয়েছে? আজকে পূর্ণেন্দু চট্টোপাধ্যায়ের হলদিয়া পেট্রো-কেমিকেলের বক্তব্যটা কি আছে? হলদিয়া করতে গেলে সাড়ে তিন হাজার

কোটির জায়গায় পাঁচ হাজার কোটি টাকা লাগবে। তার মধ্যে রাজ্য সরকারের দান কত? ইন্ডিয়ান ফিনানসিয়াল ইন্সটিটিউশনের দান কত? দেখতে গেলে দেখা যাবে সাড়ে তিন হাজার কোটি টাকা কোথা থেকে আসবে? এই পরিসংখ্যান মানুষের কাছে বিশ্বাসযোগ্যতা প্রমাণ করতে পারছে না। রাজ্যের অর্থমন্ত্রী প্রায় দু তিন মাস আগে বলেছিলেন যে আগস্ট মাসে পেট্রোকেমিকেলের কাজ পুরো দমে শুরু হবে। আমি কন্সটিটিউয়েন্সির জেলার এম.এল.এ.। সেখানে কি কাজ হচ্ছে? একটা প্রাচীর দেওয়া হচ্ছে, মাটি খোঁড়া হচ্ছে। এই হচ্ছে পেট্রো-কেমিকেলের তিন বছরের কাজ যেখানে পাঁচ হাজার কোটি টাকা সেখানে বাই-প্রোডাক্টস ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হবে? তার কোনও পরিসংখ্যান নেই। কি জিনিস হবে এই সম্বন্ধে কোনও আইডিয়া কোনো শিল্প দিতে পারে না। কিন্তু ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করপোরেশনের ম্যানেজিং ডিরেক্টর স্বপন চক্রবর্তী একটা ডিবেটে ভালো বক্তৃতা দিলেন। তিনি বলছেন যে পশ্চিমবাংলাকে আমরা তিনটে জোনে ভাগ করেছি। হলদিয়া একটা জোন, উত্তরবাংলা একটা জোন, বর্ধমান একটা জোন। বলছেন হলদিয়াকে জোন করে ওখানে পেট্রো-কেমিকেল প্রোডাকট্স হওয়ার জন্য একটা ইন্ডাস্ট্রিয়াল পয়েন্ট হবে। আবার বর্ধমানকে বলছেন ইন্ডাস্ট্রিয়াল পয়েন্ট করবার জন্য বিভিন্নভাবে ফারটিলাইজেশনের দিকে যাওয়ার জন্য চেষ্টা করছি। এই তিনটে জোনের কোন্ কোন্ জোনে কি কাজ হয়েছে? ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করপোরেশন এর চেয়ারম্যান আমাদের সোমনাথবাবু। যিনি মানুষ সাক্ষর করার জন্য বিখ্যাত। আজকে আমি তাই মনে করি পশ্চিমবাংলায় যে স্লোগান যে শিল্পায়ন দু হাজার সালের মধ্যে- এই ইনফ্রাস্ট্রাকচারে যদি শিল্প হয়, তাহলে অনেক উন্নত রাজ্যে, তাহলে শিল্পের সীমা পরিসীমা ছাড়িয়ে যাওয়া উচিত। কারণ জ্যোতি বাবু বারবার বলছেন যে আমাদের রাস্তা নেই, জল নেই, কোনও কমিউনিকেশন নেই।

(মাইক অফ হয়ে যায়)

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৬-৯৭ সালের যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। এইজন্য সমর্থন করছি যে, মাননীয় অর্থমন্ত্রীর বাজেটে দেখলাম যে কোনও ঘাটতি না রেখেই এই বাজেট পেশ করেছেন। আজকে কেন্দ্রীয় সরকার যে অবস্থায় দেশকে নিয়ে যেতে চাইছেন, আজকে শেয়ার কেলেঙ্কারি, বোফর্স কেলেঙ্কারি, চিনি কেলেঙ্কারি, টেলিকম কেলেঙ্কারি, হাওলা কেলেঙ্কারি, এই সমস্ত কেলেঙ্কারি করার পরে আজকে সাধারণ মানুষ বিপর্যস্ত হয়ে পড়েছে। তাতে আমাদের পরিকাঠামো ভেঙে পড়েছে। এবং জিনিষপত্রের দাম বেড়ে গেছে এবং তাতে গরিব মানুষ বিপর্যস্ত হয়ে পড়েছে। তাই আমরা বলতে চাই মাননীয় অর্থমন্ত্রী সাধারণ মানুষের দিকে তাকিয়ে আজকে এই বাজেট করেছেন, সেইজন্য উনি অভিনন্দনযোগ্য। আজকে কৃষির ক্ষেত্রে বলতে চাই যে, সত্যিই আমরা কৃষিতে প্রথম হয়েছি। জাতি উপজাতি, তফসিলি জাতিদের জমি বন্টনের ক্ষেত্রে আমরা সফল হতে পেরেছি। কৃষির ক্ষেত্রে যে উৎপাদন বেশি হয়েছে এর কারণ হচ্ছে সেচ ব্যবস্থা, বিদ্যুৎ ইত্যাদিতে উন্নতি হয়েছে।

ফসলের মানও উন্নতি করতে পেরেছি। দারিদ্রসীমা আর নেই। আজকে কৃষকদের মজুরি হিসাব ছিল ১৯ টাকা। সেটা এখন দাঁড়িয়ে গেছে ৩০ টাকায়। আজকে ভূমিসংস্কারের দিকেও আমরা উন্নতি করেছি। আমরা পঞ্চায়েত এবং পৌরসভার মাধ্যম দিয়ে ভূমিসংস্কার মাধ্যম যেভাবে আমরা করতে পেরেছি এটা পশ্চিমবঙ্গের গৌরব। আপনারা বলছেন যে আমরা মৎস্যজীবীতে প্রথম হয়েছি। প্রথম না হলে আমরা কি করে প্রাইজ পেলাম? এটা আপনাদের জানা দরকার। বনসৃজনের কথা বলছেন? আপনাদেরই তো মন্ত্রী রাজীব গান্ধী এখানে এসে সুনাম করে গেছেন পশ্চিমবঙ্গের। আজকে আপনারা বলছেন ১ বছরের মধ্যে জিনিসপত্রের দাম কমিয়ে দেবেন। কিন্তু প্রতিশ্রুতি দিই না। আমরা নিজেদের সীমিত ক্ষমতার মধ্যেই আমরা এগিয়ে চলেছি। সাধারণ মানুষ যাতে উপকৃত হন, সেই ব্যবস্থাই করেছেন মাননীয় অর্থমন্ত্রী। এই জন্যই তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আর একটা কথা বলছি যে, স্বাস্থ্য ক্ষেত্রে আমাদের দুর্বলতা আছে। এখানে যাতে আরও উন্নতি হয় তার জন্য আমরা স্বাস্থ্যমন্ত্রীর কাছে বলছি। আর শিশু মৃত্যুর রিপোর্ট দেখলাম। শিশু মৃত্যুর হার অন্যান্য রাজ্যের থেকে কম। আপনারা বলছেন শিশু মৃত্যুর হার বেশি, আমার মনে হয়েছে কম। আমাদের যুব সমাজকে টিভি মাধ্যম নষ্ট করে দিচ্ছে এবং মাদকতার ভিতর দিয়ে যুব সমাজ ধ্বংসের দিকে এগোচ্ছে। এই ব্যাপারে অর্থমন্ত্রীকে দৃষ্টি দেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

[5-00—5-10 p.m.]

বন্যার ক্ষয়-ক্ষতির জন্য কেন্দ্রের যে বরাদ্দ দেওয়ার কথা তা ঠিকমতো পৌঁছায় না। আমরা নিজেরা খরা, বন্যার মোকাবিলা করি। ক্ষুদ্রশিল্প, কুটিরশিল্প, বৃহৎ শিল্প যেগুলো সব বন্ধ হয়ে যাচ্ছে। বেকার সমস্যা দূর করার জন্য বামফ্রন্ট সরকার শিল্পের দিকে নজর দিয়েছেন। কিন্তু সামনে ইলেকশনের কথা মাথায় রেখে বিরোধীরা মিথ্যা অপবাদ দিচ্ছেন। আমি আমাদের রাজ্যসরকারের যে বাজেট সেই বাজেটকে সমর্থন করে এবং সকলকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৬-৯৭ সালের প্রথম ৪ মাসের জন্য যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন সেই ব্যয়বরাদ্দকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে বিশেষ করে বলতে চাই যে গোটা ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গে ১৯ বছর ধরে বামফ্রন্ট সরকার তার অর্থনৈতিক উন্নয়নমূলক কাজ সগর্বে করে যাচ্ছেন। এই যে কাজ করে যাচ্ছেন সেটা বিরোধীপক্ষের ঈর্ষার কারণ। আমি আশা করেছিলাম তারা গঠনমূলক বক্তব্য রাখবেন, কিন্তু তাঁদের কাছ থেকে গঠনমূলক কোনও বক্তব্য পেলাম না। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে যে কাজ করেছেন তা উল্লেখের দাবি রাখে। ক্ষেতমজুরদের মজুরি বেড়েছে, তাঁদের মজুরি প্রায় ২৫-৩০ টাকায় আসতে পেরেছে। প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী এবং বর্গাদারদের স্বার্থে বামফ্রন্ট সরকাব পঞ্চায়েতগুলোকে সঙ্গে নিয়ে তার কাজ রূপায়ণের চেষ্টা করেছেন এবং তার সফল রূপায়ণের ফলে বর্গাদারদের রেকর্ডিং করা গেছে। এখন ১৪.৬৬ লক্ষ বর্গাদারদের রেকর্ডিং হয়েছে।

তার সাথে সাথে খাসজমি পুনর্বন্টন করা হয়েছে, তাতে দেখেছি ২২.৭১ লক্ষ খাসজমি ক্ষেতমজুর, ভূমিহীন মানুষদের মধ্যে বিলিবন্টন করা হয়েছে। এতে মোট ৩৭.৩৭ লক্ষ পরিবারকে জমি দেওয়া হয়েছে। প্রত্যেক পরিবারের ৫ জন লোক ধরলে অর্থাৎ বাবা, মা, স্বামী, স্ত্রী, সন্তান ইত্যাদি ধরলে অন্তত ১৬৬.৬৫ লক্ষ মানুষের গ্রাসাচ্ছাদন করা সম্ভব হয়েছে। এছাড়া ক্ষুদ্র ও কুটিরশিল্পের উন্নতির জন্য সাহায্য করা হয়েছে। পশ্চিমবঙ্গের ক্ষুদ্রশিল্প, কুটিরশিল্প ভারতের মধ্যে উল্লেখযোগ্য স্থান লাভ করেছে। তন্তুশ্রী, মঞ্জুশ্রী ঈর্ষার কারণ হয়ে দাঁড়াচ্ছে। কৃষির উন্নতির জন্য কৃষকদের মধ্যে সার, বীজ, কৃষি উপকরণ, যন্ত্রপাতি ইত্যাদি দেওয়ার ফলে বর্তমানে খাদ্যশস্য উৎপাদন অনেক বেড়ে গেছে। পশ্চিমবঙ্গ হেক্টর প্রতি খাদ্যশস্য উৎপাদনে ভারতের মধ্যে প্রথম স্থান অধিকার করেছে। খাদ্যশস্যের সঙ্গে সঙ্গে অন্যান্য যেসমস্ত জিনিস আছে, সেইসমস্ত উৎপাদন করার জন্য আজ উল্লেখযোগ্য ভূমিকা পালন করে চলেছে বামফ্রন্ট সরকার। স্বাভাবিকভাবেই বিরোধী পক্ষের বক্তাদের গায়ে লাগবে। মাননীয় সুকুমারবাবু বিকল্প অর্থনীতির কথা বলে কটাক্ষ করলেন। বিকল্প অর্থনীতির প্রস্তাবে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দেওয়া হয়েছিল। তার মধ্যে ভূমিবন্টন প্রধান শর্ত। তার সঙ্গে সঙ্গে কালো টাকা যাতে উদ্ধার করা যায় তার ব্যবস্থা। ক্ষুদ্র সঞ্চয়ের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ রেকর্ড করেছে। ক্ষুদ্র সঞ্চয় ধরা ছিল ১,৬০০ কোটি টাকা। গোটা ভারতবর্ষের ক্ষেত্রে যদি এটা উৎসাহিত করা যেত, তাহলে বিকল্প অর্থনীতির পথে যাওয়া যেত। এর সঙ্গে সহযোগিতা করা নিশ্চয় প্রয়োজন আছে। চীন-এর কথা বলেছেন, তারা ডাঙ্কেলের কাছ থেকে অর্থ নিয়েছে, এটা কটাক্ষ করেছেন। হ্যাঁ, তারা নিজেরা চেয়েছিল। আমরাও চেয়েছিলাম গোটা ভারতবর্ষে কি প্রাকৃতিক সম্পদ কম আছে? কৃষিযোগ্য জমি কি কম আছে? মানব সম্পদ কি কম? প্রযুক্তি কি কম? এসব মিলিয়ে যদি আমরা নিজের পায়ে দাঁড়িয়ে আই.এম.এফ., বিশ্ব ব্যাঙ্কের সাথে বারগেনিং করতে পারতাম, তাহলে এই ঘৃণ্য শর্তে তাদের কাছে আমাদের সমর্পন করতে হোত না। যদি বাংলাদেশের সঙ্গে সহযোগিতা করতে পারতাম, পাকিস্তানের সঙ্গে সু-সম্পর্ক থাকলে সহযোগিতা করতে পারতাম, দ্বি-পাক্ষিক চুক্তি করতে পারতাম। এটাই পথ। এই পথে না গিয়ে ঘৃন্য শর্তে প্রয়োগ করেছেন, নিজেদের বিদেশিদের কাছে সমর্পন করেছেন বিশ্বব্যাঙ্ক,-এর কাছ থেকে, আই.এম.এফ.এর কাছ থেকে লোন নিয়ে। এটা কি সমর্থন করছেন? আমাদের রাষ্ট্রের কল-কারখানাগুলো ব্যপকভাবে বন্ধ হয়ে যায়। ব্যাঙ্ক, শিল্পের শেয়ারগুলি বিদেশি ব্যাঙ্কের মালিকানায় চলে যায়। ৫১ পার্সেন্ট শেয়ার তারা কিনে নিচ্ছে। শেয়ার কেলেঙ্কারিতে ১২ হাজার কোটি টাকা নয়-ছয় হয়ে গেল। হর্ষদ মেহেতার মতো একটা লোক, যে একটা ক্ল্যারিক্যাল পোস্টে কাজ করত, সে কয়েক হাজার কোটি টাকার মালিক হয়ে গেল। আপনারা কি এটা সমর্থন করছেন? হাওলা কেলেঙ্কারির মত কেলেঙ্কারি আমাদের দেশে হয়ে গেল। একটু ভাবুন, আপনাদের কাছে বিনয়ের সঙ্গে আবেদন, একশ বছরের বেশী হ'ল আপনাদের দলের বয়স, কোথায় নিয়ে যাচ্ছেন দেশটাকে। প্রধানমন্ত্রী সহ মন্ত্রীসভার অন্যান্য সদস্যরাও বিভিন্ন কেলেঙ্কারির সঙ্গে জড়িত। হাওলা, চিনি, শেয়ার কেলেঙ্কারি. বিভিন্ন কেলেঙ্কারির সঙ্গে জড়িত। আপনারা রাজনীতি করছেন করুন, কিন্তু দেশটাকে যে

ব্যবসার আখড়া করে তুলছেন দুর্বৃত্তায়ন নিয়ে এসেছেন। আমরা জানি সুশীল শর্মা, চন্দ্র—স্বামীর কথা। আমরা জানি চন্দ্রস্বামীর কথা না হলে প্রধানমন্ত্রী এক পাও চলতে পারেন না। এটা কি রাজনীতি? এটা ভাবতে আমাদের মাথা হেঁট হয়ে যায়—কোন্ জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। ভারতবর্ষে যে সংসদীয় ব্যবস্থা তৈরি হয়েছে, এতে পার্লামেন্ট একটা পিলার, তা গণতান্ত্রিক ব্যবস্থাকে বাঁচিয়ে রাখে। এখন দেখছি এই সংসদীয় ব্যবস্থাকে শেষ করে দিচ্ছেন। গোটা পার্লামেন্টারি ব্যবস্থাকে নষ্ট করে দিয়ে ডাঙ্কেল, গ্যাট চুক্তি করা হচ্ছে। এটা নিয়ে প্রশ্ন উঠবে। আপনারা বলুন না প্রধানমন্ত্রীকে সুপ্রীম কোর্টে কেস করতে। কেন করছেন না বলুন তো? যে জায়গায় আমাদের দেশটাকে নিয়ে যাচ্ছেন, সেই পরিপ্রেক্ষিতে বলতে চাই, বিকল্প অর্থনীতির কথা বামফ্রন্টের পক্ষ থেকেই বলা হয়েছে, এটা গ্রহণযোগ্য। ডাঙ্কেল প্রস্তাবে একটা চুক্তি হয়েছে, তাতে আমরা সাক্ষর করি। কিন্তু মেকসিকো, আর্জেন্টিনা, ব্রাজিল, এসব দেশ কি খুব পিছিয়ে আছে?

[5-10—5-20 p.m.]

আর আমরা বলতে পারি, জাপানের মতো দেশে সেখানে বেকার সমস্যা বাড়ছে, আমেরিকার খরচ বাড়ছে, ইংল্যান্ডের খরচ বাড়ছে। সুতরাং পুজিবাদি দুনিয়ার মধ্যে যে সঙ্কট দেখা দিয়েছে আমাদের মধ্যে সেই সঙ্কট ঘনীভূত হচ্ছে। সোভিয়েত ধ্বংস হয়ে গেছে। পরবর্তী ক্ষেত্রে সেখানে নির্বাচন হচ্ছে। লাতভিয়া, এস্তোনিয়া, রাশিয়ায় নতুন নতুন নির্বাচন হচ্ছে। আবার পুঁজিবাদের বিরুদ্ধে বিকল্প ব্যবস্থা কায়েম করার জন্য কোথাও কোথাও এগিয়ে যাচ্ছে। পোল্যান্ড তেমনি ভাবেই পুঁজিবাদের বিকল্প সমাজতন্ত্র ব্যবস্থা কায়েম করার দিকে এগিয়ে যাচ্ছে। গোটা ভারতবর্ষের ক্ষেত্রে যদি আমরা চিন্তা করি তাহলে আমাদের এই অর্থনীতি বিদেশিদের কাছ থেকে লোন নিয়ে দেশকে বিকিয়ে দেওয়ার অর্থনীতিকে ভারতবর্ষের মানুষ মেনে নিতে চাচ্ছে না। এজন্য ৪।৫ বার সারা ভারতে শিল্প ধর্মঘট হয়েছে। কাজেই যতই চিৎকার করেন এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে আর যতই খিস্তি-খেউড় করুন এবং যে সমস্ত পত্র-পত্রিকা আছে আপনাদের পক্ষে-আগামী দিনে যে নির্বাচন আসছে সেই সময় আপনারা দেখবেন ভারতবর্ষের সাধারন মানুষ ঘৃণাভরে কোথায় আপনাদের ফেলে দেয়। আর অপর দিকে যে বিকল্প ব্যবস্থা তৈরি হচ্ছে তাতে আগামী দিনে নতুন নেতৃত্ব দেবে এবং গোটা ভারতবর্ষকে রক্ষা করার জন্য সেই ভাবে এগিয়ে আসবে। সেই জন্য এখানে যে বাজেট বরাদ্দ উপস্থিত করা হয়েছে, গোটা পশ্চিমবাংলার উন্নয়নমূলক কাজকে রক্ষা করার জন্য, এগিয়ে নিয়ে যাবার জন্য, সেই বরাদ্দকে আমি সমর্থন করছি। আমরা জানি আজকে আমাদের এখানে শিল্পে আরও বেশি অগ্রগতি হত। আপনাদেরও অনেকে বললেন হলদিয়া সম্পর্কে। কিন্তু দীর্ঘদিন ধরে ঐ প্রকল্প আপনারা আটকে রেখে দিলেন এবং সেই জন্য হলদিয়ায় শিল্প হতে পারল না। প্লাস্টিক শিল্প সহ অন্যান্য শিল্পে আমাদের অগ্রগতি হওয়া উচিৎ ছিল এবং হত। কিন্তু আপনাদের ঐ সমস্ত কু-মতলবের জন্য এটা হতে পারে নি। স্বাভাবিক ভাবেই এই বাজেট বরাদ্দ সমর্থন করছি এবং বিরোধীদের যে বক্তব্য তাকে ঘৃণাভরে প্রত্যাখান করছি।

**শ্রী সঞ্জিবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের অর্থমন্ত্রী গত ২৩ তারিখে যে বাজেট এই সভায় পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি, সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি। সেই বাজেট বক্তৃতায় তিনি বলেছেন অনেক কিছুতে তারা নাকি ফার্স্ট হয়েছেন। চালে ফার্স্ট হয়েছেন- এটাও উনি বলেছেন। ওনার সমর্থনে আজকে মাননীয় মানববাবু, সি.পি.এম.-এর বড় নেতা তিনিও বললেন। আজকে ২৬ তারিখ, ২৩ তারিখে উনি বাজেট প্লেস করেছেন। কিন্তু স্যার, আমি ২৫ তারিখ-এর আজকাল পত্রিকার প্রথম পাতার একটা খবর বলছি- আজকাল তো সি.পি.এম.-এর মুখপত্র গণশক্তির সেকেন্ড এডিশন। প্রথম পৃষ্ঠাতে লেখা আছে- রাজ্যের অর্থমন্ত্রী বুক বাজিয়ে বলছেন, আমাদের রাজ্য চাল উৎপাদনে প্রথম, সেই রাজ্যে ২৫ তারিখের কাগজের প্রথম পৃষ্ঠায় বেরোচ্ছে ৩, ৫, ও ৭ বছরের তিনটে ছেলে-মেয়েকে মা নিজের হাতে বিষ খাইয়ে নদীতে ছুঁড়ে ফেলে দিলো। এইভাবে তাদের খুন করা হল। এবং কোথায় সেই জায়গা? বাংলার বাইরে নয়! মেদিনীপুর জেলার খড়গপুরের কেশপুর গ্রামে। আভাদেবী চৌহান ঐ মহিলার নাম। কিন্তু আপনাদের বাজেট বক্তৃতায় এই বাস্তব কথা বলা হয়নি। এটা আপনি দয়া করে যদি উত্তর দিতে পারেন তাহলে খুশী হব। আপনি বাজেট বক্তৃতায় খুব স্পষ্ট ভাষায় বলেছেন কেন্দ্রীয় সরকার দেশটাকে বিদেশি ঋণে বিকিয়ে দিচ্ছে, ইউ আর ভেরি মাচ্ কনসার্ন অ্যাবাউট দিস, একজন ভারতবাসী হিসাবে আমারও এই বিষয়ে এক মত হওয়া উচিত। কিন্তু রাজ্যের অর্থমন্ত্রী মহাশয় পশ্চিমবাংলার মানুষ আপনাদের হাতে ক্ষমতা তুলে দিয়ে কি পেল? আপনার জমানায় এ রাজ্যে ঋণের পরিমান কত, সেটা আপনার বাজেট বক্তৃতায়, বাজেট বিবৃতিতে কোনও জায়গায় উল্লেখ করতে পেরেছেন? আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই এই রাজ্যে ১৮ বছর আপনার বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকার পরও ঋণের পরিমাণ ২৫ হাজার কোটি টাকা। ১৯৭৭ সালে আপনাদের ভাষায় বুর্জোয়া কংগ্রেস সরকার যখন চলে গেল তখন এ রাজ্যে ঋনের পরিমান ছিল ১২৩ কোটি টাকা। আপনাদের দয়ায় দাঁড়িয়েছে ২৫ হাজার কোটি টাকা, এই হচ্ছেন অর্থমন্ত্রী, এই হচ্ছে অর্থমন্ত্রীর সাফল্য। ভারতবর্ষের কোন অর্থমন্ত্রী পিয়ারলেস্ থেকে টাকা নিয়ে রাজ্য সরকারি কর্মচারিদের মাহিনা দিচ্ছেন? আপনি অনেক বিষয়ে প্রথম, দয়া করে লিখলেন না কেন আপনারাই প্রথম একটা ফিনান্সিয়াল ইনস্টিটিউশন থেকে টাকা নিয়ে রাজ্য সরকারি কর্মচারিদের মাহিনা দিয়েছেন, আমি বলছি এটাই আপনার ডিসক্রেডিট। আপনাকে আর কোনও ইনস্টিটিউশন লোন দেবে না। আপনারা বিশ্বাসযোগ্যতা হারিয়েছেন, ইউ হ্যাভ লস্ট ইয়োর ক্রেডিবিলিটি। আপনারা আবার কেন্দ্রীয় সরকারের সমালোচনা করেন, যেখানে সমালোচনা করার সেখানে নিশ্চয়ই করবেন, কিন্তু আজকে রাজ্য সরকারের যে দিকটা বেশি করে লক্ষ্য করার বিষয় যে, আর একটাও ফিনান্সিয়াল ইনস্টিটিউশন আর আপনাকে লোন দেবে না, আপনি বিশ্বাসযোগ্যতা হারিয়েছেন। আপনি নিশ্চতভাবে উল্লেখ করেছেন গ্যাট চুক্তি এবং বাজারি অর্থনীতির জন্য আমাদের দেশটা দুর্নীতিতে ভরে গেছে। এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়, আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই মালদা এবং মেদিনীপুর জেলায় প্রাইমারিতে শিক্ষক নিয়োগে দুর্নীতি হলো। সুপ্রীম কোর্টের ভাষায় বলছি "উই ফাইন্ড দ্যাট অল্ নর্মস্ ফর ফেয়ার প্লে

অ্যান্ড অ্যাডহ্যারেন্স টু রুলস্ হ্যাভ বীন গিভিন টু গুডবাই ইন প্রিপেয়ারিং দা প্যানেল"। সুপ্রীমকোর্ট থেকে সার্টিফিকেট পাওয়ার পরও এ রাজ্যের কমরেডরা মাথা উঁচু করে সমালোচনা করে বলেন কি দিয়েছে কেন্দ্রীয় সরকার, কোনও কিছুই নেই ভারতবর্ষে। সুপ্রীম কোর্ট রায় দিয়েছেন মালদা জেলার ক্ষেত্রে, আপনি পেয়েছেন কিনা জানি না, আমি আবার বলছি আজকে একটা মাধ্যমিক শিক্ষক অ্যাপয়েন্টমেন্ট করতে হলে সেখানে সি.পি.এম. হোক, কংগ্রেস হোক, তাকে এক লক্ষ টাকা দিতে হয়। এতো হাওলার বাবা চলছে আপনাদের রাজত্বে। এক লক্ষ টাকা না দিলে কারোর চাকরি হবে না। আপনারা আবার দুর্নীতির কথা বলেন। আপনি বলেছেন আমাদের রাজ্যে ৫০ লক্ষ অতিরিক্ত বেকার হয়েছে। আমি বলছি ৩ কোটি ৬০ লক্ষ রেজিস্টারভুক্ত বেকার আছে। আপনি সারা ভারতবর্ষের মধ্যে প্রথম। আপনার জামানায় মৎস্য উৎপাদনে প্রথম।

[5-20—5-27 p.m.]

মাননীয় অর্থমন্ত্রী, আপনি যখন লেখেন, 'আমরা মাছ উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে প্রথম,' তখন এটাও লেখেননা কেনও যে, আপনারা কত ছেলেকে চাকরি দিয়েছেন এবং চাকরি দেয়ার ক্ষেত্রে কোন্ স্থান অর্জন করেছেন? ১৯৮৮ সাল থেকে ১৯৯৩ সাল পর্যন্ত কর্মসংস্থান তথা চাকরির রেখা-চিত্রটার কার্ভটি কি চেহারা নিয়েছে, ওপর দিকে উঠছে, না নীচের দিকে নামছে তা নিশ্চয়ই আপনি ইক্‌নমিক্‌সের লোক, আপনি জানেন। মাননীয় অর্থমন্ত্রী, ১৯৮৮ সালে চাকরির ভেকেন্সি নোটিফায়েড হয়েছিল ২২,০০০, আপনারা চাকরি দিয়েছিলেন ১২,২৫৮ জনকে। ১৯৮৯ সালে চাকরি দিয়েছেন ৯,৯৮৪ জনকে, ১৯৯০ সালে চাকরি দিয়েছেন ৯,৪৯৪ জনকে, ১৯৯১ সালে চাকরি দিয়েছেন ৮,৮৪৯ জনকে, ১৯৯২ সালে চাকরি দিয়েছেন ৭,৩২৯ জনকে এবং ১৯৯৩ সালে চাকরি দিয়েছেন ৫,৬৭৫ জনকে। অর্থনীতিতে ডক্টরেট অর্থমন্ত্রী রাজ্যের কর্মসংস্থানের এই রেখা-চিত্রটা কি বলছে? কার্ভটা কোন্ দিকে যাচ্ছে? পশ্চিম বাংলার মানুষ আশা করেছিল কার্ভটাকে আপনি ওপর দিকে নিয়ে যাবেন, কিন্তু আপনি নীচের দিকে নিয়ে এলেন! আপনি আপনার লিখিত ভাষণের এক জায়গায় বলছেন, "আমাদের দেশের মানুষের যা প্রয়োজন, তার একটি গুরুত্বপূর্ণ অংশ, উপযুক্ত পরিকাঠামোর সহায়তায়, অপেক্ষাকৃত কম খরচে এবং ব্যাপক কর্মসংস্থান সৃষ্টি করে, ক্ষুদ্র শিল্পের মাধ্যমেই তৈরি হতে পারে। তাই শিল্পনীতিতে একটি সামগ্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে সুনিশ্চিত করা প্রয়োজন ক্ষুদ্রশিল্পের সঙ্গে মাঝারি এবং বৃহৎশিল্পের উৎপাদনগত সম্পর্ক, যাতে আভ্যন্তরীন শিল্প কাঠামো সামগ্রিকভাবে সমান প্রতিযোগিতার দিকে যেতে পারে, দক্ষতা ও কম খরচে উৎপাদন ব্যবস্থা পরিচালিত হতে পারে এবং কর্মসংস্থান বৃদ্ধি পেতে পারে।" আপনাকে আমি স্ট্যাটিসটিক দিচ্ছি, আপনারা ক্ষুদ্রশিল্পের অবস্থা কি দাঁড় করিয়েছেন দেখুন- ৮-১২-৯৪ তারিখের গণশক্তি পত্রিকায় আপনি এই হিসাবটা দেখতে পাবেন, সেখানে বলছে ১৯৯১-৯২ সালে এ রাজ্যে ক্ষুদ্র শিল্প গড়ে উঠেছিল ১৭,৭৯৬টি, আর তাতে মোট কর্মসংস্থান হয়েছিল ৪২,৬৮৯টি। ১৯৯২-৯৩ সালে ক্ষুদ্র শিল্প গড়ে উঠেছিল ৬০,৫৯৪টি, তাতে কর্মসংস্থান হয়েছিল ২১,৩৬৬ জনের।

১৯৯৩ সাল থেকে ১৯৯৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত ২,৫০০টি ক্ষুদ্র শিল্প গড়ে ওঠে এবং তাতে কর্মসংস্থান হয় ১৫০০ জনের। এর থেকেই বোঝা যাচ্ছে ক্ষুদ্র শিল্পের কার্ভটা কোন্ দিকে যাচ্ছে। বামফ্রন্ট সরকারের নেতিবাচক মনোভাব সারা রাজ্যটাকে সর্বনাশের পথে নিয়ে যাচ্ছে। এখানে ট্রেড ইউনিয়ন নেতা শান্তশ্রীবাবু আছেন, তিনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যে, রাজ্যের শিল্প, বিশেষ করে সংগঠিত শিল্প ধ্বংসের দিকে যাচ্ছে। সংগঠিত শিল্প বৃদ্ধির হিসাবটা দিলেই এখানে তা বোঝা যাবে। সারা দেশের মধ্যে ১৯৭০-৭১ সাল থেকে ১৯৯০-৯১ সালে সংগঠিত বেসরকারি শিল্প বৃদ্ধির হারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সর্বনিম্ন স্থানে অবস্থান করছে। পশ্চিমবাংলায় এই হার হচ্ছে .৪২, বিহারে ১.৫৯ এবং উড়িষ্যায় ৩.৩৫। সারা দেশে এমন কোনও রাজ্য নেই যেখানে এই হার পশ্চিম বাংলার হার .৪২-এর চেয়ে কম। এই সব ঘটনাকে এড়িয়ে গিয়ে কোথায় মাছ উৎপাদনে প্রথম হয়েছেন, সেটাকেই বড় করে দেখাচ্ছেন। অথচ আমরা আমাদের ক্যানটিনে কোন্ দিন পশ্চিমবাংলার মাছ খেতে পাই না। আপনারা বিদ্যুত নিয়েও এখন অনেক কথা বলছেন। অথচ ফরোয়ার্ড ব্লকের মাননীয় সদস্য নিশিকান্ত মেহেতার অনুমোদিত প্রশ্ন ২২৫-এর উত্তরে মাননীয় বিদ্যুত মন্ত্রী এখানে জানিয়েছেন- ১৯৯২-৯৩ সালে পুরুলিয়া জেলায় ১২৪টি রিভার লিফ্ট ইরিগেশন স্কীমের মধ্যে ১১৯টি স্কীমই ডিজেলের দ্বারা চালিত এবং ৫টি মাত্র ইলেকট্রিক দিয়ে চলে। আর আমাদের রাজ্যে বিদ্যুত নাকি উদ্বৃত্ত! বেল পাকলে কাকের কি? এখন পশ্চিম বাংলার গ্রামের মানুষ বলছে, 'কাকে দিয়েছি রাজার পাঠ, আর কাকে দিয়েছি পশ্চিমবাংলার অর্থনীতির দায় দায়িত্ব! সে তো পশ্চিমবাংলাকে সর্বনাশের দিকে ঠেলে দিচ্ছে।' এই কথা বলে আপনার বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## The 88th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 88th Report of the Business Advisory Committee as follows.

| | | | |
|---|---|---|---|
| 26.2.96, Monday: | (i) | General Discussion on Budget | ... 4 hours |
| | (ii) | Presentation of Supplementary Estimates for the year 1995-96 | |
| 27.2.96, Tuesday: | (i) | The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) | ... 1 hour |
| | (ii) | The West Bengal Land (Requisition & acquisition) (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) | ... $\frac{1}{2}$ hour |
| | (iii) | General Discussion on Budget | ... 4 hours |
| | (iv) | Motion for Vote on Account | |

| | | | |
|---|---|---|---|
| 1.3.96 Friday: | (i) | The West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) | ... 1 hour |
| | (ii) | The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) | ... 1 hour |
| | (iii) | The West Bengal Fire Services (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) | ... 1 hour |
| | (iv) | The West Bengal Sales Tax (Amendment) Bill, 1996 (Introduction, Consideration & Passing) | ... 1 hour |
| | (v) | The Bengal Nurses (Amendment) Bill, 1996 | ... $\frac{1}{2}$ hour |

N B Programme of Business for 28th and 29th February, 1996 remain unchanged

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 88th Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

**Shri Md. Mahamuddin :** (Not present.)

**Dr. Asim Kumar Dasgupta :** In terms of Article 205 of the Constitution I beg to present before the House a statement showing the supplementary expenditure for the year 1995-96 amounting to Rs. 9,94.64 cores of which the charged items account for Rs. 8.08 crores and the voted items Rs. 9,86.56 crores in the booklet demands for supplementary grants 1995-96" circulated to the Hon'ble members details of the supplementary estimates and the reasons therefor had been given.

**Mr. Speaker :** Hon'ble Members, cut motion on demands for supplementary grants will be received upto 12 noon, Tuesday the 27-2-96.

## Adjournment

The House was then adjourned at 5-27 p.m. till 11-00 a.m. on Tuesday the 27th February, 1996, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 27th February, 1996 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 4 Ministers of State and 134 Members.

[11-00 – 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral Answers were given)

**বন্ধ ট্রাম রুট ও অন্য পরিবহন যান**

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬) **শ্রী আবদুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হাওড়া স্টেশন থেকে ট্রাম চলাচল বন্ধ করে দেওয়ার ফলে কতগুলি ট্রাম গাড়ি উদ্বৃত্ত হয়েছে ; এবং

(খ) যে সব রুটে ট্রাম চলাচল বন্ধ করা হয়েছে সেইসব রুটে ট্রামের পরিবর্তে অন্য পরিবহন যানের সংখ্যা বৃদ্ধি করা হয়েছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) কোনও ট্রামগাড়ি উদ্বৃত্ত হয়নি।

(খ) হাওড়া স্টেশন থেকে শহরের বিভিন্ন প্রান্তে ট্রাম চলাচল বন্ধ হয়েছে তবে বর্তমানে হাওড়া থেকে দৈনিক গড়ে ১২৬টি সি.টি.সি-র বাস ৮টি রুটের মাধ্যমে শহরের বিভিন্ন প্রান্তে চলাচল করছে। এছাড়া কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন, দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন ও অন্যান্য বেসরকারি বাস ও মিনিবাস যথারীতি চালু আছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে ট্রামগাড়ি উদ্বৃত্ত হয়নি। আগে হাওড়া স্টেশন থেকে যেসব রুটে ট্রাম চলতো যেমন ২০, ২৬, ১১, ১০/১২ এখন সেগুলি ফ্লাইওভারের নীচে থেকে, মহাত্মা গান্ধী রোড থেকে চালাচ্ছেন। আমার প্রশ্ন, হাওড়া থেকে সরাসরি রাজাবাজার যাবার জন্য, কি পার্কসার্কাস বা শ্যামবাজার যাবার জন্য কোনও বাস দিয়েছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বাসের ব্যবস্থা এমন করে করা আছে যে হাওড়া স্টেশন থেকে

ট্রামরুট যেগুলি ছিল সেগুলি কভার হয়ে গিয়েছে স্টেট বাস, প্রাইভেট বাস, মিনিবাস মিলে করা আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমরা জানি যে হাওড়া থেকে কলকাতার যে কোনও প্রান্তে যাবার জন্য বাস আছে সে সরকারি বা বেসরকারি বাস হোক। কিন্তু ধরুন একটা লোক আগে ট্রামে ডাইরেক্ট হাওড়া থেকে রাজাবাজার যেত কিন্তু এখন তাকে ব্রেক জার্নি করে যেতে হচ্ছে ফলে তাকে ডবল টিকিট কাটতে হচ্ছে। আমার প্রশ্ন, আগে ১১ নং রুটের যে ট্রাম ছিল সেই রুটে হাওড়া থেকে শ্যামবাজার পর্যন্ত যাবার জন্য ট্রামের বিকল্প বাসের ব্যবস্থা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি আপনাকে বলেছি যে, এমন কোনও জায়গা নেই যেখানে হাওড়া স্টেশন থেকে সরাসরি যাওয়া যায়না। আপনি যেটা বলছেন সেটা অবাস্তব। প্রাইভেট বাস, সরকারি বাস, মিনিবাস মিলে সেখানে ব্যবস্থা করা আছে। রাজাবাজার যাবার জন্য ৫ মিনিট অন্তর বাস পাওয়া যায়। এখন আপনি যদি প্রশ্ন করেন যে অমুক জায়গায় যাবার জন্য সরাসরি কোনও রুট আছে কিনা সেটা আমি বলতে পারি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** একজন প্যাসেঞ্জার যিনি হাওড়া স্টেশন থেকে হেঁদুয়া যাবেন তিনি আগে ১১ নং ট্রামে উঠতেন। আপনার কাছে আমার নির্দিষ্ট প্রশ্ন, সেই রুটে বাস আছে কিনা বলুন।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** হেঁদুয়া যাবার জন্য অনেক বাস রয়েছে এবং সেখানে যেতে ব্রেক জার্নি করতে হচ্ছে না। আপনি কখনও বাসে চড়েন কিনা জানি না, তবে গাড়ি চড়েন এটা দেখি এবং এখন তারজন্য নানারকম কথাও শোনা যাচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি কি মিন্ করতে চাচ্ছেন? আমি রাজী রয়েছি, এ-ব্যাপারে কমিশন বসান। আপনার ব্যাপারেও তাহলে একটা তদন্ত করা যেতে পারে।

**মিঃ স্পিকার ঃ** হাওড়া থেকে হেঁদুয়া যাবেন তো! তাহলে ২১৯ নম্বরে উঠলেই সেখানে পৌছাতে পারবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আগে যারা ট্রাম কোম্পানিতে কাজ করতেন, বাস চালাবার ফলে সেসব কর্মীরা উদ্বৃত্ত হয়েছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** উদ্বৃত্ত হবার কথা নয়, কারণ বাস চালালেও কোম্পানি কিন্তু একটিই। বরং আরও বেশি লোক নিয়োগ করেছি এবং করছি।

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** হাওড়া থেকে ট্রাম তুলে দেবার আগে কলকাতা শহরে কত ট্রাম চলতো এবং তুলে দেবার পরেই বা কত ট্রাম চলছে জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** হাওড়া স্টেশন থেকে ট্রাম তুলে দেবার পর কলকাতা শহরে

ট্রাম সংখ্যার কোনওরকম হেরফের ঘটেনি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** ট্রামের যে ভাড়া ছিল, সম দূরত্বে সি.টি.সি. বাসের কি সেই একই ভাড়ার হার রয়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কোন রুটের বাস সেটার উপরই ভাড়ার হার নির্ভর করে। ট্রাম চলতো স্বল্প দূরত্বের মধ্যে, কিন্তু বাসের রুট দীর্ঘ।

**শ্রী শক্তি বল ঃ** রাজাবাজার ডিপোর জন্য সি.এস.টি.সির যে বাসগুলো ১৯৯৫ সালের নভেম্বর মাসে কেনা হয়েছিল তারমধ্যে এক-তৃতীয়াংশ বাস খারাপ হয়ে যাবার জন্য পড়ে রয়েছে, নাকি ড্রাইভার কন্ডাকটরের অভাবের কারণে চালাতে পারছেন না? আর পড়ে থাকা বাসের সংখ্যা কত সেটাও জানাবেন।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** খারাপ পড়ে থাকা বাসের সংখ্যা আমার কাছে নেই, তবে ড্রাইভার এবং কন্ডাকটরের প্রয়োজন রয়েছে বলে রিক্রুট করবার চেষ্টা করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** অনুগ্রহ করে জানাবেন কি যে, কতগুলো ট্রাম তুলে নেওয়া হয়েছে এবং তার পরিবর্তে কতগুলো সি.টি.সি. বাস চালানো হচ্ছে এবং কোথায় কোথায় বাসগুলো চালানো হচ্ছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কোনও ট্রাম তুলে নেওয়া হয়নি, এটা হচ্ছে আপনার প্রথম প্রশ্নের উত্তর। আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর হচ্ছে, কয়েকদিন আগের রিপোর্ট অনুযায়ী আমাদের এখন ৩৫টি রুটে ১৩১টি সি.টি.সি. বাস চলাচল করে এবং সংখ্যাটা শীঘ্রই ৩০০তে পৌঁছে যাবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** হাওড়া ব্রিজ থেকে ট্রাম তুলে দেবার পরও দেখা যাচ্ছে যে, ব্রিজের উপরে ট্রামের লাইনগুলো এখনও রয়ে গেছে। আমার প্রশ্ন, ঐ লাইনগুলো তুলে দেবার বা গার্ড করবার কোনও ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ব্রিজটা মেরামত করছেন ক্যালকাটা পোর্ট ট্রাস্ট এবং তাদের টাইম শিডিউলের মধ্যে নিশ্চয়ই ঐ কাজটাও করে দেবেন। তবে যেহেতু আপনি এটা বললেন, আমি কথা বলবো ওদের সঙ্গে।

*89- Held Over.

**রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় লাভ-লোকসান**

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ও শ্রী আবদুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কোন কোন রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় কত লাভ বা

লোকসান হয়েছে (আলাদা ভাবে) ;

(খ) উক্ত সময়ে ঐ সংস্থাগুলিতে কতগুলি নতুন বাস ক্রয় করা হয়েছে ; এবং

(গ) উক্ত আর্থিক বছরে ঐ পরিবহন সংস্থাগুলিতে কতজন নতুন লোক নিয়োগ করা হয়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলিতে নিম্নরূপ লাভ বা লোকসান হয়েছে ঃ-

(১) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ১৯.৯৬ কোটি টাকা আনুমানিক লোকসান।

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ৯ কোটি ৭২ লক্ষ টাকা আনুমানিক লোকসান।

(৩) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ৭ কোটি ২৬ লক্ষ টাকা আনুমানিক লোকসান।

(৪) কলিকাতা ট্রামওয়েজ কোম্পানি (১৯৭৮) লিমিটেড ২৩ কোটি ৪০ লক্ষ টাকা ট্রামে আনুমানিক ক্ষতি এবং ৩৬.০০ লক্ষ টাকা বাসে আনুমানিক লাভ।

(খ) উক্ত সময়ে ঐ সংস্থাগুলিতে নতুন বাস ক্রয় করা হয়েছে নিম্নরূপ ঃ-

(১) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ..... ৭৭

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ..... ৩৫

(৩) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ..... ১১৫

(৪) কলিকাতা ট্রামওয়েজ কোম্পানি (১৯৭৮) লিঃ ..... ১০০

(গ) উক্ত আর্থিক বছরে ঐ পরিবহন সংস্থাগুলিতে নিম্নলিখিত নতুন লোক নিয়োগ করা হয়েছে ঃ-

(১) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ..... ২৪৫ জন

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ..... ৩০০ জন

(৩) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ..... ৫৯ জন

(৪) কলিকাতা ট্রামওয়েজ কোম্পানি (১৯৭৮) লিঃ ..... ২ জন

[11-10—11-20 a.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তাতে দেখতে পাচ্ছি ৪টি পরিবহন সংস্থা মিলিয়ে মোট লোকসানের পরিমাণ ৬২ কোটি টাকার মতো। কিন্তু অন্য ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যারা প্রাইভেট বাস চালাচ্ছে তারা একটার পর একটা বাসের সংখ্যা বাড়াচ্ছে। ৪টি রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মধ্যে আমরা দেখতে পাচ্ছি সি.টি.সি-তে ৩৬ লক্ষ টাকার মতো লাভ হয়েছে। প্রতিটি সরকারি পরিবহন সংস্থার লোকসানের পরিমাণ বছরের পর বছর বাড়ছে, তার মধ্যে কোনওটা কম কোনওটা বেশি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে জানতে চাই এই লোকসানের কারণটা কি এবং এই লোকসান বন্ধ করার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এই প্রশ্নের উত্তর একটু দীর্ঘ। রাষ্ট্রীয় পরিবহন সংস্থার সঙ্গে প্রাইভেট বাসের তুলনা করে লাভ নেই। প্রাইভেট বাস সমস্ত লাভ করে এটা ঠিক নয়। কোনও কোনও প্রাইভেট বাস লাভ করে আবার কোনও কোনও প্রাইভেট বাস রাস্তা থেকে উঠে যাচ্ছে। আর সমস্ত প্রাইভেট বাস চলে শুধু লাভজনক রুটে, যে সমস্ত রুটে লাভ হয় না সেই রুটে প্রাইভেট বাস আদৌ চলে না। আপনি চেষ্টা করলে জানতে পারবেন, প্রাইভেট বাসকে পারমিট দেওয়া হয়েছে, সেই পারমিট অনুযায়ী বহু জেলায় এমন কি কলিকাতা শহরে তারা বাস চালাতে পারে না, বহু জায়গায় পারমিটের শর্ত অনুযায়ী বাস চালাতে পারে না। আইনগত জটিলতার ফলে, মানুষের সুবিধা অসুবিধার জন্য বিকল্প ব্যবস্থা আমরা করতে পারি না। প্রথমে যে যুক্তি উনি টেনেছেন সেটা ঠিক নয়। কিছু কিছু প্রাইভেট বাস লাভ করে আবার কিছু কিছু প্রাইভেট বাস লাভ করতে পারে না। দ্বিতীয় প্রশ্ন উনি যেটা করেছেন সেটা হলো, পশ্চিমবাংলার রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনগুলি লোকসানে চলছে, এই লোকসানের কারণ কি? এর কারণ অনেকগুলি। প্রথম কারণ হচ্ছে, আমাদের এখানে যাঁরা কাজ করেন, এই সমস্ত কর্পোরেশনের যাঁরা কর্মী তাঁরা স্থায়ী কর্মী, প্রথমে ক্যাজুয়াল হিসাবে নিয়োগ করা হয় তারপর তাঁদের স্থায়ী করতে হয়। প্রথমত তাদের জন্য মোটামুটি ভাল, খুব ভাল বলা চলে না, একটা নির্দিষ্ট বেতন কাঠামো করেছি। তারপর পে-কমিশনের সুপারিশ অনুযায়ী তাদের বেতন বৃদ্ধি করা হয় এবং তার জন্য একটা খরচ পড়ে। শুধু বেতন কমিশন নয়, জিনিসপত্রের দাম যে ভাবে বাড়ছে, সেই বৃদ্ধির সঙ্গে তাল রেখে আমাদের সরকার যে ভাবে রাজ্যসরকারি কর্মচারিদের বেতন বাড়ান সেই ভাবে আমাদেরও বেতন বাড়াতে হয়। অর্থাৎ পে-কমিশনের সুপারিশ ছাড়া বছরে দু'বার কর্মচারিদের বাড়তি বেতনের একটা দায়িত্ব আমাদের বহন করতে হয়। এটা করি বলে আমরা নিজেরা গর্ববোধ করি। আমরা জানি যে সরকারি বা আধা সরকারি কর্মীদের ভরণ পোষনের ব্যবস্থা না করতে পারাটা হচ্ছে অনুচিত কাজ। তাছাড়া আমাদের ভাড়ার হার খরচের তুলনায় অনেক কম। সারা ভারতবর্ষে দু'একটি জায়গা ছাড়া আমাদের ভাড়ার হার অনেক কম। মাদ্রাজে প্রথম দিকে কম আছে ঠিকই, কিন্তু তার পরে ভাড়াটা অনেক বেশি। আমাদের চার, পাঁচ ছয় কি.মি. পর্যন্ত ভাড়ার হার অত্যন্ত কম। এছাড়া যন্ত্রাংশের দাম এবং ডিজেলের

দাম ভয়ঙ্কর ভাবে বেড়ে যাচ্ছে। এই বৃদ্ধির সঙ্গে আমরা তাল রাখতে পারছি না। প্রতি বছরেই বাজেট ছাড়া অ্যাডমিনিস্টার্ড প্রাইসে দাম বাড়ানো হয় অথবা বাজেটে বাড়ানো হয়। এর ফলে টায়ার, টিউব প্রতিটি জিনিসের দাম বাড়ে। এগুলোর উপরে আমাদের কোনও হাত নেই। অন্যান্য রাজ্যগুলো এই বৃদ্ধির সঙ্গে সঙ্গতি রেখে তাদের ভাড়া বাড়ায়। আমরা একবার দাম বাড়িয়েছিলাম। আমরা মানুষের ক্রয় ক্ষমতার উপরে বাসের ভাড়ার উপরে নজর রাখি। আমাদের নজর রাখতে হয় তারা কতটা বাড়তি ভাড়া দিতে পারবে। অনেক রুট আন-ইকনোমিক্যাল, সেখানেও আমাদের বাস চালাতে হয়। আমাদের মানুষের কাছে একটা দায়বদ্ধতা আছে। কেন্দ্রীয় সরকার চান বেসরকারি বাসগুলো চলুক, সরকারি সংস্থাগুলো উঠে যাক। আমরা বলি, কোনও রুট ইকনোমিক রুট না হলেও মানুষের প্রয়োজন হলে, চার ছয়জন প্যাসেঞ্জার হলেও সেখানে আমাদের বাস চালাতে হয়। যে রুটে অফিস টাইম ছাড়া দু'পাঁচ জন লোক থাকে, সেই সমস্ত রুটেও, এমন বহু রুট আছে, আমাদের বাস চালাতে হয়। সেখানে প্রাইভেট বাস চলে না। আমাদের সেই সমস্ত রুটে লোকসান হলেও বাস চালাতে হয়। যাত্রী সাধারণের প্রতি আমাদের একটা দায়বদ্ধতা আছে এবং তা মেটাতেই বাসগুলো চালাতে হয়। এইবারে কি কি মেজার নেওয়া হয়েছে সে সম্বন্ধে বলি। প্রথমত, আমরা ভাড়া বাড়াতে পারছি না। আমরা দুঃখিত। দ্বিতীয়ত, কর্মীসংখ্যাকে খানিকটা নিয়ন্ত্রণ করার আমরা চেষ্টা করছি, কিন্তু তা কর্মীদের ছাঁটাই করে নয়। নতুন বাস কিনে আমরা নিয়ন্ত্রিত সংখ্যক কর্মী নিচ্ছি। অর্থাৎ আগে বাস প্রতি কলকাতা পরিবহনে আমাদের চাচা যখন মন্ত্রী ছিলেন তখন কর্মী ছিলেন ২২ জন। সেটি কমতে কমতে এখন ১৩ জনে এসেছে। নতুন বাস কিনে তাতে কম লোক নিয়ে এই সংখ্যায় এসেছে। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে চাচা যখন মন্ত্রী ছিলেন তখন বাস প্রতি কর্মীসংখ্যা ছিল ১৭ জন। এখন সেই সংখ্যা দাঁড়িয়েছে ৯ জনে। এবারে ফ্লিটের ব্যাপারে বলি। আরও বেশি ফ্লিট বার করে, একটি বাস যাতে আরও অনেক বেশিদূর যেতে পারে তার ব্যবস্থা করেছি। আগে যেগুলো কম দূর যেত, এখন সেগুলো অনেক বেশিদূর যাচ্ছে। এইভাবে আমরা কিছু মেজার্স নিচ্ছি। এর ফলে জিনিসপত্রের দাম বৃদ্ধি এবং যন্ত্রাংশের দাম বৃদ্ধি সত্ত্বেও আগের তুলনায় আমাদের বাসের লোকসান সেইভাবে বাড়ছে না।

[11-20—11-30 a.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** এইবার আমি দ্বিতীয় প্রশ্নে যাচ্ছি, আপনি যে হিসাব দিলেন ৩২৭টি বাস কিনেছেন ঐ বাসগুলোর স্যাসি কোনও সংস্থার থেকে কিনেছেন এবং বাসের বডি এই রাজ্যের থেকে কিনেছেন কিনা এবং কি পদ্ধতিতে এবং কোন কোম্পানিগুলো এইসব বাসের বডি তৈরি করে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা দুটো কোম্পানির থেকে স্যাসি কিনে থাকি। দুটোই প্রাইভেট কোম্পানি এবং যে কোম্পানির থেকে আমরা বাস কিনব তার দাম থেকে সব কিছু স্থির করে দেয় কেন্দ্রীয় সরকার। ঐ কোম্পানি দুটোর নাম হচ্ছে অশোক লে ল্যান্ড এবং টাটা। অশোক লে ল্যান্ড থেকে আমরা স্পেয়ার পার্টস্ কিনি। আমরা যে বাস কিনি

তা আমাদের দেশের থেকেই কিনি, বিদেশে যাই না। বাস অনুযায়ী মেক ওয়াইজ ডিপোও তৈরি করা হয়। এছাড়া সমস্ত রাষ্ট্রীয় পরিবহন সংস্থার থেকেও কেনা হয়। তারপরে আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর হচ্ছে পশ্চিমবঙ্গে যে বডি বিল্ডিং কারখানা আছে তাদেরকেই ডাকা হয়। আমরা কাগজে বিজ্ঞাপন দিয়ে টেন্ডার ডাকি। টেন্ডারে যে আসে তাদের মধ্যে থেকেই আমরা চেষ্টা করি আমরা সব কিছু কাজ যাতে পেতে পারি। এমন কোনও সংস্থা পশ্চিমবঙ্গে নেই যে আমাদের চাহিদা পূরণ করতে পারে না। আমাদের যে চাহিদা তার থেকেও বেশি আছে, সুতরাং অসুবিধা কিছু নেই। এছাড়া সিএসটিসির ওয়ার্ক শপেও কাজ হয়। তাদের কাছেও আমরা কাজ দিয়ে থাকি। যাইহোক বডি বিল্ডিংয়ের জন্য আমাদের পশ্চিমবঙ্গের বাইরে যেতে হয় না।

**শ্রী আবদুল মান্নান ঃ** আপনারা কি আরও বডি বিল্ডিং করতে দিয়েছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** হ্যাঁ।

**শ্রী আবদুল মান্নান ঃ** আপনারা তো অনেক লোক নিয়োগ করেছেন, এই লোক নিয়োগের পদ্ধতিটা কি? এগুলো কি আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেন নাকি কাগজে বিজ্ঞাপন দিয়ে নিয়ে থাকেন, কি পদ্ধতিতে নিচ্ছেন সেটা একটু বলুন এবং রিজার্ভেশনের ক্ষেত্রে যে সুযোগ সুবিধা আছে ও.বি.সি, এস.সি, এস.টি এবং মাইনোরিটির ক্ষেত্রে, সেগুলো পালন করছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাইনোরিটির কোনও রিজার্ভেশন নেই। আমরা সাধারণভাবে মুখে বলি যে, মাইনোরিটি কমিউনিটির ক্ষেত্রে যদি যোগ্য লোক দেখা যায় তাহলে তাদেরকে স্পেশাল সুযোগ দিতে হবে। এছাড়া আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিয়ে থাকি। তবে কিছু ব্যতিক্রম আছে যেমন কম্পেনসেনেট গ্রাউন্ড, অ্যাকসিডেন্ট কেস, অথবা কর্মরত অবস্থায় যদি কেউ মারা যায় তখন তার পরিবার থেকে লোক নেওয়া হয় ইত্যাদি ব্যাপারগুলো আছে। এছাড়া যদি কোনও অফিসার ইঞ্জিনিয়ার, টেকনিক্যাল ম্যান এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে না পাওয়া যায় তখন বাইরের থেকে নেওয়া হয়। প্রয়োজন হলে আমরা কাগজেও বিজ্ঞাপন দিয়ে থাকি। তারপরে ইন্টারভিউ করে দেখলাম মনোমত লোক পেলাম না তখন নিয়মের ব্যতিক্রম করতে হয়। সুতরাং কোনও কোনও সময়ে ব্যতিক্রম হয়েছে, তবে সেটা সংশোধন করার চেষ্টা করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার ভয়েসটা লো কিন্তু অ্যাপ্রোচটা সাবমিসিভ। মাননীয় মন্ত্রী ভায়াবেল নন, তবুও ভায়াবেলের কথা বললেন। সেই প্রসঙ্গে প্রশ্ন করছি যে, আমার বিধানসভা কেন্দ্র রাজারহাটে ৯১ রুটে যে বাস চলে সেটা মৌরসীপাট্টা হয়ে বসে আছে অথচ এই রাজারহাট জায়গাটি উপনগরী হতে চলেছে। সেখানে লোকেদের যাতায়াতের খুব অসুবিধা। ওখানে যে পাথরঘাটা রুটে ২১১নং বাসটি চলে, ওতে এত ভীড় যে যেকোনও সময়ে কোনও অঘটন হয়ে যেতে পারে। কিন্তু অন্য কোনও বাস না থাকার জন্যে ওখানকার লোকেরা ঐ একটি বাসেই চলাফেরা করে, ওখানকার লোকেরা খুব নিরীহ। আমি সেইকারণে

আপনার কাছে অ্যাপ্রোচ রাখছি যে, লাওহাটি থেকে কলকাতা আসার জন্যে একটা স্টেটবাস চালু করার ব্যবস্থা করুন। ঐ বাসটি যাতে ভি.আই.পি. রোড দিয়ে কলকাতায় আসে, তাহলে পরে খুব উপকার হবে এবং ভায়াবেলও হবে। আপনারা ঐ বাসরুটটি করার ব্যাপারে আপনাদের দপ্তর থেকে কারা ইনকোয়ারিতে গেছিলেন জানিনা, তারা এসে বলেছিলেন যে, ওটা ভায়াবল হবে না। আপনি যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন যে, দুপুর বেলাতেও ঐ রুটের বাস ভর্তি থাকে। আপনি কি অনুগ্রহ করে এটা একটু সহৃদয়ের সঙ্গে দেখবেন অবিলম্বে যাতে একটা ওয়ার ফুটিং স্টেপ নিয়ে যেহেতু পরীক্ষা আছে তাই লাউহাটি থেকে কলকাতায় আসার জন্য বিশেষ কোনও ব্যবস্থা করতে পারেন কিনা বলবেন কি? এইটা ভায়াবল রুট হবে, এই ব্যাপারে যদি কিছু বলেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্নটা হবেনা, এটা নট অ্যালাউড।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমি কোয়েশ্চন ভায়াবল, নন-ভায়াবল বলেছি। আমি ইরেলিভান্ট কথা বলিনি. আমি ভায়াবল, নন-ভায়াবল পয়েন্ট আউট করেছি তার পারসপেকটিভ থেকে পয়েনট অব ভিউটা বলেছি, এই ব্যাপারটা উনি সবটা জানেন, আমি সেইজন্য বলেছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা যদি সরকারি বাস চালাতে পারি তাহলে চালাব। আমাদের যদি বাস থাকে তাহলে সেটা ভায়াবল হবে কি নন-ভায়াবল হবে সেটা বিচার করব না। অল্প সংখ্যক যাত্রী থাকলেও চালাব। আপনি যেটা বললেন, কোনও অফিসার যদি বলে থাকে নন ভায়াবল বলে চালানো হবে না, আমি তার সঙ্গে একমত নই। আপনি এই ব্যাপারে আমার সঙ্গে পরে দেখা করবেন, আমি এই ব্যাপারটি নিয়ে আলোচনা করব।

**শ্রী সুকুমার দাস ঃ** আমি বলতে চাই, যেখানে ইকনমিক ভায়াবল হচ্ছে না, ফর দি পিপিল ইন্টারেস্ট সেখানে রাষ্ট্রীয় পরিবহনের বাস চালাচ্ছেন। আমি আপনাকে স্পেশিফিকালি বলছি, বহুবার বিধানসভায়ও বলেছি, হলদিয়া থেকে কলকাতা পর্যন্ত যাতায়াতের ক্ষেত্রে একটি বাস ছাড়া এস.বি.এস.টি.সি. ছাড়া, কলকাতা হলদিয়ায় কোনও রাষ্ট্রীয় পরিবহনের বাস নেই।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কলকাতা হলদিয়া রুটে অনেক বাস আছে। হলদিয়া থেকে কলকাতায় আসারও অনেকগুলি বাস আছে, এগুলি দিয়ে যাতায়াতও করা যায়। আগামী দিনেও অনেকগুলি বাস হবে। পশ্চিমবাংলায় ৪২টি গ্রাম আছে, এখানে দাঁড়িয়ে যদি এক একটি বিশিষ্ট গ্রামের কথা বলেন তাহলে আমার পক্ষে এখানে জবাব দেওয়াটা মুস্কিল। হলদিয়া যে ভিলেজ নয় এটাও আবার আপনার থেকে আমি খুব কম জানিনা।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এমনিতেই ভারত সরকার পাবলিক ইউটিলিটি সার্ভিস বিশ্বব্যাঙ্কের নানান নির্দেশে, আমেরিকান নির্দেশে উঠিয়ে দেওয়ার চেষ্টা করছে, এখন যেখানে সমস্ত ঝুঁকি নিয়ে রাজ্য সরকার পাবলিক ইউটিলিটি সার্ভিসকে যথাযথভাবে রাখার

চেষ্টা করছেন সেখানে পরিবহন ব্যবস্থায় আমরা যারা নর্থ বেঙ্গল রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থায় দেখেছি এই পরিবহন ব্যবস্থাকে উন্নীত করার জন্য কেন্দ্রীয় সরকারের প্রেসার থাকা সত্ত্বেও ওরা যেখানে পাবলিক ইউটিলিটি সার্ভিসকে উঠিয়ে দেওয়ার কথা বলেছেন, এই সম্বন্ধে আপনারা কি ভাবছেন সেটা কি বলবেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের বিরোধী দল বিশেষ করে কংগ্রেস (ই) দলের সদস্যরা তারা বিধানসভায় এক রকম বলেন, আর বাইরে গিয়ে কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থার উপর যে প্রাইভেটাইজেশন পলিসি আছে তাকে সমর্থন করেন। আর এখানে এসে তারা আরও বেশি করে সরকারি বাসের দাবি করেন। এটাই হচ্ছে বাস্তব পরিস্থিতি। দ্বিতীয়ত যে বিষয়টা আপনি উল্লেখ করেছেন প্রেসার ছিল এবং আছেই। আমাদের পরিবহন মন্ত্রীদের যখন সভা ডাকা হয় তখন আমরা সেখানে চাপ সৃষ্টি করি এবং আমরা বলি। বিরোধী দলও অনেকে বলে। এমন কি কংগ্রেসের যারা থাকেন তারাও বলেন আমরা বলতে পারছি না, আপনারা বলুন, আমরা চুপ করে থাকব। আমরা সেখানে বলি, আমরা চাপ সৃষ্টি করি। যতটা ওরা চাইছেন, ততটা ওরা করতে পারছেন না। আর এখন কাকে চাপ দেব, ওখানে যে অবস্থা আছে তাতে কার উপর আর চাপ দেব।

[11-30—11-40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, আপনি সঠিকভাবে বলেছেন ভায়াবল হোক বা নন-ভায়াবল হোক, পাবলিক ইন্টারেস্ট সব থেকে বেশি। এর উপরেই আপনি রুটগুলো সিলেক্ট করেন। আমি অনেকবার আপনার সঙ্গে দেখা করেছিলাম আমার কেন্দ্র লক্ষ্মীকান্তপুর লাইনে ওখানে ট্রেন ঠিকমতো চলাচল করেনা। তাই লোকজনের যাতায়াতের সুবিধার জন্য কলকাতা থেকে জয়নগর সি.এস.টি.সি.-র বাস ওখানে চলছিল। কিন্তু সি.এস.টি.সি-র বাস যা ছিল তা খুব কমে গেছে। আমি আপনার সঙ্গে এই ব্যাপারে দেখা করেছিলাম, আজ দু বছর অতিক্রান্ত হতে চলল অবস্থার কিছু উন্নতি হয়নি। সেখানে সি.টি.সি-র বাস চালানোর ব্যাপারে কোনও ভাবনাচিন্তা করছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি আগেই বলেছি, পশ্চিমবাংলায় ৪০ হাজার গ্রাম এবং ১৫০-এর উপর শহর আছে। প্রত্যেকটি জায়গার উপর যদি বিধানসভায় বলা হয় তাহলে আমি তার উত্তর বলতে পারব না। আপনার অবসর সময়ে আপনি যদি আসেন আমার কাছে, তাহলে আমি আমার সাধ্যমত যা করার করব।

**শ্রী মানিক মন্ডল ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় গ্রামাঞ্চলে এখন খুব তেলের সমস্যা দেখা দিয়েছে এবং তার ফলে প্রাইভেট বাসের সংখ্যা অনেক কমে গেছে। সামনেই মাধ্যমিক পরীক্ষা এসে গেছে, পরীক্ষার্থীরা যাতে পরীক্ষা কেন্দ্রে যেতে পারে সেই ব্যাপারে আপনি কোনও ভাবনাচিন্তা করছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখনও চিন্তাভাবনা করিনি, তবে প্রত্যেকবারই করা হয়। এটা

নিশ্চিত প্রতিশ্রুতি দিতে পারি, তেলের ঘাটতি হোক বা যাই হোক পরীক্ষার্থীদের পরীক্ষা কেন্দ্রে যেতে কোনও অসুবিধা হবেনা।

**শ্রী নাসিরুদ্দিন খাঁন :** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন লাভজনক হোক বা অলাভজনক হোক আপনি গাড়ি চালাবেন। আমি আপনাকে বছর দুই আগে বলেছিলাম, হরিহরপাড়া থেকে কলকাতা একটা বাস ছিল এবং হঠাৎ করে সেটা বন্ধ করে দেওয়া হয়। আমি যখন আপনাকে বলেছিলাম, তখন আপনি বলেছিলেন এত লোকসান হচ্ছে যে বাস চালানো সম্ভবপর নয়। আবার আপনার জবাবে বললেন পাঁচ, ছয়টা লোক হলেও স্টেট বাস সেখানে চলবে জনস্বার্থের কারণে। তাহলে আপনার কথাতে দেখছি কন্ট্রাডিকটারি। তাহলে হরিহরপাড়া থেকে কলকাতা পর্যন্ত বাসটা কি চলবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় সদস্য আমার কথাটাকে বিকৃত করেছেন। প্রথমত আপনি যে আদর্শে বিশ্বাসী সেই আদর্শে যদি বিশ্বাসী হন তাহলে সরকারি বাস না চেয়ে আপনার প্রাইভেট বাস চাওয়া উচিত। কন্ট্রাডিকশন আপনার মধ্যেই। মন্ত্রী হিসাবে আমার যেটা করার দায়িত্ব মানুষ যাতে হরিহরপাড়া থেকে কলকাতায় পৌঁছতে পারে, পায়ে হেঁটে না আসলেই হল। প্রত্যেকটি গ্রাম ও শহর থেকে ডাইরেক্‌ট কলকাতায় বাস চালানো সম্ভবপর নয় এবং কোনও সরকারই এই দায়িত্ব নিতে পারেনা।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রিমহাশয় আপনি বললেন যে লাভ-লোকসানের ভিত্তিতে কোনও রুটে বাস চালু করা না করা নির্ভর করে না। ১৯৭০ সাল থেকে হলদিয়া থেকে কলকাতায় সি.এস.টি.সি.র বাস চলছিল। হঠাৎ গতবছর থেকে এই বাস চলা বন্ধ করা হয়েছে। আমি এব্যাপার নিয়ে রাষ্ট্রমন্ত্রী শ্রী সুবোধ চৌধুরি মহাশয়কে একটা চিঠি দিয়েছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সি.এস.টি.সি.র বাস পুনরায় চালু করা হবে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** হলদিয়ায় সি.এস.টি.সি.র যে বাস বন্ধ করা হয়েছে তার সঙ্গে লাভ-লোকসানের সম্পর্ক নেই। সি.এস.টি.সি.র বাস বৈজ্ঞানিক ভিত্তিতে যেসব জায়গায় সর্বাধিক প্রয়োজন সেখানে চালাবার ব্যবস্থা করেছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** এই বাসটি ১৯৭০ সাল থেকে চলত, এখন চলছে না, এটা কি আবার চলবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** ১৯৭০ সালে অনেক রুটে বাস চলত না, এখন সেইসব রুটে বাস চলছে। ১৯৭০ সালে হলদিয়া থেকে সাগরে যাওয়ার কথা কল্পনা করা যেত না, কিন্তু এখন হলদিয়া থেকে সাগরে যাওয়া যায়। সুতরাং ১৯৭০ সাল থেকে যে রুটে বাস চলত সেই বাস এখন বন্ধ করা যাবে না তার কোনও মানে নেই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** নতুন বাসের জন্য ধন্যবাদ। কিন্তু আবার ঐ রুটের বাস চললে ভাল হয়।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়কে ধন্যবাদ এরজন্য যে উনি স্বীকার করেছেন যে লাভ-লোকসান দিয়ে স্টেট বাস চলছে না। এই হাউসে সবার তরফ থেকে আপনার কাছে প্রস্তাব এসেছে আরও বাস চালাবার। আরও কয়েক কোটি টাকা লোকসান করে আরও কয়েকটি বাস চালিয়ে দিন, এতে এদিক-ওদিক সকলেই খুশি হয়, তাহলে ভাল হয়। আমার প্রশ্ন আপনি মাননীয় সদস্য শ্রী আবদুল মান্নানের প্রশ্নের উত্তরে বলেছেন ৩২৭টি চেসিস্টের ব্যাপারে বলেছেন বডি-বিল্ডিং করেছেন বাইরে থেকে। তা এই ১৮-১৯ বছরে পশ্চিমবঙ্গে চেসিস্ট তৈরি করার যোগ্যতা আমরা পেলাম না। বডি-বিল্ডিং এর জন্য আমাদের মহারাষ্ট্র বা অন্য রাজ্যে যেতে হয়। আপনি ফিগার টি দেবেন কি যে এই ১৯ বছরে ৩২৭টি চেসিস্টের মধ্যে কতগুলো বাইরে করেছেন আর কতগুলো পশ্চিমবঙ্গে করেছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনি মন্তব্য করেছেন যে আমি স্বীকার করেছি যে লোকসানের ভিত্তিতে বাস চলছে না। আমার সৌভাগ্য মাননীয় সাধনবাবু অনেকদিন ধরে বিধানসভায় আছেন। তিনি আমার কথা বুঝতে পেরেছেন, তাছাড়া এর জবাব দিতে পারছি না। আমরা বডিবিল্ডিং বাইরে থেকে করি বা ভিতর থেকে করি পশ্চিমবঙ্গ রাজ্যের বয়স ১৯ বছর নয়। আমাদের এখানে শিল্প স্থাপন করবার ব্যাপারে বলি আমাদের নিজস্ব বডি-বিল্ডিং ওয়ার্কশপ একটা আছে।

[11-40—11-50 a.m.]

আর, কংগ্রেসি আমলে এসব পরিবর্তন হত না। তারা স্টেট বাস সম্প্রসারনের জন্য কোনও চেষ্টা করে নি। যে ক'টা টিমটিম করে চলছিল দুর্গাপুরে, আর কয়েকটি নর্থ বেঙ্গলে। আমরা এসে ব্যাপক ভাবে ছড়ানোর চেষ্টা করেছি। আর, কারখানা এখানে তৈরি হবে কি হবে না, তা নির্ভর করে কি পরিমাণে বাস এখানে তৈরি হবে তার উপর। আর, কারখানা তৈরি করতে গেলে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে লাইসেন্স, পারমিট আনতে হবে। যদি লাইসেন্স, পারমিট না পাই, কেন্দ্র থেকে বাধা আসে, তাহলেও এটা সম্ভব নয়। ৩২৭টির মধ্যে কতগুলো এখানে দিয়েছি, তা এই মুহূর্তে বলতে পারছি না, নোটিশ দেবেন, নাহলে পরে আসবেন বলে দেব। পশ্চিমবাংলায় যতটা সম্ভব দিয়েছি, এমন কি জোর করে আরও বেশিও দিয়েছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, দক্ষিণবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, সব কটিতেই অনেক কোটি টাকা লোকসান করেছেন। একমাত্র সি.টি.সি. বাসে লাভ হয়েছে ৩৬ লক্ষ টাকা। সি.টি.সি.-র বাস চলছে, তার অর্ধেকই চলছে হাওড়ার দিকে আপনার বিবৃতি অনুযায়ী। এর মধ্যেও বেশিরভাগ বাস চলছে বিদ্যাসাগর সেতু দিয়ে। সি.টি.সি.র বাস ছাড়া অন্য কোনও সরকারি, বেসরকারি বাস বিদ্যাসাগর সেতু দিয়ে চলতে দেওয়া হয় না, সেইজন্য তারা মনোপলি কারবার করছে। ড্রেনেজ ক্যানেল রোড, আন্দুল রোড যখন তৈরি হয়ে গেছে, তখন অন্য কোনও কর্পোরেশনের বাস কেন বিদ্যাসাগর সেতু দিয়ে চলতে দেওয়া

হচ্ছে না? বিদ্যাসাগর সেতু দিয়ে অন্য বাস কবে চলতে দেবেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমার দুর্ভাগ্য, আপনি যাই বলুন, প্রাইভেট বাসকে নিয়ে লবি করুন, যতদিন আমি মন্ত্রী আছি, যতদিন বামফ্রন্ট আছে ততদিন বিদ্যাসাগর সেতুতে প্রাইভেট বাস উঠতে দেব না। আর, উনি পাশাপাশি থাকেন এটা জানেন না যে, ক'দিন আগেও ড্রেনেজ ক্যানেল রোড দিয়ে ভূতল পরিবহন সংস্থার একটি বাস চলেছে? সেখানে সি.টি.সি.র বাসও আছে। আন্দুল রোড যেমন তৈরি হচ্ছে, অন্য রাস্তাও যেমন হচ্ছে, সেখানে তেমনি নতুন নতুন বাস দেওয়া হচ্ছে। সি.টি.সি. দিয়ে শুরু করেছিলাম, কেননা, সি.টি.সি.র এক্সপ্যানসানটা দ্রুত শুরু হয়েছিল। অন্যান্য জায়গাতেও আমরা ভাগ করে দিয়েছি। দক্ষিণ ২৪ পরগণা, উত্তর ২৪ পরগণা এসব জায়গায় দিয়েছিলাম। আরও রাস্তা বাড়ছে, সেইজন্য অন্য কর্পোরেশনের বাস দিতে হয়েছে। আর, প্রাইভেট বাস দেব না এই জন্য যে, এটা আমরা ন্যাশনলাইজ করেছি। যদি দরকার হয় সরকারি বাস দেওয়া হবে। প্রাইভেট বাস দেওয়া হলে জ্যাম তৈরি হবে, দুর্ঘটনা হবে। মানুষের সুবিধার জন্য আমরা চার্টার বাস দিয়েছি। দূরপাল্লার বাস দিয়েছি, যাতে নিত্য-যাত্রীদের অসুবিধা না হয়।

**মিঃ স্পিকার ঃ** Starred question No.91&98 will be taken up together.

### আই. সি. ডি. এস.-প্রকল্প

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩) **শ্রী মোজাম্মেল হক ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৫-৯৬ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকে আই.সি.ডি.এস. প্রকল্প সরকার অনুমোদন করেছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্প কবে নাগাদ চালু করা হবে বলে আশা করা যায়?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার ১৯৯৪-৯৫ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকে আই.সি.ডি.এস প্রকল্প অনুমোদন করেছেন।

(খ) অর্থদপ্তরের অনুমোদন পাবার পর উক্ত প্রকল্প খুব শীঘ্র চালু করা যাবে।

### আই.সি.ডি.এস. প্রোজেক্ট

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৫) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯৫-৯৬ (জানুয়ারি '৯৬ পর্যন্ত) আর্থিক বছরে কতগুলি নতুন আই.সি.ডি.এস. প্রোজেক্ট চালু করা সম্ভব হয়েছে (জেলাওয়ারি হিসাব)?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

১৯৯৫-৯৬ (জানুয়ারি '৯৬ পর্যন্ত) আর্থিক বছরে নিম্নলিখিত ছয়টি জেলায় ছয়টি নতুন আই.সি.ডি.এস প্রোজেক্ট চালু করা সম্ভব হয়েছ ঃ-

| জেলার নাম | প্রকল্পের নাম |
|---|---|
| ১) দঃ ২৪ পরগণা | সোনারপুর |
| ২) মুর্শিদাবাদ | নবগ্রাম |
| ৩) হুগলি | ধনিয়াখালী |
| ৪) মেদিনীপুর | সুতাহাটা-১ |
| ৫) বাঁকুড়া | বাঁকুড়া-১ |
| ৬) উঃ দিনাজপুর | ইটাহার |

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি, আমাদের পুরুলিয়া জেলাতে আই.সি.ডি.এস. প্রোজেক্ট-এর মতো সেই ধরনের ব্লক ইনকোয়ারি-এটা আমাদের কাছে খবর আছে এবং বিগত সভাতে বলেছি যে, এই সমস্ত ব্লকগুলোতে আই.সি.ডি.এস. প্রোজেক্টের অনুমোদন, সরকারের পক্ষ থেকে লাভ করলে গরিব মানুষের ছেলে-মেয়েরা সুসংহত শিশু বিকাশ-এর আওতায় পড়বে। মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন এই সমস্ত ব্লকগুলোতে অনুমোদনের জন্য কোনও উদ্যোগ গ্রহণ করবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** ৪৫টি ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের থেকে স্টাফ স্যাংশন দেওয়া হয়েছে। বাকি ১৭টি প্রকল্পের অনুমোদনের জন্য আমাদের দপ্তরে রয়েছে। আমাদের পরিকল্পনা আছে যাতে সমস্ত ব্লকগুলোতে এটা করা যায়।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যদিও প্রশ্নটা আপনার মূল প্রশ্নের সঙ্গে রিলেটেড নয় তবু বলছি। আমাদের জেলাতে লক্ষ্য করা যাচ্ছে যে একটা প্রোজেক্ট অফিসার একই সাথে দু-তিনটে প্রোজেক্টের দায়িত্বে রয়েছেন। এতে প্রোজেক্টের কাজের অসুবিধা হচ্ছে। অনুরূপ ভাবে সুপারভাইজারের ক্ষেত্রে এটা লক্ষ্য করা যাচ্ছে। আমার অনুরোধ এই সমস্ত প্রোজেক্ট-এ একটা করে আধিকারিক দিয়ে পূরণ করা যায় কিনা এবং এটা কত দিনের মধ্যে করা যাবে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আপনি ঠিকই বলেছেন। প্রশ্ন হচ্ছে, একটা মামলা হয়েছিল এবং তাতে খুব অসুবিধার মধ্যে পড়তে হয়েছিল। সেই মামলার নিষ্পত্তি হয়েছে। পি.এস.সি.তে একটা লিস্ট পাঠানো হয়েছে লোক দেবার জন্য। ইন্টারভিউ হলে সেখানে লোক দেওয়া সম্ভব হবে। এজন্য কাজের অসুবিধা হচ্ছে এটা আমরা বুঝি। আর সুপারভাইজারের পরীক্ষা চলছে। কোর্ট কেস হয়েছে, সেটার নিষ্পত্তি হলেই কাজটা তরান্বিত করার চেষ্টা করব।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, আই.সি.ডি.এস.-এর ব্যাপারে রাজ্যসরকারের মতামত জানতে চাই। ভলেন্টারি অর্গানাইজেশন যদি প্রোপোজাল দেয় যে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় আই.সি.ডি.এস. প্রোজেক্ট ইমপ্লিমেন্ট করতে চাই তাহলে রাজ্যসরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকার যদি অনুমোদন দিতে চাই তাহলে আপনারা কি নো অবজেকশন সার্টিফিকেট দেবেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** সেই রকম কোনও পদ্ধতি নেই। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এটা বলা হয়েছে, যে প্রোজেক্ট শ্যাংসন দেওয়া হবে তার মধ্যে ১০ শতাংশ বেসরকারি প্রতিষ্ঠানকে দিয়ে দিতে হবে। এবং সেই অনুসারে আমরা বিভিন্ন বে-সরকারি প্রতিষ্ঠান, স্ক্রিনিং কমিটিগুলো আছে তাদের কাছে অ্যাডভার্টাইজমেন্ট করব। তারা অ্যাপ্লাই করতে পারে এবং পদ্ধতি মেনে অ্যাপ্লাই করলে সেই স্ক্রিনিং কমিটি থেকে যারা আসবে তাদের আমাদের দপ্তর থেকে সেটা অনুমোদন দেওয়া হবে।

[11-50—12-00 Noon]

**শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি যে সারা পশ্চিম বাংলায় যে সমস্ত ব্লকে আই.সি.ডি.এস. প্রকল্প চালু হবার কথা বলেছেন সেটা কত দিন সময় লাগবে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমরা বিভিন্ন জায়গায় যে গুলির অনুমোদন পাচ্ছি সেগুলি করে দিচ্ছি। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আরও কিছু অনুমোদন দেওয়া হয়েছে। হয়তো তাড়াতাড়ি সেগুলির কাজ শেষ করতে পারব। আমি পার্টিকুলার অপারেশনাল পিরিয়ডের কথা বলছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন খুব সত্বর অনুমোদন এলে সেগুলি চালু করবেন। আমার জিজ্ঞাসা হচ্ছে আরতো দু-আড়াই মাস বাকি নির্বাচন হতে, তার আগে চালু করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** তার আগে চালু করার কিছু অসুবিধা আছে। প্রোজেক্ট চালু করতে এক বছর সময় লেগে যায়। প্রথমে প্রজেক্ট স্যাংশন হলে তার সেন্টার ঠিক করতে হয়, তার পর অ্যাডভার্টাইজ করতে হয়, তার পর ইন্টারভিউ করতে হয়। এই হচ্ছে প্রসেস, তাই এটাতে সময় লাগেই। তবে সময় সীমার মধ্যে করতে পারব এটা জোর করে বলা মুসকিল।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই রূপ কোনও নির্দেশ দেওয়া হয়েছে কি না যে আই.সি.ডি.এস. প্রকল্পে ১০ পার্সেন্টি স্বেচ্ছাসেবী সংস্থাকে বাধ্যতামূলক দিতে হবেই এবং সেগুলি কি আপনারা মানছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পূর্বে আরও বেশি পরিমাণে দেওয়ার কথা ছিল। বর্তমানে যে নির্দেশনামা এসেছে তাতে ১০ পার্সেন্টি দিয়ে দিতে হবে। সেটা নিয়ে পরে আমরা আবার আপত্তি তুলেছিলাম, কিন্তু সেটা টেঁকে নি, আমাদের ১০

পারসেন্ট দিতেই হচ্ছে।

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আই.সি.ডি.এস. প্রকল্প সাধারনভাবে গ্রামাঞ্চলেই ইম্প্লিমেন্ট হচ্ছে। কিন্তু যেখানে ছোট ছোট যে আর্বান এরিয়া বা সেমি আর্বান এরিয়া যেখানে এস.সি, এস.টি-রা রয়েছে সেই সমস্ত জায়গায় কোনও প্রোপোজাল আপনি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আলাদা করে কোনও প্রোপোজাল দিই না। পূর্বে রাজ্য সরকার তার প্রস্তাব পাঠাত এবং সেই অনুসারেই কেন্দ্রীয় সরকার তার অনুমোদন দিতেন। কিন্তু এখন কেন্দ্রীয় সরকার নিজেই ঠিক করেন কোন্ কোন জায়গায় বা কোন কোন ব্লকে হবে, এ ব্যাপারে রাজ্য সরকারের নতুন করে বলার কিছু থাকে না।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আই.সি.ডি.এসের ব্যাপারে যে ভলেন্টারি অরগানাইজেশনকে দায়িত্ব দেওয়ার কথা বলেছেন ১০ পার্সেন্ট। এরা ঠিক মতো খরচ-খরচা হচ্ছে কি না, ইউটিলাইজেশন হচ্ছে কি না, সেটা দেখার জন্য রাজ্য সরকারের কোনও ব্যবস্থা আছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে যে ব্যবস্থা নেওয়া হয়েছে তাতে তিন জনের কমিটি থাকবে এবং সেই কমিটিতে রাজ্যসরকারের একজন থাকবেন। তারা যে প্যানেল করবেন সেটা রাজ্য সরকার অনুমোদন দেবেন। রাজ্য সরকারের যে অফিসার থাকবেন তিনি সেটা দেখবেন।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গত বন্যায় যে সমস্ত আই.সি.ডি.এস.-এর ঘর বাড়ি নষ্ট হয়ে গেছে সে-সমস্তগুলো তৈরি করার জন্য আপনি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমরা ঘর বাড়ির সমস্ত পরিসংখ্যান কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি। তা ছাড়াও আমরা বিভিন্ন ব্লককে এবং পৌরসভাকে জানিয়েছি, ঘর বাড়ি মেরামতের জন্য কি প্রয়োজন জানাও। সেটা জানার পর আমাদের আর্থিক ক্ষমতার মধ্যে যতটুকু যা করা সম্ভব তা আমরা করব। তবে মাননীয় সদস্যগণ নিশ্চয়ই অবগত আছেন যে, আমাদের সব আই.সি.ডি.এস. সেন্টার নিজস্ব ঘর বাড়িতে চলে না- প্রতিটি সেন্টারের জন্য ঘর বাড়ি করা সম্ভব হয় নি। বহু সেন্টার ক্লাবে, স্কুলে, বিভিন্ন প্রতিষ্ঠানে চলে। এখন পর্যন্ত আমরা বেশ কিছু জায়গায় আই.সি.ডি.এস.-এর নিজস্ব ঘর বাড়ি তৈরি করেছি।

## কলকাতা-হলদিয়া জলপথে ফেরি সার্ভিস

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯) **শ্রী সুকুমার দাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা-হাওড়া-হলদিয়া জলপথে ফেরি সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ শুরু করা হবে বলে আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) কয়েকটি বেসরকারি প্রতিষ্ঠানের সঙ্গে সরকারের কথাবার্তা চলছে।

(খ) এখনই বলা যাচ্ছে না।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গতবার আপনি এই একই প্রশ্নের উত্তরে নির্দিষ্টভাবে বলেছিলেন যে, ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাস থেকে চালু করা হবে। আমরা আরও শুনেছিলাম বেসরকারি সংস্থা ডি.সি.এল.-এর মালিক সাধন দত্তর সঙ্গে এবিষয়ে সরকারের একটা আন্ডারস্ট্যান্ডিং হয়েছে। অথচ এখন আপনি বলছেন, "কয়েকটি বেসরকারি প্রতিষ্ঠানের সঙ্গে সরকারের কথাবার্তা চলছে।" আমি আবার আপনার কাছে নির্দিষ্টভাবে জানতে চাইছি এই সার্ভিস কবে চালু হবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কথাবার্তা চলছে এবং কথাবার্তার জন্য তো একটু সময় লাগবেই প্রিম্যাচুইরিটি থেকে ম্যাচুইরিটিতে আসতে সময় লাগবে। লাখ কথা ছাড়া বিয়ে হয় না। একটু সময় দিতেই হবে। টাইম শিডিউল রাখতে না পারার ওদের দুটো পয়েন্ট আছে- টারমিনাল ল্যান্ড নিয়ে ডিফেন্সের সঙ্গে আজও কোনও ফয়সালা হয় নি। এটা হচ্ছে প্রথম অসুবিধা। তবে ডিফেন্সের সঙ্গে ফয়সালা নাহলেও আমরা চালাবার জন্য উদ্যোগ নিচ্ছি, গত পরশু দিন ওদের সঙ্গে এবিষয়ে আমরা কথা বলেছি-একটা পনটুন দিতে পারলেই ওরা চালু করতে পারে। ওরা ইতিমধ্যেই ভেইসেল প্রোকিয়োরমেন্ট করেছে। লাস্ট সেপ্টেম্বর মাসে ওরা আমাদের জানায় যে, ফেব্রুয়ারি '৯৬ থেকে আমরা ফেরি সার্ভিস চালু করতে পারব। সে অনুযায়ী আমাদের গত পরশু দিন কথাবার্তা হয়েছে- আমার মনে হয় লক্ষ্মণবাবু শুনে খুশি হবেন- যদি একটা পনটুন টেম্পোরারিলিও সংগ্রহ করতে পারি তাহলে হয়ত মার্চ মাসের মধ্যেই ডিজেল চালিত ক্যাটাম্যারান সার্ভিস চালু করতে পারব- হোভারক্রাফ্‌ট নয়, ক্যাটাম্যারান।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### প্রস্‌থেটিক্‌ এইডস্‌

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৩) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে কতজন প্রতিবন্ধীকে সরকার প্রস্থেটিক্ এইডস্ দিয়েছেন ; এবং

(খ) এ বাবদ রাজ্য সরকারের কত টাকা ব্যয় হয়েছে?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭৫৮৪ জন প্রতিবন্ধীকে। (সাত হাজার পাঁচ শত চুরাশি)

(খ) ৬১ লক্ষ ৭৬ হাজার ১ শত ৪৩ টাকা। (একষট্টি লক্ষ ছিয়াত্তর হাজার এক শত তেতাল্লিশ টাকা)

## আলুর মূল্যবৃদ্ধি

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) অন্যান্য বছরের তুলনায় রাজ্যে আলুর অস্বাভাবিক মূল্যবৃদ্ধির কারণ কি ; এবং

(খ) আলুর মূল্যবৃদ্ধি প্রতিরোধে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অন্যান্য বছরের তুলনায় এ রাজ্যে আলুর মূল্য বৃদ্ধির কারণ সমূহ ঃ-

১) উত্তর প্রদেশ এবং বিহারে আলুর ফলন কম হওয়ায় পশ্চিমবঙ্গের আলুর চাহিদা ব্যাপক হারে বেড়ে যায় এবং এ রাজ্যের আলু বিভিন্ন রাজ্যে পর্যাপ্ত পরিমাণ রপ্তানি হয়। স্থানীয় বাজারে আলুর যোগানের অপ্রতলুতার জন্য দাম বাড়তে থাকে।

২) এপ্রিল-মে মাসের অস্বাভাবিক গরমে চাষির ঘরে রাখা আলুর এক অংশ নষ্ট হয়ে যায়।

৩) খরাজনিত পরিস্থিতিতে গ্রীষ্মকালীন সব্জির ক্ষতি হয় এবং সামগ্রিক ভাবে সব্জীর দাম বাড়তে থাকে ফলে আলুর চাহিদা বাড়তে থাকে এবং দামও বাড়তে থাকে।

(খ) (১) ভিন্ন রাজ্যে আলু রপ্তানি নিয়ন্ত্রণ করার প্রচেষ্টা নেওয়া হয়।

(২) হিমঘর থেকে আলু বের করে রাজ্যে আভ্যন্তরীন বাজার সমূহে যোগান বৃদ্ধির উদ্যোগ নেওয়া হয়।

## ট্রামের সংখ্যা

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫) **শ্রী শক্তি বল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯৩-৯৪ সালে কলকাতায় ট্রামের সংখ্যা কত ছিল?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

১৯৯৩-৯৪ সালে কলকাতায় ট্রামের সংখ্যা ছিল ৩৬৪ টি।

**নৌ-বিদ্রোহের পঞ্চাশ বছর পূর্তি**

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নৌ-বিদ্রোহের পঞ্চাশ বছর পূর্তি উপলক্ষ্যে সরকার কোনও কর্মসূচি গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) গ্রহণ করলে, উক্ত কর্মসূচির রূপরেখা কিরূপ?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও না।

(খ) প্রশ্ন ওঠে না।

* 97- Held Over.

**রাজ্যে রেগুলেটেড মার্কেট**

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতগুলি রেগুলেটেড মার্কেট আছে ;

(খ) ঐ মার্কেটের কতগুলিতে 'মার্কেট ফি' আদায় হচ্ছে ; এবং

(গ) উক্ত মার্কেটগুলির উন্নয়নের জন্য ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ (৩১এ জানুয়ারি, ১৯৯৬ পর্যন্ত) আর্থিক বছর দুটিতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মোট কত টাকা পাওয়া গেছে?

**কৃষি বিপনন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে আজ পর্যন্ত ৪৬টি রেগুলেটেড মার্কেট কমিটি সংগঠিত করা হয়েছে।

(খ) ৩৭টি মার্কেট কমিটিতে কম-বেশি "মার্কেট ফি" আদায় হচ্ছে।

(গ) উপরোক্ত সময়ে নিয়ন্ত্রিত বাজার প্রকল্পের জন্য কোনও কেন্দ্রীয় সরকারি আর্থিক সহায়তা পাওয়া যায়নি।

**তেভাগা আন্দোলনের পঞ্চাশ বছর পূর্তি**

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তেভাগা আন্দোলনের পঞ্চাশ বছর পূর্তি উপলক্ষ্যে সরকার কোনও কর্মসূচি গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করলে, কর্মসূচিটি কিরূপ?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ পত্রিকার একটি বিশেষ সংখ্যা প্রকাশ করা হবে, এ বিষয়ে একটি চিত্রকলা প্রদর্শনীর ব্যবস্থা করা হচ্ছে।

[12-00—12-10 p.m.]

**Adjournment Motion**

**Mr. Speaker :** I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the Subject of reported existence of diary of Rashid Khan, the main accused in the Bowbazar bomb blast case.

বুঝুন, বিচারাধীন মামলা চলছে, সাব-জ্যুডিস কেস চলছে, রসিদ খান নিয়ে ট্রায়াল চলছে .....

(নয়েজ)

বসুন, আই অ্যাম অন মাই লেগস। এখনও ট্রায়াল চলছে, ট্রায়াল শেষ হয়নি। তবুও বলছেন, ডায়েরি দেখতে চান, এটাকে সিজ্ করতে হবে। এখন কোর্টের সামনে বিচার চলছে, ট্রায়াল চলছে।

**(এ ভয়েস ফ্রম দি কংগ্রেস আই বেঞ্চ ঃ- হাওলার ব্যাপারে কি হচ্ছে? সেখানে তো চার্জশিট ইসু হল?)**

হাওলার বিচার এখনও হয়নি, ইনভেসটিগেশন স্টেজে আছে। এখানে আপনারা রসিদের ডায়েরি- হেন-তেন এইসব কথা বলছেন। Please take your seat, we are to follow certain parliamentary norms, rules. This is a sub-judice case. সাব-জ্যুডিস হলে আলোচনা করা যায় না এবং আলোচনা করি না। হাইকোর্টের কেস হলেও আলোচনা করি না। তবুও এখানে একই কথা রোজ বলে যাচ্ছে। আবার পার্লামেন্টারি, আন-পার্লামেন্টারি কত রকম কথাই আসে। টেকনিক্যালি কোনটাই বলা যায় না। এই সাব-জ্যুডিস কেস।

সুপ্রীম কোর্টে চলছে, হাইকোর্টে চলছে। উই আর মেকিং স্টেটমেন্ট, আর নিউজপেপারে সেটা পাবলিস্‌ড হবে। The judicial process is not pre-judiced. The judicial officers are also the human beings. The judicial process may be pre-judiced. এখানে স্টেটমেন্ট দিলে খবরের কাগজে ছেপে নানারকম মন্তব্য হয়।

(ভয়েসে ফ্রম দি কংগ্রেস আই বেঞ্চস ঃ- পার্লামেন্টে কি হচ্ছে?)

ওখানে কি করবে, না করবে I am not concerned with the Parliament. I am concerned with my State Assembly.

Now, the question here is that a sub-judice matter cannot be discussed. The subject matter of the motion does not call for adjournment of the business of the House. This may be raised in the form of Calling Attention, Mention Case etc. Besides, the member will get ample opportunity to discuss the matter during general discussion on Budget.

অথচ রোজই হাউসে এই নিয়ে কলিং-অ্যাটেনশন, মেনশন এবং জেনারেল ডিসকাশনে সবই বলা হচ্ছে। তার উপর আবার অ্যাডজর্নমেন্ট মোশন দিতে হবে? I therefore, withheld my consent to the motion. Shri Roy may now read the text of the motion. সৌগতবাবু আপনি পড়ুন।

**Shri Saugata Roy :** Sir, "the Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely :

Reported that the All India General Secretary of CPI (M) has admitted the existence of the diary of Satta Don Rashid Khan which was earlier denied by the Chief Minister. The diary is supposed to contain the names of those CPI (M) leaders who used to take money from Rashid Khan now in jail under TADA. The CBI be appointed to enquire into the affairs of Rashid Khan, the main accused in the Bowbazar bomb blast Case."

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention on the following subjects, namely :-

i) Alleged non-payment of minimum wages to the biri labourers in Nadia district, : Shri Kamalendu Sanyal

ii) Identification of the parent of the new-born baby found near National

| | | | |
|---|---|---|---|
| | Medical College & Hospital on 25.2.96 | : | Shri Sukumar Das |
| iii) | Strike called by the employees of News Papers on 28.2.96 | : | Shri Nirmal Das |
| iv) | Load-shedding in Midnapur District | : | Shri Sanjib Kr. Das |
| v) | Stalemate situation due to closure of Cinema Halls in West Bengal | : | Dr. Manas Bhunia |
| vi) | Reported closure threat in Amrita Bazar & Jugantar Patrika | : | Shri Saugata Roy |

I have selected the notice of Shri Kamalendu Sanyal on the subject of "Alleged non-payment of minimum wages to the bidi labourers in Nadia district.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

## STATEMENT ON CALLING ATTTENTION

Now I call upon the Minister-in-charge of the Labour Department to make a statement on the subject of continuous strike by the employees of Cinema Halls in the State.

(Attention called by Dr. Manas Bhunia, Shri Abdul Mannan, Shri Santasri Chatterjee and Shri Padmanidhi Dhar on 16.2.96)

[12-10—12-20 p.m.]

**Shri Santi Ranjan Ghatak :** In West Bengal there are about 740 Cinema Halls employing about 10,000 workmen. The workmen of the Cinema Halls are on strike with effect from 16-1-96 over their demands for revised pay structure, D.A. on the basis of cost of living index declared by the Govt., linking of gratuity with LIC, re-opening of the closed Cinema Halls etc.

Earlier in 1991, Bengal Motion Picture Employees' Union (B.M.P.E.U.) submitted a demand for revised pay structure for the Cinema Hall workers over which conciliation meetings had been started. Though some interim solutions could be found out in the past no permanent settlement could be arrived at with regard to pay structure and other demands of the workers. As the pay structure could not be finally decided the Cinema Hall owners agreed to grant ad-hoc increase in wages

initially to their workers in May, 1991 which ranged from Rs.85/- to Rs.160/- p.m. depending on the category of the Hall. Again, in June, 1992 the Cinema Hall workers were granted further ad-hoc increase of wages in second phase ranging from Rs.40/- to Rs.60/- as a result of a Tripartite negotiations.

However, negotiation for settlement of the pay structure continued and discussions were held at the Bi-partite and Tripartite levels. At one stage in 1994 Eastern India Motion Picture Association (EIMPA) agreed to sign a settlement on the pay structure to which the union also agreed. But the EIMPA subsequently backed out and did not sign the settlement for reasons unknown. As a process of negotiation, Labour Commissioner suggested pay scales in June, 1995 for the workers employed in Cinema Halls which were categorised into six groups in 1982 by a suggestion of the Labour Directorate. In the meetings held on 6-12-95, 7-12-95 and 19-12-95 though the concerned parties agreed to the pay scales suggested by the Labour Commissioner for different categories of workers in July, 1995 the basic difference regarding categorisation of Cinema Halls could not be resolved. While the Association demanded that the categorisation of the Cinema Halls should be made on the basis of the present sale figure of tickets and pay scales could be given effect to thereafter only, the Bengal Motion Picture Employees' Union (BMPEU) asserted that the existing categorisation of Cinema Halls should continue and re-categorisation of the halls could be decided at a later stage. Mainly because of this difference no solution could be found out to the problem.

BMPEU, however, in the meantime submitted a fresh Charter of Demand and served notice on 18-12-95 intimating their intention to go on continuous strike w.e.f. 16-1-95 if the demands are not fulfilled in the meantime. Their Charter of Demand includes revised pay structure for the Cinema Hall workers, D.A. on the basis of CLI declared by the Govt., linking of gratuity with LIC re-opening of closed Cinema Halls etc. Several meetings were held thereafter on 11-1-96, 15-1-96, 18-1-96, 24-1-96, 27-1-96 and 1-2-96 at different levels. Eastern India Motion Picture 1-2-96 at different levels. Eastern India Motion Picture Association (EIMPA) representing Cinema Hall owners had in those meetings reiterated that the pay scales suggested by the Labour Commissioner in July, 1995 were acceptable to them but they insisted on re-categorisation of Cinema Halls on the basis of current sales figure of tickets as a pre-condition for introduction of the pay scales. On the other hand BMPEU stated that the fresh Charter of Demands placed before EIMPA on 18-12-95 should now be discussed and settled. But EIMPA did not agree to discuss the new Charter of Demands. In the meetings, it was urged upon the concerned

parties to discuss the pay structure for the workers for a reasonable settlement. It was assured that the demand for re-categorisation of the Cinema Halls would be considered and a Committee would be constituted by the Govt. to look into it along with certain other problems facing the Cinema Industry. The Committee would be asked to finalise its recommendations after giving a hearing to both the parties. The Govt. would also consider the recommendations and give its decision at the earliest. However, EIMPA did not agree to this in the meeting.

Incidentally, EIMPA had also demanded of the State Govt. revision and enhancement of the existing admission rates and classification of seats, categorisation of Cinema Halls on the basis of weekly sale of tickets, enhancement of service charge and reduction of amusement taxes in respect of Hindi films etc. In several meetings these issues were also discussed and the representatives of EIMPA were told to settle their differences with the union so that the Cinema Halls could run smoothly. They were also assured that the Govt. would consider their representation sympathetically.

Conciliation process is still continuing to resolve the impasse.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী কলিং অ্যাটেনশন নোটিশের জবাব দিয়েছেন এবং তিনি তাঁর বক্তব্য তুলে ধরেছেন সরকারের বক্তব্য হিসাবে। এখানে তথ্যমন্ত্রী আছেন, তাঁর দপ্তরের এই সমস্যা, কিন্তু উত্তর দিয়েছেন শ্রমমন্ত্রী। এই ব্যাপারে তথ্যমন্ত্রীর কি বক্তব্য সেটা আমরা জানতে চাইব। ১৬ই জানুয়ারি থেকে ৭২২টি হল বন্ধ রয়েছে এবং প্রায় কয়েক হাজার কর্মচারী এর সঙ্গে যুক্ত। আজকে তারা কাজে নিযুক্ত থেকেও বেতন পাচ্ছে না। সিনেমা হল গুলির মালিকরা এই সিনেমা হল গুলি বন্ধ রাখার জন্য সরকারের প্রায় ৯ কোটি টাকার বেশি ট্যাক্স আদায় হয় নি। এই ঘটনার পরিপ্রেক্ষিতে পরোক্ষ ভাবে বাংলার চলচিত্রের উপর একটা আঘাত নেমে এসেছে। একে তো বাংলার চলচিত্র ধুঁকছিল, যদিও বা কিছুটা ভাল জায়গায় উঠে আসছিল, সেই সময় গত দেড় মাস ধরে সিনেমা হলগুলি বন্ধ থাকার ফলে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে। গত কাল একটা মিটিং হয়েছে। এর আগে মাননীয় তথ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিল ই.আর.ই.এম.পি.এ-র পক্ষ থেকে। কিন্তু মাননীয় তথ্যমন্ত্রী তাদের কোনও সৌজন্যবোধ দেখান নি আলোচনা করার ব্যাপারে এবং এই ব্যাপারে তিনি নীরব থেকে গিয়েছেন। হয়ত বা শ্রমমন্ত্রীর বিষয় বলে তিনি এড়িয়ে গিয়েছেন। বুদ্ধদেববাবু সংবেদনশীল মানুষ, সহানুভূতিশীল মানুষ হিসাবে পরিচিত, আমরা আশা করেছিলাম তিনি এই বিষয়ে হস্তক্ষেপ করবেন। এই ক্ষেত্রে শ্রমমন্ত্রীর যে ভূমিকা সেই ভূমিকা হলো মধ্যস্থতা, তিনি সেই মধ্যস্থতার ভূমিকা পালন করেছেন। তিনি কিন্তু এই কলিং অ্যাটেনশনের নোটিশ পেয়ে উত্তর দিয়েছেন, নিজের উদ্যোগ নিয়ে তিনি এখানে কিছু বলেন নি। এই ব্যাপারে সরকার কি ভাবছে,

সিনেমা হলগুলির কর্মচারিদের কি অবস্থা, মালিকদের কি ভূমিকা কোনও প্রস্তাব এসেছিল কিনা, এই সমস্ত কিছুই বলেন নি। ১৯৭৩ সালে কি অবস্থা ছিল, ১৯৮১ সালে কি অবস্থা হয়েছে, ১৯৯১ সালে কি অবস্থা হয়েছে, ১৯৯৫ সালে কি ছিল এবং ১৯৯৬ সালে এসে কি অবস্থা হয়েছে, ট্রাইপাটাইট চুক্তি কি হয়েছে, বাইপাটাইট চুক্তি কি হয়েছে, কি কথাবার্তা বলেছেন এই বিষয়ে বিস্তারিত বক্তব্য উনি দেন নি। কেবলমাত্র ওনার নিজের বক্তব্য এবং উনি কি করেছেন সেটা তুলে ধরেছেন। তথ্যমন্ত্রী হাউসে আছেন, আমরা দাবি করতে পারব না, ওনাকে অনুরোধ করব এই বিষয়ে উনি কিছু আলোকপাত করুন। কারণ এক দিকে হল গুলি বন্ধ অন্য দিকে কর্মচারীরা বিপর্যয়ের মুখে পড়েছে। খবরের কাগজে দেখলাম এই সমস্ত কর্মচারীরা আগামী কাল থেকে প্রত্যক্ষ ভাবে আন্দোলনে নামবে। একটা অত্যন্ত খারাপ অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় শ্রমমন্ত্রী এবং তথ্যমন্ত্রীকে অনুরোধ করবো আগামী দিনের ভবিষ্যত সম্পর্কে কিছু আলোকপাত করুন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই সমস্ত আলোচনায় তথ্য দপ্তরের পক্ষ থেকে তাঁদের প্রতিনিধি প্রায় সব সময় ছিল। গত কাল আলোচনা হয়েছে, আজকেও আলোচনা হবে। এর চেয়ে বেশি কিছু বলতে পারছি না। আমি গত কালকের মিটিং-এ ছিলাম, আজকেও থাকব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আলোচনা তো হয়েছে বুঝলাম, কিন্তু কি আলোচনা হয়েছে সেটা বলুন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সমস্যার সমাধান করার চেষ্টা করা হচ্ছে। সরকারের পক্ষ থেকে এই স্ট্রাইক শুরু হবার আগে থেকে একাধিকবার মিটিং করা হয়েছে। এক দিকে লেবার ডিপার্টমেন্টের সঙ্গে মিটিং হয়েছে এবং আমার ডিপার্টমেন্টের সঙ্গে মিটিং হয়েছে। মূল বিষয়টা কিন্তু লেবার ডিপার্টমেন্টের এই স্ট্রাইক বন্ধ করা যায় নি মালিকদের অনমনীয় মনোভাবের জন্য। স্ট্রাইকের ব্যাপার নিয়ে প্রতি সপ্তাহে মিটিং হয়েছে। গত কালকের মিটিং থেকে কিছু বেরিয়েছে, আমার মনে হচ্ছে আমরা একটা জায়গায় আসতে পারব দু-এক দিনের মধ্যে। কারণ আমরা শ্রমিকদের সমস্যার বিশেষ কিছু করতে পারব না। তাদের যেমন ন্যুনতম দাবি আছে, মালিকদেরও কিছু সমস্যা আছে, সিনেমা হলের রুগ্নতার ব্যাপারে। সেই ব্যাপারে আমরা এক গুচ্ছ প্রস্তাব দিয়েছি। সব মিলিয়ে আমরা আশা করছি কিছু করতে পারব। একটা সরকার পক্ষে, সংশ্লিষ্ট দপ্তরের পক্ষে যা কিছু করা দরকার তা আমরা করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন, মাননীয় শ্রমমন্ত্রী এবং তথ্যমন্ত্রী যে বিবৃতি দিলেন, আমি তার পুনরাবৃত্তি করে বলছি, আজকে সিনেমা কর্মীরা দীর্ঘদিন ধরে এই ধর্মঘট চালিয়ে যাচ্ছেন। পশ্চিমবাংলায় একটি ট্রেড ইউনিয়ন, যেখানে সিনেমা কর্মচারীরা দলমত নির্বিশেষে একটি সমিতিতে সমবেত হয়েছেন। মাননীয় তথ্যমন্ত্রীর

একটি কথায় যা বলেছেন, সরকার কর্মচারিদের স্বার্থে কোনও রকম কম্প্রোমাইজ করতে পারেন না। আমার জিজ্ঞাস্য হচ্ছে, বেঙ্গল মোশন পিকচার্স এমপ্লয়িজ অ্যাসোসিয়েশন ধর্মঘট এড়াবার জন্য সর্বপ্রকার মনোভাব নিয়েছিল কিনা, মালিকদের অনমনীয় মনোভাবের জন্য এই ধর্মঘট হলো কিনা, কর্মচারিদের দাবিগুলো ন্যায্য কিনা, এবং এই দাবি মেটাতে সরকার যে সহযোগিতা করছেন তা কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমার বিবৃতিতে সব বলেছি, খুবই পরিষ্কার। এর বেশি কিছু বলতে চাই না।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Report on the Unfinished Work of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1994-96

**Shri Rabindra Nath Mandal :** Sir, I beg to present the Report on the unfinished work of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1994-96.

### Presentation of the Twenty-eighth Report of the Committee on Government Assurances, 1994-96

**Shri Abdul Mannan :** Sir, I beg to present the Twenty-eighth Report of the Committee on Government Assurances, 1994-96.

## LAYING OF ORDINANCE

### The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Ordinance, 1995

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Ordinance, 1995 (West Bengal Ordinance No. IV of 1995) under Article 213(2)(a) of the Constitution of India.

### The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Ordinance, 1996

**Shri Nihar Bose :** Sir, I beg to lay the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Ordinance, 1996 (West Bengal Ordinance No. III of 1996) in terms of Article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF REPORTS

### Annual Report and Accounts of the Saraswaty Press Limited for the year 1993-94

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to

lay the Annual Report and Accounts of the Saraswaty Press Limited for the year 1993-94.

### Annual Accounts and Report of the Eastern Distilleries and Chemicals Limited for the year 1989-90

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Accounts and Report of the Eastern Distilleries and Chemicals Limited for the Year 1989-90.

### MENTION CASES

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আজকে কাগজে সকলে দেখেছেন যে, কিছুদিন আগে আমাদের এই সভার সদস্য শ্রী রমজান আলি এম.এল.এ. হোস্টেলে খুন হয়েছিলেন। তৌলত সুলতানা এবং তাঁর বয় ফ্রেন্ড নুরুল ইসলামের বিরুদ্ধে গতকাল আদালতের রায় বেরিয়েছে। আমি এই প্রসঙ্গে বলতে চাই, যেদিন তিনি খুন হয়েছিলেন তখন সঙ্গে সঙ্গে আমাদের বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন ওখানে গিয়েছিলেন। তিনি সেখানে গিয়ে বলেছিলেন, 'বরাবর তোমাদের সঙ্গে আছি।' আজকে যে তৌলত সুলতানার যাবজ্জীবন কারাদন্ড হতে চলেছে মাননীয় বিধায়ক জয়নাল সাহেবও কি ওর সঙ্গে যাবেন? ঐ যে খুনের ঘটনা ঘটল সঙ্গে সঙ্গে তার পরের দিন পশ্চিমবঙ্গে কংগ্রেস বন্‌ধ ডেকে দিল। কতখানি দায়িত্বজ্ঞানহীন দল হলে এই ধরনের কাজ করতে পারে। অনেক বছর আগে আমাদের সবার জনপ্রিয় এবং জননেতা হেমন্ত বসু খুন হয়েছিলেন। হেমন্ত বসু খুন হওয়ার সঙ্গে সঙ্গে কংগ্রেসিরা অ্যালসেশিয়ান, জার্মান সেফার্স ইত্যাদি কুকুর পাঠিয়ে দিলেন। ঐ কুকুর গন্ধ শুঁকে বলে দিয়েছিল যে সিপিএম খুন করেছে এবং আমাদের উপরে দোষটা পুরো চাপিয়ে দিয়ে রাজনৈতিক ফায়দা লুঠলেন। এই রাজ্যের বিশৃঙ্খলা সৃষ্টিকারী কংগ্রেস সরকার এই ধরনের কাজ করে যাচ্ছেন। এই যাদের চরিত্র তাদেরই বিরোধীদলের নেতা দায়িত্বজ্ঞান হীনের মতো ঐ খুনের পরের দিনই বন্‌ধ ডেকে আমাদের উপরে দোষ চাপানোর চেষ্টা করে রাজনৈতিক ফায়দা লুঠবার চেষ্টা করেছিলেন। আজকে দেশের গণতান্ত্রিক ব্যবস্থা ওরা কোন পর্যায়ে নিয়ে যেতে চলেছে যে, এইভাবে সিপিএমকে হেনস্থা করার চেষ্টা করছে। এই খুনের পরেই আমাদের পার্টির নেতা শ্রী শৈলেন দাশগুপ্ত বলেছিলেন যে, এই খুনটা ওদের পারিবারিক ঘটনা জনিত ব্যাপার, এরসঙ্গে পার্টিগত কোনও ব্যাপার নেই। পশ্চিমবঙ্গে পরিচ্ছন্ন সিপিএম এই ধরনের জঘন্য কাজের সঙ্গে যুক্ত থাকতে পারে না। কংগ্রেসিরা সঙ্কীর্ন রাজনৈতিক স্বার্থে আমাদের চরিত্র হনন করার ধারাবাহিকতা বজায় রাখার চেষ্টা করে আসছে। আজকে কোর্টের রায়ের প্রতি যদি ওদের ন্যূনতম সম্মান দেওয়ার থাকে তাহলে তাদের সেইদিনের বন্‌ধ ডাকার জন্যে জনগণের কাছে ওদের ক্ষমা চাওয়া উচিত। ওরা সেদিন বাংলা বন্‌ধ করে যে তাসের খেলা খেললেন তারজন্য ওদের উপযুক্ত শিক্ষা জনগণের কাছ থেকে পাওয়া উচিত। এইকথা জনগণের উদ্দেশ্যে আপনার মাধ্যমে বলে সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল কোর্টের রায়ের পরিপ্রেক্ষিতে রবীন মন্ডল কংগ্রেস দল সম্পর্কে যে অভিযোগ তুললেন এবং বিকৃত তথ্য পরিবেশন করলেন আমি সেটাই সংশোধন আপনার মাধ্যমে সভাকে করে দিতে চাই। আমরা ঐ দিন বাংলা বন্‌ধ ডেকেছিলাম এই কারণে যে, একটা প্রটেকটেড প্লেস হচ্ছে এম.এল.এ. হোস্টেল। এম.এল.এ.দের সুরক্ষিত জায়গাতেই যেখানে রক্ষার কোনও ব্যবস্থা নেই, এম.এল.এ. খুন হয়, সেখানে আইনশৃঙ্খলার অবস্থা কি বোঝাই যাচ্ছে। সেখানে আমরা বিরোধী দল হিসাবে এর প্রতিবাদ স্বরূপ বন্‌ধ ডেকেছিলাম। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হচ্ছে যে, নুরুল ইসলাম, যিনি এই খুনের সঙ্গে জড়িত আসামী, তাকে এম.এল.এ. হোস্টেলে ধরা গেল না। আমরা যখন প্রচন্ড প্রতিবাদ করলাম তখন পুলিশ তাকে বাইরে থেকে গ্রেপ্তার করল। এই পরিপ্রেক্ষিতে আমরা বন্‌ধ ডাকতেই পারি। তাছাড়া রমজান আলির মতো বিধায়ক, যারা রাতের অন্ধকারের লোকেদের সঙ্গে সর্বদা যাতায়াত ছিল, সেই ধরনের এম.এল.এ. নোমিনেশন পেল কি করে আপনাদের দলে বুঝতে পারলাম না।

[12-30—12-40 p.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, যে বিষয়টি নিয়ে বিতর্ক সৃষ্টি হয়েছে সেই বিষয়ে মাননীয় সদস্য আবদুল মান্নানকে সাহায্য করেন এই ব্যাপারে আমি অনুরোধ করব। একজন এম.এল.এ. তার স্ত্রীর হাতে খুন হলে- মান্নান বিয়ে করেনি, তাই ব্যাপারটি বোঝে না- স্ত্রীর হাতে স্বামী খুন হলে সরকার সেখানে কিছু করতে পারে না। সেখানে কংগ্রেস দল বন্‌ধ ডাকল। বন্‌ধ হচ্ছে একটি রাজনৈতিক হাতিয়ার। এমন একটি বিষয় নিয়ে আপনারা বন্‌ধ ডাকলেন কোনও রকম খোঁজ খবর না নিয়ে। তোমাদের সুবিধা আছে, তোমাদের লজ্জা বলে কিছু নেই, তাই তোমরা এগুলি করতে পারো। আবার একটা ঘটনায় দেখলাম একজন ডাকাত সে ওদের বাড়িতে কেয়ারটেকার ছিলো কি গন্ডগোল করলো সেটা নিয়ে বন্‌ধ ডাকলেন। স্যার, আপনি জানেন, মারপিটের অভিযোগ নিয়ে বাংলা বন্‌ধ ডাকা হয়েছিল। সে ছিল কংগ্রেসের কর্মী। আবার কয়েক মাস পরে দেখলাম পাড়াতে ছিঁচকে চুরির জন্য সে পুলিশের হাতে ধরা পড়ল। এই হচ্ছে কংগ্রেসের অবস্থা। স্ত্রীর হাতে স্বামী খুন হলে বাংলা বন্‌ধ ডাকছে, ছিঁচকে চোরের জন্য বাংলা বন্‌ধ ডাকছে। স্যার, এদেরকে ব্রাঞ্চ অব জোকারস বলা ছাড়া দ্বিতীয় কোনও রাস্তা নেই। আমাদের দুর্ভাগ্য এই রকম একটি বিরোধী দল এখানে আছে যারা রাজনৈতিক হাতিয়ার বন্ধকে ঠিকমতো ব্যবহার করতে জানেনা। ওরা শিশুসুলভ এর মতন ব্যবহার করছে, স্যার, ওদেরকে আপনি এই ব্যাপারে সাহায্য করুন, নাহলে সামনের নির্বাচনে পশ্চিমবাংলার জনগণই শিখিয়ে দেবে, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আমাদের একটি শান্তিপূর্ণ সমাবেশ ছিল। এই রাজ্যে কতকগুলি জ্বলন্ত সমস্যা নিয়ে যেমন মূল্যবৃদ্ধির প্রতিরোধ, হাসপাতালে বিনা পয়সায় সুচিকিৎসা করা, প্রাথমিক স্তরে পঠন-পাঠন এবং রাজ্যের বিভিন্ন কেলেঙ্কারির গুরুত্বপূর্ণ দাবির ভিত্তিতে

গতকাল আমাদের দলের উদ্যোগে একটা গণ আইন অমান্যর আন্দোলন রানি রাসমনি রোডে সংগঠিত হয়। এটা ছিল সম্পূর্ণ শান্তিপূর্ণ। এবং সুশৃঙ্খল আইন অমান্য আন্দোলন। সেখানে আইন অমান্যকারীদের উপর মহিলাদের উপর পশ্চিমবঙ্গের পুলিশ যে ভাবে নির্মম অত্যাচার চালিয়েছে তাদের আদিম প্রবৃত্তির লালসাকে চরিতার্থ করার জন্য, মহিলাদের উপর যে ভাবে মোলেস্টশন হয়েছে সেটা একটা সভ্য সমাজের পুলিশের কাছ থেকে আসা করা যায় না। আমি বিভিন্ন সংবাদপত্রে কি বেরিয়েছে সেটা দেখিনি, তবে একটিমাত্র সংবাদপত্রে আমি দেখেছি স্টেটসম্যান পত্রিকায়, সেখানে মহিলা পুলিশ উপস্থিত থাকা সত্ত্বেও পুরুষ পুলিশ মহিলাদের উপর মোলেস্টশন করে আদিম প্রবৃত্তির লালসাকে চরিতার্থ করার জন্য। এই ছবি সংবাদপত্রে ছাপিয়েছে। এটা হচ্ছে তার জ্বলন্ত প্রমাণ। কোনও সভ্য দেশের পুলিশ এই রকম অত্যাচার করতে পারে কিনা আমার জানা নেই। আমি দাবি করছি অবিলম্বে দোষী পুলিশের শাস্তির ব্যবস্থা করা হোক, এবং একজন দায়িত্বশীল মন্ত্রী এই ব্যাপারে বিবৃতি দিন, এই জিনিস চলতে পারে না। কোনও সভ্য দেশের পুলিশ এই আচরন করতে পারেনা, আজকে এর প্রতিকার করা হোক, এই দাবি আমি করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এস.সি, এবং এস.টি, কল্যান দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার এস.সি, এবং এস.টি.র কাস্ট সার্টিফিকেট এর জন্য পাসপোর্ট সাইজের ফটো সমেত দরখাস্ত জমা পড়ে আছে। বছরের পর বছর সার্টিফিকেট দেওয়া হচ্ছে না। যার ফলে আদিবাসী ছেলে-মেয়েরা, এস.সি, ছেলে-মেয়েরা তারা সার্টিফিকেট না পাওয়ার ফলে পড়াশুনায় তাদের ক্ষতিগ্রস্থ হচ্ছে। সরকারি সাহায্যর দিক থেকে তারা ক্ষতিগ্রস্থ হচ্ছে। অন্যান্য দিক থেকেও তারা ক্ষতিগ্রস্থ হচ্ছে। আমি দাবি করছি, এস.সি, সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে আইনকে আরও সরলীকরণ করা হোক এবং তদন্তর নাম করে বছর বছর দরখাস্ত জমা পড়ে আছে, জেলা ম্যাজিস্ট্রেটকে দিয়ে এই ব্যাপারে তদন্ত করা হোক। মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি যাতে এস.সি. সার্টিফিকেট অন্তত ৭ দিনের মধ্যে বা ১ মাসের মধ্যে পাওয়া যায় সেই ব্যবস্থা করা হোক।

**(এই সময় মাননীয় এস.ইউ.সি.আই সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার হাউস থেকে ওয়াক আউট করেন।)**

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মালদা এবং মেদিনীপুর এই দুটি জেলাতে ৩,২৫৯ জন প্রাথমিক শিক্ষক নিয়োগ করেছিল জেলা স্কুল বোর্ডের কমিটি এবং সেই ব্যাপারে সুপ্রিমকোর্ট পুর্নবিবেচনা করতে বলেছে। মেদিনীপুরে ২,৮২৯ জন এবং মালদহে ৪৩০ জন নিয়োগ করা হয়েছিল। সুপ্রীম কোর্টের সেই অর্ডারের কপি আমাদের কাছে আছে। তাতে বলেছে keeping in view the nature of the irregularities and illegalities we quash the panel for recruitment to the post of primary school teacher in the district of Malda and Midnapore. স্যার, ৩,২৫৯ জনকে বে-আইনিভাবে নিয়োগ

করার পর সুপ্রীম কোর্ট যে ভাষায় তিরস্কার করেছে, তাতে রাজ্যের শিক্ষামন্ত্রীর (প্রাথমিক) ন্যূনতম নৈতিক দায়িত্ব থাকলে তিনি অবশ্যই পদত্যাগ করতেন। সুপ্রীম কোর্ট বলেছে নতুনভাবে আবার ইন্টারভিউ করতে হবে। সুপ্রীম কোর্ট বলছে, directs the respective board and council to prepare fresh panels in accordance with law কিন্তু দেখা যাচ্ছে যে প্রাইমারি স্কুলের এই মারাত্মক বে-নিয়মে ষাট হাজার থেকে এক লক্ষ টাকা পর্যন্ত উৎকোচ দেওয়া-নেওয়া হয়েছে। এই ব্যাপারে প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীকে দায়িত্ব নিয়ে অবশ্যই পদত্যাগ করতে বলব। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকারের বিভিন্ন মন্ত্রী বিভিন্ন সময়ে দায়িত্ব নিয়ে পদত্যাগ করেছেন। লালবাহাদুর শাস্ত্রী যখন রেল দপ্তরের মন্ত্রী ছিল তখন দূর্ঘটনা ঘটেছিল এবং দায়িত্ব নিয়ে তিনি পদত্যাগ করেছিলেন। এতবড় একটা ঘটনা এবং সুপ্রীম কোর্ট সুস্পষ্ট অভিযোগ করা সত্ত্বেও এই প্রাথমিক শিক্ষা মন্ত্রী এখনও বহাল তবিয়তে আছেন। সুপ্রীম কোর্ট বলছে, ইন অ্যাকোর্ডেন্স উই দিন ল্য তা সত্ত্বেও এই রায়কে সম্পূর্ণভাবে তোয়াক্কা না করে আবার ইন্টারভিউ ডাকা শুরু হয়েছে। যাদের চাকরি দেওয়া হয়েছিল তাদেরই আবার নম্বর বাড়িয়ে নিয়োগপত্র দেওয়া হচ্ছে। অবিলম্বে এটা বন্ধ করা হোক এবং সুপ্রীমকোর্টের রায়ের পরিপ্রেক্ষিতে প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী অবশ্যই পদত্যাগ করুন।

**শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের মধ্যে বিভিন্ন সময়ে আমরা বিরোধী পক্ষের কাছ থেকে দেশে সন্ত্রাস সৃষ্টি হচ্ছে এই অভিযোগ পাই। আমি বিরোধী পক্ষের বন্ধুদের অনুরোধ করব আমার বিধানসভা কেন্দ্র জাঙ্গিপাড়া সেখানে গিয়ে দেখে আসুন কি রকম সন্ত্রাস সেখানে সৃষ্টি করা হয়েছে। গ্রাম পঞ্চায়েতে ১৫ জনের মধ্যে ১০ জন সি.পি.এমের এবং পাঁচ জন কংগ্রেসের। কংগ্রেসি দুবৃর্ত্তরা সেখানে লোকজনকে নিয়ে গিয়ে সেখানে গরিব মানুষদের জন্য যে বাদাম জমা ছিল, সেই বাদাম ভাজা খাওয়ানোর নাম করে সেই পঞ্চায়েত অফিসকে ভেঙ্গে তছনছ করে দিয়েছে। সি.পি.এমের যারা গ্রাম পঞ্চায়েতের সদস্যছিল তাদেরও মারধোর করা হয়েছে এবং সাতটি বাড়ি ভেঙ্গেছে এবং কয়েকজনকে আহত করেছে। খাস জমি দখল করে যেখানে কৃষকরা ফসল করেছিল সেখানে কংগ্রেসিরা তেরঙ্গা ঝান্ডা নিয়ে গিয়ে ধান কেটে নিচ্ছে। পুকুরে জেলেরা মাছ চাষ করছেন, সেই মাছ কংগ্রেসি দুর্বৃত্তরা তুলে নিয়ে চলে যাচ্ছে। এভাবে জাঙ্গিপাড়া এলাকায় তারা সন্ত্রাসের সৃষ্টি করেছে। আমি কংগ্রেসি বন্ধুদের অনুরোধ করছি যে তারা ওখানে গিয়ে দেখে আসুন যে কংগ্রেসি দুর্বৃত্তরা কিভাবে সেখানে আইন-শৃঙ্খলার অবনতি ঘটিয়েছে। এইসব সন্ত্রাস এলাকার মানুষকে ভীত করেছে, এই বিষয়টা আমি আপনার মাধ্যমে জানাই।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র নওদার এক বিস্তুর্ণ এলাকা ৬ মাস ডুবে থাকে। সেখানে কোনওরকম যানবাহনের ব্যবস্থা নেই। নতুন কাশীপুর থেকে কোদালঘাটা, ছাতুমারা, দমদমা, শ্যামনগর, গোঘাট হয়ে চাঁদপুর পর্যন্ত কোনরকম যানবাহনের ব্যবস্থা নেই। এখানকার গ্রামগুলো

৬ মাস নদীর মাঝখানে ডুবে থাকার মতো অবস্থায় আছে। তাদের যাতায়াতের কোনও ব্যবস্থা করা হয়নি। আমি ইতিপূর্বে বার বার বলেছি যে এখানকার মানুষদের জন্য পাকা রাস্তার ব্যবস্থা করা হোক। লক্ষ, লক্ষ মানুষ এরকম দুরবস্থার ভিতর ৬ মাস থাকেন। অবিলম্বে এখানে সার্ভে করে পাকা রাস্তা করার জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ৭ কি.মি. রাস্তার মধ্যে আমি অনেক আগে তৎকালীন রেজিনগর থেকে সর্বাঙ্গপুর অবধি পাকা করেছিলাম। কিন্তু কিছু অংশ পাকা হলেও নতুন কাশীপুর থেকে কোদালঘাটা, ছাতুমারা, দমদমা, শ্যামনগর, গোঘাট হয়ে চাঁদপুর পর্যন্ত রাস্তা পাকা হয় নি। এই অংশের রাস্তাগুলো পাকা করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ নির্মল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মগরাহাট থানার আইনশৃঙ্খলার ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুকাল ধরে ওখানকার কংগ্রেসিরা সুপরিকল্পিতভাবে, রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত ভাবে সমাজ বিরোধীদের উস্কানি দিয়ে ওখানে আইনশৃঙ্খলার অবনমনের চেষ্টা করা হয়েছে। আমি কতকগুলো উদাহরন দিচ্ছি। যেমন- ওখানে হঠাৎ করে, ২-৩ বছর আগে কতকগুলো টিন এজার ছেলে, তারা হঠাৎ সমাজবিরোধী হয়ে প্রকাশ্য দিবালোকে খুন, ছিনতাই, করে নানারকম সন্ত্রাসের সৃষ্টি করেছে। কিছুদিন আগে সেলিম নামে এক সমাজবিরোধী স্টেশনের কাছে এক হোল-সেল ডিলারের কাছ থেকে একলক্ষ টাকা ছিনতাই করে স্টেশন মাস্টারের ঘরে আশ্রয় নিয়েছিল। সেখানকার তৎকালীন ও.সি. প্রদীপ দত্ত তার অপরাধকে লঘু করে দেখিয়ে ২দিনের মধ্যে তাকে কোর্ট থেকে ছাড়িয়ে আনেন। সি.পি.এমের সভাপতি খালেদ মল্লিক রাতে তাঁর বাড়িতে আক্রমণ করে তাঁকে খুন করার চেষ্টা হয়। ওখানকার অঞ্চলপ্রধান (কলস) জয়নালের বাড়িতে ডাকাতি করে খুন করার চেষ্টা হয়। আমাদের গণনাট্যের কর্মী একটি বাচ্চা ছেলেকে খুন করা হয়। এরপর ও.সি. বদলি হয়ে এল। ওরা ডেপুটেশন দিয়ে বদলি করেছিল। নতুন ও.সি. এসে যখন আইন-শৃঙ্খলা রক্ষা করার চেষ্টা করল, তখন ওরা বিভিন্ন ভাবে, বিভিন্ন কৌশলে তার উপর হামলা করল। প্রথমে তাকে ঘুষ দেবার চেষ্টা করে। ওখানকার ব্লক কংগ্রেস নেতা, তার ছেলে উপপ্রধান, তিনি হঠাৎ ধরা পড়লেন সমাজবিরোধীদের সঙ্গে ডাকাতি করতে গিয়ে। থানায় যখন তাকে ধরে নিয়ে আসা হ'ল, ২৫ হাজার টাকার অফার তারা দিয়েছিল। ও.সি. যখন নিলেন না, তখন জনসাধারনকে বিক্ষুব্ধ করে তারা ও.সি.-র বিরুদ্ধে ডেপুটেশন দিল, তাকে হেনস্থা করা হ'ল-মগরা পশ্চিম গ্রামপঞ্চায়েতে তাকে আটক করা হ'ল। তারপর সি.পি.এম. প্রধানের উপর হামলা করল কংগ্রেসিরা। যখন জনসাধারণ জানতে পারলেন, তখন স্থানীয় জনগণ ও.সি. এবং প্রধানকে কংগ্রেসিদের হাত থেকে রক্ষা করলেন। এর পরে যখন একটা ট্রেন-ছিনতাইকারীকে ওখানকার যাত্রীরা ধামা স্টেশনে নামিয়ে স্থানীয় ক্যাম্পে দিল, তখন দেখা গেল কংগ্রেসিরা ষড়যন্ত্র করে আমাদের নেতৃস্থানীয় রেস্পেকটেবল যারা, তাদের সবার নামে কেস্ দিল। স্বরাষ্ট্র দপ্তর থেকে এর তদন্ত হওয়া উচিত এবং তাদের শাস্তির দাবি জানাচ্ছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** যদিও এটা শেষ অধিবেশন, মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা

কতটুকু কার্যকর হবে জানিনা, কারণ আজকে যিনি মন্ত্রী আছেন, তিনি পরে থাকবেন কিনা জানি না, তবুও আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা হুগলি জেলার গৌড়হাটি-চাঁপদানিতে একটা ই.এস.আই. হাসপাতাল আছে। গত কয়েক বছর ধরে মন্ত্রীকে বলেও কিছু হ'ল না। সেখানে এক্স-রে মেশিন নেই, গজ-ব্যান্ডেজ নেই, ওষুধপত্র নেই, সব ডাক্তারও নেই। ই.এস.আই. হাসপাতালে একটা পয়সা দেয় এবং তার বিনিময়ে শ্রমিকদের টাকা দেওয়াতে সরকার প্রতিশ্রুতিবদ্ধ। কিন্তু সেই ই.এস.আই. হাসপাতালে চিকিৎসা ব্যবস্থা নেই, এক্স-রে মেশিন নেই, ওষুধপত্র নেই। অ্যাম্বুলেন্স অকেজো হয়ে আছে, সেইজন্য সেখানকার মানুষকে ব্যক্তিগত উদ্যোগ নিয়ে মানিকতলায় আসতে হয়। যাতে ই.এস.আই. হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা চালু হয়, তার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় আমি আপনার সামনে উপস্থাপিত করছি। প্রায় ১৪।১৫ বছর আগে, সাগরদ্বীপে কংগ্রেসের একটি অতি কুখ্যাত ব্যক্তি গঙ্গাধর ঢালি, তার নামে পরপর কয়েকটি ডাকাতি কেস আছে। একদিনে ৭।৮টা করে ডাকাতি করে চলে যেত সমুদ্র দিয়ে। তার সাথে ছিল কিছু বানর। বানরকে ঘরে ঢুকিয়ে দিত, তারা হুক খুলে দিত, তারপর সে ডাকাতি করত। তখন, ওখানের মানুষ, কি কংগ্রেস, কি কমিউনিস্ট সবাই ওটা ব্যোমকেশ মাইতির গ্রাম পঞ্চায়েত এলাকা সেখানকার সমস্ত মানুষ তার বিরুদ্ধে রুখে দাঁড়ায়, অ্যারেস্ট করে পুলিশে দেয়। তার পক্ষে দাঁড়িয়েছিলেন, তিনি হলেন এই বিধানসভার একজন মাননীয় সদস্য। তার ডিস্ট্রিক্ট ট্রান্সফার হয়। সে গোদাবরীর কোন জেলা, সেখান থেকে চিঠি পাঠিয়েছে পার্কস্ট্রিট থানাতে। আমার নামে আছে। সে সই করেনি, পেছনের পাতায় একটা সই আছে। তাতে বলছে, আমার বিরুদ্ধে কুরুক্ষেত্র যুদ্ধ যেমন হয়েছিল, সেই যুদ্ধে অবতীর্ন হব। এবং বলেছে, মমতা বন্দ্যোপাধ্যায়কে নিয়ে কংগ্রেস যাচ্ছে, একবার সোমেন মিত্রকে নিয়ে যাচ্ছে। ছয়-ছয় বার আমি সেখান থেকে জিতেছি। তারপর দেখলাম বেনামি চিঠি, পেছনের পাতায় নামের সাক্ষর আছে, দেখে নেওয়া হবে কুরুক্ষেত্র মহা সমরে যেমন হয়েছিল, সেই সময়ে অবতীর্ন হবেন তিনি। কিছু কংগ্রেসি গুন্ডা, বদমায়েস, দুষ্কৃতকারী, সমাজবিরোধীদের এই ভাবে সাহায্য করে তাদেরকে নিয়ে আবার ডাকাতি, আবার রাহাজানি শুরু হয়েছে। নির্বাচন যখন এগিয়ে চলেছে, পালে হাওয়া নেই, দিল্লি থেকে আরম্ভ করে প্রত্যেক গ্রামে গ্রামান্তরে বিভিন্ন রাজ্যে রাজ্যে যখন আর কোনও মতে কংগ্রেসকে বাতাস দেওয়া যাচ্ছে না তখন এই রকম সমাজবিরোধীদের আবার সংগঠিত করার ক্ষেত্রে কংগ্রেস আবার আগুয়ান হয়েছে। বার বার আমাকে সিকিউরিটি নিতে বলা সত্ত্বেও আমি সিকিউরিটি নিই নি। ওখান থেকে আমি ৬ বার নির্বাচিত হয়েছি। আপনাদের পুলিশের সিকিউরিটি আমি নিইনি। আমি জানি জনগণ ঐ সিকিউরিটির ব্যবস্থা করবেন। যাই হোক, আজকে কংগ্রেস সেখানে এই রকম অবস্থার সৃষ্টি করেছে। তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50—1-00 p.m.]

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমাজ কল্যান দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি আই.সি.ডি.এস.-র ব্যাপারে। আমাদের কালিগঞ্জে প্রায় ১ বছর হয়ে গেল সি.ডি.পি.ও. নেই। ২০টি অ্যাডিশনাল সেন্টার শ্যাংসন হয়েছে। কিন্তু সেখানে আজ পর্যন্ত অঙ্গনওয়াড়ি ওয়ার্কার নিয়োগ করা হয়নি এবং সেখানে ৩৫টি হেল্পার নিয়োগ করা হোক। কিন্তু যেহেতু পার্মানেন্ট সি.ডি.পি.ও. নেই সেই জন্য টেম্পোরারি সি.ডি.পি.ও. চার্জ নিতে চাচ্ছে নানা দায়িত্ব নিতে চাচ্ছে না। আমি আপনার মাধ্যমে অবিলম্বে এই ব্যাপারে মাননীয় সমাজকল্যান মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় রাজ্যসরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এটা আমাদের বাজেট আলোচনার মধ্যে প্রাসঙ্গিক ভাবেই এসেছে। আমাদের রাজ্যে বিনিয়োগের একটা সুস্থ পরিবেশ সৃষ্টি হয়েছে। এই বিনিয়োগের সুস্থ পরিবেশকে বিবেচনার মধ্যে রেখে রাজ্যসরকারের কাছে আমার অনুরোধ যে, বিভিন্ন বন্ধ কারখানা যেগুলো খুললে লাভজনক ভাবে টিকে থাকতে পারে সেই ধরনের কারখানায় যাতে বিনিয়োগ হয় তার ব্যবস্থা নিন। মাননীয় স্পিকার স্যার, আমার বিধানসভা এলাকায় একটা ঐতিহ্যপূর্ণ শিল্প রয়েছে যা দীর্ঘদিন ধরে বন্ধ। কোলে বিস্কুটের মালিকদের অপদার্থতার জন্য যে কারখানা ১৪ বছর ধরে বন্ধ হয়ে ছিল সেই কারখানা খোলবার মতো বাস্তব অবস্থা এবং পশ্চিমবাংলায় বিস্কুট এবং অন্যান্য প্রাসঙ্গিক জিনিসের যে চাহিদা আছে তাকে বিবেচনায় রেখে এবং রাজ্যসরকার আজকে নতুন শিল্পকে আকর্ষিত করার চেষ্টা করছে তাহলে কোলে বিস্কুটও খুলতে পারে। এবং পশ্চিমবাংলায় এই ঐতিহ্যপূর্ণ শিল্প দিনের আলো দেখতে পারে। এব্যাপারে রাজ্যসরকার যাতে ব্যবস্থা নেন এবং বিশেষ দৃষ্টি দেন তার জন্য আপনার মাধ্যমে রাজ্যসরকারের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলা পরিষদের কর্মচারিরা একটা দাবি সম্বলিত চিঠি মাননীয় মুখ্যমন্ত্রীকে দিয়েছিলেন। এবং সেই দাবিগুলো শুধু হাওড়া জেলা পরিষদের নয় সমস্ত জেলা-পরিষদের কর্মচারিদের স্বার্থে তারা এই দাবি করেছেন। তাদের দাবি হচ্ছে, গভর্নমেন্ট সার্ভিসে সবাইকে সমান ট্রিটমেন্ট করতে হবে। গভর্নমেন্ট সার্ভিস যাঁরা করেন তাদের ১০ এবং ২০ বছরের বেনিফিট দেওয়া হয়। অথচ জিলা-পরিষদের কর্মচারিদের এই রকম কোনও বেনিফিট দেওয়া হয় না। সরকারি সার্ভিস যাঁরা করেন তাদের লিভ অ্যান-ক্যাশমেন্ট বেনিফিট দেওয়া হয় কিন্তু জিলা-পরিষদের কর্মচারিদের এটা দেওয়া হয় না। হাউস বিল্ডিং লোন এই জিলা-পরিষদের কর্মচারীরা পাস না। মেডিকেল বেনিফিট পান না। অথচ সি.এম.ডি.এ., এইচ.আই.ডি. এই সব কর্মচারীরা এই রকম বেনিফিট পেয়ে থাকেন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে

বলছি আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে জিলা-পরিষদ-এর হাতে ক্ষমতা দেওয়া হয়েছে কিন্তু জিলা-পরিষদের কর্মচারীরা এখনও অবহেলিত, অনেকাংশে বলা যেতে পারে নির্যাতিত, এদের সরকারি কর্মচারীর মতো ট্রিট করা হয় না। আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে সমগ্র পশ্চিমবাংলায় যত জিলা পরিষদের কর্মচারী আছে তাদের যাতে সরকারি কর্মচারিদের সমতুল্যভাবে সব কিছু সুযোগ-সুবিধা দেওয়া হয়, এই দাবি জানিয়ে আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মেয়াদতো শেষ হতে চললো, নির্বাচন আবার এসেগেছে। ১৯৯২ সালে আমার এলাকা শ্যামপুর ১ নং ব্লকে নবগ্রামে প্রায় ৩২ লক্ষ টাকা খরচ করে সরকার একটি স্বাস্থ্যকেন্দ্র নির্মান করেছিল। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে বলেছি। ঐ এলাকায় প্রায় ২০ কি.মি. দূর থেকে উলুবেড়িয়া মহকুমা হাসপাতাল থেকে রোগী আসে ট্রিটমেন্ট করাতে। রাস্তায় আসতে আসতে প্রসূতি এবং হার্টের রোগী মারা যায়। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে লিখিত ভাবে জানিয়েছি। এক শ্রেণীর আমলাতন্ত্র এবং তাদের অনমনীয় মনোভাবের জন্য- সেখানে ডাক্তার পাওয়া যায় না। ৩২ লক্ষ টাকা সরকার খরচ করলো জনগণের স্বার্থ রক্ষা করবার জন্য, ঐ এলাকার গরিব মানুষের উপকারের জন্য। এই অঞ্চলটি কৃষি প্রধান এলাকা, তাই আপনার মাধ্যমে পুনরায় অনুরোধ করছি যে হাজার হাজার গরিব মানুষের স্বার্থে, কৃষক-মজুরের স্বার্থে যাতে ঐ স্বাস্থ্যকেন্দ্রটি উদ্বোধন করা হয়, চালু করা হয়, ডাক্তার পাঠানো হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-00 — 1-10 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়া একটি বিশেষ নাম, শিল্প স্থাপনের অনেক স্বপ্ন এই সরকার দেখালেও এখন পর্যন্ত কোনও নতুন শিল্প স্থাপন হয়নি। পেট্রোকেমিকেলের কথা আমরা দীর্ঘ দিন ধরেই শুনে আসছি, বহু অনুষ্ঠান করার পরও এক ঝুড়ি মাটি কাটা হয়নি। সম্প্রতি মেদিনীপুর জেলার কালেক্টর, এ.ডি.এম. (L.R), তমলুক,-এস.ডি.ও, এবং হলদিয়া ডেভেলপমেন্ট অথোরিটির পক্ষ থেকে কোনও স্টাফ এবং সরকারি শীলমোহর ছাড়াই, এক ধরনের ভৌতিক স্লিপ বিলি করে বলা হচ্ছে তোমাদের জমি দখল হয়ে গেল, এবং দখল নেওয়ার নোটিশ জারি করা হচ্ছে। গ্রামবাসীরা যখন এস.ডি.ওর, এ.ডি.এমের কাছে যাচ্ছেন এবং বলছেন যে এতে সরকারি স্ট্যাম্প নেই, শীলমোহর নেই, তখন তাঁরা নীরব। হলদিয়া অথোরিটির কাছে যাচ্ছেন, তারা বলছে আমরা কিছু বুঝতে পারছি না। পুলিশ নিয়ে প্রশাসনের কর্তারা একের পর এক গ্রামে জায়গা দখল করার জন্য চেষ্টা করছে, ঘর-বাড়ি ভাঙছে। আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের বিভাগীয় মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, যদি সত্যিই হলদিয়ায় জমির দরকার হয় তাহলে সরকারি নিয়ম কানুন মেনে নোটিশ জারি করে, মানুষকে সচেতন করে, সভা করে সঠিকভাবে জমির দখল নেওয়া হোক। তা নাহলে বর্তমানে যা

চলছে তাতে গোটা হলদিয়া মহকুমায় আতঙ্ক ছড়িয়ে পড়ছে। স্ত্রী, পুত্র, কন্যা নিয়ে সংসারের কর্তারা আতঙ্কিত হয়ে দিনের পর দিন এস.ডি.ও-র কাছে, এ.ডি.এম. (এল.আর)-এর কাছে গিয়ে কোনও উত্তর পাচ্ছে না। ফলে মানুষের মধ্যে ক্ষোভের সৃষ্টি হচ্ছে। অপর পক্ষে পুলিশ, প্রশাসন দিয়ে মানুষকে ভয় দেখান হচ্ছে। শাসক দল সভা সমিতি করে মানুষকে ভয় দেখাচ্ছে- ভয় দেখিয়ে বলা হচ্ছে, জমি অধিগ্রহণের বিরুদ্ধে কোনও রকম পদক্ষেপ যদি কেউ গ্রহণ করে তাহলে তাকে জানে প্রাণে শেষ করে দেয়া হবে। এই বিপদজনক পরিস্থিতি সেখানে সৃষ্টি হয়েছে। শিল্প হোক আমরা চাই, কিন্তু শিল্পের নামে জমি দখল করে একচেটিয়াভাবে বেসরকারি মালিকদের কাছে সেই জমি বিক্রি করে মুনাফা করার যে চক্রান্ত চলছে হলদিয়ায় তার আমরা তীব্র বিরোধিতা করছি। শিল্পের নামে বেসাতি চলছে। এটা বন্ধ হোক। হলদিয়া মহকুমার বিভিন্ন গ্রামে জোর করে জমি দখল করে এক শ্রেণীর অসাধু ব্যবসায়ী, প্রোমোটর শাসক দলের মদতে জোর করে জমির দখল নিচ্ছে এবং ব্যবসা করছে। এবিষয়ে আমি ওখানকার বিধানসভার সদস্য লক্ষ্মণবাবুকে বিষয়টা ব্যক্তিগতভাবে বলেছিলাম, একটা কি সাংঘাতিক কান্ড হচ্ছে, আপনি একটু দেখুন। সারা হলদিয়ায় আতঙ্ক সৃষ্টি হয়েছে, জোর করে জমি দখল করা হচ্ছে, আপনি হস্তক্ষেপ করুন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্যার, গোটা পশ্চিমবাংলায় শিল্পের একটা জোয়ার এসেছে। হলদিয়ায় বন্দর থাকার জন্য সেখানে বহু শিল্প গড়ে উঠছে এবং তার জন্য জমির প্রয়োজন হচ্ছে। ওখানে কেন্দ্রীয় সরকারের আইন অনুযায়ী জমি অধিগ্রহণ চলছে। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে পরিষ্কারভাবে বলা হয়েছে যে, যাদের ঘর-বাড়ি, জমি নেওয়া হচ্ছে, তাদের পুনর্বাসন না দিয়ে কোনও জমি নেওয়া হবে না।

**(এই সময় মাইক অফ্ হয়ে যায় এবং অধ্যক্ষ মহাশয়
শ্রী আবু আয়েস মন্ডলকে বক্তব্য রাখতে অনুরোধ করেন।)**

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বামফ্রন্ট সরকার এ রাজ্যে বৃদ্ধ কৃষি শ্রমিক এবং বর্গাদারদের জন্য-যাদের ৬০ বছরের বেশি বয়স হয়ে গেছে- মাসিক ১০০ টাকা করে ভাতা মঞ্জুর করেছেন। হাজার হাজার কৃষক এই ভাতা পাচ্ছেন, পেনশন পাচ্ছেন এবং প্রতি বছরই প্রাপকের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। কিন্তু স্যার, এই ভাতা তাঁরা প্রতি মাসে নিয়মিত পান না। কোনও কোনও ক্ষেত্রে ৯/১০ মাস পরে প্রাপকের কাছে গিয়ে ভাতা পৌঁচচ্ছে। সুতরাং আমি কৃষিমন্ত্রীর কাছে আবেদন করছি আমাদের রাজ্যে যে হাজার হাজার বৃদ্ধ কৃষকরা কৃষি পেনশন পান তাঁদের সেই ভাতা তিনি নিয়মিত দেবার ব্যবস্থা করুন। এবিষয়ে কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে আমি তাঁর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার ইদানীংকালে মনে হয়েছিল বামফ্রন্ট বোধ হয় শিল্পায়নের ধূয়া তুলে নির্বাচনী বৈতরনী পার হবে ভেবেছিল- সোমনাথ চ্যাটার্জিকে সামনে রেখে। সেটা আর হচ্ছেনা দেখে সে রাস্তা ছেড়ে দিয়েছে। এখানে শিল্প হবেনা বলেই বোধ হয়

মনে করলেন ঐ রাস্তায় বিশেষ ফল পাওয়া যাবে না, তাই সে চেষ্টা আর করছেন না। আজ পর্যন্ত হলদিয়া পেট্রোকেমিক্যালসের একটা ইঁট পর্যন্ত পড়ে নি। গতকাল বামফ্রন্টের ইস্তাহার বের হয়েছে। ওদের পার্টি সেক্রেটারি বের করেন নি, পার্টির একজন নেতা, বিমানবাবু প্রকাশ করেছেন। তাতে শিল্পায়নকে ৮ নং পয়েন্টে রাখা হয়েছে এবং মাত্র দুটো প্যারা শিল্পায়ন নিয়ে লেখা হয়েছে। তার মানে ওঁরা বুঝতে পেরেছেন শিল্প নিয়ে আর কিছু করা যাচ্ছে না। এরপর বামফ্রন্ট ১৯ বছরে যেটা পারল না সেটার সম্বন্ধে বলেছে যে, বন্ধ কারখানার শ্রমিকদের ভরতুকিতে খাদ্য দেবে। এর মধ্যে মেটাল বক্স সহ বহু কারখানার শ্রমিক বন্ধ কারখানার জন্য অনাহারে মারা গেছেন। আর ১৯ বছর পরে বামফ্রন্ট সরকারের মনে হল বন্ধ কারখানার জন্য শ্রমিকদের সাহায্য করতে হবে। সবচেয়ে বড় ভাঁওতার কথা বলেছেন ডঃ অসীমকুমার দাশগুপ্ত এসপ্লানেডের সভায়। তিনি সেখানে বলেছিলেন, ৫ লক্ষ লোকের স্ব-নিযুক্তি বা সেল্‌ফ এমপ্লয়মেন্ট হবে এ বছর। তার পরেই তিনি ভয়ে ডি.ওয়াই.এফ.আইয়ের সভায় গেলেন না। কারণ সেখানে গেলে তাঁকে সবাই জিজ্ঞাসা করবে, ৫ লক্ষ লোকের স্ব-নিযুক্তি কি হল? আবার তিনি ভাঁওতা দিয়েছেন এবারে ৫ লক্ষ লোকের স্ব-নিযুক্তি হবে বলে। তাই আমি আশা করব, পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্ট সরকারের এই ভাঁওতা বুঝতে পেরে বামফ্রন্ট সরকারের এই ইস্তাহারকে পুরোপুরিভাবে প্রত্যাখ্যান করবেন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পিকার স্যার, আমি কলকাতার এম.এল.এ. হিসাবে বলছি, গত কয়েকদিন আগে কাগজে বেরিয়েছে যে, কেন্দ্রীয় রেল দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রী সুরেশ কালমাদি নাকি বলেছেন মেট্রো রেলের দ্বিতীয় ফেজ এবং তৃতীয় ফেজ হবার কোনও পরিকল্পনা নেই। এ বিষয়ে কলকাতা থেকে নির্বাচিত একজন এম.পি. তার প্রতিবাদ করেছেন। আমি এই বিষয়টি আপনাদের ভাবার কথা বলছি। আমরা জানি, দীর্ঘদিন ধরে দ্বিতীয় ফেজ হবার কথা ছিল, সল্টলেক থেকে রামরাজাতলা। এটা গঙ্গার তলা দিয়ে যাবে। আর তৃতীয় ফেজ হবার কথা ছিল, বরানগর স্টেশন থেকে সার্কুলার রোড হয়ে মাঝেরহাট স্টেশন পর্যন্ত। এরজন্য রবীন্দ্রসদনের কাছে ক্রসওভার করার মতন ব্যবস্থা করা হয়ে আছে। অথচ কেন্দ্রীয় রেল দপ্তরের রাষ্ট্রমন্ত্রী বলেছেন, পরিকল্পনা নাকি নেই। তাই আমি রাজ্যসরকারের মাধ্যমে এই বিষয়ে প্রতিবাদ জানানোর কথা বলছি এবং নতুন করে উত্থাপন করার কথা বলছি এবং এই বিশ্বাস আমার আছে, কংগ্রেসের যারা এম.এল.এ আছেন তাঁরা আমার সঙ্গে সহমত পোষন করবেন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে দুটি থানা আছে। একটি হচ্ছে, বনগাঁ থানা আর একটি হচ্ছে গোপালনগর থানা। ১৯৮৪ সালে এই বিধানসভায় আমার দাবিক্রমে সেখানে একটি থানা প্রতিষ্ঠিত হয়েছিল। সেই থানাটি এখন অবস্থিত একটি রেনটেড হাউসের মধ্যে, একজনের বাড়ির মধ্যে যেখানে মাত্র ২টি ঘর। সুতরাং সেখানে ও.সি. কোথায় বসবে, দারোগাবাবুরা কোথায় বসবে আর কয়েদীরা কোথায় থাকবে তার কোনও ঠিক-ঠিকানা নেই। একেবারে বিশ্রী অবস্থার মধ্য দিয়ে থানাটি চলছে। সেই থানায়

পুলিশ অফিসারদের পানীয় জলের কোনও ব্যবস্থা নেই। তাদেরকে বাঁওড়ের জল খেতে হচ্ছে। এবার নাকি পুলিশ বাজেটে ৫৫৪ কোটি টাকা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী নিয়েছেন আর প্ল্যানিং-এর জন্য মাত্র ১ কোটি টাকা। যাইহোক, সমস্ত পুলিশ অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন কংগ্রেসদের পেটানোর জন্য। কিন্তু তিনি যে ফোর্স নিচ্ছেন সেই ফোর্সদের থাকবার জন্য তো ব্যবস্থা করা দরকার। আমার আবেদন গোপালনগর থানার বিল্ডিং-এর জন্য কিছু টাকা অন্তত মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী অ্যালোকেশন করুন। তা নাহলে সেখানে কয়েদী এবং পুলিশ সব এক হয়ে আছে। আর তাদেরকে পানীয় জল হিসাবে বাঁওড়ের জল খেতে হচ্ছে। সেখানে কোনও বসার জায়গা নেই। থানার পুলিশ এবং ক্রিমিনাল সব এক হয়ে গেছে। সাধারন মানুষের সেখানে যাবার মতন অবস্থা নেই। সুতরাং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবারের বাজেটে যে টাকা নিচ্ছেন সেই টাকা থেকে কিছু টাকা দিয়ে গোপালনগর থানার জন্য বিল্ডিং করা হোক এবং থানাটিকে সুষ্ঠুভাবে চালানোর ব্যবস্থা করা হোক। ঐ এলাকায় ৩।। লক্ষ লোকের বাস। এটি একটি রুর‍্যাল এলাকা কিন্তু সেখানকার থানা অবহেলিত। এখানে থানা প্রতিষ্ঠিত হয়েছে ১২ বছর আগে কিন্তু এই ১২ বছরের মধ্যে বামফ্রন্ট সরকার পুলিশ খাতে বাজেট বরাদ্দ বাড়াতে বাড়াতে ৫৫৪ কোটি টাকা করা সত্ত্বেও সেখানে থানার বিল্ডিং হল না। জেলা পরিষদ থেকে জওহর রোজগার যোজনার কিছু টাকা দিয়ে বলছে ভিত করা হোক কিন্তু আমি বলব, পুলিশ বাজেটে যে টাকার অ্যালোকেশন হয়েছে তার থেকেই গোপালনগর থানার বিল্ডিং করা হোক। এই দাবি রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-10—1-20 p.m.]

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বর্ধমানের রায়নাতে কিছুদিন ধরে প্রচন্ড বিদ্যুত ঘাটতি দেখা দিয়েছে। সন্ধ্যার পর ৮/১০ ঘন্টা পর্যন্ত বিদ্যুত থাকে না। এর ফলে বিশেষ করে ছাত্রছাত্রীরা ভীষন অসুবিধার সম্মুখীন হচ্ছে। সামনেই সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডারি পরীক্ষা এবং তা ছাড়া এটা বোরো চাষের সময় কাজেই একদিকে ছাত্র ছাত্রীরা অসুবিধার মধ্যে পড়ছে অপর দিকে চাষিরা মাথায় হাত দিয়ে বসে পড়েছেন। এ নিয়ে যাতে সেখানে অসন্তোষ না বাড়ে এবং বিদ্যুত সরবরাহ সমস্যার সুরাহা হয় তা দেখার জন্য আমি মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী এস.আর. দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল মহকুমার গৌরান্ডি থেকে আসানসোল এবং চিত্তরঞ্জন থেকে দুর্গাপুরে দক্ষিনবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের দুটি বাস চলতো। সেটা বন্ধ হয়ে গিয়েছে। চিত্তরঞ্জন থেকে কলকাতায় দুটি বাস চলতো সি.এস.টি.সি'র কিন্তু এখন তার একটি চলছে, আর একটি বন্ধ। অন্য দিকে চিত্তরঞ্জন থেকে আসানসোল বরাকর হয়ে যেসব প্রাইভেট বাস চলতো সেগুলি এখন চলছে না। সেই রুটে কোনও বাসই নেই। আমার অনুরোধ, দক্ষিনবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের এবং সি.এস.টি.সি'র যেসব বাস সেখানে চলতো তা নিয়মিত চালানো হোক এবং চিত্তরঞ্জন থেকে আসানসোল, বরাকর

হয়ে যে প্রাইভেট বাস চলতো তা যাতে পুনরায় চলে তার ব্যবস্থা অবিলম্বে মাননীয় মন্ত্রিমহাশয় করুন এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্যের নগর উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাজেটের উপর বক্তৃতা দেওয়ার সময় আমি সরকারের স্ট্যাটিসটিক্যাল জাগলারির কথা বলেছিলাম, এখন যেটা বলছি সেটাও ঠিক তাই। মাননীয় নগর উন্নয়ন মন্ত্রিমহাশয় লিখিতভাবে আমাকে জানিয়েছিলেন সেভেন্থ লিস্টের মাধ্যমে যে হলদিয়া ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্সে যে সুইট ওয়াটার দেওয়া হচ্ছে এবং তারজন্য মহিষাদল এলাকায় গেঁওখালিতে যে ৫০ কোটি টাকার প্রজেক্ট হয়েছে সেখানে অর্থাৎ গেঁওখালি থেকে সুতাহাটা কন্সটিটিউয়েন্সির বরদা রেল স্টেশন পর্যন্ত একটা পাকা রাস্তা করা হবে। লিখিতভাবে এই প্রতিশ্রুতি তিনি দিয়েছিলেন। written answer was given by the Urban Development Minister Dr. Asim Kumar Dasgupta. ১৯৯৫ সালের সেভেন্থ লিস্টে লিখিতভাবে এটা দেওয়া ছিল। বলা হয়েছিল যে ১৯৯৫/৯৬ সালে কাজটা হবে কিন্তু এই ১৯৯৫/৯৬ সাল শেষ হতে বা এই আর্থিক বছর শেষ হতে আর মাত্র এক মাস বাকি থাকলেও সেখানে ঐ রাস্তার কাজ এখনও শুরুই হয়নি। এটা করবে হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি। তার চিফ একজিকিউটিভ অফিসার মিঃ রাউতের সঙ্গে দেখা করে আমি বলেছিলাম যে এটা আপনাদের কমিটমেন্ট কিন্তু তা সত্ত্বেও কাজটা শুরু হচ্ছে না। সেখানে হলদিয়া থেকে যাতায়াতের অসুবিধা হচ্ছে। তা ছাড়া ঐ গেঁওখালি প্রকল্পের কাছেই যে ত্রিবেনী ট্যুরিজম কমপ্লেক্স গড়ে উঠেছে সেখানে প্রচুর মানুষ যারা যান তাদেরও ঐ রাস্তাটি না হওয়ার জন্য যাতায়াতের অসুবিধা হচ্ছে। ডিস্ট্রিক্ট প্ল্যানিং বোর্ডের কাছেও এ ব্যাপারে আমি বলেছিলাম, তারাও এটা মেনে নিয়েছিলেন, সরকারও মেনে নিয়েছিলেন। লিখিতভাবে এটা মন্ত্রী জানিয়েছিলেন, হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ কাজটা করবেন বলে কথা দিয়েছিলেন, কিন্তু কাজটা এখনও পর্যন্ত শুরু হয়নি। তাই মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি, লিখিত কমিটমেন্ট অনুযায়ী ১৯৯৫-৯৬ আর্থিক বছরের মধ্যে কাজটা শুরু করুন।

**শ্রী সোমেন্দ্রচন্দ্র দাস :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে প্ল্যানিং ডিপার্টমেন্টের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। যুক্তফ্রন্ট সরকারের সময় উত্তরবঙ্গের ছয়টি জেলাকে কেন্দ্র করে সেখানকার সামগ্রিক উন্নয়নের স্বার্থে একটা উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। তারপর কংগ্রেস সরকার এসে সেই পরিকল্পনা সম্পর্কে কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেননি। ১৯৭৭ সালের পর থেকে বামফ্রন্ট সরকার ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে উন্নয়নের ক্ষেত্রে একটা বিরাট কর্মযজ্ঞ শুরু করেছেন, কিন্তু এই উন্নয়ন কর্মযজ্ঞে একটি জেলার সঙ্গে আর একটি জেলার উন্নয়ন কর্মসূচিতে সংহতি থাকছে না ; কোনও জেলায় অনেক বেশি উন্নয়ন হচ্ছে, কোনও জেলা পিছিয়ে পড়ছে। তারফলে পারস্পরিক একটা অসম প্রতিদ্বন্দ্বীতা শুরু হয়েছে। স্বাধীনতার পর ৪৮ বছর চলে গেছে, কিন্তু এখনও বিশেষ করে উত্তরবঙ্গে রেল যোগাযোগ-ব্যবস্থা

অত্যন্ত সঙ্কটজনক। উত্তরবঙ্গে যে বিশাল বনজ সম্পদ রয়েছে তার মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা রোজগার করছেন। উত্তরবঙ্গ থেকে ভারত সরকারের বিভিন্ন বিভাগ কোটি কোটি টাকা রোজগার করছেন, কিন্তু সেখানকার রেল পরিসেবার উন্নয়নের কোনও উদ্যোগ গ্রহণ করেননি। উত্তরবঙ্গের ডোলোমাইট আজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে চলে যাচ্ছে, কিন্তু ডোলোমাইটকে কেন্দ্র করে উত্তরবঙ্গে শিল্প কল-কারখানা গড়ে তুলবার কোনও ব্যবস্থা গ্রহণ করেননি ভারত সরকার। এই অবস্থায় আমার দাবি, উত্তরবঙ্গের উন্নয়নের স্বার্থে এসব বিষয়ের প্রতি যথোপযুক্ত দৃষ্টি দেওয়া হোক।

**শ্রী খারা সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র মেদিনীপুর জেলার নয়াগ্রামের আদিবাসী অধ্যুষিত এলাকার মধ্যে একটি জুনিয়র হাইস্কুল দীর্ঘদিন ধরে চলে আসছে। স্কুলটি ১৯৭২ সাল থেকে চলছে, কিন্তু স্কুলটি এখনও সরকারি অনুমোদন পায়নি। নয়াগ্রামে সাত কিলোমিটারের মধ্যে কোনও হাইস্কুল না থাকবার ফলে ঐ আদিবাসী অধ্যুষিত এলাকার ছেলেমেয়েরা পড়াশুনা করবার সুযোগ পাচ্ছে না। সেজন্য আপনার মাধ্যমে আমি মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করছি, যাতে স্কুলটি অনুমোদন পায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্য সরকারের, বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুখ্যমন্ত্রী বলেছেন যে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যেখানে যেখানে শিলান্যাস করা হচ্ছে তার সবটাই রূপায়ণ করা হবে। রূপায়ণের জন্যই শিলান্যাস, কিন্তু দুর্ভাগ্যজনকভাবে আমার বিধানসভা কেন্দ্র আলিপুরদুয়ারে ৬৮ একর জমি নিয়ে একটা ভেষজ উদ্যানের শিলান্যাস করা হয়েছিল। শিলান্যাস করেছিলেন তৎকালীন স্বাস্থ্যমন্ত্রী ননী ভট্টাচার্য। পাশাপাশি কুচবিহারে ঐ ভেষজ উদ্যান-নির্ভর করে যেসব হোমিওপ্যাথি ওষুধ তৈরি হবে তারজন্য একটি হোমিওপ্যাথি কলেজের শিলান্যাস হয়েছিল। আমি অনুরোধ করেছি, মাননীয় মুখ্যমন্ত্রী যেমন বলেছেন সেইমত এ-ব্যাপারে স্বাস্থ্য দপ্তর উদ্যোগ নিন, কারণ আলিপুরদুয়ারের ঐ ভেষজ উদ্যানের ভেতর দিয়ে অসংখ্য মানুষ কাজ পাবেন, উত্তরবঙ্গের মানুষ স্বাস্থ্য পরিসেবার সুযোগ পাবেন, হোমিওপ্যাথিক চিকিৎসার ব্যবস্থা সেখানে হবে স্বল্পমূল্যে বা বিনামূল্যে।

আর একটি ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করছি যারজন্য আজকে এখানে নর্থবেঙ্গল ফরেস্ট মজদুর ইউনিয়ন এসেছেন। সেটা হ'ল, কুচবিহার ফরেস্ট ডিভিসনের নীলপাড়ায় দীর্ঘ ১০ বছর আগে একটি হাসপাতাল নির্মিত হয়ে পড়ে রয়েছে যা আজও চালু হয়নি। যাতে ঐ হাসপাতালটি অবিলম্বে চালু হয় তারজন্য আমি অনুরোধ রাখছি। ফরেস্টের লোকেরা এমনিতেই অবহেলিত, নানা ভাবে তারা অবহেলিত হচ্ছে। তারা স্বাস্থ্য পরিসেবা থেকে বঞ্চিত, সমাজ কল্যান মূলক আই.সি.ডি.এস প্রজেক্ট থেকে তারা বঞ্চিত, তাদের জন্য ভাল যোগাযোগ ব্যবস্থা নেই, শিক্ষা থেকে তারা বঞ্চিত। এই বিষয়ে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের নর্থ বেঙ্গল ফরেস্ট মজদুর ইউনিয়ান-এর নেতৃত্বে তারা

এসেছে, গতকাল ৫০ হাজার যুবক বিপ্লবী যুব ফ্রন্টের নেতৃত্বে এসেছিল। তাদের দাবি সহানুভূতির সঙ্গে বিবেচনার দাবি জানাচ্ছি।

[1-20—1-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলিকাতা থেকে দীঘা ১৯০ কি.মি. রাস্তা। দীঘা একটা পর্যটন কেন্দ্র, প্রতিদিন বাসে করে হাজার হাজার পর্যটক দীঘায় যায়। মেদিনীপুর জেলার কাঁথি মহকুমা এবং বিস্তীর্ন এলাকার মানুষকে এই সড়ক পরিবহনের মাধ্যমে যেতে হয়। দীঘা যেতে গেলে মেচেদায় যে হাইওয়ে রাস্তা শুরু হয়েছে সেই জায়গায় বাসগুলি থামে। দুঃখের বিষয় হল এই জায়গায় বাসযাত্রীদের জন্য কোনও বিশ্রামাগার নেই। আজ পর্যন্ত সেখানে কোনও বাস স্ট্যান্ড তৈরি হল না, সেখানে কোনও শৌচাগারের ব্যবস্থা নেই, সেখানে কোনও ল্যাট্রিন, ইউরিনাল তৈরি হল না। এই অবস্থার জন্য যাত্রি সাধারন প্রচন্ড দূর্ভোগের মধ্যে পড়ে। এখানে রাষ্ট্রীয় পরিবহনমন্ত্রী আছেন, ওনাকে আমি অনুরোধ করছি আপনি বিষয়টা একটু অনুধাবন করুন। প্রতিদিন হাজার হাজার যাত্রি সাধারণ বাস থেকে ঐ জায়গায় নামে, মহিলা, বাচ্চা ছেলে-মেয়েরা থাকে, সেখানে তাদের বিশ্রামের কোনও জায়গা নেই, কোনও ল্যাট্রিন বা ইউরিনাল নেই। আপনারা জনগণের কথা বলেন, আজকেই পরিবহনমন্ত্রী বললেন জনগণের জন্য বাস চালিয়ে লোকসান হলে সরকারের একসচেকার থেকে যদি টাকা যায় তাহলে তাঁদের আপত্তি নেই। আমি রাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব এখানে যাতে বিশ্রামাগার হয়, ল্যাট্রিন ইউরিনাল হয় তার যেন তিনি ব্যবস্থা করেন।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার বিধানসভা কেন্দ্র নন্দীগ্রামের দুটি হাসপাতালের মর্মান্তিক চিত্র উত্থাপিত করে। প্রথম হচ্ছে, একটা ১৫ বেডের হাসপাতাল যেটি পুরোটাই মেটারনিটি ছিল, কেবলমাত্র মহিলাদের চিকিৎসা কেন্দ্র, সেটি গত ৪ বছর ধরে বন্ধ হয়ে রয়েছে। এই হাসপাতালের অন্তঃবিভাগ বন্ধ। আর একটা হাসপাতাল ৪ বছর হল উদ্বোধন হয়েছে, এই হাসপাতালের অন্তঃবিভাগে চালুর আদেশ থাকা সত্ত্বেও আজ পর্যন্ত চালু হয় নি। এই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, আমি ব্যক্তিগত ভাবে দেখা করেছি, লিখিত আবেদন করেছি, কিন্তু হয় নি। সেই জন্য আমি আপনার মাধ্যমে জোরালো ভাবে আবেদন শুধু নয়, দাবি করতে চাই, অবিলম্বে বন্ধ হাসপাতালটি খোলার ব্যবস্থা করা হোক এবং যে হাসপাতালের অন্তঃবিভাগ খোলার আদেশ রয়েছে সেখানে অন্তঃবিভাগ খোলার ব্যবস্থা করা হোক। অন্যথায় এলাকার মানুষের প্রচন্ড অসুবিধা হবে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কৃষি এবং কৃষি বিপননমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার অর্থকরী ফসল হল আলু। এই বছর এই আলুর প্রচন্ড ক্ষতি হয়েছে। প্রথমে আলু বসানোর সময় প্রচন্ড জলে সমস্ত আলু পচে গিয়েছিল। তারপর চাষিরা আবার আলু বসায়। তারপর এই আলু তোলার মুখে শিলা বৃষ্টি

হওয়ার জন্য সমস্ত আলুতে ধসা রোগ ধরেছে। যার ফলে আলুর চাষিরা প্রচন্ড ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি এই আলু চাষিদের ক্ষতিপূরনের দাবি জানাচ্ছি। আর আলুর একটা নুন্যতম দাম বেঁধে দিয়ে সরকার সেই আলু কেনার ব্যবস্থা করুক, এই দাবি আমি জানাচ্ছি। তা না হলে আলু চাষিদের রক্ষা করা যাবে না।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। কেন্দ্রীয় সরকার, বিশেষত রেল মন্ত্রকের অবস্থা এমনই যে ওরা কানে দিয়েছে তুলো আর পিঠে বেঁধেছে কুলো। ওদের কাজ হচ্ছে, নেই কাজ তো খৈ ভাজ। গতকাল দীঘাতে ভারতের গণতান্ত্রিক যুব ফেডারেশনের ষোল হাজার যুবক উত্তাল হয়ে উঠেছিল দীঘা তমলুক রেল পথের জন্য। গত ২৯শে জানুয়ারি চল্লিশ হাজার মহিলা দীঘা-তমলুক রেল পথের দাবিতে উত্তাল হয়ে উঠেছিল এবং ৭।৩।৯৫ সালে লক্ষ লক্ষ মানুষ জজ কোর্টে ঐ দীঘা তমলুক রেল পথের দাবিতে সমবেত হয়েছিলেন। কিন্তু রেল মন্ত্রক এখনও পর্যন্ত কোনও কর্ণপাত করছেন না। তারা বছরের পর বছর ধরে, যুগের পর যুগ ধরে এই প্রকল্পটি চালিয়ে যাচ্ছেন। এরফলে জনসাধারণের দুর্ভোগ হচ্ছে। কারণ দীঘা-তমলুকে যে সড়ক পথটি আছে, সেটির উপরে অতিরিক্ত চাপ পড়ছে, সেই চাপে উক্ত সড়ক পথ নিতে পারছে না। দীঘায় শঙ্করপুর পর্যটন কেন্দ্রের গুরুত্ব এত বেড়ে গেছে যে সেখানে লক্ষ লক্ষ পর্যটক, এমন কি বহু বিদেশি পর্যটকও যাচ্ছেন। তা সত্ত্বেও এই রেল পথটির কোনও আশা আমরা দেখতে পাচ্ছি না। আশা করি যে, আমার এই বক্তব্য রেল মন্ত্রকের কাছে গিয়ে পৌঁছুবে। ওখানকার লক্ষ লক্ষ মানুষের এই রেলপথের যে দাবি তা অবিলম্বে কার্যকর করা হোক।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এবং এই সভার পক্ষ থেকে দিল্লির টেলিকম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। যদিও নেই, নামমাত্র আছে, তারমধ্যে আমাদের নদীয়া জেলায় আশানগর পলাশিপাড়াতে দুটি ইলেকট্রনিক এক্‌সচেঞ্জ হয়ে আছে দীর্ঘদিন ধরে। বারবার করে টি.ডি. ইঞ্জিনিয়ারকে এগুলি চালু করার জন্য বলা হয়েছে। তিনি একবার বলেছিলেন যে ৩১এ ডিসেম্বর '৯৫ সালের মধ্যে হয়ে যাবে, আবার বলেছিলেন ৩১এ জানুয়ারির মধ্যে হয়ে যাবে, আর একবার বলেছিলেন ৩১এ মার্চের মধ্যে হয়ে যাবে। যেখানে সমস্ত ব্যবস্থাই হয়ে আছে, সেখানে এটি না চালু হলে মানুষের ভীষণ অসুবিধা হবে। সেখানকার মানুষকে এরফলে দারুন অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। নদীয়া জেলার কৃষ্ণনগর থেকে আশানগরে চারটি চ্যানেল, দুটি অন গোয়িং এবং দুটি আউট গোয়িং, করার কথা আমরা বলেছিলাম এবং কর্তৃপক্ষ এটি হয়ে যাবে বলেছিলেন। কিন্তু আমরা কোনও সুফল পাচ্ছি না। তাই এই সভার পক্ষ থেকে যাতে দিল্লি এবং পূর্বাঞ্চলে যে ডিভিসন আছে, তার মাধ্যমে অবিলম্বে, ৩১শে মার্চের মধ্যে চালু করা হয় তার দাবি আমি রাখছি।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ সমস্যার দিকে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে, একথা ঠিকই যে কেন্দ্রীয় সরকারের

পদক্ষেপ হচ্ছে আমাদের পবিলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমটাকে তুলে দেওয়ার দিকে। কিন্তু আমাদের রাজ্যে এটি চালু আছে। সমস্যা হচ্ছে, রেশনকার্ড পাওয়া যাচ্ছে না। গ্রামের হাজার হাজার মানুষ রেশন কার্ড পাচ্ছে না। এখন যে বাচ্চা জন্মাচ্ছে তারজন্যও রেশন কার্ড দেওয়া যাচ্ছে না। পৌরসভা এবং পঞ্চায়েতকে রেশন কার্ড বিতরনের ভার দেওয়া হয়েছে। কিন্তু সেখানে যত প্রয়োজন তা তারা পাচ্ছে না। রেশন কার্ড নষ্ট হয়ে গেলে, বয়োঃবৃদ্ধদের জন্য যে রেশন কার্ড প্রয়োজন তা তাঁরা পাচ্ছেন না। আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এটি বিশেষ ভাবে দেখা প্রয়োজন। কারণ এর সঙ্গে অন্য একটি চক্র জুটে গেছে। তারা বলার চেষ্টা করছে যে, কিছু এদিক ওদিক করলে কার্ড পাওয়া যাবে। বাস্তবে তা পাওয়াও যাচ্ছে। বাস্তবে আমরা যা দেখছি, ভোটার তালিকায় নাম আছে যাদের তারা রেশন কার্ড পাচ্ছে না। বাবা মায়ের নামে রেশন কার্ড আছে অথচ তাঁদের ছেলেমেয়েদের জন্য রেশন কার্ড পাওয়া যাচ্ছে না। রেশন কার্ডের এই যে অবস্থা, হাজার হাজার মানুষের এরজন্য যে সমস্যা হচ্ছে, এদিকে বিশেষ ভাবে দৃষ্টি দেবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

[1-30—2-15 p.m.] (including adjournment)

## ZERO HOUR

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোফর্স, শেয়ার, চিনি, আবাসন, হাওলা সব কাগজেতে ফাঁস, তা-ও নেই গো জ্বালা। গিনেসে উঠবে নাম চামড়ার পুরুত্বে, সেন্ট-কিটস্ জালিয়াতিও, বিষয় গুরুত্বে কেলেঙ্কারির অলিম্পিক হলে প্রথম হতেন দাদা। শুধু তিনি ক্লিন নন, সফেদ দাদা।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের যে মূল রাস্তাটি যেটি বাংলাদেশের সীমান্ত পর্যন্ত গেছে, গোবর ডাঙ্গা থেকে বেরিগোপালপুর হয়ে ঝাউডাঙ্গা, রামনগর রাস্তাঘাট, যেটি প্রায় ১৬কি.মি. লম্বা, তার অবস্থা অত্যন্ত শোচনীয়। ব্রিজ এর কোনও ব্যবস্থা নেই। বড় বড় গর্ত হয়ে রয়েছে। পূর্ত দপ্তরের সাবজেক্ট কমিটির অফিসাররা আমার সঙ্গে ওখানে গিয়েছিলেন, রাস্তাটি দেখে কাজ শুরু হবে বলেও এসেছিলেন। ঐ রাস্তাটি ইন্টারন্যাশনাল বর্ডারের কাছে থাকার জন্যে পন্য যোগাযোগের কেন্দ্র, কিন্তু পূর্ত দপ্তর থেকে কোনও উদ্যোগ না নেওয়ার ফলে ওখানে পরিবহন চলাচল অচল হয়ে পড়েছে। ঐ রাস্তাটি যাতে গুরুত্ব দিয়ে সংস্কারের ব্যবস্থা করা হয় তারজন্য আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, এই হাউসে পেলিকম এবং জগমোহন ডালমিয়ার বিভিন্ন দুর্নীতি সম্পর্কে কথা বলেছি এবং তাদের গ্রেপ্তারেরও দাবি জানিয়েছি। জগমোহন ডালমিয়ার পশ্চিমবঙ্গের একজন মন্ত্রীর সঙ্গে যোগাযোগ আছে এবং তার কাছ থেকে ঐ মন্ত্রী ৭ হাজার টাকার টিকিট নিয়েছেন। কলকাতায় বিশ্বকাপ ক্রিকেট অনুষ্ঠিত

হতে চলেছে। আজকে ভারত অস্ট্রেলিয়ার খেলা। ভারতবর্ষের মানুষ খুব রুদ্ধশ্বাসে এই খেলাটি দেখার জন্যে অপেক্ষা করছে। কিছুদিন পরেই বিশ্বকাপ ক্রিকেট খেলা এখানে কলকাতাতে অনুষ্ঠিত হবে। কিন্তু টিকিটের দাম ৩০০ টাকার থেকে ৪৫০ টাকা পর্যন্ত করা হয়েছে, যা সাধারণ মানুষের কেনা একটা অসাধ্য ব্যাপার। গোয়ালিয়রে যে ইন্ডিয়া-ওয়েস্ট ইন্ডিজের খেলা হল তাতে সাধারণের জন্যে টিকিটের দাম ১০০ টাকা করা হয়েছিল এবং ৫০ টাকা ছাত্রদের জন্য করা হয়েছিল। সেইরকম আমাদের এখানেও যাতে কম দামে টিকিট বিক্রি করা হয় সেই আবেদন আমি আপনার মাধ্যমে ক্রীড়ামন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্বপূর্ন বিষয় আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সবাই জানেন যে, দুর্গাপুর ইস্পাত কারখানা একটি গুরুত্বপূর্ন শিল্প। কেন্দ্রীয় ইস্পাত কর্তৃপক্ষর দুর্নীতির ফলে এই কারখানাটিকে ভয়াবহ পরিনতির দিকে ঠেলে দিয়েছে। এই কারখানাটি আধুনিকীকরণ করবার জন্যে ১৩৫০ কোটি টাকা ধার্য হয়েছে। কিন্তু শেষ পর্যন্ত ৪ হাজার ৫০০ কোটি টাকা আধুনিকীকরণ করার নামে ঐ ইস্পাত কর্তৃপক্ষ খরচ করেছে। এতো বিশাল পরিমাণ টাকা তছরূপ করা হল। আমাদের সন্দেহ আছে এর ভেতরে কারচুপি আছে। কয়েক দিন আগে কাগজে বেরিয়েছে, যে জৈনরা, যারা এই হাওলার উৎস এবং হাওলার সঙ্গে ব্যাপক কেন্দ্রীয় মন্ত্রীরা এবং বিভিন্ন বুরোক্র্যাটসরা জড়িত তাদের কোটি কোটি টাকা ঘুষ দিয়েছেন। সেই জৈনদের মাধ্যমে ৩০০ থেকে ৩৫০ কোটি টাকা ঘুষ দিয়ে বরাদ্দ করা হয়েছে। এছাড়া আমরা শুনতে পাচ্ছি হাইকোর্ট ওদের একটা টেন্ডার ক্যান্সেলও করে দিয়েছে। দুর্গাপুর স্টিল কারখানা একটি ঠিকাদারকে ফেবার করার জন্যে তাকে ৯ কোটি ৪০ লক্ষ পাইয়ে দিয়েছে। এইভাবে দুর্গাপুর স্টিল কারখানা আজকে ধ্বংসের মুখে এসে দাঁড়িয়েছে। রাজ্য সরকারের এই ব্যাপারে তদন্ত করার ব্যবস্থা করুন এই আবেদন আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্টমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। এই সময় বোরো চাষ চলছে। আমার নির্বাচনী এলাকার কালিগঞ্জে ডিজেল পাওয়া যাচ্ছে ন। ডিজেলের খুব হাহাকার অবস্থা, ফলে চাষিদের বোরো চাষের ব্যাপারে খুব অসুবিধা হচ্ছে। আমি দাবি করছি অবিলম্বে যাতে ডিজেল সরবরাহ হয়।

**শ্রী তপন হোড় :** স্যার, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত সেশনে জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রী বলেছিলেন, বোলপুরে কোপাই ড্রিঙ্কিং ওয়াটার স্কীমটি জার্মানদের থেকে অ্যাপ্রুভড হয়েছে। এবং জার্মান সরকার স্কীমটি অনুমোদন দিয়েছেন। '৯৬ সালের গোড়া থেকেই শুরু হওয়ার কথা। আমি জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি কাজটা যাতে অবিলম্বে শুরু হতে পারে এবং জার্মান সরকারের সাথে এই বিষয়ে দ্রুত কথা বলে ব্যবস্থা নেওয়া যেতে পারে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** স্যার, রাজনৈতিক পরিবেশ দূষণ এই অবস্থায় আমি আপনার

মাধ্যমে সভার কাছে একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করার জন্য বলছি। বিষয়টি হল, ভারতবর্ষের চেহারা নিয়ে, আমি অন্য কিছু বলতে চাচ্ছি না। এটা সকলেই জানেন এখন ভারতবর্ষে কি ঘটছে। গতকাল এবং আজকেরও খবরের কাগজে আছে স্বনামধন্য রাও সরকার '৯৩ সালে অনাস্থা প্রস্তাবের সম্মুখীন হলে তখন তারা কিছু এম.পি.র স্মরনাপন্ন হয়েছিলেন এবং কিছু এম.পি.কে গরু ছাগলের মতো কেনাবেচা করেছিলেন। তার মধ্যে একজন স্বীকার করেছে ৩০।৪০ লক্ষ টাকা দিয়েছে। স্যার, ওরা রাজনৈতিক ভাবে দুর্নীতিগ্রস্থ, দুবৃত্তায়ন ঘটাচ্ছে রাজনীতিতে। ভারতবর্ষ আজকে পৃথিবীর অন্যতম দ্বিতীয় বৃহত্তম গণতান্ত্রিক দেশ, সেখানে সংসদীয় গণতন্ত্রকে আজকে রাও সরকার যে ভাবে গুরুত্ব হ্রাস করাচ্ছে এতে এম.এল.এ., এম.পি.দের গুরুত্ব জনপ্রতিনিধিদের গুরুত্ব কমে যাচ্ছে। মানুষের সামনে একটা কদর্য চেহারা হাজির করছে। আমরা দেখছি সেখানে প্রধানমন্ত্রী ঘুষ নিয়েছে, এবং যে ভাবে সরকারকে তারা টিকিয়ে রাখার চেষ্টা করছে এই দুর্নীতিগ্রস্থ রাও সরকার তা বলার নয়। ভারতবর্ষের মানুষ এর জবাব দেওয়ার জন্য প্রস্তুত হচ্ছে যাতে এই সমস্ত পাপীদের হাত থেকে দেশকে রক্ষা করা যায়, তাই আমি সমস্ত গণতান্ত্রিক প্রেমী মানুষের কাছে আবেদন করছি যাতে এর বিরুদ্ধে ধিক্কার তোলা যায়।

(At this stage the House was adjourned till 2-15 p.m.)

**After Recess**

[2-15—2-30 p.m.]

## LEGISLATION

### The Bidhan Chandra Krishi Viswa Vidyalaya (Amendment) Bill, 1996

**Shri Nihar Bose :** Sir, I beg to introduce the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1996 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the title of the Bill)

**Shri Nihar Bose :** Sir, I beg to move that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1996, be taken into consideration.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি বিধানচন্দ্র রায় কৃষি বিশ্ববিদ্যালয় ১৯৯৬-এর উপর কিছু বলছি,। যদিও এই বিলটি ইনকনসিকোয়েনশিয়াল, এর কোনও গুরুত্ব নেই, তা সত্ত্বেও এই ব্যাপারে কিছু কথা বলা দরকার। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় তৈরি হয়েছিল ১৯৭৪ সালে। তার আগে একটা কল্যাণী বিশ্ববিদ্যালয় ছিল, তার মধ্যে আর্টস, সায়েন্স ফ্যাকালটির সঙ্গে অ্যাগরিকালচারাল ফ্যাকালটি ছিল। তখন অনুভব করা গেল একটা আলাদা কৃষি বিশ্ববিদ্যালয় দরকার। তখন ১৯৭৪ সালে এই বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় হয় এবং কল্যাণী

বিশ্ববিদ্যালয় থেকে আলাদা একটা বিশ্ববিদ্যালয় সৃষ্টি হয় এবং এটা আমাদের আমলেই তৈরি হয়েছিল। আমরা আশা করেছিলাম বামফ্রন্ট সরকারের আমলে আরও কয়েকটি কৃষি বিশ্ববিদ্যালয় তৈরি হবে। তার কারণ একটা রাজ্যের কৃষির উন্নতির ক্ষেত্রে কৃষি বিশ্ববিদ্যালয় একটা বড় ভূমিকা পালন করতে পারে এবং গ্রহণ করতে পারে। কিন্তু বামফ্রন্ট সরকার তার ১৯ বছরের রাজত্বকালে নতুন কোনও বিশ্ববিদ্যালয় তৈরি করতে পারেনি। তারা যেটা করেছে, সেই কুমীর ছানা দেখাবার ঢঙে কৃষি বিশ্ববিদ্যালয়কে ভেঙে একটা নতুন বিশ্ববিদ্যালয় করেছেন ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি অব অ্যানিম্যাল অ্যান্ড ফিশারি সায়েন্স এবং এটা বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে আগে যে দুটো ডিপার্টমেন্ট ছিল অ্যানিম্যাল ফ্যাকালটি অ্যান্ড ভেটারনারি সার্ভিসেস এবং ফ্যাকালটি অব ডেয়ারি টেকনোলজি, এই দুটোকে ওরা আলাদা করেছে এবং এর সঙ্গে ফিশারি সায়েন্সকে যোগ করে দিয়েছে। এই তিনটে ক্যাম্পাসকে এক করে একটা বিশ্ববিদ্যালয় তৈরি করেছেন। এটা হয়েছে বেলগাছিয়ায়। একই বিশ্ববিদ্যালয়ে একাধিক ক্যাম্পাস থাকা আলাদা কিছু নেই, কিন্তু কনসেপ্ট যেটা ছিল সেটা ঠিক থাকছে না। একটা বেলগাছিয়া ভেটেরেনারি সাইন্স ডিপার্টমেন্ট আছে, দীঘার কাছে ফিসারি সাইন্স ডিপার্টমেন্ট আছে, হরিণঘাটায় ডেয়ারি টেকনোলজি ডিপার্টমেন্ট আছে। এরকম ডিভাইডেড বিশ্ববিদ্যালয় তৈরি করেছেন। অরিজিনাল বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এগ্রিকালচার ডিপার্টমেন্টের সঙ্গে রয়েছে। সেজন্য মাননীয় নীহারবাবু এখানে যে বিল উত্থাপন করেছেন, যেহেতু আগের বিশ্ববিদ্যালয় এখন ভেঙে দুটো বিশ্ববিদ্যালয় তৈরি হয়েছে সেজন্য যে ফ্যাকাল্টি ছিল, যে কোর্ট ছিল, যে ইলেকটেড বডিগুলো ছিল, তার মধ্যে যারা যারা নতুন বিশ্ববিদ্যালয়ে চলে গিয়েছেন তাদের জায়গা খালি হয়েছে। তার ফলে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে কোর্টের কমপোজিশন চলে গেছে, অনেক জায়গা খালি আছে। কোর্টের যে ভ্যাকান্সি আছে তাকে ভর্তি করার জন্য যে অর্ডিন্যান্স এনেছেন, আজকে সেই অর্ডিন্যান্স বিলে রুপান্তরিত হয়েছে। তার ফলে গত বছর ওয়েস্ট বেঙ্গলে ইউনিভার্সিটি অব অ্যানিম্যাল হাজব্যান্ড্রি অ্যান্ড ফিশারি সাইন্স বিল পাশ করে দিয়েছে। তখন এই বিলে আমাদের কোনও আপত্তি থাকতে পারে না। তাই এই বিল ইনকনসিকোয়েনশিয়াল এবং এই প্রসঙ্গে আমি বলতে চাই যে পশ্চিমবঙ্গে এই এগ্রিকালচারাল ইউনিভার্সিটির কোনও সিগনিফিকেন্ট, ফাংশন নেই। আমরা জানি, আমেরিকায় যে কৃষির অগ্রগতি হয়েছিল, ল্যান্ড গ্র্যান্টের জন্য তার পিছনে এগ্রিকালচারাল ইউনিভার্সিটির অবদান আছে। টেকসাসে যে গম উৎপাদন বৃদ্ধি হয়েছিল তার জন্য টেকসাস এগ্রিকালচারাল ইউনিভার্সিটির বড় ভূমিকা ছিল। পাঞ্জাবে যে সবুজ বিপ্লব হয় তার জন্য এগ্রিকালচারাল ইউনিভার্সিটির অবদান আছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের রিসার্চ কনট্রিবিউশন কি? বিশ্ববিদ্যালয় শুধু কয়েকজন লেকচারার, টিচার আর নন-টিচিং স্টাফ নিয়ে গঠিত নয়। একটা বিশ্ববিদ্যালয় একদিকে যেমন বিশেষজ্ঞ তৈরি করবে অন্যদিকে তেমনি উৎপাদন প্রক্রিয়ার উন্নতির জন্য চেষ্টা করবে। কিন্তু তারা কটা হাই-ইল্ড ভ্যারাইটি অব রাইস তৈরি করেছে? কটা গমের নতুন স্ট্রেইন তারা করেছে? কটা হর্টিকালচার স্ট্রেইন তারা করেছে? আমি যতদূর জানি, পশ্চিমবঙ্গে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের ভূমিকা এব্যাপারে অত্যন্ত সীমিত এবং তারা

কোনও নতুন ডিসকভারি, ইমপর্টেন্ট কাজ, কোনও ব্রেক-থ্রু করতে পারেনি। কিন্তু সকলের ভাবা দরকার, বিশ্ববিদ্যালয়ের মাইনে দেওয়ার সংগঠন না হয়ে সত্যি সত্যি গবেষনার সংগঠন হওয়া উচিত এবং কৃষকদের পাশে দাঁড়িয়ে কাজ করা উচিত যাতে কৃষকরা আরও ভাল করে কাজ করতে পারেন। এগ্রিকালচারাল একসটেনশন অব সার্ভিসে যেখানে বিশ্ববিদ্যালয়ের একটা ভূমিকা রয়েছে কৃষকদের জন্য সেখানে ডিপার্টমেন্ট অফ এগ্রিকালচার, ইউনিভার্সিটি ফ্যাকাল্টি তাদের একসঙ্গে কাজ করা উচিত। আমাদের পশ্চিমবঙ্গে আরও বিশ্ববিদ্যালয় আছে। বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় সেখানে শ্রীনিকেতনে আলাদা এগ্রিকালচারাল ফ্যাকাল্টি আছে। পশ্চিমবঙ্গে ২টো এগ্রিকালচারাল ইউনিভার্সিটি যদি এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের সাথে ঘনিষ্ঠ সহযোগিতা নিয়ে কাজ করে তাহলে নতুন যে প্রবলেম আছে ড্রট-প্রণ এরিয়াতে সেখানে কি অ্যাগরিকালচার করা যায়, সয়েল-লেস কাল্টিভেশন কতটা করা যায়, নতুন হাই-ইল্ড ভ্যারাইটির কি কি ফুল তৈরি করা যায়, কি কি ফুলের চাষ হতে পারে, হর্টিকালচার ফ্লাওয়ারি কালচার কতটা ডেভেলপমেন্ট হতে পারে এগুলো জানা যাবে। গতবছর মহারাষ্ট্র শুধু ফুল এক্সপোর্ট করেছে ৩০০ কোটি টাকার, এছাড়া আঙুর এবং অন্যান্য ফলও সেখানে হয়। আমাদের কিছু নেই, ডেভেলপমেন্ট করার কোনও প্ল্যান নেই। ফুড-প্রসেসিং-এর কোনও ফ্যাকাল্টি নেই। আমস্টারডামে ১০ হাজার কোটি টাকার ফুল চাষ হয়। আমাদের কোলাঘাটে ফুল তৈরি করা হয়, কিন্তু সেই ফুলকে বাঁচানোর ব্যাপারে ইউনিভার্সিটির কোনও ভূমিকা নেই। সুতরাং আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, অল্পসময় যেটা তাঁর আছে, তার মধ্য ইউনিভার্সিটি রিসার্চটা ডেভেলপ করা যায় কিনা সেদিকে উপযুক্ত দৃষ্টি দেবেন।

দ্বিতীয় কথা আমি বলতে চাই, পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলির আজকে সবচেয়ে সর্বনাশের ব্যাপার হয়ে গেছে এখানে রাজনৈতিক হস্তক্ষেপ। এবং, রাজনৈতিক হস্তক্ষেপ আজকে বিশ্ববিদ্যালয়গুলিকে একটা চূড়ান্ত অরাজকতার মধ্যে নিয়ে গেছে। এটা সি.পি.এম. খোলাখুলি ভাবে করছে। আমাদের লজ্জা লাগে-কলকাতা বিশ্ববিদ্যালয়ে হঠাৎ করে রমেন পোদ্দারকে উপাচার্য করে দেওয়া হ'ল! কোথা থেকে নেওয়া হ'ল? বলল, সি.পি.এম.এর লোক। পরে তারাই এটা প্রমাণ করে দিল, যখন তারা তাঁকে রাজ্যসভায় পাঠাল। ভারতী রায়কে প্রোভাইস চ্যান্সেলার করে দেওয়া হ'ল। তখন জানতাম না তিনি সি.পি.এম.এর লোক। পরে জানলাম তিনি সি.পি.এম.এর ঘনিষ্ঠ লোক। তাকেও রাজ্যসভার মেম্বার করে পাঠিয়ে দেওয়া হ'ল। কৃষি বিজ্ঞানী রথীন বোসের নাম আগে শুনিনি। ডঃ স্বামীনাথনের নাম শুনেছি, ডঃ পালের নাম শুনেছি। এখন শুনি রথীন বোস বলে একজন কৃষি বিজ্ঞানী ছিল, তাকে ভাইস চ্যান্সেলার করে কলকাতায় নিয়ে আসা হয়েছিল। কলকাতায় একটি এগ্রিকালচারাল ফ্যাকালটি আছে, লিস্ট ইম্পরট্যান্ট ফ্যাকালটি আছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে যেখানে স্যার আশুতোষের মতো মানুষ, শ্যামাপ্রসাদের মতো মানুষ ছিলেন, সেই জায়গায় রথীন বোস। এই রথীন বোস আবার ডি.ওয়াই.এফ.এর কনফারেন্সে চলে যায়, সি.পি.এম.এর শান্তি মিছিল, সাক্ষরতা মিছিলে যায়! তাহলে কোথায় বিশ্ববিদ্যালয়ের অ্যাকাডেমিক ফ্রিডম থাকবে? কোথায় তার স্বাধিকার থাকবে? বিশ্ববিদ্যালয়ে তো মুক্ত চিন্তা থাকবে।

বিশ্ববিদ্যালয়গুলো রাজনীতির জায়গা নয়। এটা দুর্ভাগ্যজনক যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে কে ভাইস চ্যান্সেলর হবে, সেটা অ্যানাউন্স হবে কোথা থেকে? সি.পি.এম. এর শিক্ষাশেলের চার্জে আছেন যিনি তার কাছ থেকে। কলকাতা চার্জে অনিল বিশ্বাস আছে, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের চার্জে আছেন বিমান বোস, তারা বলে দেবেন উপাচার্য কে হবে। তারা কি মহা পন্ডিত, যে তারা ঠিক করে দেবে? এটা হচ্ছে পশ্চিবাংলার দুর্ভাগ্য যে পলিটিসাইজেশন অব এডুকেশনল অ্যাডমিনিস্ট্রেশন হয়েছে। নীহার বাবু সি.পি.এম.এর লোক নয়, তার অধীনে একটা বিশ্ববিদ্যালয় আছে। অন্তত কল্যাণীটাকে যতটা সম্ভব রাজনীতি থেকে মুক্ত রাখার চেষ্টা করুন। যাতে সেখানে একটা অ্যাটমোসফেয়ার, রিসার্চ অ্যাটমোসফেয়ার থাকে, যেমন আছে লুধিয়ানায়, পন্থনগরে, সেইরকম তৈরি করা যায় কিনা, পশ্চিমবাংলার কৃষকদের যেসব সমস্যা আছে, সেটা মেটানো যায় কিনা, তা দেখতে হবে। (**এ ভয়েস ঃ ............. বলরাম জাখরের কি হ'ল?**) বলরাম জাখরকে তো আমরা রিজাইন করিয়ে দিয়েছি, তার বিরুদ্ধে চার্জশিট হয়ে গেছে। আর, আপনাদের কলিমুদ্দিন সাম্‌স, যার বিরুদ্ধে ২০০ কোটি টাকার আলু কেলেঙ্কারি, তার তো কিছুই হ'ল না। কেন গরিব মানুষরা বেশি দাম দিয়ে আলু কিনবে? কেন হীমঘর থেকে পাবে না? অর্কপ্রভ দেব, ব্রিলিয়ান্ট স্টুডেন্ট, ব্রাইটেস্ট অফিসার, তার কাছ থেকে হীমঘরের লাইসেন্স দেওয়ার অধিকার কেড়ে নেওয়া হ'ল। আমরা চেয়েছিলাম নীহার বাবু আর অর্কপ্রভ দেবের কাছে থাক। কিন্তু তাদের হাত থেকে কেড়ে নিয়ে একজন স্পেশাল সেক্রেটারির হাতে দেওয়া হল মন্ত্রীকে সন্তুষ্ট করার জন্য। আমি ভেবেছিলাম সি.পি.এম.এর তরুণ সদস্য, যারা সি.পি.এম.এর কথা ভাবেন, তারা কিছু বলবেন এই বিষয়ে। কিন্তু দীপক বাবুরা কিছু বলবেন না। পার্টির হুইপে মুখ বন্ধ করে রাখতে হয়। আজ হাওলার কথা বললেন, কিন্তু কোটি কোটি টাকা আলু নিয়ে লুঠ করা হ'ল, তখন মুখ বন্ধ করে রইলেন। গরিব মানুষ, যাদের আলুই একমাত্র সবজী, তাদের সর্বনাশ হয়ে গেল, আপনারা মুখবন্ধ করে রইলেন। আর, নীহার বাবু, তার দপ্তরের কাজ আলুর উৎপাদন বাড়ে কিনা দেখা। হীমঘরের উপর তার নিয়ন্ত্রণ নেই, তাই চেষ্টা করেও দিতে পারেন নি। আবার নির্বাচন এসে গেছে, জনসাধারণের কাছে এই জবাব দিতে হবে। বিশ্ববিদ্যালয়ের ভাইস্ চ্যান্সেলরকে পলিটিক্যাল মিটিংয়ে নিয়ে যাচ্ছেন, রাজ্যসভার মেম্বার করছেন। এটা কি ঠিক করছেন? আমাদের ভাবতে হবে। অর্কপ্রভ দেবের মতো যারা সৎ অফিসার, যারা দুর্নীতির বিরুদ্ধে লড়বে, তাদের যদি প্রটেকশন না দেওয়া হয়, সরকার যদি তাদের পাশে না দাঁড়ান, রাজনৈতিক দল যদি তাদের পাশে না দাঁড়ান, তাহলে এটা অত্যন্ত অন্যায় হবে, এই বিষয়ে সন্দেহ নেই। এই জিনিসগুলো এই বিলের সঙ্গে যুক্ত নয়। কিন্তু যাই হোক এই বিল নিয়ে আলোচনা করার সময় ছিল। আমি আগেও বলেছি, এই বিল কনসিকোয়েনসিয়াল বিল, আলাদা কোনও বিল নয়। এই বিলের বিরোধিতা না করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী 'দি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬'- যে বিল এনেছেন আমি তাকে সমর্থন করে দু-

একটা কথা বলতে চাই। মাননীয় সৌগতবাবু অনেক কিছু বললেন, তিনি আদৌও জানেন না ঐ কৃষিবিশ্ববিদ্যালয়ে কি হচ্ছে, কোথায় ঐ বিশ্ববিদ্যালয়, কাগজে পড়েছেন হয়তো। কিন্তু ওখানে কি হচ্ছে না জেনে ভবানীপুরে বসে এত কথা বলে গেছেন। এই যে বিল আনা হয়েছে এটা বামফ্রন্টের জয়যাত্রায় আরেকটা পয়েন্ট সংযোজিত হল, বুঝলেন? ইস্ট ইন্ডিয়াতে এই ধরনের বিশ্ববিদ্যালয় আর নেই। এখানে ফিসারি সাইন্স এবং অ্যানিম্যাল সাইন্সে রিসার্চ করার এবং পড়াশোনার ব্যবস্থা করার জন্য একটা বিশ্ববিদ্যালয় আবার নতুন করে করা হল এবং শুনে নিন, যে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় ছিল সেখানে এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং-য়ে একটা ফ্যাকাল্টি খোলা হ'ল এবং হর্টিকালচারের একটা ফ্যাকাল্টি খোলা হ'ল। আপনি হয়তো জানেন না- মহারাষ্ট্রের বক্তৃতা করে গেলেন-ফল উৎপাদনে সারা বিশ্বে ব্রাজিল হচ্ছে প্রথম, আর আমরা হচ্ছি সেকেন্ড। এ খবর রাখেন? দ্বিতীয়ত, কৃষি বিশ্ববিদ্যালয়ে ১১টা রিসার্চ সেন্টার আছে। দার্জিলিং জেলার কালিংপঙে, কোচবিহারের মানিকচক, হলদিবাড়ি, বীরভূমের শেকমপুর, মালদহের রতুয়া, বর্ধমানের মেজিয়া, পুরুলিয়ার রঘুনাথপুর, মেদিনীপুর-এর ঝাড়গ্রাম, নদীয়ার গয়েশপুর, চাকদা, দক্ষিণ ২৪পরগণার কাকদ্বীপ-এ এই সেন্টারগুলো আছে। আপনি একজন অধ্যাপক লোক এখানে একটা মেঠো বক্তৃতা দিয়ে গেলেন। শুধু তাই নয়, নর্থবেঙ্গলের কোচবিহারে এই বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের শাখা আছে। সেখানে ভেটেরেনারি সাইন্স পড়ানো হয়। আবার আজকে এখানে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে পঞ্চায়েতের নাম করা হ'ল। এই দেশের জলবায়ু অগ্নে মানুষ হয়েছেন হলই বা বামফ্রন্ট সরকার, উন্নতি যেটা হয়েছে সেটা বলতে হবে, সেটাকে তো সমর্থন করতে হবে। আজকে এই কৃষি বিলের অবদান নেই? আমি আপনাকে আমন্ত্রন জানাচ্ছি, চলুন গিয়ে দেখে আসবেন। যখন ফলের সময় যাবেন, তখন মনে হবে ফুল ফুটে আছে। আম, লিচু হওয়া দেখে মনে হবে এটা ফলের বাগান, গিয়ে একবার দেখে আসবেন। দেখে আসবেন ছেলেরা হাতে-কলমে শিখছে, ২৩টা খামার আছে। গত বারে ২৫ লক্ষ টাকার বীজ, চারা বিক্রি হয়েছে। খবর রাখেন না, এখানে বক্তৃতা করে গেলেন। সেই জন্য আমি আশান্বিত যে নতুন করে দুটি ফিশারিসাইন্স এবং অ্যানিম্যাল সাইন্স তার মধ্যে ডিয়ারি টেকনোলজি রয়েছে। আমাদের অরিজিনাল কৃষি বিশ্ববিদ্যালয়ে আমরা নতুন করে এগ্রিকালচার ইঞ্জিনিয়ারিং এবং হর্টিকালচার খোলা হল। সেখানে হাতে কলমে ঐ রিসার্চ সেন্টারে পড়ানো হয়। আর আপনারা বলছেন দুর্নীতির কথা, এখন কংগ্রেসের মুখে অন্যদের দুর্নীতির কথা মানায় না। রোজ খবরের কাগজ খুললেই দেখা যায়। সেদিন আমার ভাইপো আমাকে জিজ্ঞাসা করছে যে প্রধানমন্ত্রী মানুষ কিনেছেন, তা টাকা দিয়ে আবার মানুষ কেনা যায় নাকি? আমি বললাম এও সম্ভব। ঝোলা থেকে বেড়াল বেরিয়ে পড়েছে, আর বললে চলবে না সি.পি.এম, সি.পি.এম। কিন্তু এটা কি বলছে আন্ডার দি লিডারশিপ্ অফ প্রধানমন্ত্রী দুর্নীতি এই ভাবে চলছে। আজকে বেরিয়েছে শৈলেন মাহাতোকে ৪০ লক্ষ টাকা দিয়ে কেনা হয়েছে, তা নাহলে গনেশ উল্টে যেতো। বাংলায় কৃষিতে যে জয় যাত্রা শুরু হয়েছে ভূমিসংস্কারের মধ্যে দিয়ে, ১ কোটি ৪০ লক্ষ টন খাদ্য হয়েছে। এখন মাইলো-ভুট্টা খাওয়ানো হচ্ছে না। চল, গম খাওয়ানো হচ্ছে। সেই জয়যাত্রা কে সমর্থন করুন। তা নাহলে আগামী দিনে মানুষ আপনাদের সমর্থন করবে না। তাই আমি বলছি মাননীয় কৃষিমন্ত্রী যে অ্যামেন্ডমেন্ড

বিল এনেছেন সেটা সমর্থন করা উচিত এবং আমি আশা করছি অদুরভবিষ্যতে পশ্চিমবাংলা আরও স্বনির্ভর হবে আরও দু-এক বছর পরে, কেন্দ্রের বিশ্বাসঘাতকতা সত্ত্বেও। কারণ জওহরলাল নেহেরু বিধানচন্দ্র রায়ের সঙ্গে একটা চুক্তি করেছিলেন বিদেশি মুদ্রার জন্য এখানে পাট উৎপাদন করতে হবে। সেই জন্য বিধান রায়কে বলা হয়েছিল যে চাল গম অন্য রাজ্য থেকে দেবো। সেই প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকার ভঙ্গ করেছেন। এখন বামফ্রন্ট সরকার নিজের পায়ে দাঁড়ানোর জন্য নতুন নতুন প্রকল্পর মধ্যে দিয়ে সেচ ব্যবস্থার উন্নতি করে প্রায় ৩৩ লক্ষ বিঘা চোরাই জমি উদ্ধার করে কৃষকদের হাতে তুলে দেয় সার, বীজ। এটা আমার বক্তব্য নয়, নীহার বাবুর বক্তব্য নয়, একথা পার্লামেন্টে দাঁড়িয়ে বলরাম জাখর বলেছেন। আজকে গ্রিন রেভোলিউশন পাঞ্জাবে হচ্ছে না, হচ্ছে পশ্চিমবাংলায়। এটা আমাদের কথা নয়, এটা বলরাম জাখরের কথা, অবশ্য তিনি এখন আবার হাওয়ালায় পড়ে আছেন। সেই জন্য আমি বলছি এই অ্যামেন্ডমেন্ডকে সকলের সমর্থন করা উচিত, তা নাহলে গরিব মানুষ আপনাদের ক্ষমা করবে না। আমি সেই এই বিলকে সমর্থন করে এবং সকলকে সমর্থন করার জন্য আবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40—2-50 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের কৃষিমন্ত্রী শ্রী নীহার বসু মহাশয় 'দি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় (অ্যামেন্ডমেন্ট) অর্ডিন্যান্স, ১৯৯৬, যেটা বিল আকারে এনেছেন সেটাকে আমি প্রথমেই সমর্থন করছি। আমরা জানি প্রকৃতপক্ষে বিধানসভার অধিবেশন ছিলনা বলেই অর্ডিন্যান্স করতে হয়েছিল। সৌগতবাবু ঠিকই বলেছেন, এটা পদ্ধতিগত ব্যাপার। অর্ডিনান্সের সময়সীমা শেষ হয়ে যাচ্ছে বলেই বিলটি আজকে এখানে আনতে হয়েছে। অবশ্যই আমাদের এটা দেখা দরকার যাতে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এফেকটিভ-ওয়েতে চলতে পারে। এখানে অ্যানিমেল অ্যান্ড ফিশারি সাইন্স অ্যাক্ট '৯৫ অনুযায়ী যেসব কোর্স চালু হয়েছে সেসবের যাতে পরিপূর্ণভাবে বিকাশ ঘটে, কোনও জটিলতা যাতে না থাকে তাও আমাদের দেখা দরকার। সেজন্য এই সময়োপযোগী বিল মাননীয় কৃষিমন্ত্রী আজকে এখানে পেশ করেছেন। এই বিশ্ববিদ্যালয়ের একটা ক্যাম্পাস কুচবিহার জেলার পুন্ডিবাড়িতে চালু হয়েছিল উত্তরবঙ্গের কৃষি অর্থনীতির বিকাশের উদ্দেশ্যে। কিন্তু আমাকে অত্যন্ত দুঃখের সঙ্গে এখানে বলতে হচ্ছে যে, আজ পর্যন্ত উত্তরবঙ্গের খুব বেশি ছাত্র-ছাত্রী ওখানে ভর্তি হবার সুযোগ পায় নি। যেহেতু উত্তরবঙ্গের ছাত্র-ছাত্রীরা এখনও মেধার দিক দিয়ে পিছিয়ে আছে সেহেতু তারা সুযোগ পাচ্ছেনা। এর ফলে উত্তর বঙ্গের কৃষি অর্থনীতির বিকাশের যারা পথ দেখাবে বলে মনে করা হয়েছিল তারা সে সুযোগ পাচ্ছে না। গত দু'বছর আগে কৃষি বাজেটের বিতর্কে অংশ গ্রহণ করে আমি মাননীয় কৃষিমন্ত্রীকে অনুরোধ করেছিলাম যে, অলবেঙ্গল কম্পিটিশনে উত্তরবঙ্গের ছেলেরা যখন পারছেনা তখন প্রতিটি ডিস্ট্রিক্টের জন্য রিজার্ভেশনের ব্যবস্থা করা যায় কিনা একটু ভেবে দেখুন। পুন্ডিবাড়িতে টি টেক্‌নোলজি এবং ফরেস্ট টেক্‌নোলজি নিয়ে পঠন-পাঠনের ব্যবস্থা করা যায়। যে আসামের কংগ্রেস সর্বনাশ করেছে সেই আসামকে আমরা উত্তরবঙ্গ থেকে ফিড্ করছি, টমাটো, আলু, কোপি, সব আমরা দিচ্ছি। অথচ সেই আসামের একজন

এম.এল.এ. চন্দন সরকার বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের পুন্ডিবাড়ি ক্যাম্পাসের সংলগ্ন ফরেস্টের সব কাঠ চুরি করে বিহারের মধ্যে দিয়ে পাচার করছে। এটা অবিলম্বে বন্ধ করা দরকার। ওখানে ইন্টার ডিপার্টমেন্টাল কো-অর্ডিনেশনের যা দরকার তা বিভিন্ন ডিপার্টমেন্টের মধ্যে সঠিকভাবে নেই। সেটা অবিলম্বে গড়ে তোলা দরকার। ইরিগেশন ফেসিলিটি থেকে শুরু করে বিভিন্ন ক্ষেত্রে যা যা প্রয়োজন তা অবিলম্বে সঠিকভাবে গড়ে তুলতে হবে। সম্প্রতিকালে ক্ষুদ্র সেচ বা জলসম্পদ অনুসন্ধান উন্নয়ন নামে যে দপ্তর করা হয়েছে তাদের সঙ্গে অন্য দপ্তরের সমন্বয়ের বিশেষ প্রয়োজন আছে। আমরা দেখছি যত্র-তত্র শ্যালো টিউবওয়েল বসছে। ফলে আর্সেনিক বেরচ্ছে। সার্ফেস ওয়াটারকে সঠিকভাবে ব্যবহার না করে গ্রাউন্ড ওয়াটার ব্যবহার করা হচ্ছে। এবিষয়ে ঐ বিশ্ববিদ্যালয়ের বিশেষজ্ঞ অধ্যাপকদের এবং গবেষকদের সাহায্য গ্রহণ করা দরকার। তাঁরা যাতে আমাদের এবিষয়ে সাহায্য করতে পারেন তার জন্য উপযুক্ত ব্যবস্থা ডিপার্টমেন্টের তরফ থেকে করতে হবে। আমরা আমাদের বিধানসভার সেচ সংক্রান্ত সাবজেক্ট কমিটির পক্ষ থেকে বলেছিলাম, কিন্তু এখন পর্যন্ত আমরা কল্যাণী বিশ্ববিদ্যালয়-এর কাছ থেকে খুব বেশি সাড়া পাই নি। আমরা এখনও এবিষয়ে চিন্তা ভাবনা করছি। আজকে আমাদের এখানে যে ডেয়ারি ডেভলপমেন্টের সুযোগ সৃষ্টি হয়েছে তাকে আরও সম্প্রসারিত করার জন্য আমি মনে করি এই বিশ্ববিদ্যালয় একটা বিরাট ভূমিকা আগামী দিনে পালন করবে। পশ্চিমবাংলা গোটা ভারতবর্ষের মধ্যে মাছ উৎপাদনে এক নম্বর স্থান দখল করলেও আজও আমরা অন্ধ্রের ওপর নির্ভরশীল। সুতরাং আমাদের আরও বেশি ফিশারিকে ডেভেলপ করতে হবে। আমাদের এখন প্রচুর সুযোগ আছে, বিশেষ করে উত্তরবঙ্গে প্রচুর সুযোগ আছে। কিন্তু আমরা দেখছি উত্তরবঙ্গের সেই সুযোগের দিকে বিশেষ নজর দেয়া হচ্ছে না। রাজ্য সরকারের কাছে আমার অনুরোধ এবিষয়ে উত্তরবঙ্গের দিকে একটু নজর দিন। চাষের ক্ষেত্রে ওখানে যে সিড খামার বা বীজ খামারগুলো আছে বিশেষ করে জলপাইগুড়ি জেলায় যা আছে তার প্রতি আমি বিশেষ নজর দিতে অনুরোধ করছি। কৃষি দপ্তরের কাছে আমার অনুরোধ, এই বিশ্ববিদ্যালয় থেকে শুধু স্নাতক বা পোস্ট গ্রাজুয়েট সৃষ্টি করলেই হবে না, রাজ্যের কৃষি অর্থনীতিকে যাতে আমরা সমৃদ্ধ করে তুলতে পারি তার জন্যও উদ্যোগ গ্রহণ করতে হবে। বিভিন্ন কৃষি প্রধান এলাকাগুলো বিশেষ করে উত্তরবঙ্গের কৃষি প্রধান এলাকা-এর দ্বারা সজাগ এবং সচেতন হতে পারে তা দেখা দরকার। সেইজন্য বিশ্ববিদ্যালয় একটা হল, কি দুটো হল এটা বলে লাভ নেই। কংগ্রেস আমলেও বিশ্ববিদ্যালয় হয়েছে। কিন্তু কাজের কাজ কিছু হয়নি। তাই অ্যাফেকটিভ বিশ্ববিদ্যালয় গড়ে তোলার জন্য রাজ্যসরকার যে সিদ্ধান্ত নিয়েছেন সে ব্যাপারে শুভবুদ্ধিসম্পন্ন সকল মানুষ তাকে স্বাগত জানাবে। এ ব্যাপারে কংগ্রেসের গাত্রদাহ হতে পারে। এই সরকার সাধারণ মানুষকে নিয়ে এমনভাবে চলছে সাধারণ মানুষের মধ্যে শিক্ষার সুযোগ সম্প্রসারিত হয়েছে তা দেখে কংগ্রেসিদের গাত্রদাহ থাকতেই পারে। ওরা বিগত ২৮ বছর ধরে মানুষকে বোকা-হাবা বানানোর জন্য চেষ্টা করেছেন। সেই জায়গায় দাঁড়িয়ে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের মাধ্যমে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষকে অনুরোধ করব, ইনটার ডিপার্টমেন্টাল কো-অর্ডিনেশন সৃষ্টি করুন যাতে করে আগামী দিনে এই বিশ্ববিদ্যালয়ের যে গৌরব সেই গৌরব আরও বৃদ্ধি হয়ে ভারতবর্ষের অন্যতম শ্রেষ্ঠ বিশ্ববিদ্যালয় হিসাবে

গড়ে উঠতে পারে। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের সদস্যরা এই বিলটিকে সমর্থন করেছেন। সুতরাং এখানে বলার বিশেষ কিছু নেই। তবে নতুন একটা বিশ্ববিদ্যালয়ের জন্ম হল, এটা নিঃসন্দেহে একটা প্রগতি। কিন্তু বিরোধীদলের সদস্যরা একে স্বীকৃতি দিতে চান না। পুরানো বিশ্ববিদ্যালয় থেকে দুটি হল, নতুন ফ্যাকালটি হল গবেষনার জন্য। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, গবেষনার কাজ। কল্যানী কৃষি বিশ্ববিদ্যালয় অনেকদিন ধরেই মানুষের জন্য গবেষনার কাজে নিয়োজিত আছে। কৃষি দপ্তর ধারাবাহিকভাবে গবেষনা চালিয়ে যাচ্ছে। এখানে নতুন ভ্যারাইটির কথা বললেন। আপনারা খবর রাখেন কিনা জানি না, হাল-ফিল নতুন ভ্যারাইটি দিয়ে পশ্চিমবঙ্গের কৃষকদের চাষবাসের কাজে নামিয়ে দিয়েছি এবং চলতি যে হাইব্রিড ধান হবে, সেই ধান হেক্টরে ২ টনের বেশি উৎপাদন হবে এবং এটা একটা উচ্চমানের ধান, বিশ্বমানের ধান সৃষ্টি হয়েছে এই রিসার্চের মাধ্যমে। ফল চাষের কথা উনি বললেন। শুকনো জমি, খরা জমিতে যে ফলের চাষ হয় বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় তা উদ্ভাবন করেছেন। আজকে ল্যাটারাইট জোনে মুসুম্বী এবং পিয়ারা ও আরও অন্যান্য ফলের চাষ হচ্ছে। কৃষি বিভাগ মিনিকিট দিচ্ছে ফল চাষের জন্য। শুকনো, উঁচু জমিতে কিম্বা ল্যাটারাইট জোনে, যেমন, পুরুলিয়া, মেদিনীপুরের কিছু অংশ, বাঁকুড়া এবং বীরভূমের কিছু অংশে যেখানে শুকনো জমি, খরা জমি কিম্বা উঁচু জমি আছে, যেখানে জলের অভাব রয়েছে সেইসব জায়গায় চাষ করার জন্য নিয়ত রিসার্চের কাজ হচ্ছে এবং নতুন নতুন প্রযুক্তি আসছে। এক্ষেত্রে বিশ্ববিদ্যালয়ের কৃতিত্ব আছে। সরষের ক্ষেত্রে আমাদের রাজ্য একটা দারুন ভাল অবস্থার সৃষ্টি করেছে। ১৯৭৭ সালে যেখানে সরষের উৎপাদন ছিল প্রয়োজনের ১০ ভাগ, সেটা এখন ৪৭ ভাগে পৌচেছে। এটা আমাদের রিসার্চের ফলে উদ্ভাবন হয়েছে। সুতরাং দুটি বিশ্ববিদ্যালয় হলেও এটা নিশ্চিতভাবে প্রগতি এবং রিসার্চের কাজ ধারাবাহিকভাবেই হচ্ছে। আংশিকভাবে কৃষি বিশ্ববিদ্যালয়ের উপর কাজ দেওয়া হয়েছে। যেটা প্রয়োজন হয়ে পড়েছে, নতুন বিশ্ববিদ্যালয় হবার পর পুরানো বিশ্ববিদ্যালয় থেকে যে সমস্ত শিক্ষক, অশিক্ষক, কর্মচারী এবং ছাত্ররা চলে গেলেন, তারজন্য কাউন্সিল, একজিকিউটিভ কাউন্সিল এবং কোর্টের পদ শূন্য হয়ে গেল, সেগুলি অবিলম্বে পূরণ করা দরকার। তা নাহলে গণতান্ত্রিকভাবে বিশ্ববিদ্যালয়ের কার্য পরিচালনা করা সম্ভব হচ্ছে না। সেই কারণে বিলটিকে পেশ করা হয়েছে। মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা এই বিলটিকে সমর্থন করেছেন। সেইজন্য আমি আর বক্তব্য না বাড়িয়ে এখানেই শেষ করছি।

The motion of Shri Nihar Bose that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1996, be taken into consideration was then put and agreed to.

[2-50—3-00 p.m.]

**Clauses 1-3 & Preamble**

The question that clauses 1 to 3 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nihar Bose :** I beg to move that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1996, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Land (Requisition & Acquisition) (Amendment) Bill, 1996.**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Land (Requisition & Acquisition) (Amendment) Bill, 1996.

(Secretary then read the title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Land (Requisition & Acquisition) (Amendment) Bill, 1996, be taken into consideration.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভা গত ২৩.২.৯৩ তারিখে পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) (সংশোধন) বিধেয়ক, ১৯৯৪ অনুমোদন করে। পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) আইন ১৯৪৮ (১৯৪৮-এর পশ্চিমবঙ্গ দুই আইন) এর মেয়াদ ৩১.৩.৯৭ পর্যন্ত প্রসারিত করা হয়েছিল উপরোক্ত আইন অনুযায়ী অনিষ্পন্ন কেসগুলির নিষ্পত্তি করার উদ্দেশ্যে। ১৯৯৪ সালের ঐ বিধেয়কটির জন্য রাষ্ট্রপতি সম্মতি জানিয়ে ভারত সরকার রাজ্য সরকারকে একটি সংশোধিত বিধেয়ক এনে পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) আইন ১৯৪৮ অনুযায়ী জমি অধিগ্রহণের জন্য বাজার দর অনুযায়ী অনুরূপভাবে ক্ষতিপূরণ প্রদানের ব্যবস্থা করতে অনুরোধ করেন। ভারত সরকারের অনুরোধ রাজ্য সরকার গ্রহণ করেছেন এবং বিধানসভার অনুমোদনের জন্য এই বিধেয়কটি পেশ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করি, মাননীয় সদস্যগণ আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) (সংশোধন) বিধেয়ক ১৯৯৬ বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় আজ এই হাউসে যে The West Bengal Land (Requisition & Acquisition) (Amendment) Bill, 1996 এনেছেন তার বিরুদ্ধে আমাদের কিছু বলার নেই। কেন্দ্রীয় সরকারই নির্দেশ দিয়েছেন এই বিলটার একটা মাইনর পরিবর্তন করার জন্য এবং সেই পরিবর্তন করার জন্যই এই বিলটা আনা হয়েছে। কেন্দ্রীয় সরকার নির্দেশ দিয়েছেন, এটা খুব জরুরি ছিল, জনস্বার্থে এই সংশোধনী দরকার সেইজন্য রাজ্যসরকার বিলটা এনেছেন। মাননীয় মন্ত্রিমহাশয় তার প্রারম্ভিক ভাষনে যেটা বললেন সে প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। তিনি বললেন, বাজার দর যাতে পায় সেইজন্য বিলে প্রভিসন রাখা হয়েছে। এখন এই যে বাজার দর নির্ধারন এর ক্ষেত্রে আমাদের আপত্তি আছে। যেভাবে বাজার দর নির্ধারন হয় সরকার জমি অধিগ্রহণ

করেন জনস্বার্থে কাজ করার জন্য সেখানে দেখা যায় বাজার দর যেটা ঠিক হয় সেটা সামঞ্জস্যহীন। বাজারে যে দামে জমি বিক্রি হচ্ছে তার থেকে অনেক কম দাম পাচ্ছেন। ফলে মানুষের মনে আতঙ্ক সৃষ্টি হয় যে, সরকার কারখানার জন্যই হোক বা হাসপাতাল নির্মানের জন্যই হোক যে জমি অধিগ্রহণ করবেন তারজন্য উপযুক্ত মূল্য তারা পাবেন না। এটা হবার কারণ হ'ল, তারা কেউ জোতদার নন, কিন্তু জমির উপরই তারা নির্ভরশীল। সরকার তাদের জমি নিয়ে নেবার পর তারা যে অন্য জায়গায় জমি নেবেন সেটা তারা পারেন না, কারণ তারা নিঃস্ব। শুধু তাই নয়, সরকার থেকে জমি যা অধিগ্রহণ করা হয় তারজন্য জমির মালিককে মূল্য পেতে একটা দীর্ঘ গ্যাপ পড়ে যায়, ২০-২৫ বছর পর্যন্ত লেগে যায়। ১৯৭২-৭৭ কংগ্রেস আমলে আমি জানি একটি জমি অধিগ্রহণ করা হয়েছিল, তার টাকা এখনও জমির মালিক পাননি। এখানে একটি প্যারাতে তিন বছরের মধ্যে দেওয়া হবে উল্লেখ আছে। কিন্তু এক্ষেত্রে তিন বছরও অতিরিক্ত সময়। এবং এতে বলা হয়েছে, সরকার তিন বছরে যদি সেটা না দেন তাহলে অ্যাক্যুইজিশন নোটিশ ল্যাপস্ হয়ে যাবে। মাননীয় মন্ত্রী জমির ব্যাপারে সবচেয়ে অভিজ্ঞ মানুষ। ধরুন, একটা ধানীজমি নিলেন। আর সরকার যখন সেটা নিয়েছেন কাজ করবার জন্যই নিয়েছেন। কিন্তু দেখা গেল, তিন বছরের মধ্যে দামটা দিলেন না, কিন্তু ইতিমধ্যে সেই ধানীজমিটাকে সরকার নষ্ট করে দিলেন। এইভাবে তিন বছর পরে সরকারি নোটিশ যদি ল্যাপস্ হয়ে যায় তাহলে জমির মালিক যখন সেটা ফেরৎ পাবেন দেখাযাবে তার চরিত্র পরিবর্তন হয়ে গেছে, বাড়ি হলে সেটা ডিমোলিশ হয়ে গেছে। এরজন্যে মালিককে কি ক্ষতিপূরণ দেবেন? কাজেই নোটিশ ল্যাপস হবার ব্যাপারে একটা প্রভিসন থাকা উচিত ছিল যে, সেক্ষেত্রে জমির ক্যারেকটার পরিবর্তিত হলে মালিক এই ক্ষতিপূরণ পাবেন, কিন্তু এখানে সেই প্রভিসন নেই। আর মার্কেট প্রাইস সম্বন্ধে আমি আগেও বলেছি। জমির মার্কেট প্রাইস সম্বন্ধে আপনি জানেন যে, অসীমবাবু জমি রেজিস্ট্রেশনের ক্ষেত্রে স্ট্যাম্প ডিউটি প্রথমে ১৮ পারসেন্ট এবং পরে সেটা ১০ পারসেন্ট করেছেন এবং তারফলে ছয় মাস ধরে জমি রেজিস্ট্রেশন বন্ধ হয়ে গিয়েছিল, চারিদিকে একটা আশঙ্কা সৃষ্টি হ'ল। আমরা জানি জমির দাম রাস্তার ধারে একরকম এবং ভেতরের দিকে অন্যরকম হয়। কিন্তু মার্কেট প্রাইস বেঁধে দেবার ফলে অনেককে মার খেতে হচ্ছে, তারজন্য দুর্নীতিও হচ্ছে। অর্থাৎ এরজন্য জনস্বার্থ হানী হচ্ছে।

আর একটি বিষয় ৩ এর শেষের দিকে নিয়ে এসেছেন। কিন্তু এটা এক বছর কেন, তাড়াতাড়ি করুন। সেইজন্যই আমরা এটা ৩ বছর না করে ৩ মাসের কথা বলেছি। ৮০ পার্সেন্টি দিয়ে দেবার পর অ্যাওয়ার্ড হোক, কারণ যিনি জমি থেকে উচ্ছেদ হচ্ছেন তিনি টাকা না পাবার জন্য কিছু করতে পারছেন না। এ-ব্যাপারে বহু আবেদন রয়েছে যার কিছু কিছু মাত্র ডিসবার্স করেছেন। আমি কিছু কেস আপনাকে দিয়েছিলাম যার মধ্যে কিছু লোক পেয়েছেন আপনি ইন্টারভেন করবার পর। কিন্তু এ-ব্যাপারে প্রটেকশনের কোনও ব্যবস্থা এই বিলে নেই। তবুও আমি এই বিলের বিরোধিতা করছি না, তবে বলছি যে, এটা তিন বছরের জায়গায় তিন মাস করুন, যাদের জমি নেওয়া হচ্ছে তাদের নোটিশ দেবার সঙ্গে সঙ্গে তাদের ৮০ পার্সেন্টি টাকা দেবার ব্যবস্থা করুন এবং মার্কেট প্রাইস সম্পর্কে একটা কমিটি

করুন, কারণ এক্ষেত্রে রেজিস্ট্রারের উপর এর দায়িত্ব দেওয়াতে অনেকরকম দুর্নীতি হচ্ছে। বর্তমানে জমি ক্রয়-বিক্রয় করতে মানুষ মুম্বাই, মাদ্রাজ, দিল্লি গিয়ে রেজিস্ট্রি করাচ্ছেন কলকাতায় স্ট্যাম্প ডিউটির হার বেশি বলে। সেজন্য আপনাকে বলবো, মার্কেট প্রাইসের ব্যাপারে যাতে যত তাড়াতাড়ি সম্ভব সিদ্ধান্ত গ্রহণ তারজন্য একটা কমিটি গঠন করুন। এছাড়া আর কিছু বলার নেই, তাই এখানেই শেষ করছি।

[3-00—3-10 p.m.]

**শ্রী মৃনালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিসংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় যে দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড (রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন) (অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৬ এই হাউসে এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু-চারটি কথা বলব। এই কথা ঠিক যে ভূমিসংস্কারের ক্ষেত্রে এই যে সংযোজন এবং প্রকৃত বাজার দর যা হবে তার সঙ্গে সামঞ্জস্য রেখে ভূমি অধিগ্রহণ হবে এই ব্যাপারে যে সমস্যা দেখা দেবে, এই ব্যাপারে বিরোধী দলের পক্ষ থেকে যেটা বললেন সেটা ঘটনা। একটা দক্ষিণপন্থী ব্যবস্থার মধ্যে একটা বামপন্থী সরকার এখানে চলছে। এই সরকারের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে তার বাজেট থেকে ক্ষতিপূরণের ব্যবস্থা রাখবে এটাও বিলে উল্লিখিত হয়েছে। এই বিলের মধ্যে কেন্দ্রীয় সরকার একটা নির্দেশ দিয়ে খান্ত হয়ে গেলেন। অথচ উচিত ছিল এই ব্যাপারে রাজ্যের উপর যে অতিরিক্ত বোঝা চাপছে তার জন্য কেন্দ্রীয় সরকার কিছু অর্থ রাজ্যকে দিতে পারতেন। যদি বলতে পারতেন ৭৫ হাজার কোটি কালো টাকার কিছুটা উদ্ধার করে তার একটা অংশ রাজ্যকে দেব, যদি বলতে পারতেন ৬১০ কোটি টাকার কনসাইমেন্ট ট্যাক্স রাজ্যের যেটা নিজস্ব প্রাপ্য সেটা দিয়ে দেবেন, যদি বলতে পারতেন ৯০০ কোটি টাকা যেটা কয়লার সেস থেকে আদায় হয় তার থেকে রাজ্যের যেটা প্রাপ্য সেটা দিয়ে দেবেন তাহলে সুবিধা হত। সাথে সাথে বলি এই বিলের মাধ্যমে যে সংশোধনী এসেছে, এতে উল্লিখিত হয়েছে যে অধিগ্রহণ করার ৩ বছরের মধ্যে টাকা দিয়ে দিতে হবে। এই কথা ঠিক যে একটা রাজ্য বিচ্ছিন্ন ভাবে চলতে পারে না, কেন্দ্রীয় সরকারের যে আইন আছে সেটাকে মেনে নিয়ে রাজ্যকে এটা করতে হচ্ছে। এই কথা ঠিক যে, ৩ মাসের মধ্যে এটা করা সম্ভব নয়। এটা যদি করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারকেই সমগ্র আইনটাকে করতে হবে। কেন্দ্রীয় সরকার যদি সমগ্র আইন করেন তাহলে তার সঙ্গে এটাও করতে পারতেন যে সিলিং বহির্ভুত জমি এবং জমি চোরদের কাছ থেকে জমি নিয়ে, জন কল্যান মূলক স্বার্থে এই সমস্ত লোকের কাছ থেকে বিনা ক্ষতিপূরণে জমি আদায় করা হতো তাহলে অন্তত পক্ষে গ্রামবাংলার লোকেরা উজ্জিবিত হতো এবং জন কল্যাণ মূলক কাজে নিজেদের নিয়োজিত করতে পারতো। এবং বামফ্রন্ট সরকারকে তাদের সহযোগিতার হাত বাড়িয়ে দিতে পারতো। কিন্তু এটা কোথা থেকে হবে? কারণ নানা লেলোর ব্যাপার চলছে, তুম লেলো, হাম লেলো, হাওলা থেকে হাওলেলো এই সব কথা যদি ভাবেন তাহলে রাজ্যের স্বার্থের কথা কি করে ভাববেন? যে পরিস্থিতি দাঁড়িয়েছে তাতে দেখতে পাচ্ছি বাজার দর ফিক্স করার ক্ষেত্রে সমস্যা তৈরি হবে। এই কাঠামোর মধ্যে দাঁড়িয়ে

মাননীয় মন্ত্রী যে বিল পেশ করেছেন কেন্দ্রের নির্দেশে আইন অনুযায়ী এটা রাজ্যকে করতে হচ্ছে আমি সেই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মান্নান সাহেব এবং অন্যান্যদের কথা আমি খুব মন দিয়ে শুনলাম। জিনিসটি খুব পরিষ্কার। এটি অ্যাক্ট ২, ১৯৪৮ যেটি ছিল, সেটি সারা ভারতবর্ষের আর কোথাও ছিল না, সেটি আমাদের এখানে হয়েছিল এবং তিন বছরের জন্য হয়েছিল। এটি হয়েছিল এই কারণে যে ১৯৪৭ সালে ভারত বিভাগ হয়েছিল এবং তখন ওপার থেকে প্রচুর লোক এসেছিল। তাদের জন্য তিন বছরের জন্য হয়েছিল। পরে তিন বছর তিন বছর করে বাড়িয়ে বাড়িয়ে চলছিল। সুপ্রিম কোর্ট রায় দিয়ে বলে দিল যে সেটি আর হবে না। সেজন্য ১৯৯৪ সালের এপ্রিল মাসে এটি হলো। তারপর আমরা দেখলাম যে আরও অনেক বাকি আছে, প্রায় সাত আট হাজার কেস বাকি আছে। সেজন্য আমরা একটু টাইম চেয়েছিলাম। টাইম ওঁরা দিয়েছেন। সেটি আমাদের হাতে নেই। এটিতে কেন্দ্রীয় সরকার বলেছেন এবং আমরাও মেনে নিয়েছি। কারণ দেখুন, যে জমিতে আমরা কমপেনসেশন দিচ্ছি, এখন তা নতুন করে হচ্ছে না। দশ, পনের, কুড়ি বছর আগে হোত। সেই সময়ে এক রকম দাম ছিল। আর আজকের যে দর, মার্কেট প্রাইস, এটি আমাদের নয়, এটি ১৮৯৪ সালের ভারত সরকারের যে আইন, সেই আইন অনুযায়ী মার্কেট প্রাইস কমিটি করে করা হয়েছিল। সেই মার্কেট প্রাইসে, সেখানে আইনে বলা হয়েছে যে ল্যান্ড অব সিমিলার নেচার অ্যান্ড ডেস্ক্রিপশন, অর্থাৎ একই খুঁটের জমি গত বছর এবং এখন পর্যন্ত, এই রকম কুড়ি পঁচিশ, তিরিশটি নিয়ে তার গড়, করে বলে দিয়েছে। একেবারে রেড্ আউট করে বলে দিয়েছে। এটি সারা ভারতবর্ষে চলছিল। আপনি একটু গুলিয়ে ফেলেছেন। অনেকে স্ট্যাম্প ডিউটি ফাঁকি দিচ্ছিল। আপনারই জেলা আরামবাগে একবিঘা জমির দাম পঞ্চাশ হাজার টাকাও আছে। সেখানে তারা ভূয়া পার্টি, ক্রেতা বিক্রেতা তারা নিজেরাই ঠিক করে আলাদা ভাবে টাকার যে লেনদেন করলো, স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেবার জন্য দাম কিছু কম করে দিল। সেজন্য মার্কেট প্রাইসের সঙ্গে আপনি যে কথা বলছেন তার সাথে এর সম্পর্ক নেই। সেটি সব সময়ে অন্য বিষয়, এটি মনে রাখতে হবে। একটি জিনিস মনে রাখতে হবে, এটি আমরা যখন পাঠাই, তখন কেন্দ্রীয় সরকার ইনসিস্ট করছিলেন, আমরাও মেনে নিয়েছি। দেখেছি, সত্যিই তো, রিজিওন্যব্‌ল হবে। সেজন্য মার্কেট প্রাইস যা তা আইনে বলা হয়েছে। সেটি আমাদের আইন নয়, কেন্দ্রীয় সরকারের আইন। সেজন্য এখানে বেশি কিছু ভাববার নেই। আমরা তাড়াতাড়ি করবার চেষ্টা করছি। ল্যাপ্‌স হওয়ার মানেটা কি-না, তাকে জমিটা দিতে হচ্ছে না। এটি বাতিল হয়ে গেল। তখন অরিজিন্যাল মালিক পেয়ে গেল। সেটি তো আমাদের নেওয়ার ব্যাপার নয়। সেজন্য এটিকে আপনি গুলিয়ে ফেলবেন না। এটি সিম্পল জিনিস। এনিয়ে বিতর্কের অবকাশ নেই। ওঁরা বলেছিলেন, আমরাও বুঝেছিলাম। কারণ যে জিনিসগুলো হচ্ছে, আমাদের অনেক ভাড়াটিয়া বলেছিলেন। তাদের কাছ থেকে কবে রিকুইজিশন করেছিলাম। সেটি যদি ছাড়া পায় তাহলে কি হোত? আরও দেখবেন, সাত আট বছর ধরে বারবার করে আমরা নোটিশ দিয়েছি, আর করা যাবে না। তারপর সুপ্রিম কোর্ট করেছেন।

এখন আমরা বাধ্য। এখন আমরা যত তাড়াতাড়ি পারি করব, কারণ তা নাহলে ল্যাপ্‌স হয়ে যাবে। তারমানে আমাদেরই ক্ষতি হয়ে যাবে। সেজন্য এটা নিয়ে ভাববার কিছু নেই। এটির সাথে প্রাসঙ্গিক নয় সেইসব জিনিস বলে বাজার মাত করে লাভ হবে না।

[3-10—3-20 p.m.]

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1996 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-2**

The question that Clauses 1-2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**Mr. Speaker :** There are amendments to Clause 3. The amendments are in order and I now request Shri Abdul Mannan to move his amendments.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that "in clause 3, line 3, for the words 'three years' the words 'three months' be substituted."

and

I also beg to move that in clause 3, line 9, for the words 'one year' the words 'three months' be substituted."

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept the amendments.

The amendments of Shri Abdul Mannan that in clause 3, line 3, for the words 'three years' the words 'three months' be substituted.

in clause 3, line 9, for the words 'one year' the words 'three months' be substituted were then put and lost.

The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agree to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West

Bengal Land (Requisition and Acquisition) (amendment) Bill, 1996 as settled in the Assembly be passed.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী আমার বক্তব্য বুঝতে ভুল করেছেন। আমি বলছি এই যে, ক্ষতিপূরণ দেওয়া হবে সেক্ষেত্রে যদি দেখা যায় জমির পরিবর্তন হয়ে গেছে তাহলে তার যে জমির ফিনানসিয়াল লস হয়ে যাচ্ছে সেটা পূরণের জন্য আপনি কি মেজার্স নিচ্ছেন বলুন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** দীর্ঘদিন ধরে যে সব জমি পড়ে আছে তারই তো ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে। সেখানে আইনের যদি কোনও বাধা থাকে সেগুলো দেখা হবে। যাতে উপযুক্ত প্রাইসে পায় এবং মার্কেট প্রাইসে পায় তা দেখা হবে। তবে এই যে জমিগুলো নেওয়া হয়েছে এগুলো কোনও নতুন জমি নয়, পুরনো জমি ছিল সেগুলোরই ক্ষতিপূরণ দেওয়া হবে।

The Motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1996 as settled in the Assembly be passed was then put and agreed to.

## GENERAL DISCUSSION ON BUDGET

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত যে বাজেট বক্তৃতা রেখেছেন এবং ভোট অন অ্যাকাউন্টের দাবি রেখেছেন আমি তার বিরোধিতা করছি। নির্বাচনের আগে এটাই শেষ বাজেট, স্বভাবতই মন্ত্রী কোনও আর নতুন কর চাপান নি। সেই হিসাবে কর বসানো নিয়ে আলোচনার কোনও সুযোগ নেই। কিন্তু মন্ত্রীর এই বাজেট বক্তৃতা কেবল চর্বিত চর্বন বলে মনে হল। উনি অনেক ভুল কথা এবং ভুল তথ্য পরিবেশন করলেন বিধানসভাতে। আমি বক্তৃতার শুরুতেই বামফ্রন্ট সরকারের যে মূল ব্যর্থতা অর্থনৈতিক ক্ষেত্রে সেটাই তুলে ধরার চেষ্টা করব। মাননীয় মন্ত্রী কেন্দ্রীয় নীতির সমালোচনা করেছেন। মাননীয় মন্ত্রীর প্রথম কয়েকটা অনুচ্ছেদ পড়লাম কিন্তু কোথাও দেখলাম না যে, উনি স্বীকার করেছেন কেন্দ্রীয় সরকারের এই নয়া নীতির ফলে আজকে মুদ্রাস্ফীতি কমে ৪.৪ শতাংশতে এসেছে। এটা আজকে পৃথিবীর যে কোনও দেশের পক্ষে মুদ্রাস্ফীতি নিয়ন্ত্রনের একটা দৃষ্টান্ত হিসাবে ধরা যায়। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় কোথাও বললেন না যে এই নয়া অর্থনীতির ফলে আমাদের মুদ্রাস্ফীতি নিয়ন্ত্রিত হবে এবং বৈদেশিক মুদ্রার সূচক বাড়বে। উনি না বললেও সেই লক্ষ্য আজকে পূর্ণ হয়েছে। মুদ্রাস্ফীতি জরুরিভাবে রোধ করা গিয়েছে এবং '৯৫ সালে প্রথম ১১ মাসে ২৪.২ শতাংশ রপ্তানি বৃদ্ধি পেয়েছে, এটাও একটা সর্ব সময়ের রেকর্ড। এটা মাননীয় অর্থমন্ত্রী উল্লেখ করেননি। মাননীয় অর্থমন্ত্রী এটাও উল্লেখ করেননি, আমাদের দেশে গত ১ বছরে শিল্পের উন্নয়নের হার ১০ শতাংশ, বিদ্যুতের হার ৯ শতাংশ, সারে বেড়েছে ১০ শতাংশ, ইস্পাতে বেড়েছে ৯

শতাংশ। সারা দেশে যে শিল্পের উন্নতি যে একটা বিরাট পরিবর্তন এসেছে সেটা উনি একবারও বললেন না। এটা আমাদের খারাপ লেগেছে। এটা মাননীয় অর্থমন্ত্রী বললেন না যে গত ৪ বছরে ভারতবর্ষে শুধু ইক্যুইটি শেয়ার হিসাবে ৪০ হাজার কোটি টাকা বিদেশ থেকে এসেছে এবং তার সঙ্গে আমাদের দেশে এসেছে, সেখানে সারা বছরে ৪৪ হাজার কোটি টাকা শুধু স্টক মার্কেট-এর বাজারে প্রতি বছর আসছে। দেশের স্টক মার্কেট যে স্বাস্থ্যবান সেটা দেশের অর্থনৈতিক স্বাস্থ্যের লক্ষ্যণ। মাননীয় অর্থমন্ত্রী তাকে একবারও উল্লেখ করলেন না। যেটা চিন্তার ব্যাপার মাননীয় অর্থমন্ত্রী উল্লেখ করেছেন, আমাদের দেশে বৈদেশিক ঋণ বাড়ছে। এটা ঠিকই যে আমাদের দেশে বৈদেশিক ঋণ বাড়ছে, কিন্তু আমরা যেহেতু রপ্তানি বাড়াচ্ছি বৈদেশিক মুদ্রার অর্জন আমাদের বাড়ছে, আমাদের শোধ দেওয়ার ক্ষমতাও বাড়ছে। এটা সি.পি.এম. এর লোকেরা বুঝবেন না যে বোট সার্ভিস রেশিও যাকে বলা হয় যেটা '৯১-'৯২ সালে ৩০.২ শতাংশ ছিল সেটা কমে ২৭ শতাংশয় এসে দাঁড়িয়েছে। এটা অর্থনীতির দেউলিয়া হওয়ার লক্ষ্যণ নয়। মাননীয় অর্থমন্ত্রী গত কয়েক বছর ধরে দুর্ভাগ্যজনকভাবে এই বাজেট বক্তৃতায় সি.পি.এম. পার্টি ইস্তাহারে বিমান বসু যা বের করেছে তার সঙ্গে কোনও তফাৎ নেই, সেই কথাগুলিই আপনি বলেছেন সেটাই এখানে আছে। দেশ নাকি ঋণজালে আবদ্ধ হয়ে যাচ্ছে। এর আগে এরা বলেছিলেন আই.এম.এফ.এর চুক্তির ফলে ওরা নাকি আমাদের কান ধরে ঘোরাবে। দেখা যাচ্ছে ঘোরায়নি। বলেছিলেন গ্যাট চুক্তির ফলে ভারতবর্ষ থেকে নিমপাতা গোবর কেউ তুলতে পারবে না। গ্যাট চুক্তি ২ বছর হয়ে গেল, কিন্তু আজ পর্যন্ত ভারতবর্ষের জিনিস কেউই বিদেশে নিয়ে যাচ্ছে না। এখানে অসত্য কথাগুলি মাননীয় অর্থমন্ত্রী বলেছেন। যেটা আমাদের খারাপ লেগেছে। অর্থমন্ত্রীর তার ভাষণের মধ্যে অনেক অসত্য রয়েছে, ব্যাঙ্ক নাকি কেন্দ্রীয় সরকার বিদেশিদের হাতে তুলে দেওয়ার কথা বলেছেন। শুধুমাত্র দেশের পণ্যের বাজার, শিল্প পুঁজি ও মেধা পুঁজির ওপর দখলের অধিকার বিদেশি সংস্থার হাতে তুলে দেওয়া নয়, দেশের মানুষের সঞ্চয় এবং সেই সঞ্চয় থেকে বিনিয়োগের অধিকারেরও অংশ দেওয়া হয়েছে বিদেশি সংস্থাগুলিকে, ব্যাঙ্ক ও বীমা ব্যবস্থায় তাদের প্রবেশাধিকার দেওয়ার মাধ্যমে। মাননীয় অর্থমন্ত্রী দয়া করে জানাবেন কি, কোন বিদেশি সংস্থা ইন্সিওরেন্স সেক্টরে ঢুকেছে? আন্তর্জাতিক সেক্টর, ব্যাঙ্ক সেক্টর এবং ইন্সিওরেন্স সেক্টর-এ ফরেন এন্ট্রিকে আটকে রেখেছি। মাননীয় অর্থমন্ত্রী বলে দিলেন প্রবেশাধিকার দেওয়া হয়েছে। আপনি দাঁড়িয়ে বলুন, কোন কোম্পানি ঢুকেছে? সেটা উনি বলতে পারবেন না। আজকে বুঝতে হবে, ইন্ডিয়া ইজ এ গুড ইনভেস্টমেন্ট ডেস্টিনেশন। ভারতবর্ষে বিদেশিরা বিনিয়োগ করতে চাইছে তার কারণ দেশে ৪ বছর ধরে একটা অর্থনীতির স্থিতিশীলতা ছিল, তার বেনিফিসিয়ারি কেন্দ্রীয় সরকার নয়,. অর্থমন্ত্রী তার ইকনমিক রিভিউতে বলেছেন ভারতবর্ষে যে ২৯ হাজার ৭৯৯ কোটি টাকা ইনভেস্টমেন্ট এসেছে বিদেশ থেকে, সেখানে পশ্চিমবঙ্গের স্থান দ্বিতীয়তে। পশ্চিমবঙ্গ সবচেয়ে বেশি বেনিফিটেড হয়েছে। পশ্চিমবঙ্গে ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট বেশি এসেছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে তার জন্য কৃতজ্ঞ ইকনমিক রিভিউতে ছাপিয়ে, কৃতিত্ব নিয়েছেন কিন্তু ন্যূনতম ধন্যবাদ সরকারকে দেখাননি।

অর্থমন্ত্রীর যে বক্তৃতা সেই বক্তৃতা থেকে আমি এক এক করে দেখাব অর্থমন্ত্রী যেটা বলার চেষ্টা করেছেন সেটা সঠিক নয়। আজকে দুটো সেক্টরে বিদেশি ইনভেস্টমেন্ট খুলে গেছে। বিদ্যুতের ক্ষেত্রে ফার্স্ট ট্রাক পাওয়ার প্রোজেক্ট আটটি দেশ তৈরি হচ্ছে। দুর্ভাগ্যবশত পশ্চিমবাংলায় একটাও নেই। এনরনের ব্যাপারে মহারাষ্ট্র সরকার প্রথমে আপত্তি করেছিল, কিন্তু পরে অ্যালাউ করেছে, এটা ভালো না খারাপ। টেলিকম অলরেডি ভ্যালুএডেড সার্ভিস চালু হয়েছে, সি.পি.এমের লোকেরা এখন পেজার, সেলুলার ফোন ব্যবহার করছে, এটা ভালো না খারাপ। টেলিকমে ফরেন টেকনোলজি আসছে মোটোরোলা, নাকিয়া থেকে শুরু করে পৃথিবীর বিশেষ বিশেষ টেলিকম কোম্পানিগুলো এখানে আসছে, এটা ভালো না খারাপ। টেলিকমের ব্যাপার নিয়ে সি.পি.এম খুব হৈ, চৈ করেছিল, সি.পি.এমের ইস্তাহারের বইয়ে প্রথম দুই পাতা শুধু টেলিকম কেলেঙ্কারি নিয়ে বলা হয়েছে। আর জঙ্গীপুরে জ্যোতিবাবু বক্তৃতা দেওয়ার সময় বললেন সুপ্রীম কোর্ট আছে বলেই দেশটা বেঁচে আছে। আর টেলিকমের ব্যাপারে সুপ্রীম কোর্ট কি বলছে, টেলিকমে ও বেসিক টেলিফোন সার্ভিসে বিদেশি কোম্পানিকে আসতে দিয়ে ও জয়েন্ট সেক্টর করতে গিয়ে যা করা হয়েছে তা উপযুক্ত এবং বৈপ্লবিক পদক্ষেপ এবং টেলিকমে কোনও কেলেঙ্কারি নেই, টেলিকম টেন্ডার ঠিকভাবেই করা হয়েছে, এটা সুপ্রীম কোর্টের বক্তব্য। যে সুপ্রীম কোর্ট সম্বন্ধে আপনাদের নেতা জ্যোতিবাবুর মতে দেশকে বাঁচিয়ে রেখেছে সেই সুপ্রীম কোর্ট বলছে। একটা প্রচার শুরু করলেই হয়না, প্রচারটাকে সাসটেন্ড করতে হয় এবং সেটাকে আপনারা করতে পারছেন না। কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অসীমবাবুর বক্তৃতায় নরম, গরম অনেক বিষাদগার আছে। আমি একটা হিসাব আপনাদের কাছে দিচ্ছি, তাতে আপনারা বুঝতে পারবেন, অসীমবাবু দাবি করেছেন প্রথম তিন বছরে অষ্টম পরিকল্পনায় অনেক শর্ট ছিল এবং উনি দাবি করেছেন আমাদের প্লান সাইজ যেটা ছিল প্রায় নয় কোটি টাকার মতো সেটাতে পৌঁছে দেবেন এইটথ প্লানে। আবার বলছেন ২২০০ কোটি টাকা থেকে ৩৮০০ কোটি টাকা প্লান সাইজ বাড়বে। আমি বলছি, ভালো কাজ করেছেন। এই টাকাটা কোথা থেকে আসছে। এটা কিন্তু রাজ্যের সম্পদ সংগ্রহ থেকে নয়। ওদের হিসাব মতো ৮৭৩ কোটি টাকার প্লান সাইজ বাড়ছে। আর সেই টাকাটা আসছে লোন ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট ৬১৮ কোটি টাকার এবং স্টেট শেয়ার অব ট্যাকসেস ২৪৭ কোটি টাকা। রাজ্য পরিকল্পনার যে বাড়তি টাকাটা খরচ করছেন সেটার সবটাই কেন্দ্রীয় শেয়ার থেকে আসবে, রাজ্যের সম্পদ সংগ্রহ থেকে নয়। রাজ্যের সম্পদ সংগ্রহ কি করেছেন, স্টেট ট্যাক্স রেভিনিউ বেড়েছে অ্যাবাউট ৫০০ কোটি টাকার মতো। সেই টাকাটা রেভিনিউ এক্সপেন্ডিচার ধরে বেড়ে হচ্ছে ৩৮৯৫ কোটি টাকা। বাড়তি টাকাটা কিন্তু সবটাই কেন্দ্র থেকে আসছে। আর রাজ্যের যে বাড়তি সংগ্রহ সেল্‌স ট্যাক্স, স্ট্যাম্প ডিউটি ইত্যাদি বাড়িয়ে যেটা আসছে সেটা চলে যাচ্ছে মাইনে দিতে। এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের ইকনমিক ফ্যালাসি। প্রতিটি টাকায় মাইনে দিতে খরচ হয়ে যাচ্ছে। কেন্দ্রর দাক্ষিণ্য না থাকলে এই রাজ্যের পরিকল্পনার নূন্যতম কাজটুকু হতনা। এটা অসীম বাবুর দেওয়া ফিগার থেকে বললাম, আমার ফিগার নয়। এটা হচ্ছে রাজ্যের পরিকল্পনার সবচেয়ে ব্যাপক এবং মূল দুর্বলতা এবং আমি অসীমবাবুকে বলতে চাই

উনি অ্যামবিসাস টার্গেট নিয়েছেন যে উনি সেলস ট্যাক্সের আদায় বাড়াবেন। গতবছর ছিল ২ হাজার ৫০০ কোটি টাকা সেলস ট্যাক্স আদায়, এবারে তিনি সেলস ট্যাক্স ৩ হাজার কোটি আদায়ের জন্য আশা করছেন। সেলস ট্যাক্স আদায়ের জন্য তিনি অভিযান শুরু করে গৌরিপুর, রামনগর, বরানগর, ভিক্টোরিয়া প্রভৃতি জুটমিলের মালিকদের গ্রেপ্তার করেছেন। কিন্তু বিভিন্ন মহল থেকে এইসব চটকল মালিকদের ছাড়াবার জন্য বামফ্রন্টের ৩ জন মন্ত্রী তদ্বির করেন। আর অসীম বাবু বলছেন সেলস ট্যাক্স আদায় বাড়াবেন! যেসব চটকল মালিকদের সেলস ট্যাক্স না দেওয়ার জন্য গ্রেপ্তার করা হল তাদেরই ছাড়াবার চেষ্টা হচ্ছে। এব্যাপারে অসীমবাবুকে জিজ্ঞাসা করলে তিনি বলেন আমি আমার সহকর্মীদের সম্পর্কে মন্তব্য করব না। সুভাষবাবু বলেছেন চটকল মালিকদের গ্রেপ্তারের জন্য যদি চটকল বন্ধ হয়ে যায় তাহলে আমি সহ্য করব না। কার কথা শুনব? অসীমবাবুর কথা না সুভাষবাবুর কথা? এটা বুঝতে হবে। বিকল্প অর্থনীতি কি? ভূমিসংস্কার এবং কালো টাকা উদ্ধার করা এই দুটোর মাধ্যমে উনি পরিবর্তন করবেন। আমি অসীমবাবুকে বলছি ভূমি সংস্কার এবং বর্গাদার এগুলো হচ্ছে টায়ার্ড হর্স। দুটো নির্বাচনে এই দুটোকে ব্যবহার করেছে। ভূমিসংস্কার এবং বর্গাদার ব্যাপারটা টাইম অফ করে গিয়েছে। তাতে কোনও মোমেনটাম নেই। আমি একটা ফিগার দিচ্ছি। ভূমিসংস্কারে আর জমি বেরোচ্ছে না। ভূমি সংস্কার প্র্যাকটিক্যালি বন্ধ হয়ে গেছে। এই হিসাব থেকে তা পরিষ্কার হবে। বিধানসভায় ১১ই আগস্ট, ১৯৯৫ এ প্রশ্ন ছিল কত জমি বিলি হয়েছে? মোট ৭৪ হাজার ২৬২ একর জমি ন্যস্ত হয়েছে। ১০ হাজার ২৩ একর কৃষি জমি। ৫ বছরে ৭০ হাজার একর জমি বিলি করা হয়েছে। ১ কোটি ৩০ লক্ষ জমি আছে তার মধ্যে ৭০ হাজার একর জমি ৫ বছরে বিলি করা হয়েছে। অর্থাৎ বছরে ১৪ হাজার একর জমি বিলি করেছেন। ভূমি-সংস্কারের জন্য জমি পাওয়া যাচ্ছে না, বিলি হচ্ছে না। যা হয়েছে তা পলিটিক্যাল রিটার্ন পাওয়া হয়েছে। ১৪ লক্ষ কত হাজার বর্গাদার রেকর্ডিং হয়েছে। আমি জিজ্ঞাসা করি ৫ বছরে কত বর্গাদার কে রেকর্ডিং করা হয়েছে। মাননীয় বিনয়বাবু জবাব দিয়েছেন ৫ বছরে মাত্র ৯১ হাজার ৫২১ জন বর্গাদার রেকর্ডিং হয়েছে। বছরে ১৮ হাজার রেকর্ডিং হয়েছে। সাড়ে ১৪ লক্ষ বর্গাদার আছে, ৫ বছরে ৯১ হাজার রেকর্ডিং হলে বছরে ১৮ হাজার বর্গাদার রেকর্ডিং হয়েছে। বর্গাদার রেকর্ডিং নতুন করে কিছু আসছে না। তাহলে ভূমিসং স্কারের কাজ যা হবার ছিল হয়েছে, বর্গাদার রেকর্ডিং যা হবার ছিল হয়েছে। আপনারা এগ্রিকালচারের উন্নতি দাবি করেছেন। যে ব্রেক-থ্রুর যে হিসাব দিয়েছেন তাতে ১৩৫ লক্ষ টন আমাদের এগ্রিকালচার ছাড়িয়ে যাবে। কৃষিমন্ত্রী এখানে ছিলেন, তিনি এখন চলে গেছেন। তাঁকে আমি জিজ্ঞাসা করি এই ১৩৫ লক্ষ টন সত্যি হবে কিনা। সারা বাংলায় ধানের গোড়ায় পোকা লেগেছে, তাতে ১৩৫ লক্ষ টন হবে কিনা বুঝতে পারছি না। টোটাল এস্টিমেট পাওয়ার আগে উনি বললেন ১৩৫ লক্ষ টন হবে।

[3-30—3-40 p.m.]

আমি চ্যালেঞ্জ জানাচ্ছি এখানে প্রোডাকসনের যে লেটেস্ট ফিগার দিয়েছেন ১৩৫

লক্ষ টন, তা হয় কিনা আমরা দেখব। হবে না। এবং, আমার প্রশ্ন এটাই কালকে যেটা মানস বলেছে তাহলে স্ট্যাটুটরি রেশনিংয়ের জন্য প্রতি বছর কেন্দ্রীয় সরকারের থেকে ভিক্ষা করতে হয় কেন? ৩৮ লক্ষ টন চাল এবং গম প্রতি বছর পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্র থেকে নেন সেন্ট্রোর পুল থেকে। আর বলছেন পশ্চিমবঙ্গে চাল উদ্বৃত্ত। জোতদারদের সহযোগিতা করার জন্যই আপনারা সংগ্রহ করেন। এখান থেকে দেড় লক্ষ টন পান, আর ৩৮ লক্ষ টন চাল এবং গম প্রতি বছর সেন্ট্রাল পুল থেকে নেন। কিন্তু দাবি করছেন কৃষিতে বিরাট বিপ্লব হয়েছে। স্বয়ং-সম্পূর্ণতা কোথায়? পশ্চিমবঙ্গ সেলফ্ সার্ফিসিয়েন্ট কি বাংলাদেশে বা বিহারে পাচার করার জন্য, না রাজ্যের মানুষকে খাওয়াবার জন্য? এই রাজ্যে আপনারা খাদ্য মজুদ ভান্ডার করতে পারেন নি কেন? কেন্দ্রীয় সরকার যদি ৩০ মিলিয়ন টন-৩ কোটি টনের মজুদ ভান্ডার করতে পারেন, তাহলে রাজ্য সরকার চালের একটা মজুদ ভান্ডার করতে পারেন না কেন? কোনও উত্তর অসীম বাবুর নেই। কোনও জিনিস যদি ডিফিকাল্ট হয়, সেটা তিনি সযত্নে এড়িয়ে যান-কোনও উচ্চ-বাচ্য করেন না।

আর একটা অ্যাচিভমেন্টের কথা আমি উল্লেখ করছি। ওনারা মাছ নিয়ে প্রতি বার খুব বক্তৃতা দেন। প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী জানিয়েছেন রাজ্যে মাছের চাহিদা ১০.২০ লক্ষ টন, আর উৎপাদন হয়েছে ৮.২০ লক্ষ টন। তাহলে, পরপর ৮ বার ফার্স্ট হবার পরও আপনি চাহিদার মাত্র ৮০ পারসেন্ট প্রডিউস করেছেন এবং, যা প্রডিউস করছেন তাও ব্যাড কোয়ালিটি ফিস চারাপোনা। অপরদিকে বাইরে থেকে মাছ আসছে। আর আপনারা বলছেন মৎস উৎপাদনে বিপ্লব হয়েছে। এদিকে মন্ত্রী বলছেন চাহিদার ৮০ শতাংশ প্রডিউস করছেন। আমাকে বলুন অসীম বাবু, আপনার মন্ত্রিত্বের ৯ বছর হতে চলল, সিঙ্গল ফুড আইটেমেও আপনি এই রাজ্যকে সেলফ্ সাফিসিয়েন্ট করছেন? যদি হতে পারতেন স্বয়ং-সম্পূর্ণ, তাহলে বলতে পারতেন, হ্যাঁ, আমি এই রাজ্যকে এই আইটেমে স্বয়ং সম্পূর্ণতা দিয়েছি, এই আইটেমে আমাদের রাজ্যে অসম্পূর্ণতা নেই। চাল, গম, চিনি, সরষে, মাছ, ডিম, মাংস, দুধ কোনও আইটেমেই আপনি সেলফ্ সাফিসিয়েন্ট করতে পারেন নি। আর, গ্রামে আপনারা বর্গাদার রেজিস্ট্রেশন করে বিপ্লব করে ফেলেছেন, এই কথা আমাদের বিশ্বাস করতে হবে। এখানে আমূলের মিল্ক টিন না এলে মাদার ডেয়ারি চলে না। শুধু মিল্ক টিন নিয়ে এলেই হবে না, উৎপাদন করতে হয়। পাঞ্জাব, হরিয়ানা যা করছে, আপনারা করতে পারেন নি। এই রাজ্যে এই পরিবেশে সম্ভব নয়? মেজর ব্যর্থতার মধ্যে আপনারা রয়েছেন, এটাই আমি বিনীত ভাবে মাননীয় মন্ত্রীকে বলতে চাই।

মাননীয় মন্ত্রী বলেছেন শিল্প আপনার এখানে হয়েছে, ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট আপনার এখানে এসেছে। আগের দিন উনি ছিলেন না, মাননীয় মুখ্যমন্ত্রী ছিলেন, আমি ওঁকে চ্যালেঞ্জ করে বলেছিলাম, এই রাজ্যে যত এম.ও.ইউ. (মউ) সই করেছেন, তার একটা অ্যানালিসিস করা হোক। আমার বক্তব্য, কয়েকটা নির্দিষ্ট কোম্পানি, যারা এই রাজ্যে আগেও ছিল, তারাই এম.ও.ইউ (মউ) সই করেছে। তারা টাকা খাচ্ছে এবং এই শিল্পায়নটা হচ্ছে ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাস এবং সল্টলেক ভিত্তিক। তার আশেপাশে

সমস্ত জমি বিলি এবং কেনা হচ্ছে। এই রাজ্যে কোনও ডি-সেন্ট্রালাইজ শিল্প হচ্ছে না। আমি আবার আপনাদের কাছে রিপিট করছি, দেখুন তো এই নামগুলো জানেন কিনা এদের সঙ্গে সব জয়েন্ট ভেঞ্চার অথচ এরা তো কোনওদিন আলাপ করে নি। এদের নাম হচ্ছে আমরা দেখছি পিয়ারলেস, তাদের অবস্থা এখন খারাপ, তাদের জমি দেওয়া হয়েছে। গুজরাট-অম্বুজা, তাদের হোটেলের জমি দেওয়া হয়েছে তার সঙ্গে জয়েন্ট সেক্টর ইউসিংয়ে গেছেন ডি.সি.এল. এর সঙ্গে। হলদিয়ার ফেরি সার্ভিসের কথা বলছেন। টোডিদের সঙ্গে সরকারের মাছের সমস্ত ব্যবসা। জে.পি.চৌধুরিকে টিটাগড়ের পেপার মিল, সিল্ক ইন্ডাস্ট্রি দিয়ে দিয়েছেন। আপনারা বলুন, ভারতবর্ষের কোনও ফার্স্ট র‍্যাংকিং ইন্ডাস্ট্রিয়াল গ্রুপ আসছে এখানে? রতন টাটা আসছে? না আসছে না। ধীরুভাই আম্বানি আসছে? না আসছে না। এস.আর.গ্রুপ আসছে? না আসছে না। ভারতবর্ষের যারা টপ ইন্ডাস্ট্রিয়াল গ্রুপ তাদের কেউ এখানে ইনভেস্ট করতে আসছে না। এখানে সি.আই.আই.-এর সভায় বক্তৃতা দিতে আসছে শুধু। আর এখানে সল্টলেকের ধারে জমি চাইছে। শোনা গেল পূর্ণেন্দু চ্যাটার্জি হলদিয়াতে প্রজেক্ট করবেন। কিন্তু এখনও পর্যন্ত কাগজ-পত্র কিছু দেখা যাচ্ছে না। ১৯ বছরের শেষে অনেক ঢক্কা নিনাদের পরে এখন আপনাদের টার্ম শেষ হয়ে এসেছে। আপনারা বলছেন, হলদিয়া প্রোজেক্টকে কেউ ঠেকিয়ে রাখতে পারবে না। হলদিয়াকে তো কেউ ঠেকিয়ে রাখে নি। আপনারাই তো টাকা জোগাড় করতে পারেন নি। ঐ প্রোজেক্টের কস্ট ৫ হাজার কোটি টাকা। রাজীব গান্ধী বলেছিলেন, এত বড় জাইগেন্টিক প্রোজেক্ট নেবেন না, ছোট ছোট করে করুন। আপনারা শুনলেন না। আপনারা দেখালেন, দেড় লক্ষ মানুষের চাকরি হবে ইত্যাদি অনেক কথা বললেন। আমি জিজ্ঞাসা করছি বিদেশি কোনও বড় কোম্পানি এখানে এসেছে? ভারতবর্ষে তো অনেক বড় বড় কোম্পানি আসছে যেমন, জেনারেল মটর ভারতবর্ষে আসছে, এখানে আসছে না। ইলেকট্রনিক জায়েন্টরা এখানে আসছে মটরোলা, নিক্কন, সোনি- আসছে, কিন্তু পশ্চিমবঙ্গে এরা কেউ আসছে না ইনভেস্ট করতে। বলতে পারেন, কোন বিদেশি মাল্টিপারপাস বড় কোম্পানি এখানে আসছে? হিন্দুস্থান লিভার এখানে আগে থেকে ছিল। সিমেন্স এখানে আগে থেকে ছিল। ফিলিপস্ এখানে আগে থেকে ছিল। এখানে ছিলনা এমন কেউ কি এখানে আসছেন? আমি বলছি না আসছে না। এরা যে এখানে আসবে তার জন্য এখানে পরিকাঠামো নেই। ৯ বছর মন্ত্রী থাকার পর অসীমবাবু স্বীকার করেছেন, দুটো ব্যাপারে কাজ বাকি আছে। একটা হচ্ছে, জেলাগুলোতে বিদ্যুতের উৎপাদন, পরিবহন এবং বন্টন। দ্বিতীয়ত হচ্ছে, রাস্তার উন্নতি। এজন্য আপনি ৪৭ কোটি টাকা দিয়েছেন। কিন্তু কি দেখা যাচ্ছে ইলেকট্রিসিটি বোর্ড এলাকায়। ১০০ ওয়ার্ডের ল্যাম্প দিনের পর দিন ২০ ওয়ার্ডে জ্বলছে। ভোল্টেজ নেই। পাম্পসেট চলে না। এনারজাইজ পাম্প সেটগুলো চলছে না। নতুন ট্রান্সফরমার বসাতে যাচ্ছে না। সেদিন শঙ্কর সেন মিটিংএ বক্তৃতায় বললেন, ইন্ডাস্ট্রিগুলো ট্রান্সফরমারের কাছে করুন। দূরে করলে পাওয়ারের ফ্রিকোয়েন্সি বা পাওয়ারের ভোল্টেজ ঠিক রাখা যাবে না। তাহলে বিদ্যুৎ উৎবৃত্ত হওয়ার ফল কি হচ্ছে? রাস্তা কিছুই নেই এখানে। আপনাদের হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গের রাস্তা সবচেয়ে খারাপ। অন্য রাজ্যের পি.ডবলু.ডি. রোডস-এর থেকে পশ্চিমবঙ্গে পি.ডবলু.ডি. রোড কম। মহারাষ্ট্র, গুজরাট থেকে ভীষণ কম। পশ্চিমবঙ্গে টোট্যাল

রাস্তা আছে ৫৯ হাজার ৬৮ কি.মি.। কর্নাটকে আছে ১ লক্ষ ২৯ হাজার কি.মি.। মহারাষ্ট্রে ২ লক্ষ ২৮ হাজার কি.মি.। মহারাষ্ট্র পশ্চিমবঙ্গ থেকে আয়তনে দ্বিগুন নয় কিন্তু রোডস্ প্রায় চার গুন। গুজরাটে আছে ১ লক্ষ ৫ হাজার কি.মি. রাস্তা। রোডস্-এর ক্ষেত্রে ভারতবর্ষে বিহার ছাড়া সমস্ত রাজ্যের পিছনে রয়েছে পশ্চিমবঙ্গ।

[3-40—3-50 p.m.]

রাজ্যে রাস্তা নেই, কি করে মানুষ যাতায়াত করবে। বজবজে গ্রোথ্ সেন্টার হবে কিন্তু বজবজের রাস্তায় রোজ লরি ভেঙে পড়ে যাচ্ছে। ১৯ বছর ক্ষমতায় থেকে, ৮ বছর মন্ত্রী থেকেও শুধু রাস্তাগুলো ঠিক করা গেল না। একটা দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে অনন্তকাল ধরে হচ্ছে। এখন সোমনাথ বাবুর প্রোজেক্ট কলকাতা থেকে শিলিগুড়ি হাইওয়ে করবেন দুর্গাপুর অবধি একটা রাস্তাও করতে পারেন নি ১০ বছর ধরে। হাইওয়েগুলি ঠিকমতো সারাতে পারেন নি। এত বছর ধরে বলছেন বন্যার জন্য খরচ হয়েছে, যে সব জায়গায় বন্যা হয় নি, বালি ব্রিজ-এর কাছে দিল্লিরোড ডানকুনি অবধি গিয়ে দেখুন রাস্তা নেই। দা রোড হ্যাজ সিজ টু একজিস্ট। এই পশ্চিমবাংলায় আপনি শিল্প নিয়ে আসবেন? ১০০ ওয়াটের বাল্‌ব জ্বলবে ২০ ওয়াটের বাল্‌বের মতো। রাস্তাগুলো ভেঙে উড়ে যাবে। ইনফ্রাস্ট্রাকচার বলে কোনও জিনিস থাকবে না। বেসিক টেলিকম সার্ভিস এর দিকে দেখুন, পশ্চিমবাংলায় সবচেয়ে কম কোটেড হয়েছে। তার কারণ পশ্চিমবাংলায় ইনফ্রাস্ট্রাকচার এত উইক যে বেসিক টেলিকম সার্ভিসে মাদ্রাজে যে টাকা গ্যারান্টি মানি ধরা হয়েছে পশ্চিমবাংলার ক্ষেত্রে ততটা ধরা হয় নি। এরপরও আমাদের অসীমবাবুর কাছে শুনতে হবে এই রাজ্য এগোচ্ছে এবং একটা প্রশ্ন উনি বরাবর ৯ বছর বাজেট বক্তৃতায় শোনা যায়, ৯ বছরই আমি অসীমবাবুকে জিজ্ঞাসা করেছি পাবলিক সেক্টর রিফর্ম নিয়ে কিছু বলুন। কেন্দ্রীয় সরকারের পাবলিক সেক্টর নিয়ে আপনারা প্রশ্ন তুলেছিলেন পাবলিক সেক্টর নিয়ে বলেছিলেন যে কেন্দ্রীয় সরকার পাবলিক সেক্টর আন্ডার টেকিং বন্ধ করে দিচ্ছে, আপনি বলুনতো ৫ বছর হয়েগেল নরসিমা রাওয়ের সরকার একটা পাবলিক সেক্টর আন্ডার টেকিং বন্ধ হয়েছে? যারা রিটায়ার করেছে তাদের ন্যাশনল রিনিউয়াল ফান্ড থেকে টাকা দেওয়া হচ্ছে। কিন্তু আজকে আপনারা ১০ বছর ধরে বাজেট বক্তৃতায় এক বারও ওয়ার্ক কালচার কথাটা ব্যবহার করেন নি এবং একবারও পাবলিক সেক্টর রিফর্মের কথাটা ব্যবহার করেন নি। আর কত দিন ধরে ইলেক্‌ট্রিক বোর্ডের এই কোটি কোটি টাকা লোকসান হবে আর আমরা তা দেখব, এটা আর কত দিন হবে? আজ সকালে এই হাউসে স্টেট ট্রান্সপোর্ট আন্ডারটেকিং -এর লস্ নিয়ে বলা হচ্ছিল। আর কত দিন ধরে এই মাউন্টিং লস্ এখানে হবে। প্রভঞ্জনবাবু আমি বুঝতে পারি কংগ্রেস পাপ করেছিল আর কংগ্রেস যদি পাপ করেই থাকে তাহলে ১৯ বছর সময় পেয়েছেন রেক্‌টিফাই করার, আর কত দিন চান আপনারা, হাউ মেনি ইয়ার্স। একটা পাবলিক সেক্টর আন্ডার টেকিং লাভ করে ওয়েস্টিং হাউস, স্যাকস্‌বি ফার্মার থেকে আরম্ভ করে দুর্গাপুর প্রোজেক্ট পর্যন্ত। আমি পাবলিক সেক্টর আন্ডারটেকিং কমিটিতে আছি, লক্ষ্মণচন্দ্র শেঠ হচ্ছে চেয়ারম্যান। পাবলিক্ সেক্টর আন্ডারটেকিং-এ সরকারের কোনও

প্ল্যান নেই সরকারের। এটা আপনারা জাস্ট পপুলারিটির জন্যই বলে যাবেন যে আমাদের এ রাজ্যে সব কিছু ভালো চলছে, একটা রিফর্মের কথা ভাববেন না। একটা রিভ্যাম্পিংয়ের কথা ভাববেন না, একটা প্রোগ্রাম থাকবে না যে কি করে এই রেন্ অন স্টেট এক্সচেকার কমানো যায়, এই ভাবে প্রতি বছর সেল্ ট্যাক্স বাড়াবেন। ফলে জিনিসের দাম বাড়বে আর সেই টাকা পাবলিক আন্ডারটেকিং-এ হবে। ইজ ইট সাউন্ড ইক্নমি? এটা ভোট পাওয়ার পপুলিজম্। সি.পি.এম. বেস রাখার রাজনীতি, এই রাজনীতি করে পশ্চিমবাংলার ভালো হবে না। আমি স্যার, আপনার কাছে কয়েকটি স্ট্যাটিস্টিক্স বলছি যে কংগ্রেস আমলে কি ছিল আর এখন কি হয়েছে তার হিসাব। আপনারা বলছেন যে পশ্চিমবাংলায় আপনারাই ভালো করেছেন। আমি আপনাদের কাছে দেখাতে চাইছি যে পশ্চিমবাংলায় কংগ্রেস আমলে যা দেখেছেন যে কয়েকটি হাসপাতাল ছিল আর এখন কটা হাসপাতাল হয়েছে। আমি একটা হিসাব দিচ্ছি অসীমবাবু সেটা হচ্ছে হাসপাতাল ও বেডের ১৯৭১ সালের শেষের দিকে ছিল ৪০ হাজার ৪৫০টি, ১৯৭৬ সালের শেষের দিকে ছিল ৭৬ হাজার ৬২৪টি, কংগ্রেস আমলে ৫ বছরে ১২ হাজার ১৭৪টি বেড, তার মানে বছরে ২ হাজার ৪৩৫টি বেড হয়েছে হাসপাতালে। আর বামফ্রন্ট আমলে ৭৭ সাল থেকে ১৯৯৪ সাল এই ১৮ বছরে ৪ হাজার ৪৩৫ টা বেড, আর ওঁদের আমলে ১৮ বছরে ৮০৩টি বেড এবং মজার ব্যাপার হচ্ছে যে ১৯৯২-৯৪ সালে মাত্র ৩ টি হাসপাতালে বেড বেড়েছে, এই হচ্ছে আপনাদের সোসাল সার্ভিস। গতবার বাজেটে আমরা সমালোচনা করবার পর এ বছর ৬১৯টা বেড বেড়েছে। আপনারা বলেন কংগ্রেস আমলের পাপ। আমি আরও একটা উদাহরণ দিচ্ছি, কংগ্রেস আমলে বছরে ৯টা করে হাসপাতাল হয়েছিল আর আপনাদের ১৯৭৭ সাল থেকে ১৯৯৪ সালের মধ্যে ১৮ বছরে মাত্র তিনটে করে হাসপাতাল হয়েছে। ১৮ বছরে মোট ৫০টা হাসপাতাল হয়েছে। তাহলে কারা ভাল? কংগ্রেস তো খুব খারাপ ছিল, তাই বছরে ৯টা করে হাসপাতাল করেছে, আপনারা খুব ভাল তাই বছরে তিনটে করে হাসপাতাল করেছেন। হেল্থ সেন্টারের হিসেবটা নেবেন? কংগ্রেস আমলে ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত মোট ১৫৪টি হেল্থ সেন্টার হয়েছিল, বছরে ৩১টা করে। আর আপনাদের আমলে, ১৯৭৭ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত কতগুলো হয়েছে, না ২৭৪টা, বছরে ১৭টা। তাহলে কোনটা ভাল? আপনারা সাক্ষরতার কথা বলেন। প্রাইমারি স্কুলের কি অবস্থা? কংগ্রেস আমলে ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ৫ বছরে ৪,৩৮৭টি প্রাইমারি স্কুল হয়েছিল, বছরে ৮৭৭টা করে প্রাইমারি স্কুল হয়েছিল। আর বামফ্রন্ট আমলে কি হয়েছে? বামফ্রন্টের ১৮ বছরে ১০,১৮০টি প্রাইমারি স্কুল হয়েছে, বছরে ৫৩৬টা প্রাইমারি স্কুল হয়েছে। এই হিসাব দেখে আপনাদের লজ্জা করছেনা? আপনারা শিক্ষা নিয়ে বড় বড় কথা বলবেন! আপনাদের ১৮ বছরের রাজত্বকালের মধ্যে একটা সময়ে ৪ বছর একটাও প্রাথমিক বিদ্যালয় বাড়ে নি, চার বছর ধরেই সংখ্যাটা ছিল ৫১ হাজার ২১টি। এরপরে তো আছে স্কুলের ঘর নেই, ঘর আছে তো তার ছাদ নেই, বেঞ্চ নেই, টেবিল নেই। আপনারা প্রাইমারি স্কুলের সংখ্যা না বাড়িয়ে প্রাইমারি স্কুলে টিচার অ্যাপয়েন্টমেন্ট নিয়ে দুর্নীতি করেন মালদা, মুর্শিদাবাদে। এরপর আসুন আন-এমপ্লয়মেন্টের ব্যাপারে। আমরা যখন ক্ষমতায়

এসেছিলাম, ১৯৭২ সালে কংগ্রেস যখন ক্ষমতায় আসে তখন পশ্চিমবঙ্গে মোট আন-এমপ্লয়েড্ ছিল ১৩ লক্ষ ৭৮ হাজার। ১৯৭৭ সালে কংগ্রেস যখন ক্ষমতা থেকে চলে গেল তখন পশ্চিমবঙ্গে মোট আন-এমপ্লয়েড ছিল ১২ লক্ষ ১০ হাজার। অর্থাৎ ১ লক্ষ ৬৮ হাজার মানুষ বেশি চাকরি পেয়েছিল-পাঁচ বছরে আমরা অত মানুষকে চাকরি দিয়েছিলাম, রাজ্যে বেকার কমেছিল ১ লক্ষ ৬৮ হাজার। আর আপনারা সেই সময়ে এ রাজ্যে ক্ষমতায় এসে সেই থেকে ১৯৯৫ সালের মধ্যে আন-এমপ্লয়েডের সংখ্যা বাড়িয়ে করে দিলেন ৫৩ লক্ষ। তাহলে আপনারা ৪১ লক্ষ আন-এমপ্লয়েড তৈরি করেছেন, আপনাদের ১৯ বছরের রাজত্বে। তার মানে আপনারা বছরে প্রায় ২.৭ লক্ষ আন-এমপ্লয়েড তৈরি করেছেন, ২ লক্ষ ৭০ হাজার বেকার তৈরি করেছেন। এরপরেও অসীমবাবু বললেন কেন্দ্রের নীতিতে আন-এমপ্লয়মেন্ট বাড়ছে! আপনি জানেন এখন ভারতবর্ষে বছরে ৭১ লক্ষ চাকুরি তৈরি হচ্ছে, আর ৭০ লক্ষ নতুন মানুষ জব মার্কেটে আসছে- দিস ইজ দি সিচ্যুয়েশন। এ বছর সেন্টার অফ্ মনিটরিং ইন্ডিয়া. ইকনমিক ফিগার এটা বলছে। বর্তমানে ভারতবর্ষে যত লোক জব মার্কেটে আসছে তার চেয়ে বেশি চাকরি তৈরি হচ্ছে। এটা আমার ফিগার নয়। আর আপনারা ১৯ বছরে ৪১ লক্ষ বেকার সৃষ্টি করেছেন। শুধু তাই নয়. আরো বলছি. এমপ্লয়মেন্ট ছিল ২৩ লক্ষ ৫৪ হাজার, '৭৬ সালে হয়েছিল ২৪ লক্ষ ৯৫ হাজার। অর্থাৎ ১ লক্ষ ৪১ হাজার এমপ্লয়মেন্ট অর্গানাইজড সেক্টরে বেড়েছিল। আর ১৯৯৪ সালে অর্গানাইজড সেক্টরে এমপ্লয়মেন্ট কত, না ২৫ লক্ষ ৬৩ হাজার। আমরা কংগ্রেস আমলে বছরে ২৪,২০০ এমপ্লয়মেন্ট অর্গানাইজড সেক্টরে এ রাজ্যে তৈরি করেছিলাম, আর আপনারা বছরে মাত্র ৪০০০ তৈরি করেছেন। তাহলে কে ভাল? কংগ্রেস, না সি.পি.এম? আর একটা হিসাব আমি দিচ্ছি- রাস্তা। অসীমবাবুর বিপ্লবী সরকারের কি অবদান দেখুন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা ১,৬৫৫ কিলো মিটার রাস্তা তৈরি করেছিলাম। অর্থাৎ বছরে ৩৩১.৯১ কিলোমিটার রাস্তা তৈরি করেছিলাম।

[3-50—4-00 p.m.]

আর আপনারা ১৯৮০ সাল থেকে ১৯৯৫ সাল এই ১৫ বছরে ৬৪৪ কিলোমিটার রাস্তা তৈরি করেছেন। অর্থাৎ বছরে ৪২ কিলোমিটার পাকা রাস্তা তৈরি করেছেন। আর আমরা ৩৩১ কিলোমিটার রাস্তা তৈরি করে খারাপ করেছি? আর আপনারা বছরে ৪২ কিলোমিটার রাস্তা করে ভাল করেছেন। অসীমবাবুর বাংলাকে উন্নত করে দেবার এই কি চেহারা? তাই আমি আপনাদের বলতে চাই, দেশে নিশ্চয়ই সঙ্কট আছে। আপনারা আলোচনাও করেছেন। দেশের ব্যবস্থার মধ্যে অনেক অন্যায় ঢুকেছে। যে অন্যায় ঢুকেছে সেটা লাইসেন্স পারমিট রাজের ফলশ্রুতি। ডঃ মনমোহন সিং সৎ মানুষ হিসাবে চেষ্টা করেছেন অর্থনীতির উপর বন্ধন তুলে দিতে। তিনি চেয়েছেন, কেন্দ্রীয় সরকারের টাকা, বাজেটের টাকা যাতে কেন্দ্রীয় সরকারের লোকসানে যাওয়া পাবলিক আন্ডারটেকিং-এ না গিয়ে, পাবলিক আন্ডারটেকিং-এ ইনভেস্টমেন্টের কাজে না লেগে সেই টাকা যায় গ্রামীন উন্নয়নের ক্ষেত্রে, সেই টাকা যায় জওহর রোজগার যোজনার ক্ষেত্রে, সেই টাকা যায় ন্যাশনল সোসাল

অ্যাসিসটান্স প্রোগ্রামের ক্ষেত্রে, যে টাকাটা বৃদ্ধ লোকেদের সাহায্যে দেওয়া হবে। নরসিমহা রাও বলেছেন, হুম্ব টু টুম্ব অর্থাৎ মায়ের পেট থেকে কবর পর্যন্ত প্রত্যেক সরকারকেই সাহায্য দেবে। আমরা চাইনা, টাকাগুলি খরচ হোক শিল্প তৈরি করতে। গান্ধীজির কথা মতো, সেই শেষ মানুষের চোখ থেকে অশ্রু বিন্দু মুছিয়ে দিতে। সেইজন্য ডঃ মনমোহন সিং-এর নতুন অর্থনৈতিক নীতি। অর্থনীতির উপর থেকে তিনি শিকল তুলে নিয়েছেন। উৎপাদনশীল ক্ষমতাতে বার করে আনার চেষ্টা করেছেন। পৃথিবীর প্রযুক্তি দেশে নিয়ে এসেছে, পৃথিবীর বিনিয়োগ ভারতে নিয়ে এসেছে এবং কেন্দ্রীয় সরকার সাহায্য নিয়ে গরিব মানুষের পাশে গিয়ে দাঁড়িয়েছে এবং যেখানে কেন্দ্রীয় সরকার এই টাকা দিয়ে যাচ্ছেন, সেখানে রাজ্যসরকার সেই টাকা ব্যবহার করতে পারছেন না। এরা গ্রামের গরিব মানুষের কথা বলেন। একটা হিসাব দিচ্ছি, শুনুন, কি রকম এদের পারফরমেন্স। ইমপর্টান্ট এমপ্লয়মেন্ট প্রোগ্রামের পারফরমেন্স কি রকম শুনুন? জওহর রোজগার যোজনার টাকা কার? ৮০ পারসেন্ট কেন্দ্রীয় সরকারের আর ২০ পারসেন্ট রাজ্যসরকার-এর। খবরদারি কার? সি.পি.এমের পঞ্চায়েতের। কৃতিত্ব কার- অসীম দাশগুপ্তের। সেখানে জওহর রোজগার যোজনার ফিগার দিচ্ছি শুনুন, ১৯৯১-৯২ সালে ফান্ড অ্যাভেলিবিলিটি ২৪১ কোটি টাকা। এক্সপেন্ডিচার ১৯৩ কোটি টাকা। মনে রাখবেন, জে.আর.ওয়াই ইজ ফর দি পুওরেস্ট অব দি পুওর। সেখানে ২৪১ কোটি টাকা পাওয়া গিয়েছিল আর ১৯৩ কোটি টাকা এরা খরচ করেছেন। এটা হচ্ছে অসীমবাবুর অর্থনীতি। ১৯৯২-৯৩ সালে ২৫২ কোটি টাকা পাওয়া গিয়েছিল, সেখানে খরচ করেছেন ২১৪ কোটি টাকা। এটা অসীমবাবুর অর্থনীতি। ১৯৯৩-৯৪ সালে ৩৩৯ কোটি টাকা পাওয়া গেছে। আর সেখানে ২৭১ কোটি টাকা খরচ হয়েছে। গরিব মানুষের জন্য নির্দ্ধারিত টাকা ওরা খরচ করেনি। এই হচ্ছে এদের সরকার। ১৯৯৪-৯৫ সালে ৩৮৫ কোটি টাকা পাওয়া গেছে, সেক্ষেত্রে ৩০৯ কোটি টাকা খরচ হয়েছে। ১৯৯৫-৯৬ সালে ২৮৬ কোটি টাকা পাওয়া গেছে আর খরচ হয়েছে ১৭৬ কোটি টাকা। কেন জানেন? যে ২০ পারসেন্ট টাকা ওদেরকে দিতে হয় সেই টাকা ওরা দেবেন না। জওহর রোজগার যোজনায় কেন্দ্রের টাকা দিয়েই ওরা চালাতে চান এবং সেই টাকা নিয়ে গ্রামের লোকেদের বলে, তোমাদের মহান মুখ্যমন্ত্রী গম পাঠিয়ে দিয়েছেন। কাজেই কাজ না করে, রাস্তা না বানিয়ে এইসব টাকা নিয়ে নাও। এইরকমভাবে ফান্ড অ্যাভেলিবিলিটি ইউটিলাইজ করছে না, ফিজিকাল অ্যাসেট তৈরি হচ্ছে না দেশে। এই রাজ্যের গত ৫ বছরের হিসাব দেখছিলাম। তাতে দেখলাম, প্রায় ১৫০০ কোটি টাকা জওহর রোজগার যোজনায় টাকা এসেছে। সেই টাকার যদি পুরোটাই ইউটিলাইজ হতো তাহলে এই ১৫০০ কোটি টাকার অ্যাসেট তৈরি হতো গ্রামে। সেচের ব্যবস্থা, পুকুর, রাস্তা প্রভৃতি তৈরি হলে গ্রামের গরিব মানুষের কাজে লাগতো। কিন্তু এরা রাজনীতির স্বার্থে সেই পারমানেন্ট অ্যাসেট তৈরি হতে দিচ্ছে না। এর পরেও কি অসীমবাবু বলবেন, তার বাজেট গরিব মানুষের বাজেট, তার বাজেট লোককে সাহায্য করার বাজেট? আমরা তাই এই সরকারকে বলতে চাই যে আপনারা এটা বুঝুন। আমরা অবশ্য জানি যে কমিউনিস্টদের সমস্ত ব্যাপার বুঝতে দেরি হয়। '৪২ সালে দেশপ্রেমিক নেতাজিকে কমিউনিস্টরা বোঝেন নি যে তিনি দেশপ্রেমিক, ৮০ সালে এসে তারা সেটা বুঝলেন। ১৯৯১ সালে তারা বোঝেন নি যে ডঃ মনমোহন

সিং-এর অর্থনীতি ঠিক, ৯৪ সালে নিজেদের শিল্পনীতি করতে গিয়ে বুঝলেন যে ডঃ মনমোহন সিং-এর নীতি ঠিক এবং সেই পথ অনুসরন করে শিল্পনীতি করলেন। আমি তাই ওদের বলব, আপনারা বুঝুন যে আমাদের দেশের অর্থনীতি সঠিক পথেই চলছে। সেই দিকে যতটা আপনারা যেতে পারেন ততই মঙ্গল। ট্যাক্স কমিয়ে যতটা চলতে পারেন, প্রডাকটিভ ইনভেস্টমেন্ট বাড়িয়ে যতটা চলতে পারেন, পাবলিক সেক্টারে লস যতটা কমিয়ে চলতে পারেন ততটাই ভাল। আমরাও এ রাজ্যের মানুষ, চীন, রাশিয়া থেকে কেউ এসে আমাদের বাঁচাবে না সেটা আমরা জানি। তাই মনে করি, রাজ্যের ভাল হলে সকলেরই ভাল। অসীমবাবু, নির্বাচনের ঘন্টা বেজে গিয়েছে তাই তার আগে দাঁড়িয়ে আপনি অনেক কথা বলেছেন। আপনি বুদ্ধিমান মানুষ ছিলেন কিন্তু মানসবাবু সেদিন যে কথা বলছিলেন সেটা বলি, আপনি এখন কনফিউসড। এম.আই.টি'র অর্থনীতি, সি.পি.এমের কূপমুন্ডকতার অর্থনীতি এবং নতুন পৃথিবীর অর্থনীতি- এই তিনটির মধ্যে আপনি সামঞ্জস্য রাখতে পারছেন না। তাই না গাছের খেতে পারছেন, না তলার কুড়িয়ে খেতে পারছেন। না রাজ্যকে শিল্পায়নের দিকে নিয়ে যেতে পারছেন, না রাজ্যকে কৃষিতে স্বয়ংভর করে তুলতে পারছেন, না খাদ্যের অভাব দূর করতে পারছেন। সর্বোপরি না পারছেন এ রাজ্যের ভয়াবহ বেকার সমস্যা দূর করতে। আপনি বলেছিলেন যে ৮ লক্ষ বেকারকে চাকরি দেবেন। আপনার পার্টি বলছে, ৫ লক্ষ বেকারকে চাকরি দেবেন। কিছুদিন আগে ডি.ওয়াই.এফ.আই-এর এসপ্লানেড ইস্টে সমাবেশে আপনি বলেছিলেন ৫ লক্ষ বেকারকে চাকরি দেবেন। এবারের ডি.ওয়াই.এফ.আই.-এর সমাবেশে আপনি যান নি, গেলে সেই ৫ লক্ষ বেকারের স্বনিযুক্তি কোথায় গেল এ প্রশ্নের সম্মুখীন আপনাকে হতে হত। আমরা কিন্তু অসীমবাবু আপনাদের সাহায্য করতে রাজী আছি। প্রধানমন্ত্রীর রোজগার যোজনা আছে, কেন্দ্রীয় সরকারের এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম আছে, urban basic service for the poor আছে, নেহেরু রোজগার যোজনা আছে এসব প্রকল্প নিয়ে আমরা আপনাদের সাহায্য করতে রাজী আছি। আমরা চাই, এ রাজ্যে বেকারি দূর হোক, আমার আপনার ভাই চাকরি পাক। কিন্তু আপনারা কিছুই করতে পারছেন না। এতো সাহায্য নিয়ে আমরা এগিয়ে আসা সত্ত্বেও পার্টির নিগড়ে বাঁধা থাকার জন্য আপনারা এর সুযোগ গ্রহণ করতে পারছেন না। পরিশেষে বলব, অনেক শিক্ষক মহাশয় আমার কাছে এসেছিলেন, তারা বলছেন, পেনসন রিলিফ ফর দি টিচার্স যারা ৮১ সালে রিটায়ার করেছেন ডি.এ. বাড়লে তারা সেখানে রিলিফটা পাচ্ছেন না। এটা একটু দেখুন। আর arrear payment for the teachers under ROPA, 90 ১৫ মাসের বকেয়া পাওয়ার কথা টিচারদের, এখনও পর্যন্ত সেটা আপনারা দেন নি, আমি দাবি করছি, টিচারদের ১৫ মাসের এরিয়ার রোপা ৯০ অনুসারে সেটা দিন। পে কমিশন চালু করেছেন ভাল কথা, ইনটেরিম দিয়েছেন ভাল কথা কিন্তু তার সঙ্গে এগুলি দিলেও খুশি হব। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সভায় ৪ মাসের জন্য যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, আমি খুব মন

দিয়ে মাননীয় সদস্য সৌগতবাবুর বক্তৃতা শুনছিলাম। উনি বাগ্মী মানুষ তাই সত্যকে অসত্য এবং অসত্যকে সত্য করার চেষ্টা করেছেন তার বক্তব্যের মধ্যে। আমার সময় অল্প তাই তার সব প্রশ্নের উত্তর দেওয়া আমার পক্ষে সম্ভব হবে না, মাননীয় অর্থমন্ত্রী তার জবাব দেবেন, আমি সংক্ষেপে কয়েকটির উত্তর দেব। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি আমাদের রাজ্যের অর্থনৈতিক পরিস্থিতি এবং সারা দেশের অর্থনৈতিক পরিস্থিতি সম্পর্কে কয়েকটি কথা বলব। সৌগতবাবু বলেছেন যে আমাদের দেশে মুদ্রাস্ফীতির হার কমেছে। এটা একটা jugglery of the mathematics. সরল পাটিগণিতের জাদু বলতে পারেন। মুদ্রাস্ফীতি খাতায় কলমে কমেছে দেখানো হচ্ছে কিন্তু দেশের মানুষ কি উপলব্ধি করছেন? সরল অর্থনীতি বলে যে মুদ্রাস্ফীতি যদি ক্রম হ্রাসমান হয় তাহলে জিনিসপত্রের দাম কমে কারণ উৎপাদন বাড়ছে। কিন্তু আমরা দেখছি, জিনিসপত্রের দাম ক্রমান্বয়ে বাড়ছে। ৯১ সালে কংগ্রেস কেন্দ্রে যখন ক্ষমতায় এলেন তখন তারা তাদের নির্বাচনী ইস্তাহারে বলেছিলেন যে তিন মাসের মধ্যে জিনিসপত্রের দাম কমাবেন কিন্তু আমরা দেখলাম, কমা তো দূরের কথা, ক্রমান্বয়ে জিনিসপত্রের দাম বাড়ছে। পরিসংখ্যান দিলেই ব্যাপারটা সহজে বোঝা যাবে। এটা আমার পরিসংখ্যান নয়।

[4-00—4-10 p.m.]

কেন্দ্রীয় সরকারের দেওয়া পরিসংখ্যান থেকে আমি একটি চিত্র তুলে ধরছি যে, কিভাবে জিনিসপত্রের দাম আমাদের দেশে হুহু করে বাড়ছে। জিনিসপত্রের দাম এখন আকাশচুম্বী। ১৯৯১ সালে যখন ওরা ক্ষমতায় এলেন তখন চালের কেজি ছিল ৫.৫০ টাকা, ১৯৯৬ সালের ফেব্রুয়ারি মাসে সেই চালের কেজি হয়েছে ১১ টাকা। ১৯৯১ সালের এপ্রিল মাসে এক কেজি চিনির দাম ছিল ৯.৫০ টাকা, এখন এক কেজি চিনির দাম ১৫ টাকা। সেই সময় ছোলার দাম ছিল কেজিতে ৯ টাকা, এখন ১৪ টাকা। তখন বনস্পতির এক কেজির দাম ছিল ৩০.৯০ টাকা, এখন ৩৮.৫০ টাকা। তখন লবনের কেজি ছিল ১.৮৫ টাকা, এখন ৫.৫০ টাকা। তখন ব্রুকবন্ড চায়ের ৫০০ গ্রামের দাম ছিল ৩০ টাকা, এখন ৫০ টাকা। যদি মুদ্রাস্ফীতি কমেই থাকে তাহলে জিনিসের দাম কমা উচিত ছিল। সাধারন অর্থনীতি বোঝে এটাই আমরা বুঝি, কিন্তু তাহলে জিনিসপত্রের দাম বাড়ছে কেন? এর কারণ হল, আমাদের দেশে যে হারে উৎপাদন বৃদ্ধি পাবার কথা ছিল সেটা বাড়েনি এবং সেটা কেন্দ্রীয় সরকারের দেওয়া হিসাব থেকেই দেখা যাচ্ছে যে, আভ্যন্তরীন উৎপাদন ৫ শতাংশ থেকে ৩ শতাংশ নেমে এসেছে। আর উৎপাদন যদি ক্রমান্বয়ে নেমে যেতে থাকে, সেক্ষেত্রে জিনিসপত্রের দাম বাড়তে বাধ্য। এই অবস্থায় দেশে ব্যবসায়ীরা জিনিসপত্র মজুত করে রেখে দেবে এবং ফাটকাবাজারি বাড়বে এবং তারফলে দেশের জনগণের অবস্থা দুঃসহ হবে। আজকে আমাদের দেশে মানুষের সেই পরিণতিই হয়েছে। কাজেই সৌগতবাবুর দেওয়া তথ্য সত্য বলে প্রমানিত হচ্ছে না, কারণ কথার প্যাঁচে আমার দেওয়া তথ্যকে উড়িয়ে দেওয়া যাবে না। উনি অনেক কথার মধ্যে বলেছেন যে, আমাদের দেশের রপ্তানি বেড়েছে এবং বিদেশি নিয়োগ বেড়েছে। কিন্তু বৈদেশিক নিয়োগটা বেড়েছে

কোথায়? দেশের সামগ্রিক উন্নয়নের স্বার্থে কতটা নিয়োগ বেড়েছে? হ্যাঁ, নিয়োগ বেড়েছে এবং তার ৮০ ভাগ নিয়োগ হয়েছে শেয়ার বাজারে। শেয়ার বাজারে নিয়োগ মানে কি? যে কোনও সময়ে ঐ টাকা কর্পূরের মতো উড়ে যাবে এবং তারফলে আমাদের দেশের ক্ষতি হয়ে যাবে। বর্তমানে আন্তর্জাতিক ক্ষেত্রে পুঁজিবাদী দুনিয়ায় একটা গভীর সঙ্কট দেখা দিয়েছে। কয়েক দিন আগে দেখছিলাম, প্রায় এক মাস ধরে সরকারি কর্মচারিদের বেতন দিতে পারছেন না ক্লিন্টন সরকার। সে দেশের বহুজাতিক সংস্থাগুলি তাদের উৎপাদিত সামগ্রী বাজারে বিক্রি করতে পারছেন না, তারফলে তারা কল-কারখানা বন্ধ করে দিচ্ছেন এবং তারফলে সেখানে বেকার বাড়ছে। আজকে বেকারের সংখ্যা আমেরিকায় বেড়েছে, গ্রেট ব্রিটেনে বেড়েছে, ফ্রান্সে বেড়েছে, জার্মানিতে বেড়েছে। সমস্ত পুঁজিবাদী দেশগুলির আজকে এই চেহারা, যে দেশগুলিকে উন্নত দেশ বলা হয়। বিগত পাঁচ বছরে ঐ উন্নত দেশগুলির আর্থিক উন্নয়ন ২ শতাংশ কমে গেছে। সেখানে যা উন্নয়ন হয়েছে সেটা জবলেস গ্রোথ্। কিছু উন্নয়ন হয়েছে, কিন্তু তারফলে কোনও মানুষের কর্মসংস্থান হচ্ছে না। এই অবস্থায় পড়ে ঐ দেশগুলির বহুজাতিক কোনও কোম্পানি ভারতবর্ষে পুঁজি নিয়োগ করবে এটা হতে পারে না এবং তারই জন্য ওরা আমাদের শেয়ার বাজার দখল করছেন, অসাধ ব্যবসায়ীদের সঙ্গে ওদের গোপন আঁতাত হচ্ছে। তারফলে আমাদের দেশের শুধু যে রাজনৈতিক অস্থিরতা দেখা দিয়েছে তাই নয় ; সামাজিক ক্ষেত্রে, সাংস্কৃতিক ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রে একটা বিপর্যয় নেমে আসবে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় এ-সম্পর্কে খুব সুন্দরভাবে উল্লেখ করেছেন। আজকে কংগ্রেস সরকারের উদার অর্থনীতির ফলে শুধু আমাদের দেশের বুনিয়াদ নষ্ট হচ্ছে তাই নয়, আমাদের দেশের মানুষের যে মূল্যবোধ তার উপর চরম আঘাত হানা হয়েছে। এটা করাই স্বাভাবিক, কারণ গোটা দেশের কোটি কোটি মানুষকে যদি যন্ত্রচালিত মানুষে পরিনত করতে হয় তাহলে তাদের মূল্যবোধকে ধ্বংস করতে হয়। এই যে নয়না সাহানির ঘটনা, এই যে হাওলা কেলেঙ্কারি, এই যে চিনি কেলেঙ্কারী, এই যে শেয়ার কেলেঙ্কারি, এই যে টেলিকম কেলেঙ্কারি, এই কেলেঙ্কারির মূল কথা হলো আমাদের নৈতিক মূল্যবোধ, তার বিপর্যয় ঘটেছে। একটা দেশ দীর্ঘ দিন ধরে যদি মালিক শ্রেণীর, জমিদার শ্রেণীর সেবা করে থাকে, তাদের স্বার্থে যদি অর্থনীতি গ্রহণ করে থাকে, পুঁজিবাদীদের স্বার্থে যদি অর্থনীতি গ্রহণ করে থাকে তাহলে দেশের এই হাল হবে। এই যে বহুজাতিক কোম্পানিগুলিকে উদার নীতির মাধ্যমে দরজা খুলে দেওয়া হচ্ছে, এই বহুজাতিক সংস্থাগুলির আক্রমন শুধু মাত্র অর্থনৈতিক ক্ষেত্রে সীমাবদ্ধ থাকবে না, তাদের হস্ত প্রসারিত থাকবে জাতীয় জীবনের প্রতিটি ক্ষেত্রে কি সংস্কৃতিতে কি মূল্যবোধে কি শিক্ষায় কি সামাজিক ক্ষেত্রে। তার বিষময় ভয়াবহ পরিনতি আমরা লক্ষ্য করছি। আমি সৌগতবাবুকে এই বিষয়টা অনুভব করার জন্য আবেদন করব। উনি বলেছেন যে আমাদের পশ্চিমবাংলায় ১ কোটি ৩৪ লক্ষ টন খাদ্য সামগ্রী উৎপাদন হচ্ছে তাহলেও আমরা কেন ভারত সরকারের কাছে হাত পাতছি, কেন আমরা ৩৬-৩৭ টন খাদ্য সামগ্রী নিয়ে আসছি। উনি আসল সত্যটাকে ঢেকে রাখছেন। আমাদের পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন মানে আমরা জমির উর্বরা শক্তি বৃদ্ধি করে, ভূমি সংস্কারের মাধ্যমে কৃষকের হাতে জমি দেওয়া হয়েছে

যে জমিকে তারা সন্তানের মতো লালন-পালন করে উৎপাদন বৃদ্ধি করছে। আমরা সেচের প্রসার ঘটিয়েছি, ৫০ শতাংশ জমিতে সেচের প্রসার ঘটিয়েছি, গ্রামে কৃষি প্রযুক্তি দেওয়া হয়েছে, যার ফলে আমাদের রাজ্যে কম জমি থাকা সত্ত্বেও উৎপাদন বেশি হচ্ছে। সারা ভারতবর্ষে মোট যা জমি আছে তার ২ ভাগ আছে পশ্চিমবাংলায়, আর সারা ভারতবর্ষে যা লোক সংখ্যা তার ৮ ভাগ বাস করে পশ্চিমবাংলায়। সারা দেশের ২ ভাগ জমি দিয়ে আমরা ৭ কোটি মানুষের অন্নের ব্যবস্থা করছি, এটা উনি বলেন নি। আমাদের জমির পরিমাণ কম থাকা সত্ত্বেও আমাদের কৃষকদের আন্তরিকতার জন্য এবং তৃণমূলে গণতন্ত্রের প্রসার ঘটিয়ে এবং রাজ্য সরকারের রাজনৈতিক সদিচ্ছা থাকার ফলে কম জমিতে আমরা উৎপাদন বাড়িয়ে ১ কোটি ৩৪ লক্ষ টন উৎপাদন করতে পেরেছি। ১৯৭৬-৭৭ সালে এই উৎপাদন ৭৬ লক্ষ টন ছিল। আপনারা জানেন আমাদের একটা বিশাল এলাকায় পাট চাষ হয় এবং পাট থেকে জাতীয় আয় হয়। প্রাক্তন প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু বলেছিলেন ১ কে.জি পাটের বদলে ২ কে.জি চাল দেওয়া হবে, তোমরা পাট চাষ করো। এই সব কারণে আমাদের জমিতে উৎপাদন বাড়িয়েও আমাদের রাজ্যের ৭ কোটি মানুষের জন্য খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারিনি। আর একটা অঙ্ক উনি স্বীকার করেন নি। ৭৫-৭৬ লক্ষ মানুষ বাংলাদেশ থেকে এসেছে, তা ছাড়া অন্য রাজ্য বিহার এবং উড়িয্যা থেকেও আমাদের রাজ্যে মানুষ এসে বসবাস করছে। শুধু আমাদের নয়, গোটা পূর্বাঞ্চলকে ৪৭-৪৮ বছর ধরে উপেক্ষা করা হয়েছে, শুধু মাত্র পশ্চিমবাংলাকে পিছিয়ে দেওয়া হয় নি, বিহার উড়িষ্যা এই সমস্ত রাজ্যগুলিকে পিছিয়ে দেওয়া হয়েছে। আমাদের রাজ্যে এসে তারা ভিড় করছে। কারণ পশ্চিমবাংলা কোনও প্রাদেশিকতা নেই, কোনও সঙ্কীর্ণতা নেই, পশ্চিমবাংলার মাটি জলবায়ু অত্যন্ত ভাল, এখানে রবীন্দ্রনাথ, রামমোহন, বিদ্যাসাগরের মতো লোক জন্মগ্রহণ করেছেন, তাঁদের সংস্কৃতি নিয়ে পশ্চিমবাংলায় চলে, এখানে কোনও সাম্প্রদায়িকতা নেই। গণতন্ত্রের প্রসার ঘটিয়ে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে, ভূমিসংস্কার করে কৃষকদের মধ্যে গণতন্ত্রের প্রসার ঘটিয়ে আমরা এই জিনিস করতে পেরেছি। এই সত্যটা উনি উল্লেখ করেন নি। পাঞ্জাবকে বিচ্ছিন্ন করে পাকিস্তানকে দেওয়া হলো, তারপর পাঞ্জাবে যে সমস্ত উদ্বাস্তু এলো তাদের যে পরিমাণ জমি দেওয়া হলো, তাদের যে পরিমাণ আর্থিক সাহায্য করা হলো পশ্চিমবাংলাকে কিন্তু সেই ভাবে করা হলো না। পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হলো। সেই কারণে আজকে আমরা এত প্রচেষ্টা সত্ত্বেও খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে পারিনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা একটি কথা জোরের সঙ্গে বলতে পারি যে আগামী দিনে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এখানে আসুক বা না আসুক, জনগণ তা বিচার করবেন, এখান থেকে আমরা দুর্ভিক্ষকে নির্বাসিত করেছি। বাংলার মাটিতে আর কোনওদিন দুর্ভিক্ষের পদধ্বনি

[4-10—4-20 p.m.]

শোনা যাবে না। দুর্ভিক্ষের পদধ্বনি এখানে শোনা যেত পঞ্চাশ-ষাটের দশকে। প্রতি বছরই তখন দুর্ভিক্ষ হতো এবং মানুষ মাইলো, ভুট্টা, যব খেয়ে জীবন ধারণ করতো। আমরা মনে করি, আগামী দশকের পর দশক অতিক্রান্ত হবে কিন্তু বাংলার মাটিতে আর

দুর্ভিক্ষ দেখা যাবে না। দুর্ভিক্ষের মূলে ছিল যে জমিদারী এবং কালোবাজারি ব্যবস্থা তার অবসান আমরা করতে পেরেছি। ভারতবর্ষের মোট জমির মাত্র ২৯ ভাগ গরিব চাষি, প্রান্তিক চাষিদের হাতে এবং ৭১ ভাগ জমি জোতদারদের হাতে। সারা দেশে যত জমি বন্টন করা হয়েছে তার ১৯ ভাগ জমি পশ্চিমবাংলায় বন্টিত হয়েছে। আর যে জমি বন্টিত হয়েছে তার ৬০ ভাগ জমি গরিব চাষি, প্রান্তিক চাষিদের হাতে তুলে দেওয়া হয়েছে এবং তারমধ্যে ৫৬ জন হচ্ছে শতকরা হিসাবে তফসিলি জাতি ও হরিজন। ৮০ ভাগ জমি ভাগ চাষিরা পেয়েছে যা সারা ভারতবর্ষে কোথাও নেই। সেই কারণে আমরা পশ্চিমবাংলার মানুষকে দুর্ভিক্ষ অনাহারের হাত থেকে বাঁচাতে পেরেছি। দুর্ভাগ্যের বিষয়, সৌগতবাবু সেই বিষয় এড়িয়ে গেছেন। উনি শিল্পের কথা বলেছেন। বলেছেন এখানে বেকারি বেড়েছে। আমি কেন্দ্রীয় সরকারের একটি পরিসংখ্যান থেকে হিসাব দেবার আগে অন্য একটি তথ্য থেকে সেন্টার ফর মনিটারিং অব ইন্ডিয়ান ইকনমি থেকে একটি পরিসংখ্যান দিচ্ছি। এটি ১৯৯৫ সালের এপ্রিল মাসে প্রকাশিত হয়েছিল। যে তথ্য দিয়েছে, তাতে অক্টোবর থেকে সবচেয়ে বেশি মূল্যবৃদ্ধি ঘটেছে এবং তারমধ্যে চাল, ডাল, তরিতরকারি ইত্যাদি মিলিয়ে ২০ শতাংশ থেকে ১০৪ শতাংশ পর্যন্ত বৃদ্ধি পেয়েছে। এটি কেন্দ্রীয় সরকারের দেওয়া তথ্য। তাহলে মুদ্রাস্ফীতি কি ভাবে কমেছে? উনি বলছিলেন যে পশ্চিমবাংলায় বেকার বেড়েছে। গোটা ভারতবর্ষ যেখানে পচে গলে ডুবে যাচ্ছে, সেখানে একটি অঙ্গরাজ্য এখানে কি ধূপধুনোর গন্ধে ভরে যাবে। গত বছরে কেন্দ্রীয় সরকারের প্রকাশিত অর্থনৈতিক সমীক্ষাতে বলা হয়েছিল যে প্রতি বছর ৬০ লক্ষ করে বেকার বেড়েছে। ১৯৯১ সালে নির্বাচনের সময়ে ওঁরা বলেছিলেন যে প্রতি বছর এক কোটি করে মানুষকে চাকুরি দেবেন। অথচ আমরা দেখছি যে প্রতি বছরে ৬০ লক্ষ করে বেকার বেড়েছে। এইভাবে চলতে থাকলে দু'হাজার চার সালে সারা দেশে নথিভুক্ত শিক্ষিত বেকারের সংখ্যা দাঁড়াবে ২ কোটি ৪০ লক্ষ। রাও সরকারের সাড়ে চার থেকে পাঁচ বছর সময়কালে কেন্দ্রীয় সরকার পরিচালিত শিল্পে ১ লক্ষ ৪০ হাজার কর্মী কাজ হারিয়েছেন। পশ্চিমবাংলায় শুধু বেকার বাড়ছে। সারাদেশে ৪ লক্ষ বেসরকারি শিল্প বন্ধ। তারফলে ভারতবর্ষে ভয়াবহ বেকারি আমরা লক্ষ্য করছি। বেসরকারি করণের ফলে ৬ লক্ষ ৪৬ হাজার মানুষ কাজ হারিয়েছেন। এটি পরিকল্পনা কমিশনের তথ্য অনুযায়ী, এই রাজ্যে জওহর রোজগার যোজনা, নেহেরু রোজগার যোজনা এস.ই.পি. ইত্যাদি প্রকল্প নাকি আমরা ঠিকমতো রূপান্তরিত করতে পারছি না। পরিকল্পনা কমিশনের ১৯৮৯ সালের তথ্য হিসাবে গ্রামীণ রোজগার যোজনায় যে লক্ষ্যমাত্রা ছিল তার ৫০ ভাগের বেশি পূরণ হয় নি। এটা কেন্দ্রীয় সরকারের দেওয়া তথ্য, আমাদের রাজ্যের হিসাব নয়। সেখানে আমাদের রাজ্যে সমস্ত গ্রামীন রোজগার যোজনা, নেহেরু রোজগার যোজনা প্রধানমন্ত্রী রোজগার যোজনার প্রকল্পের ক্ষেত্রে আমরা ৮০ ভাগ, ৮৫ ভাগ, ৯০-৯৫ ভাগ কার্য্যকর করতে সক্ষম হয়েছি। সেখানে ভারতবর্ষে মাত্র ৫০ ভাগ রূপায়িত হয়েছে। বেকারি ভয়াবহভাবে বেড়েছে। ফলে দেশের উন্নতি করতে গেলে আমাদের বিকল্প কর্মসূচির কথা ভাবতে হবে। সেই কারণে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতার মধ্যে খুব সুন্দরভাবে বিকল্প অর্থনীতির কথা তুলে ধরেছেন। সংবিধানের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এই বিকল্প যে কর্মসূচি রূপায়িত করতে চলেছেন।

আমাদের রাজ্য কৃষিক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে, শিক্ষার এবং স্বাস্থ্যের ক্ষেত্রে সব দিক থেকে এগিয়ে আছে। কৃষি, শিল্পোৎপাদন, শিক্ষা সর্বক্ষেত্রে এগিয়ে আছে। এমন কি সাক্ষরতার ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করে আছে। আজকে সাক্ষরতার হারে পশ্চিমবঙ্গে এগিয়ে আছে। এখানে নব সাক্ষরদের নিয়ে প্রায় ৭০ ভাগ মানুষ সাক্ষর, সেখানে সারা ভারতবর্ষে সাক্ষরতার সংখ্যা অনেক কম। আজকে পশ্চিমবঙ্গের উন্নয়ন দেখে কেন্দ্রীয় সরকারও স্বীকার করতে বাধ্য হয়েছেন। অথচ সৌগত বাবু এখানে কতগুলো ভুল তথ্য এবং পরিসংখ্যান দিয়ে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। ওনারা যদি সত্যি দেশের উন্নতি চাইতেন তাহলে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে দেশের উন্নতি সাধন করতেন। আজকে দরিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা ১৯৯১-৯২ সালে ৪০ ভাগ এটা হচ্ছে সারা গ্রামীন এলাকার। সেখানে ১৯৯৪-৯৫ সালে দারিদ্র সীমার নিচে সারা গ্রামীণ বসবাসকারী মানুষের সংখ্যা হয়ে দাঁড়াল ৪০.৭ ভাগ। সেখানে দারিদ্র সীমার নিচে গ্রাম এবং শহর নিয়ে বাস করত ১৯৯১-৯২ সালে ৩৪.৪ শতাংশ, সেটাই ১৯৯৪-৯৫ সালে গিয়ে দাঁড়াল ৩৬.৬ শতাংশ। এটা পরিকল্পনা কমিশনের হিসাব অনুযায়ী তথ্য দিচ্ছি। শুধু তাই নয়, আজকে দেশের উন্নয়ন তো দূরের কথা দেশের মানুষ আজকে দারিদ্র সীমার নিচে চলে যাচ্ছে। একটা দেশের অর্থনৈতিক অবস্থা নির্ভর করে সেখানকার মানুষ কতটা দারিদ্র সীমার নিচে বাস করে তার উপরে। যেখানে একটা দেশের জমি মুষ্টিমেয় কিছু মানুষের হাতে কেন্দ্রীভূত, যেখানে মানুষের রক্ত, ঘাম এবং কান্নার বিনিময়ে অর্জিত যে সম্পদ, তার সুষম বন্টন হয় না, সে দেশে কখন শিল্পের বিকাশ হতে পারে না। সে দেশে কখনোই বেকারি সমস্যার সমাধান হতে পারে না। আমাদের দেশের বিশাল বাজার মাত্র ১০ ভাগ মানুষের হাতে, তাদের হাতেই যদি ক্রয় ক্ষমতা সীমিত থাকে তাহলে কখনোই দেশের উন্নতি ঘটতে পারে না। অর্থনীতির ৩টি স্তম্ভ হচ্ছে কৃষি, শিল্প এবং পরিষেবা। এই ৩টি ক্ষেত্রই কারা দখল করে আছে সেটা দেখতে হবে। কৃষির ক্ষেত্রে জমিদাররা ভূস্বামীর দখল করে আছেন, অন্য দিকে শিল্পর ক্ষেত্রে বড় বড় শিল্পপতিরা, মিল মালিকদের হাতে সারা ভারতবর্ষের উৎপাদন ক্ষমতা। তারাই দেশকে চালাচ্ছে, সেখানে কখনই দেশের বিরাট উন্নতি হতে পারে না। আমরা দেখেছি ১৯৩৭ সালে এই বিড়লা গোষ্ঠীদের সম্পদের পরিমাণ ছিল ১ কোটি ৩৭ লক্ষ, আজকে সেখানে সাড়ে ৪ হাজার কোটি টাকাতে দাঁড়িয়েছে। সুতরাং ভারতবর্ষের ১২০০ পরিবার তারাই আজকে সম্পদের ৮০ থেকে ৮৫ শতাংশ দখল করে রেখেছে। স্বাভাবিকভাবে এই মুদ্রাস্ফীতি বৃদ্ধির ফলে আমাদের দেশের অধিকাংশ মানুষ সম্পদহীন হয়ে পড়েছে। মুনাফা শোষন মূল কথা, যতদিন আমাদের সমাজে এই শোষন থাকবে ততদিন এই সমাজে ধনী দরিদ্রর অবসান হবে না। এই যে আমাদের মালিকরা এত মুনাফা

[4-20—4-30 p.m.]

করছেন তার উৎস কি? সরকারকে ফাঁকি দিয়ে তারা কালো টাকা তৈরি করছেন। উৎস হল জিনিসপত্রের দাম বাড়াচ্ছে, আর উৎস হল শ্রমিক কর্মচারিদের ন্যায্য মজুরি দিচ্ছেন না আর উৎস হল ভেজাল। এই ৪টি উৎস থেকে আমাদের দেশের ধনীক শ্রেণী

তাদের সম্পত্তি বাড়িয়ে চলেছেন। দুর্ভাগ্য আমাদের দেশের যখন ধনীক শ্রেণী সম্পত্তি বাড়াচ্ছেন ........ এটা লোকসভার প্রদত্ত হিসাব থেকে বলছি তখন আমাদের দেশের গরিব মানুষের অবস্থা কি। সৌগত বাবু বলছিলেন, স্বাস্থ্যের অবস্থা, হাসপাতালের অবস্থা নিয়ে, সারা বিশ্বে যত যক্ষ্মা রোগী আছে তার একের চার অংশ আছে ভারতবর্ষের মধ্যে, সারা বিশ্বে যত কুষ্ঠ রোগী আছে তার ৫৪ শতাংশ আছে ভারতবর্ষে। উনি সুন্দর একটি কথা বলছিলেন উম্ব টু টুম্ব। একেবারে মাতৃগর্ভ থেকে কবরে যাওয়া পর্যন্ত সাহায্য করছেন, তাহলে কেন আমাদের দেশের ৭০ শতাংশ শিশু খাদ্যের অভাবে মৃত্যু বরণ করে। আমাদের দেশের ১ থেকে ৫ বছরের শিশু যারা ৫৬ শতাংশ বিদ্যালয়ে যেতে পারেন না। তার কারণ কি? উম্ব টু টুম্ব অনেক বড় কথা শুনলাম, আমাদের দেশে মাতৃগর্ভে শিশুকে মেরে দেওয়ার চেষ্টা চলছে, অনেক জায়গায় খবরের কাগজে বিজ্ঞাপন দেওয়া হচ্ছে, যদি দেখা যায় ডাক্তারি পরীক্ষায় মেয়ে জন্মাবে তাহলে তাকে ভ্রূণে শেষ করে দেওয়া যাবে। এই ভাবে বহু ভ্রূণ হত্যা করা হচ্ছে। আবার যে শিশু জন্মাচ্ছে সে খাদ্য পাচ্ছে না, খাদ্যাভাবে প্রাণ হারাচ্ছে। অনেক শিশুর জন্মকে স্বীকার করছেন না। বিশেষ করে শিশু কন্যার ক্ষেত্রে। আর যারা জন্ম গ্রহণ করছেন তাদের অস্তিত্বকে সমাধিতে পাঠাবার ব্যবস্থা করছেন। অনেকে এখানে কতগুলি তথ্য দিয়েছেন, সৌগত বাবু বলছেন উনি হিসাব দেখিয়েছেন আমাদের রাজ্যে পরিকল্পনা খাতে যে অর্থ বরাদ্দ করা হচ্ছে সেটা মূলত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্র থেকে যে সাহায্য আমরা পাচ্ছি তার ......

**(এই সময় বক্তার মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, তার বিরোধিতা করতে উঠে আমি আমার সামান্য বক্তব্য আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে রাখতে চাইছি। আজকে অসীম বাবু এখানে নেই, ঘরেতে আছেন হয়ত শুনছেন। অসীম বাবু প্রতিবারে বাজেট বক্তৃতা দেওয়ার সময় বলেন, বিকল্প অর্থনীতির কথা। এই বিকল্প অর্থনীতির মূল যে ২টি বিষয় সেটা হচ্ছে আমূল ভূমিসংস্কার, আর ভারতবর্ষ ঋণের ফাঁদে জড়িয়ে পড়েছে। আর কেন্দ্রীয় সরকারের সম্বন্ধে ২।৩টি অনুচ্ছেদ না বললে উনি পন্ডিত লোক নিশ্চয় কিন্তু পন্ডিত লোক হলেই ভাল অর্থনীতিবিদ হবে তার মানে নেই। নির্বাচনের আগে এই বাজেট ভাষনের মাধ্যমে উনি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ইস্তাহার প্রকাশ করেছেন এবং দুর্ভাগ্যের বিষয় এই ইস্তাহারের মধ্যে উনি যে সত্য গোপন করার চেষ্টা করেছেন সেটা সৌগত রায় বলেছেন। প্রথমে আপনাকে বলি, পশ্চিমবাংলায় আপনি যে বিকল্প অর্থনীতির প্রস্তাবটা রাখতে চান, সমাজতান্ত্রিক দেশে এই বিকল্প অর্থনীতি চালু আছে। তাহলে সোভিয়েত রাশিয়া কেন ভিখারী হয়ে গেছে, কেন সেই দেশের লোকেরা খেতে পায়না? আমূল ভূমিসংস্কার সেখানে আছে, বিকল্প অর্থনীতি সেখানে আছে, তাহলে এই সমাজতান্ত্রিক দেশ কেন আজকে এই চরম দুরাবস্থার মধ্যে আছে? এই ব্যাপারটা আপনি আমাকে একটু বুঝিয়ে দেবেন। আপনারা গ্যাট চুক্তি নিয়ে প্রতিবার বলেন, দু'বছর হয়ে গেছে গ্যাট চুক্তি স্বাক্ষর হয়েছে এবং তার ফল

যা পাওয়া গেছে সেটা স্বীকার করলেন না। চীন গ্যাট চুক্তিতে ঢুকতে চায় এবং ভারতবর্ষকে অনুরোধ করছে তার হয়ে ওকালতি করার জন্য। তাহলে চীন এই গ্যাটের মধ্যে ঢুকতে চাইছে কেন? আর যে ১১৭ টি দেশ গ্যাট চুক্তিতে সই করেছে তাদের সার্বভৌমত্ব কি বিক্রি হয়ে গেছে, সব দেশগুলো কি ভিখারী হয়ে গেছে? এই ব্যাপারটাও আপনি আমাকে বুঝিয়ে বলবেন, আপনি পন্ডিত লোক তো। গ্যাট চুক্তি করে যে ভারতবর্ষ এগিয়েছে সেটা স্বীকার না করলে ভুল হবে। জ্যোতিবাবু বিদেশে যান শিল্পপতি ধরতে, উদার অর্থনীতি না থাকলে কি কেউ এখানে আসত? তাহলে কিভাবে লোককে বিনিয়োগ করার জন্য আকৃষ্ঠ করতেন। গ্যাট চুক্তির ফলে বিদেশের বাজার খুলে গেছে এবং এর ফলে ভারতবর্ষের শিল্পে, অর্থনীতিতে নতুন জোয়ার এসেছে। আপনারা শুধু বলবেন এর ফলে আমাদের সার্বভৌমত্ব চলে গেল, ঋণের জালে দেশ জর্জরিত হয়ে গেল। আমি আপনাদের একটা কথা বলি, ঋণ না করে কোনও দেশ বড় হতে পেরেছে তার একটা উদাহরণ আপনারা দেখাতে পারবেন? কোনও দেশকে এগোতে গেলে কিন্তু ঋণ করেই এগোতে হয়। সেটা আই.এম.এফই হোক বা অন্য কোনও জায়গা থেকেই হোক। এটা নিশ্চয় আপনারা স্বীকার করবেন পাঁচ বছর আগে ভারতবর্ষের অর্থনীতি যে অবস্থায় ছিল এখন সেটা সুন্দর অর্থনীতির উপর দাঁড়িয়ে। আমরা চেষ্টা করছি ভারতবর্ষের দারিদ্রতা কি করে দূর করা যায়, বড় বড় শিল্প কি করে আনা যায়, কুটির শিল্প, ক্ষুদ্র শিল্প কি করে আনা যায়। আমাদের একটা আগ্রহ আছে, কিন্তু আপনার সরকারের আগ্রহ কোথায়? আপনারা ১৯ বছর ক্ষমতায় আছেন, কেন আজকে ২৩ হাজার ক্ষুদ্র শিল্প বন্ধ হয়ে আছে? কেন সেগুলো খোলা হয়নি? চট শিল্পের কেন আজকে এই অবস্থা? আজকে উদার অর্থনীতির মাধ্যমে, চটশিল্প বিকেন্দ্রীকরণের মাধ্যমে চটশিল্পের উন্নতির চেষ্টা হচ্ছে। আমরা ভারতবর্ষের বুকে দাঁড়িয়ে আমাদের অর্থনীতিকে একটা জায়গায় দাঁড় করিয়েছি, আর আপনাদের অর্থনীতি পশ্চিমবাংলার মধ্যে সীমাবদ্ধ।

[4-30—4-40 p.m.]

কি করে ভারতবর্ষ চলছে,? আপনারা একটা অঙ্গরাজ্যের কথা ভাবছেন, কিন্তু ভারতের অর্থনীতি চাঙ্গা না হলে, ভারতের বেকারত্ব দূর করতে না পারলে, ভারতে বিদেশিমুদ্রা আনতে না পারলে পশ্চিমবঙ্গ অঙ্গ রাজ্যের উপর তার ঢেউ পড়বে, সেটা সামলাতে পারবেন না। ভারতসরকার মনমোহন সিংয়ের নীতি নিয়ে চলছেন, সেই নীতি আপনারা শুধু পছন্দ করেন না। কিন্তু সারা বিশ্ব পছন্দ করেন। আমি জানিনা, সারা বিশ্বের অর্থনীতিবিদরা মূর্খ কিনা। এই নীতি আপনারা পছন্দ করেন না, তার একটা কারণ আপনারা প্রতি বছর পশ্চিমবঙ্গের বুকে বলছেন যে আমরা অর্থ বাড়াচ্ছি। মাননীয় সৌগতবাবু তাঁর বক্তৃতায় বলেছেন জওহর রোজগার যোজনার কথা বলেছেন, আমি সেই কথায় ফিরে আসছি· জওহর রোজগার যোজনার ৮০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার দেন। গ্রামবাংলার অর্থনৈতিক উন্নতি, গ্রামবাংলার বেকারত্ব দূর, শ্রমজীবী মানুষের কাজের সুযোগ করে দেওয়ার একমাত্র পথ জওহর রোজগার যোজনা। ক্যাগ রিপোর্টে বলছে জওহর রোজগার যোজনার টাকা দিয়ে আপনারা বেতন দিয়েছেন সরকারি কর্মচারিদের। তার জন্য ক্যাগ আপনাদের তিরস্কার

করেছে। আমি ডিস্ট্রিক্ট ওয়াইজ বলছি সাউথ-২৪ পরগণায় ৮ বছরে অডিট হয় নি। কয়েকশো কোটি টাকা খরচা হয়েছে, কিন্তু ৮ বছরে কোনও অডিট হয় নি। আপনারা জানেন গ্রামবাংলার অর্থনীতি দাঁড়িয়ে আছে জওহর রোজগার যোজনার উপর। জওহর রোজগার যোজনার টাকা এবং পঞ্চায়েতে যে টাকা যায় সেই টাকার ২৫ ভাগ খরচা করলে তাদের পক্ষে যথেষ্ট হয়। আপনি সংসারে ছোটকর্তা, বড় কর্তা দিল্লিতে বসে আছেন, তাঁকে ভাবতে হয়। আপনি হলে সন্তুষ্ট হতেন? হাসপাতালে টাকা দিয়েছেন, আপনি বলেন হাসপাতালের উন্নতি হয়েছে। স্বাক্ষরতার ক্ষেত্রে টাকা দিয়েছেন। কি হয়েছে? সৌগতবাবু একটা কথা বলে গেছেন আমি সেই কথায় ফিরে আসছি। আজকে স্বাক্ষরতার ব্যাপারে আপনারা বলেন যেস্বাক্ষরতার ব্যাপারে আমাদের বিরাট ভূমিকা আছে। স্বাক্ষরতার নিচের দিক থেকে আসছি পশ্চিমবঙ্গে ১৯৯৫-৯৬ সালে, সমীক্ষায় দেওয়া হয়েছে, স্বাক্ষরতার জন্য যে টাকা ভারত সরকার পাঠিয়েদিয়েছেন আপনারা তা দিয়ে নিম্নমানের স্লেট, বোর্ড কিনেছেন। ক্যাগ রিপোর্ট আপনাদের তিরস্কার করেছে। ভারতসরকার স্বাক্ষরতার জন্য যে টাকা পাঠিয়েছেন তা খরচা হয়ে গিয়েছে। এরপর জওহর রোজগার যোজনার টাকা পঞ্চায়েতকে খরচা করতে বলা হয়েছে। দ্বিতীয় পর্যায়ে স্বাক্ষরতা অভিযানের জন্য। আপনাদের ব্যর্থতা আপনারা নিজেদের বইতে ছেপেছেন। আপনারা বলেন স্বাক্ষরতায় পশ্চিমবঙ্গ বিরাট স্থান অধিকার করেছে। মাননীয় অসীমবাবুকে বলি আপনি এই বইটা দেখে নেবেন, পৃষ্ঠা ১০৮-১০৯। মুর্শিদাবাদে স্বাক্ষরতার সাফল্য ৬.১২ পারসেন্ট, হাওড়ায় স্বাক্ষরতার সাফল্য ২.২১ পারসেন্ট, নদীয়ায় স্বাক্ষরতার সাফল্য ৪.৮৪ পারসেন্ট। মালদা স্বাক্ষরতা শূন্য। এখানে দিতে পারেন নি, ডট-ডট। পুরুলিয়া দিতে পারেন নি, ডট-ডট। অর্থাৎ, সেখানে কিছু নেই। অথচ ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থেকে আরম্ভ করে ঢাক-ঢোল পিটিয়ে, মুখ্যমন্ত্রীর ছবি তুলে কেলেঙ্কারি করে দিলেন স্বাক্ষরতার বিপ্লব এনে দিয়েছেন। দার্জিলিং ডট-ডট নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে দেখুন ১০৯ পাতা ৯৫-৯৬ সালে স্বাক্ষরতার উত্তর কর্মসূচি, সেটা কি দাঁড়াচ্ছে। বর্ধমান পড়ুয়ার সংখ্যা নেই ; লক্ষ্যমাত্রা ৭.৫৬। মেদিনীপুর পড়ুয়ার সংখ্যা নেই, সাফল্য নেই। হুগলি পড়ুয়ার সংখ্যা নেই, সাফল্য নেই। বাঁকুড়া পড়ুয়ার সংখ্যা নেই, সাফল্যের সংখ্য' নেই। কুচবিহার পড়ুয়ার সংখ্যা নেই। দক্ষিণ ২৪ পরগণা পড়ুয়ার সংখ্যা নেই। কুচবিহার পড়ুয়ার সংখ্যা নেই। দক্ষিণ ২৪ পরগণা পড়ুয়ার সংখ্যা আছে ৩.৫০ লক্ষ, সাফল্য নেই। নদীয়া পড়ুয়ার সংখ্যা নেই। মুর্শিদাবাদ, পড়ুয়া নেই, সাফল্যও নেই। হাওড়া পড়ুয়ার সংখ্যা আছে ১.৪১ লক্ষ, সাফল্যের সংখ্যা নেই। এই হ'ল আপনার সাক্ষরতার নমুনা। এই বই আপনারাই দিয়েছেন, সেটা হলেই পড়ে বললাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মানুষের কাছে স্বাক্ষরতা নিয়ে ঢাক ঢোল পিটিয়ে, বিরাট ভাবে যা প্রচার করা হ'ল, তার নমুনা আপনাদের দেওয়া ইকনমিক রিভিউ থেকেই প্রমাণিত হচ্ছে যে, এটা শুধু ধাপ্পা, শুধু ভাঁওতা ছাড়া আর কিছু নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইকনমিক রিভিউ-এর ৪৭ পাতায় দেখুন। সূতা উৎপাদন ৯৩ সালে ৭ হাজার ১.৩২ লক্ষ কে.জি. হয়েছিল। এটা হ্রাস পেয়ে ৯৪ সালে হ'ল ৬৪৬.৬৭ কে.জি। অনুরূপ ভাবে কাপড় উৎপাদন ৯৩ সাল থেকে ৯৪ সালে কমে গেছে ৪,২১৮ লক্ষ মিটার। আপনারা এগিয়েছেন। কোন দিকে

এগিয়েছেন আমার জানা নেই। এই হ'ল আপনার বস্ত্রশিল্প। এটা তো স্বীকার করেন নি যে, আমরা বস্ত্র শিল্পে পিছিয়ে গেছি? টেক্সটাইল ইন্ডাস্ট্রি হুইচ ইজ ভেরি ইমপরট্যান্ট, সেখানে পিছিয়ে গেছেন, বলেন নি তো? আবার দেখুন ৪.৪৬, সেখানে বলেছেন, সুতিবস্ত্র উৎপাদনের ক্ষেত্রে সাফল্যের প্রবনতা লক্ষ্য করা গেলেও কাঁচামালের দাম বৃদ্ধি হওয়ার দরুন, আমাদের উৎপাদন কমে গেছে। আপনারা কোন দিকে এগোচ্ছেন, পিছন দিকে, না সামনের দিকে? এটা আপনাদের দেওয়া বই থেকেই বলছি, জবাব দেওয়ার সময় বলবেন এটা কতটা সত্য বা মিথ্যা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় মন্ত্রী মহাশয়ের ফ্রন্ট জমানায় উনি নিশ্চয় একটু লক্ষ্য রাখবেন স্ট্যাম্প ডিউটি বাড়িয়েছেন।' এর ফলে হয়ত রোজগার হয়েছে, কিন্তু আপনি কি জানেন, আপনার স্ট্যাম্প ডিউটি বুমেরাংয়ের মতো হয়ে দাঁড়িয়েছে? তা থেকে যে রোজগার, তা নিম্ন মধ্যবিত্তদের কাছ থেকে, যারা অল্প জমি স্টেটের বাইরে বিক্রি করতে পারে না, সেটা আমরা এখানে স্ট্যাম্প ডিউটি দিয়ে কিনছি।

[4-40—4-50 p.m.]

সব কিন্তু নিম্ন-মধ্যবিত্ত, উচ্চ-মধ্যবিত্ত নয়। আর ১ বছরে দিল্লি এবং বোম্বাইতে ৬৪ হাজার দলিল রেজিস্ট্রি হয়েছে। ভাবুন একবার কতশো কোটি টাকা লোকসান আপনার হয়েছে। আমি বোম্বেতে গিয়েছিলাম রেজিস্ট্রি করার জন্য। সেদিন দেখি একটা সলিসিটর ফার্ম থেকে দু-বস্তা দলিল নিয়ে যাচ্ছে। সেখানে সঙ্গে সঙ্গে রেজিস্ট্রি হচ্ছে সঙ্গে সঙ্গে অরিজিনাল দিয়ে দিচ্ছে। আর এখানে হোয়াট ইজ ইয়োর প্রসেস? এখানে আপনারা গরিবের গলা টিপছেন। গড়িয়া থেকে রাজারহাট পর্যন্ত জায়গায় ভ্যালুয়েশন করবার মতো কোনও ইনডেক্স নেই। আপনি মনে করছেন স্ট্যাম্প ডিউটি বাড়িয়ে বোধ হয় খুব রোজগার হচ্ছে। রোজগার হয়েছে সব কিন্তু নিম্ন মধ্যবিত্তদের থেকে। যাদের এখানে বিক্রি না করলে উপায় নেই তারাই শুধু করছে। কিন্তু কোনও প্রোমোটার বা বড় বড় মাল্টিন্যাশনল বিজনেসম্যানরা কিন্তু এখানে রেজিস্ট্রি করছেন না। সব দিল্লি বোম্বেতে চলে যাচ্ছেন। এবিষয়ে লক্ষ্য রেখে আপনি একটা লেজিসলেশন আনুন আমরা পূর্ণ সমর্থন করব। কিন্তু এটা বন্ধ করে, আপনার ভ্রান্ত নীতির জন্য আজকে এটা হয়েছে এবং কয়েকশ কোটি টাকা পশ্চিমবাংলা থেকে দিল্লি বোম্বাইতে চলে গেল। এর উপর আপনি আরও সাড়ে ১২ পারসেন্ট ধরে নিতে পারেন। পশ্চিমবাংলার বিক্রয়কর আপনি নিশ্চয় কিছু বেশি করে তুলেছেন তাতে সন্দেহ নেই। কিন্তু দেখা যাচ্ছে ৫ বছরে আপনি ১,১০০ কোটি টাকা বিক্রয় কর আদায় করতে পারেন নি। সালের হিসাবটা আমি দিয়ে দিচ্ছি দেখুন ১৯৮৯-৯০ সালে ১৯৪ কোটি ৬৫ লক্ষ টাকা। ১৯৯০-৯১ সালে ২০০ কোটি ২০ লক্ষ টাকা। ১৯৯১-৯২ সালে ১৯৮ কোটি ৬০ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালে ২০৯ কোটি ৭২ লক্ষ টাকা। ১৯৯৩-৯৪ সালে ২৬৯ কোটি ৮০ লক্ষ টাকা আপনি আদায় করতে পারেন নি। এর ফলে কি হয়েছে? আপনি ১৬৮ টি ক্ষুদ্র শিল্পকে বি.আই.এফ.আরে. পাঠিয়ে ছিলেন এবং তাদের টাকাগুলোকে আপনি ঋণ হিসাবে ধরেছেন। কিন্তু ঋণগুলোর সুদ'ও আদায় করতে পারেননি। কেননা তাদের যে টাকা ৭০০ থেকে ৮০০ কোটি টাকা সেই টাকা

আপনি ঋণ হিসাবে ট্রিট করেছেন বি.আই.এফ.আরের রেকমেন্ডেশন অনুযায়ী। কিন্তু তার যে ইন্টারেস্ট ৭০০ থেকে ৮০০ কোটি টাকা তা আদায় করতে পারেন নি। আপনি বিক্রয়কর বাড়িয়ে কিছু রোজগার বাড়িয়েছেন কিন্তু অনাদায়ীকৃত বিক্রয়কর পড়ে আছে ১১০০ কোটি টাকা। কার কার কাছে পড়ে আছে বলছি? আপনাদের অগ্রগতির আরেকটা উদাহরণ দিয়ে দিই। আপনি ফ্রন্ট জমানায় ১৫টি শিল্পকে অধিগ্রহণ করেছিলেন। তার লোকসান ৪০০ কোটি টাকা। বছরের পর বছর আপনি ঐ লোকসান দিয়ে যাচ্ছেন। কোনও কোম্পানির কত বলছি কৃষ্ণাগ্লাসে ১৯৯২-৯৩ সালে ২৬ কোটি ৯৬ লক্ষ টাকা। ন্যাশনল আইরন অ্যান্ড স্টিল ২৯ কোটি ৫০ লক্ষ টাকা। ব্রিটেনিয়া ইঞ্জিনিয়ারে ১২ কোটি ৪৫ লক্ষ ৪৪ হাজার টাকা। ভারত জুট মিলস্ ৪৮ কোটি ৪৬ লক্ষ ৩২ হাজার টাকা। আইরন অ্যান্ড ইন্ডিয়াতে ১৮ কোটি ১৬ লক্ষ টাকা। সব চেয়ে কম লোকসান হয়েছে বেল্টিং কারখানায় ১৯৯০-৯১ সালে, ১৯৯২-৯৩ সালে ৮৪ লক্ষ টাকা। যেগুলো অধিগ্রহণ করেছেন রুগ্ন শিশু মানুষ করবেন বলে নিয়েছিলেন আপনারা সব সময় বলতেন, নিয়ে নিতে পারেননা। আন্ডার টেকিং করতে পারেন না, সরকার দেখতে পারেনা শ্রমিকরা আত্মহত্যা করছে, মারা যাচ্ছে। কিন্তু আজকে আপনারা কি করছেন? আমরা বলি, এগুলোকে নতুন ভাবে তৈরি করতে হবে, নতুনকরে মেকানাইজ করা দরকার। দরকার হলে এগুলো চেঞ্জ করে যাতে উৎপাদনমুখী হয় সেটা দেখা দরকার। আর আপনারা নিয়ে কি করলেন ৪০০ কোটি টাকা লোকসান করে দিলেন। নতুন ভাবে তৈরি করে, নিউ মেকানিজম দিয়ে সে গুলিকে চেজ করো, যাতে উৎপাদন মুখী হয়। আমাদের একটা পলিসি ছিল, সেটা আপনারা শ্রমিকদের ভোট নেওয়ার জন্য, রাজনীতিতে নেওয়ার জন্য ৪০০ কোটি টাকা লোকসান করে বসে আছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি যে আপনিতো এক-আধ বছর নয়, এক নাগাড়ে বহু দিন এখানে আছেন, অশোক মিত্র যখন ছিলেন তখনও তিনি কেন্দ্রীয় সরকারের সমালোচনা করতেন তখন আমিও ছিলাম। তার পর ভদ্রলোক বাইরে গিয়ে একটু জ্ঞান হওয়াতে এখন বলছেন এটা সব ঠিক হয়নি। একটু উন্নতি হওয়া উচিত ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবার আমি প্রাইমারি এডুকেশনের কথা বলছি, আপনারা এ ব্যাপারে বলেছেন। আমাদের প্রাইমারি এডুকেশনে প্ল্যান আর নন-প্ল্যানে খরচ দেখুন। ১৯৯২-৯৩ সালে শিক্ষা যোজনা বহির্ভূত খাতে খরচ ছিল ১ হাজার ৬৪৬ কোটি টাকা, পশ্চিমবাংলা তার পাশাপাশি উন্নয়ন খাতে ব্যয় হয়েছে ১৪২ কোটি ৩৬ লক্ষ টাকা, তাতে কি দাঁড়িয়েছে? আপনারা শিক্ষা যোজনা বহির্ভূত খাতে মানে মাস্টার মশাইদের মাহিনা এবং অন্যান্য খরচ সেটা সৌগতবাবু বলেছেন যে মাহিনা দিতেই আপনারা সব টাকা শেষ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরেকটা বার্থতার চিত্র তুলে ধরছি সেটা ইকনমিক রিভিউ ৯৪-৯৫ দেখলেই বুঝতে পাববেন। তাতে অপারেশন অব স্টেট ফিনানসিয়াল কর্পোরেশন সেখানে পিক্চারটা কি? ওয়েস্ট বেঙ্গল ৯১-৯২ ইন্ টার্মস্ অব ক্রোরস ৬৪.৭ কোটি সেখানে লোন স্যাংশন হয়েছে সেখানে ডিসবার্স হয়েছে ৪৩.৩ কোটি টাকা। আবার আসুন ১৯৯২-৯৩ সালে সেখানে ৪১.৩ কোটি, আর ডিসবার্স হয়েছে ৩১.৬ কোটি টাকা। তার পর আসুন ১৯৯৩-৯৪ সালে সেখানে ছিল ৩২.১ কোটি আর ডিসবার্স হয়েছে ২২.৯

কোটি। এটা কি অপারেশন অব স্টেট ফিনান্সিয়াল কর্পোরেশন. কোথায় আপনারা আছেন। একটু আগে মাননীয় একজন সদস্য বললেন যে ২৫ কোটি টাকা ঋণে জর্জরিত, টাকা কেউ দিচ্ছে না। কেউ দিচ্ছে না এই অবস্থায় দাঁড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের একটু দৃষ্টি আকর্ষণ করছি আজকে ২৫ হাজার প্রাইমারি শিক্ষক রিটায়ার করেছে, তাদের পাওনা ৪০০ কোটি টাকা, তাহলে ২৫ হাজার শিক্ষকের জমা টাকা হচ্ছে ৪০০ কোটি টাকা। তাদের পেনশনের টাকা নিয়ে আপনারা মহার্ঘ ভাতা দিচ্ছেন, কর্মচারিদের মাহিনা দিচ্ছেন। গরিব ২৫ হাজার শিক্ষক তারা টাকা পায় নি; আপনাদের ঘরে ৪০০ কোটি টাকা পড়ে আছে, অন্য খাতে খরচ করছেন, সুদ পাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই গরিব শিক্ষকদের টাকা দেওয়ার ক্ষমতা আপনাদের নেই। আর আপনারা বলছেন বিদ্যুতে বহু টাকা বাড়িয়েছেন, যেহেতু নির্বাচনের বছর তাই চমক দেওয়ার চেষ্টা করছেন।

[4-50—5-00 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি কি করবেন, রেভিনিউ আর্নিং-এর প্রায় সবটাই খেয়ে নিচ্ছে কর্মচারিদের মাইনে। প্ল্যান এক্সপেন্ডিচার নয়, নন্-প্ল্যান একসপেন্ডিচার ক্রমশ বেড়েই চলেছে। যার ফলে রাজ্যের উন্নয়ন বন্ধ হয়ে গেছে। অথচ আমরা দেখছি আমাদের পাশের রাজ্য বিহার, উড়িষ্যায় উন্নয়নের গতি বৃদ্ধি পাচ্ছে। আমি ইউ.পি. পাঞ্জাবের কথা বলছিনা আপনি উড়িষ্যার অগ্রগতিটা একবার দেখে আসুন শিক্ষার অগ্রগতি ঘটেছে, প্রাইমারি হেল্থ সেন্টারগুলোর অগ্রগতি ঘটেছে, রাস্তাঘাটের অগ্রগতি ঘটেছে উড়িষ্যায়। অথচ আপনারা দীর্ঘদিন ধরে পশ্চিম বাংলায় সরকার পরি[illegible] যতটুকু এখানে যা ছিল তাও প্রায় শেষ করে ফেলেছেন। আপনাদের শুধু একটি জিনিসই [illegible] সেটা হচ্ছে আত্মদম্ভ। মাননীয় অর্থমন্ত্রী এটা খুবই দুর্ভাগ্যের বিষয় যে, আপ[illegible] [illegible]এজি বার বার বলছে, আপনারা [illegible]ভাইভার্ট করতে পারেন না, আপনারা তা করবেন না। কিন্তু আপনারা প্রতিটি ক্ষেত্রেই তা করছেন। কয়েক দিন আগেই সি.এ.জি.-র একটা রিপোর্ট বেরল, সেটাও খুবই দুর্ভাগ্যজনক বছরের পর বছর ধরে জেলাগুলিতে অডিট হচ্ছে না। মাননীয় অর্থমন্ত্রী আপনি প্রতি বছর বিভিন্ন খাতের টাকা বিভিন্ন ক্ষেত্রে পাঠাবেন, অথচ সেগুলো ঠিক মতো ব্যয়িত হবে না। অর্থ বরাদ্দ করা এবং অর্থ ব্যয় করার মধ্যে আকাশ-পাতাল ফারাক। অর্থ যদি ঠিক ঠিক মতো ব্যয় না হয় তাহলে তা জলে চলে যাওয়ার সমান হয়। সর্বত্র যদি সব চুরি হয়, চুরির মানসিকতা যদি তৈরি হয়ে যায় তাহলে আপনি যতই অর্থ বরাদ্দ করুন না কেন, সে অর্থ জলে যাবেই। রাজ্যের তাতে কোনও উপকার হবেনা। আপনি অর্থ বরাদ্দ করছেন, কিন্তু প্রশান্ত শূর মহাশয় হাসপাতালগুলোর কি অবস্থা করেছেন দেখুন! রোগ বেড়েছে, রুগী বেড়েছে, জিনিস-পত্রের দাম বেড়েছে, অথচ হাসপাতালগুলোয় চলছে চরম অরাজকতা, চরম দুরবস্থা। অথচ আপনি প্রতি বছর টাকা বাড়াচ্ছেন, কিন্তু তার কোনও চিহ্ন আমরা হাসপাতালে গিয়ে দেখতে পাচ্ছি না। আজ পর্যন্ত গ্রামাঞ্চলের শতকরা ৫০ ভাগ প্রাথমিক স্কুলের ঘর নেই; বহু জায়গায় গাছতলায় বসে স্কুল চলছে এই সেদিন খাট-বকুলতলায়

একটা প্রাথমিক স্কুল দেখতে গিয়েছিলাম, সেখানে গিয়ে দেখলাম সাড়ে তিন শো ছাত্রের জন্য একজন মাত্র শিক্ষক দেওয়া হয়েছে। সেই শিক্ষক যেদিন অনুপস্থিত থাকবেন সেদিন কি করে স্কুল চলবে? কে সেদিন পড়াবেন? আপনারা গরিব মানুষদের সম্বন্ধে অনেক কথা বলেন। Duty and constitutional obligation অবলিগেশনের একটা হচ্ছে এডুকেশন, আর একটা হচ্ছে এমপ্লয়মেন্ট। একটা সরকারকে এগুলো কম্পালসারিলি করতে হয়। এ ক্ষেত্রে আপনাদের দরদ কোথায়? এই সমস্ত ক্ষেত্রে আপনাদের শুধুই ব্যর্থতা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গতবার সিগারেটের ওপর বিলাস কর বসালেন। আমি তাঁকে জিজ্ঞাসা করছি, কত আদায় করলেন? সেটা আজকে এখানে বলা নেই। বছরের পর বছর সার্টিফিকেট কেস পেন্ডিং পড়ে আছে প্রায় সাড়ে তিনশো কোটি টাকা আদায় করার কথা, কতটা আদায় হয়েছে? ১৭ বছর ধরে সার্টিফিকেট কেসের টাকা আদায় হচ্ছেনা ; কি করে আদায় হবে, ১৮ বছর ধরে সরকারের প্রতিটি দপ্তরে দুর্নীতি এমন একটা জায়গায় গিয়ে দাঁড়িয়েছে যে, বরাদ্দ করা টাকা পর্যন্ত কার্য ক্ষেত্রে গিয়ে পৌছচ্ছে না। মাননীয় অর্থমন্ত্রী, আপনি বরাদ্দ করছেন, খরচও হয়ে যাচ্ছে, কিন্তু কাজ কিছুই হচ্ছেনা, সবই চুরি হয়ে যাচ্ছে। ইতিপূর্বে সৌগত বলেছেন, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত রাজ্যের কি অবস্থা ছিল এবং সেখান থেকে বিগত ১৮ বছরে আপনারা রাজ্যটাকে কোথায় নিয়ে এসেছেন চরম দুর্নীতির মধ্যে গোটা রাজ্যকে ডুবিয়ে দিয়েছেন। তখন আপনারা বলতেন কংগ্রেস খুব খারাপ। আর আপনারা ১৮ বছরেরও বেশি সময় পেয়ে অ্যাবসোলিউট পাওয়ার নিয়েও কিছু করতে পারেননি দেশের জন্য। তাই মাননীয় অর্থমন্ত্রীর এই বাজেটের বিরোধিতা করা ছাড়া আর পথ নেই। তাই আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রিমহাশয় যে ব্যয়-বরাদ্দ উপস্থাপনা করেছেন তাকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। এতক্ষণধরে কংগ্রেসের বন্ধুরা শিক্ষা নিয়ে অনেক কথা বললেন। শিক্ষার কথা যদি কংগ্রেস বলে তাহলে দারুণভাবে সাধারন মানুষ অবাক হয়ে যাবেন। কারণ, গোটা শিক্ষায়তনকে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ছাত্র-পরিষদ এবং যুব কংগ্রেসের ছেলেরা সন্ত্রাসে পরিনত করেছিল। মস্তান বাহিনীর অত্যাচারে অধ্যাপক, ছাত্র নিহত হয়েছিলেন এসব ব্যাপার কেনা জানে? অথচ সেই কংগ্রেস আজকে শিক্ষা নিয়ে বলতে চায়। জাতীয় শিক্ষার মধ্য দিয়ে দেশের ছাত্রদের কাছ থেকে শিক্ষার অধিকার কেড়ে নিতে চায়। ধারাবাহিকভাবে কেন্দ্রীয় সরকার এই জিনিস চালিয়ে যাচ্ছেন। কংগ্রেসিরা দুর্নীতির কথা বলেছেন। আজকে মাননীয় অর্থমন্ত্রীর উদ্দেশ্যে শ্রী সৌগত রায় বললেন কেন্দ্রীয় সরকারের অনেক বিষয় এই বাজেটের মধ্যে নেই। আমি মনে করি এই বক্তৃতার মধ্যে এগুলি থাকবার প্রয়োজন ছিল ঐ যে চিনি কেলেঙ্কারি যার মধ্য দিয়ে সাধারন মানুষের টাকা আত্মসাৎ করা হয়েছিল, কিছু সুযোগ-সন্ধানী দেশের নেতা এই টাকা আত্মসাৎ করেছিল। তারপর শেয়ার কেলেঙ্কারির হাজার হাজার কোটি টাকা, যা দেশের মানুষের টাকা, শ্রমিকের রক্ত ঝরানো টাকা, কৃষকের রক্ত ঝরানো টাকা সেই টাকা আত্মসাৎ করেছিল একদল সুযোগ-সন্ধানী দেশের নেতা, এগুলি বাজেট বক্তৃতায় থাকার দরকার ছিল। আজকে স্বাধীনতার ৪৮ বছর অতিবাহিত

হয়েছে। নেতাজি, ভগৎ সিং-এর মাথা লজ্জায় নত হয়ে যায় আমাদের দেশের কেন্দ্রীয় সরকারের ৭ জন মন্ত্রীর ঘুষ খাওয়ার দায়ে তাদেরকে পদত্যাগ করতে হয়েছে। প্রায় ১০০ জন কংগ্রেসের নেতা এবং মন্ত্রীর কুকৃর্তির জন্য স্বাধীন ভারতের মান-সম্মান, ইজ্জত দেশে-দেশে, পৃথিবীর কাছে মাটিতে মিশে গেছে। অধিবেশনের শেষের দিকে আমরা আজকে খুবই আতঙ্কিত। কারণ, গ্রামের লোকের কাছে কংগ্রেসের যে অবস্থা দাঁড়িয়েছে তাতে আমাদের দেশের সংসদীয় ব্যবস্থা টিকে থাকবে কিনা সেটাই ভাবনার বিষয়। ১৯৪৭ সালে দেশ স্বাধীন হয়েছে। ২০০ বছরের পরাধীনতার বিরুদ্ধে লড়াই করে স্বাধীনতার সূর্য ছিনিয়ে এনেছিলাম। ১৯৪৭ সালের পর থেকে এই সংসদীয় ব্যবস্থা চলছে। আর এই সংসদীয় ব্যবস্থার সাফল্য নির্ভর করে বিরোধীদের অংশ গ্রহণের মধ্য দিয়ে। তাই আমরা আতঙ্কিত, সামনের নির্বাচনে এই সংসদীয় ব্যবস্থা বিরোধী শূন্য হয়ে যায় কিনা? এখন গ্রামে-গঞ্জে কংগ্রেসের যে অবস্থা দাঁড়িয়েছে তাতে করে কংগ্রেস আর গ্রামে যেতে পারছে না। সেই কংগ্রেস আজকে দুর্নীতির কথা বলছেন। এটা শুনে আজকে আমাদের আশ্চর্য লাগছে। যাইহোক, কংগ্রেস সর্ম্পকে যত কম বলা যায় ততই ভাল। দেশের মানুষ ওদের মুখোশ চিনে ফেলেছে। কংগ্রেসে ঢুকে পড়েছে মৌলবাদি শক্তি। এরা দেশকে ভাঙবার চেষ্টা করতে গিয়েছিল। এইসব অশুভ শক্তির আঁতাত করেছিল। তাই বি.জে.পি দেশে রামরাজ্য গড়ে তোলবার চেষ্টা করেছিল। তাদের সেই সর্বোচ্চ নেতা থেকে শুরু করে কংগ্রেসের বহু নেতা এবং মন্ত্রী হাওলার মাধ্যমে ঘুষ খেয়ে দেশের মান-সম্মান ডুবিয়ে দিয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমি যে কথাটা বলতে চাই, পশ্চিমবঙ্গে ১৯৭৭ সাল থেকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে, থাকবে এবং থাকার কারণ আছে। কারণ হচ্ছে, মানুষের অধিকারকে মর্যাদা, দেওয়া হয়েছে। বাজেট বক্তৃতায় পরিষ্কারভাবে বলা হয়েছে, রাজ্যসরকারের উন্নয়নের পরিকল্পনা তার ১০০ কোটি টাকার মধ্যে ৫০ কোটি টাকা খরচ হয় গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদ এবং পৌরসভার মধ্য দিয়ে। গ্রামের মানুষকে যুক্ত করে বিভিন্ন এলাকায় উন্নয়নের পরিকল্পনা রচনা করা হচ্ছে। শুধু উন্নয়নের জন্য খরচ করা হচ্ছে তাই নয়। আজকে গ্রামপঞ্চায়েতের সহযোগিতায় দেখা যাচ্ছে যে এখানে আমরা স্বল্প সঞ্চয়ের ব্যাপারে সাফল্য অর্জন করেছি। তা ছাড়া কংগ্রেস আমলে যেসব স্বয়ংশাসিত সংস্থায় অরাজকতা ছিল সেখান থেকে অরাজকতা দূর করে কাজে গতি আনা সম্ভব হয়েছে। আজ মানুষের যে অধিকার আছে, মর্যাদা আছে সেটা তাদের বুঝিয়ে দেওয়া গিয়েছে বলেই এখানে উন্নয়নে গতি এসেছে। কৃষির ক্ষেত্রে আমাদের রাজ্যে উৎপাদন বৃদ্ধির হার সবচেয়ে বেশি। বেকারদের নিয়ে, কর্মসংস্থান নিয়ে ওরা অনেক কথা বললেন কিন্তু মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন যে কর্মসংস্থানের ব্যাপারে বার্ষিক বৃদ্ধির হার যেখানে ভারতে ২.৩৫ পারসেন্ট সেখানে আমাদের রাজ্যে সেটা হচ্ছে ২.৯০ পারসেন্ট। সাক্ষরতার হার নিয়ে ওরা প্রশ্ন তুলেছেন। আজ গ্রামে গেলে যে কেউ স্বীকার করবেন যে সাক্ষরতার মধ্যে নিয়ে নতুন দিগন্তের সূচনা হয়েছে পশ্চিম বাংলায়। ওরা বলছেন, জন্ম থেকে মৃত্যু পর্যন্ত মানুষ-এর পাশে দাঁড়াবেন এবং বিশেষ করে গর্ভবতী মায়ের পাশে দাঁড়াবেন। কিন্তু হিসাব নিলে দেখবেন যে পৃথিবীর মধ্যে গর্ভবতী মা ও শিশু

[5-00 — 5-10 p.m.]

মৃত্যুর হারে ভারতবর্ষ প্রথম হয়েছিল ১৯৮৮ সালে। কংগ্রেস সরকার স্বাধীনতার পর থেকে ৪৭/৪৮ বছর ধরে দেশকে শাসন ও শোষন করে গর্ভবতী মা ও শিশু মৃত্যুর হারে ভারতকে প্রথম করেছিলেন। এই দেশ বিদ্যাসাগর, রামমোহনের দেশ। বিদ্যাসাগর এ দেশে নারী মুক্তির আন্দোলন গড়েছিলেন অথচ সেই ভারতবর্ষেই এই কংগ্রেস সরকারের আমলে আমরা দেখেছি নয়না সাহানী মৃত্যু কান্ডের মতন ঘটনা ঘটেছে। এর পরও কংগ্রেস দলের মাননীয় সদস্যরা কি করে কথা বলেন বুঝিনা। স্যার, ওরা কংগ্রেস সরকারের নীতির কথা বলছিলেন। কেন্দ্রে এখন কংগ্রেস সরকার আছে কিনা সেটাই তো বোঝা যাচ্ছে না। কেন্দ্রে একের পর এক মন্ত্রী পদত্যাগ করছেন কিন্তু প্রধানমন্ত্রীর কোনও হেলদোল নেই, তিনি বসেই আছেন, পদত্যাগ করছেন না। আপনারা কংগ্রেস দল হিসাবে যদি এই প্রধানমন্ত্রীকে আঁকড়ে ধরে থাকেন তাহলে কিন্তু আপনাদের সমূহ বিপদ। আমাদের আশঙ্কা বিধানসভায় কংগ্রেস দলের আসন সংখ্যা শূন্য হয়ে যায় কিনা? যদি তা হয়ে যায় তাহলে কিন্তু তা সংসদীয় গণতন্ত্রের পক্ষে খুবই বিপদের কারণ হবে। পশ্চিমবাংলার মানুষ যে দায়িত্ব আমাদের কাঁধে চাপিয়ে দিয়েছিলেন তা কিন্তু আমরা যথাযথ ভাবে পালন করে চলেছি। অপর দিকে এই নরসিমা রাও যদি পদত্যাগ না করেন তাহলে কিন্তু আপনারা টিকবেন কিনা সন্দেহ আছে। আমরা এ ক্ষেত্রে দাবি করেছি যে তদারকি সরকার হোক। কারণ আমাদের আশঙ্কা যে নরসিমা রাও নির্বাচন বন্ধ করে দেবার জন্য ফাঁক-ফোঁকর খুঁজছেন। কাজেই এই সময়ের পরিপ্রেক্ষিতে মূল্যায়ন করতে হবে বাজেটকে। সৌগতবাবু নেতাজির কথা বলছিলেন ভাবতে অবাক লাগে যে ওরা এসব কথা কি করে বলেন। এটা আমার কথা নয়, Last ten years of British India-Michael Edwards বই-এ মাইকেল এডোয়ার্ড যে কথা বলেছেন সেটা আমি পড়ে দিচ্ছি। তিনি বলেছেন Gandhiji applied his weapon of non-cooperation not against British Emperor but against his own President Netaji Subhas Chandra Bose. অর্থাত গান্ধীজীর অসহযোগ আন্দোলন ব্রিটিশের বিরুদ্ধে নয়, নিজের দলের সভাপতির বিরুদ্ধে এবং সেই সভাপতি হচ্ছেন নেতাজি সুভাষচন্দ্র বসু। এটা কোন সময়? যখন পট্টভি সিতারাইমাকে পরাজিত করে নেতাজি কংগ্রেসের সভাপতি হলেন। বই-টা আপনারা পড়ে নেবেন। কংগ্রেসের নেতারা নেহেরুর কথা বলেন। নেতাজি যখন অসুস্থ তিনি তখন বললেন এটা হচ্ছে, রাজনৈতিক অসুস্থতা। স্যার, ওরা নেতাজির জন্ম শতবার্ষিকীর কথা বলছেন কিন্তু নেহেরু রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনা ইত্যাদি হওয়া সত্ত্বেও নেতাজির জন্মশতবর্ষে আমরা যখন কয়েকটি সুনির্দিষ্ট প্রস্তাব রেখেছিলাম তখন ওরা নেতাজিকে মর্যাদা দেওয়ার প্রয়োজন বোধ করেন নি। একদল সুযোগসন্ধানী দেশনেতা যাদের দেশপ্রেম নেই, মানুষের প্রতি ভালবাসা বোধ নেই। ওরা দেশটাকে মুনাফাখোর, সাম্রাজ্যবাদিদের হাতে তুলে দিতে গভীর ষড়যন্ত্রে লিপ্ত। তবে ঐ ষড়যন্ত্রকে প্রতিহত করতে বাংলার মানুষ এগিয়ে গেছেন। আজকে নতুন করে গ্যাট চুক্তির মধ্যে দিয়ে আমাদের দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব বিকিয়ে দিয়ে গভীর ষড়যন্ত্রে লিপ্ত কংগ্রেস বি.জে.পির ধারক-বাহক ঐ দল। আজকে রিজিওনাল পুঁজির সঙ্গে ন্যাশনল পুঁজির এবং ন্যাশনল পুঁজির

সঙ্গে ইন্টারন্যাশনল পুঁজি দ্বন্দ্বে সৌগতবাবু বলেছেন যে, দেশের রপ্তানি বেড়েছে। হাঁ বেড়েছে, কিন্তু সঙ্গে সঙ্গে ভারতে বিদেশি বহুজাতিক সংস্থাগুলির পণ্যের বাজার খুলে দিতে হয়েছে। এর বিরুদ্ধে বাংলার মানুষ লড়াইয়ে নেমেছে এবং আমাদের যাত্রা শুরু হয়েছে স্বনির্ভরতার মধ্যে দিয়ে। কিন্তু নরসীমা রাও সরকার আমাদের দেশের কল-কারখানাগুলিকে ধ্বংসের মুখে পাঠিয়ে দিয়ে বিদেশি বহুজাতিক সংস্থাগুলির উৎপাদিত সামগ্রী আমদানি করার ষড়যন্ত্রে লিপ্ত হয়েছেন, যার বিরুদ্ধে বাংলার মানুষ লড়াইয়ে নেমেছে। ব্রিটিশ আমলে এখানকার তাঁতশিল্পীদের হাতের আঙ্গুল কেটে দেওয়া হ'ত ইংলন্ডে তৈরি বস্ত্রসামগ্রী ভারতে বিক্রি করবার স্বার্থে। এখান থেকে কাঁচা মাল তারা নিয়ে যেতো নিজেদের দেশে এবং সেখান থেকে তৈরি বস্ত্র নিয়ে আসা হ'ত এদেশে। সেই সময় এর বিরুদ্ধে বাংলার মানুষ লড়েছেন। আজকে ঐ কংগ্রেস গ্যাট চুক্তির মধ্যে দিয়ে কল-কারখানা সমস্ত কিছু বন্ধ করে দেবার ষড়যন্ত্র করেছে। আপনারা জানেন যে, নদীয়া শান্তিপুরের সমস্ত তাঁতকলগুলি বন্ধ হয়ে গেছে। এর কারণ হ'ল, অসম প্রতিযোগিতার মধ্যে দিয়ে দেশিয় ক্ষুদ্রশিল্প আজকে টিকতে পারবে না। আজকে চিত্তরঞ্জন রেল ইঞ্জিন নির্মান কারখানা কোনও বরাদ্দ পাচ্ছে না। এইভাবে হাজার হাজার মানুষ আজকে বেকার হয়ে যাচ্ছেন। নির্বাচন এলে ওরা প্রতিশ্রুতির বন্যা বইয়ে দেন, নির্বাচন চলে গেলে ওদের দেওয়া প্রতিশ্রুতি আকাশে বাতাসে বিলিন হয়ে যায়। ওরা বলছেন যে, মুদ্রাস্ফিতী কমেছে। এক্ষেত্রে মানুষের অভিজ্ঞতা কিন্তু তা নয়। আজকে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম সাধারণ মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে এবং তারফলে মানুষ অনাহারে, অর্দ্ধাহারে থাকতে বাধ্য হচ্ছেন। এই রকম একটা রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে দাঁড়িয়ে একটি রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে সাধারণ মানুষের জন্য কাজ করে যাচ্ছে এবং সদিচ্ছার মধ্যে দিয়ে, স্বনির্ভর কর্মসূচির মধ্যে দিয়ে তারা সাধারণ মানুষের জন্য রিলিফের ব্যবস্থা করতে পেরেছেন। তারফলে আজকে রাজ্যে শতকরা ৭০ ভাগ উদ্বৃত্ত জমি ক্ষুদ্র চাষিদের হাতে রয়েছে। পাঞ্জাব হরিয়ানার ক্ষেত্রে তথ্য কিন্তু এই কথা বলে না; সেখানে মাত্র ৫০ ভাগ জমি তাদের হাতে রয়েছে। কংগ্রেস রাজত্বে এই রাজ্যে তারা ক্ষমতায় থাকা পর্যন্ত টোটাল কাল্টিভেটেড ল্যান্ডের মাত্র ৩০ ভাগ ইরিগেটেড ছিল, তাও এটা অচল পাম্পসেট এবং অচল রিভার লিফট ইরিগেশন স্কীমের কমান্ড এরিয়া ধরে নিয়ে। অর্থাৎ কংগ্রেস ১৯৪৭ থেকে ১৯৬৭ এই সময়ের মধ্যে রাজ্যের কৃষিজমির মাত্র ৩০ ভাগ ইরিগেটেড করতে পেরেছিল, কিন্তু বামফ্রন্ট সরকার তাদের ১৮ বছরের সময়কালের মধ্যে এটা ৫০ শতাংশে নিয়ে এসেছেন, যদিও এখনও তিস্তা সেচ প্রকল্পের কাজ শেষ হয়নি। তিস্তা সেচ প্রকল্পের কাজ যখন শেষ হয়ে যাবে তখন উত্তরবঙ্গ শস্যশ্যামলা হতে বাধ্য। আজকে কেন্দ্র কয়লার রয়ালটি বাবদ আমাদের প্রাপ্য ৯০০ কোটি টাকা দিচ্ছে না, কিন্তু কনসাইমেন্টের ৬১০ কোটি টাকা যাতে নেওয়া যায় তার ব্যবস্থা করেছে। এই অসহযোগিতার মধ্যে দিয়ে ১৮ বছর ধরে পশ্চিমবঙ্গে যে শাসন ব্যবস্থা চালু রয়েছে তার মধ্যে দিয়ে রাজ্যের মানুষ উৎসাহিত। আজকে ওরা বলবার চেষ্টা করেছেন যে, ইন্দিরা আবাসন প্রকল্প বা জওহর রোজগার যোজনা সবই চলছে কেন্দ্রের টাকায়। কিন্তু আমাদের মাননীয় প্রবীন মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি বলেছেন যে,

টাকা কেন্দ্রের, কি রাজ্যের সেটার বড় কথা নয়, টাকাটা জনগণের টাকা, জনগণের রক্তে বোনা ফসলের টাকা, টাকাটা শ্রমিকদের রক্ত ঝরানো টাকা। ঐ টাকা জনগণের টাকা।

[5-10—5-20 p.m.]

কংগ্রেস শাসিত রাজ্যের টাকা যেখানে হাওলায় চলে যায় সেখানে পশ্চিমবাংলায় পঞ্চায়েতের মাধ্যমে পরিকল্পনা রূপায়ণে কাজ হয়। আজকে পশ্চিমবাংলায় দশম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু আছে। আমাদের দাবি স্নাতক স্তর পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করা হোক। আমরা অভিজ্ঞতায় দেখেছি যে সমস্ত বিদ্যালয় থেকে শুরু করে বিশ্ববিদ্যালয় পর্যন্ত বাড়ি তৈরির কাজে শ্রমিকরা প্রতিটি ইঁট বহন করে এবং তৈরি করে। সেই বিশ্ববিদ্যালয়ে শ্রমিক কর্মচারীর ছেলে-মেয়েরা পড়ার অধিকার পাবে না কেন? স্বাধীনতার ৪৮ বছরের পরেও স্নাতক স্তর পর্যন্ত পড়াশোনা অবৈতনিক করা না। আমাদের দাবি শিক্ষাকে যুগ্ম তালিকার মধ্যে না রেখে পুরোপুরি কেন্দ্রীয় সরকারের দায়িত্ব নেওয়া উচিত। পঞ্চায়েতে যেমন মহিলাদের আসন সংরক্ষিত আছে সেই রকম লোকসভা এবং বিধানসভাতেও করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথাটা সমস্ত নারীজাতিকে জানিয়ে দিতে চাই যে আমাদের এক্তিয়ারভুক্ত পঞ্চায়েতে আমরা ৩০ ভাগ আসন মহিলাদের জন্য সংরক্ষিত করেছি সেই ভাবে লোকসভা এবং বিধানসভার নির্বাচন আসন্ন, ঐ নির্বাচনে মহিলাদের জন্য ৩০ ভাগ আসন সংরক্ষিত করতে হবে। এই আসন করার এক্তিয়ার আমাদের নেই, কেন্দ্রর কংগ্রেস সরকারকে করতে হবে। আমাদের এই বিদ্যাসাগরের বাংলায় নারী জাতি স্বাধীনতার মুক্তি আন্দোলনে অংশগ্রহণ করেছিল। এই মহিলাদের জন্য কেন লোকসভা এবং বিধানসভা আসনে শতকরা ৩০ ভাগ আসন সংরক্ষিত হবে না?

**(এই সময় লালবাতি জ্বলে ওঠে)**

স্যার, আমি আর একটা কথা বলব। স্যার, কংগ্রেস দলের মধ্যে জেলায় জেলায় যে ভাবে মারামারি সংগঠিত হচ্ছে তাতে আমরা অত্যন্ত উদ্বিগ্ন। যে ভাবে তারা মারামারি করছে তাতে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হতে পারে।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত রবিবার মাননীয় অর্থমন্ত্রী বারাসাতে একটি সভায় ডিকেন্স থেকে একটা উদ্ধৃতি দিয়েছেন, এ টেল অব টু সিটিজ। ভাল লাগলো। সাধারণ মানুষের, দরিদ্র মানুষের চোখের জল মুছিয়ে দিতে হবে। সেই দিন তিনি তাঁর বক্তৃতার মাঝখানে বলেছিলেন যে এই রাজ্যে গ্যাট যুক্তির কোনও শর্ত রূপায়িত করা হবে না। তারপর তাঁর ক্যাবিনেট কলিগ, সহকর্মী, প্রবীন স্বাস্থ্যমন্ত্রী উঠে তাঁর বক্তব্য রাখেন। তিনি দ্ব্যর্থহীন ভাষায় বলেন যে অন্য রাজ্য বিশ্বব্যাঙ্কের সাহায্য নেবে আর আমরা চুপচাপ বসে থাকব এটা হতে পারে না। আমি এটা এখানে এই জন্য বললাম যে, মাননীয়

অর্থমন্ত্রীর ক্যাবিনেট কলিগ তাঁর ফিসক্যাল পলিশির, তাঁর অর্থনীতির বিরোধিতা করছেন। শুধু আমরা নয়, উনিও করেছেন। ঠিকই বলেছেন। ভারতবর্ষে কতকগুলি এমন প্রিভেনটিভ ডিজিজ আছে, অসুখ আছে যাতে সাধারণ মানুষ কষ্ট পাচ্ছে শুধু নয় মারা যাচ্ছে। যেমন টি.বি. রোগ, প্রায় ২ মিলিয়ন মানুষ প্রতি বছর আক্রান্ত হচ্ছে এবং প্রতি সপ্তাহে ১০ হাজার লোক মারা যাচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অর্থমন্ত্রীর চিন্তাধারা বা তাঁর বক্তব্যের বিরোধিতা করে খুব সঠিক কাজ করেছেন। এই যে বাজেট, এই বাজেটতো শুধু আমরা আলোচনা করি পাশ করার জন্য নয়। পরবর্তীকালে সেই বাজেটারি অ্যালোকেশনস্ কি ভাবে খরচ হয়, কি তার পরিণতি হয়, সেটিও আলোচ্য বিষয়। এখানে তিনি আর একটি কথা বলেছেন, সেটি হচ্ছে যে, বিকেন্দ্রীকরণ বলে চিৎকার করে লাভ নেই। স্বাস্থ্য দপ্তরের কাজের ক্ষেত্রেই দেখা গেছে, পূর্ত দপ্তরের অসহযোগিতার জন্য স্বাস্থ্য বিধি অনেক জায়গায় ভেঙে পড়েছে। রাজ্যের পূর্ত দপ্তরকেও এক হাত নিয়ে প্রশান্তবাবু বলেন যে, ১৯৯০ সালে গার্ডেনরিচে একশো শয্যা বিশিষ্ট একটি হাসপাতালে তৈরির জন্য ওদের প্রয়োজনীয় টাকা দিয়ে দিয়েছি। আমি তো আর বিল্ডিং বানাই না। প্রশান্তবাবুকে আবার ধন্যবাদ যে, তিনি বাস্তব সত্য কথাটা এতদিন বাদে প্রকাশ্য জনসভায় স্বীকার করলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে কথা আগে বলছিলাম, বিধানসভায় বিভিন্ন ভাবে সংখ্যাতত্ত্বের আলোচনা হয়েছে। আমি তার মধ্যে যাব না। এই পূর্ত দপ্তর সম্বন্ধেই ধরুন। আপনার নিশ্চয়ই স্মরণে আছে যে, চার বছর আগে আমি একটি ঘটনার কথা এখানে উল্লেখ করেছিলাম যে, স্বর্গীয় মৃণাল কান্তি বসুর মূর্তি করার জন্য টাকা দেওয়া হয়েছে। কিছুটা কাজ হয়ে বন্ধ হয়ে রয়েছে প্রায় পনের বছর ধরে। তখন মাননীয় স্পিকার সাহেব একটি কমিটি তৈরি করেন, যার চেয়ারম্যান ছিলেন তিনি এবং আমি ছিলাম সেক্রেটারি। তিন বছর চেষ্টা করার পর সেই মূর্তিটি বসলো। তাহলে বলুন, বাজেটারি অ্যালোকেশন কিসের জন্য চেয়েছেন? কাজ করতে পারেন না। যে টুকুও বরাদ্দ হয় আপনাদের খেয়াল খুশিমতো তার ইউটিলাইজেশনও করতে পারেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যাপারে খোঁজ খবর নিতে গিয়ে জানতে পেরেছিলাম। আমি কিন্তু স্বর্গীয় মতীশ রায়কে বারবার বলেছিলাম, আপনি খোঁজ নিন, আপনার দপ্তরে এই রকম কেলেঙ্কারি আরও আছে কিনা? বর্তমান পূর্তমন্ত্রী কাজের লোক, সৎ লোক। তাঁকেও বলেছি। পূর্ত দপ্তরের অফিসাররা বলছেন, ভাল করে খোঁজ নিন, এই সমস্ত কেলেঙ্কারি আছে কিনা? আপনি শুনলে অবাক হবেন, দি প্রিমিয়ার অব বেঙ্গল, ফজলুল হক, যিনি একজন ঐতিহাসিক ব্যক্তিত্ব। আমি স্বর্গীয় সোমনাথ লাহিড়ির কাছে শুনেছি, শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরির কাছে শুনেছি যে, এই ব্যক্তিটিই ভারতবর্ষে প্রথম কৃষকদের কথা শুধু ভেবেছিলেন বা বলেছিলেন তা নয়, প্রথম বেঙ্গলে তিনি সেটিকে কার্যে পরিণত করেছিলেন, মর্যাদা দিয়েছিলেন। বেঙ্গল টেনান্সি অ্যাক্ট আর ঋণ সালিশি আইন দিয়ে বাংলাদেশের কৃষককে তিনি রক্ষা করেছিলেন। এই ব্যক্তিটি শুধু কৃষকদের উন্নয়নে এক নম্বর ব্যক্তি ছিলেন তা নয়, ডেট্ সেটেলমেন্ট অ্যাক্টকে তিনি কার্যে পরিণত করেছিলেন। ফজলুল হক ছিলেন শের-ই বেঙ্গল। তিনি সাধারণ কৃষকদের উন্নয়নের জন্য যে চিন্তাধারা তার ছিলেন প্রথম পথিকৃত এবং তাকে কার্যকর করেছিলেন। আজকে হেল্‌থ ডিপার্টমেন্ট

তাদের নিজেদের দোষেই ম্যালেরিয়া নিয়ে হিমসীম খেল। এখানেই এই জনাব ফজলুল হক পোস্ট অফিস, প্রাইমারি স্কুল সমস্ত জায়গায় কুইনাইন ডিস্ট্রিবিউশন করার ক্ষমতা দিয়েছিলেন। তিনি বলে দিয়েছিলেন যে, সাধারন মানুষ আসলে এবং তারা চাইলে বা প্রয়োজন হলে তোমরা কুইনাইন দিয়ে দেবে। সেই ফজলুল হকের মূর্তি, আপনারা শুনলে আশ্চর্য হয়ে যাবেন, ক্যাবিনেটের ইউন্যানিমাস ডিসিসন যে তাঁর একটি পূর্নাবয়ব মূর্তি স্থাপন করা হবে এই কলকাতাতে।

[5-20—5-30 p.m.]

জানিনা কি ঘটনা ঘটেছিল যে ১ লক্ষ টাকায় আজকের থেকে এক যুগ আগে যে মূর্তিটি বসানোর কথা ছিল, তা হল না। আপনাদেরই সরকার তার টাকা বরাদ্দ করেছিলেন, তারমধ্যে ৯০ হাজার টাকা পেমেন্টও হয়ে গেছে। যে শিল্পী করেছিলেন তিনি ও মারা গেছে, কিন্তু কিছুই হল না। এতো অত্যন্ত লজ্জার বিষয় বটেই কিন্তু জনাব এ.কে. ফজলুল হকের মূর্তি বসানো নিয়ে এই ধরনের ঘটনা শুধু লজ্জার নয়, মহাপাপের বিষয়। সংসদীয় মন্ত্রী এখানে আছেন, অর্থমন্ত্রী নেই, কিন্তু এই যে পাপ এবং অপরাধ এর জবাব ওদের দিতেই হবে। আপনারা এইভাবে মূর্তি না করতে পারতেন, কিন্তু এইভাবে অর্দ্ধেক কাজ করে তার ব্যক্তিত্বটাকে লুণ্ঠিত করলেন, এ লজ্জা রাখবার জায়গা নেই, এই লজ্জিত করার অধিকার আপনাদের নেই। আজকে মাননীয় মানব বাবু নেই, তাঁর একটি কথায় আমার মনে খুব কষ্ট হল। উনি বললেন আলুর দাম তো বাড়বেই। আমি মানব বাবুকে বলব, তিনি তার বুকে হাত দিয়ে বলুন তো এই কথাটা যে তিনি বললেন সেটা কি তার মনের থেকে বললেন, নাকি মুখের কথা বলতে হয় তাই বললেন। সাধারন মানুষ জানে না আজকে আলুর দাম কেন বাড়ল? আপনিও জানেন, জেনেশুনে এতোবড় অসত্য কথা বললেন। জিনিসপত্রের দাম বাড়লে কৃষকরা দাম বেশি পাবে একথা সত্য নয়। কৃষকরা দাম কখনোই বেশি নেয় নি, মাঝখানে মিডিলম্যান এবং কোল্ড স্টোরেজ মালিকরা থেকে টাকা খাচ্ছে। কোনও কৃষক আলুর ন্যায্য দাম পায় নি। সেখানে কৃষির ফসল ফলাতে যে খরচ হয় তার টাকাও ফেরৎ পায় নি। আপনারা তো গ্রামে যান না, দয়া করে গ্রামে যান, গিয়ে দেখে আসুন গ্রামের কি অবস্থা। মাননীয় অর্থমন্ত্রী ডিফেন্সের উদ্ধৃতি যে কথা বলতে শুরু করেছিলেন তাতে আমি আশা করেছিলাম যে, এবারকার বাজেটে অন্য কিছু জিনিস আমরা পাব। আসলে উনি তো ব্যাকরণও মানেন না, মার্কিনী শিক্ষায় শিক্ষিত, মার্কসিজিম দীক্ষায় দীক্ষিত। যারফলে একেবারে জগা খিচুরি হয়ে গেছে। এই প্রসঙ্গে সুকুমার রায়ের একটি কবিতার লাইন মনে পড়ছে "হাঁস ছিল হাঁসারু হয়ে গেল সজারু, ব্যাকরণ মানিনা। এইকথা বলে বাজেট বরাদ্দের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে ভোট অন অ্যাকাউন্টে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করে বক্তব্য রাখছি। প্রথমত অর্থমন্ত্রী তার বাজেট ভাষনে বিকল্প অর্থনীতি এবং বিকল্প শিল্পনীতির কথা বলেছেন। উনি যে কেন্দ্রের থেকে বিকল্প শিল্পনীতি এবং অর্থনীতির কথা বললেন, সেই প্রসঙ্গে

আমার জিজ্ঞাসা কার্যক্ষেত্রের কি তিনি সত্যিসত্যি এই বিকল্প অর্থনীতি এবং শিল্পনীতি অনুসরণ করতে পেরেছেন, নাকি কেন্দ্রের অনুশ্রিত শিল্পনীতি, অর্থনীতিকেই অনুসরন করে চলেছেন। যেভাবে আই এম এফের থেকে এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে চলেছেন এবং বেসরকারি, রাষ্ট্রায়ত্ত পরিবহন থেকে শুরু করে সর্বত্র যেভাবে বিদেশি পুঁজি ঢোকাচ্ছেন তাতেই দাবি করি যে, সমস্ত ক্ষেত্রেই আপনারা কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি অনুসরণ করে চলেছেন। এমন কি যেটা একেবারে বুনিয়াদী শিল্প বিদ্যুৎ, সেখানে বিদেশি বহু জাতিক সংস্থা পুঁজি বিনিয়োগ করতে আসছে এবং তারজন্য আপনারা তাদের আহ্বান করছেন। এবং আজকে এর আগে ওয়েবেল টেলিম্যাটিক্স যেটা রাষ্ট্রীয় সংস্থা যেটা বিক্রি করে দিলেন সিমেন্স বহুজাতিক সংস্থার কাছে; আজকে একেবারে কারেন্ট খবর হল, ডাবলিউ.বি.এস.ই.বি. তারা গোয়েঙ্কার সি.ই.এস.সি.র কাছে ডিস্ট্রিবিউশন নেটওয়ার্ক তুলে দিচ্ছে। এটা প্রাইভেটাইজেশন হচ্ছে, এটা শুরু হচ্ছে রাজ্যের মুখ্যমন্ত্রীর কন্সটিটিউয়েন্সির সাতগাছিয়া [illegible] বজবজ থানার পূজালি এবং কালীপুর এই দুটোই হচ্ছে সাতগাছিয়ার কন্সটিটিউয়েন্সির মধ্যে যেটা ডাবলিউ.বি.এস.ই.বি.র ডিস্ট্রিবিউশন নেটওয়ার্ক ছিল সেটা সি.ই.এস.সি.র হাতে চলে যাবে ফ্রম ফার্স্ট মার্চ, '৯৬। আমরা শুনতে পাচ্ছি, পরবর্তী টার্গেট হচ্ছে ফলতার এক্সপোর্ট প্রসেসিং জোন। একদিকে কেন্দ্রীয় সরকারের অর্থনীতিকে শিল্পনীতিকে বেসরকারি করণের ব্যাপারে সমালোচনা করব, কার্যক্ষেত্রে সেই নীতিকে সমর্থন করব। তাহলে বিকল্প অর্থনীতি কোথায় আমি জানিনা। আসলে এটা হাস্যকর। কেন্দ্রীয় সরকার ঋণের ফাঁদে দেশের অর্থনীতিকে বিপর্যস্ত করেছে উনি বলেছেন, এটা সঠিক কথা। কিন্তু পশ্চিম বাংলাতেও সেই একই প্রক্রিয়া। পশ্চিমবাংলার মাথার উপর আজকে ২৫ হাজার কোটি টাকা ঋণের বোঝা। প্রতি বছর ২ হাজার কোটি টাকা সুদ গুণতে হয়। '৭৭ সালে যে ঋণ ছিল, আজকে ১৮ বছরে সেটা ১৪ গুণ হয়েছে। এই কথা কিন্তু মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষনের মধ্যে বলেননি। পশ্চিমবাংলার অর্থনীতিকে উনি এই জায়গায় নিয়ে গিয়েছেন। ফলে বিকল্প অর্থনীতি, স্বনির্ভর অর্থনীতি কোথায়? কার্যক্ষেত্রে আমরা সেটা বুঝতে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার বাজেট ভাষনে সরকারের সাফল্যের খতিয়ান তুলে ধরেছেন নির্বাচনকে সামনে রেখে। কিন্তু আমার প্রশ্ন এই যে শিলান্যাসের রাজনীতি নির্বাচনী প্রতিশ্রুতির ভন্ডামী এই প্রতারণা কেন্দ্রীয় সরকারও করছেন, আপনারাও করছেন, একেবারে তালে তাল মিলিয়ে। কেন্দ্রীয় সরকার যেমন সাড়ে ৪ বছরে বাজার অর্থনীতিকে গোটা দেশের স্বার্থে পদদলিত করে দেশি বিদেশি শিল্পপতির স্বার্থে মানুষের জনজীবনকে বিপর্যস্ত অবস্থায় নিয়ে গিয়েছেন। আজকে ভোটের মুখে ত্রাণ ও পুর্নবাসনের কথা বলে দারিদ্র দূরীকরণ এর কথা বলে, বেকার ভাতার কথা বলে, প্রান্তিক চাষির ভাতা, বার্দ্ধক্য ভাতার কথা বলে প্রতিদিন টি.ভি. এবং রেডিওতে প্রচার চালাচ্ছে। ফলে এই যে নির্বাচনী প্রতিশ্রুতির ভাঁওতা এই যে শিলান্যাস প্রতিযোগিতা এইটা তো কেন্দ্র রাজ্য একেবারে সমান তালে প্রতিযোগিতা চালাচ্ছে। উন্নয়নের সরকার পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, আজকে রাস্তা, জল প্রকল্প সেতু, সমস্ত শিলান্যাস করার জন্য মন্ত্রীরা চলে যাচ্ছেন, আজকে মন্ত্রীদের পাওয়া যাচ্ছে না। সাধারণ মানুষের যে সমস্ত দাবি-দাওয়াগুলি এতদিন ধরে উপেক্ষিত হয়ে

আছে সেইগুলি নিয়ে জনসাধারনের মধ্যে প্রচন্ড পুঁঞ্জিভূত বিক্ষোভ, সেইগুলির শিলান্যাস করার জন্য আজকে চেষ্টা হচ্ছে। ৫ বছর আগে শিলান্যাস হয়েছে ইছামতী নদীর উপর যে ফলক, সেই ফলক আজকে নষ্ট হয়ে গেছে, ফলে ৫ বছর পরে সেটা আবার শিলান্যাস করলেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। এই জিনিস হতে পারে না। খালি সমালোচনা, খালি শিলান্যাস করলেই হবে না, যথাসময়ে যাতে সেটা বাস্তবায়িত হয় সেটাও দেখতে হবে। পশ্চিম বাংলায় অসীমবাবু যতই নির্বাচনী স্বার্থে কথা বলুন, উন্নয়নের স্বার্থে আজকে দারুণভাবে ব্যাহত। রাস্তাঘাট, নদী, সেতু, জেটি, বাঁধ, ইত্যাদির ব্যাপারে জনসাধারনের মধ্যে যে অসন্তোষ ধূমায়িত হয়ে আছে আজকে সেটাকে রোধ করার জন্য শিলান্যাস হচ্ছে, এটাই প্রমাণ করে উন্নয়নের গতি কি রকম।

[5-30—5-40 p.m.]

যেমন ভালো ছেলে সারা বছর পড়াশোনা করে, পরীক্ষার সময় রাত জেগে পড়াশোনা তাদের করতে হয়না। তেমনি এই সরকারের সময়কালের মধ্যে যদি কাজগুলো করা যেত তাহলে নির্বাচনের মুখে এটা করতে হয়না। আজকে শিল্পায়নের জোয়ারের কথা বলা হচ্ছে। সম্প্রতি আঞ্চলিক প্রভিডেন্ট ভান্ড দপ্তরের থেকে স্ট্যান্ডিং কমিটির কাছে যে রিপোর্ট দেওয়া হয়েছে তা অত্যন্ত করুণ চিত্র। পশ্চিমবাংলায় আজ পর্যন্ত বামফ্রন্ট সরকারের জমানায় নতুন কোনও বড় শিল্প হয়নি। বরঞ্চ শ্রমিক কর্মচারী উদ্বৃত্ত হবে স্বেচ্ছা অবসর প্রকল্পর মাধ্যমে ধীরে ধীরে কর্মচারিদের বসিয়ে দেওয়া হচ্ছে। এটা একটা নজীরবিহীন চিত্র, বেদনাদায়ক চিত্র। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বার বার বলেছি শিল্পায়নের ব্যাপারে একটা শ্বেতপত্র বার করুন। কতগুলো চুক্তি সেখানে হয়েছে, কত টাকা সেখানে বিনিয়োগ হয়েছে এবং তার ফলে কত লোকের কর্মসংস্থান হচ্ছে। শিল্পায়নের অগ্রগতির চিহ্ন হচ্ছে কর্মসংস্থান। কিন্তু বেকার সমস্যার সমাধ্যান আজ পর্যন্ত আপনারা করতে পারেননি। আজকে এই হচ্ছে বাস্তব চিত্র। আজকে মূলবৃদ্ধির প্রশ্নে, কর্মসংস্থানের প্রশ্নে, অসীমবাবু দাবি করেছেন রেকর্ড হয়েছে। এই সেশনে কর্মসংস্থান দপ্তরের সংশ্লিষ্ট মন্ত্রী জানিয়েছেন পশ্চিমবাংলায় ৩১.১২.৯৫ পর্যন্ত নথিভুক্ত বেকারের সংখ্যা ৫৩,৯২,১২০ জন এবং গত পাঁচ বছরে ১৯৯১-৯৫ ডিসেম্বর পর্য্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে চাকরি পেয়েছে ৩৯ হাজার ৬৩০ জন। আর উনি বলছেন ব্যাকলগ ক্লিয়ার করছেন। এটা হচ্ছে কর্মসংস্থানের চেহারা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে নয়া অর্থনীতির ফলে যেভাবে আকাশ ছোঁয়া মূল্যবৃদ্ধি হচ্ছে তার বিরুদ্ধে তারা এক মুখে কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিক নীতি ও শিল্পনীতির সমালোচনা করছেন, আর অপর দিকে বলছেন নয়া অর্থনীতি ও শিল্পনীতির ফলে পশ্চিম বাংলার জনজীবনে উন্নয়নের যে সুযোগ এসেছে তাকে কাজে লাগাতে হবে। একদিকে বলছে জনবিরোধী, আরেক দিকে বলছেন জনস্বার্থমুখী এই সুযোগকে কাজে লাগাতে হবে। আজকে অসাধু ব্যবসায়ীরা মূল্যবৃদ্ধির সুযোগ নিচ্ছে, আজকে আলুর অবস্থা কি, আজকে পশ্চিমবাংলায় একটা ভয়াবহ অবস্থা চলছে। আজকে পশ্চিমবাংলায় কোনও খাদ্যনীতি নেই। আগে একটা লেভি ব্যবস্থা ছিল, সেটাকে তুলে দেওয়া হয়েছে। চালকল মালিকদের

কাছ থেকে লেভি সংগ্রহ করে রাজ্যের একটা সংগ্রহ হত রেশন ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য। কিন্তু এখন সবটাই কেন্দ্রের উপর নির্ভর করতে হয় রেশন ব্যবস্থায়। রাজ্যসরকার বলছে আমরা খাদ্য উৎপাদনে রেকর্ড করছি, কিন্তু এর নীট রেজাল্টটা কি? কংগ্রেস আমলে মিল মালিক এবং জোতদারদের উপর চাপ হত কিন্তু সেটা লেভি ব্যবস্থ্য প্রয়োগের মধ্যে দিয়ে। কিন্তু দুর্নীতিমুক্ত লেভি ব্যবস্থা যদি চালু করতে পারত তাহলে জোতদার, মিল মালিকদের উপর লেভি ব্যবস্থা চালু করে রাজ্যের নিজস্ব মজুত খাদ্যভান্ডার করা যেত। কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করতে হত না। যার ফলে পশ্চিমবঙ্গে রেশন ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে। কেন্দ্র বলছে তোমাদের রেকর্ড পরিমাণ খাদ্যশস্য আছে, তোমরা কেন নিজস্ব মজুত খাদ্যভান্ডার করছ না? আপনারা দাবি করেছেন ভূমি সংস্কারের ক্ষেত্রে সাফল্য এসেছে। কিন্তু আমি কারেন্ট ফিগার দিচ্ছি মোট ১২ লক্ষ ৮০ হাজার একর বেনামী জমি উদ্ধার করা হয়েছে। ১০ লক্ষ একর জমি ১৯৬৭-৬৯ সালে ২২ মাসের মধ্যে উদ্ধার হয়েছিল যুক্তফ্রন্টের আমলে। তাহলে বামফ্রন্টের ১৯ বছরের রাজত্বে ২ লক্ষ ৮০ হাজার একর জমি উদ্ধার করা হয়েছে। এটা কি অ্যাপ্রিশিয়েবল পারফরমেন্স? আজকে বলা হচ্ছে ভূমিসংস্কার হয়েছে, কৃষির অগ্রগতি হয়েছে, পশ্চিমবঙ্গে গ্রামীণ মানুষের ক্রয়-ক্ষমতা বেড়েছে ইত্যাদি, এগুলো ফেব্রিকেটেড, কস্টকল্পিত। অ্যাফেকটিভ ডিমান্ড বেড়েছে, ফলে শিল্পের বাজার সৃষ্টি হয়েছে, ফলে শিল্পায়ন হয়েছে। এগুলো কস্টকল্পিত। অসীমবাবু জানেন না ১৯৮১ সালে ভূমিহীন প্রান্তিক চাষির সংখ্যা ছিল ৩৮ লক্ষ। ৫০ লক্ষের উপর প্রান্তিক চাষি যারা, তাদের যে জমি সেই জমি ভায়াবেল হচ্ছে না ছোট জোত বলে। ফলে পাট্টা যে জমি সেটা তারা ধরে রাখতে পারছে না। ক্রমাগত এই জমি হাতছাড়া হয়ে যাচ্ছে। ফলে ক্রয় ক্ষমতা বাড়ার বদলে কমে যাচ্ছে। আপনি যেটা বলেছেন সেটা নির্বাচনী চমক ছাড়া আর কিছু না। এই বলে এই বাজেটকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমরা জানি ভারতবর্ষের উন্নয়নের ক্ষেত্রে সমস্ত নীতি কেন্দ্রের। সুতরাং কেন্দ্রের যে অর্থনীতি, সামগ্রিক ভাবে তার উপর নির্ভর করে রাজ্যকে এই অবস্থার মধ্যে চলতে হচ্ছে। এই সীমিত অবস্থার মধ্যে থেকে আমি আপনার মাধ্যমে কেন্দ্রের যে নয়া অর্থনীতির ফলে জাতীয় স্তরে কি অবস্থা দাঁড়াচ্ছে পশ্চিমবঙ্গের, আমাদের সীমিত ক্ষমতার মধ্যে কি পরিস্থিতি দাঁড়াচ্ছে তার সামান্য পরিসংখ্যান দিতে চাই। জাতীয় স্তরে উৎপাদনের ক্ষেত্রে বার্ষিক বৃদ্ধির হার ১৯৯০-৯১ তে ছিল ৬.৭ পারসেন্ট, সেখানে ১৯৯৪-৯৫ তে সেটা কমে দাঁড়ায় ৪.৩ পারসেন্ট। জাতীয় স্তরে খাদ্যশস্য উৎপাদন ৬.৪ পারসেন্ট থেকে কমে ২.১ পারসেন্টে দাঁড়িয়েছে। শিল্পের ক্ষেত্রে জাতীয় স্তরে ৮.২ পারসেন্ট থেকে কমে ৪.৩ পারসেন্টে দাঁড়িয়েছে। এর নিট ফল হ'ল এই রাজ্যে ৫০ লক্ষ বেকার সৃষ্টি হয়েছে। এর জন্য সম্পূর্ণ ভাবে দায়ী কেন্দ্রীয় সরকারের নীতি অর্থনীতি, শিল্পনীতি, সমস্ত কিছুই। মূল্য সূচির হার ১৯৮৬-৯০ সালে ৭.৪ শতাংশ থেকে ১৯৯১-৯৫ সালে বেড়ে হয়েছে ১০.৪ শতাংশ। এই যে পরিস্থিতি, এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমাদের

রাজ্যের কথা ভাবতে হবে। এর সাথে সাথে দেখাতে চাই বিদেশি ঋণের বিষময় ফল। ১৯৯৪-৯৫ সালে আমরা মোট ১০,৪১৪ কোটি টাকা বিদেশ থেকে ঋণ নিয়েছি। শুধুমাত্র ঋণ পরিশোধের জন্য ৯,৯৮৭ কোটি টাকা চলে গেল। বাকি রইল ৪২৭ কোটি টাকা আমাদের ব্যবহার করার জন্য। সুতরাং, এই যে ঋণের বোঝা চাপিয়ে আমাদের উপর চাপ সৃষ্টি করা হয়েছে, তার পরিপ্রেক্ষিতে আমাদের এখানে বিকল্প ব্যবস্থার কথা বলা হয়েছে আমাদের এই দেশের নিজস্ব যে সম্পদ আছে, তার উপর নির্ভর করে। এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে যে বিকল্প ব্যবস্থার কথা বলা হয়েছে, তা আমাদের জাতীয় সম্পদ আহরণ, সংগ্রহ এবং তার সদ্ব্যবহার করার মধ্যে দিয়ে চিন্তা করতে হবে। একটা কথা আমি বলতে পারি, এই যে ঋণ নিচ্ছি, এর কি কোনও প্রয়োজন ছিল? আমি জানি না? ৩০।৩৫ হাজার কোটি টাকা ব্যাঙ্ক ডেট, তা ব্যাড ডেট করা হয়েছে। হাওলা ইত্যাদিতে টাকা চলে যাচ্ছে, সেইগুলো বাদ দিলেও আয়কর যে ফাঁকি দিচ্ছে ৩০।৩৫ হাজার কোটি টাকা, সেইগুলো সংগ্রহ করার মধ্যে দিয়ে আমরা বিকল্প ব্যবস্থা করতে পারতাম। সেইগুলো না করে পুঁজিবাদী অর্থনীতির দিক থেকে, ধনিক শ্রেণীর স্বার্থে এই ব্যবস্থা পরিচালিত করছে বলেই কিছু হচ্ছে না। আমাদের প্রাপ্য কেন্দ্র দিচ্ছেন না। আমরা যদি রাস্তাঘাটের দিকে তাকাই, তাহলে দেখতে পাব, ন্যাশনল হাইওয়ের জন্য টাকা সম্পূর্ন ভাবে কেন্দ্রীয় সরকারের দেওয়ার কথা। গত বছরের ২৭.১৫ কোটি টাকা তারা দেয় নি এবং এই বছরের ৪৬.৫০ কোটি টাকা দেয় নি। অর্থাৎ, মোট প্রায় ৮০ কোটি টাকার মতো কেন্দ্রীয় সরকার দিচ্ছে না। ফলে, আমাদের রাজ্যে রাস্তাঘাট উন্নয়ন আমরা করতে পারছি না। হাঁ, আমাদের ত্রুটি আছে, কিন্তু এইগুলোও তো আছে? কেন্দ্রীয় সরকার তার দায়-দায়িত্বগুলো যদি পালন না করে, তাহলে আমাদের এই রাজ্যের অর্থ সংগ্রহের সীমিত ক্ষমতার মধ্যে থেকে কাজ করা অসুবিধা সত্ত্বেও আমরা করছি। এবারে আমাদের রাজ্যের পরিসংখ্যানের কথায় আসছি। ভূমি সংস্কারের কথা বাদ দিলাম, কৃষিক্ষেত্রের দিকে দেখি। গত ১৮ বছরে সেচভুক্ত জমি ছিল ৩০ শতাংশ, বর্তমানে ৫০ শতাংশ। আশা করা যাচ্ছে বর্তমান বাজেটের মধ্যে দিয়ে ৭০ শতাংশ করা যেতে পারে। খাদ্যশস্যের বার্ষিক উৎপাদন সমস্ত রাজ্যের চেয়ে এই রাজ্যে বেশি, আমাদের রাজ্যে ৫.৫০ শতাংশ জাতীয় গড় ৩.২ শতাংশ। কৃষিক্ষেত্রে আমাদের ৮ শতাংশ। সুতরাং, এই ক্ষেত্রেও যদি আমরা দেখি, তাহলে আমরা দেখতে পাব যে, আমাদের জনমুখী যে চেষ্টা, তার আন্তরিকতার ফলে আমাদের সীমিত ক্ষমতার মধ্যেও আমরা কিছু কিছু কাজ করতে পারছি আমাদের রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে। আমাদের স্বাক্ষরতার প্রশ্নে যে ব্যাপক কাজ চলছে তাতে কোথাও কোনও ত্রুটি-বিচ্যুতি থাকলেও থাকতে পারে কিন্তু সার্বিক ভাবে স্বাক্ষরতার হিসাব দেখলে দেখা যাবে ১৯৮১ সালে ৪৮.৬০ ছিল সেখানে ১৯৯১ সালে ৫৭.৭০ পারসেন্ট হচ্ছে। বর্তমানে সেটা ৭০.২০ পারসেন্ট হয়েছে। আমরা ১০০ পারসেন্ট করতে পারিনি। কিন্তু আমাদের অগ্রগতি নিশ্চয় প্রশংসার দাবি রাখে এবং আমি জানি না এই বাজেটের বিরোধিতার মধ্যে দিয়ে আমাদের রাজ্যের উন্নয়নের চেষ্টাকে তাঁরা বিরোধিতা করছেন কিনা? আজকে এই যে পরিস্থিতি এই পরিস্থিতির ফলে এবং কেন্দ্রের বঞ্চনাকে আমরা যদি দেখি ৩.২০ প্যারায় তাহলে দেখব সেখানে ৪০০

কোটি টাকা বঞ্চনা করা হয়েছে, তার উল্লেখ ঐ প্যারাতে আছে। তাসত্ত্বেও এই করে এই বাজেটে ৪৩ শতাংশ বেশি পরিকল্পনা খাতে রাখতে পেরেছি। সুতরাং আমার মনে হয়, বর্তমান পরিস্থিতির কথা বিবেচনা করে এবং আমাদের জাতীয় যে অর্থনীতি তার কথা বিবেচনা করে আজকে পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের মধ্যে দিয়ে, বিকল্প শিল্প নীতির মধ্যে দিয়ে আমরা মনে করি না বিদেশ থেকে আমাদের এই ঋণ করতে হবে। আমাদের কথা হ'ল, যে সম্পদ আছে তাকে আহরনের মধ্যে দিয়ে আমাদের শিল্পে উন্নয়ন সম্ভব এবং এটাই এখানে বিকল্প হিসাবে বলা হয়েছে। সুতরাং এই বিকল্প অন্য ধরনের সমাজতন্ত্র এক অর্থনীতির বিকল্প নয়, বর্তমান যে ধনতান্ত্রিক উৎপাদন ব্যবস্থা আছে তার মধ্যে থেকেই এটা ভাবতে হয়েছে। আমি আরেকটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন, কেন্দ্রীয় সরকারের আগের যে লাইসেন্স প্রথা ছিল সেটা উঠে যাবার ফলে এবং মাশুল সমীকরন অনেকটা উঠে যাবার ফলে যে সুযোগ এসেছে সেই সুযোগ-এর সদ্ব্যবহার করা যেতে পারে। কেন্দ্রীয় সরকার এতদিন লাইসেন্স প্রথার মধ্যে দিয়ে, মাশুল সমীকরনের মধ্যে দিয়ে আমাদের উন্নয়নের গতিতে বাধা সৃষ্টি করতো। কিন্তু এটা অপসারিত হয়েছে। সুতরাং এই সুযোগ আমাদের নিতে হবে। এবং এটা নেবার জন্য আমাদের বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। সেটা আমাদের মনে রাখতে হবে। সুতরাং আজকে গ্রামাঞ্চলে যে পরিস্থিতি দেখা দিয়েছে, সেখানে এফেকটিভ ডিমান্ড বাড়ছে, একথা অস্বীকার করা যাবে না। গ্রামাঞ্চলে ক্রয়ক্ষমতা বাড়ছে। যদিও সেখানে গরিব মানুষ আছে এবং তাদের সংখ্যা বাড়ছে। কিন্তু পশ্চিমবাংলায় পঞ্চায়েতের মধ্যে দিয়ে গ্রামের উন্নয়নমুখি যে চেষ্টা সেটা হচ্ছে। আপনারা জানেন, আমাদের ৫০ শতাংশ কাজ ক্ষমতা বিকেন্দ্রিকরণের মাধ্যমে, পঞ্চায়েত মাধ্যমে, পৌরসভার মাধ্যমে হয়। সুতরাং ৫০ পারসেন্ট টাকা যা বরাদ্দ করা হয় তা সাধারন মানুষের উন্নয়নের জন্য পঞ্চায়েতের মধ্যে দিয়ে তা করা হয়। সুতরাং এখানে গ্রামীন সম্পদ সৃষ্টির মধ্যে দিয়ে সেই কাজ হচ্ছে। সেই সম্পদকে সাধারন মানুষের ব্যবহারের জন্য চেষ্টা করা হচ্ছে। আমার মনে হয়, এটার বিরোধিতা করার মানে হ'ল পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে যে জনমুখি চেষ্টা তার বিরোধিতা করা তাই মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই আর্থিক বছরে চার মাসের জন্য যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব রেখেছেন, সেই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। তার আগে আমি আপনার মাধ্যমে একটি গল্প বলতে চাই। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই হাউসের কাছে এবং পশ্চিমবাংলার মানুষের কাছে কন্যা দায়গ্রস্থ। সেই কন্যাকে পাত্রস্থ করার জন্য বিভিন্ন জায়গা থেকে লোক আসছে এবং তাদের দাবি-দাওয়া পেশ করছে। এখন একজনের সাথে কথা হয়েছে, তিনি বলছেন যে আমার ছেলের সঙ্গে বিয়ে দিতে পারি যদি টি.ভি., মোটর সাইকেল, এক লক্ষ টাকা যৌতুক এবং ৫০ ভরি সোনা দিতে পারেন। কন্যা দায়গ্রস্থ পিতা তখন বলছেন ঠিক আছে বেয়াই মশাই আপনি যা বলেছেন সবই আমি দেব। কিন্তু আমার একটি কথা আছে,

আপনাকে সেটা রাখতে হবে। তখন বেয়াই মশাই বলছেন আপনি যখন সবই দিতে পারবেন তখন আপনার একটা কথা কি কথা বলুন আমি শুনব। তখন তিনি বললেন আপনি যা চেয়েছেন আমি তার কিছু দিতে পারব না। আমার শুধু একটি কথা টি.ভি., মোটর সাইকেল, এক লক্ষ টাকা যৌতুক এবং ৫০ ভরি সোনা আপনি যা চেয়েছেন, সবই আমি দেব, কিন্তু আমার একটা কথা হচ্ছে যে আমি তার কিছুই দিতে পারব না।

অর্থমন্ত্রী নির্বাচনের প্রাক-কালে পশ্চিমবাংলার মানুষকে ঠিক সেই ভাবেই এখানে বাজেট পেশ করেছেন এবং সমগ্র পরিকল্পনার ব্যয় এতো বৃদ্ধি করেছেন, বিদ্যুতের ক্ষেত্রে ৭৫৭.৮৭ কোটি টাকা, থেকে ১২১৬.২৭ কোটি টাকা, গ্রামীন উন্নয়ন খাতে ২৭৯.৬৪ থেকে ৪১৪.৪৬ কোটি টাকা, শিল্পের ক্ষেত্রে ১৯৩.৫৯ কোটি থেকে ২২১১ কোটি টাকা, সেচ এবং বন্যা নিয়ন্ত্রন খাতে ১৭০.৭০ কোটি থেকে ২৫৭ কোটি টাকা, রাস্তা এবং সড়ক পরিবহন উন্নয়ন খাতে ১৫০.৭০ কোটি থেকে ১৮২.৭০ কোটি টাকা, পানীয় জল, আবাসন এবং নগর উন্নয়ন খাতে ৩৫৪ কোটি থেকে ৪২৭ কোটি টাকা, শিক্ষা, শিল্পকলা ও সংস্কৃতি ক্ষেত্রে ১২২.৩৭ কোটি থেকে ৩৭ কোটি টাকা, স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা খাতে ৪১.৯০ কোটি থেকে ৭১.৮৯ কোটি টাকা, তফসিলি জাতি এবং উপজাতি উন্নয়ন খাতে ২৬ কোটি থেকে ২৮.৬০ কোটি টাকা। এই যে ব্যয় বরাদ্দ করেছেন সেটা নির্বাচন এসে গেছে এবং সেই নির্বাচনে মানুষকে আকর্ষণ করার জন্যই এই ব্যয় বরাদ্দে প্রস্তাব এনেছেন। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে কিছু প্রশ্ন করতে চাই যে প্রতি বছরই আপনি ঘাটতি শূন্য বাজেট পেশ করেন, তার পর দেখা যায় শেষের দিকে যে অবস্থা হয় সেই সময় আপনি কোনও ডিপার্টমেন্টকেই টাকা দিতে পারেন না, সমস্ত মন্ত্রীই আপনার বিরোধিতা করেন, তখন আপনি পিয়ারলেসের কাছে এবং পশ্চিমবঙ্গ লটারি খেলার টাকা সংগ্রহ করে ডিপার্টমেন্টকে দেন। প্ল্যান বাজেটের কোনও টাকার কোনও অ্যালোকেশনই তারা পায় না। আমরা সব ডিপার্টমেন্টেই এই জিনিস দেখছি। আমরা হেল্‌থ ডিপার্টমেন্টের বিভিন্ন ক্ষেত্রে গেছি, শিক্ষার বিভিন্ন ক্ষেত্রে গেছি, সেচের বিভিন্ন প্রোজেক্‌টে গেছি, সবাই বলছে, কাজ হচ্ছেনা, টাকা নেই। যে টাকার অ্যালোকেশন হচ্ছে তা সরকারি কর্মচারিদের মাইনে দিতেই শেষ হয়ে যায়। সুতরাং মাননীয় অর্থমন্ত্রীর এই বাজেট ভাঁওতা ছাড়া আর কিছুই নয়। এটা নির্বাচনী বাজেট, মানুষকে ভাঁওতা দেয়ার বাজেট। এই বাজেট প্রস্তাবের বিরোধিতা করা ছাড়া, একে সমর্থন করা কোনও প্রকারেই সম্ভব নয়। মাননীয় অর্থমন্ত্রী, পশ্চিমবঙ্গে আপনাদের নিজস্ব কি পরিকল্পনা আছে যা দিয়ে আপনারা সম্পদ সৃষ্টি করতে পারেন? আপনাদের আয় বাড়াবার কি পরিকল্পনা আছে? কেন্দ্রীয় সরকার যদি জওহর রোজগার যোজনার টাকা, ইন্দিরা আবাসন প্রকল্পের গৃহ নির্মানের টাকা, অন্যান্য বিভিন্ন প্রকল্পের টাকা না দেয় তাহলে আপনারা আপনাদের কোনও নিজস্ব পরিকল্পনা মানুষের সামনে তুলে ধরতে পারবেন? আপনাদের নিজস্ব কোনও পরিকল্পনাই নেই। অথচ গ্রামে গ্রামে আপনাদের কর্মীরা বলে বেড়ান, কে দিচ্ছে, না জ্যোতি বসু। আর না দিতে পারলেই কেন্দ্রের দোষ। আপনাদের এম.এল.এ.-রা এখানে ৯০০ কোটি টাকা বকেয়া পড়ে আছে, অমুক খাতে অত টাকা বাকি আছে ইত্যাদি বলেন। কিসের টাকা বাকি আছে? আপনাদের যা যোজনা বরাদ্দ করা হয়

তার সম-পরিমাণ টাকা কোনও খাতেই আপনারা ম্যাচিং গ্রান্ট হিসাবে জোগাড় করতে পারেন না। ফলে কৃষি খাতের টাকা, শিক্ষা খাতের টাকা, বিদ্যুত খাতের টাকা ফেরত যায়। আপনারা খরচ করতে পারেন না। কারণ আপনারা ম্যাচিং গ্রান্ট দিতে পারেন না। আপনারা দাবি করছেন, এগ্রিকালচারে নাকি আপনারা প্রথম স্থান অধিকার করেছেন, শিক্ষায় প্রথম স্থান অধিকার করেছেন, শিল্পে প্রথম স্থান অধিকার করেছেন! একটু আগে মাননীয় সদস্য সৌমেন দাস এগ্রিকালচার নিয়ে বক্তব্য রাখলেন। তিনি আমাদের এগ্রিকালচার সাবজেক্ট কমিটির সদস্য, তিনি নিশ্চয়ই খুব ভাল করে জানেন যে, আমাদের রাজ্যে ২২১টা গভর্নমেন্ট ফার্ম আছে, সেই গভর্নমেন্ট ফার্মগুলোয় কয়েক হাজার হেক্টর জমি পড়ে আছে, কয়েক শো মানুষ বসে বসে মাইনে পাচ্ছে। অথচ কথা ছিল সেখানে উন্নতমানের বীজ উৎপন্ন করে তা রাজ্যের কৃষকদের সরবরাহ করা হবে। রাজ্যে ফসলের উৎপাদন বাড়বে। কিন্তু আমরা সেগুলোয় কি দেখছি বছরের পর বছর সেই ফার্মগুলোয় কোনও বীজ উৎপন্ন হচ্ছেনা। ১৯৯১ সালের ২রা মার্চ আমাদের বনগাঁয় একটা ব্রিজের নির্মান কাজ ওপেন হয়েছিল, কেন্দ্রের টাকা, ৩ কোটি ৭০ লক্ষ টাকা সেখানে অ্যালোকেশন হয়েছে, অথচ পাঁচ বছর হয়েগেল ব্রিজের অর্ধেক কাজও হ'লনা। কি করে হবে, প্ল্যান বাজেটের টাকা ডাইভার্ট করে নন-প্ল্যানে নিয়ে গিয়ে সরকারি কর্মচারিদের মাইনে দেওয়া হচ্ছে। সরকারি কর্মচারিদের মাইনে দেওয়া ছাড়া আর কোনও কাজ এই সরকারের নেই, তাই আমি এই বাজেটের বিরোধিতা করছি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী চার মাসের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সম্পূর্ন ভাবে সমর্থন করছি। কংগ্রেসের সমস্ত কাট্‌মোশনের বিরোধিতা করছি। আমার সময় কম তাই আমি এখানে দু'একটা বিষয়ে মাত্র বলতে চাই। আমি স্যার, মাননীয় সৌগত রায়ের বক্তৃতা খুব মন দিয়ে শুনলাম। কিন্তু কোন সোর্স থেকে যে ঐসব তথ্য তিনি এখানে হাজির করলেন তা বুঝতে পারলাম না। ওঁর তথ্যের সোর্সটা জানতে পারলে ভাল হ'ত। স্যার, হাউসে গড়-গড় করে অনেক কথাই বলা যায় কিন্তু মুশকিলটা হচ্ছে আপনার উপস্থিতিতেই উনি ঐসব তথ্য এখানে বলে গেলেন, আপনার সম্বন্ধে অন্য কোনও কথা আমি বলতে চাই না, তবে হাউসে যিনি যে তথ্যই দিননা কেন সোর্সটা যদি বলে দেন তাহলে তা বুঝে নিতে আমাদের সুবিধা হয়। মন্ত্রীরা বা সরকারি দলের বক্তারাও যেসব তথ্য এখানে হাজির করবেন তাঁদের যেমন সোর্স উল্লেখ করা উচিত তেমন বিরোধীদেরও সোর্স উল্লেখ করে তথ্য এখানে পরিবেশন করা উচিত। তথ্যের সোর্স বলে দিলে সকলের বুঝতে সুবিধা হয়। তানাহলে আমাদের বিভ্রান্ত হতে হয়, যা আজকে আমাদের হতে হচ্ছে। স্যার, দেশে দুটো অর্থনীতি নিয়ে এখন পরীক্ষা-নিরীক্ষা চলছে। একটা চ্যালেঞ্জের অর্থনীতি, কেন্দ্রীয় সরকারের নেওয়া অর্থনীতি যা দেশে একটার পর একটা স্ক্যাম এনে দিচ্ছে, গোটা দেশের অর্থনৈতিক বুনিয়াদ ধ্বসে পড়ছে। ফেডারেল ব্যবস্থায়, যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী আর একটা

বিকল্প অর্থনীতির মধ্যে দিয়ে একটা নতুন দিগন্ত আমাদের সামনে খুলে দিয়েছেন। এটাই হচ্ছে বক্তব্য। সোজা কথায় এই সংক্ষিপ্ত সময়ের মধ্যে স্টাটিসটিক্স দিয়ে বলার সময় নেই বলে দু-একটি কথা উপস্থাপিত করতে চাই। বিকল্প অর্থনীতি মানে কি? আমাদের বাজেট বক্তৃতায় তা দেওয়া আছে। বিকল্প অর্থনীতি বলতে কোনও ম্যাজিক নয়, আকাশ থেকে পড়ে যাওয়া কোনও জিনিস নয়, কিম্বা গাছ থেকে পড়া কোনও ফল নয়। আমাদের দেশে যে ন্যাচারাল সোর্স আছে, দীর্ঘ ৫০ বছর ধরে কেন্দ্রীয় সরকার যে সোর্সকে ব্যবহার করেন, আমাদের এই রাজ্যসরকার সেই ন্যাচরল রিসোর্সকে ব্যবহার করতে চান। আমাদের এই দেশ নদী-মাতৃক দেশ। এর নিচে জল, উপরে জল যা পৃথিবীর অন্য কোনও দেশে আছে কিনা জানি না। আমাদের দেশে সম্পদ ভরা, চারিদিকে খাড়া পাহাড়। এই রাজ্যসরকার তার সীমিত ক্ষমতার মধ্য দিয়ে যে সোর্সটা আছে সেই সোর্সটাকে ব্যবহার করে স্বয়ং-সম্পূর্ণ অর্থনীতি বা বিকল্প অর্থনীতির মাধ্যমে গরিব মানুষের হাতে জমি তুলে দিয়ে সেই জমিতে কি করে দুই ফসলী বা তিন ফসলী করে তোলা যায় তারজন্য চেষ্টা করছেন। ১৯৬৭ সালের পর যখন আপনাদের হাত থেকে ক্ষমতা চলে গেল, তখন ভূগর্ভস্থ জল নিয়ে একটি জমিকে দুই ফসলী কিম্বা তিন ফসলীতে রূপান্তরিত করার যে সুযোগ সেটা বামফ্রন্ট সরকারের আমলে সৃষ্টি হয়েছে। নিচের সোর্স অব ওয়াটারকে এনে উপরের ৩০ ভাগ জমিকে সেচ-সেবিত করা হয়েছে। আপনাদের সময়ে অর্থাৎ ১৯৬৭ সালের আগে স্ট্যাটিসটিক্স দেখুন, ইকনমিক রিভিউ থেকে তুলে এনেছি আপনাদের সময়ে তখন ৩ পারসেন্টেরও কম ছিল, ২.৯ পারসেন্টের মতন ছিল। আজকে সেটা ৩০ পারসেন্টে এসেছে। এটা চাট্টিখানি ব্যাপার নয়। আজকে ৩০ পারসেন্ট জমি সেচসেবিত হয়েছে এবং তারফলে দুই ফসলী জমিতে পরিনত হয়েছে। ভূমি সংস্কার নিয়ে আপনারা ব্যাঙ্গ করেন? কেন ব্যাঙ্গ করবেন? আজকে ডায়রেকশন, ডায়রেকশন অব ডেভেলপমেন্ট বিকল্প অর্থনীতি এটা ভাববেন না? হ্যাঁ, হতে পারে, হিসাবে যদি গলতি থাকে নিশ্চয়ই বলতে পারেন। এত লক্ষ একর জমি ভেসটেড হয়েছে, কত লক্ষ কৃষকের কাছে জমি গেছে এক্ষেত্রে যদি গলতি থাকে বলতে পারেন। জমিদারী প্রথা উচ্ছেদ হবার পর, কৃষকদের হাতে জমি দেবার পর ভিক্ষাবৃত্তি এখন উঠে গেছে। দেশে আজকে ভিক্ষুক খুঁজে পাওয়া যায় না। গ্রামের কোনও উৎসব বা অনুষ্ঠানে ভিখারীরা অন্ন দাও বলে ঘুরে বেড়ায় না। আজকে কংগ্রেসের ম্যাকসিমাম লোকই গ্রামের লোক। আমার এই কথা নির্দ্বিধায় বিনয়ের সঙ্গে স্বীকার করে নেওয়া উচিত। আজকে দেশে যে ন্যাচরল রিসোর্স আছে তাকে কালটিভেট করার জন্য পঞ্চায়েতের হাতে ক্ষমতা তুলে দিয়ে বিকেন্দ্রীকরণ করে দেওয়া হয়েছে। আজকে পঞ্চায়েতের হাতে এইরকম ক্ষমতা বিকেন্দ্রীকরণের ফলে মানুষ তার এলাকায় কি উন্নয়ন হবে, কোথায় জল প্রকল্প হবে সেটা তারা ঠিক করছে। পঞ্চায়েতের লোকেরা বসে এইসব প্রকল্প ঠিক করার ফলে রিসোর্স বাড়ছে। আজকে বিদেশ থেকে অর্থ আনিয়ে অভাব পূরন করা হয়। কিন্তু বিকল্প অর্থনীতির মাধ্যমে চাষি তার জমি চাষ করে আজকে দুই-তিনটে ফসল উৎপন্ন করছে এবং তার দ্বারা তাদের অভাব পূরণ করছে, দারিদ্র মোচন করছে। সুতরাং দুইয়ের মধ্যে ডিফারেন্স হচ্ছে আকাশ আর পাতাল। আমি এই কথাটাই বলতে চাই। আমি বলতে চাইছি, বিকল্প অর্থনীতি মানে ম্যাজিক নয়। যা রিসোর্স আছে তাকে কালটিভেট করে

জনগণের কাছে পৌছে দাও, জনগণের উদ্দেশ্যে ছেড়ে দাও, তাকে জমি, নিচের ভূগর্ভস্থ জল তার কাছে পৌছে দাও। সে চাষ করে ফসল উৎপন্ন করে নির্বিঘ্নে তার সংসার প্রতিপালন করুন এটাই হচ্ছে কথা। দেশে যখন গণতান্ত্রিক ব্যবস্থা ভেঙে যাচ্ছে, সেই অবস্থায় বিকল্প অর্থনীতি মাথা চাড়া দিয়ে উঠছে। সেই দিক থেকে যদি কিছু ত্রুটি থেকে থাকে সেক্ষেত্রে আপনারা সমালোচনা করুন। আজকে বিদেশি পুঁজি এসে ভারতবর্ষের সমস্ত জায়গা দখল করে নিচ্ছে। এই অবস্থায় বামফ্রন্ট সরকার তার বিকল্প অর্থনীতি শস্য ভান্ডারের মাধ্যমে, ভূমি সংস্কারের মাধ্যমে মানুষের সামনে হাজির করেছে। সমালোচনা থাকতে পারে, ত্রুটি থাকতে পারে কিন্তু জানবেন আমরা কাজ করার চেষ্টা চালিয়ে যাচ্ছি। এই যে সাক্ষরতা আন্দোলন নিয়ে আপনারা অনেক কথা বললেন, আপনারা জানবেন, এ রাজ্যে সাক্ষরতা আন্দোলনকে আমরা সাফল্যের সঙ্গে এগিয়ে নিয়ে চলেছি। তারপর আমাদের রাজ্যের পঞ্চায়েতের সাফল্যের কথা সারা ভারতবর্ষই জানে। হ্যাঁ, পঞ্চায়েত ব্যবস্থায় কিছু ত্রুটি আছে, এ ক্ষেত্রে আরও আরও করা উচিত কিন্তু তা সত্ত্বেও এ ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যা হয়েছে তার নজির সারা ভারতবর্ষের একটি রাজ্যেও দেখাতে পারবেন না। পশ্চিমবঙ্গ আজ সাক্ষরতা আন্দোলনে এক নং স্থানে রয়েছে। সেচের সম্প্রসারন ঘটিয়ে এ রাজ্য ফসল উৎপাদনে দেশের মধ্যে এক নং স্থানে রয়েছে। এ তথ্য আমার নয়, কেন্দ্রীয় সরকারেরই তথ্য। পরিশেষে পরিবার কল্যানের কথাটা বলব। এটাও বিশেষভাবে দরকার। আমাদের এখানে শিশু মৃত্যুর হার কমেছে, সাধারন মৃত্যুর হারও কমেছে। দেশের মানুষের স্বাস্থ্য ব্যবস্থা আরও উন্নত হওয়া উচিত সেটা আমিও বিশ্বাস করি এবং সেইজন্যই দেখবেন যে সেখানেও চেষ্টা হচ্ছে। আজকে আমাদের বিকল্প অর্থনীতি সাধারন মানুষকে পথ দেখাচ্ছে। এখানে কর ব্যবস্থার অনেক উন্নতি হয়েছে, অন্যান্য ইনভেস্টমেন্ট কোম্পানিগুলি যেসব বেআইনি কাজ করছিল তা স্তব্ধ করে দেওয়ার ফলে এখানে স্বল্প সঞ্চয় গ্যারেনটেড হয়েছে এবং স্বল্প সঞ্চয় বেড়েছে এবং তা দেশের অর্থনীতিকে মজবুত করতে সাহায্য করছে। কাজেই পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রিমহাশয় এই সভায় যে বাজেট প্রস্তাব এনেছেন তা সমর্থন করছি এবং কংগ্রেসের সমস্ত কাটমোশানের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের বক্তা যিনি এখন বললেন তিনি বললেন যে তিনি গল্প বলছেন। এই প্রসঙ্গে স্যার আমার ম্যাকবেথের সেই কথাটি মনে পড়ে যাচ্ছে, It is a tale, told by an idiot, signified nothing. মাননীয় অর্থমন্ত্রিমহাশয় তার ব্যয়মঞ্জুরির প্রস্তাব যেটা এখানে উপস্থিত করেছেন তার বিরুদ্ধে বলতে গিয়ে ওরা যে কি বললেন তা বোঝাই গেল না। এখানে ৪ মাসের যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব পেশ করা হয়েছে তার তিনটি অংশ। প্রথম অংশে আছে যে কেন্দ্র সাহায্য দিচ্ছে না কিন্তু তা সত্ত্বেও আমরা ব্যয় মঞ্জুরি শতকরা ৪০ ভাগ বৃদ্ধি করেছি গত বছরের চেয়ে। দ্বিতীয় অংশে আছে এই সময়ের মধ্যে আমাদের কৃতিত্বের বিষয়গুলি। যে সমস্ত ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির হার বেড়েছে এবং বন্টনের ব্যবস্থা হয়েছে সেখানে তার তুলনামূলক আলোচনা আছে। আর তৃতীয় অংশ আছে ডিসেনট্রালাইজেশন অব পাওয়ারের কথা। সেখানে বলা হয়েছে যে পঞ্চায়েত ও পৌরসভার মাধ্যমে এই ব্যবস্থাকে যাতে আরও সম্প্রসারিত করা

যায় তারজন্য ব্যবস্থা করা হয়েছে। স্যার, ওরা 'বিকল্প' কথাটি নিয়ে অনেক ব্যাঙ্গ করলেন। ওদের বলি, এ কমিউনিস্ট বিকল্প নয়। স্বাধীনতা আন্দোলনের সময় দুটি শ্লোগানের উপর ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক দল জোর দিয়েছিলেন- একটা হচ্ছে, কুইট ইন্ডিয়া এবং দ্বিতীয় হচ্ছে land to the tiller কিন্তু স্বাধীনতার পর সেই জমি কি প্রকৃত কৃষকদের হাতে গিয়েছে? লাঙল যার জমি তার- সে ব্যবস্থা কি হয়েছে? বামফ্রন্ট সরকার সেখানে সেই বিকল্প কথাটাই বলেছে। ৬ কোটি ৪৫ লক্ষ একর জমি যা ১৯৫৫ সালের পর মহলানবিশ কমিশন অনেক ছাড় দিয়ে বিলি করতে বলেছিলেন সেই জমি যদি বিলি হত ক্ষেতমজুর এবং গরিব চাষিদের মধ্যে তাহলে ৩৬ কোটি মানুষের পকেটে পয়সা যেত।

[6-10—6-20 p.m.]

আজকে লক্ষ লক্ষ কলকারখানা রুগ্ন হচ্ছে, বন্ধ হয়ে যাচ্ছে, লক্ষ লক্ষ লোক বেকার হচ্ছেন, জিনিসপত্রের মূল্যবৃদ্ধি হচ্ছে, দেশে সমস্তরকম উন্নয়ন স্তব্ধ হয়ে যাচ্ছে এবং তারসঙ্গে হাওলা, শেয়ার, চিনি ইত্যাদি বিভিন্ন কেলেঙ্কারির মধ্যে দিয়ে দেশটাকে তারা বন্দক দিচ্ছেন সাম্রাজ্যবাদিদের হাতে আই.এম.এফ., ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে। আজকে আমাদের বৈদেশিক ঋণের পরিমাণ ২৩.৫ লক্ষ কোটি টাকা এবং অভ্যন্তরিন ঋণের পরিমাণ ৪.৫ লক্ষ কোটি টাকা। আমি বলতে চাই, আমাদের দেশের ৬ কোটি ৪৫ লক্ষ একর কৃষি জমির কত অংশ ভারত সরকার অন্যান্য রাজ্যে কৃষকদের হাতে তুলে দিতে পেরেছেন? কিন্তু বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু জমি উদ্ধার করতে পেরেছেন সেটা ২২.৫ লক্ষ পরিবারকে বিলি করেছেন। ১৯৬৭ এবং ১৯৬৯ সালের দুই যুক্তফ্রন্ট সরকারের আমলে যে উদ্বৃত্ত জমি দখল করা হয়েছিল সেই জমি ১৯৭২ থেকে ১৯৭৭ সালের কংগ্রেস আমলে কংগ্রেসি গুন্ডা বাহিনীর সাহায্যে জোতদার জমিদাররা আবার সেটা কেড়ে নিয়ে গেলো। সত্য বাপুলি, জয়নাল সাহেবরা সেই উদ্বৃত্ত জমি চুরি করে রেখে দিয়েছেন। তারপর বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার করে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল করে, খাল কেটে সেচের ব্যবস্থা করে এবং কৃষকদের মিনিকিট দিয়ে আজকে কৃষির উৎপাদন বাড়িয়েছেন। লজ্জা করে না আপনাদের? ভারত সরকার বলছেন কৃষিতে রেকর্ড উৎপাদন হয়েছে। চীনের চেয়ে আবাদযোগ্য জমির পরিমাণ বেশি আমাদের। আর স্বাধীনতার পূর্বে চীন ছিল একটা পশ্চাদপদ দেশ। কিন্তু ১৯৪৯ সালে স্বাধীনতা পেয়ে সেই চীন আজকে ৫৭ কোটি মেট্রিক টন ফসল ফলাচ্ছে, অথচ তাদের থেকে আমাদের চাষের জমি বেশি থাকা সত্ত্বেও আমরা ফলাচ্ছি মাত্র ১৯ কোটি মেট্রিক টন। লজ্জা করে না আপনাদের? এই অবস্থায় আমাদের রাজ্যে কিন্তু কৃষি উৎপাদন বেড়েছে, যদিও আমাদের ভূমি সংস্কারটা কমিউনিস্ট ভূমি সংস্কার নয়। স্বাধীনতা লাভের সময় এক্ষেত্রে কংগ্রেস মানুষকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, বামফ্রন্ট সরকার তাকেই বিকল্প হিসাবে নিয়ে এটা করতে পেরেছেন। প্রতিশ্রুতিটা যদি পালিত হ'ত তাহলে ভারতবর্ষের অবস্থা আজকে এরকম হ'ত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে দেখিয়ে দিচ্ছি যে, কেন্দ্রীয় সরকার সমস্ত দিক থেকে কিভাবে ব্যর্থ হয়েছেন। ১৯৯০-৯১ সালে তারা বিদেশি ঋণ গ্রহণ করেছিলেন ১.৬৩ লক্ষ কোটি টাকা,

কিন্তু সেটা ১৯৯৬ সালে এসে দাঁড়িয়েছে ৩.৫ লক্ষ কোটি টাকায়। ১৯৯৪-৯৫ সালে তারা ঋণ গ্রহণ করেছিলেন ১০,৪১৪ কোটি টাকা, কিন্তু সেই ঋণ শুধতে খরচ হয়েছে ৯,৯৮৭ কোটি টাকা। তার মানে হ'ল, মেক্সিকো দেশটা যেরকম ডেট ট্র্যাপের মধ্যে পড়েছিল, আমাদের দেশটাও সেরকম একটা ডেট ট্র্যাপে পড়েছে। ১০,৪১৪ কোটি টাকা ঋণ গ্রহণ করা হ'ল, কিন্তু সেটা শোধ করতে খরচ হ'ল ৯,৯৮৭ কোটি টাকা। কিসের জন্য লোন ওটা? তারফলে আমাদের দেশে উৎপাদনশিলতার বার্ষিক হার কত দাঁড়িয়েছে? যেখানে ১৯৮৭ থেকে ১৯৯১ সাল পর্যন্ত সময়কালে উৎপাদনশিলতার বার্ষিক হার ছিল ৬.৭ শতাং শ, সেখানে ১৯৯১ থেকে ১৯৯৫ সাল পর্যন্ত সময়কালে সেটা নেমে ৪.৩ শতাংশ হয়েছে। এটা কি উন্নতির লক্ষ্যণ? খাদ্যশস্য উৎপাদনের গড় বার্ষিক হার আমরা দেখেছি ১৯৮৭ থেকে ১৯৯১ সাল সময়কালে ছিল যেখানে ৬.৪ শতাংশ, সেটা ১৯৯১ থেকে ১৯৯৫ সময়কালে নেমে দাঁড়িয়েছে ২.১ শতাংশ। উন্নতি করছেন নাকি দেশটাকে বিকিয়ে দিচ্ছেন? আমার উল্লিখিত সময়ে শিল্প উৎপাদন-এর হার ছিল ৮.২ শতাংশ। বর্তমানে সেটা নেমে দাঁড়িয়েছে ৪.৩ শতাংশে। এবারে আমি দর-দামের ব্যাপারে আসি। টাকার যে অবমূল্যায়ন ঘটেছে সেই ব্যাপারে আমি যেতে চাই না। আজকে তো এক ডলারের দাম ৩৫ থেকে ৩৬ টাকায় দাঁড়িয়েছে। জিনিসের দর-দাম সম্পর্কে বলি। রাজ্যসভায় কেন্দ্রীয় সরকারের মন্ত্রী যে উত্তর দিয়েছেন তার থেকে বলছি, এটা আমার নিজের কোনও বানানো পরিসংখ্যান নয়। চালের দাম প্রতি কে.জি. কেন্দ্রীয় সরকার ঠিক করেছেন ১৯৯১ সালে ৫.৫০ টাকা, ১৯৯৪ সালে ৭.৮০ টাকা, ১৯৯৫ সালে ৮.২০ টাকা এবং ১৯৯৬ সালে ১১ টাকা। চিনির মূল্য প্রতি কে.জি. ঠিক করেছেন ১৯৯১ সালে ৯.৩০ টাকা, ১৯৯৪ সালে ১৪.২০ টাকা ১৯৯৫ সালে ১৩.৬০ টাকা এবং বর্তমানে চিনির দর ১৫ টাকা। এই রকম আমি অনেক জিনিসের দামের পরিসংখ্যান দিতে পারতাম যেগুলির দাম দিনের পর দিন বাড়ছে। আমার সময়ের অভাবে সেটা দিতে পারছি না। আপনারা বললেন আলুর দাম বেড়েছে। আপনারা শ্লোগান দিচ্ছেন 'আলুর দাম বাড়ছে কেন জ্যোতিবাবু জবাব দাও'। আমরা কয়েক জন এম.এল.এ. নভেম্বর মাসে অল পার্টি ডেলিগেশনে দিল্লি গিয়েছিলাম। এখানে যখন আলুর দাম ৬ টাকা, দিল্লিতে সেখানে আলুর দাম প্রতি কে.জি. ১২ টাকা। এর জন্য দায়ী কে? তাই আমি বলতে চাই আমাদের এই যে বাজেট এটা জনমুখী বাজেট। সুতরাং আমি এই বাজেট বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ৪ মাসের জন্য খরচ চেয়ে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি দেওয়া হয়েছে সেইগুলিকে গ্রহণ করার জন্য দাবি জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সবাই জানি সামনে পশ্চিমবাংলায় নির্বাচন। সেই নির্বাচনকে সামনে রেখে মাননীয় অর্থমন্ত্রী খুব সুকৌশলে একটা বাজেট তৈরি করেছেন যা পশ্চিমবাংলার মানুষকে আগামী দিনের নির্বাচনে আকৃষ্ট করে তাঁদের পক্ষে টানা যায়। প্রতিটি শাসক দলের সদস্যের বক্তব্য আমি শুনলাম। সর্বশেষে পদ্মনিধি ধর মহাশয় বক্তৃতা করলেন। তিনি যে কথা বলতে চাইলেন তা হলো গত কয়েক বছরে নাকি নয়া অর্থনীতির

মধ্যে দিয়ে ভারতবর্ষকে বিকিয়ে দেওয়ার চেষ্টা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয় বিনীত ভাবে এই সভায় তুলে ধরতে চাই। ১৯৯১ সালে যখন পি.ভি. নরসীমা রাও-এর সরকার আসে, ঠিকতার আগে যে সরকার ছিল সেটা হলো আপনাদের বন্ধু সরকার। সেই বন্ধু সরকার দেশটাকে কোথায় রেখে গিয়েছিল? সেই দিন আমাদের দেশের অর্থ ভান্ডারে মাত্র ১২ কোটি টাকা বৈদেশিক মুদ্রা ছিল। আর তার ৪ বছর পরে এই সরকার সঠিক পথে হাঁটবার ফলে, সঠিক ভাবে রাষ্ট্রকে চালাবার ফলে আজকে ৭২ হাজার কোটি টাকার বৈদেশিক মুদ্রার মজুত আছে আমাদের অর্থ ভান্ডারে। এই নরসীমা রাও-এর সরকার আসার আগে আপনাদের বন্ধু সরকার এমন অবস্থা তৈরি করে রেখে গিয়েছিল যে আমাদের দেশের সোনা বন্দক দিয়ে বৈদেশিক মুদ্রা আনতে হয়েছে। তারপর এই সরকার সেই সমস্ত সোনাকে ফিরিয়ে এনেছে। এটা কি কোনও কৃতিত্বের দাবি রাখে না, আপনারা এটাকে সমর্থন করবেন না?

[6-20—6-30 p.m.]

আজকে এইজন্য আমরা বলতে চাই যে, আপনাদের কাছ থেকে, মার্কসবাদী পার্টির বন্ধুদের কাছ থেকে .জাতীয়তাবাদের তালিম নিতে হবে? নেহেরুজী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন আমেরিকার সঙ্গে পি.এল.-৮০ চুক্তি হয়েছিল। তখন যে কথা বলা হয়েছিল, আজকেও সেই একই কথা, সাম্রাজ্যবাদের কাছে কংগ্রেস গণতন্ত্রকে বিকিয়ে দিতে চায়। আমরা কিন্তু তখন বলেছিলাম যে, আমাদের যতটুকু বন্ধুত্ব করা যায় সেটুকুই করব। আমাদের দেশের স্বার্থকে বিকিয়ে দিয়ে কিছু করব কেন? কেন আপনাদের বন্ধু রাশিয়া এবং তার ১৫টি অঙ্গ রাজ্য ভেঙ্গে চুরমার হয়ে গেছে? আজকে চটকদারি কথা বলার পর কিউবাকে কেন ভারতবর্ষের কাছে ভিক্ষার ঝুলি হাতে নিয়ে ভিক্ষা চাইতে হয়? আজকে আমাদের আপনাদের কাছ থেকে শিক্ষা নিতে হবে? আমাদের অভিজ্ঞতা তাহলে কি বলে? মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার কতকগুলো প্রশ্ন আছে। বিকল্প অর্থনীতির নাম করে ভূমি সংস্কারের যে কথা বলছেন তা কোন ভূমি সংস্কার? কংগ্রেসই প্রথম ভূমি সংস্কারের পথ দেখিয়েছিল এবং সেই পথেই ধারাবাহিক ভাবে আপনারা চলছেন? আমাদের বুকের পাটা ছিল বলেই আমরা জমির ক্ষেত্রে শিলিং করেছিলাম। আপনারা বলতে পারেন, শিলিং নামিয়েছেন? আজকে বিকল্প অর্থনীতি বলতে অর্থমন্ত্রী কি বলেন? স্বল্প সঞ্চয় মানে হচ্ছে অর্থ সংগ্রহ করা নয়। স্বল্প সঞ্চয় মানে সেখান থেকে লোন করবেন এবং তা সুদ সহ ফেরত দিতে হবে। আপনি বলেছেন যে, পরিকল্পনা কমিশনের সঙ্গে আলোচনা না করেও ৪০ ভাগ বরাদ্দ বাড়াবার চেষ্টা করেছেন। কোথা থেকে সেই অর্থ আসবে? আপনি বলেছেন, সেলস্ ট্যাক্স থেকে আসবে। খবরের কাগজে তা বেরিয়েছে। আমাদের রাজ্যে ৫টি চটকলের মালিককে গ্রেপ্তার করা হয়েছিল। তাদের কাছে ৬০ কোটি টাকা সেলস্ ট্যাক্স বকেয়া পড়ে ছিল। আপনারই সহযোগী মন্ত্রীদের কেউ কেউ তদ্বির করেছিলেন তাদের ছাড়াবার জন্য। আপনি বলুন, আপনার সংগ্রহের লক্ষ্য কি? আমাদের পক্ষ থেকে সৌগতবাবু বক্তব্য রাখতে গিয়ে এই কথাটা বলেছেন। বিদ্যুতের ক্ষেত্রে আপনি অর্থ বাড়িয়েছেন। কিন্তু আমাদের অভিজ্ঞতা কি,

না আমাদের মেদিনীপুরের কাঁথিতে শুধু কাঁথি নয়, আরও বহু জায়গাতেও আছে ঘন্টার পর ঘন্টা লোডশেডিং চলছে। কৃষকের চাষের জমি শুকিয়ে যাচ্ছে। সামনে পরীক্ষা আছে, ছাত্ররা বিদ্যুতের আলো পাচ্ছে না। স্বাস্থ্যের ক্ষেত্রে আপনার বক্তব্য কি? এমন স্বাস্থ্যের পরিষেবা আপনি তৈরি করেছেন, বিকল্প পরিষেবার জন্য শুধু কলকাতা মহানগরী নয়, মহকুমা শহরগুলোতে সমান্তরাল ভাবে নার্সিংহোম গজিয়ে উঠেছে। প্রাথমিক শিক্ষাক্ষেত্রে আপনি স্কুল বাড়িয়েছেন, শিক্ষক নিয়েছেন? সেখানে সমান্তরাল ভাবে নার্সারি স্কুল গজিয়ে উঠেছে। আমি যে মহকুমা শহরে বাস করি সেখানে ১৯৭৭ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত ২২টি অনুমোদিত স্কুল ছিল, তারপরে একটিও বাড়েনি। ঐ ২২টির পরে সেখানে ২২টি নার্সারি স্কুল গজিয়ে উঠেছে, আপনি এর জবাব দেবেন। আপনি বলেন যে আপনার মৎস্য দপ্তর কেন্দ্রীয় সরকার থেকে ৮বার প্রথম পুরস্কার নিয়েছে। কোন মৎস্য দপ্তর? যার সরকারি নাম ছিল এস.ই.ডি.সি., তার নিজস্ব ব্যবস্থাটি কি অবস্থায় আছে? আজকে সে লাটে উঠে গেছে। আজকে সব লাটে উঠেছে, আপনার আর মাছের চাষ হয় না, এই তো অবস্থায় সরকার চলছে। আপনারা দাবি করেছেন আপনাদের কুশলতায় এই রাজ্যে ১৩৫ মেট্রিক টন চাল উৎপাদন হয়েছে। আমাদের অভিজ্ঞতায় বলছি যে, এই তথ্য আপনি অতিরঞ্জিত করে বলেছেন। গত বছর চাষের ভীষনভাবে ক্ষতি হয়েছে যারফলে যে পরিমাণ চাল উৎপাদন হওয়ার কথা ছিল তা হতে পারে নি। সেখানে কংগ্রেস সরকার যখন ছিল তখন লেভি আদায়ের ক্ষেত্রে রেকর্ড স্থান অধিকার করেছিল। বড় বড় মিলমালিকদের কাছ থেকে, জমির মালিকদের কাছ থেকে যে পরিমাণ অর্থ ধার্য করা উচিত আপনারা তা করতে পারেন নি। যারফলে মার খেয়েছেন। এইবার আড়াই লক্ষ মেট্রিক টন লক্ষ্যমাত্রা ঠিক করা হয়েছে কিন্তু ৪০ ভাগের বেশি সংগ্রহ করতে পারেন নি। তাহলে কি বলব বেশি উৎপাদন হয়েছে? আপনার দেওয়া পরিসংখ্যান যদি ঠিক হয় তাহলে বিশ্বব্যাঙ্কের টাকায় তো আপনারা সব কাজ করছেন। কি পরিবহন, কি মৎস্য, কি রাস্তা তৈরি করার ব্যাপার, এমন কি বিদ্যুতের ক্ষেত্রেও বিশ্বব্যাঙ্কের টাকা নেন নি, তাহলে এইরকম দ্বিরচিতা কেন, এইরকম দ্বিমুখী নীতি কেন নিচ্ছেন? এইকারণে এর তীব্র বিরোধিতা করছি এবং আশা করব আপনি এই দ্বিরচিতা এবং দ্বিমুখীতা নীতি বন্ধ করবেন এবং সেদিনই আপনার বাজেটকে সমর্থন করব। আপনারা যে ভনিতা, ছলনা করছেন সেগুলো পরিত্যাগ করুন। এইকথা বলে এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF B. A. COMMITTEE REPORT

**Mr. Speaker :** I present the 89th report of the Business Advisory Committee.

**Revised programme of Business for 29th February, 1996 is as follows**

29.2.96, Thursday: (i) Half-an Hour Discussion on the points arising out of the reply given on 12th February, 1996 to

starred Question No.8 (Admitted Question No.*2) regarding Balagarh Thermal Power Project ... $\frac{1}{2}$ hour

(ii) The Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous Provisions (Amendment) Bill, 1996. (Introduction, Consideration & Passing) ... 1 hour

(iii) The West Bengal Appropriation Bill, 1996 (Introduction, Consideration & Passing) ... $1\frac{1}{2}$ hour

(iv) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996 (Introduction, Consideration & Passing) ... $1\frac{1}{2}$ hour

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move that the 89th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motions was then put and agreed to.

## GENERAL DISCUSSION ON BUDGET WAS RESUME AGAIN

[6-30 — 6-40 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য রাখতে গিয়ে বিরোধীদলের মাননীয় সদস্যরা যে বক্তব্যগুলো রেখেছেন তার উত্তর এবং খন্ডন করা যেগুলোর প্রয়োজন সেগুলো খন্ডন করব এবং তারপরে বাজেটের মূল বক্তব্য সংক্ষেপে আরও একবার বলে আমার বক্তব্য শেষ করব। একই ধরনের প্রশ্ন মাননীয় বিরোধীদলের সদস্যরা উত্থাপন করেছেন যে, আমরা কেন রাজ্য বাজেটে কেন্দ্রীয় অর্থনীতির প্রসঙ্গ তুলেছি। তুলতে তো হবেই, কেননা কেন্দ্রের অর্থনীতি তো রাজ্যের অর্থনীতিকে প্রভাবিত করছে, তার কথা তো বলতেই হবে। মূল্যবৃদ্ধি হচ্ছে তার একটা দিক এবং বেকারি সৃষ্টি একটা দিক, আমি সেগুলোতে পরে আসছি। তারপরে প্রশ্ন এসেছে যদি তুললেনই তাহলে যেগুলো প্রশংসার দিক সেগুলো কেন বললেন না। এই বিষয়ে শৈলজা দাস এবং মাননীয় জয়নাল সাহেব বলেছেন। আরও অনেক বিরোধী সদস্যও বলেছেন। আমি তাদের বলছি যখন এই নরসিমা রাও সরকার ক্ষমতায় আসেন তখন দেশে বিদেশে মুদ্রার ভাঁড় একেবারে শেষ হয়ে গেছিল। আজকে সেখানে বিদেশি মুদ্রা ভারতবর্ষে কত দেখুন। আমি রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার বুলেটিন উদ্বৃতি করে বলছি। জুন '৯১ সালে

বিদেশি মুদ্রার ভান্ডার ছিল ৯ হাজার ৯২৬ কোটি টাকা জুন '৯৫ এর তুলনায় সকল হিসাব নিয়ে দেখা যাচ্ছে এটা বৃদ্ধি পেয়েছে। বৃদ্ধি পেয়ে ৭৫ হাজার ৮৯৭ কোটি টাকাতে পৌঁচেছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি করে এই বৃদ্ধি হল, এটা কি কারণে বৃদ্ধি হল, এই সময়ে রপ্তানি আমদানির চেয়ে বেশি হয়েছে না আমি প্রমান করছি এটা এই কারণে হয়েছে, এই সময়ে ব্যাপকভাবে বিদেশ থেকে ঋণ নেওয়া হয়েছে, এই সময়ে ঋণ দেড় লক্ষ কোটি টাকা নেওয়া হয়েছে। যার ফলে বিদেশি ঋণের বোঝা এখন প্রায় সাড়ে ৩ লক্ষ কোটি টাকাতে পৌঁচেছে। আমি আবার আর.বি.আই. এর প্রকাশিত তথ্য থেকে বলছি '৯৪-'৯৫ সালে ঋণ ইত্যাদি নেওয়া হয়েছিল ১০ হাজার ৪১৪ কোটি টাকা এবং ফেরৎ দিতে হয়েছে ৯ হাজার ৭৮৭ কোটি টাকা অর্থাৎ যে ঋণ নিচ্ছি তার শতকরা ৯৫ ভাগের বেশি ফেরৎ দিতে হচ্ছে। একে আমরা বিদেশি ঋণের ফাঁদ বলি। এই ভাবে ঋণের ফাঁদে জড়িয়ে পড়ছে। এই ফাঁদে গিয়ে বিদেশি মুদ্রার তহবিল বাড়ানো হয়েছে, এইটা প্রশংসার নয়। এখানে বলা হয়েছে রপ্তানি বাড়ছে, কিন্তু কোনও তথ্য দেননি। আমি আর.বি.আই.এর তথ্যগুলি আবার দিচ্ছি। ইকনমিক সার্ভের রিপোর্টের সোর্সটাও একই থাকে। '৯৩-৯৪ সালে আমরা দেখতে পাচ্ছি, আমদানি নিযুক্ত রপ্তানি মানে ঋণাত্মক যে ব্যবধান যেটা ছিল ৩ হাজার ৩৫০ কোটি টাকা ভারতীয় মুদ্রায়, '৯৬ সালে বিদেশি মুদ্রার কাছে ভারতীয় টাকার আক্ষরিক অর্থে অবমূল্যায়ন হওয়ার আগের কথা বলছি ৩ হাজার ৩৫০ কোটি টাকা প্রায় দ্বিগুণ বৃদ্ধি পেয়ে এই আমদানি ও রপ্তানি প্রায় ৬ হাজার ৪ শত ৪২ কোটি টাকা দাঁড়িয়েছে। আমাদের আশঙ্কা ক্রমে এই ব্যবধান ১০ হাজার কোটি টাকায় যাবে যে ব্যবধানের মুখে দাঁড়িয়ে ওরা ঋণ নিয়েছিল। আমরা বলেছিলাম ঋণ নিলে যেহেতু ঋণের শর্ত হিসাবে আমদানি রপ্তানির চেয়ে বেশি করতে হয় তাই এই ব্যবধান আবার বাড়ছে। ক্রমাগত ঋণ নিয়ে বিদেশি ঋণের ফাঁদে পড়তে হবে তাই আমি প্রশংসার কোনও কারণ দেখতে পাচ্ছি না। এর পরের প্রশ্নে আসছি, সারা দেশের উন্নতির ক্ষেত্রে আপনি এই কয়েকটি মাস, কয়েকটি বছর বলছেন না কেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থনীতিতে এই ধরনের তুলনা যদি করা হয় তখন কোনও একটি বছরের সঙ্গে আর একটি বছরের তুলনা করা হয়না। যে সময়কাল তার গড় অর্থাৎ আগের ৪ বছর, পরের ৪ বছর ধরে তুলনা করার পদ্ধতি আমি করে দেখিয়েছি। '৮৭-'৮৮ থেকে '৯০-'৯১ এই সময়ে তথাকথিত নয়া অর্থনীতির শুরুর থেকে আগের ৪ বছর ধরে মোট উৎপাদন বৃদ্ধির হার ছিল ৬.৭ শতাংশ, বার্ষিক গড় বৃদ্ধির হার। তার পরের ৪ বছরে এটা কমে গিয়ে ৪.৩ শতাংশয় নেমে এসেছে। শিল্প ক্ষেত্রে আগের ৪ বছরে ছিল ৪.২ শতাংশ বার্ষিক হার, এখন পরের বছরে বার্ষিক হার হয়েছে ৪.৩ শতাংশ। এই বছরে যে হারের কথা বলা হয়েছে, এখানে খুব পরিষ্কার করে বলা উচিত ইতিমধ্যে সংশয় দেখা দিচ্ছে, পরের ৪ বছরকে নিয়ে, এখানে যদি সেটা যুক্ত করেন, অতিরঞ্জিত কর যুক্ত করেন, আপেক্ষিক এই তথ্যের হেরফের হবে না। কৃষির ক্ষেত্রে আগের ৪ বছরে ৬.৪ শতাংশ গড় বার্ষিক বৃদ্ধির হার ছিল, সেটা কমে গিয়ে ২.১ শতাংশয় চলে এসেছে। উৎপাদন বৃদ্ধির এই শ্লথতা যদি দেখা যায়, তখন আমরা বারংবার বলছি বেকারি সমস্যা দেশে বেশি বৃদ্ধি হয়, এটা কোনও রাজ্যের আলাদা ব্যাপার নয়।

মাননীয় প্রধানমন্ত্রী একটা সময় বলেছিলেন, একটা সময়ের মধ্যে ১ কোটি অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি করবেন। প্ল্যানিং কমিশনের যে উদ্ধৃতি দিয়েছে, তাতে দেখতে পাচ্ছি, প্রথম ৪ বছরে ঠিক ১ কোটি অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি হয়নি, ৫০ লক্ষ অতিরিক্ত বেকার সৃষ্টি হয়েছে। বস্তুত আর এক বছরে, দুই বছরে সেটা ১৮০ ডিগ্রি উল্টোদিকে টার্ন নেবে। এর ফলে এক কোটি অতিরিক্ত বেকার সৃষ্টি হবে। এর পরে আসছি মূল্যবৃদ্ধির কথায়। আমি আবার আগের চার বছরের সঙ্গে পরের চার বছরের তুলনা করছি। যদি পাইকারি মূল্য সূচক দেখি, এখন যেটা দেওয়া হচ্ছে সেই ভিত্তিতে দেখি, আগের চার বছরে গড় মূল্য বৃদ্ধির হার ছিল ৭.৪ পারসেন্ট। আর এখন নয়া আর্থিক নীতি ঘোষনা করার পর চার বছরের গড় মূল্যবৃদ্ধির হার হচ্ছে ১০.৪। এখন ইদানিংকালে পাইকারি মূল্য সূচক কমছে। এই দুটো যোগ করলে কিন্তু প্রকৃত অবস্থার পরিবর্তন হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী দলের সদস্যদের কাছে জিজ্ঞাসা করছি, দৈনন্দিন জীবনে যে মূল্য সূচক গুরুত্বপূর্ণ সেটা কিন্তু পাইকারি সূচক নয়, সেটা খুঁচরো সূচক এবং গত চার মাস ধরে কেন্দ্রীয় সরকার কোনও খুঁচরো সূচক-এর তথ্য প্রকাশ করছে না। রেশনের দোকানের চাল, ডালের দাম বৃদ্ধির কোনও তথ্য প্রকাশ করা হচ্ছে না। সেই সংশয়ই আমরা প্রকাশ করেছি। আমি নিরূপায় যেটা প্রকৃত ঘটনা সেটাই আমি বলেছি। এর পরের অংশে আসছি ; রাজ্যস্তরে উন্নয়নের যে কথা বলছি, কেউ কেউ এটা স্বীকার করেছেন, আবার কেউ কেউ বলেছেন আমরা ভুল তথ্য দিচ্ছি। তাই দুটোকেই আমি খন্ডন করার চেষ্টা করছি। ওরা আক্রমন করেছেন ভূমি সংস্কারের ক্ষেত্রে, কৃষির উন্নতির ক্ষেত্রে, শিল্পের উন্নতির সন্দেহ প্রকাশ করেছেন এবং পঞ্চায়েতের কাজকর্মের বিকেন্দ্রীকরনের সন্দেহ প্রকাশ করেছেন। ভূমি সংস্কারের ব্যাপারে আপনাদের মধ্যে একটামত পার্থক্য দেখতে পাচ্ছি। সত্যবাপুলি মহাশয় একটা খুব প্রাথমিক প্রশ্ন করেছেন, ভূমি সংস্কার করে কি হবে। ভূমি সংস্কার করে আজকে রাশিয়ার কি অবস্থা হয়েছে? সেখানে লোকে খেতে পাচ্ছে না। মাননীয় জয়নাল আবেদিন সাহেব জিনিসটা অন্যভাবে বলেছেন। উনি বলেছেন, এর যে আইন সেটা আমরাই প্রণয়ন করেছি। তারপর বলেছেন একটা জায়গায় কৃষি উৎপাদন বেড়েছে, সেটা সি.পি.এমের হাতে মার খাওয়ার ভয়ে কৃষকরা উৎপাদন বৃদ্ধি করেছে। তারপর মাননীয় সদস্য মানসবাবু কিন্তু উল্টো বলেছেন, তিনি বলেছেন ভূমি সংস্কারে এই রাজ্য প্রথম এটা ভালো, কিন্তু ভূমি সংস্কার প্রথম কংগ্রেসিরাই করেছে। আর অধ্যাপক সৌগত রায় বলেছেন ভূমিসংস্কার আর বেশি কিছু করার নেই। সত্য বাপুলি মহাশয় একটা কথা বলেছেন, কিন্তু তার সময় সীমাটা গন্ডগোল হয়ে গেছে। যখন আই.এম.এফের শর্ত মেনে রাশিয়া ঋণ নেই তার আগেই কিন্তু সেখানে ভূমি সংস্কার হয়েছে। এখন কিন্তু সেখানকার মানুষ রাশিয়ার সরকারকে বদলাবার চেষ্টা করছে। এখন গোটা পূর্ব ইওরোপেই হাওয়া বদলাচ্ছে। জয়নাল আবেদিন সাহেব যে ব্যাপারটা বলেছেন সেটা নিয়ে আমি বেশি দূর যেতে চাইনা। তবে পারিবারিক সীমার ব্যাপারটা নিয়ে শৈলজাবাবু যেটা বললেন, ইতিহাস কিন্তু সেখানে অন্যকথা বলে। ১৯৬৯ সালে এই বিলটা রাজ্য বিধানসভায় উত্থাপন করেন প্রয়াত ভূমিসংস্কারমন্ত্রী হরেকৃষ্ণ কোঙার মহাশয়। তারপর অনেক ঘটনা ঘটে তার মধ্যে আমি যেতে চাইছি না। ভূমি সংস্কারে কে,

কখন, কি করেছে এই তথ্যটা বার বার মাননীয় বিনয় বাবু বলেছেন অনেকবার। তবে একটা কথা আমি সুস্পষ্টভাবে বলছি ভূমিসংস্কারের মূল জায়গা হচ্ছে, শিলিং উদ্বৃত্ত খাস জমির ভেস্টিং এবং এফেক্‌টিভ পজিশন কার্যত সেটা সরকারের হাতে আসছে কিনা বিলি করার জন্য। আপনাদের আমলে শুধু খাতায়-কলমে আপনারা একটা ভেস্টিং দেখিয়েছিলেন।

[6-40—6-50 p.m.]

তার উপর দাঁড়িয়ে কথা বলছেন, কিন্তু কার্যত কোনও পজেশন হয় নি। সেটা মাননীয় জয়নাল আবেদিন সাহেব জানেন, সেজন্য তিনি একবারও কিন্তু বলছেন না। উনি তো দিনাজপুরের ব্যাপারটা নিজেই জানেন। এই ১১ লক্ষ ৭৬ হাজার একর জনি ভেস্ট করা হয়েছে। তার মধ্যে ১০ লক্ষ ৭৬ হাজার একর জমি যুক্তফ্রন্ট এবং বামফ্রন্টের সময় বিলি হয়েছে। আপনারা তখন ছিলেন না। এই জায়গায়, মূল জায়গায় দাঁড়িয়ে থাকবেন, আর যদি আপনাদের এর পরেও সংশয় থাকে, একটা কিছু করবেন। মাননীয় জয়নাল আবেদিন সাহেব অবিভক্ত দিনাজপুরের খাঁপুরের কাছে যেতে পারেন-যেখানে তেভাগা আন্দোলন হয়েছিল। আপনারা পশ্চিমবঙ্গের যেকোনও জায়গায় এবং মেদিনীপুরের যেকোনও জায়গায় গিয়ে মানুষের সঙ্গে দেখা করতে পারেন-গিয়ে শুধু গরিব কৃষকের কাছে গিয়ে বলবেন-আমরা কংগ্রেস-আমরা জমিদার-জোতদারের দল, আমরা কিন্তু হৃদয় পরিবর্তন করে, আমরা ভূমি সংস্কার করে গরিব মানুষকে জমি দিয়েছি। কোনও তথ্যের দরকার নেই। এরপর ভূমি সংস্কারের গুরুত্বের বিষয় আসছে। সর্বভারতীয় ক্ষেত্রে ভূমিসংস্কারের মূল গুরুত্বের জায়গা কি? সারা দেশে ভূমিসংস্কার-এর মাধ্যমে জমি বন্টন হয়। কিভাবে কৃষিযোগ্য জমি বন্টন হয়েছে, সারা ভারতবর্ষে কত কৃষিযোগ্য জমি বন্টন হয়েছে? আর পশ্চিমবঙ্গে কত? সারা ভারতবর্ষে যত জমি পুনর্বন্টন হয়েছে-পশ্চিমবঙ্গকে যদি বাদ দিয়ে রাখেন, কারণ আপনাদের তো অসুবিধা হয় পশ্চিমবঙ্গকে ধরলে তাহলে ১ পারসেন্টের কম সারা ভারতবর্ষে জমি ভূমি সংস্কারের মাধ্যমে পুনর্বন্টন হয়েছে। আপনারা অনেকদিন ধরে ক্ষমতায় আছেন। পশ্চিমবঙ্গে যদি শুধু জমির পুনর্বন্টন ধরি তাহলে ৭ পারসেন্টের কিছু বেশি হবে। কিন্তু জমির সঙ্গে বর্গাদারদের জমি যুক্ত করে দিই তাহলে মোট কৃষিজমির ১৫ পারসেন্ট এখানে হয়েছে। এর ধারেকাছে কিন্তু কোনও রাজ্য নেই। আমরা শুধু বলছি সীমিত ক্ষমতার মধ্যে যেটুকু করা উচিত বা করা যায়, শুধু সেটুকুর কথা উল্লেখ করলাম। একটা প্রশ্ন এখানে মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায় রেখেছেন উনি একটু নাটকীয় ভাবে বলেছেন-ঘোড়ার শক্তি কমে আসছে। দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনীর পরে এটা নতুন একটা মাত্রা পাবে। গত ৫-৬ মাসের ইতিহাসে ভিন্ন। একটু বলে রাখি, যেহেতু দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনী আইনগত কারণে আটকে ছিল, এখন এর ভেস্টিং নতুন মাত্রা পেতে চলেছে। আপনাদের একটা কথা বলি-এটা আমাদের পক্ষের মাননীয় বিধায়ক বলেছিলেন যে এর থেকে কত মানুষ উপকৃত হয়েছেন? না, আমি এখানে ডাবল কাউন্টিং বাদ দিয়েছি। এর থেকে যারা ভেস্টেড ল্যান্ডের ডিসট্রিবিউশনের মাধ্যমে এবং বর্গা জমির আওতায় যারা পেয়েছেন তাতে একই ধরনের কৃষক আসতে পারেন। তাই ২২লক্ষ, ১৪ লক্ষ যুক্ত না

করে পসিবল্ ডাবল্ কাউন্টিং না করে বাদ দিয়ে রেখেছি। ৩০ লক্ষ কৃষক পরিবার উপকৃত হয়েছেন। মনে রাখা ভাল যে এর থেকে অন্তত দেড় কোটির কিছু বেশি মানুষ উপকৃত হয়েছেন। পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের এক-তৃতীয়াংশ মানুষ এর থেকে উপকৃত হয়েছেন। এই কাজটা বোধহয় ভারতবর্ষের আর কোথাও হয় নি। কিন্তু শুধু জমি দেওয়া নয়, এর সঙ্গে সেচের সম্প্রসারন করা হয়েছে। যেটা আপনাদের সময় ৩০ পারসেন্টের নিচে ছিল, বস্তুত আপনাদের সময়ে যে গড় সময়টা ছিল, সেখানে মোট জমি যেটা সেচের আওতায় ছিল তাতে সময়ই শুধু নয়, তার আগের থেকে ৫০ বছর ধরে বাড়তে সেটা ২৭ পারসেন্টে গিয়েছিল। গত ১৮-১৯ বছর সেটাকে বৃদ্ধি করে ৫০ পারসেন্ট করা গেছে। এর ফলে কার্যত উৎপাদন বৃদ্ধির যে মূল জায়গা মাননীয় জয়নাল আবেদিন সাহেব আমার সঙ্গে এব্যাপারে সহমত হয়েছেন, এজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই ক্রপিং ইনটেনসিটিতে ভূমিসংস্কারের পরে একটা গরিব কৃষক জমি পেলে জমি ফেলে রাখে না, একের জায়গায় দুই কি তার চেয়ে বেশি ফসল ফলাচ্ছে। এরজন্য ক্রপিং ইনটেনসিটিতে আমরা প্রায় ভারতবর্ষে প্রথম জায়গায়, যেখানে আপনাদের সময়ে কিন্তু ১০-এর নিচে ছিলেন। এই বৃদ্ধি কিন্তু ভূমিসংস্কার জনিত বৃদ্ধি। এর উপর দাঁড়িয়ে কৃষকের উন্নতির ক্ষেত্রে যেগুলো বলেছি, যেহেতু আমার তথ্য নিয়ে সংশয় প্রকাশ করা হয়েছে, তাই আমি তথ্যের উৎস সমেত আরও একবার বলছি। এখানে আবার যে তথ্যগুলো দিয়েছি তা হল ৩.৫ অনুচ্ছেদে এটা আছে রাজ্যওয়াড়ি সর্বশেষ প্রাপ্ত তথ্য, এর পরে প্রকাশিত তথ্য নেই। তথ্য অনুযায়ী ১৯৮০-৮৩ থেকে ১৯৯০-৯৩ সালে সময়ে সময়ে মোট খাদ্যশস্যের বার্ষিক উৎপাদন বৃদ্ধির হার সমস্ত রাজ্যের মধ্যে সবচেয়ে বেশি হচ্ছে পশ্চিমবঙ্গে। পশ্চিমবঙ্গে বার্ষিক খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির হার ৫.৯ পারসেন্ট। সারা ভারতবর্ষে গড় বার্ষিক বৃদ্ধির হার ২.৮ পারসেন্ট। পশ্চিমবঙ্গের স্থান প্রথম, তারপর হরিয়ানা-৪.৪, তারপর পাঞ্জাব ৪.১। এর উৎস হচ্ছে মিনিস্ট্রি অব এগ্রিকালচার, প্রকাশনা এরিয়া অ্যান্ড প্রোডাকশন অব প্রিন্সিপল ক্রপস ইন ইন্ডিয়া। পাছে কোনও প্রশ্ন হয় তাই আমি উৎস বলে দিলাম। এরপরে আমি আবার বলছি, উৎপাদনশীলতার বৃদ্ধির ক্ষেত্রে কেন বক্তব্যটা আমি রাখছি। এখানে আমি বলছি, শুধুমাত্র খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধিতেই নয়, হেক্টর প্রতি উৎপাদনশীলতার বৃদ্ধিতেও ইদানীং কালে পশ্চিমবঙ্গের স্থান হয়েছে প্রথম। এই সময়ের মধ্যে উৎপাদনশীলতার বৃদ্ধি সর্বোচ্চ হয়েছে ৫.৪১ শতাংশ, জাতীয় হার হচ্ছে ৩.২৩ শতাংশ। উৎপাদনশীলতা এবং বৃদ্ধির হার আমি বলেছি 'ক'। আমার মনে হয় না ইচ্ছা করে করেছেন, খুব বিস্তারের মধ্যে খুঁজে পড়তে পারেন নি, তাই 'খ' ধরেছেন। এখানে একটা কথা বলা উচিত, এটা শুধু বৃদ্ধির হার। এখানে উৎপাদনশীলতার মাত্রা, লেভেলে ধরা আছে। আগে বললাম, আবার বলছি, মাত্রাতে প্রথম পাঞ্জাব, তারপর হরিয়ানা, তামিলনাড়ু এবং পশ্চিমবঙ্গের স্থান একেবারে ঘেষাঘেষি। এটা আগেরবারের তথ্য। সর্বশেষ তথ্যে আমরা তামিলনাড়ুকে হারিয়ে এগিয়ে এসেছি। ১৪।১৫ ছিল একটা রেখা পাঞ্জাব, হরিয়ানা। আর একটা রেখা নিচে আছে। রেট অব গ্রোথ অনেক বেশি। কাজেই, এটাকে কেটে ধীরেধীরে এগিয়ে যাওয়ার প্রবণতা, এটাই বলছি, তথ্য ভিত্তিতে বলছি। পশ্চিমবাংলার নাগরিক হিসাবে আপনাদের ভালো লাগার কথা। এরপর একটা কথা ডাঃ মানস ভুঁইয়া বলেছেন আমাদের সময় তো চালে আমরা প্রথম ছিলাম।

হ্যাঁ, চালে জানবে পশ্চিমবাংলা বা অন্ধ্রপ্রদেশ প্রথম, দ্বিতীয় ইত্যাদি হয়েছিল। আর, আপনারা যখন ছিলেন, তখন কত উৎপাদন করতেন এবং বার্ষিক বৃদ্ধির হার তখন কত ছিল? চাল উৎপাদন ৬৮ লক্ষ টনের মতো করতেন, এখন আমরা করছি ১২২ লক্ষ টনের মতো। বৃদ্ধির হার তখন ছিল ১.৫ শতাংশ, এবং এই ৮০ সালের এই সময়ের বার্ষিক বৃদ্ধির হার তখন ছিল ১.৫ শতাংশ, এবং এই ৮০ সালের এই সময়ের বার্ষিক বৃদ্ধির হার ৭ শতাংশ। আপনাদের সময় বৃদ্ধির হার কম হয়েছে। ৭০ দশকে বৃদ্ধির হার কমিয়ে দিয়েছিলেন, ফলে অন্ধ্রপ্রদেশ আমাদের ডিঙিয়ে প্রথম হয়ে যায়। আমরা এখন তাদের হারিয়ে প্রথম হয়েছি তাই নয়, আমাদের ধারে-কাছেও তারা নেই।

একটা প্রশ্ন করেছিলাম দামের ক্ষেত্রে। এই সামনা-সামনি ফেস্ করাই ভালো। দামের বৃদ্ধি সমস্ত রাজ্যের সঙ্গে পশ্চিমবঙ্গেও হয়েছে এটা বলতে পারতাম। খুচরো দামের ক্ষেত্রে কনজিউমার প্রাইস ইনডেক্স, তার লেভেলটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিম বাংলায় সব সময়ই কম থেকেছে। এই যুক্তি নিচ্ছি না, কারণ, ভারতবর্ষের সর্বত্রই ঘটেছে, গোটা রাজ্যে উৎপাদন বৃদ্ধির পরেও।

জোনাল সিস্টেম তুলে দেওয়া হয়েছে ৭০ দশকে এবং কোনও আইনি পদ্ধতি নেই, যার দ্বারা পশ্চিমবাংলার চাল যদি বিহার বা উত্তরপ্রদেশে যায় তা রোখা যায়। পশ্চিম বাংলার চাল বাংলাদেশে গেলে তা বেআইনি ছিল। কিন্তু আপনারা গ্যাট চুক্তিতে সই করার পর তা আইনি করে দেওয়া হয়েছে, আপনারাই অন্য দেশে যাওয়ার আইন করে দিয়েছেন।

চাল এবং আলুর দাম বৃদ্ধির কথা বলেছেন। আমাদের আভ্যন্তরিন সমালোচনা করেও আমরা মনে করি এই জায়গাতে ঐ অসামাজিক নিয়ন্ত্রন আমাদের করতে হবে। কিন্তু আপনাদের বলার মুখ নেই। কারণ, আমরা বারবার বলেছি, সারা দেশের ক্ষেত্রে এই যে গণবন্টন ব্যবস্থা চালু হয়েছে, আপনারাই তা বিদায় দিয়ে দিয়েছেন গ্যাট-চুক্তির ফলে।

এর পরে, কৃষিক্ষেত্রে উৎপাদনের বৃদ্ধিতে যে মানুষের ক্রয়ক্ষমতা বৃদ্ধি হয়েছে, সেই তথ্যটার আমরা একটা পরিসংখ্যান করি। জাতীয় নমুনা সমীক্ষা, তার তথ্যকে যুক্ত করে দেখতে পাচ্ছি ইদানীংকালে ভূমিসংস্কারভিত্তিক কৃষি-উৎপাদন বৃদ্ধি হওয়ার ফলে গ্রামাঞ্চলে আয় বেড়েছে। শুধু তাই নয়, ক্রয় ক্ষমতাও বেড়েছে ৯ শতাংশ হারে। এবং, পশ্চিমবাংলায় যে শিল্পের সূচকের বৃদ্ধি, এটা কোনও মেমোরান্ডাম অব আন্ডারস্ট্যান্ডিংয়ের সইয়ের ভিত্তিতে নয়। এই যে উৎপাদনগুলো হচ্ছে বুরো অব অ্যাপলায়েড ইকনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্স তারা শিল্পের সঙ্গে যুক্ত নয়, তারা কৃষির সঙ্গে যুক্ত নয়, তারা নিজেরা ইন্সপেক্টর পাঠিয়ে রেজিস্টার্ড ফ্যাক্টরি যেগুলো আছে, সেখানে প্রত্যেক কোয়ার্টালি সমীক্ষা করে, তারই সূচকের ভিত্তিতে আমি বলছি। তাতে আমরা দেখতে পাচ্ছি যে, ১৯৯৫-৯৬ সালে এসে এই বার্ষিক বৃদ্ধির হার শিল্পে ৮ শতাংশ দাঁড়িয়েছে এবং আগামী বছরে ১০ শতাংশে যেতে চলেছে। এখানে একটা প্রশ্ন রাখা হয়েছে যে, এই বৃদ্ধির কি হল এবং আগেকার তুলনায় কত হল ইত্যাদি। এই প্রশ্নটা রাখা হয়েছিল বলেই আমি বলছি। হ্যাঁ, এই সূচকে আমি তাই

পিছনের দিকে যাবার চেষ্টা করলাম। সেটা ১৯৮০-৮১ ভিত্তি বর্ষ সমান সমান ১০০।

[6-50 — 7-00 p.m.]

১৯৬৫-৬৬তে শিল্পোৎপাদনের সূচক পশ্চিমবঙ্গে ছিল ৯৯। সেটা তার পর কমতে শুরু করে। কমতে কমতে সর্বনিম্ন কোন বছর যায়? ১৯৭৪-৭৫ সালে। বছরটাতো আপনাদের মনে থাকা উচিত কারণ আপনারা তখন ক্ষমতায় রয়েছেন। তখন সেটা ৮০তে গিয়ে দাঁড়ায়। তার পর সূচক আস্তে আস্তে উঠতে উঠতে ১৪৫কে অতিক্রম করেছে ৮ শতাংশ হারে। এটা কমে গিয়েছিল তার পরে উপর দিকে বৃদ্ধিটা শুরু হয়েছে। একটা প্রশ্ন আপনারা এখানে রেখেছেন যেহেতু আমি বাজেট বক্তৃতায় রেখেছিলাম যে, এই বৃদ্ধির প্রকাশ কিন্তু জেলাতে হয়েছে এবং ছোট শিল্পে হচ্ছে. আমি খুব সতর্কতার সঙ্গেই এগুলো বলেছিলাম। আমার বক্তব্যের ভিত্তি হচ্ছে, অর্থনৈতিক সমীক্ষা এবং সত্য প্রকাশিত প্রত্যেকটি রাজ্যের ইকোনোমিক সেন্সাস, আর্থিক আদমসুমারি। তার তথ্য এসেছে এবং আমরা সেটা দিয়ে দিয়েছি যে কেউ নিতেও পারেন। তাতে মাননীয় অধ্যক্ষ মহাশয় যে তথ্য পাওয়া যাচ্ছে আমি এই সুযোগে তা হাউসের কাছে রাখছি। এই ৮০ থেকে ৯০ দশকের মধ্যে শিল্পের বেঁচে থাকা সংস্থাগুলো, রেজিস্টার ইউনিট আমি এর মধ্যে রাখছি না। সারা ভারতবর্ষে বার্ষিক গড় বৃদ্ধি হয়েছে ৩.১ এবং বড় রাজ্যগুলোর মধ্যে সব চেয়ে বেশি হয়েছে পশ্চিম বাংলায় ৫.০। এবং এর মধ্যে বেশি হয়েছে কৃষি-সংযুক্ত ছোট শিল্পে এবং জেলাতে আমি সেই কথায় বলেছি। এর সবটা কিন্তু আর্থিক সমীক্ষায় নেই, বাকিটা আছে ইকোনোমিক সেন্স্যাসে। এর মধ্যে দাঁড়িয়ে মোট উৎপাদন বৃদ্ধি রাজ্যে ১৯৯৫-৯৬ সালে হয়েছে ৭.১ শতাংশ হারে, সর্বভারতীয় ৬.২ শতাংশ হারের অনেক উঁচুতে। মাননীয় বিধায়ক সুকুমার দাস মহাশয় আজকে হয়তো আসতে পারেন নি, উনি একটা প্রশ্ন রেখেছিলেন, একটা কাগজের নাম উল্লেখ করে। সেই কাগজে দেখানো হয়েছে যে, পশ্চিমবাংলার মাথাপিছু আয় সর্বভারতীয়স্তর থেকে কমে গিয়েছে এবং তিনি যোজনা কমিশনের একটা রিপোর্ট উদ্ধৃতি করেন। এটা পাওয়া মাত্র আমাদের বুরো অব অ্যাপ্লাইড ইকোনোমিক অ্যান্ড স্ট্যাটিস্টিকস এবং সেন্ট্রাল স্ট্যাটিস্টিক্যাল অর্গানাইজেশ সমন্বয় করে কাজ করে, তারা বসে সঠিক তথ্য দিয়ে দেন এবং তার পর প্ল্যানিং কমিশন এটা কারেক্ট করে নিয়েছেন। ঐ সংসশ্লিষ্ট কাগজকে আমি ধন্যবাদ জানাচ্ছি যে, তারা এটা তার পর ছাপিয়েছিলেন। কিন্তু মাননীয় সুকুমার দাস মহাশয়ের সেই কাগজটা আর পড়ার সময় হলনা। যাই হোক, তাতে দাড়াচ্ছে ১৯৯৩-৯৪ তে সারা ভারতবর্ষের মাথাপিছু আয় ছিল ২ হাজার ২৯২, পশ্চিম-বাংলায় ছিল ২ হাজার ৩২৩। ১৯৯৪-৯৫ সালে ছিল ২,৪০১ সারা ভারতবর্ষে, ২,৪৩৪ পশ্চিমবাংলায়। বর্তমান বছরে ২,৫০৬ সারা ভারতবর্ষে, ২,৫৬৪ পশ্চিমবাংলায়। বস্তুত, পশ্চিমবাংলায় বৃদ্ধির হার ৫.৩ শতাংশ। যা সারা ভারতবর্ষের মাথা-পিছু বৃদ্ধির হারের চেয়ে বেশি। বস্তুত, এখন আমাদের উপরে গোটা চারেক রাজ্যকে আমরা দেখতে পাচ্ছি মাথা-পিছু আয় বৃদ্ধিতে। যাই হোক যে রকম তথ্য আসবে সেই রকম দেব। সুতরাং আমি এই সুযোগে মাননীয় সুকুমার দাস মহাশয় যোজনা কমিশনের রিপোর্ট, অন্তর্বর্তীকালীন মূল্যায়ন

অষ্টম যোজনায় দিয়েছেন। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে একটা অন্তর্বর্তীকালীন মূল্যায়ন যোজনা কমিশনের কাছে চাইছি। কারণ আমরা সরকারি ভাবে চেয়ে পায়নি। পায়নি তার কারণ শোনা যাচ্ছে এই মূল্যায়নে নাকি কেন্দ্রীয় সরকারের আর্থিক নীতিকে তুলোধোনা করা হয়েছে যোজনা কমিশনের দিক থেকে। তাই ওঁরা একবার রিপোর্ট বিতরন করতে শুরু করেছিলেন তার পর সেই খবর প্রকাশ পাওয়া মাত্র তড়ি-ঘড়ি সব কপিগুলো নাকি ফেরত নিয়ে নিয়েছেন। তাই এই অবস্থায় যদি রিপোর্টটা আপনি চান কারণ এর আলোচনা ওঁরাই করেছেন ফলে খুব সুবিধা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরে আসছি এমপ্লয়মেন্ট জেনারেশনের প্রশ্নে। একটা কথা খুব পরিষ্কার করে এখানে বলা উচিত এমপ্লয়মেন্ট জেনারেশনের ক্ষেত্রে যে তথ্য আমি উল্লেখ করছি পাছে তাতে কোনও সংশয় উঠে এটা সর্বভারতীয় তথ্য, যোজনা কমিশন প্রকাশ করেছেন। যোজনা কমিশন বলছেন, সারা ভারতবর্ষে বার্ষিক কর্মসংস্থান বৃদ্ধির হার ২.৩৫ শতাংশ। সমস্ত রাজ্যের মধ্যে সবচেয়ে বেশি বৃদ্ধির হার পশ্চিমবাংলায় ২.৯ শতাংশ। এটা ন্যাশনল ডেভেলপমেন্ট কাউন্সিল যে রিপোর্ট এমপ্লয়মেন্টের উপর দিয়েছেন তার ৩১ নম্বর পাতায় আছে। সারনি বোধ হয় ১০ নম্বর। এরপর আর একটা কথা বলা দরকার যেটা মাননীয় বন্ধু সৌগত রায় রেখেছেন এ বছর কত অতিরিক্ত কর্ম সংস্থান সৃষ্টি হল কি ভাবে আমরা বার করেছি। পরিষ্কার ভাবে বলি এ বছর কর্মসংস্থান কেন্দ্রে অতিরিক্ত নাম লিখিয়েছেন প্রায় ২ লক্ষ ৮০ হাজার নতুন মানুষ। কেন্দ্রীয় সরকার কিন্তু একটা অদ্ভুত কান্ড করেছেন, গত দুবছর ধরে তথ্যটি হাপিস করে দিয়েছেন। আমরা তথ্যটা প্রকাশ করেছি, আমরা বলেছি এর চেয়ে বেশি কর্মসংস্থান সৃষ্টি আমরা করতে চেয়েছি সমস্ত উৎপাদনের মাধ্যমে। কৃষিতে প্রত্যেকটি ক্ষেত্রে উৎপাদন যা বৃদ্ধি হয়েছে চলতি বছর এবং আগের বছর, তার আগের বছরের ট্রেন্ড নিয়ে তাতে এ বছর কৃষি থেকে আমরা তার উল্লেখ আগে করেছি যে ১০৫ লক্ষ অর্তিরিক্ত কর্মসংস্থান উৎপাদন ভিত্তিক এবং শিল্প, কৃষি ছাড়া অনেক ক্ষেত্রেই ১.৬৩ লক্ষ মিলে ৩.১৩ লক্ষ। আর স্বনিযুক্তি কর্ম সংস্থানে আমাদের লক্ষ্য মাত্রা রেখেছিলাম অতিরিক্ত ৫ লক্ষ সৃষ্টি করতে। ৫ লক্ষ আমরা করতে পারিনি। ৪ লক্ষ ১৩ হাজার অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি করা হয়েছে। কারণ এ বছরের প্রথমেই আই.আর.ডি.পি.-র ক্ষেত্রে এই ঋণগুলি শুধু মঞ্জুর করা হয়নি এগুলি ডিসবার্স পর্যন্তও করা হয়েছে। আমরা বাধা পেয়েছি প্রাইম মিনিস্টার রোজগার যোজনায় ব্যাঙ্কগুলির কাছ থেকে এবং এই বাধা, এটা মানে এই ব্যাঙ্কের উপর নিয়ন্ত্রণ আমাদের নেই। আমরা মাননীয় রিজার্ভ ব্যাঙ্কের গভর্নরকে ডেকে এনে এখানে বলেছিলাম, তারপরও ব্যাঙ্করা নড়েচড়ে বসেনি। তবে আমি সোজা কথা বলে দিচ্ছি যদি না নড়েচড়ে বসেন তাহলে আমরা এই কেসগুলি যেহেতু এর সাবসিডি অর্ধেক রাজ্য সরকারকে দিতে হয় তাই এটা আমরা সমবায় ব্যাঙ্ককে দিয়ে দেব। এটা এই ভাবে পড়ে থাকতে পারে না, আমরা অনেক দিন এটা সহ্য করেছি। আমরা মনে করি ৩ লক্ষ প্লাস ৫ লক্ষ এই ৮ লক্ষ কর্মসংস্থান বা সুযোগ এভাবে আমরা সৃষ্টি করে যেতে পারি, সেটা আমরা বলেছি। প্রত্যেকটি কৃষি উৎপাদন একারেজ এবং উৎপাদন এটা হয়ে গেছে আর যেটা হচ্ছে তার একারেজ

প্রতি একরে এক একটা শস্য থেকে কত উৎপাদন সৃষ্টি হয় সেটা আমরা ৩৪১ ব্লকে ফার্ম ম্যানেজমেন্ট স্ট্যাডিজ থেকে প্রত্যেক বছর নিচ্ছি। তার উপর দাঁড়িয়ে বাস্তব তথ্যের ভিত্তি করে এটা কেউ প্রশ্ন করেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি পরিষ্কার বলে রাখছি একারেজ এটা কৃষি দপ্তর করেন, ব্যুরো অব ইকনমিস্ট এটা চেক্ করেন। এই তথ্যটা কালেক্ট করেন ব্যুরো অব অ্যাপলায়েড ইকনমিক্ স্ট্যাটিস্টিক্স। এর পর ইনফ্রাস্ট্রাকচার সম্বন্ধে বক্তব্য আপনারা রেখেছেন, ইনফ্রাস্ট্রাকচার-এর অনেক কথা এখানে এসেছে। স্যার আমাকে একটু সময় দিন আমি এই প্রশ্নগুলোর উত্তর দিচ্ছি। ইনফ্রাস্ট্রাকচার-এর ক্ষেত্রে আমি আগেও বলেছি আবার বলছি রাস্তা, সেচ, কৃষি, জনস্বাস্থ্য প্রত্যেকটি অংশকে গুরুত্ব দিয়ে যোগ করে মানে ওয়েটেড এভারেজ করে একটা সূচক সারা ভারতবর্ষের জন্য প্রকাশ করা হচ্ছে কিছু দিন ধরে। এই সূচকের গড় সর্বশেষ তথ্য আমরা যা পাচ্ছি ১৯৯৪ সালে সারা ভারতবর্ষের গড় হচ্ছে ১০০, মহারাষ্ট্রে ১১১, পশ্চিমবাংলা ১১৩ মহারাষ্ট্রের থেকে উঁচুতে অবস্থান। আপনি রাস্তার তথ্য দিয়ে ভালো করেছেন আপনি কিলোমিটার দৈর্ঘ্যগুলি উল্লেখ করেছিলেন, তারপর আপনি যেহেতু অধ্যাপক মানুষ মনে একটা দ্বিধা এসেছে যে শুধু এটা দিলেই হয় না রাজ্যের আয়তনটা আনা দরকার। আমি এর আগে রোড লেন্থ-এর সঙ্গে কম্পারিজম-এ ইন্ডিয়ান রোড কংগ্রেসে যেটা করা হয় সেটার সূচক আমি দিচ্ছি। সেটা হচ্ছে রোড লেন্থ ডিভাইডেড বাই স্কোয়ার মিটার অ্যাভেলেভেল ইন দি এনটায়ার স্টেট, তাতে যেটা দাঁড়াচ্ছে সেটাই হয়। সারা ভারতবর্ষে এই রোড লেন্থ হচ্ছে ৫৪৪ কিলোমিটার পার স্কোয়ার মিটার অব দ্যা এরিয়া। গুজরাটে হচ্ছে ৩৮২, গুজরাটের সঙ্গে তুলনা করছিলেন। অন্ধ্রপ্রদেশে ৫০০, পশ্চিমবাংলায় ৬৪৯। পশ্চিমবাংলা মহারাষ্ট্র প্রায় সমান সমান অবস্থা তবে আপনি যেটা বলছিলেন সেটা ঠিক।

[7-00—7-12 p.m.]

এর সঙ্গে আরও একটা বিষয় বলা উচিত এখানে শুধু পি.ডাবলু.ডি. (রোড) সম্বন্ধেই বলা হচ্ছে। কিন্তু আমাদের রাজ্যে পি.ডাবলু.ডি. (রোড) ছাড়া'ও সি.এম.ডি.এ.-সহ আরও কয়েকটি বড় বড় সংস্থা কন্সট্রাকশন এবং মেন্টিনান্সের কাজকর্ম করে। সুতরাং সমস্ত ধরলে হিসাবটা আরও উঁচুতে যাচ্ছে। কিন্তু প্রশ্ন সেটা নয়। প্রশ্ন হচ্ছে, রাস্তাগুলোর হাল আরও উন্নত করতে হবে। একটা শুধু অতিরিক্ত ৪৭ কোটি টাকার ব্যাপার নয়। চলতি আর্থিক বছরে বিদ্যুত দপ্তরের ক্ষেত্রে বাজেট বরাদ্দ ৭০০ কোটি টাকা পূর্ণভাবে মঞ্জুর করার পরও বিদ্যুত এবং রাস্তা উন্নয়নের জন্য অতিরিক্ত ৪৭ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। প্রতিটি জেলায় রাস্তাঘাট মেরামতের জন্য এবং বিদ্যুত ব্যবস্থার একটু সম্প্রসারন ঘটাবার জন্য কর্মসূচি গৃহীত হয়েছে। এই কাজে আমরা পঞ্চায়েতের মাধ্যমে সাধারন মানুষদের সরাসরি যুক্ত করছি। যুক্ত করে উপকার পাওয়া যাচ্ছে। আগামী দিনেও এই অভিজ্ঞতাকে আমরা কাজে লাগাবো। তারপর এখানে বলা হয়েছে, জওহর রোজগার যোজনার টাকা খরচ হচ্ছে না। জওহর রোজগার যোজনার প্রতি বছরের সব তথ্যই আমরা এখানে পেশ করছি। গত তিন বছর ধরে কেন্দ্র যা দিয়েছে তার ২০ শতাংশ আমরাও দিয়েছি। গত তিন বছর যে

অর্থ পাওয়া গিয়েছে তার ৮৪/৮৫/৮৭ শতাংশ খরচ করা গিয়েছে। লক্ষ্য করুন, ১৫ শতাংশ টাকা আমরা মার্চ মাসের শেষ সপ্তাহে পাই। স্বাভাবিকভাবেই আমরা সেটা মার্চ মাসের মধ্যে খরচ করতে চাই না। এটা উচিত'ও নয়। বর্তমানে এটা কেন্দ্রীয় সরকার মেনে নিয়েছেন। এখন আর এর জন্য কোনও টাকা কাটেন না। যেহেতু প্রশ্ন তুলেছেন, সঠিকভাবে কাজ হচ্ছে কিনা ; যেহেতু এবিষয়ে কেন্দ্রীয় সরকার প্রকাশিত কন্‌কারেন্ট ইভ্যালুয়েশন স্ট্যাডিস-এর প্রতি আমি মাননীয় বিরোধী সদস্যগণের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯২-৯৩ সাল থেকে সারা দেশে জওহর রোজগার যোজনা পঞ্চায়েতের মাধ্যমে রূপায়ণ করতে হবে, এটা নির্দিষ্ট হয়েছিল। কিন্তু সারা দেশে মাত্র ৬৯ শতাংশ পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হয়েছে। কিন্তু এক মাত্র পশ্চিমবাংলায় ১০০ ভাগ কাজই পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হয়েছে। যে সমীক্ষা রিপোর্ট প্রকাশিত হয়েছে তাতে এটা পরিষ্কার বলা আছে যে, কন্ট্রাক্টর লাগিয়ে কাজ করা যাবে না, এই নীতি নির্ধারিত হওয়া সত্ত্বেও কন্ট্রাক্টর বা অন্যান্যদের লাগিয়ে সারা ভারতবর্ষে ১৫ শতাংশের ওপর কাজ হয়েছে। একমাত্র পশ্চিমবাংলায় এক শতাংশ কাজও কন্ট্রাক্টর লাগিয়ে করা হয় নি, হচ্ছে না। এটা আমাদের তথ্য নয়, কেন্দ্রীয় গ্রামোন্নয়ন মন্ত্রকের তথ্য। এরপরেও আপনারা বলবেন, এখানে কাজ হচ্ছে না! আপনারা অ্যাসেট কি তৈরি হয়েছে, জানতে চেয়েছেন। গ্রামোন্নয়ন মন্ত্রকের রিপোর্টেই সেকথা আছে। ওঁরা অ্যাসেটস-কে সেডেশনে ভাগ করেছেন কোয়ালিটি অ্যাসেট, স্যাটিসফ্যাক্টরি অ্যাসেট ইত্যাদি। কোয়ালিটি অ্যাসেট, সারা ভারতবর্ষে ৭৩ শতাংশ, পশ্চিম বাংলায় ৯৭ শতাংশ। পশ্চিমবাংলায় ৯৭ শতাংশই সর্বোৎকৃষ্ট কাজ হয়েছে। এটা কেন্দ্রীয় সরকারের গ্রামোন্নয়ন মন্ত্রকের তথ্য। জাতীয় উন্নয়ন পর্ষদের বৈঠকে সব রাজ্যের মুখ্যমন্ত্রীরা এবং কেন্দ্রীয় মন্ত্রীরা উপস্থিত ছিলেন সেখানে সর্বসম্মত সিদ্ধান্ত হয়, সেন্ট্রালি স্পনসর্ড স্কীম, জওহর রোজগার যোজনা, আই.আর.ডি.পি. প্রভৃতিতে কেন্দ্র যেমন কিছু দেয় তেমন রাজ্যও কিছু কিছু দেয় এবং বিষয়টা সম্পূর্ণ রাজ্য তালিকাভুক্ত বিষয়। অতএব সমস্ত অর্থ, সম্পদ রাজ্যের হাতে হস্তান্তর করতে হবে। যে অর্থ রাজ্য থেকে যায় তাই হাত ঘুরে রাজ্যে আসার পথে বাধার সৃষ্টি হচ্ছে এবং এই প্রশ্ন সেখানে উঠেছিল যে, বেছে বেছে আপনাদের দলের নেতাদের নামে, প্রধানমন্ত্রীদের নামে এই সব প্রকল্পের নামকরণ করা হবে কেন? পশ্চিম বাংলার মানুষদের সংগৃহীত অর্থ কেন্দ্রের হাত ঘুরে বিভিন্ন কেন্দ্রীয় প্রকল্পের নামে রাজ্যে আসছে। তাহলে কোন সুবাদে প্রধানমন্ত্রীর নামে প্রকল্পের নামকরণ করা হচ্ছে? কেন রাজ্যের কারও নামে হবে না, কেনই বা নেতাজি সুভাষচন্দ্র বসুর নামে প্রকল্পের নাম হবে না? প্রকল্পের সাইনবোর্ডে কেন নেতাজি সুভাষচন্দ্র বসুর নাম থাকবে না, কেন নাম হবে জওহর রোজগার যোজনা? রাজ্যের অর্থ, রাজ্যের মানুষের টাকা রাজ্যের কাছেই ফিরে আসছে, এটাই সর্বসম্মত সিদ্ধান্ত। তাহলে কেন তাতে প্রধানমন্ত্রীর নাম দিতে হবে? পশ্চিমবঙ্গে নেতাজি সুভাষচন্দ্র বসুর নামে এই প্রকল্পের নাম হবে আপনারা যত বিরোধিতা করতে পারেন, করবেন। এরপর জনস্বাস্থ্যর ব্যাপারে একটি বক্তব্য উনি রেখেছেন। তাতে এই তথ্যগুলি আমি একটু কারেকশন করে দিচ্ছি। বেড্‌সের সংখ্যা হাসপাতালের শয্যার সংখ্যা উনি তাড়াতাড়ি বললেন, আমিও তাড়াতাড়ি দেখলাম। উনি বললেন, ১৯৭৪ সালে ৪৫ হাজার। ১৯৮০ সালে ৫৬ হাজার।

করে অনাপত্তি শংসাপত্র দিয়ে থাকি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় সদস্য সুকুমার দাস মহাশয় প্রশ্ন করেছিলেন যে, যে অঞ্চলে বিদ্যালয় নেই সেখানে আপনার বিদ্যালয় দেওয়ার কোনও পরিকল্পনা আছে কিনা। তাঁর জবাবে আপনি বললেন ১৯৭৫ সাল পর্যন্ত যে সমস্ত দরখাস্ত ছিল কংগ্রেস সরকার বস্তা বন্দি করে রেখে দিয়ে অনুমোদন দেওয়া বন্ধ রেখেছিল, ১৯৭৭ সালে আপনারা আসার পর সেটাকে আবার আপনারা উন্মোচন করেছেন। আমার জিজ্ঞাস্য হলো ১৯৭৫ সাল পর্যন্ত কতগুলি দরখাস্ত পড়ে ছিল, আপনারা আসার পর কতগুলিকে অনুমোদন দিয়েছেন এবং যে অঞ্চলে বিদ্যালয় নেই সেইখানে বিদ্যালয় অনুমোদন দেওয়ার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর আমি ইতিমধ্যেই দিয়ে দিয়েছি, যেখানে বিদ্যালয় নেই সেখানে বিদ্যালয়ের পক্ষ থেকে আবেদন করতে হবে না, সেখানকার জেলাপরিষদ কিংবা পৌরসভার পক্ষ থেকে সরকারের কাছে সরাসরি আবেদন করতে হবে। সেই আবেদনের উপর ভিত্তি করে সরকারের পক্ষ থেকে উদ্যোগ এবং দায়িত্ব নিয়ে নতুন করে বিদ্যালয় স্থাপন করা হয়, এই হচ্ছে, সরকারের সিদ্ধান্ত এবং নীতি। প্রথমে যেটা জানতে চেয়েছেন তা হলো ১৯৭৫ সাল পর্যন্ত কতগুলি দরখাস্ত জমা ছিল এবং এই পর্যন্ত আমরা কতগুলিকে অনুমোদন দিয়েছি। ১৯৭৫ সাল পর্যন্ত ১৫০০টি দরখাস্ত জমা ছিল, তাঁর মধ্যে আমরা ৮০০টিকে বিবেচনা করেছি এবং স্বীকৃতি দিয়েছি, উন্নীতকরণ করেছি এই সময়কালের মধ্যে।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আই.টি.ডি.পি এলাকায় যে সমস্ত আই.টি.ডি.পি মৌজা আছে যেখানে কোনও প্রাথমিক বিদ্যালয় নেই সেখানে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আই.টি.ডি.পি এলাকা, তফসিলি জাতি এবং উপজাতি অধ্যুষিত এলাকায় অগ্রাধিকারের ভিত্তিতে প্রাথমিক এবং মাধ্যমিক স্কুল স্থাপন করা হবে এটা সরকারের সিদ্ধান্ত।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, সম্প্রতি কোনও কোনও খবরের কাগজে প্রকাশিত হয়েছে যে কলেজ সার্ভিস কমিশনের মতো আপনি স্কুল সার্ভিস কমিশন গঠন করতে চলেছেন অথবা গঠন করেছেন, এটি এখন কোন অবস্থায় আছে? তাঁর গঠন প্রকৃতি কি এবং কেমন করে গঠন করতে চাইছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা কলেজ সার্ভিস কমিশন বা পাবলিক সার্ভিস কমিশনের আদলে বিদ্যালয়ের ক্ষেত্রে স্কুল সার্ভিস কমিশন গঠন করতে চাইছি, যাতে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যোগ্যতা সম্পন্ন শিক্ষক নিযুক্ত হতে পারে এবং অনেক অনভিপ্রেত অবস্থা শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যা সৃষ্টি হয় তা যাতে না হতে পারে। এটা মন্ত্রিসভায় সিদ্ধান্ত গ্রহণ করে

এটাকে আইন করে, অর্ডিন্যান্স করে আমরা রাজ্যপালের কাছে পাঠিয়েছিলাম। শিক্ষা এখন যুগ্ম তালিকায়। ১৯৭৬ সাল থেকে শিক্ষাকে রাজ্য সরকারের হাত থেকে কেড়ে নিয়ে যুগ্ম তালিকায় নিয়ে যাওয়া হয়েছে। এইজন্য এটি গঠন করতে গেলে কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া আমরা কার্যকর করতে পারি না। রাজ্যপাল সেটি দিল্লিতে পাঠাবার পর আমরা দিল্লিতে কথা বলেছিলাম। সেখানে বর্তমানে শিক্ষামন্ত্রী নেই। এইজন্য আমরা বিপদে পড়ে গেছি। আমরা জানিনা কত মাসের মধ্যে সেখানে শিক্ষামন্ত্রী হবেন। সেখানে শিক্ষামন্ত্রী হবার পর যদি আমাদের অনুমোদন দেন, তাহলে আমরা কলেজ সার্ভিস কমিশনের সঙ্গে সঙ্গে স্কুল সার্ভিস কমিশন গঠন করব।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জানতে চাইছি, আমার বরানগর কেন্দ্রে হরিজন বস্তিতে হরিজনদের দ্বারা পরিচালিত একটি প্রাইমারি স্কুল আছে। উক্ত স্কুলটির অনুমোদনের জন্য তারা আবেদন করেছেন। সেটি বর্তমান বর্ষে অনুমোদন করা বা বিবেচনা করা সম্ভব কিনা?

**মিঃ স্পিকার ঃ** না, এটা হয় না।

**শ্রী মৃনালকান্তি রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, নারীদের অধিকার রক্ষা করার জন্য আমরা বিভিন্ন ক্ষেত্রে এগিয়ে গিয়েছি, নিম্ন মাধ্যমিক বা মাধ্যমিক স্তরে মহিলা বিদ্যালয় তৈরি করার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা, থাকলে কতগুলো?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা এই সময়ের মধ্যে অনেক বালিকা বিদ্যালয় স্থাপন করেছি। কিন্তু আমাদের সাধারন একটি দৃষ্টিভঙ্গি হলো, বালিকাদের জন্য আলাদা বিদ্যালয় না করে সহশিক্ষা মূলক শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করা। ছেলেমেয়েরা একসঙ্গে লেখাপড়া করুক এটা আমাদের দৃষ্টিভঙ্গি। তবে কোনও কোনও এলাকায় চাহিদার দিকে লক্ষ্য রেখে আমাদের বালিকা বিদ্যালয় কিছু করতে হয় এবং আমরা করি। আমাদের প্রধান দৃষ্টিভঙ্গি হচ্ছে সহশিক্ষামূলক শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করা, ছেলেমেয়েরা একসঙ্গে লেখাপড়া শিখুক। ভারতবর্ষের মধ্যে এমন অনেক এলাকা আছে যেখানে নারী-পুরুষের মধ্যে বৈষম্য বেশি। সেখানে নারী প্রাথমিক বিদ্যালয় এবং পুরুষ প্রাথমিক বিদ্যালয় আছে। এটি দুর্ভাগ্যজনক। আমাদের রাজ্যে এইরকম অবস্থা নেই। সেজন্য আমরা সহশিক্ষামূলক শিক্ষা প্রতিষ্ঠান গড়ে তোলার দিকে নজর দিয়ে থাকি।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তরে জানালেন যে ১৯৭৫ সালের আগে পর্যন্ত যে সমস্ত স্কুল দশম শ্রেণী বা টু-ক্লাশ থেকে ফোর-ক্লাশ'এ উন্নীত হবার জন্য আবেদনপত্র জমা দিয়েছিল, তাদের মধ্যে থেকে এ পর্যন্ত ৮০০ স্কুলের অনুমোদন দিয়েছেন। কিন্তু বাকি যে সংখ্যা আছে, তাদের মধ্যে থেকে কিছু স্কুলকে মে মাসের মধ্যে অনুমোদন দেবার কথা উল্লেখ করেছেন। বাকি যে সংখ্যক দরখাস্ত জমা আছে, যেগুলো বিবেচনার জন্য ছিল, সেগুলিকে অনুমোদন দেবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি মাননীয় সদস্যকে একটি জিনিস সংশোধন করতে বলছি।

[11-20—11-30 a.m.]

আমি বলেছি যে, দ্বিতীয় শ্রেণীযুক্ত বিদ্যালয় থেকে চতুর্থ শ্রেণীতে উন্নীত হবার জন্য আবেদন করার প্রয়োজন হয় না। বিষয়টি পর্ষদের কাছে থাকে না। আমরা দ্বিতীয় শ্রেণী থেকে চতুর্থ শ্রেণীতে উন্নীত করে দিয়েছি। মাননীয় সদস্য নিশ্চয় জানেন যে, দ্বিতীয় শ্রেণীযুক্ত বিদ্যালয় অর্থহীন। এটি ওদের আমলে দীর্ঘদিন ধরে চলেছে। আমরা সেগুলিকে চতুর্থ শ্রেণীতে উন্নীত করে দিয়েছি। পর্ষদে আবেদন করবার সাথে সাথে মঞ্জুর হয়ে গেছে। আর যেগুলো নতুন করে আবেদন করছে ন্যুনতম শ্রেণীর থেকে উচ্চতর শ্রেণীতে উন্নীত করার জন্যে সেগুলো পর্ষদে বিবেচনাধীন আছে। নতুন স্বীকৃত বিদ্যালয় করার জন্য এবং উচ্চতর শ্রেণীতে উন্নীত করার জন্যে অনেক তালিকা পর্ষদে রয়েছে এবং তাঁর মধ্যে ঘটিহারা রয়েছে এবং ওটা হয়েও গেছে।

## বেঙ্গল পটারিজ নিলাম

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭।) **শ্রী আবুআয়েশ মন্ডল:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা হাইকোর্টের ডাকা নিলামে রাজ্য ক্ষুদ্র শিল্প নিগম বেঙ্গল পটারিজ খরিদ করেছে; এবং

(খ) সত্যি হলে, কবে এবং কত টাকায় খরিদ করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত:**

(ক) হ্যাঁ।

(খ) ২২এ আগস্ট, ১৯৯৫। ১২ কোটি ১০ লক্ষ টাকায় খরিদ করা হয়েছে এবং ৫ কোটি ৫০ লক্ষ টাকা খরিদমূল্য বাবদ জমা দেওয়া হয়েছে।

**শ্রী আবুআয়েশ মন্ডল:** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১২ কোটি ১০ লক্ষ টাকায় খরিদ করেছেন। ১৯৭৬ সালে সেপ্টেম্বর মাসে বামপন্থী সরকার কেন্দ্রীয় সরকারের এই কারখানাটি অধিগ্রহণ করার পরিকল্পনা নিয়েছিল। কিন্তু ওয়ার্কিং ক্যাপিটাল না দেওয়ার জন্যে যে পরিকল্পনা দেওয়া হয়েছিল কেন্দ্রীয় সরকার সেটা মানেন নি। ফলে লিকুইডিশনে চলে যায়। যখন এটা লিকুইডিশনে চলে যায় তখন এই কারখানার শ্রমিক কর্মচারীর সংখ্যা কত ছিল এবং যে সমস্ত শ্রমিক কর্মচারী স্বেচ্ছায় অবসর গ্রহণ করেন তাদের অবসরকালীন প্রকল্প হিসাবে কত টাকা দেওয়া হয়েছিল জানাবেন কি?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত:** আপনি নোটিশ দেবেন উত্তর দেব।

**শ্রী আবুআয়েশ মন্ডল:** খরিদ করা সংস্থাটি পুনরায় চালু হবার পরে কতগুলো লোকের কর্মসংস্থান হবে সেটা আপনার ধারনা আছে কি?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** এটা ৩টে জায়গায় রয়েছে এবং সেখানে আমাদের যে পরিকল্পনা সেটা হচ্ছে যে, মাল্টিস্টোরিড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ করা। এখনও পুরো পরিকল্পনা হয় নি, সেইজন্য নির্দিষ্ট করে কত শ্রমিক কর্মচারীর কাজ হবে এখনি বলা সম্ভব নয়।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য এই যে বেঙ্গল পটারিজ, এটা যেহেতু ক্ষুদ্রায়তন শিল্পের অন্তর্ভুক্ত সেই কারণে আমার প্রশ্ন আমাদের দেশে যে সমস্ত ইটের কারখানা আছে, সেখানে ৫০০-৭০০ লোক কাজ করে, এগুলোকে ক্ষুদ্রায়তন শিল্পের অন্তর্ভুক্ত করা যাবে কিনা?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** আপনি আমার সাথে দেখা করবেন, আমি বলে দেব, তবে এর সঙ্গে এটা সঙ্গতিপূর্ণ নয়।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে বেঙ্গল পটারিজ আপনার দপ্তর খরিদ করছেন এবং তাঁর খরিদ মূল্য ইত্যাদিও বললেন, আমার প্রশ্ন হচ্ছে যে, কি কারণে আপনার দপ্তর সিদ্ধান্ত নিলেন যে এই বেঙ্গল পটারিজ খরিদ করবেন?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** এই বেঙ্গল পটারিজ ৩টে জায়গায় অবস্থিত। এই জায়গাটাতেই কিছু প্রমোটর এটা কম দামে কিনে মাল্টি স্টোরিড বিল্ডিং করার একটা পরিকল্পনা নিচ্ছিলেন। আমরা খবরটা পেয়েই হাইকোর্টে গিয়ে আমরা প্রস্তাব দিই যে, আমরা এটা খরিদ করব এবং এখানে যে শিল্প ছিল সেই শিল্প যাতে আরও বাড়ে এবং আগে যত শ্রমিক কর্মচারী ছিল তারচেয়ে বেশি লোক যাতে কাজ পায় আমরা দেখব। এছাড়া নন-পলিউটেড ইন্ডাস্ট্রিগুলো যাতে চলে সেই কারণে এই কারখানাটি নেবার পরিকল্পনা নিলাম।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বেঙ্গল পটারিজ এর তিনটি জায়গায় তাদের ফ্যাক্টরী এবং প্রমোটারদের হাত থেকে বাঁচাবার জন্য ওরা কিনেছেন হাইকোর্ট থেকে। ভাল কথা। কিন্তু আমি জানতে চাইছি, উনি বোধহয় কিছুটা ক্ষুদ্র শিল্প গড়ে তুলতে চান নন-পলিউশনের জন্য। কিন্তু বেঙ্গল পটারিজ যেটা ছিল ফরেন এক্সচেঞ্জ তারা আর্ন করছিল, ভারতবর্ষের মধ্যে অন্যতম শ্রেষ্ঠ পটারিজ ছিল। এই ব্যাপারে আপনার দপ্তর বা শিল্প দপ্তরের সঙ্গে আলোচনা করে বেঙ্গল পটারিজের যে পুরনো ঐতিহ্য তাঁর প্রোডাকশনকে রিভাইভ করে বাংলার যে গর্ব ছিল বেঙ্গল পটারিজ ভাল জিনিস, এখন যেগুলি আসছে হিটারি ইউ.পি. থেকে, এদের তুলনায় বেঙ্গল পটারিজের যে পুরনো ঐতিহ্য আছে বেস্ট কোয়ালিটি পটারিজ তাকে নিয়ে নেওয়ার ব্যাপারে কিছু চিন্তা-ভাবনা থাকলে সেটা একটু ব্যাখ্যা করবেন।

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** আমাদের একটা সেরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে, সেই ডেভেলপমেন্ট কর্পোরেশনের উদ্যোগ নিয়ে আমাদের বেলঘরিয়ায় একটা সানিটারিওয়ার এর কারখানা করা হয়েছে, তাদের উৎপাদন শুরু হয়েছে। এখন ট্রায়াল রান এর মতো অবস্থায় আছে। এটা পশ্চিমবঙ্গে প্রথম। সানিটারিওয়ার আমরা অন্য রাজ্য থেকে আনি, কারণ ব্যক্তি মালিকানার উদ্যোগে তারা করতে চাইছে না, সেইজন্য আমরা এটা করি। লাভজনক

হতে পারে এটা দেখালে পরে যারা ব্যক্তি মালিকানায় কারখানা করেন তাদের জন্য উদ্যোগ নেওয়া হচ্ছে। বেঙ্গল পটারিজের যে ঐতিহ্য ছিল সেটায় ভারত সরকার অনেক টাকাই খরচ করেছেন, কিন্তু সেটার উন্নয়নের জন্য খরচ করেননি। বসিয়ে বসিয়ে দেওয়ার জন্য খরচ করেছেন। এটা আর ভায়াবেল হওয়া সম্ভব নয়। কিন্তু কেউ যদি কোথাও পশ্চিমবঙ্গে এই ধরনের কারখানা করতে চান তাহলে আমরা সব ধরনের, জমি দিয়ে, জল, বিদ্যুৎ দিয়ে সাহায্য করব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** টাটা কনসালটেন্সি ফার্ম নিতে চেয়েছিল?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** টাটা কনসালটেন্সি ফার্ম অনেক দিন আগে প্রস্তাব দিয়েছিল, সেটা আপডেটেড করতে হবে। আমরা সরকারি উদ্যোগে করব না, কোনও ব্যক্তি মালিকানার উদ্যোগে যদি কেউ করতে চান তাহলে আমরা সব রকম কিছু দিয়ে সাহায্য করব।

**শ্রী জটু লাহিড়ি ঃ** আপনি বলেছেন, ১২ কোটি ১০ লক্ষ টাকা বেঙ্গল পটারিজ খরিদ করেছেন, আমি জানতে চাইছি, আপনি নিজে বললেন, ভারত সরকার এর জন্য অনেক টাকা খরচ করেছেন। মূলত বসিয়ে বসিয়ে পয়সা তারা ব্যয় করেছেন, কোনও উন্নয়ন হয়নি। আমার প্রশ্ন, আপনি কারখানা খরিদ করেছেন, কিছু টাকা জমাও দিয়েছেন, কবে কারখানায় উৎপাদন শুরু হবে? এর জন্য কোনও দিনক্ষন স্থির করেছেন কিনা এবং জয়েন্ট ভেনচারের মধ্যে দিয়ে সরকারি ও বেসরকারি লগ্নী নিয়ে করবেন কিনা জানাবেন কি?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** ওখানে একটা কারখানা হবেনা, অনেকগুলি কারখানা হবে। যেটা হবে সেটা হচ্ছে, মাল্টি-স্টোরেড কারখানা এবং দূষণ মুক্ত মাল্টিস্টোরেড স্মল স্কেল ইন্ডাস্ট্রি। আজ থেকে এক বছরের মধ্যে কন্সট্রাকশন শুরু হয়ে যাবে। সরকারি উদ্যোগে আমরা করছি না, কেউ যদি ব্যক্তিগত মালিকানায় কারখানা করতে চায় তাহলে তাকে আমরা জল, আলো ইত্যাদি দিয়ে সাহায্য করব।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** এই বেঙ্গল পটারিজ নিলাম হওয়ার আগে কারা পরিচালনা করতেন?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** এটা ভারত সরকার পরিচালনা করতেন।

## ছাত্রাবাস নির্মাণ

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৩) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ডিসেম্বর ১৯৯৫ অবধি রাজ্যে তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য কয়টি ছাত্রাবাস নির্মাণ করা হয়েছে;

(খ) উক্ত সময় পর্যন্ত এ বিষয়ে সরকারের কত পরিমাণ অর্থ ব্যয় হয়েছে; এবং

(গ) উক্ত ছাত্রাবাসগুলি থেকে কত জন ছাত্র-ছাত্রী উপকৃত হবে বলে আশা করা যায়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) ১৯৮৬-৮৭ আর্থিক বছর থেকে ১৯৯৫-৯৬ আর্থিক বছরের ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত মোট ৯ (নয়টি) কেন্দ্রীয় ছাত্রাবাস নির্মাণ করা হয়েছে।

(খ) ১ কোটি ৬৫ হাজার ৬ শত ৮৫ টাকা।

(গ) মোট ৬৩৮ জন, (ছাত্রী-৪৮৮ জন ও ছাত্র-১৫০ জন)।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনি যে নয়টি ছাত্রাবাস নির্মাণের কথা বললেন, এর মধ্যে পুরুলিয়া জেলায় কোনও ছাত্রাবাস নির্মাণ হয়েছে কি ঐ আর্থিক বছরে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** ১৯৮৬-৮৭ থেকে ১৯৯৫-৯৬ আর্থিক বছরের ডিসেম্বর পর্যন্ত মোট নয়টি কেন্দ্রীয় ছাত্রাবাস নির্মাণ করা হয়েছে। এর মধ্যে বর্ধমান ডিভিসনে ছয়টি এবং নর্থ বেঙ্গলের ডিভিসনে তিনটি। বর্ধমান টাউনে এস.সি গার্লস ৭০ আসন বিশিষ্ট একটি খোলা হয়েছে ৭.৭.৯৫ তারিখে; সিউড়িতে একটি এস.টি গার্লস খোলা হয়েছে ৬৯টি আসন বিশিষ্ট ১৬.৮.৯৪ তারিখে; রানিবাঁধে একটি এস.টি বয়েজ খোলা হয়েছে ৭০ আসন বিশিষ্ট ১৪.৮.৯৫-তে; পুরুলিয়াতে এস.টি গার্লস খোলা হয়েছে ৬৯ আসন বিশিষ্ট ১৬.৮.৯৩-তে; ঝাড়গ্রামে এস.টি গার্লস খোলা হয়েছে ৪৫ আসন বিশিষ্ট ১০.৮.৯৫ তারিখে। এস.টি. গার্লস ২৪.৯.৮৭। এই নটা বিভিন্ন সময়ে খোলা হয়।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি তফসিলি জাতি এবং উপজাতি ছাত্রনিবাসের থাকার ভরণপোষণের জন্য বৃত্তি পেয়ে থাকেন, যাদের পারিবারিক আয় দু হাজার টাকা, তারাই পেতে পারেন। এই আয়ের উর্ধ্বসীমা বাড়াবার কোনও চিন্তাভাবনা আপনি করছেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এটা আপনার পোস্ট ম্যাট্রিকের কথা। সর্বভারতীয় একটা পরিকল্পনা। এসব নিয়ন্ত্রণ অল ইন্ডিয়া লেভেলে করা হয়। এ সম্পর্কে আমাদের বক্তব্য আছে। বিভিন্ন রাজ্যেরও আছে। এটাকে বাড়াবার কথা অনেক বার আমরা বলেছি, অন্য রাজ্যও বলেছে। আমরা বাড়াবার কথা শুনছি। প্রসেস তৈরি হচ্ছে। কিন্তু আমরা এখনও কোনও আদেশ পাই নি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, তফসিলি এবং উপজাতি সম্প্রদায়ের ছাত্র ছাত্রীদের জন্য নটি হোস্টেল এ পর্যন্ত করেছেন। আমি আপনার কাছে জানতে চাইছি, বিদ্যালয় সংলগ্ন হোস্টেল নির্মাণের পরিকল্পনা আপনার আছে। এই আর্থিক বছরে এই

বিদ্যালয় সংলগ্ন কতগুলি হোস্টেল নির্মাণ করার ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** বিদ্যালয় সংলগ্ন সেন্ট্রাল হোস্টেল ছেলেদের জন্য করছি না। মেয়েদের জন্য করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সমস্ত হোস্টেলগুলি রয়েছে, এখানে যে সমস্ত ছাত্ররা থাকেন, তাঁদের যে মাথাপিছু বরাদ্দ বর্তমান আর্থিক বছরে তা খুবই স্বল্প। এটাকে বাড়াবার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই মাথাপিছু বরাদ্দ আগে ছিল খুবই কম। আমরা মাঝখানে সেভেন এইট থেকে বাড়িয়ে করেছি ১৫০ টাকা। আগে ছিল ৭৫ টাকা। যেহেতু এটা সর্বভারতীয় পরিকল্পনা, এটা বাড়ানোর নির্দেশ আসে দিল্লি থেকে। ৮৮ সালের পর থেকে এটা আর বাড়ে নি। শেষ পর্যন্ত অবস্থা বিবেচনা করে বর্তমান আর্থিক বছরে আমরা পোস্ট ম্যাট্রিকের জন্য পাঁচটা গ্রুপ করেছি। এ, বি, সি, ডি, ই। তাদের টাকা ভ্যারি করে, মেডিক্যাল ধরে ১১৫ থেকে ২৮০ টাকা। এটা অল ইন্ডিয়া স্কীম। আমরা এই বছরের শুরু থেকে নিম্নতম ২২০ টাকা করেছি। রিসেন্টলি অল ইন্ডিয়ার একটা অর্ডার এসেছে।

[11-40—11-50 a.m.]

অল ইন্ডিয়া স্কেলে সেটা বাড়ানো হয়েছে, ১লা অক্টোবর থেকে সেটা এফেকটেড হবে। হায়েস্ট ৪৫০, আর লোয়েস্ট ১৫০, বিভিন্ন 'এ'; 'বি', 'সি'; 'ডি' স্কেল আছে। অল্প কয়েকদিন আগে নির্দেশ পাওয়া গেছে। আমরা রাজ্য সরকারের দিক থেকে আগেই এটাকে মিনিমাম ২২০ টাকা করেছিলাম, এ বছরের গোড়াতেই করেছি। এখন আমরা অল ইন্ডিয়া লেভেল ক্যাচ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি ছাত্র-ছাত্রীদের বাসস্থান নির্মাণ প্রকল্পের দ্বারা কত ছাত্র-ছাত্রী যারা বহুদূর থেকে আসছে এবং এই বাসস্থানের জন্য যারা পড়াশোনা করার সুযোগ পেয়েছে তাদের সংখ্যা কত সেটা কখনও সমীক্ষা করা হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমাদের রানিং হস্টেল যে কটা আছে তাতে কলকাতা বাদে পশ্চিমবঙ্গে বয়েজ আছে ৭০, এবং গার্লস আছে ৪৯০ জন, মোট ৫৬০ জন। কলকাতায় আছে ৩১৬ জন, এই মোট ৮৭৬ জন। যেকটা হোস্টেল চলছে সেগুলো বাদে আর যে হোস্টেলগুলো তৈরি হচ্ছে তার ক্যাপাসিটি হবে ৩৭৮৭।

**শ্রী শৈলজকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, তফসিলি জাতি ও তফসিলি আদিবাসীর ছাত্র-ছাত্রীদের যে গ্র্যান্ট দেওয়া হয় সেটা বছরের শেষে দেওয়া হয়। আমার প্রশ্ন এই গ্র্যান্ট বছরের বদলে প্রতি মাসে দেওয়ার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই গ্র্যান্ট বছর শেষের আগেই দেওয়া হয়। কোনও কোনও জেলায় বছরে ২বার এবং কোন কোন জেলায় বছরে ৩বার দেওয়া হয়। তবে মাসে মাসে দিলে ভাল হয় কিন্তু এখনও সেই ব্যবস্থা হয় নি। ৩বার সব জায়গায় দেওয়া হয় না, অনেক জায়গায় ২বার দেওয়া হয়।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এস.সি., এস.টি. ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট আছে, কেন্দ্রীয় সরকার রিসেন্টলি একটা অর্ডার বার করেছেন। আমি শুনেছি আপনাদের ডিপার্টমেন্ট থেকেও একটা প্রোপোজাল পাঠানো হয়েছে। তার কি অবস্থা দাঁড়িয়েছে? পোস্ট ম্যাট্রিক স্টুডেন্টদের জন্য জেলাপরিষদ থেকে যেখানে একটা ওয়েলফেয়ার কমিটি আছে সেখান থেকে আসার কথা, এ ব্যাপারটি এনলাইটেন করতে পারেন কিনা?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই পর্যন্ত ৯টা কমপ্লিট হয়েছে এবং রান করছে, বলেছি। কনস্ট্রাকশন কমপ্লিটেড অ্যান্ড রেডি ফর ইনআউগারেশন—এরকম চারটি আছে। আন্ডার কন্সট্রাকশন ১৯টি আছে। কিন্তু এখনও পর্যন্ত জমি বা অন্য কোনও অসুবিধার জন্য বা মামলা-মোকদ্দমার জন্য শুরু করা যায় নি, এরকম অবস্থা ২৭টির আছে।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ছাত্র-ছাত্রীদের জন্য কয়েকটি ছাত্রাবাস নির্মাণ করা হয়েছে ৯৫-৯৬ সালে। কোনও জেলায় কতগুলো হয়েছে, এবং যেগুলো হয়েছে, তাঁর জন্য কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** তৈরি করতে খরচ হয়েছে ১ কোটি ৬৫ হাজার, ৬৮০ টাকা। কোন কোন জেলায় ক'টা আছে, সেটা বলতে গেলে সময় লাগবে, যদি স্পিকার মহাশয় বলেন তো বলতে পারি।

**শ্রী সুকুমার দাস ঃ** হোস্টেল গড়ে ওঠার পর যে ছাত্র-ছাত্রীরা থাকে, তাদের মাথাপিছু আর্থিক বরাদ্দ খুব কম, তার ফলে তাদের খাওয়া-দাওয়া খুব নিম্নমানের বলে মনে করি। মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার প্রশ্ন, হোস্টেলে তফসিলি, জাতি, উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য অর্থ বরাদ্দ বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এর উত্তর আগেই দিয়েছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ইতিমধ্যেই জবাব দিয়েছেন যে, খানিকটা বাড়িয়েছেন। আপনার কাছে নির্দিষ্ট করে জানতে চাই, পোস্ট মাধ্যমিক এবং প্রি-মাধ্যমিকে স্টাইপেন্ডের পরিমাণ ১৯৭৭ সালের আগে কত ছিল এবং এখন কত আছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** প্রি-ম্যাট্রিকে—১৯৭৭ সালের আগে ছিল মাথাপিছু ৭৫ টাকা, তারপর ১৯৮৭ সালে এটা আমরা করেছি মাথাপিছু ১৫০ টাকা। বর্তমানে আর্থিক বছর থেকে সেটা করা হয়েছে ২২০ টাকা, আশ্রম হোস্টেলের জন্য এবং অন্য হোস্টেলে থেকে যারা পড়াশোনা করে তাদের জন্য ৩০০ টাকা। আশ্রম হোস্টেলে যেহেতু কিছু কিছু সুবিধা —

যেমন, সাবান, বই, ইত্যাদি পায়, সেইজন্য শুধু ফুডিং চার্জ হিসাবে ২২০ টাকা দেওয়া হয়েছে। পোস্ট ম্যাট্রিক একটা সর্বভারতীয় পরিকল্পনা, কিন্তু এই টাকার গোটাটাই রাজ্যকে দিতে হয়। কারণ, একটা পরিকল্পনা যখন শেষ হয় এবং সেটা যে পর্যন্ত ব্যয় হয়, সেটা কমিটি লেভেল পর্যন্ত চলে যায়, সেটা রাজ্যকেই করতে হয় এবং পরবর্তী সময় সে ব্যয় হয়, সেটা কেন্দ্র দেয়। আমরা যেহেতু এই পোস্ট ম্যাট্রিক পরিকল্পনা বেশ কিছু কাল থেকে চালাই, সেই জন্য আমাদের পরিকল্পনার মধ্যে ৮।৯ কোটি টাকা ব্যয় হয়ে যায়। তারপর যেটা হয়, সেটা গভর্নমেন্ট অব ইন্ডিয়া থেকে আমরা পাই। যদিও এটা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার স্কলারশিপ, কিন্তু এর সিংহভাগ টাকাই রাজ্যকে দিতে হয়। আমরা দাবি তুলেছি, এর ৫০। ৫০ কেন্দ্র-রাজ্য ভাগ করুক। কিন্তু এখনও পর্যন্ত কিছু হয় নি। এই টাকার পরিমানটা দিন আগে অর্ডার হয়েছে। মেডিক্যাল ইঞ্জিনিয়ারিংয়ে ঊর্ধ্বতম ছিল ২৮০, সেই ঊর্ধ্বতনটা ৩ হয়েছে।

[11-50—12-00 noon]

আর নিচের দিকে নানা লেভেলে ১১৫ থেকে আগে এবং এখানে ১৫০ থেকে আগে পর্যন্ত। কিন্তু এ বছর পশ্চিমবাংলায় আমরা নিজেরা চালু করেছি নিম্ন ২২০ টাকা। রিসেন্টলি একটা অর্ডার বের হয়েছে কিন্তু এটা এফেকটিভ হবে ১-লা অক্টোবর থেকে। এটা বাড়ানো হয়েছে অল ইন্ডিয়া লেভেলে।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহোদয় আমরা লক্ষ্য করছি কংগ্রেস গভর্নমেন্টের আমলে এবং পরবর্তীকালে বেশ কিছু মফস্বল এলাকায় বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়, জুনিয়র এবং হাইস্কুলকে আশ্রম হোস্টেলের গ্রান্ট দেওয়া হয়েছে। কিন্তু তাদের অর্থ এত কম দেওয়া হয়েছে যে কাজ করতে পারছেন না। এইরকম অবস্থা উত্তরবঙ্গের ডুয়ার্স এবং আরও কিছু জায়গায় দেখা দিয়েছে। কিন্তু ঐ অবস্থার জন্য আদিবাসী ও তফসিলি জাতির ঐ সুযোগ পাচ্ছে না। ঐ বিদ্যালয় হোস্টেলগুলো কমপ্লিট করার জন্য নতুন অর্থ বরাদ্দ করার জন্য কিছু বিবেচনা করছেন কিনা? এবং অর্থ বরাদ্দের ব্যাপারকে অগ্রাধিকার দিয়ে মডেল হোস্টেলের ছক কাটার কাজ করার কোনও পরিকল্পনা ভবিষ্যতে আছে কিনা?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** যে সমস্ত হোস্টেলগুলো ইনকমপ্লিট আছে সেগুলোকে কমপ্লিট করার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। এবং আমাদের সার্ভে রিপোর্ট অনুযায়ী, যেভাবে আসবে সেইভাবে টাকা-পয়সা দেব কাজ কমপ্লিট করার জন্য—এটা অলরেডি নেওয়া হয়েছে এ বছরে। এতে অনুমান করা হচ্ছে, আড়াই থেকে তিন কোটি টাকা লাগবে, সেই ব্যবস্থা আমাদের করা আছে। আপনার দ্বিতীয় প্রশ্ন, পশ্চিমবাংলায় কিছু করা যায় কিনা—তাঁর উত্তরে বলছি, এছাড়াও ৫৫-টি বিভিন্ন জেলা-সভাধিপতিদের পরামর্শে নতুন আশ্রম হোস্টেল করা হচ্ছে। এদের প্রত্যেকের জন্য দু-লক্ষ টাকা বিল্ডিং কস্ট ধরা হয়েছে। তাঁর মধ্যে ১ লক্ষ টাকা করে এডভান্স মাস দুই আগে ডি.এম-দের কাছে গেছে। এবং ঐ ১ লক্ষ টাকার ইউটিলাইজ হলে বাকি টাকা দেওয়া হবে। এভাবে ৫৫-টি হোস্টেলের পরিকল্পনা আছে এবং কাজ চলছে।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, পড়াশোনাতে তফসিলি এবং আদিবাসী ছাত্র-ছাত্রীদের সংখ্যা ক্রমশ বাড়ছে এবং গ্রাম থেকে অনেকে কলকাতামুখী হচ্ছে আরও বেশি শিক্ষার আশায়। এর ফলে কলকাতায় স্থান সঙ্কুলান হচ্ছে না। আমার প্রশ্ন, কলকাতায় তফসিলি এবং আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য নতুন কোনও ছাত্রাবাস করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কলকাতায় ইতিমধ্যেই আছে। কলকাতায় ৩১৬ জনের ক্যাপাসিটি আছে, ৪টি হস্টেল আছে। আমরা আরও সল্টলেক এরিয়ায় একটা এস.সি গার্লস্ ১২৫টি ক্যাপাসিটির একটি পরিকল্পনা আছে এবং এস.সি, এস.টি. বয়েজ ৮০ জনের একটি পরিকল্পনা আছে। আরেকটি এস.সি. গার্লস্ ৪২টি ক্যাপাসিটির পরিকল্পনা আছে। এই তিনটি করার জন্য আমাদের হাতে টাকা-পয়সা আছে কিন্তু জায়গা জমি পাওয়ার অসুবিধা হচ্ছে, তবে দুটির ক্ষেত্রে পাওয়া গেছে, কিন্তু ফর্মাল ট্রান্সফার হয়নি। একটি জায়গা এখনও পাওয়া যায় নি।

## ফরাক্কা বাঁধ প্রকল্প

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৫) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ফরাক্কা বাঁধের নীচে ৭ কিলোমিটার পর্যন্ত গঙ্গা ভাঙ্গন প্রতিরোধের দায়িত্ব কেন্দ্রীয় ফরাক্কা বাঁধ প্রকল্প (কেন্দ্রীয় সরকারের জল-সম্পদ মন্ত্রণাধীন) গ্রহণ করেছিল; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী গনেশচন্দ্র মন্ডল ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ফরাক্কা বাঁধের নীচে গঙ্গার ডান পাড়ে পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদ জেলায় প্রায় ৭ কি. মি. পর্যন্ত ভাঙ্গন প্রতিরোধের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের অধীনস্থ ফরাক্কা বাঁধ কর্তৃপক্ষ গ্রহণ করেছিলেন। কিন্তু আনুমানিক ৫ কি.মি. পর্যন্ত কাজ করার পরে উক্ত কর্তৃপক্ষ আর কাজ করেন নি।

**শ্রী আবুল হাস্‌নাৎ খান ঃ** এই যে ৭ কি.মিটারের দায়িত্ব নিয়েছিলেন, তার মধ্যে ৫ কি.মিটার করার পর ২ কি.মিটারের কাজ বন্ধ রেখেছে। সেখানে গঙ্গার ভাঙন প্রচন্ডভাবে দেখা দিয়েছে এবং প্রায় ১৫০টি বাড়ি বিধ্বস্ত হয়েছে। এখন যদি সেখানে কাজ না করা হয় তাহলে আরও বাড়ি ভেঙে পড়বে। মাঝখানে যে ন্যাশনাল হাইওয়ে ছিল সেটা গঙ্গার গর্ভে চলে যাবে। আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে যাতে কাজ শুরু হয় তাঁর ব্যবস্থা করবেন কি?

**শ্রী গনেশচন্দ্র মন্ডল ঃ** এই বিষয় নিয়ে এম.আই.সি. এবং ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ তাঁর সঙ্গে বিস্তারিতভাবে আলোচনা হয়েছে এবং এই বিষয়ের গুরুত্ব বোঝানোর চেষ্টা করা হয়েছে। তা সত্ত্বেও এখন পর্যন্ত ফরাক্কা কর্তৃপক্ষ কোনও ইতিবাচক কথা বলেন নি। আমাদের দপ্তর থেকে বার বার চেষ্টা করা হচ্ছে এবং এই সম্পর্কে কাজ করার জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছে।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় গঙ্গার ভাঙনে আমাদের হুগলি জেলার গুপ্তিপাড়া অঞ্চলের বহু মানুষের ঘর-বাড়ি চলে গেছে এবং এই গঙ্গার ওপারেও চর উঠেছে। সেখানে গঙ্গার ভাঙন রোধ করার এবং সেই মানুষদের পুর্নবাসনের জন্য আপনার দপ্তরের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী গনেশচন্দ্র মন্ডল ঃ** আপনার প্রশ্নের সঙ্গে এই প্রশ্নের সম্পর্ক নেই। গঙ্গার বিভিন্ন জায়গায় যে ধরনের ভাঙন হচ্ছে এবং এর গুরুত্ব উপলব্ধি করে আমরা প্রত্যেকটি জায়গায় কাজ করার চেষ্টা করছি! আপনার যদি নির্দিষ্ট নোটিশ থাকতো তাহলে গুপ্তিপাড়ায় আমরা কি স্কীম নিয়েছি সেটা বলতে পারতাম। তবুও আপনি এখন বললেন এটা খোঁজ নিয়ে দেখবো।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### Private Engineering College

*103. (Admitted Question No. *494) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) Whether the Government has any proposal to set up Private Engineering Colleges in the State; and

(b) If so, details thereof?

**Minister-in-charge of the Education (Higher) Department**

(a) No.

(b) Does not arise.

### ১৯৯৫ সালের বন্যা

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপুর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন জলাধারগুলি থেকে অতিরিক্ত জল ছাড়ার ফলে ১৯৯৫ সালে বন্যা ভয়াবহ রূপ ধারণ করেছিল; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। প্রকৃতপক্ষে বলা যায় যে বিভিন্ন জলাধারগুলি থেকে নিয়ন্ত্রিত রূপে জল ছাড়ার ফলে ১৯৯৫ সালে বন্যার তীব্রতা অনেকাংশে হ্রাস করা সম্ভব হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## ভৈরব নদীর ভাঙ্গন প্রতিরোধে ব্যবস্থা

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪) **শ্রী মোজাম্মেল হক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার অন্তর্গত ভৈরব নদীর ভাঙ্গনের ফলে দৌলতাবাদ থানা এলাকার নিধিনগর-মদনপুর এবং ইসলামপুর থানার এলাকার জমি নদীগর্ভে চলে গেছে; এবং

(খ) সত্যি হলে, ভাঙ্গন প্রতিরোধের জন্য সরকার কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। কিছু এলাকা ক্ষতিগ্রস্থ হয়েছে।

(খ) ভাঙ্গন প্রতিরোধের জন্য সরকার নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করেছেন ঃ-

১) ইসলামপুরের পাড় বাঁধানোর কাজ গ্রহণ করা হয়েছে। অতি সত্বর কাজ শুরু করা হবে।

২) মদনপুর, সরসেবাদ, নিধিনগর এলাকায় পূর্বে যে কাজ হয়েছে, তাঁর রক্ষনাবেক্ষন হচ্ছে।

৩) শিবনগর, মোক্তারপুরে পাড় বাঁধানোর কাজ বর্তমান আর্থিক বছরে অর্ধেকটা হয়েছে। বাকি অর্ধেক কাজ আগামী আর্থিক বছরে করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

৪) স্বরূপপুরে নদীর পাড় বাঁধানোর প্রকল্প তৈরি করা হচ্ছে।

## গঙ্গার জলবন্টনের চুক্তি

*১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গঙ্গার জলবন্টনে রাজ্য সরকারগুলির মধ্যে চুক্তির ব্যাপারে কেন্দ্রীয় সরকারের

কাছে কোনও প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকার দিয়েছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

**মুর্শিদাবাদ জেলার নদী ভাঙ্গন প্রতিরোধে অর্থ মঞ্জুর**

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪) **শ্রী ইউনুস সরকার ও শ্রী আবুল হাসনাৎ খান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় নদী ভাঙ্গন প্রতিরোধের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে,

(১) উক্ত পরিমাণ কত; এবং
(২) কোথায় কোথায় কাজ করবার জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১। ১৯৯৫-৯৬ সালে সেচ ও জলপথ বিভাগের বিভাগীয় বাজেটে মুর্শিদাবাদ জেলায় নদী ভাঙ্গন প্রতিরোধের জন্য বরাদ্দ অর্থের পরিমাণ ৪৩৪.০০ লক্ষ (চারশ চৌত্রিশ লাখ) টাকা।

২। সারা মুর্শিদাবাদ জেলার বিভিন্ন নদীর ভাঙ্গন প্রতিরোধে ব্যয়ের জন্য উক্ত টাকা মঞ্জুর করা হয়েছে।

**আদিবাসী মাধ্যমিক ছাত্র-ছাত্রীদের ভরণপোষণ**

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নির্দিষ্ট বার্ষিক আয়ের নীচে রাজ্যের আদিবাসী মাধ্যমিক ছাত্র-ছাত্রীদের বার্ষিক ভরণপোষণ ব্যয় মঞ্জুরি পরিকল্পনায় ১৯৯৪-৯৫ আর্থিক বছরে মোট কতজন ছাত্র-ছাত্রীকে ভরণপোষণ ব্যয় দেওয়া হয়েছে; এবং

(খ) ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নির্দিষ্ট বার্ষিক আয়ের নীচে রাজ্যের আদিবাসী মাধ্যমিক ছাত্র ছাত্রীদের বার্ষিক ভরণ পোষণ ব্যয় মঞ্জরি পরিকল্পনায় ১৯৯৪-৯৫ আর্থিক বছরে মোট ৫০,৫৯৯ জন ছাত্র ছাত্রীকে ভরণ পোষন ব্যয় দেওয়া হয়েছে।

(খ) ব্যয়িত অর্থের মোট পরিমাণ ১,৪৮,৪৫,৫৫০ টাকা।

**বোলপুরে গ্রামীণ খাদি প্রতিষ্ঠানের শো-রুম বন্ধ**

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮) **শ্রী তপন হোড় ঃ** কুটির ও ক্ষুদ্রায়ত শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বোলপুরে গ্রামীণ খাদি প্রতিষ্ঠানটির শো-রুমটি দীর্ঘদিন যাবৎ বন্ধ হয়ে আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত শো-রুমটি বন্ধ থাকার কারণ কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত আগস্ট, ৯৫ থেকে বন্ধ আছে।

(খ) উক্ত গ্রামীণে কিছু আর্থিক বে-নিয়ম ধরা পড়ার জন্য গ্রামীণটি সাময়িকভাবে বন্ধ আছে।

**গঙ্গার ভাঙ্গন রোধে কর্ম পরিকল্পনা**

*১১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গার ভাঙ্গন রোধে রাজ্য সরকার কোনও কর্মপরিকল্পনা গ্রহণ করেছে কি না; এবং

(খ) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে উক্ত পরিকল্পনার কোনও আর্থিক সাহায্য পাওয়া গিয়েছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না।

## ক্ষুদ্র শিল্প স্থাপন

*১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৫) **শ্রী বুদ্ধদেব ভকত** ঃ কুটির ও ক্ষুদ্রায়ত শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ঝাড়গ্রাম মহকুমার তফসিলি জাতি ও উপজাতি অধ্যুষিত জাম্বনি ও বেলপাহাড়ি ব্লক দুটিতে ক্ষুদ্র শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## দেবনদী সেচ প্রকল্প

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৮) **শ্রী বুদ্ধদেব ভকত** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঝাড়গ্রামের জাম্বনি ব্লকের দেবনদী সেচ প্রকল্প রূপায়ণে সরকার কোনও সার্ভে করেছে কি না; এবং

(খ) করে থাকলে, উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটির রচনা শেষ হওয়ার স্তরে আছে।

[12-00—12-10 p.m.]

## Adjournment Motion

**Mr. Speaker :** I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of laying of foundation stones by Ministers. The subject matter of the Motion does not call for the adjournment of the business of the House. The member has already mentioned this issue in the House on 26.2.96 during mention. I therefore withhold my consent to the motion. Shri Roy however may read out the text of the motion.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance—The State Gov-

ernment Ministers including the Chief Minister are indulging in foundation stone laying ceremonies before the election to fool the public. The matter has been raised by us in the Assembly. Now, the Election Commission has written to the state government to stop foundation stone laying before election. The state government must take immediate steps to stop such exercise.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention on the following subjects, namely—

(i) Scarcity of Kerosin oil in Calcutta suberbs —Shri Amar Chaudhuri

(ii) Steps taken on the proposals of the House on which all Party Assembly Delegations met the Central Ministers during the last 4 years —Shri Nirmal Das

(iii) Fire at Taratala storehouse on 27.2.95 —Shri Saugata Roy

(iv) Proposal for opening of a Poly-technic college at Palashipara —Shri Kamalendu Sanyal

(v) Re-sinking of tube-wells in Mathurapur and Patharpratima Blocks —Shri Satya Ranjan Bapuli

(vi) Reported firing by police on the mob at Khashimari village under Englishbazar P.S. of Malda district—Shri Birendra Kumar Maitra

I have selected the notice of Shri Amar Chaudhuri, on the subject of Scarcity of Kerosene oil in Calcutta suberbs.

The Minister in charge may please make a statement today if possible of give a date.

**Shri Probodh Chandra Sinha :** On 1st March, 1996.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Primary and Secondary Education Deptt will make a statement on calling Attention on the subject of retirement age of the Primary School teachers. (The calling attention was readed by Shri Birendra Kumar Moitra)

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বিবৃতি দেয়ার আগে একটা কথা আপনার কাছে নিবেদন করছি যে, কলকাতা উচ্চ ন্যায়ালয় যে রায় দিয়েছেন তাঁর কোনও সার্টিফায়েড কপি এখনও আমরা হাতে পাই নি। সরকারি উকিল যে কথা আমাকে জানিয়েছেন তাঁর ওপর ভিত্তি করে আমি এই বিবৃতি বিধানসভায় দিচ্ছি।

মাননীয় সদস্য শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রের দৃষ্টি আকর্ষণী প্রস্তাব অনুসারে আমি নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি ঃ-

মাননীয় বিচারপতি শ্রী ভগবতী প্রসাদ ব্যানার্জি এবং মাননীয় বিচারপতি শ্রী দিব্যেন্দুভূষণ দত্তকে নিয়ে গঠিত কলকাতা মহামান্য উচ্চ ন্যায়ালয়ের ডিভিসন বেঞ্চ গত ১২ই ফেব্রুয়ারি এই রাজ্যের প্রাথমিক শিক্ষকদের অবসর কালীন বয়স সম্পর্কে একটি তাৎপর্যপূর্ণ রায় দিয়েছেন। পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি, দুই ঠিকানায় দুটি বঙ্গীয় প্রাথমিক শিক্ষক সমিতি এবং সারা বাংলা প্রাথমিক শিক্ষক সমিতির পক্ষ থেকে দায়ের করা মামলাগুলিকে একত্রে বিচার করে ডিভিসন বেঞ্চ এই রায় দিয়েছেন। কলকাতা মহামান্য ন্যায়ালয়ের মাননীয় বিচারপতি শ্রী দিলীপকুমার বসু উক্ত মামলা সমূহ বিচার করে গত ২৭এ জুন একটি রায় দেন এবং গত ৫ই জুলাই তার একটি ব্যাখ্যামূলক রায় প্রদান করেন। গত ১২ই ফেব্রুয়ারি রায়ে ডিভিসন বেঞ্চ পূর্বে উল্লিখিত সকল মামলার রিট পিটিশনগুলির চূড়ান্ত নিষ্পত্তি করেন এবং মাননীয় বিচারপতি শ্রী বসুর রায়কে খারিজ করে দেন। মাননীয় বিচারপতি শ্রী বসু তাঁর রায়ে অন্যান্য বিষয়ের সাথে বলেছিলেন এটা কোনও বিচার্যের বিষয় নয় যে প্রাথমিক শিক্ষকগণ ১৯৯০ সালের সংশোধিত বেতন হারের পক্ষে ইচ্ছা প্রকাশ করেছিলেন কি না—তাঁদের যদি শারীরিক অক্ষমতা এবং মানসিক সচেতনতা থাকে তা হলে তাঁরা ৬৫ বৎসর পর্যন্তই চাকুরিতে বহাল থাকতে পারবেন। এইবার ডিভিসন বেঞ্চের এই রায় প্রাথমিক শিক্ষকদের অবসরকালীন বয়সের সকল বিতর্কের অবসান মেটান এবং ১৯৯০ সালের সংশোধিত বেতনের সাথে প্রাথমিক শিক্ষকদের চাকুরির বয়ঃসীমা চূড়ান্তভাবে ৬০ বৎসর বয়স হবে এবং কোনও কারণেই তাঁর মেয়াদ বৃদ্ধি করা যাবে না—সরকারের এই আদেশকে বহাল রাখেন। ডিভিসন বেঞ্চের এই আদেশ কার্যকর হবে রায় দানের দুই সপ্তাহ পরে থেকে।

এখানে স্মরণ করা যেতে পারে ভারতের কোনও কোনও রাজ্যে প্রাথমিক বিদ্যালয়সহ সকল বিদ্যালয়ের শিক্ষকদের অবসর গ্রহণ করতে হয় ৫৫ বৎসর বয়সে, কোথাও বা ৫৮ বৎসর বয়সে আবার কোথাও ৬০ বৎসর বয়সে অবসর নিতে হয়। তবে পশ্চিমবঙ্গের বাইরে একটি রাজ্যও নেই যেখানে অবসর গ্রহণের বয়সের পরে চাকুরির মেয়াদ বৃদ্ধি করার কোনও প্রকার সুযোগ আছে। কেন্দ্রীয় সরকার নিযুক্ত ১৯৬৪ সালের কোঠারি কমিশন এবং ১৯৮৩ সালের দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় কমিশন পরিষ্কারভাবে বলেছেন—সেখানে শিক্ষকদের অবসর গ্রহণের পর পেনসনের সুযোগ আছে সেখানে চাকুরির নির্ধারিত মেয়াদ শেষ হওয়ার পর তাঁর সম্প্রসারণের কোনও অবকাশ থাকা উচিত নয়। ১৯৯০ সালের সংশোধিত বেতন হারের সূত্র অনুসারে পশ্চিমবঙ্গের প্রাথমিক ও অন্যান্য বিদ্যালয়ের শিক্ষকগণের পেনসনসহ অন্যান্য অবসরকালীন সুযোগ সুবিধা উল্লেখ্য পরিমাণ বৃদ্ধি করা হয়েছে এবং দু-একটি ব্যতিক্রম ছাড়া রাজ্য সরকারি কর্মচারিদের সমান করা হয়েছে। এ কথাও স্মরণ করা উচিত

যে অতীতে শিক্ষকদের অবসর গ্রহণের পরে যেহেতু পেনসননাদিসহ অন্যান্য অবসরকালীন সুযোগ-সুবিধা কিছুই ছিল না সে জন্যই ৬০ বৎসর বয়সের পরেও ৫ বছর পর্যন্ত নির্দিষ্ট শর্তে চাকুরির মেয়াদ সম্প্রসারণ করার সুযোগ দেওয়া হয়েছিলো। নানাবিধ ক্ষেত্রে অবস্থার গুণগত পরিবর্তন সত্ত্বেও ৬০ বৎসর পরেও শিক্ষকদের চাকুরীর মেয়াদ আরও ৫ বছর বৃদ্ধি করতে হবে—এই দাবি দুর্ভাগ্যজনক। এই অযৌক্তিক দাবির সমর্থনে যে প্রচার বেশ কয়েক বছর ধরে চলছে এবং তাঁর প্রভাবে প্রভাবান্বিত হয়ে যে সকল শিক্ষক ভুল সিদ্ধান্ত নিয়েছিলেন—অনিবার্য কারণেই তাদের কিছু দুর্ভোগের শিকার হতে হচ্ছে। সাধ্যানুসারে তাদের এই অসুবিধা দূর করতে সরকার সচেতন আছে।

**মিঃ স্পিকার ঃ** বীরেন মৈত্র নেই, কাজেই কোনও কোয়েশ্চেন হবে না। আর স্টেটমেন্ট উইল বি সার্কুলেটেড।

## Presentation of 12th Report of the Subject Committee on Public Works

**Shri Barindra Nath Koley :** Sir, I beg to present the 12th report of the Subject Committee on Public Works, 1995-96 on encroachment of roads.

## MENTION CASES

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, আমরা যারা মেনশন করি তারা সবাই প্রথমে বলি খুবই গুরুত্বপূর্ণ। কিন্তু সেটা গুরুত্বপূর্ণ বিষয় কিনা মন্ত্রী মহাশয় বিবেচনা করবেন। আমি আপনার মাধ্যমে একটি বিষয় উল্লেখ করছি। আমার কেন্দ্র নওদা। সেই কেন্দ্রের একটি গ্রাম তকিয়া। এই তকিয়া গ্রাম জলঙ্গী নদীর পাশে অবস্থিত। সুদীর্ঘ দিন থেকে এই গ্রামটি ভাঙতে—ভাঙতে—এমন অবস্থা হয়েছে নদীর স্রোতে গ্রামের অর্ধেক ভেঙে গেছে। এই গ্রামের যারা বাসিন্দা তারা নতুন করে কোথায় বাসা বাঁধবে, কারণ সবাই প্রায় গরিব মানুষ। এই নিয়ে একটা বিরাট সমস্যা। ২৪ পরগণার জেলা কংগ্রেসের নেতৃত্বের সাহচর্যে, তাঁর আত্মীয়কে নিয়ে সেখানে গিয়েছিলেন। সেখানে তিনি যান এবং প্রশ্ন করেন। পরবর্তীকালে দেখা যায় যে 'আনন্দবাজার পত্রিকাতে' ও.সি.কে ৩০ হাজার টাকা জরিমানা করা যেতে পারে বলে খবর বার করা হয়। স্যার, এ প্রসঙ্গে বলি, সেখানে মানবাধিকার কমিশনের যিনি গিয়েছিলেন তিনি অফার করেছিলেন এই বলে যে সাগরিকাতে দুদিনের জন্য তাকে একটা ঘর ভাড়া করে দিতে। এতে তিনি অস্বীকার করেন ফলে তাঁর এই অবস্থা হয়। এর ফলে স্যার, এখন থানার ও.সি. বলছেন, আমরা এইসব সমাজবিরোধীদের ধরতে যাব না কারণ তাদের সঙ্গে যদি কোনও সংঘর্ষ ঘটে এবং তাঁর ফলে মারা যায় তাহলে মানবাধিকার কমিশন এসে অন্যায়ভাবে আমাদের জরিমানা করে দেবে বা শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করবে। তারা বলছেন, এই অবস্থায় আমরা কোনও কাজ করব না। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব, এ ব্যাপারে যথাযথ তদন্ত করুন এবং যারা সমাজবিরোধীদের উস্কানি দিচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন। গতকালও আমি এ ব্যাপারে উল্লেখ করেছি যে সুপরিকল্পিতভাবে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে সেখানে স্থানীয় কংগ্রেসিরা সমাজবিরোধীদের উস্কানি দিচ্ছে এবং এইভাবে

আইনশৃঙ্খলা বিঘ্নিত করার চেষ্টা করছে। সেখানে নতুন ও.সি. এসেছেন, তিনি কিন্তু কাজ করতে চাইছেন না কারণ এইভাবে তাকে হেনস্থা করা হচ্ছে। গতকাল এ সম্পর্কে বলেছি, আজকেও বলছি। মানবাধিকার কমিশন যাতে সেখানে গিয়ে এইভাবে নিরুৎসাহ, নিরুদ্দম করতে না পারে, প্রশাসন যাতে উৎসাহ সহকারে আইনশৃঙ্খলা রক্ষার কাজ করতে পারে তাঁর প্রতি দৃষ্টি দিন।

[12-10—12-20 p.m.]

মাঝে গ্রামটাকে পাথর ও তারের বেড়া দিয়ে বাঁধা হয়েছিল কিন্তু দেখা গেল সেগুলি তিন/চার বছরের মধ্যে উঠে গিয়েছে। ইতিমধ্যে আমি ঐ গ্রামটিকে বাঁচানোর জন্য তাকিয়াতে নদীর উপর বাঁধ দেবার জন্য অনুরোধ করেছিলাম কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও ব্যবস্থা হয়নি। এখানে মাননীয় সেচমন্ত্রী মহাশয় নেই, তাঁর অধীনে যে মন্ত্রী আছে তিনি এখানে আছেন, তাঁর দৃষ্টি আকর্ষন করে বলছি, আমার নওদা কেন্দ্রের মধ্যে অবস্থিত এই তাকিয়া গ্রাম যেটি নিঃশেষ হ'তে চলেছে তাকে বাঁচানোর জন্য অবিলম্বে নদীতে বাঁধ দেওয়া হোক। এটা না হলে গ্রামটি সম্পূর্ণভাবে শেষ হয়ে যাবে। এরজন্য আমি বিশেষভাবে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ নির্মল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার মগরাহাটে একটি বিশেষ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। গত ২/৩ মাস আগে ডায়মন্ডহারবারের ট্রেনে একজন ডাকাতকে যাত্রীরা ধরে ফেলে এবং তাকে ধামুয়া স্টেশনে নামায়। ধামুয়া স্টেশনে নামিয়ে সেই ডাকাতকে বিহারী গ্রামের ক্যাম্পে জমা দেওয়া হয়। ক্যাম্প থেকে তাকে মগরাহাট থানায় জমা দেওয়া হয়। মগরাহাট থানা তাকে হাসপাতালে দেখিয়ে আবার জি.আর.পি'র হাতে তুলে দেয়। জি.আর.পি. তাকে পরে বারুইপুর হাসপাতালে দেয় এবং সেখানে একদিন পরে সে মারা যায়। এর পর স্থানীয় কংগ্রেসিরা তাঁর ভাইকে নিয়ে গিয়ে থানায় একটি কেস অ্যাপলিকেশন জমা দেয় এবং সেই কেসের আসামী হিসাবে ঐ ধামুয়া এলাকার কিছু বিশিষ্ট ব্যক্তি ও সরকারি অফিসারদের নাম দেয়। এইভাবে এই কেসে তাদের তারা অন্যায়ভাবে জড়ায়। ও.সি. তদন্ত করেন এবং তদন্ত করে দেখেন যে সমস্ত ফলস। পরবর্তীকালে তিনি ওখানে যথাযথভাবে যা ঘটনা ঘটেছে সেইভাবে দেখিয়ে কেস করেন। পরে দেখা যায় ওরা কোর্টে কেস করেছে এবং ও.সি.কে তারা প্রধান আসামী করেছে। তার বিরুদ্ধে অভিযোগ, উনি নাকি থানায় তাকে নিয়ে গিয়ে লক আপের মধ্যে পায়ুতে গ্যাস ঢুকিয়ে মেরে দিয়েছেন। ডাক্তারি রিপোর্টে কিন্তু একথার উল্লেখ নেই বা সেখানে ডাক্তার একথা বলেন নি। বর্তমানে কেসটি বিচারাধীন আছে। ইতিমধ্যে সেখানে মানবাধিকার কমিশন এসেছেন। মানবাধিকার কমিশন থেকে যিনি গিয়েছেন তিনি দক্ষিন ২৪ পরগণার জেলা কংগ্রেসের নেতৃত্বের সাহচর্যে, তাঁর আত্মীয়কে নিয়ে সেখানে গিয়েছিলেন। সেখানে তিনি যান এবং প্রশ্ন করেন। পরবর্তীকালে দেখা যায় যে 'আনন্দবাজার পত্রিকাতে' ও.সি.কে ৩০ হাজার টাকা জরিমানা করা যেতে পারে বলে খবর বার করা হয়। স্যার, এ প্রসঙ্গে বলি, সেখানে মানবাধিকার কমিশনের যিনি গিয়েছিলেন তিনি অফার করেছিলেন এই বলে যে সাগরিকাতে দুদিনের জন্য তাকে একটা ঘর ভাড়া করে

দিতে। এতে তিনি অস্বীকার করেন ফলে তাঁর এই অবস্থা হয়। এর ফলে স্যার, এখন থানার ও.সি. বলছেন, আমরা এইসব সমাজবিরোধীদের ধরতে যাব না কারণ তাদের সঙ্গে যদি কোনও সংঘর্ষ ঘটে এবং তাঁর ফলে মারা যায় তাহলে মানবধিকার কমিশন এসে অন্যায়ভাবে আমাদের জরিমানা করে দেবে বা শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করবে। তারা বলছেন, এই অবস্থায় আমরা কোনও কাজ করব না। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব, এ ব্যাপারে যথাযথ তদন্ত করুন এবং যারা সমাজবিরোধীদের উস্কানি দিচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন। গতকালও আমি এ ব্যাপারে উল্লেখ করেছি যে সুপরিকল্পিতভাবে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে সেখানে স্থানীয় কংগ্রেসিরা সমাজবিরোধীদের উস্কানি দিচ্ছে এবং এইভাবে আইনশৃঙ্খলা বিঘ্নিত করার চেষ্টা করছে। সেখানে নতুন ও.সি. এসেছেন, তিনি কিন্তু কাজ করতে চাইছেন না কারণ এইভাবে তাকে হেনস্থা করা হচ্ছে। গতকাল এ সম্পর্কে বলেছি, আজকেও বলছি। মানবাধিকার কমিশন যাতে সেখানে গিয়ে এইভাবে নিরুৎসাহ, নিরুদ্দম করতে না পারে, প্রশাসন যাতে উৎসাহ সহকারে আইন-শৃঙ্খলা রক্ষার কাজ করতে পারে তাঁর প্রতি দৃষ্টি দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার।

**মিঃ স্পিকার ঃ** আপনার পয়েন্ট অব অর্ডার কি বলুন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ সিনহা মানবাধিকার কমিশনের কথা বললেন। আমরা এটা জানি যে মগরাহাট থানার ও.সি'র একজন লোককে পিটিয়ে মারার জন্য মানবাধিকার কমিশন তাঁর মাইনা থেকে ৩০ হাজার টাকা কমপেনসেশন হিসাবে কেটে নেবার জন্য বলেছেন। ঐ ও.সি'র বিরুদ্ধে কেস আছে, ৩০২ ধারায় মার্ডার কেস করা হয়েছিল। আমরা শুনেছি যে নির্মলবাবু ডক্টরেট উনি ঐ দারোগার হয়ে তদ্বীর করছেন। বিধানসভায় দারোগার জন্য তদ্বীর করার জায়গা নয়, সেটা অন্য জায়গায় হতে পারে।

**মিঃ স্পিকার ঃ** এটা হয়না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল তিনি একটা প্রশ্নের উত্তর দিয়েছিলেন যে ১০ জন প্যাসেঞ্জার হলেও সেখানে বাসে ক্ষতি হলেও চালানো হবে। আমি বারেবারে মন্ত্রীর কাছে আবেদন জানিয়েছি যে ধর্মতলা থেকে শ্যামপুর থানার মাথাপাড়া ভায়া উলুবেড়িয়া সি.টি.সির বাস চালু করা হোক। সেখানকার হাজার হাজার যাত্রী এর থেকে বঞ্চিত হচ্ছে। সেখানকার মানুষেরা দাবি করেছে যে ধর্মতলা থেকে শ্যামপুর থানার মাথাপাড়া ভায়া উলুবেড়িয়া দক্ষিণ এখানে সি.টি.সি'র বাস চালু করা হোক। আজকে যদি বাস পাঁচলা যেতে পারে, হাটখোলা যেতে পারে তাহলে মাথাপাড়া যেতে পারবেনা কেন? সেখানকার হাজার হাজার মানুষ বঞ্চিত হচ্ছে। সেখানে ছাত্র-ছাত্রী, সরকারি কর্মচারী, কৃষক, শ্রমিক, শিল্প শ্রমিক, তারা যাতায়াত করতে পারছে না। এখানে 'এল' বাস কয়েকটি চালু আছে। সেই এলাকার মানুষের বামফ্রন্ট সরকারের কাছে, জনগণের সরকারের কাছে এই দাবি। যে সব

জায়গায় যদি এই সি.টি.সি বাস চলতে পারে তাহলে ধর্মতলা থেকে মাথাপাড়া দক্ষিণ পর্যন্ত এই সি.টি.সি বাস চলবে না কেন? সেখানে কোনও লসের ব্যাপার নেই, প্রচুর যাত্রী আছে। কাজেই আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে ধর্মতলা থেকে মাথাপাড়া পর্যন্ত ভায়া উলুবেড়িয়ায় সেখানকার হাজার হাজার মানুষের স্বার্থে ঐ সি.টি.সি'র বাস চালু করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভা চলছে কিন্তু প্রেস গ্যালারি ফাঁকা। আমরা শুনেছি যে কিছু ইন্টারিম দাবি-দাওয়া নিয়ে আজকে প্রেস ধর্মঘট করেছে। প্রেস কোনও খবর না ছাপায় আমরা সারা ভারতবর্ষের কোথায় কি চলছে না চলছে সেটা জানতে পারছিনা। যদিও এর আগে আমি একটা কলিং অ্যাটেনশন দিয়েছি। যুগান্তর, অমৃতবাজার পত্রিকার কর্তৃপক্ষ ক্লোজার করেছেন। সাংবাদিক বন্ধুরা নিজেরা দায়িত্ব নিয়ে পেপার বার করছে, জানিনা যে কতদিন চলবে। কাজেই সরকারের তরফ থেকে কথা বলে যদি তাদের দাবি-দাওয়ার কিছু সুরাহা করা যায় সেই আবেদন আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে রাখছি।

**শ্রী ঋষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। কাকদ্বীপ শহরে যে গ্রামীণ হাসপাতাল আছে, সেই গ্রামীণ হাসপাতালটি মহকুমা হাসপাতালে রূপান্তরিত করে যাতে স্পেশাল ট্রিটমেন্ট সুন্দরবনের মানুষেরা পায় তাঁর ব্যবস্থা করার জন্য আমি আবেদন করেছিলাম এবং স্বাস্থ্যমন্ত্রী সেটা সুপারিশও করেছিলেন।

[12-20—12-30 p.m.]

কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, অর্থ দপ্তরের কোনও একজন জয়েন্ট সেক্রেটারি সেটা খারিজ করে দিয়েছেন। আমার আবেদন, যখন মহকুমা হয়ে গেছে এবং তার নোটিফিকেশন জারি হয়ে গেছে তখন গ্রামীণ হাসপাতালটি যাতে অনতিবিলম্বে মহকুমা হাসপাতালে উন্নীত করা হয় এবং সেখানে বিশেষজ্ঞ চিকিৎসক দিয়ে চিকিৎসার ব্যবস্থা হয় তাঁর ব্যবস্থা করুন। গ্রামের মানুষ, যারা অর্থনৈতিক দিক থেকে অত্যন্ত দুর্বল, তারা যাতে এসব সুযোগ-সুবিধা পান তাঁর জন্য আমি আর একবার স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করব এবং অর্থমন্ত্রীকে বিষয়টা অনুমোদন করবার জন্য আবেদন রাখব।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে বালক দত্ত লেন বলে একটি রাস্তা রয়েছে। সেখানে দীর্ঘদিন ধরে জল সরবরাহের কোনও ব্যবস্থা নেই। এ-ব্যাপারে আমি অনেকবার ক্যালকাটা মিউনিসিপাল কর্পোরেশনকে অনুরোধ করেছি, কিন্তু তারপরও সেখানে জল সরবরাহের কোনও ব্যবস্থা করা হয়নি। কিন্তু ওয়াটার ইজ দি প্রাইম নেসেসিটি ফর দি হিউম্যান বিইং। আপনার মারফৎ পৌরমন্ত্রীকে অনুরোধ করছি, সেখানকার মানুষদের বাঁচবার জন্য যেন অবিলম্বে জল সরবরাহের ব্যবস্থা করা হয়। এ-সম্পর্কে একটি আবেদন আমি গতকাল মন্ত্রীর কাছে যা

পাঠিয়েছি তাঁর একটি জেরক্স, কপি আপনার অনুমোদন নিয়ে আপনার কাছে টেবলড্ করব যাতে ওটা আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর কাছে পৌঁছে যায়। বছরের পর বছর আবেদন করবার পরে অন্ততপক্ষে এখন তিনি নিশ্চয়ই সেখানে জল সরবরাহের ব্যবস্থা করবেন। আমার অনুরোধ, ঐ জেরক্স কপিটা আপনি অনুগ্রহ করে পৌরমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবেন।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডানকুনির চন্ডীতলা-চাঁপাডাঙ্গা রোড দিয়ে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে হবার পর ২৫, ২৪ এবং এম-৯ বাসগুলি বিষ্ণুপুর, বাঁকুড়া ইত্যাদি জায়গায় যাচ্ছে। আমি ১৮-১৯ বছর ধরে এম.এল.এ। এর আগে মন্ত্রী আমাকে বলেছিলেন যে ওটা হবে, কারণ ডানকুনিতে রেলের ক্রসিং এর জন্য সেখানে রাস্তায় আধ ঘন্টা থেকে এক ঘন্টা আগে আটকে থাকতে হচ্ছে যাতায়াতের সময়। এদিকে কাগজে দেখছি, বলা হচ্ছে যে, রাস্তা নাকি ওয়াইডেনিং, স্ট্রেনদেনিং করা হচ্ছে। বর্তমানে ডানকুনি একটা নিউ ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স হিসাবে গড়ে উঠেছে। দিল্লি রোড থেকে চন্ডীতলা রাস্তা—আগামী ৩ তারিখে এ-ব্যাপারে মাননীয় রাজ্যপাল সেখানে যাচ্ছেন। আমি পূর্তমন্ত্রীকে বলেছিলাম, স্পটে এসে অবস্থাটা আপনি দেখুন এবং সেইমত মতীশ রায় একবার সেখানে গিয়েও ছিলেন, কিন্তু তিনি তো আর নেই, কিন্তু পূর্ত ডিপার্টমেন্টটা তো রয়েছে! কিন্তু ওটা একটা অপদার্থ ডিপার্টমেন্ট। আমার এক এক সময় মনে হয়, রুলিং পার্টের এম.এল.এ. হওয়া সত্ত্বেও কনস্ট্রাকশন বোর্ডের অফিসটা ভেঙ্গে দিয়ে আসি। ঐ অবস্থা থেকে মুক্তি হতে, আমার অনুরোধ, ডানকুনি-চন্ডীতলা রাস্তায় ডানকুনিতে কর্ড লাইনের উপর যাতে একটি ফ্লাই-ওভার হয় তাঁর জন্য চেষ্টা করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সারা ভারতবর্ষে 'মিড ডে মিল' কর্মসূচিতে স্কুলের শিশুদের খাবার দেবার ব্যবস্থা চালু হয়েছে। বহু রাজ্যে ইতিমধ্যে প্রগ্রামটা চালু হয়ে গেছে। পশ্চিমবঙ্গের কয়েকটি জেলাতেও ব্যবস্থাটা চালু হয়েছে। এই প্রগ্রামে সমস্ত টাকাটাই ভারত সরকার দিচ্ছেন।

কিন্তু আজকে দক্ষিণ ২৪-পরগনার কোনও স্কুলে এই মিড ডে মিল চালু করার ব্যবস্থা করা হয় নি। এটা কোন দলের ব্যাপার নয়, পশ্চিমবাংলার সমস্ত শিশু দুপুর বেলায় খাবার পাবে। এটা কেন্দ্রীয় সরকারের টাকা। আমাদের রাজ্য সরকারের ব্যর্থতার জন্য আজ পর্যন্ত এই ব্যবস্থা চালু করতে পারেন নি। কেন্দ্রীয় সরকার সমস্ত টাকা দিচ্ছে, এই পয়সা দিয়ে কিছু কিছু জায়গায় ড্রাই ফুড দেওয়া হচ্ছে। এই মিড্‌ডে মিল সিস্টেম কেন্দ্রীয় সরকারের একটা বিরাট অবদান শুধু নয়, পশ্চিমবাংলার সাধারন ছেলেদের কাছে একটা আশীর্বাদ। কিন্তু রাজ্য সরকারের অবহেলার জন্য এর কোনও ব্যবস্থা করা হয় নি। এখানে মন্ত্রী মহাশয় বসে আছেন, আশা করি এই ব্যাপারে তিনি দৃষ্টি দেবেন। এখানে কোনও দলের ব্যাপার নেই, এখানে কোনও কংগ্রেস, সি.পি.এম, এম.ইউ.সি.আই-এর ব্যাপার নেই, পশ্চিমবাংলার সাধারন ছেলে-মেয়েরা এই খাবার পাবে। কোন কোন জেলায় এটা আরম্ভ করেছেন, দক্ষিণ ২৪-পরগনায় কেন আরম্ভ হলো না সেটা মন্ত্রী মহাশয় বলবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয়

যে কথাটা বললেন সেটা পুরোপুরি সঠিক নয়। কেন্দ্রীয় সরকার গত ১৫ই আগস্ট তারিখ থেকে ভারতবর্ষের কিছু ব্লকে যেখানে এমপ্লয়মেন্ট অ্যাসিস্টেন্স স্কীম চালু আছে সেই সমস্ত ব্লকে প্রাইমারি ছাত্র-ছাত্রীদের মধ্যে কিছু খাবার দেওয়ার সিদ্ধান্ত করেছে। আমাদের রাজ্যে ৪টি জেলায় এই ই.এ.এস স্কীম চালু নেই, সেই জেলাগুলি হলো হাওড়া, কুচবিহার, কলিকাতা এবং নদীয়ায়। কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুযায়ী যে যে জেলায় এই স্কীম চালু আছে সেই সমস্ত জেলার দু-তিনটি ব্লকে এইরকম খাবার পাওয়ার সুযোগ আছে। এর আমরা প্রতিবাদ করেছিলাম। আমরা বলেছি প্রাইমারি স্কুলে ছাত্র-ছাত্রীদের যদি এই সুযোগ দিতে হয় তাহলে সমস্ত ব্লকে সুযোগ দিন, গুটি কয়েক ব্লক বাছাই করে এই সুযোগ দেওয়া হবে কেন? তারপর কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত ঘোষণা করে তাতে এই খাদ্য শষ্য প্রাইমারি স্কুলে পৌছে দিতে যে পরিবহন খরচা লাগবে সেটা অত্যন্ত কম দিচ্ছে। পরিবহনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন তাতে তাঁরা যেটা বলে দিয়েছেন তাঁর চেয়ে বেশি খরচ করলে সেই টাকা কেন্দ্রীয় সরকার দেবে না। যে সমস্ত ব্লকে এই স্কীম চালু করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে সেখানে আমরা শুকনো চাল সরবরাহ করা ইতিমধ্যে শুরু করে দিয়েছি। যে সমস্ত ব্লকে চালু করা হয় নি সেখানে ক্ষোভবিক্ষোভ দেখা দিয়েছে। এটা কেন্দ্রীয় সরকারের একটা ভুল সিদ্ধান্ত। এই একপেশে দৃষ্টিভঙ্গির ফলে আমাদের অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিচারমন্ত্রী এবং মাননীয় হাই-কোর্টের চিফ জাস্টিসের নিকটা মানব অধিকার বঞ্চিত হচ্ছে এই মর্মে একটা আবেদন রাখছি। গত ২০.১.৯৬ তারিখ থেকে চুঁচুড়া এস.ডি.জে.এম আদালতে কাজ হচ্ছে না। এখানে যারা বেলেবেল সেকশনে থাকে এই রকম মানুষকে লোকাল সিকিউরিটির নামে কাসটোডিতে রাখা হচ্ছে এবং বেলে আছে এইরকম মানুষকেও কাস্টোডিতে রেখে দিয়েছে। এটা নিয়ে ক্রিমিনাল মোশান হয়েছে এবং এই ব্যাপারে জজ রায় দিয়ে নিন্দা প্রকাশ করেছেন। দুটি বার লাইব্রেরি মিলে ডেপুটেশন দিয়েছে এবং লিখিত ডেপুটেশন দিয়েছে হাইকোর্টের কাছে, জেলা জজের কাছে এবং মহামান্য বার কাউন্সিলের কাছে। স্যার, যেমন করে হোক হুগলি জেলাকে এই অপমানের হাত থেকে বাঁচান। এখানে মানুষের মানব অধিকার লংঘিত হচ্ছে। এই জিনিস হুগলি জেলার মানুষের কাছে লজ্জাজনক ঘটনা এবং হুগলি জেলার মানুষ অপমান বোধ করছে, এই ব্যাপারে আপনি হস্তক্ষেপ করুন। মাননীয় আইন মন্ত্রী এবং মাননীয় হাইকোর্টের চিফ জাসটিসের কাছে আবেদন জানাচ্ছি জনগনের এই দুর্ভোগের অবসান করুন। সংবিধানের অধিকার অনুযায়ী মানুষ সুবিচার পাবে। মানুষের প্রতি এই অবমাননা এবং দুর্ভোগের অবসান হোক এই কামনা আমি করি।

[12-30—12-40 p.m.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বোটানিক্যাল গার্ডেন থেকে মেটিয়াবুরুজ পর্যন্ত লঞ্চ সার্ভিস ছিল। কিন্তু ১৯৯৪ সালের অক্টোবর মাসে নাজিরগঞ্জে ভয়াবহ লঞ্চ দুর্ঘটনা ঘটার জন্য, আপনারা সবাই জানেন যে ঐ সময়ে গ্যাংওয়ে ভেঙে প্রায় ৩০ জন মারা গিয়েছিলেন, সেদিন থেকে ওখানে লঞ্চ যেটি চলতো তা বন্ধ হয়ে যায়। পাশে একটি পাকা জেটি তৈরি হচ্ছিল।

আমরা যতদুর শুনেছি, কন্ট্রাকটর টাকা পাচ্ছে না বলে তাঁর কাজ শুরু হচ্ছে না। ১৯৯৪ সালের অক্টোবর থেকে আজকে ১৯৯৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত এই দীর্ঘ সময় ধরে যেখানে লঞ্চ সার্ভিস চালু ছিল সেটি চালু হচ্ছে না। মাননীয় পরিবহন মন্ত্রী যেখানে বলছেন যে বিভিন্ন জায়গায় লঞ্চ সার্ভিসকে সম্প্রসারিত করা হবে, এবারের রাজ্যপালের ভাষণেও দেখলাম যে কয়েকটি জেটি নির্মাণ করা হচ্ছে, সেখানে আজকে চালু লঞ্চ সার্ভিস বন্ধ হয়ে গেছে। যে লঞ্চ সার্ভিস চালু ছিল, যেহেতু সেটি একটি অস্থায়ী জেটি, সেজন্য পাশাপাশি একটি পাকা জেটি যেটি তৈরি হচ্ছিল সেটির কাজ বন্ধ আছে। ওখানে ছোট ছোট বহু কুটিরশিল্প আছে। যারা রেডিমেড গার্মেন্টিস তৈরি করে তারা তাদের জিনিসপত্র মেটিয়াবুরুজ থেকে অন্যপারে নিয়ে যেতে পারছে না। হাওড়া শিল্প নগরী থেকে বোটানিক্যাল গার্ডেন পর্যন্ত এতদিন যে যোগসূত্র ছিল সেটি দীর্ঘদিন ধরে বন্ধ রয়েছে। এরফলে এলাকার মানুষের ভয়ঙ্কর অসুবিধা হচ্ছে। লঞ্চ সার্ভিস বন্ধ হওয়ার জন্য সমাজ বিরোধীদের আড্ডাখানায় পরিণত হয়েছে এবং এলাকার মানুষের যাতায়াতের অসুবিধা হচ্ছে। এলাকার মানুষের যাতায়াতের সুবিধার্থে যে লঞ্চ সার্ভিস বন্ধ হয়ে রয়েছে, সেটি যাতে সত্বর চালু হয় তাঁর জন্য আমি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে দাবি রাখছি।

**শ্রী দেবেশ দাস :** স্যার, এই রাজ্যের চটকল শ্রমিকরা দীর্ঘদিন ধরে হতাশায় দিন গুনছে। তারা বাধ্য হয়ে গত নভেম্বর মাসে ধর্মঘট করতে নেমেছিলেন। মালিকপক্ষ ২রা ডিসেম্বর তাদের সঙ্গে একটি চুক্তি করেন। আশ্চর্যের বিষয়, আজ পর্যন্ত সেই চুক্তি কার্যকর হচ্ছে না। এমন কি কেন্দ্রীয় সরকারও সেই চুক্তিকে কার্যকর করেনি। কেন্দ্রীয় সরকারের উক্ত চুক্তি অনুযায়ী বদলী শ্রমিকদের স্থায়ী করার কথা। কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের ন্যাশনাল জুট মিলে একজন শ্রমিককেও স্থায়ী করেন নি। যে সমস্ত বদলী শ্রমিক ছিলেন তাঁরা দারুণ কষ্টে দিন গুনছেন। আমি কেন্দ্রীয় সরকারের এই শ্রমিক বিরোধী কাজের বিরুদ্ধে হস্তক্ষেপ চাইছি। আমি চাইছি, রাজ্য সরকার এই ব্যাপারে হস্তক্ষেপ করুন। এর আগে রাজ্য সরকারের পক্ষে মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লিখেছিলেন। আরও একবার ওঁদের কাছে চিঠি লিখুন। আমি কেন্দ্রীয় সরকারের এই শ্রমিক বিরোধী কার্যকলাপের বিরুদ্ধে সকলকে সামিল হতে আবেদন জানাচ্ছি।

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ শহরে কুমুদিনী গার্লস্ স্কুল হচ্ছে এমন একটি স্কুল যেখানে ভাল পড়াশুনা হয় এবং ছাত্রী সংখ্যা বাইশ শ'র উপরে। ১৯৮৫ সালে তদানিন্তন ডি.আই.-এর অনুমতি নিয়ে উক্ত স্কুলে একটি মর্নিং সেকশন খোলা হয়। সেটি আজকে প্রায় বার বছর ধরে চলছে। উক্ত স্কুলে ফাইভ এবং এইট পর্যন্ত পড়ার পর এমন অবস্থা হয়ে পড়েছে যে ছাত্রীরা অন্য স্কুলে অ্যাডমিশন নিতে পারছে না। সরকারের থেকে অনুমোদন না পাওয়ার ফলে মর্নিং সেকশনে যারা পড়ছে তাদের ভবিষ্যৎ অন্ধকার। বনগাঁ শহরে ওই স্কুলটি একমাত্র নাম করা স্কুল। ওখানে সকাল, দুপুর মিলিয়ে প্রায় ২২০০ ছাত্রী পড়ে এবং শুধু মর্নিং সেকশনে ৫০০ থেকে ৭০০ ছাত্রী পড়াশুনো করে। আজকে দীর্ঘদিন ধরে এইভাবে চলে আসছে যে, সরকারকে বারেবারে বলা সত্ত্বেও মর্নিং সেকশন অনুমোদন পাচ্ছে না। সেই

কারণে আপনার কাছে আবেদন যে, মর্নিং সেকশনকে জুনিয়ার সেকশনে পরিবর্তন করা হোক। এর অনুমোদন হলে পড়ে ছাত্রীদের ভবিষ্যত ঠিক হবে, কারণ এই স্কুলে অষ্টম শ্রেণী পর্যন্ত থাকার ফলে এখান থেকে বিয়ে ছাত্রীরা অন্য স্কুলে ভর্তি হতে পারছে না। আমাদের রাজ্য সরকার যেখানে মানুষকে সাক্ষর করার জন্যে ব্যস্ত, সেখানে একটা স্কুল অনুমোদন না পেয়ে পরে ওই স্কুলের ছাত্রীরা আর পড়তে পারবে না, তাহলে আপনাদের সাক্ষরতার মূল্য থাকছে কোথায়? সুতরাং ওই স্কুলটিতে সেকশনের এখনওই অনুমোদন দেওয়া হোক, অনুমোদন না দেওয়ার কোনও কারণ নেই। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি যাতে অবিলম্বে বনগাঁর ওই স্কুলটির মর্নিং সেকশনের অনুমোদন হয়।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি আপনার এখানে আনতে চেয়েছিলাম সেই বিষয়টি নিয়ে মাননীয় সদস্য বলেছেন এবং মাননীয় মন্ত্রী তাঁর উত্তরও মোটামুটিভাবে দিয়েছেন। তবুও আমরা যে এই মিড ডে মিল সংক্রান্ত ব্যাপারে অনেকগুলো প্রবলেমে পড়ছি সেটাই বলছি। এই হাউসে আমরা যারা উপস্থিত এবং জনগণ মোটামুটিভাবে পরিষ্কার বুঝে গেছে যে, এই মিড ডে ছিল পোগ্রাম কেন্দ্রীয় সরকারের আনীত ভাঁওতার মধ্যে অন্যতম ভাঁওতা। কিন্তু এই ভাঁওতাই বলুন, কেন্দ্রীয় সরকারের অপদার্থতাই বলুন, আমাদেরও এই মিড ডে মিল প্রোগ্রামের মধ্যে আসতে হচ্ছে। আমরা জানি মিড ডে মিলের টাকা আমাদেরই টাকার এবং ওই টাকা দিয়ে আমাদেরই কাজ করতে হবে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও ইনস্ট্রাকশন না থাকার জন্যে আমাদের মতো মফঃস্বল জেলা, পুরুলিয়াতে খুব সমস্যার মধ্যে পড়তে হচ্ছে। রাজ্য সরকারের কোনও সংস্থা, কোনও কর্মীর মাধ্যমে এই মিড ডে মিল পরিচালনা করা হবে তাঁর ঠিক নেই। সেই কারণে আমাদের জেলা পুরুলিয়াতে আমরা জেলা পরিষদে বসে সিদ্ধান্তের মাধ্যমে এই ল্যাম্পগুলো ভাগ করে দিয়েছি এবং কতটা বন্টন করবে বলে দিয়েছি। কিন্তু একটা দুটো ব্লকে ল্যাম্প নেই সেখানে অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। যেসব ব্লকে ল্যাম্প নেই সেখানে পঞ্চায়েতের হাতে দায়িত্ব তুলে দেওয়া হচ্ছে এবং সেখানে প্রশ্ন এসে যাচ্ছে যে, খাবারটুকু তো পাওয়া গেল, কিন্তু এই চাল রান্না করার জন্য ফুয়েল কোথা থেকে আসবে। তাহলে কি ছেলে-মেয়েরা পাঠশালার পড়াশুনো ছেড়ে দিয়ে বনের থেকে উনুন ধরানোর জন্যে গাছ, পাতা কুড়িয়ে নিয়ে আসবে? পুরুলিয়া ভাষায় বলতে হয় বনের পাক্ পাতা কুড়িয়ে আনতে হবে তাহলে? পড়াশুনো ছেড়ে দিয়ে কি তাহলে এইসব কাজ করবে? অন্যদিকে মিড ডে মিলের জন্য লিফটিংয়ের কোনও ব্যবস্থা নেই, পরিবহনের কোনও ব্যবস্থা নেই যে, খাবারটা আসবে কি করে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের থেকে কোনও ইন্সট্রাকশন না থাকার জন্যে আমরা জেলাগতভাবে অসুবিধায় পড়ছি। মাননীয় ২৪ পরগনার সদস্যকে মাননীয় মন্ত্রী খুব সঠিকভাবেই উত্তর দিয়েছেন। কিন্তু তাসত্ত্বেও আমরা বলছি, বিষয়টি দেখা উচিত। আমরা টি. ভি. খুললে কিম্বা রেডিও চালালে শুনতে পাই বা দেখতে পাই যে, আমাদের প্রধানমন্ত্রী নাকে শিগ্‌নী পড়া ছেলেমেয়েদের সঙ্গে বসে খাচ্ছেন, কোথাও বা খাবার বিলি করছেন। কিন্তু বাস্তবে এই মিড ডে মিলের ব্যবস্থা করা খুবই কঠিন কাজ। আমরা যারা ফিল্ডে কাজ করি তারা খুবই অসুবিধার মধ্যে পড়েছি। সেই কারণে আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে আবেদন করছি যাতে কেন্দ্রীয় সরকারের কাছে এই মিড ডে মিলের সঠিক ব্যবস্থা হয় তাঁর ব্যবস্থা করেন।

[12-40—12-50 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে কলকাতার ক্রীড়ামোদীদের উপর একটা আক্রমণের ঘটনার কথা বলছি। সম্প্রতি সেনা বাহিনীর অথরিটি তারা কলকাতার ময়দানের ৭টি ক্লাবকে তাদের টেন্ট তুলে দিতে বলেছে। তার মধ্যে আছে, ক্যালকাটা ক্যানেল ক্লাব, মেট্রো রেল স্পোর্টস অ্যাসোসিয়েশন, ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট অ্যাথালিটিক ক্লাব, আশুতোষ কলেজ ক্লাব বঙ্গবাসী কলেজ ক্লাব, অফিস স্পোর্টস ফেডারেশন ক্লাব, সিটি অ্যাথালেটিক ক্লাব—এইসব ক্লাবগুলি ৭০ বছরের বেশি সময় ধরে ময়দানে রয়েছে। কলকাতার সেনা বাহিনীর আর্মি অথরিটি তারা ৭টি ক্লাবকে তাদের টেন্ট তুলে নিতে বলেছে মার্চ টেন্থ এর মধ্যে। এর মধ্যে আশুতোষ কলেজ ক্লাব এবং বঙ্গবাসী কলেজ ক্লাব এর টেন্ট প্রায় ৭০ বছরের বেশি পুরনো। একজন ছোট অফিসার লেফ্‌টেনান্ট কর্ণেল এ. কে. সান্যাল, অ্যাসিসটেন্ট স্কোয়ার্ডন মাস্টার, তিনি বলেছেন এই জায়গাটা হচ্ছে ব্লু জোন, তার মালিকানা ওদের হাতে দিতে হবে। এই ক্লাবগুলিতে খেলাধূলা হচ্ছে না, এইগুলি তুলে দেওয়ার কথা তিনি বলেছেন। দীর্ঘদিন ধরে ময়দানে যারা খেলার সুযোগ পাচ্ছে তার মধ্যে আশুতোষ কলেজ ক্লাব এবং বঙ্গবাসী কলেজ ক্লাব, এদের ছেলেরা ক্লাবে আসে, হঠাৎ করে যদি তুলে দেওয়া হয় তাহলে অসুবিধা হবে। এছাড়া সিটি ক্লাব এবং মেট্রো রেল স্পোর্টস অ্যাসোসিয়েশনও আছে। আমি লোকাল আর্মি অথরিটির এই সিদ্ধান্তের বিরুদ্ধে তীব্র বিরোধিতা করছি, এটা কখনই মানা যাবে না। ২টি কলেজের ছেলেরাও এর বিরোধিতা করবে। আমরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করব। আপনারাও কেন্দ্রীয় সরকারকে লিখুন লোকাল আর্মি অথরিটি এইরকম বিহেভ করেছে, ময়দান ওদের পৈতৃক সম্পত্তি হতে পারে না। এই ব্যাপারটি আপনারাও দেখুন। কলেজগুলি যে টেন্ট পেয়েছে এটা যেন উঠে না যায়। গতকাল টেলিগ্রাফ পত্রিকায় ২৭এ ফেব্রুয়ারি তারিখে এই খবরটা বেরিয়েছে। কলকাতার ময়দানে যে টেন্ট আছে সেইগুলি তোলা যাবে না এই সিদ্ধান্ত আমরা সরকারের পক্ষ থেকে ওদেরকে জানিয়ে দিই তা নাহলে কলেজের ছেলেদের সঙ্গে ওদের ক্লাস বাধবে, এটা ঠিক হবেনা। এই বিষয়টি দেখার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরকে অনুরোধ করছি।

**শ্রী অবিনাশ প্রামাণিকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র বলাগড়ে গঙ্গা নদীর পশ্চিম পাড়ে কয়েক বছর ধরে ভাঙন দেখা দিচ্ছে। এর ফলে কয়েকটি গ্রামে উদ্বাস্তু পুর্নবাসনের সমস্যা ক্রমে হচ্ছিল, তারা আবার উদ্বাস্তু হয়ে গেছে। বর্দ্ধমানের কালনায়, বাঁধাগাছি, সুলতানপুর, শক্তিপুর, সুন্দলপুর, মিলনগড়, চাঁদরা, চড় খয়রামারি, গোপালপুর এইরকম ৯টি গ্রাম আজকে নিশ্চিহ্ন হয়ে গেছে। এর মধ্যে ২টি গ্রাম একেবারে নিশ্চিহ্ন হয়ে গেছে। গুপ্তিপাড়া হাইস্কুল আজকে নিশ্চিহ্ন, যদি গঙ্গা ভাঙন রোধ না করা যায় তাহলে সমস্ত নিশ্চিহ্ন হয়ে যাবে। মিলনগড় হাইস্কুল এখন বিপদ্‌জনক অবস্থার মধ্যে আছে। ওখানে ২টি স্ক্রিম নেওয়া হয়েছিল, কিন্তু সেটার এখনও কোনও কাজ হচ্ছে না। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে যেন ঐ গ্রামগুলির রক্ষা করার ব্যবস্থা করুন।

**শ্রীমতী সাবিত্রী মিত্রঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে মালদহ জেলায় প্রাথমিক

শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ব্যাপক দুর্নীতি এবং দুর্নীতির ফলে সুপ্রীম কোর্ট সমস্ত অ্যাপোয়েন্টমেন্ট লেটারগুলো বাতিল করার নির্দেশ দিয়েছে। সেখানে ৪৩০ জনের নাম প্যানেল ভুক্ত করা হয়েছিল এবং যাদের যোগ্যতা ছিল না তাদেরই চাকরি দেওয়া হয়েছে এবং যাদের যোগ্যতা ছিল তাদের চাকরি দেওয়া হয়নি এবং যারা এই কমিটির মেম্বার বা কাউন্সিল বোর্ডের মেম্বার সেইসব সি.পি.এম ও আর.এস.পি-র নেতারা এই ঘটনার সঙ্গে যুক্ত। লক্ষ লক্ষ টাকা নিয়ে তারা এই চাকরি দিয়েছে বলে অভিযোগ। ওরা হাওলার কথা বলে, কিন্তু শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যা হয়েছে এর থেকে বড় হাওলা কিছু হয়না। ওরা শিক্ষককে বিক্রি করে টাকা নিয়েছে। সুতরাং এই সরকার এখানে থাকতে পারে বলে আমার মনে হয়না। এর আগে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে আমি চিঠি লিখেছিলাম, ঐ কমিটিতে যারা আছে তারা আবার দুর্নীতি করছে। যারা আগে প্যানেলভুক্ত ছিল তাদের আবার অ্যাপোয়েন্টমেন্ট লেটার দেওয়ার চেষ্টা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি ওনার বক্তব্য দাবি করছি এবং এইসব দুর্নীতির সঙ্গে যারা যুক্ত তাদের বিরুদ্ধে সি.বি.আই এনকোয়ারি দাবি করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা যে অভিযোগগুলো এখানে এনেছেন সেই সম্পর্কে আমি আমার প্রাথমিক প্রতিক্রিয়া এই সভায় নিবেদন করতে চাই। মাননীয় সদস্যা যে কথাগুলো বলেছেন, প্রাথমিক বিদ্যালয় বা সংসদের বিরুদ্ধে যে মোকদ্দমা সুপ্রীমকোর্টে দায়ের করা হয় তার রিট পিটিশানে এই কথাগুলো বলা হয়েছিল এবং বিশিষ্ট রাজনৈতিক দলের পক্ষ থেকেও এটা উল্লেখ করা হয়েছিল। সেখানে বলা হয়েছিল, পর্ষদের যারা সভাপতি বা সদস্য তারা দুর্নীতি করেছে। কিন্তু সুপ্রীম কোর্ট যে রায় দিয়েছে তাতে এই সমস্ত অভিযোগগুলো খারিজ করে দিয়েছে। সুপ্রীমকোর্ট বলেছে, কিছু আইনগত এবং পদ্ধতিগত ত্রুটি হয়েছে। সুপ্রীমকোর্ট তার জাজমেন্ট এটাই উল্লেখ করেছে। আরও বলেছে, ৪৩০ জন যাদের শিক্ষক হিসাবে নিয়োগ করা হয়েছিল তাদের সবাইকে আবার ইন্টারভিউয়ে ডাকতে হবে এবং এদের মধ্যে যদি কেউ তাদের যোগ্যপ্রমাণ করতে পারেন তাহলে তিনি শিক্ষক হিসাবে কাজ করতে পারবেন এবং তাদের সার্ভিস কন্টিউনিটি বজায় থাকবে এবং এটা রেগুলার হিসাবে বিবেচনা করা হবে। সুপ্রীম কোর্ট আরও বলেছে, যে সংসদ এই প্যানেল তৈরি করেছিল তারাই আবার প্যানেল তৈরি করবে। সুপ্রীম কোর্টের যদি এই সংসদের উপর বিশ্বাস না থাকে তাহলে সুপ্রীম কোর্ট কি করে পুনরায় এই সংসদের প্রতি আস্থা জ্ঞাপন করল। এর থেকে এই কথায় পরিষ্কার হয় যে নিরপেক্ষতা ও সততার সাথে সংসদ কাজ করেছিল। সুপ্রীম কোর্টের নির্দেশ অনুসারে সংসদ পুর্নবার প্যানেল তৈরি করবার কাজ হাতে নিয়েছে এবং জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদ এই প্যানেল তৈরি করবে।

[12-50—1-00 p.m.]

**শ্রী তরুন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অধিবেশন শেষ অধিবেশন। পাঁচ বছরের [illegible] এটাই শেষ অধিবেশন। এর পরেই নির্বাচন। ভারতবর্ষের পরিস্থিতি নানারকমভাবে জটিল। রাষ্ট্র ক্ষম[illegible] [illegible] করে আছেন যারা সেই শাসকদল বিভিন্নভাবে এমন কি বিধানসভার [illegible]নে মিথ্যা সংবাদ, অস[illegible] [illegible]বেশন করে মানুষকে বিভ্রান্ত করতে চাইছে। ওরা

হতাশাগ্রস্ত। হতাশা থেকে আসে সন্ত্রাস। এর ফলে এবারের নির্বাচন বানচাল করবার জন্য ওরা বিভিন্ন পরিকল্পনা নিচ্ছে যেটা সাংঘাতিক আকার ধারণ করবে। আমরা দেখলাম ৬৭র নির্বাচনের পর সরকার ভেঙে দিয়েছিল। ৬৯ সালের আগে আক্রমণ করেছিল তথাপি যুক্তফ্রন্ট এসেছিল, কিন্তু ৭২ সালে তারা মানুষকে বিশ্বাস করতে পারেনি বলে যে কান্ড করেছিল তা শুধু এখানে নয় সমগ্র পৃথিবীতে বিরল। দীর্ঘদিন ধরে তারা নানাভাবে গন্ডগোল করে। এবার তার সঙ্গে নতুন মাত্রা যোগ হয়েছে। আন্তর্জাতিক পরিস্থিতি পাল্টে গেছে, ১২টি রাজ্য কংগ্রেসের হাতছাড়া, আমেরিকান সাম্রাজ্যবাদ আপার হ্যান্ড নিচ্ছে। তারা এবার প্রচুর পয়সা খরচ করবে এবং চরম মরিয়া হয়ে আক্রমণ করবে। সেজন্য আমি মনে করি এই নির্বাচন সহজভাবে হতে পারবেনা। তাই বিশেষ নির্বাচনের শেষে বিভিন্ন জায়গায় গোলমাল বাধাবার চেষ্টা করবে, জনজীবনকে ব্যাহত করবে। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ করব পুলিশকে পরামর্শ দিয়ে, ক্রিমিন্যালদের অ্যারেস্ট করে ক্রিমিনাল অ্যাকটিভিটিজ নিরস্ত করার জন্য।

**(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জ পালিতবেগিয়া অঞ্চলে আজও পর্যন্ত কোনও মাধ্যমিক স্কুল নেই। ছাত্র-ছাত্রীদের প্রায় ৬-৭ কি.মি. দূরে গিয়ে পড়াশোনা করতে হয়, এজন্য হাজার হাজার ছাত্র-ছাত্রীদের খুবই অসুবিধায় পড়তে হয়। সেজন্য আমি মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি পালিতবেগিয়ায় যেন হাইস্কুল নির্মাণ করা হয়।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ভারতের গণতান্ত্রিক যুব ফেডারেশন মালদা জেলা কমিটির নেতৃত্বে গোটা মালদা জেলাজুড়ে কেন্দ্রীয় সরকারের কাছে ২০ দফা দাবির ভিত্তিতে গোটা ফেব্রুয়ারি মাস জুড়ে ব্যাপক আন্দোলনের কর্মসূচি গ্রহণ করেছে। সেই আন্দোলনের অংশ হিসেবে গত ২৫ তারিখ থেকে জেলার বিভিন্ন প্রান্ত থেকে পদযাত্রা কর্মসূচি পালন করছে। সেই পদযাত্রা আজকে মালদা শহরের বিভিন্ন প্রান্ত থেকে এসে মিলিত হবে। সেখানে প্রায় ৫০ হাজার যুব সমাবেশের মধ্যে দিয়ে তারা কেন্দ্রীয় সরকারের উদ্দেশ্যে জেলা-প্রশাসনের কাছে ২০ দফা দাবি সনদ পেশ করবে। সেই দাবি সনদের প্রতিলিপি আপনার হাতে তুলে দিচ্ছি। আমি এই ২০ দফা দাবি যাতে কার্যকর করা যায় তার জন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে মাননীয় অর্থমন্ত্রী বিধানসভায় ঘোষণা করেছেন যে রেজিস্ট্রেশনের ক্ষেত্রে স্ট্যাম্প ডিউটি ধার্য করা হবে হাজারে যেমন ১০ টাকা এবং সেটা হবে ওই বাজারে ওই জমির মূল্য কত? তাতে এই নিয়ে দেখা যাচ্ছে যে স্ট্যাম্প ডিউটি থেকে রাজ্য সরকারের আয় বাড়লেও দলিলের সংখ্যা কমে গেছে। এই নিয়ে দলিল লেখকরা

ধর্মঘট করে ১২.৬.৯৫ থেকে ১৪.৮.৯৫ এই ২ মাস ধর্মঘট করে। ১১.৮.৯৫ তারিখে মাননীয় অর্থমন্ত্রীর সাথে দলিল লেখকদের নেতৃত্বের সাথে এক বৈঠক হয়। সেই বৈঠকে ঠিক হয়েছিল অংশনামা বন্টন, দানপত্র নিরূপণ এগুলোর রেজিস্ট্রেশনের ক্ষেত্রে যে বাজার মূল্য ঠিক করা হবে তার সিকি ভাগ ডিউটি নিতে হবে, স্ট্যাম্প ডিউটি নিতে হবে এবং সে কথা মাননীয় অর্থমন্ত্রী সেই বৈঠকে আরও ঘোষনা করেছিলেন যে এটা ৩ মাসের মধ্যে কার্যকর হবে। কিন্তু ৩ মাসের পর অনেক মাস কেটে গেছে অথচ কিন্তু সেই বাজার মূল্যের যে শতকরা ২৫ ভাগ অংশনামা বন্টন, দানপত্র নিরূপণের ক্ষেত্রে যে প্রয়োগ করা হবে তার নির্দেশনামা এখনও সাব-রেজিস্টারের কাছে পৌছায়নি। তাই সেখানে আমরা দেখতে পাচ্ছি যে সেখানে একটা তুঘলকি ব্যবস্থা চলছে, যা খুশি তাই বাজার দর তারা নির্ধারণ করছে। আবার সেখানে তারা দু-নম্বরি পথে, এদের যারা সন্তুষ্ট করছে হঠাৎ দেখা যাচ্ছে যে জমির মূল্য বাজার মূল্য কমে যাচ্ছে, স্ট্যাম্প ডিউটি কমে যাচ্ছে। তাই স্ট্যাম্প ডিউটির ব্যাপারে যে অবস্থার সৃষ্টি হয়েছে তা কোনও বিশেষ জেলার ব্যাপার নয়, কোনও বিশেষ ক্ষেত্রের ব্যাপার নয়, সারা রাজ্যব্যাপী এই সমস্যা দেখা দিয়েছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী দলিল লেখকদের সাথে বসে যে প্রতিশ্রুতি, অঙ্গীকার করেছিলেন যে অংশনামা বন্টন, দানপত্র নিরূপণের ক্ষেত্রে সিকি ভাগ স্ট্যাম্প ডিউটি নেওয়া হবে—এই নির্দেশনামা অতি দ্রুত সাব-রেজিস্ট্রি অফিসগুলোতে যেন পাঠিয়ে দেওয়া হয়, আমি আপনার মাধ্যমে এই জোরালো দাবি করছি।

[1-00—1-20 p.m.]

**শ্রী সুভাষ সরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা এলাকা—মেদিনীপুর জেলার নয়াগ্রাম কেন্দ্র, সেখানে গোপীবল্লভপুর থেকে একটি গুরুত্বপূর্ণ রাস্তা আছে, যার উড়িষ্যার সাথে যোগাযোগ আছে। সেখানে আসুই থেকে নড়িশেল, ১৪ কিলোমিটার রাস্তা পঞ্চায়েতের দ্বারা হয়েছে। ঐ রাস্তায় প্রতিদিন শত শত লরি চলে। ঐ রাস্তায় যাতে পিচ্ করা হয় এবং পূর্ত বিভাগ সেটা অধিগ্রহণ করে, তার জন্য পূর্ত বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুকুমার দাস** (নট প্রেজেন্ট)

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। স্যার, আমার নির্বাচনী এলাকা ফালাকাটা, সেখানে ক্ষুদ্র সেচ, বৃহৎ সেচ, কোনওটিই নেই। সেখানে আজকের দিনে একমাত্র উপায় হচ্ছে নিজেদের উদ্যোগে কিছু সেচ সম্প্রসারণ। এমতাবস্থায়, সেখানে চারটি আর.এল.আই. স্থাপিত হয়েছিল। তাঁর মধ্যে দুটো জন্মাবস্থাতেই পঙ্গু। একটি পাঁচ বছর ধরে নির্মিয়মান। একটি চলছে—সেটা হচ্ছে বুধনির ঘাট আর.এল.আই. স্কীম। এখন বোরো চাষের মাঝামাঝি চলছে, কিন্তু আমরা দুর্ভাগ্যবশত লক্ষ্য করছি ১০ হর্স পাওয়ারের মেশিন দুটো অকেজো হয়ে গেছে। মাঝে মাঝে অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার, একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বলা হলেও কিছুতেই কিছু হচ্ছে না, চাষীরা ক্ষতিগ্রস্থ হচ্ছে। দেড়শ বিঘা জমি সেখানে চাষ

হয়। মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ, চাষীদের স্বার্থে তিনি যেন এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্টের পূর্ত বিভাগকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, ১৯৯২ সালের ৫ই মার্চ, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর উপস্থিতিতে আমার বিধানসভা এলাকায় পুনর্ভবা নদীর উপর একটি শিলান্যাস অনুষ্ঠান অনুপস্থিত হয়। পাঁচ কোটি টাকার প্রকল্প আজকে শেষের মুখে এসে দাঁড়িয়েছে। ইতিমধ্যে বামফ্রন্টের পূর্তমন্ত্রী মাননীয় ক্ষিতি গোস্বামি মহাশয় আমতলি ব্রিজের শিলান্যাস করেছেন। বংশীহারী, ট্যাঙন্ নদীর উপর শিলান্যাস করেছেন। রেল লাইন বিহীন এলাকা। এই কাজ বা প্রকল্পটি পূর্ণদ্যোমে শুরু হয়েছে। আগামী ৯ই মার্চ বালিয়াখাড়ী ব্রিজ উদ্বোধনের অপেক্ষায় আছে। আজকে আমি আপনার মাধ্যমে বলতে চাই, একদিন ইউরোপ যেমন কমিউনিজমের ভূত দেখেছিল, আজকে তেমনি আমাদের হতাশাগ্রস্থ কংগ্রেসি বন্ধুরা, মাননীয় সদস্য সৌগত বাবুরা বামফ্রন্টের ভূত দেখছে। তাই আজকে তারা এই শিলান্যাস প্রকল্পকে বাধা দেওয়ার জন্য বিধানসভায় অ্যাডজোর্নমেন্ট মোশান আনবার একটা পরিকল্পনা গ্রহণ করেছেন। আসলে হতাশাগ্রস্থ, বিকারগ্রস্থ কংগ্রেসি বন্ধুরা জানেন যে, তাদের আমলে যে শিলান্যাস প্রকল্পগুলো অনুষ্ঠিত হোত, তারপর সেই শিলান্যাসের উপর ঘাস গজাত। গাঁয়ের মানুষেরা সেইজন্য প্রথম অবস্থায় আমাদের বিশ্বাস করত না। কিন্তু আজকে গোটা পশ্চিমবঙ্গে আমরা যেমন শিলান্যাস করে চলেছি এবং শিলান্যাসের পরমুহূর্তেই প্রকল্প শুরু করার মধ্যে দিয়ে বামফ্রন্টের উন্নয়নের কর্মসূচিকে এগিয়ে দিয়ে বলেছি, সেইজন্য বামফ্রন্টকে আমি আবারও ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল সংসদে রেল বাজেট পেশ হয়েছে। আমরা ডুয়ার্স রেল উন্নয়ন সংগ্রাম কমিটির সদস্যরা দেখা করেছিলাম এবং শিলিগুড়ি থেকে ভায়া আলিপুরদুয়ার হয়ে বঙ্গাইগাও মিটার গেজ লাইনকে ব্রডগেজে করার কথা হয়েছিল। যদিও এতদিন আমাদের কাছে কোনও খবর ছিল না কিন্তু আমরা আশা করেছিলাম পার্লামেন্টে ঐ বিষয়ে বিবেচনা করা হবে। আমাদের এখানে ঐ বিষয়ে সর্বদলীয় প্রস্তাব নেওয়া হয়েছিল কিন্তু কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে কোনও বিবেচনা করলেন না। স্যার, তাই অবস্থার প্রতিবাদে ডুয়ার্স রেল উন্নয়ন সংগ্রাম কমিটির ডাকে আজকে ২৪ ঘন্টার জলপাইগুড়ি বন্ধ পালিত হচ্ছে। আজ সকাল ৮টা থেকে পরের দিন সকাল ৬।টা পর্যন্ত ঐ বন্ধ চলবে। স্যার, এই বন্ধের ফলে শুধু জলপাইগুড়ি নয় উত্তর সিমান্তের রাজ্যগুলো যেমন আসাম, মনিপুর, মিজোরাম, ত্রিপুরা, নাগাল্যান্ড প্রভৃতি রাজ্যগুলোর সাথে ভারতবর্ষের অন্যান্য অংশের যোগাযোগ বিছিন্ন হয়ে গেছে। এবং জলপাইগুড়ি বন্ধের সাথে সাথে ঐ রাজ্যগুলোও স্তব্ধ হয়ে গেছে। এবং ঐ অবস্থার জন্য দিল্লির কেন্দ্রীয় সরকার দায়ী। সাড়ে চার বছরে সর্বদলীয় ভাবে আমরা অনেক উন্নয়ন প্রস্তাব গ্রহণ করেছি এবং তাঁর মধ্যে রেল সংক্রান্ত প্রস্তাব অনেক বেশি ছিল। কিন্তু তার কোনও সুরাহা হয়নি। আমি এবিষয়ে রাজ্যসরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। গত বর্ষায় এবং বিধ্বংসী বন্যায় আমাদের পশ্চিমবাংলার ১৪-টি জেলা ক্ষতিগ্রস্ত হয়। তাঁর মধ্যে অন্যতম বিরভূম জেলা। আমার বিধানসভা এলাকা নানুর এবং বোলপুর—প্রচন্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এখানে বেশ কিছু মানুষের ঘর-বাড়ি বন্যার জলে ধুয়ে-মুছে গেছে। সেই গৃহ তৈরির করার ব্যবস্থা এখনও করা হয়নি। দুঃখের বিষয় হচ্ছে স্যার, ক্ষতিগ্রস্তদের তালিকা করে জেলা পরিষদের মাধ্যমে রাজ্য সরকারের কাছে পাঠিয়েছিলাম এবং রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছিলেন। সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে একবার নয় একাধিকবার লোকেরা এসে দেখে গেছেন এবং তার পর আমাদের কাছে যে খবর আছে তাঁরা একটা পয়সাও ঐ গরিব মানুষদের বাড়ি-ঘর করার জন্য দেয়নি। তৃতীয়বার সেন্ট্রাল থেকে লোক দেখে যাবার পর মানুষ আশা করেছিল যে তাদের জন্য কিছু টাকা বরাদ্দ করা হবে কিন্তু তাদের জন্য কিছুই করা হল না। স্যার, এলাকার মানুষের এখন ধারনা হয়েছে যে, কেন্দ্রীয় সরকার এখন হাওলা নিয়ে এমন ভাবে জড়িয়ে পড়েছে যে, তাঁরা হয়তো আর গরিব মানুষদের ঘর-বাড়ি তৈরির জন্য টাকা দেবে না। তাই স্যার, আমি রাজ্যসরকারকে অনুরোধ করব ঐ গরিব লোকেদের ঘর-বাড়ি তৈরির জন্য কিছু করা যায় কিনা এবং ঐ এলাকার লোকেদের ফসল নষ্ট হওয়ার জন্য ক্ষতিপূরণের দাবি আমি রাখছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সুন্দরবনের গরু ব্যবসায়িরা প্রতি বছর উড়িষ্যা থেকে গরু ক্রয় করতে যায়। এ বছরও বাসন্তি এবং ক্যানিং থানার ১০ জন গরু ব্যবসায়ি উড়িষ্যার কটকের চম্পেস্বর হাট থেকে ২০০ গরু কিনেছিল এবং সেই গরুগুলোকে রাস্তা দিয়ে হাঁটিয়ে আনছিল। ০২.০২.৯৬ তারিখে তারা ডেকানল জেলার তেলেভুঁই গ্রামে এসে পৌছায়। সেই সময় কিছু লোক হঠাৎ তাদের উপর আক্রমণ করে এবং দশজন ব্যবসায়ীকে মারধোর করে দুশোটি গরু ছিনতাই করে। পার্শ্ববর্তী রসরা থানায় এই ব্যাপারে অভিযোগ দায়ের করেন। থানা তাদের সঙ্গে অবৈধ চুক্তি করেছে যে, ২০ হাজার টাকা দিলে গরু ফেরত দিতে পারে। গরু ফেরত পাওয়ার জন্য তারা ৫ হাজার টাকা দিয়েছে কিন্তু তা সত্ত্বেও তারা গরু ফেরত পায় নি। আমি আপনার মাধ্যমে এই বিষয়টা উল্লেখ করতে চাই, যে উড়িষ্যা রাজ্য সরকারের কাছে এটা একটা সাংঘাতিক ব্যাপার। উড়িষ্যা সম্পর্কে এই রাজ্যের মানুষের একটা ধারনা হচ্ছে যে, ওখানে প্রশাসন বলে কিছু নেই। পুলিশ, প্রশাসনের সামনে গরু থানায় একটা সময় জমা দিল কিন্তু তার পরেই আবার কেড়ে নিয়ে গেল। আমাদের রাজ্য সরকারের মাধ্যমে গরু অথবা তাঁর মূল্য যাতে ব্যবসায়ীরা ফেরত পায় তাঁর ব্যবস্থা করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আমি বরাবরই বলেছি আমাদের সীমান্তবাসীর নামে সড়ক কৃষ্ণনগর—শিকারপুর রোড কানেকটিং রোড, নাজিরপুর—করিমপুর ভায়া নদীভাঙ্গা, মুরুটিয়া-করিমপুর ভায়া মহিষবাগান এই তিনটি রাস্তা গত বর্ষার সময় প্রচন্ডভাবে খারাপ হয় এবং দুর্ভোগ বাড়ে। বারবার আমি আবেদন-নিবেদন করেছি, জানিয়েছি যে এটা দ্রুত মেরামতি করা হোক, কিন্তু দুঃখের হলেও অবশেষে এই দাবি মেনে নিয়েছেন এবং রাস্তা মেরামতির কাজ শুরু হয়েছে। কিন্তু যে গতিতে এই মেরামতির কাজ হচ্ছে তাতে আমাদের আশঙ্কা আগামী বর্ষার আগে মেরামতের কাজ শেষ করা যাবে না। সেই জন্য মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন

করছি যাতে বর্ষার আগেই এই রাস্তাগুলি কানেকটিং রোড সহ মেরামতের কাজ শেষ করা যাবে তাঁর ব্যবস্থা করুন।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** (অনুপস্থিত।)

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের এবং সেচ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রতি বছরের ন্যায় এ বছরেও ভূগর্ভস্থ জলস্তর নেমে গেছে। সিলেন্ডার নলকূপগুলি অকেজো হয়ে যাচ্ছে এবং পানীয় জলের সমস্যা দেখা দিচ্ছে। রোদের জোরে এবং বোরো চাষ যে ভাবে হচ্ছে তাতে জলস্তর নেমে যাচ্ছে। এ ছাড়া যেখানে সমুদ্র উপকূলবর্তী এলাকা সেখানে ঠিক মতো পানীয় জল পাওয়া যাচ্ছে না, নোনা জল উঠছে। যেহেতু বামফ্রন্ট সরকার আছে এবং বিপুল ভোটে সংখ্যা গরিষ্ঠতা নিয়ে আবার আসবে তাই প্রকল্পগুলি শুরু এবং শেষ এই বামফ্রন্ট সরকারকেই করতে হবে। তাই, উড়িষ্যার কোস্ট ক্যানাল দিয়ে সুবর্নরেখার যে জল আসে সেটা উড়িষ্যা সরকারের সঙ্গে কথা বলে যাতে মিষ্টি জল পাওয়া যায় এবং সেই জলকে পানীয় জল হিসাবে ব্যবহার করা যায় এবং ও.সি.সির সঙ্গে যে পিচ্‌বী ক্যানাল এবং বিভিন্ন যে ক্যানাল আছে তাঁর মাধ্যমে জলটা নিয়ে আসা যায় তাঁর ব্যবস্থা করা হোক। এতে বোরো চাষীরা উপকৃত হবে।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপুর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষন করছি। বিগত বিধ্বংসী বন্যায় রাজ্যের বেশ কয়েকটি জেলার এবং তাঁর মধ্যে বীরভূম জেলার বিস্তর এলাকায় প্লাবিত হওয়ায় প্রভূত পরিমাণ ফসলের ক্ষতি হয়েছে, বাড়িঘর ভেঙেছে, রাস্তাঘাট নষ্ট হয়েছে, এমনকি চাষের জমিতে বালি জমে গিয়ে সেগুলি চাষের অনুপযোগী হয়ে পড়েছে। এরূপ পরিস্থিতিতে—কেন্দ্রীয় সাহায্য খুবই অপ্রতুল—নদী ভাঙন যাতে অতিসত্বর মেরামতির ব্যবস্থা হয়, বর্ষার পূর্বেই যাতে এই কাজ শেষ হয় সে জন্য মাননীয় সেচমন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে গৃহ নির্মাণ এবং অন্যান্য পুনর্বাসনের কাজে পর্যাপ্ত কেন্দ্রীয় সাহায্য যাতে পাওয়া যায়, সে ব্যাপারে উদ্যোগ নেয়ার জন্য আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শাপ্লা, শালুক সবুজ ঘেরা বিরাট গ্রাম পলশুন্ডায় ১ ও ২ নং গ্রাম পঞ্চায়েতে বাস করেন লোক ত্রিশ হাজার প্রায়। গাঁয়ের মানুষ দিয়েছেন জমি স্বাস্থ্য কেন্দ্র গড়ার লক্ষ্যে অধিবেশনের সব ক'টিতে বলি হাসপাতালটি গড়ার পক্ষে। সাপেকাটা রোগী, প্রসূতি মাতা, আন্ত্রিক রোগীর যন্ত্রনা দেখি, বিধানসভার ভাষণেও বলি, মন্ত্রী মহাশয়ের দপ্তরে লিখি। বিষয়টি তিনি দেখছেন নিজেই, চিঠিটি পেয়েছি হাতে। দেখবেন যেন হয় ত্বরা করি, মানুষ আশা পান যাতে।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পূর্বস্থলীর এক নং ব্লকের নাদনঘাট এলাকায় বেশ কিছুদিন ধরে বিদ্যুৎ

সমস্যা খুবই প্রকট হয়ে উঠেছে। ফলে আসন্ন বোরো মরশুমে ফসলের প্রচন্ড ক্ষতি হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। অবিলম্বে ওখানে বিদ্যুৎ সরবরাহ সুষ্ঠুভাবে করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করা হোক। নাদনঘাট এলাকার বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থাকে উন্নত করার জন্য শ্রীরামপুর সাব-স্টেশন থেকে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হোক। আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর কাছে এই আবেদন জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি আমি ইতিপূর্বেও বেশ কয়েকবার এই বিধানসভায় উল্লেখ করেছি, আজ আবার করছি। আমাদের রাজ্যে মালদাই একমাত্র জেলা যেখানে কোনও মহকুমা নেই। চাঁচলে একটা মহকুমা হবার সিদ্ধান্ত হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত চাঁচলে মালদা (উত্তর) মহকুমা চালু হয় নি। হাইকোর্টে একটা মামলা ছিল, সেটা এখন আর বাধা হিসাবে নেই, সেখানে বলা হয়েছে ট্রেজারি ছাড়া আর সব কিছুই চাঁচলে চালু করা যাবে। মহকুমা শাসক (উত্তর) বলে একজন মহকুমা শাসককে নিয়োগ করাও হয়েছে, কিন্তু তাঁকে মালদায় বসিয়ে রাখা হয়েছে। মালদা শহরে তিনি বসে আছেন। উত্তর থেকে মালদা শহরের দূরত্ব ১৬৭ কিলো মিটার। একজন মানুষকে যদি কোনও একটা ছোট কাজের জন্য মহকুমা শাসকের কাছে যেতে হয় তাহলে তাকে ঐ দীর্ঘ পথ অতিক্রম করতে হবে। আমি বুঝতে পারছিনা অন্যান্য জেলায় ২/৩-টে মহকুমা থাকা সত্ত্বেও নতুন মহকুমা যেখানে চালু করা হচ্ছে সেখানে মালদা জেলায় কোনও মহকুমা না থাকা সত্ত্বেও এবং সিদ্ধান্ত হয়ে মহকুমা শাসক নিয়োগ হবার পরেও চাঁচলে কেন মহকুমা শাসকের অফিস চালু করা হচ্ছে না! বিধানসভার এই শেষ অধিবেশনে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর আবার বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমি এ বিষয়ে তাঁকে ব্যক্তিগতভাবে বলেছি, চিফ সেক্রেটারিকে বলেছি যে, উত্তরের এস.ডি.ও.-কে অবিলম্বে চাঁচলে বসাবার ব্যবস্থা করা হোক। তিনি মালদায় বসে কি করে কাজ করবেন? আমরা দেখেছি বন্যার সময় তিনি তাঁর মহকুমায় যেতে পারেন না। সে জন্য আমি অবিলম্বে চাঁচলে মহকুমা অফিস স্থাপনের দাবি জানাচ্ছি। নির্বাচনের পূর্বেই এ কাজ করতে পারলে ওখানকার লোকে কিছুটা শান্ত হ'ত। এখনই যদি চাঁচলে অফিস করা সম্ভব না হয়, তাহলে যে ভদ্রলোককে মহকুমা শাসক (উত্তর) বলে বসিয়ে রাখা হয়েছে মালদায়, তাঁকে অন্তত চাঁচলের বি.ডি.ও অফিসে বসাবার ব্যবস্থা করা হোক। এই দাবি আমি রাখছি। আশা করছি মাননীয় মুখ্যমন্ত্রী এই দাবি অন্তত সহৃদয়তার সঙ্গে বিবেচনা করবেন।

[1-20—2-00 p.m.] (including adjournment)

**শ্রী তপন হোড় ঃ (অনুপস্থিত)**

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি, ও.এন.জি.সি কর্তৃপক্ষ আমাদের রাজ্যে তেল অনুসন্ধানের কাজ কার্যত বন্ধ করে দিচ্ছে। এই ব্যাপার নিয়ে আমরা অনেকদিন ধরে দাবি করছি। কিন্তু শান্তিপুরে সর্বশেষ যে রিগ্‌টা ছিল সেটা তুলে নেবার জন্য একটা টিম ও.এন.ডি.সি কর্তৃপক্ষ গত দু-

একদিন আগে পাঠিয়েছে। ও.এন.জি.সি ওয়ার্কমেন অ্যাসোসিয়েশন থেকেও এই নিয়ে দাবি জানানো হয়েছে, এমন সর্বনাশা সিদ্ধান্ত যেন গ্রহণ করা না হয়। এতে কর্মচারিদের প্রশ্ন যেমন জড়িত, সাথে-সাথে আমাদের রাজ্যও বঞ্চিত হবে। বেঙ্গল বেসিনে আর একটি রিগ্ যাতে চালু হয় এবং এখানে আরও ড্রিলিং-এর কাজ যাতে করা যায় এবং ড্রিলিং-এর জন্য ড্রিলিং লোকেশন স্থিরিকরণের জন্য রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের পেট্রোলিয়াম দপ্তরের কাছে এই বিষয়টি আলোচনার জন্য যেন রাখেন। পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় সরকারের যে বঞ্চনা, যে দৃষ্টিভঙ্গি সেটা আর একবার প্রতিফলিত হতে যাচ্ছে। এর ফলে উন্নয়নের কাজ ব্যাহত হবে। আমি জানি, এই প্রশ্নে বিরোধীপক্ষের সদস্যরা আমার সাথে একমত হবেন যে, রাজ্যে তেল অনুসন্ধানের কাজকে ব্যাহত করে এতবড় যে সর্বনাশা সিদ্ধান্ত নিতে চলেছে তা কেন্দ্রীয় সরকার প্রত্যাহার করবেন এবং রাজ্যসরকারও এই বিষয়ে উদ্যোগী হবেন এই দাবি রাখছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্গাপুর শিল্পাঞ্চলে বর্তমানে যে ক'টি উচ্চ শিক্ষার জন্য কলেজ আছে তা আমাদের ছাত্র-ছাত্রীদের চাহিদার তুলনায় খুবই অপ্রতুল। ছাত্র-ছাত্রীরা ভর্তি হবার সুযোগ না পেয়ে দুর-দুরান্তে তাদেরকে চলে যেতে হয়। সেইজন্য দুর্গাপুরে আর একটি কলেজ স্থাপনের জন্য উদ্যোগ গ্রহণ করেছি। আমরা এর জন্য একটা সাংগঠনিক কমিটি তৈরি করেছি এবং দুর্গাপুর ইস্পাত কারখানার কর্তৃপক্ষের কাছে জমি চেয়েছি। আমরা ২৫ একর জমি দুর্গাপুর ইস্পাত কারখানার কর্তৃপক্ষর কাছ থেকে পেয়েছি। এরজন্য যা প্রয়োজনীয় তহবিল সেই তহবিলও গঠন করেছি এবং কলেজের জন্য দরখাস্তও পাঠিয়েছি। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় এখানে আছেন। বাংলার অন্যতম শ্রেষ্ঠ মনীষী এবং বিজ্ঞান তপস্বী আচার্য প্রফুল্লচন্দ্র রায় যিনি বাঙালী জাতিকে শিল্প গঠনে এগিয়ে আসার জন্য বিশেষভাবে উৎসাহ দিয়েছিলেন, সেই আচার্য প্রফুল্লচন্দ্র রায় মহাবিদ্যালয় নামে দরখাস্ত পাঠিয়েছি এবং এ ব্যাপারে মন্ত্রীর সঙ্গে কথাবার্তাও হয়েছে। মন্ত্রী মহাশয় আমাদের আশ্বাস দিয়েছেন যে এই কলেজটি মঞ্জুর করার জন্য বিশেষভাবে উদ্যোগ গ্রহণ করবেন। আমি আশা করি, এই সেশনেই কলেজটি চালু হোক যাতে দুর্গাপুরের অসংখ্য ছাত্র-ছাত্রী এই বছর থেকেই ঐ কলেজে ভর্তি হবার সুযোগ পায়। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় এখানে আছেন। আমি তাঁর কাছে আবেদন জানাচ্ছি, তিনি এই ব্যাপারে ঘোষনা এখনই করুন যাতে আমি আনন্দের সঙ্গে এই বার্তাটি ছাত্র-ছাত্রীদের নিকট ঘোষনা করে দিতে পারি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী, ভারতসরকারের বৈদেশিক মন্ত্রনালয় এবং প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। ভুটানের ভুটানিজ নেপালি শরনার্থীরা গত ৭ বছর ধরে নেপালের বিভিন্ন শরনার্থী শিবিরগুলিতে ছিলেন এবং দার্জিলিং জেলা ও জলপাইগুড়ি জেলাতেও ছিলেন। কিন্তু কিছুদিন ধরে তারা অর্থাৎ ভুটানিজ নেপালিরা ভুটানে যাবার জন্য আন্দোলন শুরু করেছেন। যার ফলে তারা এখন এসে মেচি নদীর ধার বসে আছেন। কিছু শরনার্থী জলপাইগুড়ি এবং শিলিগুড়ি জেলে আছেন। এর ফলে দার্জিলিং এবং জলপাইগুড়ি জেলাতে জটিল পরিস্থিতির সৃষ্টি হ'তে পারে। এই আন্দোলনের ফলে দার্জিলিং, জলপাইগুড়ির ডুয়ার্স এলাকার অবস্থা ভয়াবহ রূপ নিতে

পারে। বন্ধ ইত্যাদি হতে পারে। ভারত সরকারের কাছে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই সমস্যার সমাধানের জন্য পত্র লিখেছিলেন কিন্তু প্রধানমন্ত্রীর কাছ থেকে এখনও সেই পত্রের উত্তর পাওয়া যায়নি। এর ফলে দার্জিলিং, শিলিগুড়ি, জলপাইগুড়িতে সব সময় ভয়ঙ্কর আতঙ্ক চলছে। আমার দাবি, ভারতসরকার ভুটান সরকারের সঙ্গে আলোচনার মাধ্যমে এই সমস্ত শরনার্থীদের ফেরত পাঠানোর ব্যবস্থা করুন এবং সেখানে মানবাধিকার প্রতিষ্ঠা করার ব্যবস্থা করুন। আমাদের দেশ মানবাধিকার প্রতিষ্ঠার দেশ, কাজেই এ দিকে ভারত সরকার দৃষ্টি দিন এবং এ সম্পর্কে কাজকর্ম শুরু করুন। এই দাবি ভারত সরকারের বিদেশ মন্ত্রকের কাছে রাখছি এবং আমাদের রাজ্যের গৃহ বিভাগের কাছে বিষয়টি দেখার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ভট্টরাই, এটা লোকসভা নয়, এখানে আপনি ভারতসরকারের কাছে সরাসরি দাবি করতে পারেন না। আপনি বলতে পারেন বিষয়টি নিয়ে যেন আমাদের মুখ্যমন্ত্রী দাবি করেন।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি মেনশনের সাবজেক্ট-টা চেঞ্জ করছি। এখানে সি.পি.এমের সদস্যরা যতই চিৎকার করুন না কেন আমরা দেখছি, নির্বাচন যতই এগিয়ে আসছে ততই এখানে সন্ত্রাসের সৃষ্টি করা হচ্ছে। আমার বিধানসভা কেন্দ্র মহিষাদল একটি শান্তিপূর্ণ এলাকা। সেখানে ১১টি অঞ্চলে সি.পি.এম. গ্রাম পঞ্চায়েত দখল করতে পারেন নি, একটি অঞ্চলে সি.পি.এম আছে। আমি এইমাত্র খবর পেলাম, মহিষাদলের গোপালচক গ্রামে গতকাল অর্থাৎ ২৭.২.৯৬ তারিখে রাত্রি তিনটার সময় জনৈক ব্যক্তি যিনি আগে সি.পি.এমে ছিলেন, পরে কংগ্রেসে এসেছেন তাঁর পুকুর থেকে মাছ লুঠ করা হয়। মাছ লুঠ করেই সেখানে তারা শান্ত থাকে নি, তার বাড়িতে আগুন দেওয়া হয় এবং আশেপাশের ৮/৯টি বাড়িতে আগুন দেওয়া হয়। মোট ১০টি বাড়ি সেখানে আগুনে ভষ্মিভূত হয়ে যায়। এই ঘটনার পর সেখানে মানুষ বিক্ষুব্ধ হয়ে পড়েন এবং তারা থানা ঘেরাও করেন। মহিষাদল দু নং পঞ্চায়েত সমিতির সভাপতি আমাকে টেলিফোনে ঘটনার খবর দেন এবং বিধানসভায় বিষয়টি উত্থাপনের জন্য অনুরোধ জানান। আমি এ বিষয়ে স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি, নির্বাচন আসন্ন বলে এখানে এইভাবে সন্ত্রাসের সৃষ্টি করা হচ্ছে। একটু আগে মাননীয় সদস্য তরুনবাবু তাঁর তরুন মনের পরিচয় দিয়ে সমাজবিরোধীদের গ্রেপ্তারের কথা বলছিলেন, আমি সেই দলকে বলছি, এই যে সি.পি.এম. ঘরে আগুন দিল তাদের গ্রেপ্তার করা হচ্ছে না কেন? আমি এখানে করুন আর্তনাদ করছি যে সেখানে অপরাধীদের গ্রেপ্তার করা হোক। আমরা শান্তিপূর্ণভাবে নির্বাচন চাই। সেই কারণে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার দাবি, সমস্ত পুলিশ প্রশাসনকে সেখানে কাজে লাগিয়ে আসামীদের গ্রেপ্তার করা হোক। এই ঘটনার সঙ্গে সি.পি.এমের পঞ্চায়েত সমিতির প্রাক্তন সভাপতি জড়িত। জরুরি ভিত্তিতে সেখানে আসামীদের গ্রেপ্তার করে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হ'ব ২-টার সময়।

(At this stage the House was adjourned till 2-00 p.m.)

[2-00—2-10 P.M.] (After Adjournment)

## LEGISLATION

### The North Bengal University (Amendment) Bill, 1996.

**Shri Satya Sadhan Chakraborty:** Sir, I beg to introduce the North Bengal University (Amendment) Bill, 1996.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Satya Sadhan Chakraborty:** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1996, be taken into consideration.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬, আজকে হাউসে পেশ করেছেন। এই বিলের যে উদ্দেশ্য সেখানে বিরোধিতা করার কোনও অবকাশ নেই। কারণ কাঠামোগতভাবে বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে বিশেষ করে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে এই অ্যামেন্ডমেন্ট ঠিক ভাবেই এনেছেন এবং প্রত্যেকটি বিষয়ে ফ্যাকাল্টি, কাউন্সিল এবং তাঁর তিন নির্বাচনের ক্ষেত্রে এবং পোস্ট গ্রাজুয়েট কাউন্সিল, তারপরে পোস্ট গ্রাজুয়েট স্টাডিস, আর্টস, কমার্স এবং অন্যান্য সাবজেক্ট যেমন আছে তেমনি সায়েন্স এবং মেডিসিনের ক্ষেত্রেও পরিস্কার করে আলাদা আলাদা করে এটা রাখা দরকার এবং সেই পরিপ্রেক্ষিতে তার যে ইলেকটোরেট, সে ক্ষেত্রে পরিস্কার নির্দিষ্ট দিক আইনে রাখা দরকার। স্বাভাবিক ভাবে যে বিলটা তিনি নিয়ে এসেছেন, এটা প্রাসঙ্গিক এবং সময়োপযোগী। তবে এক্ষেত্রে আমি কয়েকটি কথা বলতে চাই উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের পরিপ্রেক্ষিতে। আমাদের রাজ্যে উচ্চশিক্ষার যে পরিস্থিতি তাতে ইদানিংকালে কিছু প্রচেষ্টা উচ্চশিক্ষা সম্পর্কে গ্রহণ করলেও স্বাভাবিকভাবে উচ্চশিক্ষা সম্পূর্ণভাবে ভেঙ্গে পড়েছে এবং ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্য একটা গৌরবময় জায়গায় থাকলেও, আজকে সেই গৌরব কলঙ্কিত হয়েছে এবং আমরা এগিয়ে যেতে পারছি না।

প্রাথমিক শিক্ষা থেকে উচ্চশিক্ষা এবং বিশ্ববিদ্যালয় চত্বর-এর সবেতেই উত্তরবঙ্গ অবহেলিত বলে প্রতিষ্ঠিত, অর্থাৎ শিক্ষার ক্ষেত্রে উত্তরবঙ্গ অবহেলিত। তাঁর জন্য পঠন-পাঠন এবং শিক্ষার পরিকাঠামোর ব্যাপারে উত্তরবঙ্গের প্রতি নজর দেওয়া দরকার। আজকে এই বিলের যে মূল জায়গা সেই জায়গাতে আমরা যদি সায়ন্স, মেডিসিন, বিশেষ করে ডিন নিয়োগের ক্ষেত্রে বক্তব্যটা কনসেনট্রেট করে দেখি তাহলে পোস্ট গ্র্যাজুয়েট, ফ্যাকাল্টি, আর্টস, কমার্স ইত্যাদি ক্ষেত্রে উত্তরবঙ্গে যে ধরনের উন্নতি হওয়া উচিত ছিল সেটা হয়নি। স্বাভাবিকভাবে উত্তরবঙ্গের বিশ্ববিদ্যালয় এবং কলেজগুলির ছাত্র ছাত্রী, তাদের অভিভাবক এবং সাধারণ মানুষের মনের মধ্যে প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে যে, উত্তরবঙ্গে শিক্ষা এবং বিশ্ববিদ্যালয় সম্পর্কে সরকারের দৃষ্টিভঙ্গি সঙ্কীর্ণ, সরকার বিশ্ববিদ্যালয়ে শিক্ষার ক্ষেত্রে মনযোগ দিচ্ছেন না। এই অবস্থা থেকে মানুষকে মুক্ত করতে গেলে যা করার দরকার ছিল রাজ্যের শিক্ষামন্ত্রী সেটা

করেননি। সেই জায়গায় তিনি অভিযুক্তির কাঠগড়ায় দাঁড়িয়ে রয়েছেন। আমরা প্রায়ই দেখতে পাচ্ছি, সরকার বলছেন, উত্তরবঙ্গের উন্নয়নের জন্য নানা ব্যবস্থা গ্রহণ করছেন। তাহলে সেখানকার শিক্ষার পরিকাঠামো এবং বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে এবং ঐ বিশ্ববিদ্যালয়কে উন্নীত করবার জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন সে সম্পর্কে আজকে যদি আলোকপাত করেন তাহলে খুশি হবো। এই পরিপ্রেক্ষিতে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে বলতে চাই, তাদের ঐ যে অবহেলিত মানসিকতার যে সেন্টিমেন্ট গ্রো করেছে সেটা দূর করবার চেষ্টা করুন। উত্তরবঙ্গের ছাত্র-ছাত্রী যারা তারা কলকাতায় আসতে পারে না, অন্যান্য বিশ্ববিদ্যালয়েও তারা সুযোগ পায় না। তারই জন্য আজকে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়কে ইক্যুইপ্ট করা দরকার বিভিন্ন সাবজেকটে। কারণ সেখানকার জেলাগুলো থেকে প্রায়শই খবর আসছে যে, সেখানকার কলেজগুলো থেকে প্রতি বছর টোটাল নাম্বার অফ স্টুডেন্ট যারা পোস্ট গ্র্যাজুয়েট করতে যাচ্ছে তারা উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে গিয়ে অনেকেই ফেরৎ আসছে, ভর্তি হতে পারছে না। তাহলে এর সমাধানটা কোথায়? উত্তরবঙ্গে বিশ্ববিদ্যালয় করা হয়েছে, সুতরাং তাতে বিশেষ করে উত্তরবঙ্গের ছাত্রছাত্রীরাই পড়াশুনা করবে, অথচ দেখা যাচ্ছে, সেখানে তাদের যে সুযোগ থাকা দরকার সেটা নেই। এক্ষেত্রে সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গি সরকারের রয়ে গেছে। সেটা দূর করতে কি পদক্ষেপ নিয়েছেন সরকার? আজকে মুক্ত দুনিয়ায় সবার জন্য দরজা খুলে গেছে, তাই বিভিন্ন ক্ষেত্রে, উচ্চশিক্ষার ক্ষেত্রে ব্যক্তিগত উদ্যোগ, বেসরকারি উদ্যোগ আসছে। অবশ্য এটা নিয়ে বিতর্ক রয়েছে। কিন্তু সমস্ত ব্যক্তিগত উদ্যোগই খারাপ সেটা কি করে বলব? আজকে বিহার থেকে শুরু করে মহারাষ্ট্র—সমস্ত জায়গায় ব্যক্তিগত উদ্যোগে এবং বেসরকারি উদ্যোগে প্রাথমিক শিক্ষা-ব্যবস্থা সরকারি ব্যবস্থাপনার পাশাপাশি হতে চলেছে, যদিও এই নিয়ে বিতর্ক রয়েছে এবং এক্ষেত্রে অর্থনৈতিক, সংস্কৃতিক এবং রাজনৈতিক মূল্যায়নের অবকাশ রয়েছে। কিন্তু এই রাজ্য মুক্ত শিল্পনীতি গ্রহণ করেছেন। তাই মুক্ত শিক্ষানীতি গ্রহণ করতে আপনাদের আপত্তিটা কোথায়? আজকে লোকসভাতে এক কথা এবং বাইরে বেরিয়ে আর এক কথা বলছেন আপনারা, সেমিনার বা আলোচনা সভায় রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে এক কথা বলছেন, আবার ব্যক্তিগতভাবে যখন আলোচনা করছেন তখন আর এক কথা বলছেন। এই যে দ্বন্দ্ব, এর মধ্যে পড়ে বাংলার উচ্চশিক্ষার গান আজকে একটা অত্যন্ত সঙ্কটজনক অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমাদের রাজ্যটি একটি অঙ্গরাজ্য। সুতরাং সারা ভারতবর্ষ এক্ষেত্রে একটা দৃষ্টিভঙ্গি নিয়ে চলবে, আর বাংলার ছাত্রছাত্রীরা উচ্চশিক্ষার ক্ষেত্রে বঞ্চিত হবে—এটা কেন হবে? আজকে টেকনিক্যাল এডুকেশন বলুন,

[2-10—2-20 p.m.]

মেডিক্যাল এডুকেশন বলুন, সাইন্স সাবজেক্ট বলুন, তারা কি দ্রততার সঙ্গে এগিয়ে চলেছে! আজকে বেসরকারি উদ্যোগকে আহ্বান করা হচ্ছে। মানুষের প্রয়োজন মেটাতে বেসরকারি উদ্যোগকে ডেকে এনে আলোচনা করা হোক। এমন নয় যে লাগাম ছাড়া ব্যবস্থা প্রনয়ন করতে হবে। যাতে দেশের ক্ষতি না হয়, ছাত্র-ছাত্রীদের ক্ষতি না হয়, সমস্ত দিক বিচার বিবেচনা করে সঠিক সিদ্ধান্ত নিতে হবে। ছেলেমেয়েদের পড়াশোনার সুযোগ প্রসারিত করার ক্ষেত্রে, উচ্চ শিক্ষার প্রসার ঘটানোর ক্ষেত্রে যে ব্যবস্থা দরকার সেটা করুন। আমি আপনার

সমালোচনা করার জন্য সমালোচনা করছি না। এই টার্মের এটা হচ্ছে শেষ সভা, তাই আপনার কাছ থেকে জানতে চাই এই যে ৫টা বৎসর পেরিয়ে এলেন উচ্চ শিক্ষার ব্যাপারে আপনি কি করেছেন? আমাদের এখানে উচ্চশিক্ষা তো থমকে দাঁড়িয়ে আছে। আমাদের এই পশ্চিমবাংলায় ১২টি বিশ্ববিদ্যালয়, শিবপুর ডিম্ ইউনিভারসিটি নিয়ে। বিহারে সেখানে ১৮টি মহারাষ্ট্রে ২৩টি ইউনিভারসিটি। সেখানে পশ্চিমবাংলা থমকে দাঁড়িয়ে আছে। তাও যেগুলি আছে সেইগুলি ভাল করে চলছে না। সেখানে এতো বেশি রাজনীতিকরণ করা হয়েছে যে ভাবা যায় না। উত্তরবঙ্গের কথা বাদ দিন, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ডি.ওয়াই.এফ.আই সম্মেলন উদ্বোধন করলেন। প্রতিটি জায়গায় আপনাদের পার্টির নেতাদের বসিয়ে দিয়েছেন এবং ইউনিভারসিটিকে গনতন্ত্রকরণের নাম করে রাজনীতিকরণ করা হয়েছে এবং বিশ্ববিদ্যালয়গুলি কমপ্লিশন স্টেজে নিয়ে গেছেন। এটা একটা মারাত্মক দিক। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় ধুঁকছে, মেডিক্যাল কলেজ ধুঁকছে। আজকে আপনি নুতন করে আলাদা আলাদা ভাবে দায়িত্ব দিতে চেয়েছেন, প্রত্যেকের দায়িত্ব সম্পূর্ণ করতে চেয়েছে, প্রত্যেকের কতৃত্ব নির্দিষ্ট করতে চেয়েছেন উদ্দেশ্য সাধু, নিশ্চয়ই করতে হবে। কিন্তু এই ক্ষেত্রে আপনি কতটা এগালেন সেটা বলা দরকার। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় যেন একটা আইসোলেটেড ক্যামপাসের মধ্যে আছে, সেখানকার ছাত্র-ছাত্রীরা কতটা এগিয়েছে, তাদের কতটা সুযোগ-সুবিধা দিয়েছেন? কেন তারা বঞ্চিত হবে? তারা কি বাংলার বাইরে? এই বিলে আর বিশেষ কিছু বলার নেই, সবশেষে আমি এই কথা বলব যে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়কে একটা পরিপূর্ণ বিশ্ববিদ্যালয়ের রূপ দিতে হবে। উত্তরবঙ্গের সংশ্লিষ্ট জেলাগুলির ছাত্রছাত্রীদের মনে যে মানসিকতা গড়ে উঠেছে যে তারা বিচ্ছিন্ন হয়ে আছে, তারা বঞ্চিত হচ্ছে, এই মানসিকতা দূর করতে হবে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়কে একটা স্বয়ংসম্পূর্ণ বিশ্ববিদ্যালয়ে পরিণত করতে হবে, সেখানে যা যা প্রয়োজন সেটা মেটাতে হবে। কেন পশ্চিমবাংলা উচ্চ শিক্ষার ক্ষেত্রে এগিয়ে আসছে না এটা আমার জানতে ইচ্ছা করে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়কে এগিয়ে নিয়ে গিয়ে তাকে যদি পরিপূর্ণরূপ না দেন তাহলে সেখানকার মানুষদের যে বিচ্ছিন্নতাবাদী মানসিকতা মাঝে মাঝে প্রায়ই যে বিভিন্ন আন্দোলনের মাধ্যমে ফুটে ওঠে সেটা রোধ করতে পারবেন না। উত্তরবঙ্গে কয়েক লক্ষ ছাত্র-ছাত্রি হিন্দি মিডিয়ামে পড়াশোনা করে। যদিও আপনি স্কুল বিভাগের মন্ত্রী নন, তবুও আপনাকে বলি সেখানে হিন্দি মিডিয়ামের স্কুল নেই। বাইরে থেকে তারা হিন্দি স্কুলিং কমপ্লিট করে আসছে। বিশেষ করে সেখানকার চা-বাগানের শ্রমিকদের ছেলে-মেয়েরা এবং সীমান্তবর্তী এলাকার ছেলে-মেয়েরা তারা বাইরে গিয়ে হিন্দি নিয়ে পড়ে পাস করে যখন বাড়িতে ফিরছে, এখানে এসে তারা কলেজে হিন্দি পড়ার সুযোগ পাচ্ছে না। দীর্ঘ দিন ধরে বিধানসভায় বলে আসছি হিন্দি পড়াশোনার অ্যাম্পেল অপারচুনিটি উত্তরবঙ্গ কলেজগুলিতে চালু করুন, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে হিন্দি সাবজেক্ট নিয়ে এবং হিন্দি মাধ্যমে পড়াশোনার ব্যবস্থা করুন। কারণ এটা কলিকাতা নয়। সেখানে চা শিল্প এবং চা-বাগানের সঙ্গে যুক্ত শ্রমিকদের ছেলেমেয়েরা অধিকাংশ হিন্দিতে পড়াশোনা করে। তাদের বিহারে যেতে হয় পড়াশোনা করতে। কারণ পশ্চিমবাংলায় হিন্দিতে পড়াশোনার সুযোগ নেই।

বারে বারে দাবি করা সত্ত্বেও, আর.এস.পি. বিধায়করা দাবি করেছেন, সিপিএম বিধায়করা দাবি করেছেন যে ওখানে স্কুল নেই, হিন্দী মিডিয়াম স্কুল ওখানে তৈরি করা হোক। এ এক

অদ্ভুত অবস্থায় চলছে। উত্তরবঙ্গকে যদি আমি একটা বেস লাইফ হিসাবে ধরি, সেটাকে সামনে রাখি, তাহলে তো সেখানে একটা ইনফ্রাস্ট্রাকচার গড়ে উঠবে? আমরা যদি বিশ্লেষণ করি, তাহলে দেখবো যে গ্রাউন্ড লেভেলে প্রাইমারি এডুকেশন থেকে তারা বঞ্চিত। উত্তরবঙ্গে চা বাগানে যে শ্রমিকরা কাজ করে তাদের বিধানসভায় এবং লোকসভায় ভোটের অধিকার আছে। কিন্তু তাদের পৌরসভাতে এবং পঞ্চায়েতে ভোটের অধিকার নেই। ভারতবর্ষে আর কোনও রাজ্য আছে যেখানে মানুষ এই ধরনের দুটি সভা নিয়ে বেঁচে থাকে? এই ব্যাপারে আমরা এই হাউসে বলেছি, মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। আমরা বিনয়বাবুর দৃষ্টি আকর্ষণ করেছি, পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু কিছুতেই কিছু হয় নি। তারা ব্যক্তিগত উন্নয়ন থেকে বঞ্চিত, খাদ্য থেকে বঞ্চিত, আলো থেকে বঞ্চিত, শিক্ষা থেকে বঞ্চিত। আমরা যদি নীচু থেকে উঁচুতে বা উঁচু থেকে নীচুতে যাই, পর্যালোচনা করলে দেখব যে, হিন্দী স্পিকিং স্টুডেন্টস ওখানে টোটাল এডুকেশন থেকে বঞ্চিত হচ্ছে। এই বিষয়ে কি দৃষ্টিভঙ্গি গ্রহণ করছেন, সরকারের পদক্ষেপ কি তা আমাদের বলবেন। এই গুটি কয়েক কথা বলে এই বিলের প্রাসঙ্গিকতাকে সমর্থন করছি। কিন্তু যে প্রশ্নগুলো রাখলাম, আশা করি, আপনি তার জবাব দেবেন।

**শ্রী তুলসী ভট্টরাই :** মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের বিষয়ে যে বিল এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি। আমাদের বিরোধী দলের বন্ধুও এর প্রতি সমর্থন জানিয়েছেন, কিন্তু দু'চারটি কথাও বলেছেন। এখানে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর থেকে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ সরকারের সাহায্য নিয়ে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের নানা উন্নতি ঘটাতে সক্ষম হয়েছে। ১৯৭৭ সাল পর্যন্ত এখানে কমার্স ডিপার্টমেন্টে কোনও পোস্ট গ্রাজুয়েট কোর্স ছিল না। '৭৭ সালের পর সেখানে কমার্স ডিপার্টমেন্টে পোস্ট গ্রাজুয়েট শুরু হয়েছে। শুধু তাই নয়, পোস্ট গ্রাজুয়েট ডিপ্লোমা কোর্সও তাঁরা চালু করতে সক্ষম হয়েছেন। এখানে ১৯৯৫ সাল থেকে টি ম্যানেজমেন্ট কোর্স—ডিপ্লোমা কোর্স ইন টি ম্যানেজমেন্ট—চালু হয়েছে। উনি বলেছেন যে উত্তরবঙ্গের মেডিক্যাল কলেজের উন্নয়ন হয়নি। উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে যে অবস্থা ছিল, তাঁর উন্নয়ন করার জন্য, আমাদের সরকার উত্তরবঙ্গে শিক্ষাকে এগিয়ে নিয়ে যাবার জন্য অনেক চেষ্টা করার ফলেই গত বছর থেকে ডিওএমএস চালু করতে পারা গেছে। এরফলে ওখান থেকে এমবিবিএস পাশ করে যাঁরা কলকাতায় পড়তে আসতেন, তাঁরা ওখানে পড়ার সুযোগ পাচ্ছেন। তাছাড়া ল'বিভাগে এলএলএম কোর্স চালু করতে সক্ষম হয়েছেন। নর্থ বেঙ্গল ইউনিভার্সিটিতে গত বছর থেকে ট্যুরিজম ম্যানেজমেন্ট কোর্স চালু করতে পারা গেছে। আর আমরা সেখানকার মানুষের জন্য ডিটিপি এবং কম্পিউটার কোর্স, লাইব্রেরি কোর্স এগুলো শুরু করেছি। সাধারন মানুষের কাছে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় বিভিন্ন ট্রেনিং সেন্টার গড়ে তুলতে সক্ষম হয়েছে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে পোস্ট গ্রাজুয়েটে যে সাবজেক্টগুলো ছিল, সেখানে এখন এম.ফিল শুরু করা হয়েছে। গত বছর থেকে এটি শুরু হয়েছে। রাজ্য সরকার এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের উন্নতির জন্য বিশেষ মনোযোগ দিয়েছেন। আলাদা আলাদা বিষয়ে ডিপ্লোমা কোর্স শুরু করার মধ্যে দিয়ে বিশেষ মনোযোগ দিয়েছেন। রাজ্য সরকার উন্নতির জন্য আরও মনোযোগ দেবেন। বিরোধী দলের বন্ধু মুক্ত শিক্ষানীতির জন্য বলেছেন। অর্থাৎ যাদের টাকা

আছে তাদের কাছে শিক্ষাকে তুলে দিতে বলেছেন। আমরা এটা করতে পারি না। আমরা শিক্ষাকে সাধারন মানুষের কাছ থেকে ছিনিয়ে আনতে চাই না।

[2-20—2-30 p.m.]

আমরা তার নাম অনুযায়ী এবং দায়িত্ব অনুযায়ী কাজ চালাতে সক্ষম হয়েছি। সাধারন মানুষের কাছে আমরা শিক্ষা, পৌঁছে দিতে পেরেছি। আজকে প্রাথমিক এবং উচ্চশিক্ষা সাধারন মানুষের কাছে আমরা পৌঁছে দিতে সক্ষম হয়েছি। আজকে হিন্দি স্কুল উত্তরবঙ্গে অনেক হয়েছে। কংগ্রেস আমলে হিন্দী স্কুল বলতে কিছু ছিল না। মাননীয় সদস্য হিন্দী স্কুল করার কথা বলবেন, ওদের আমলে কটা হিন্দী স্কুল হয়েছিল উনি বলুন তো? বামফ্রন্ট সরকার আসার পরে উত্তরবঙ্গে হিন্দী স্কুল চালু হল। আমারই এলাকাতে দেশবন্ধু হিন্দু হাইস্কুল, ইলাপাল চৌধুরি হিন্দি হাইস্কুলকে অনুমোদন দেওয়া হয়েছে। এছাড়া বিভিন্ন জুনিয়র হিন্দি হাইস্কুলকে আপ গ্রেডেশন দেওয়া হয়েছে। শিলিগুড়িতে ও একটি কলেজে হিন্দি পড়ানোর ব্যবস্থা আছে। শুধুমাত্র উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে পোস্ট গ্রাজুয়েটে হিন্দি শুরু করা হয় নি। কিন্তু আমরা তাও চালু করার চেষ্টা করছি। কিছুদিনের মধ্যে সেখানেও হিন্দি চালু হয়ে যাবে। আমরা অন্যান্য বিষয়েও চালু করতে সক্ষম হয়েছি। সংস্কৃত, নেপালি এবং উর্দু ভাষাতেও পোস্ট গ্রাজুয়েট কোর্স চালু করার ব্যবস্থা করেছি। উর্দু অ্যাকাডেমি স্থাপন করা হয়েছে এবং এর মাধ্যমে আজকে প্রাথমিক শিক্ষা বলুন বা উচ্চশিক্ষা বলুন সর্বক্ষেত্রে বিভিন্ন ভাষাভাষির মানুষের উপকার হয়েছে। উত্তরবঙ্গে নেপালি ভাষার মানুষেরা বাস করে তাদের জন্য নেপালী ভাষা চালু করার ব্যবস্থা করা হয়েছে। আগে কংগ্রেস আমলে ৪টি মাত্র হিন্দি প্রাথমিক বিদ্যালয় ছিল, অনেক জেলাতে কোনও হিন্দি হাইস্কুলই ছিল না। আমরা আসার পর তাঁর উন্নতি করেছি আজকে হিন্দি শেখার প্রতি উৎসাহ বাড়ানোর জন্যে প্রেমচাঁদ শতবার্ষিকী পুরস্কার দেওয়ার ব্যবস্থা করেছি। বহুল শংকরত্যায়ন শতবার্ষিকী পুরস্কার দেওয়ার ব্যবস্থা করেছি। নেপালি এবং উর্দু ভাষা বলিষ্ঠভাবে চালু করার ব্যবস্থা করেছি। ১৯৭৭ সালের আগে এইসব ভাষার প্রতি কোনও দৃষ্টিই দেওয়া হত না, অত্যন্ত খারাপ অবস্থার মধ্যে শিক্ষা ব্যবস্থা ছিল। পরীক্ষা বলে কিছু ছিল না, কপি করে পাশ করত। পরীক্ষা বলে কিছু ছিল না, শুধুমাত্র কপিড করলেই হয়ে যেত। আজকে বামফ্রন্ট সরকার আসার পরে শিক্ষার মানোন্নয়ন হয়েছে। ঠিক সময়ের মধ্যে পরীক্ষার ফল প্রকাশিত হচ্ছে। উচ্চ শিক্ষার প্রতি মনোযোগ দেওয়া সম্ভব হয়েছে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে ১৯৭৯ সাল পর্যন্ত কেবলমাত্র ৫০টি কলেজ ছিল আজকে সেখানে ৬৩টি কলেজ আমরা স্থাপন করতে সক্ষম হয়েছি। এইভাবে উত্তরবঙ্গের মানুষের শিক্ষার খাতে বিস্তৃতি ঘটাতে পারি তার আমরা ব্যবস্থা করেছি। এইকথা বলে এই ব্যয় বিলটিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৬-এই বিলটি সম্বন্ধে মাননীয় দুজন সদস্য তাদের সুচিন্তিত বক্তব্য পেশ করেছেন। মাননীয় সদস্য শ্রী মানস ভুঁইয়া মহাশয় শিক্ষাক্ষেত্রে অনেক খবরাখবর রাখেন সেই কারণে

আমি তাকে বিনীতভাবে অনুরোধ করব যে, উনি যদি দয়া করে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে ঘুরে আসেন এবং ওখানকার মাননীয় অধ্যাপকদের সঙ্গে কথা বলেন আলোচনা করেন তাহলে দেখবেন যে, সেখানে কতগুলো নতুন বিষয় চালু করা হয়েছে। এবং তাদের অনেক দিনের যে দাবিগুলি ছিল সেইগুলি পূরণ করা হয়েছে। আমি কিছুদিন আগে গিয়ে সেখানে আই.এ.এস.দের ট্রেনিং সেন্টার উদ্বোধন করে এসেছি। বিশ্ববিদ্যালয়ের লাইব্রেরির জন্য, গ্রন্থাগারের জন্য বহু টাকা দেওয়া হয়েছে। বিদেশ থেকে জার্নাল আনতে হয়, দামও বেড়ে গিয়েছে তাও আমরা কিছু টাকা দিয়েছি এবং বিশ্ববিদ্যালয়-এর কর্তৃপক্ষের সঙ্গে কথা বলে আমি ব্যক্তিগতভাবে উদ্যোগ নিয়েছি এবং তাদের বলেছি আপনাদের উন্নয়নের যে যে পরিকল্পনা আছে এক এক করে আমরা সেইগুলি কার্যে রূপায়িত করব। সেদিক থেকে বলব, উচ্চ শিক্ষার দিক থেকে মাননীয় সদস্যকে বলব, আপনি শুধু উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে যাবেন না, একটু কষ্ট করে আরও বিভিন্ন অঞ্চলগুলি ঘোরেন তাহলে আপনি কোনও বিদ্যালয়ে শুনতে পাবেন মাননীয় অধ্যাপক, অধ্যাপিকারা ছাত্র-ছাত্রীরা বলছে বহু কলেজ নুতন বিষয়ে ষান্মাষিক বিষয়ে পড়ানোর সুযোগ করে দেওয়া হয়েছে। পাহাড়ে নূতন কলেজ করা হয়েছে, বাইরের কলেজগুলির উন্নয়নের জন্য টাকা দেওয়া হয়েছে। শুধু তাই নয়, বিভিন্ন বিষয়ে যাতে আরও যুক্ত হতে পারে তাঁর জন্য আমরা উদ্যোগ নিয়েছি। আপনি যদি এখন দার্জিলিঙের গভর্নমেন্ট কলেজ দেখেন তাহলে চিনতে পারবেন না, আরও নতুন বিষয় দেওয়া হয়েছে পঠন-পাঠন, আরও প্রভুত উন্নতি হয়েছে। কালিম্পঙে চলে যান সেখানে দেখবেন বহু টাকা খরচ করে ওদের বিজ্ঞান ভবন তৈরি হয়েছে। আপনি অন্যান্য জায়গায় যান দেখবেন নতুন ভবনের জন্য টাকা দেওয়া হয়েছে, নতুন বিষয়ের জন্য তাদের আমরা পড়বার সুযোগ করে দিয়েছি। গত ২ বছরে প্রায় প্রত্যেকটি কলেজে নতুন বিষয় এর চাহিদাগুলি পূরণ করা হয়েছে, আগামী দিনেও হবে। আমি আপনার সঙ্গে একমত যে উত্তরবঙ্গ আমাদের এখান থেকে দূরে হলেও আমাদের হৃদয় থেকে দূরে থাকা উচিত নয় এবং তা নেই। উত্তরবঙ্গের বিভিন্ন কলেজগুলির উন্নয়ন এর জন্য আমরা উদ্যোগ নিয়েছি, আগামী দিনে আমাদের উদ্যোগগুলি অব্যাহত থাকবে। আপনি বলেছেন যারা পোস্ট গ্রাজুয়েট পড়তে চায় তাদের সকলের জন্য সুযোগ করে দেওয়া। আপনি তো আমার চেয়ে আরও ভাল জানেন। কেন্দ্রীয় সরকার ইউ.জি.সি. এবং নূতন যে শিক্ষানীতি তাতে এইগুলি নূতন করে তারা ওপেন ইউনিভার্সিটির কথা বলছেন, করসপনডেন্স কোর্সের কথা বলছেন, আমরা পশ্চিমবাংলাতে ২টি করসপনডেন্স কোর্স ক্লাস চালু করেছি। অর্থাৎ উচ্চ শিক্ষার সুযোগ কিন্তু সম্প্রসারিত হয়েছে। আরও সুযোগ এর জন্য আপনারা দেখবেন প্রেসিডেন্সি কলেজকে ২টি বিষয়ে পোস্ট গ্রাজুয়েট পড়াবার অনুমোদন দেওয়া হয়েছে এবং সেখানে ক্লাসগুলি চলছে। আমরা শিক্ষার বিকেন্দ্রীকরণ এটা করছি এবং বিভিন্ন জেলায় আমরা সমীক্ষা করছি; কোন কোন জায়গায় আরও পোস্ট গ্রাজুয়েট ক্লাস বাড়ানো যেতে পারে। আপনি আমার সঙ্গে একমত হবেন যে পোস্ট গ্রাজুয়েট কোর্স খুলতে গেলে যথেষ্ট পরিমাণে তাঁর পরিকাঠামো এবং সুযোগ না থাকলে সেটা অর্থহীন হয়ে দাঁড়ায়। আপনি সঠিকভাবে উল্লেখ করেছেন অন্যান্য রাজ্যের বিশ্ববিদ্যালয়ের সংখ্যা। আমি আপনাকে ভাবতে বলি এই সংখ্যাটা সত্যিই তাদের উন্নতির পক্ষে সহায়ক হচ্ছে, না, কি এটা একটা ভারী ভূষণে পরিণত হয়েছে। আপনি যদি ইউ.জি.সি-র রিপোর্টগুলো দেখেন, ভারতবর্ষের যারা শিক্ষা নিয়ে চিন্তাভাবনা করেন, তারা কিন্তু উপযুক্ত পরিকাঠামো

ছাড়া বিশ্ববিদ্যালয় খোলার বিপক্ষে।

**(সভার অনুমতি নিয়ে সময় ১৫ মিনিট বাড়ানো হয়।)**

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** আপনারা দেখবেন গত কালের কাগজে, একটা বিশ্ববিদ্যালয় কোনওরকম অনুমোদন ছাড়া বিষয় খুলেছিল বলে তাঁর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে লখনউ ইউনিভার্সিটিতে এবং সেখানে ছাত্র-আন্দোলন শুরু হয়েছে। আপনারা যখন অন্য বিশ্ববিদ্যালয়ের সঙ্গে তুলনা করেন তখন আমরা আশ্চর্য হই। আমরা পরিকাঠামো উন্নয়নের জন্য চেষ্টা করছি। আপনারা জানেন, ডালখোলাতে সেখানে আমরা উর্দু পড়াবার অনুমতি দিয়েছি। যেখানে নেপালি পড়াবার দাবি এসেছে, সেখানে আমরা মেনে নিয়েছি; যেখানে হিন্দী পড়াবার দাবি এসেছে সেটা আমরা মেনে নিয়েছি। তাঁর কারণ আমরা চাইছি পশ্চিমবাংলায় সব ভাষাভাষী, সব সংস্কৃতি মানুষের পূর্ণ বিকাশ ঘটুক। এই বিল যদি আপনারা দেখেন, তাহলে দেখবেন এর পরিধি খুব সামান্য। একটা পরিবর্তন আনা হয়েছে ডিনের ক্ষেত্রে, এটা আমরা করেছি। আমার খুব ভালো লেগেছে মাননীয় সদস্য তিনি এটাকে সমর্থন করেছেন। আপনারা উচ্চ শিক্ষার মান সম্পর্কে বার বার বলেন, আবার আমি বলতে চাই পশ্চিমবাংলার শিক্ষা সম্পর্কে সবচেয়ে বেশি প্রশংসা করেছেন ইউ.জি.সি-র যে টিম এসেছিল তারা। আপনারা বলছেন সব জায়গায় লেসে ফেয়ার, আমরা তাঁর বিরোধিতা করি। আমরা ঐভাবে সব ব্যাপারটাকে উন্মুক্ত করে দেওয়া এবং সব ব্যাপারটাকে ব্যবসায়িক দিক থেকে চিন্তা করার পক্ষে না। আমরা শিল্পপতিদের সঙ্গে কথা বলছি, ব্যবসায়ীদের সঙ্গেও কথা বলতে আমাদের কোনও আপত্তি নেই। আমরা ইতিমধ্যে টাক্স ফোর্স গঠন করেছি, তাতে আমরা ইন্ডাস্ট্রির লোকেদের নিয়েছি। আমরা হায়ার এডুকেশন কাউন্সিলে এইভাবে কাজটা শুরু করেছি। কেউ যদি শিক্ষার জন্য টাকা দিতে চাই তাহলে আমরা সেই টাকা নিশ্চয় নেব। প্রাইভেট কন্ট্রিবিউশন তারা নিশ্চয় করতে পারেন, তবে প্রাইভেট কন্ট্রিবিউশন এবং প্রাইভেট ওনারশিপ এক জিনিস নয়। সুতরাং, যারা নাকি বে-সরকারিভাবে টাকা দিতে চান, সাহায্য করতে চান এবং তাদের যদি আমরা শিক্ষা ব্যবস্থার সঙ্গে যুক্ত না করি তাহলে অর্থহীন হবে। শুধু মুনাফার জন্য যদি কেউ শিক্ষার ক্ষেত্রে টাকা বিনিয়োগ করতে চান তাহলে আমাদের সেখানে আপত্তি আছে। কেউ যদি মুনাফা করতে না চান, কোনও শিল্প গোষ্ঠী বা কোনও ব্যক্তি, তারা যদি শিক্ষার জন্য এগিয়ে আসতে চান, বিনিয়োগ করতে চান তাহলে আমাদের কোনও আপত্তি নেই। আমরা যেটাতে আপত্তি করেছি সেটা হল কমার্সিয়ালাইজেশনে। আমি আশা করি মাননীয় সদস্য এই দৃষ্টিভঙ্গির সঙ্গে একমত হবেন। আমি হিন্দীর কথা বলেছি, উপযুক্ত ছাত্র হলে নিশ্চয় আমরা খুলব। যারা যারা হিন্দী পড়তে চাইবেন তারা নিশ্চয় হিন্দী পড়ার সুযোগ পাবেন। এই কথা বলে এই বিলটি সকলের সমর্থন পাবে এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

The question that the North Bengal University (Amendment) Bill, 1996, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 2 and Preamble**

The question that clauses 1 and 2 and preamble do stand part of

the Bill was then put and agreed to.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1996 as settled in the Assembly be passed.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তো বিলটার বিরোধিতা করিনি। কিন্তু আমাদের দীর্ঘদিন একটা দাবি ছিলো, যে কোনও দেশেই এটা আছে। মেডিক্যাল ইউনিভার্সিটির জন্য আপনারা কোনও চিন্তা ভাবনা করছেন কি না। আপনারা ইউনিভার্সিটির মধ্যেই মেডিক্যাল এবং আর্ট প্রফেশন্যাল ইঞ্জিনিয়ারিং ইউনিভার্সিটিতে নিয়ে আসছেন। এর জন্য টেকনিক্যাল ইউনিভার্সিটি, মেডিক্যাল ইউনিভার্সিটির অন্য ভাবনা চিন্তা করছেন কিনা। ফর দ্য স্টেট একটা মেডিক্যাল ইউনিভারসিটি হলে সব মেডিক্যাল কলেজগুলো এর আওতায় আসতে পারে। তাছাড়া আরও মেডিক্যাল কলেজ এর কথা আপনারা চিন্তা করছেন কিনা? ভোটের কথা চিন্তা না করে যদি এটা আপনাদের প্রস্তাব হয় সেটা ভালো। তাহলে ওদের দেখাশুনার জন্য দরকার, আমি যেটা বলতে চাইছি। এই জন্য আমি যখন ছাত্র ছিলাম তখন এর একটা কদর ছিলো। একটা মর্যাদা ছিলো। সাব-সিকোয়েন্টলি আমাদের এই ডিগ্রিগুলো বাইরে মানছে না। আবার ইকোয়ালি আমরা কিছু সিদ্ধান্ত নিয়েছি যে ওদের ডিগ্রিও আমরা মানবো না। এটা তো কথা হয় না। এডুকেশনের শেষ নেই। ন্যাশনাল এডুকেশন এইটা আপনি ভাববেন। আর আপনি বললেন কমার্সিয়ালাইজেশন অব এডুকেশন—এটা তো আমরা সমর্থন করছি না কিন্তু সরকারি উদ্যোগকেই কি আপনি যথেষ্ট মনে করেন? এটা তো একবার ভাববেন, স্যার। সরকারের যতটা ক্ষমতা আছে এবং এই উদ্যোগগুলো আগে নিতো ওই বহু নিন্দিত জমিদার, রাজা এরা সবাই। এঁরাই ছিলেন শিক্ষার পৃষ্ঠপোষক। সাবসিকোয়েন্টলি অ্যাকুইজিশনে রাজা মহারাজারা বিতাড়িত হওয়ার পর প্রিভি পার্স অ্যাবলিশন হয়। এর পর আজকে স্টে হ্যাজ বিকাম দি ক্যাপিটালিস্ট। উদ্যোগগুলো তো স্টেটকে নিতে হবে। তো আরেকটা শ্রেণী সৃষ্টি হয়েছে ইন্ডাস্ট্রিয়াল শ্রেণী। এদের কিছু দায়িত্ব নেওয়া দরকার। সেটা নিয়ন্ত্রণেও রাখা দরকার। এটা নিয়ে ভাবনা চিন্তা করবেন। তাদের কতখানি সুযোগ নেওয়া যায়। আপনারা এইগুলো ভাববেন। সরকারের ভাবনা আমাদের জানালে আমরা টাইম টু টাইম জানতে পারব, বলতে পারব। আমাদের ভাবতে লজ্জা লাগে যে কলকাতার নাম শুনলে, কলকাতার ছাত্র শুনলে পেশেন্টরা তাদের কাছে আসতো চিকিৎসার জন্য। কলকাতার এতো সুনাম ছিলো। আপনি তো জানেন মেডিক্যাল পরীক্ষায় ১০০ মার্ক থিয়োরেটিক্যাল আর বাকী ৫০০ মুখে মুখে। পেশেন্ট নিয়ে পরীক্ষা। আমাদের কলকাতার ছেলেরা যে খুব ভালো চিকিৎসা করত এটা ওদের ধারনা ছিলো। আর আজকে আমরা রেকগনিশন পাব না? আমাদের এইটাকে আপগ্রেড করার জন্য, মর্যাদা পুনরুদ্ধার করার জন্য সরকারের যদি কিছু ভাবনা চিন্তা থাকে বলবেন। ধন্যবাদ।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য শ্রী জয়নাল আবেদিন যেটা বলেছেন সেটা খুবই গুরুত্বপূর্ণ। এটা ঠিক যে কিছু কিছু জায়গায় টেকনিক্যাল ইউনিভারসিটি আছে মেডিক্যাল ইউনিভারসিটির জন্য। আজকে যখন জ্ঞানের বিভিন্ন বিস্তার লাভ করছে এবং অনেক

স্পেলাইজেশন হচ্ছে। আমি তাঁকে ধন্যবাদ জানাব। তিনি এটা আমাদের নজরে এনেছেন। এটা নিশ্চয়ই আমরা আমাদের বিবেচনার মধ্যে রাখব কিন্তু সঙ্গে সঙ্গে আমাদের যে সম্পদ ইত্যাদি সেটা আমাদের ভাবতে হবে। তিনি মোটামুটি আমাদের শিক্ষার মান সম্পর্কে বলেছেন।

[2-40—2-50 p.m.]

দ্বিতীয়ত শিক্ষার মান ভারতবর্ষের ক্ষেত্রে আমাদেরটা উঁচুতে আছে। শিক্ষার মান সর্বভারতীয় ক্ষেত্রে কি সেটা সময় থাকলে আপনাকে দেখাতে পারতাম। কিন্তু আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই, কারণ জ্ঞানবিজ্ঞানের অগ্রগতির সাথে সাথে মানকে বাড়াতে হবে। শিক্ষার মান একটা জায়গায় দাঁড়িয়ে থাকতে পারে না। আমি আপনার সঙ্গে একমত যে আমাদের উচ্চশিক্ষার মান বাড়াতে হবে। ডঃ অশোক মিত্র কমিশনও একথা বলেছেন—রিসার্চ, কোয়ালিটি এগুলো বাড়াতে হবে। আমরা ধীরে ধীরে সেগুলো বাড়ানোর চেষ্টা করছি।

The motion of Shri Satya Sadhan Chakraborty that the North Bengal University (Amendment) Bill, 1996 as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## The West Bengal College Service Commission (Amendment) Bill, 1996.

**Mr. Speaker :** Now, Shri Satya Sadhan Chakraborty to introduce the West Bengal College Service Commission (Amendment) Bill, 1996 and to place a statement as required under rule 72 (1) of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to introduce the West Bengal College Service Commission (Amendment) Bill, 1996.

and to place a statement as required under rule 72(1) of the Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.

## Statement Under Rule 72(1) of The Rules of Procedure and Conduct of Business in West Bengal Legislative Assembly.

## Regarding

## Promulgation of the West Bengal College Service Commission (Amendment) Ordinance, 1995 [West Bengal Ordinance No 1 of 1995.]

(1) The University Grants Commission has made it compulsory to in-

troduce an eligibility test at National level/State level of persons, who are candidates for appointment to the posts of Lecturer in any University or institution deemed to be a University or College or Government College for selection for such appointment by the authority competent to make the selection under any law for the time being in service from amongst those persons who are found eligible of the basis of the eligibility act.

(2) The State Governments of opinion that the eligibility test at State level should be held by the West Bengal College Service Commission.

(3) It is, therefore, necessary to amend the West Bengal College Service Commission Act, 1978 (hereinafter referred to as the said Act). Accordingly, with a view to suitably amending the said Act, a Bill, namely, the West Bengal College Service Commission (Amendment) Bill 1993, having been passed by the West Bengal Legislative Assembly, was sent to the Ministry of Home Affairs, Government of India, for obtaining President's assent thereto.

(4) After examining the Bill, the Ministry of Home Affairs, Government of India, intimated to the State Government, that a new sentence "The State Level Test shall be accredited by the University Grants Commission." is to be added in Section 9A after the sentence, "The Standard of such eligibility test shall be at par with the standard of eligibility test at National level held by the University Grants Commission". The State Government was also requested by the Ministry of Home Affairs to bring an amending Bill/Ordinance incorporating the above condition set by the Ministry of Human Resources Development (Department of Education).

(5) Keeping the matters as aforesaid in view, it was felt necessary to amend the West Bengal College Service Commission Act, 1978, immediately so as to ensure a smooth and efficient administration of the said Act as pointed out by the Government of India.

(6) As, however, the West Bengal Legislative Assembly was not in session at the material time, on Ordinance, namely the West Bengal College Service Commission (Amendment) Ordinance, 1995 [West Bengal Ordinance No. 2 of 1995] was promulgated. Extracts of the provision of the West Bengal College Service Commission Act, 1978 proposed for amendment.

*** *** ***

Commission to hold aligibility test of persons before selection for appointment to posts of Lecturer in Universities and Colleges.

9A. (1) Notwithstanding anything contained elsewhere in this Act or in any other law for the time being in force or in any contract, custom or usage to the contrary, it shall be the duty of the Commission to held, in such manner as may be provided for by regulations, eligibility test at State level of persons, who are candidates for appointment to the posts of Lecturer in Arts, Sciences, Social Sciences, Commerce, Education, Physical Educattion, Foreign Languages, Law, Journalism and Mass Communication, or Music in any University or institution deemed to be a University or College or Government College, prior to the selection of such persons by any authority competent to make the selection for such appointment under any law for the time being in force. The standard of such aligibility test shall be at par with the standard of eligibility test at National level held by the University Grants Commission.

(Secretary then read the Title of the Bill)

**Shri Satya Sadhan Chakraborty:** Sir, I beg to move that the West Bengal College Service Commission (Amendment) Bill, 1996, be taken into consideration.

**শ্রী সৌগত রায়ঃ** স্যার আমি ওয়েস্ট বেঙ্গল কলেজ সার্ভিস কমিশন অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৬ এর উপর কিছু বলছি এবং যেহেতু এই বিল টেকনিক্যাল কারণে নিয়ে আসা হয়েছে সেহেতু আমি এই বিলের বিরোধিতা করছি না। যদিও এই বিলের মূল উদ্দেশ্য, মূল লক্ষ্যের প্রতি আমাদের বিরোধিতা আছে এবং এই বিরোধিতা শিক্ষার মান সম্পর্কে। ওয়েস্ট বেঙ্গল কলেজ সার্ভিস কমিশন অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৩ সালে যখন নিয়ে আসা হয় তখন আমরা তাঁর বিরোধিতা করেছিলাম। আপনি জানেন ১৯৭৩ সালের পর থেকে কেন্দ্রীয় সরকার, কলেজ শিক্ষক এবং তাঁর সাথে সাথে বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে চালু করেছেন ইউ.জি.সি.র পে-স্কেল এবং সেই সময় কংগ্রেসি সরকার ছিল এবং আমরা কলেজ সার্ভিস কমিশনের আইডিয়া নিয়ে এসেছিলাম। কিন্তু এটা আমাদের দুর্ভাগ্যবশত হোক বা ব্যর্থতা হোক আমাদের সময় আমরা কলেজ সার্ভিস কমিশন চালু করতে পারিনি। তারপর ১৯৭৮ সালে ওয়েস্ট বেঙ্গল কলেজ সার্ভিস কমিশন অ্যাক্ট চালু হয় এবং তারপর সেই কলেজ সার্ভিস কমিশন প্রতিষ্ঠিত হয় এবং সেটা কাজ করেছিল। পরবর্তী কালে ইউ.জি.সি. আশির দশকে অধ্যাপকদের জন্য, কলেজ শিক্ষকদের জন্য নতুন পেস্কেল চালু করে এবং ইউ.জি.সি. প্রথম থেকে এটা চেয়েছিল সারা ভারতে শিক্ষকদের জন্য একই স্কেল চালু হোক। সুতরাং সেখানে একটা জাতীয় মান থাকা দরকার। তাঁর কারণ নতুন পে-স্কেল চালু হলে প্রথম ৫

বছর ৮০ শতাংশ বাড়তি টাকা কেন্দ্রীয় সরকারকে দিতে হয়। যদি সারা দেশে একই স্কেল চালু থাকে তাহলে একই মান মোটামুটি সারা দেশে আসা উচিত। আমাদের দেশে বিভিন্ন রাজ্যের মধ্যে বিশ্ববিদ্যালয়গুলির মধ্যে মানের বহু তফাৎ আছে। শুধু নাম্বারের ভিত্তিতে চাকরি হলে তাহলে আমাদের রাজ্যের মধ্যে সবকটি বিশ্ববিদ্যালয়ের মান একই নয়। তাঁর ফলে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে দ্বিতীয় শ্রেণীতে একজন পাশ করলেও একই মেধার একই শ্রেণীর পরীক্ষার্থী আরেকটি বিশ্ববিদ্যালয় থেকে প্রথম শ্রেণীতে পাশ করতে পারে। এটা হয়, এটা আমরা সকলেই জানি। সেইজন্য বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন একটা জাতীয় পরীক্ষা, ন্যাশনাল এলিজিবিলিটি টেস্ট, যেটাকে নেট (এন.ই.টি.) বলা হয়, সেটা চালু করেছিলেন। আমরা আশা করেছিলাম যে, পশ্চিমবাংলায় এই নেট (এন.ই.টি.) মেনে নেওয়া হবে। এন.ই.টি.তে যারা পাশ করবে, তাদের কলেজ সার্ভিস কমিশন ইন্টারভিউ দিয়ে চাকরি দেবেন। যে কোনও কারণে, আমার মনে হয় কিছুটা রাজনৈতিক কারণে এবং নিজেরা যে আলাদা, সেটা প্রমাণ করার জন্য পশ্চিমবাংলার সরকার বলল, আমরা ন্যাশানাল এলিজিবিলিটি টেস্টের মধ্যে যাব না। তারা চালু করার চেষ্টা করলেন একটা স্টেট লেভেল এলিজিবিলিটি টেস্টের যে, আমরা পশ্চিমবাংলায় ঠিক করব কে আমাদের রাজ্যে যোগ্য বা যোগ্য নয়। দায়-দায়িত্ব তারাই ঠিক করল। সেই সময় আইন সংশোধন করে ন্যাশনাল এলিজিবিলিটি টেস্ট দিয়ে পরীক্ষা করার পরে তা কলেজ সার্ভিস কমিশনকে দেওয়া হয়। ১৯৯৩ সালে যখন এই হাউসে এই বিলটি এসেছিল, আমি বিতর্কে অংশগ্রহণ করেছিলাম এবং তখন বলেছিলাম, এই বিলটা অনর্থক আনলেন, আপনাদের ঝামেলা কমে—যদি আপনারা এন.ই.টি-র মধ্যে রাজ্যকে নিয়ে আসেন। কিন্তু আপনারা সেটা মানেন নি। পরবর্তীকালে যখন আইনটা পাশ হয়ে গেল, তখন আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদনের জন্য বললেন। কেন্দ্রীয় সরকার সেখানে থেকে বললেন যে, এখন স্টেট লেভেল এলিজিবিলিটি টেস্ট, তাঁর জন্য বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের একটা স্বীকৃতি থাকা দরকার এবং এখানে স্টেটমেন্ট অব অবজেকটস্ অ্যান্ড রিজনসে লেখা আছে, The State level Test shall be accredited by the University Grants Commission. তাঁর মানে, ইউনিভার্সিটি গ্রান্টস্ কমিশন—বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন তাকে স্বীকার করবে। উদ্দেশ্য এই যে, স্টেট লেভেল এলিজিবিলিটি টেস্টের মান যাতে ইউনিভার্সিটি গ্রান্টস্ কমিশন যে পরীক্ষা নেয় তাঁর সাথে এক হয়। সেই যে বিলটা ফেরত এসেছিল, অনুমোদনের মধ্যে, সেই শর্তটা পুরণ করার জন্যই সত্যসাধনবাবু এই নতুন অ্যামেন্ডমেন্ট বিলটা নিয়ে এসেছেন। যেহেতু আমাদের এই রাজ্যে কলেজ সার্ভিস কমিশনের পরীক্ষা হয় না অনেকদিন, সেইজন্য এই অর্ডিন্যান্স নিয়ে আসা হয় এবং এই অর্ডিন্যান্স নিয়ে আসার পর এটা বিলে রূপান্তরিত করার চেষ্টা হচ্ছে। কলেজ সার্ভিস কমিশনকে আমরা যেভাবে দেখতে চিয়েছিলাম, ওরা সেইভাবে করেননি। স্যার, আপনি হয়ত জানেন, কলেজ সার্ভিস কমিশন গঠিত হবার পরদিন থেকেই এখানে একটা অলিখিত কথা আছে কলেজ সার্ভিস কমিশনের মেম্বার কে হবে। শম্ভুবাবু তখন উচ্চশিক্ষা মন্ত্রী ছিলেন। চেয়ারম্যান যিনি হবেন, তিনি হবেন সি.পি.এম.এর সমর্থক এবং মেম্বাররা হবেন ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি., সি.পি.আই. থেকে, আর সি.পি.এম. এর একজন বাড়তি মেম্বার থাকতে পারেন। কলেজ সার্ভিস কমিশন হওয়ার আগেই আমরা চাকরি পেয়েছি, কাজেই আমার ব্যক্তিগত অভিজ্ঞতা নেই। কিন্তু যারা কলেজ সার্ভিস কমিশনে পরীক্ষা দিয়ে চাকরির

জন্য চেষ্টা করেন, তাদের এটা অভিযোগ যে, ক্যান্ডিডেটেরা সব সময় তাদের রেজাল্ট অনুযায়ী চাকরি পান না। পোস্টিংয়ের ক্ষেত্রেও পুরোপুরি পক্ষপাতিত্বমূলক আচরণ করা হয়। একজন হয়ত বেশি ভালো রেজাল্ট করল, ভালো লোক, তাকে পাঠিয়ে দেওয়া হ'ল মালদায়। আর কম ভালো লোক, হয়ত রাজনৈতিক যোগাযোগ আছে, তাকে কলকাতার একটা ভালো কলেজে দেওয়া হ'ল। এইগুলো ঘটলেও প্রমাণ করা মুশকিল এবং চাকরি হবার পর কেউ আর কলেজ সার্ভিস কমিশনের মাধ্যমে মামলা করতে চায় না। এরকম অসংখ্য উদাহরণ আছে, আমি দিতে পারি, কিন্তু এটা করলে যারা চাকরি করছে তাদের অসুবিধায় ফেলা হবে, তাই আমি দিতে চাইনা।

[2-50—3-00 p.m.]

কলেজ-এর অধ্যাপকদের ব্যাপারে কলেজ সার্ভিস কমিটি করেছেন। আমি জানি যে, কলেজ সার্ভিস একটা মিনিমাম কোয়ালিফিকেশন আছে যে, প্রিন্সিপ্যাল হতে গেলে কি হতে হয়। সেক্ষেত্রে একটা ডক্টরেট থাকতে হবে এবং ১০ বছরের মিনিমাম টিচিং এক্সপিরিয়েন্স থাকতে হবে। এখানে প্রিন্সিপ্যাল হবার পর কোন কলেজের পোস্টিং হবে সেটা সরকারের ইচ্ছা অনুসারে, কলেজ সার্ভিস কমিশন-এর ইচ্ছা অনুসারে হয়ে থাকে। আবার দেখা যায় একটা কলেজে এমন একজনকে নিয়ে আসা হয় যে পার্টির স্বার্থ রক্ষার দিকে হয়তো বেশি সজাগ থাকে। এবং সাধারনভাবে তাঁর থেকে যোগ্য শিক্ষককে বাইরে পাঠিয়ে দেওয়া হচ্ছে। আজকে প্রিন্সিপ্যাল পোস্ট খালি কেন? তাঁর কারণ ভালো প্রিন্সিপ্যাল যাঁরা হতে পারছেন তাঁদের এমন জায়গায় পোস্টিং দেওয়া হচ্ছে যাতে তাঁরা সেখানে না যান। এই জন্য প্রিন্সিপ্যাল পোস্টিং খালি থাকছে। এবং অযোগ্য লোকেদের নিয়ে আসা হচ্ছে। এই প্রথম কলেজ সার্ভিস কমিশনে স্টেট লেভেলে এলিজিবিলিটি টেস্ট হ'ল। তাই এর ফল বেরোনোর আগে আমি বলতে পারব না এটা কতটা ফেয়ার বা জাস্টিফায়েড হয়েছে। বা আমরা ইউ.জি.সি-তে অভিযোগ করতে পারব না। কলেজ সার্ভিস কমিশনের কাছে এতদিন ধরে নুন্যতম শিক্ষা যতটুকু আশা করা গিয়েছিল তাতে সেটা নিরপেক্ষতা পালন করতে পারেনি। কলেজ সার্ভিস কমিশনের একটা জিনিস আজকে উল্লেখ করার, প্রাকটিক্যালি এই কমিশন ৭। ৮ বছর ধরে অধিকাংশ সাবজেক্টে ইন্টারভিউ নেওয়া হয়নি। তবে রিসেন্টলি ১৯৯৫ সালে ইন্টারভিউ হ'ল এবং তাঁর আগে দীর্ঘদিন কলেজ সার্ভিস কমিশনের প্রাকটিক্যালি কোনও টিচার অ্যাপয়েনমেন্ট হয়নি। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে প্রাকটিক্যালি এটা ফ্রিজ হয়ে গিয়েছে। কলেজে নতুন কোনও চাকরি সৃষ্টি করা হচ্ছিল না। অধ্যাপকদের নিয়োগের ক্ষেত্রটাকে নির্মমভাবে ৬০ বছর করে এবং তাদের মাইনে না দিয়ে রিটায়ারমেন্ট করিয়ে দেওয়া হ'ল যারা ওপশন দিলেন না। এইভাবে কিছু জায়গা খালি করলেন। এবং ঐ খালি জায়গার জন্য গত বছর আপনারা ইন্টারভিউ করলেন। আমরা প্রথম থেকেই অভিযোগ করে এসেছি, বামফ্রন্ট সরকার শিক্ষায় রাজনীতিকরণ করেছেন, শিক্ষায় দলবাজী নিয়ে এসেছেন। এটা আমরা আশা করিনি। শিক্ষাকে একদম পার্টির কুক্ষিগত করে যে শিক্ষা ব্যবস্থার সৃষ্টি করেছেন সে সম্বন্ধে আপনাদের ভাবতে বলব। এর পাশাপাশি যদি কলেজ শিক্ষার দিকে দেখি—অশোক মিত্র কমিশন যে রিপোর্ট দিয়েছিলেন তাতে দেখা যাচ্ছে—পশ্চিমবাংলায় কলেজের যে পরিমাণ গ্রোথ হয়েছে

সেটা ছাত্র-ছাত্রীদের দ্বারা জাস্টিফায়েড নয়। তাঁর ফলে অশোক মিত্র কমিশন সুপারিশ করেছিলেন, যেখানে কলেজগুলোতে ছাত্র হচ্ছে না সেখানে দুটো নন-ভায়োবেল কলেজকে মার্জ করিয়ে দিয়ে ভায়োবেল কলেজ করা যেতে পারে। কিন্তু আমাদের বর্তমান পশ্চিমবঙ্গ সরকার তাঁরা সেই ধরনের কোনও ব্যবস্থা নেননি। অশোক মিত্র কমিশন আরও রেকমেন্ডেশন করেছিলেন ছাত্রদের ফি বাড়াতে হবে। ওঁরা বলেছিল, গ্রাজুয়েটদের ৬০ টাকা ফি করতে হবে। কারণ শিক্ষায় ফিন্যান্স একটা গুরুত্ব ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এটা ঠিক যে টিচার নন্-টিচারদের সময় মতো মাইনে দেবার দায়িত্ব সরকার নিয়েছে। মাসের প্রথমে তারা মাইনে পাচ্ছে। কিন্তু কি হচ্ছে? কলেজে যারা পড়ে তাদের জন্য কিছু হচ্ছে না যারা পড়ান তাঁদের জন্য হচ্ছে? বা যাঁরা প্রতিষ্ঠা করতে সাহায্য করেছেন তাদের জন্যও নয়। আজকে গ্রামে গ্রামে নুতন কলেজ তৈরি করার উৎসাহ দেখা যাচ্ছে। কিন্তু যেসব পুরোনো ঐতিহ্যপূর্ণ কলেজ রয়েছে, যেগুলো এক সময় মনীষিরা প্রতিষ্ঠা করেছেন কিন্তু সেই অরিজিন্যাল ফাউন্ডাররা হয়তো এখন আর কেউ নেই। আজকে একটা কলেজের ল্যাবরেটরির জিনিসপত্র না থাকলে কেনার জন্য কলেজকে খুব অসুবিধার মধ্যে পড়তে হয়। মাননীয় সত্যসাধন বাবু এর কোনও সমাধানের রাস্তা দেখান নি এবং প্রতি বছর, দু বছর ধরে বিশেষ করে, নির্বাচনের আগে তাঁরা কলেজ খুলেছেন এবং এই কলেজ খোলার নামে রাজনীতি করছেন। কয়েকদিন আগে মাননীয় শিক্ষামন্ত্রী সত্যসাধনবাবু রায়দিঘীতে একটা কলেজ উদ্বোধন করলেন সেখানকার লোকাল এম.এল.এ. ২৫ বছরের লোকাল এম.এল.একে তাঁরা ডাকলেন না, তাঁরা কাকে ডাকলেন? কলকাতা কর্পোরেশনের মেয়র-ইন-কাউন্সিলর কান্তি গাঙ্গুলিকে ডাকলেন। যিনি গত বার সত্যরঞ্জন বাপুলির কাছে হেরে গিয়েছিলেন। কিছুদিন আগে বরকত গনি খানের কেন্দ্রে প্রধানমন্ত্রী গিয়েছিলেন, সাউথ মালদায় কলেজ উদ্বোধন করতে। যেখানে এগজিস্‌টিং কলেজে ছাত্র হচ্ছে না, সেখানে আবার নতুন কলেজ হচ্ছে। অশোক মিত্র কমিশন বলেছে যে একজিসটিং কলেজগুলিকে খতিয়ে না দেখে যদি কলেজ তৈরি হয় সেগুলি ভায়াবেল হবে না। এটা আমরা বুঝি যে স্থানীয় লোকেদের দাবি থাকে, তারা কলেজ চান, কিন্তু সেই কলেজে কে পড়বেন সেটা একটু দেখার দায়িত্ব ছিল রাজ্য সরকারের। দুর্ভাগ্যবশত রাজ্য সরকার সেটা করেন নি। সেটা হচ্ছে না। শিক্ষায় প্রাইভেট ইনিসিয়েটিভ পুরোপুরি বন্ধ হয়ে গেছে, আর সরকারি ইনিসিয়েটিভ বার বার রাজনীতির মধ্যে পড়ছে। আমরা আমাদের ছাত্রাবস্থায় দেখেছি ভালো ভালো ছাত্ররা দিল্লিতে পড়তে যেত, দিল্লি ইউনিভার্সিটি, জওহরলাল ইউনিভার্সিটিতে যেত। এখনকার ছেলেরা উচ্চমাধ্যমিক পাশ করার পর পুনায় যাচ্ছে, ব্যাঙ্গালোরে যাচ্ছে, এটা আমাদের সময়ে দেখিনি। তখন পশ্চিমবাংলায় কলেজ ভালো ছিল। তাই আমি টেকনিক্যালি এই বিলের বিরোধিতা করব না, তাই বলে শিক্ষাকে নিয়ে ওঁরা যে রাজনীতি করছেন সেটাকেও সমর্থন করব না। এই রাজনীতির একটা পদক্ষেপ হচ্ছে কলেজ সার্ভিস কমিশন। ইউ.জি.সি. থেকে আলাদা করে শ্লেট পরীক্ষা করলেন। তাই আমি আশা করব ওঁরা সরকারে থাকতে শ্লেটের পরীক্ষা যাতে হয়। কলেজ সার্ভিস কমিশনের মতো অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে যাতে কোটা সিস্টেম না হয় সেটা দেখবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কলেজ সার্ভিস সংক্রান্ত যে বিল ডঃ

চক্রবর্তী এনেছেন তাকে সমর্থন জানাচ্ছি। আসলে আমরা যেটা চাইছি সেটা হচ্ছে এই কলেজ সার্ভিস কমিশন আরও বেশি করে এফেক্টিভ হোক এবং আমাদের রাজ্যের যে উচ্চ শিক্ষা সংক্রান্ত যে চাহিদা সেটা পূরণ করার ব্যাপারে রাজ্য সরকারের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি অনুযায়ী কলেজ সার্ভিস কমিশন চলুক এবং সেখানে কৃতী, যারা স্কলার তারা যাতে এই উচ্চ শিক্ষা ব্যবস্থার সাথে যুক্ত হতে পারেন সেগুলিকে নিশ্চিত করা দরকার। আমরা লক্ষ্য করেছি গত কয়েক বছর ধরে এটা রাজ্যের খুব সমস্যা। প্রচুর শিক্ষক রিটায়ার করেছেন, এই প্রসঙ্গে যে বিল উত্থাপিত হয়েছে তাঁর সুযোগ নিয়ে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এই বিষয় নিয়ে তাঁর উদ্যোগের কথা বলুন, যে কমিশনের কাছে যে পরিমাণ নতুন শিক্ষক চাওয়া হয় তাঁর যে পেরিফেরি ব্যবস্থা সেটা যেন এর বাধা হয়ে না ওঠে, এটাই নিশ্চিত করা দরকার। আমি বিশেষ করে প্রত্যন্ত এলাকায় যে সমস্ত কলেজ আছে তাঁর কথা বলি, সেখানে খুব অসুবিধা। পার্ট-টাইম শিক্ষক নিয়ে কলেজ চলছে। আমি আলিপুর দুয়ার কলেজের গভর্নিং বডির প্রেসিডেন্ট, সেখানে অনেক সমস্যা, ১৯৯৩ সাল থেকে কোনও অর্থ পায় নি, বিল্ডিং ভেঙে যাচ্ছে। পৃথিবীতে বহু বিশ্ববিদ্যালয় আছে তাতে এতো ছাত্র নেই। চার হাজারেরও বেশি ছাত্র সেখানে পড়াশুনা

[3-00—3-10 p.m.]

করছে। এক সময়ে সেখানে মোট ৬০ জন শিক্ষক ছিলেন, এখন কমে কমে সংখ্যাটা ৪৬-এ দাঁড়িয়েছে। শুনতে পাচ্ছি আগামী মাসে আবার বেশ কয়েকজন শিক্ষক অবসর গ্রহণ করবেন। ফলে খুবই কঠিন অবস্থার মধ্যে দিয়ে কলেজটি চলছে। সাবজেক্ট প্রতি একজন করে শিক্ষক সেখানে রয়েছেন, ফলে খুবই অসুবিধার মধ্যে দিয়ে পঠন-পাঠনের কাজ চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ, তিনি আমাদের আবেদনে সাড়া দিয়ে বোটানি ক্লাশের ব্যবস্থা করেছেন এবং অনার্স কোর্সের কথা বিবেচনা করবেন বলেছেন। আসল কথা হচ্ছে, কলেজ এবং বিশ্ববিদ্যালয় স্তরে উচ্চ শিক্ষার মানকে যাতে ধরে রাখা যায় তার জন্য উপযুক্ত সংখ্যক শিক্ষক প্রতিটি ক্ষেত্রে নিয়োগ করা জরুরি। দ্রুত সে কাজ করার জন্য আমি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে তাঁকে বিশেষভাবে অনুরোধ করছি, উত্তরবঙ্গের জেলাগুলোয় যাতে শিক্ষক নিয়োগ করা হয়—শিক্ষকরা যেন সেখানে যান, শুধু গেলেই হবেনা, থাকেন এবং থাকলেই হবেনা, থেকে পড়ান তা দেখবার জন্য অনুরোধ করছি। আজকে শিক্ষকদের মধ্যে কমার্সিয়াল দৃষ্টিভঙ্গির প্রবণতা বিশেষভাবে লক্ষ্য করা যাচ্ছে। অতীতে শিক্ষকদের মধ্যে পান্ডিত্যের কৌলীন্যর প্রাধান্য ছিল, কিন্তু বর্তমানে অর্থ কৌলীন্যের প্রতি তাঁদের আকর্ষণ লক্ষ্য করা যাচ্ছে। ছাত্র-ছাত্রীরা যাতে প্রতিটি কলেজে, বিশ্ববিদ্যালয়ে সঠিকভাবে পঠন-পাঠনের সুযোগ সুবিধা পান তাঁর প্রতি একটু নজর দিতে আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। বামফ্রন্ট আমলে পশ্চিম বাংলায় অনেকগুলো নতুন কলেজ হয়েছে, কিন্তু বহুক্ষেত্রেই পার সাবজেক্ট একজন করে শিক্ষক নিয়োগ করা হয়েছে। কোনও শিক্ষক যদি অসুস্থ হয়ে পড়েন এবং ছুটিতে যান তাহলে তাঁর বিষয়ের পড়াশুনা ক্ষতিগ্রস্ত হয়। অনেক কলেজে মহিলা টিচার আছেন, তাঁরা অনেকেই ম্যাটারনিটি লিভে যান। অনেক কলেজেই উচ্চ শিক্ষামন্ত্রী অনার্স পড়ার সুযোগ করে দিয়েছেন। সে সমস্ত জায়গায় ছাত্র-ছাত্রীদের চাহিদা অনুযায়ী কলেজ সার্ভিস কমিশন যাতে শিক্ষক

সরবরাহ করেন তা দেখার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এবং এই বিল যে উদ্দেশ্যে আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দু'জন মাননীয় সদস্য এই আলোচনায় অংশ গ্রহণ করেছেন। আমি তাঁদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় কতগুলো প্রশ্ন তুলেছেন। আমার মনে হয় সৌগতবাবু বোধ হয় বিলটা খুব ভালভাবে পড়ার সুযোগ পান নি। হতে পারে। আমরা যে বিলটা পাশ করেছিলাম তাতে কিন্তু বলা ছিল যে, স্টেট লেভেল এলিজিবিলিটি টেস্ট, এটা অল ইন্ডিয়া স্ট্যান্ডার্ড হবে এবং ইউ.জি.সি-র স্ট্যান্ডার্ড হবে। আমাদের মনে হয়েছিল যে, এটা কেন্দ্রীয় সরকার মেনে নেবেন। আমি দিল্লিতে দু'বার যাই, ওঁদের সঙ্গে কথা বলি, কিন্তু ইউ.জি.সি. থেকে ওঁরা বলেন যে, না তোমাদের এটাকে অ্যাক্রেডিটেড হতে হবে। আমরা বলেছিলাম কলেজ সার্ভিস কমিশনে যাঁরা পরীক্ষা নিচ্ছেন তাঁদের মধ্যে ইউ.জি.সি-র প্রতিনিধিরাও থাকছেন। যাই হোক শেষ পর্যন্ত তাঁরা যা প্রস্তাব দিলেন আমরা তা মেনে নিলাম। সে অনুযায়ী অর্ডিনান্স করেছিলাম এবং বর্তমানে সেটাই বিল আকারে এখানে উপস্থিত করেছি। আমার মনে হয় সৌগতবাবুর বিলটা ভাল করে দেখার যথেষ্ট সময় হয় নি, তাই হয়ত বুঝতে অসুবিধা হচ্ছে—কোনও ক্ষেত্রেই কিন্তু বলা হয় নি যারা নেট কোয়ালিফায়েড তারা আবেদন করতে পারবে না। অর্থাৎ সর্বভারতীয় যে নেট পরীক্ষা হয় এই নেট পরীক্ষায় যারা পাশ করেছে তারা কিন্তু অ্যাপলাই করতে পারবে। অর্থাৎ শুধুমাত্র রাজ্যে যারা পরীক্ষা দেবে তারাই দরখাস্ত করতে পারবে, তা নয়। একদম পরিষ্কারভাবে বলা আছে, যারা নেট্ পাশ করছে তাদেরকে এই পরীক্ষা দিতে হবে না। যারা পি.এইচ.ডি ১ বছর পর্যন্ত, বা এম.ফিল ১ বছর পর্যন্ত সাবমিট করেছে তাদেরকেও পরীক্ষা দিতে হবে না। একজিসটিং অধ্যাপক বা অধ্যাপিকা যারা আছেন তাদেরকেও দিতে হবে না। আমরা রাজ্যস্তরে এই ব্যবস্থা করেছি। এইজন্য ইউ.জি.সির বক্তব্য ছিল, তোমরা রাজ্যস্তরে এই পরীক্ষা নিতে পারো। আমরা ইউ.জি.সিকে বলেছি, আমরা আমাদের রাজ্যস্তরে নেব। আপনি (সৌগতবাবুকে উদ্দেশ্য করে) আমাদের সম্পর্কে বলেছেন। নিশ্চয়ই আমাদের কিছু ত্রুটি থাকলে দূর করব। কিন্তু কারা করছে? আমরা কলেজ সার্ভিস কমিশন করেছি। শিক্ষকদের এতদিন পর্যন্ত যে প্যানেল ছিল সেই শিক্ষকদেরই নেওয়া চলছিল। মাত্র ২টি সাবজেক্ট—বাংলা আটকে ছিল মামলার জন্য, সেটা আমরা আসার পর আলোচনার মাধ্যমে মিটিয়ে সেখানে বাংলা প্যানেল থেকে শিক্ষকদের নিয়োগ করা হয়েছে। ইংরাজির কিছু এক্জসটেড হয়েছিল, এডুকেশন প্যানেল একজসটেড হয়েছিল। ইতিমধ্যে শ্লেট করতে হল, আইন পাশ করতে হল। এটা আমরা দ্রুততার সঙ্গে করেছি এবং ১টি পরীক্ষার রেজাল্টও বেরিয়ে গেছে। ৫ হাজার পরীক্ষায় বসেছিল। তাঁর মধ্যে ৮০৪ জনের মতন পাশ করেছে। ভ্যাকেন্সি আছে ৪০০ এবং ইতিমধ্যে ৬টি সাবজেক্টে ইনটারভিউ শেষ হয়ে গেছে এবং ১ মাসের মধ্যে প্যানেল পাবলিসড করে কলেজে পাঠানো শুরু হয়ে যাবে। আর সৌগতবাবু জানেন, এটা হচ্ছে ফ্ল্যাগ সেশন, সুতরাং আমরা চেষ্টা করছি, নতুন অ্যাকাডেমিক সেশন শুরু হওয়ার আগেই সমস্ত জায়গায়, সমস্ত কলেজে চাহিদা মতো শিক্ষকদের সেখানে দেওয়া সম্ভব হবে এবং ইনটারভিউ চলছে ১৭টি সাবজেক্টে। ইতিমধ্যে নতুন করে কাগজে অ্যাডভার্টাইজমেন্ট দেওয়া হয়েছে। যারা ইদানিং পাশ করলো, তারা যাতে বসতে পারে তাঁর জন্য তাদেরকে

বলা হয়েছে, স্টেট লেভেলে এলিজিবিলিটি টেস্ট পরীক্ষা হবে। সেইদিক থেকে কিন্তু দ্রুততার সঙ্গে এই কাজগুলি সম্পন্ন করার চেষ্টা করা হচ্ছে। সৌগতবাবু প্রায়ই অভিযোগ করেন, সব কিছুই রাজনীতিতে ছেয়ে ফেলেছে। কি করে হল? নির্বাচনের মাধ্যমে কোর্ট কাউন্সিল পরিচালিত হয়।

**মিঃ স্পিকার ঃ** এই বিলের জন্য যে সময় নির্দ্ধারিত ছিল সেটা দেখছি শেষ হয়ে আসছে। সেইজন্য আমি সকলের অনুমতি নিয়ে আরও ১০ মিনিট সময় বাড়িয়ে দিলাম।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** যা বলছিলাম, এখানে অন্যান্য রাজ্যের চেয়ে অনেক পার্থক্য আছে। এখানে ভাইস-চ্যান্সেলার থেকে বাকি সদস্য যারা আছেন, ইউনিভারসিটি নিজেই তা করেন। আমরা তাদের অটোনমিতে হস্তক্ষেপ করি না। পশ্চিমবাংলা ভারতবর্ষের সেই রাজ্য, যে রাজ্য বিশ্ববিদ্যালয়ের অটোনমিতে হস্তক্ষেপ করেনা। বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলার কি হবে, বিশ্ববিদ্যালয়ের নিয়োগ কিভাবে হবে, সেটা বিশ্ববিদ্যালয় করে। সেখানে গণতন্ত্রীকরণ করা হয়েছে এবং এই গণতন্ত্রীকরণের পক্ষে আমরা সমস্বরে দাবি করেছিলাম, বিশ্ববিদ্যালয়ে গণতন্ত্রীকরণ করতে হবে। সেগুলি আমরা করেছি। আজকে পশ্চিমবাংলায় কলেজ সার্ভিস কমিশন-তারা যে পরীক্ষা নিয়েছেন—আপনি শুনে খুশি হবেন—ইউ.জি.সি সেটা অ্যাক্রেডিট করে চিঠি দিয়েছে। আমরা ক্রমাগত ইউ.জি.সির সঙ্গে যোগাযোগ রেখে এই কাজগুলি করছি। মাননীয় সদস্য এই হাউসে উচ্চ শিক্ষার মানের কথা বললেন। সেইদিকে লক্ষ্য রেখে এই ধরনের যোগ্যতা নির্ণয়ের পরীক্ষা করছি এবং ভাল ছেলে-মেয়েরা তারা এই শিক্ষকতার কাজে আছে, অধ্যাপনার কাজে আছে। সেই বন্দোবস্ত আমরা করেছি। এবং সেই দিক থেকে

[3-10—3-20 p.m.]

আমি বলব, উচ্চ শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলায় একটা সুন্দর অবস্থা বিরাজ করছে। আমি জানি না সৌগতবাবু কোথা থেকে এইসব তথ্য পেলেন যে কলেজ সার্ভিস কমিশনের কাজকর্ম দলের দিকে লক্ষ্য রেখে করা হয়। আমি বারবার বলেছি, আবার বলছি, এরকমের যদি একটাও দৃষ্টান্ত আমাদের সামনে আনা হয় তাহলে সে সম্পর্কে আমি নিশ্চয় ব্যবস্থা নেব। ইদানিং কলেজ সার্ভিস কমিশনের যে সদস্যরা নিযুক্ত হয়েছেন, মাননীয় সৌগতবাবুকে আমি বলব, আপনি একটা দেখাবেন তো যে কোথায় সেই কোটার ব্যাপার আছে। এইসব কথা হাউসে কেন বলেন আমি বুঝতে পারি না। আপনারা জানেন যে ভেকেন্সি পুরণ করা হয় মেরিট লিস্টের ভিত্তিতে। একটা দূরের কলেজে হয়ত একটা পোস্ট খালি হয়েছে, সেখানে একটা ভাল ছেলের নাম হয়ত আসছে এবং সেটাই পাঠিয়ে দেওয়া হচ্ছে, পরে হয়ত দেখা গেল কোলকাতায় একটা পোস্ট খালি হ'ল এবং সেখানে লিস্টের ২০ নং-এ যার নাম-টা আছে সেটা আসছে, সুতরাং সেটাই পাঠিয়ে দেওয়া হচ্ছে। ভেকেন্সি যেভাবে হচ্ছে অগ্রাধিকারের ভিত্তিতে সেইভাবে দেওয়া হচ্ছে। এটা হতেই পারে যে লিস্ট যখন তৈরি হ'ল তখন একটা ভাল ছেলে যার নাম ৪নং-এ আছে সেই সময় হয়ত উত্তরবঙ্গে একটা পোস্ট খালি হ'ল এবং তাকে বলা হ'ল সেখানে যাও। এটা কিন্তু উদ্দেশ্যপ্রণোদিত নয়। মেরিট লিস্ট আমরা মেনটেন করছি। আমি তাই জোরের সঙ্গে বলব, মাননীয় সদস্য হিসাবে

যদি মনে করেন কোনও জায়গায় অন্যরকম কিছু হয়েছে তাহলে আমার দৃষ্টি আকর্ষণ করবেন, চিঠি দেবেন, এ নিশ্চয়তা আমি দিতে পারি যে তাঁর সমাধান আমি করব। আপনাদের রাজত্বকালে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাটাকে আপনারা একটা চরম নৈরাজ্যের মধ্যে আপনারা ঠেলে দিয়েছিলেন। সেই সময় রাজনীতি শিক্ষার আকাশকে ছেয়ে ফেলেছিল, সেই জায়গা থেকে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থাকে মুক্ত করে একটা সুস্থ জায়গায় আমরা শিক্ষা ব্যবস্থাকে আনতে পেরেছি। এখানে কলেজ সার্ভিস কমিশনের ব্যাপারে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে সেটা মূল বিলে যা ছিল তাই আছে, খালি ইউ.জি.সি যেটা যোগ করতে বলেছেন সেটা যোগ করা হয়েছে। খুব আনন্দের বিষয় যে সকলে এটা সমর্থন করেছেন। আমি আশা করি, সকলের সমর্থনে হাউসে এটা গৃহীত হবে।

The motion of Shri Satya Sadhan Chakraborty that the West Bengal College Service Commission (Amendment) Bill, 1996 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the West Bengal College Service Commission (Amendment) Bill, 1996 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The West Bengal Primary Education (Amendment) Bill, 1996

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা সংশোধনী বিধেয়ক, ১৯৯৬, আপনার অনুমতি নিয়ে এই সভায় পেশ করছি এবং পশ্চিমবঙ্গ বিধানসভার পরিচালনাবিধি ৭২ ধারার এক উপধারা অনুযায়ী যে বিবৃতি দেওয়ার কথা মুদ্রিত আকারে তা আমি সভায় পেশ করেছি এবং মাননীয় সদস্যদের মধ্যে যথারীতি তা বন্টিত হয়েছে।

**Mr. Speaker :** Now the Hon'ble Minister-in-Charge for Primary Education may move the motion for consideration of the Bill.

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal Primary Education (Amendment) Bill, 1996 be taken into consideration.

**Mr. Speaker :** I have received a notice from Shri Saugata Roy at this point of time. This has to be circulated to the members. This could have been circulated to the members had it been received earlier. Nevertheless, I request Shri Saugata Roy to move his notice. But in

future hon'ble member, Shri Saugata Roy, should keep in mind that sufficient time must be given for printing and circulation.

**Shri Saugata Roy:** Sir, I beg to move that the West Bengal Primary Education (Amendment) Bill, 1996 be referred to a Select Committee consisting of following members:

**Shri Saugata Roy**

**Shri Abdul Mannan**

**Shri Gyan Singh Sohanpal**

Hon'ble Minister-in-charge for Primary Education

Hon'ble Minister-in-charge for Higher Education

and

**Shri Deba Prasad Sarkar**

**Shri Kanti Biswas:** I do not accept this.

The motion of Shri Saugata Roy that the West Bengal Primary Education (Amendment) Bill, 1996 be sent to a Select Committee comprising the following members, Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Gyan Singh Sohanpal, Hon'ble Minister-in-charge of Primary Education, Hon'ble Minister-in-charge for Higher Educattion and Shri Deba Prasad Sarkar was then put and a division was taken with the following results.

NOES:

Abu Ayes Mondal, Shri

Abul Hasnat Khan, Shri

Acharya, Shri Prabhat

Adhikari, Shri Nityananda

Bagdi, Shri Bijoy

Bal, Shri Saktiprasad

Basu, Shri Subhas

Barman, Shri Jogesh Chandra

Bera, Shrimati Chhaya

Bhattarai, Shri Tulsi

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kanti

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Satyasadhan

Chakrabortty, Shrimati Tania

Chatterjee Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shri Tarun

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Bikash

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das, Shri Debesh

Das, Shri Nirmal

Das, Shri Soumindra Chandra

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Shantiranjan

Gayen, Shri Nripen

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Rabindra

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hazra, Shri Sachindra Nath

Halder, Shri Krishna Chandra

Jana, Shri Manindra Nath

Kar, Shri Nani
Konar, Shrimati Maharani
Let, Shri Dhiren
Mahato, Shri Satyaranjan
Maity, Shri Hrishikesh
Maji, Shri Surendra Nath
Malik, Shri Sreedhar
Mandal, Shri Bhakti Bhusan
Mondal, Shri Ganesh Chandra
Mandal, Shri Prabhanjan Kumar
Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Manik Chandra
Mazumdar, Shri Dilip Kumar
Md. Yakub, Shri
Misra, Dr. Surya Kanta
Moitra, Shri Birendra Kumar
Mukherjee, Shrimati Mamata
Murmu, Shri Debnath
Naskar, Shri Subhas
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Jagannath
Pakhira, Shri Ratan Chandra
Pramanik, Shri Abinash
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Mrinal Kanti
Ray, Shri Tapan
Sanyal, Shri Kamalendu
Saren, Shri Subhas Chandra
Sen, Shri Dhirendra Nath

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Dr. Nirmal

**AYES :**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Prabir

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Lahiri, Shri Jatu

Mitra, Shrimati, Sabitri

Nasiruddin Khan, Shri

Poddar, Shri Deokinandan

Roy, Shri Saugata

Seth, Shri Bhupendra Nath

Zainal Abedin, Dr.

The Ayes being—14, and the Noes—72, the motion was lost.

[3-20—3-30 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক বিভাগের মন্ত্রী মহাশয় এখানে ওয়েস্টবেঙ্গল প্রাইমারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬ পেশ করেছেন। খুব সঙ্গত কারণেই মাননীয় সৌগত রায় মহাশয় একটি অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছিলেন যে, বিলটা আজকে পেশ না করে এটাকে সিলেক্ট কমিটিতে রেফার করুন, সেখানে আলোচনা হোক এবং সেই আলোচনায় সরকারপক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যরা থাকুন, কারণ গণতন্ত্র হত্যার জন্য এতবড় কালো বিল, বিশেষ করে শিক্ষার ক্ষেত্রে, শুধুমাত্র ভারতবর্ষে কেন, পৃথিবীর কোথায়ও আনা হয়েছে কিনা আমার জানা নেই। যারা শিক্ষার ক্ষেত্রে গণতন্ত্রের কথা বলেন, যারা প্রাইমারি এডুকেশন এবং এলিমেন্টারি এডুকেশনকে আজকে সবচেয়ে গুরুত্ব দেবার কথা বলেন, সেই সরকার শেষ বিধানসভার শেষ লগ্নে জনগণকে বঞ্চিত করে, শিক্ষার্থীদের বঞ্চিত করে, প্রাথমিক শিক্ষকদের সার্বিকভাবে আঘাত করবার জন্য এই বিলটা

নিয়ে এসেছেন। আমি অবাক হয়ে গেছি, আমার বাম দিকে বসা আর.এস.পি. এবং ফরোয়ার্ড ব্লকের সদস্যগণ, যাঁরা কয়েকদিন আগে অনুষ্ঠিত যুব সম্মেলনে প্রাথমিক শিক্ষা-ব্যবস্থার সমালোচনা করেছেন, বলেছেন যে, এই পথ ক্লান্ত, প্রাথমিক স্তরে ইংরেজি ফিরিয়ে আনতে হবে, সেই তাদেরকেই এখানে দেখলাম যে, বিলটা সিলেক্ট কমিটিতে পাঠিয়ে আলোচনার ডিমান্ড করলাম, প্রাথমিক শিক্ষা যখন সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় তখন বিলটা নিয়ে সার্বিক পর্যালোচনা কেন হবে না, তাতে অপরাধ কোথায়—এসব দাবির তুলনায় তখন তারা নীরব রইলেন। এখানে চিৎকার করে মন্ত্রী বলছিলেন—আমি মানি না এসব তাঁর এই দৃষ্টিভঙ্গি থেকেই বেরিয়ে এসেছে তাঁর বিপজ্জনক মানসিকতা। আজকে রাজ্যে প্রাথমিক শিক্ষাস্তরে কি চলছে সেটা সারা পৃথিবীর মানুষ জানেন। আজকে প্রাথমিক শিক্ষা সম্পর্কিত একটি বিবৃতি মাননীয় মন্ত্রী মহাশয় এখানে রেখেছেন। সারা পশ্চিমবঙ্গে ৩৮,৬০০টি গ্রামে ১৯৭৭ থেকে ১৯৯৫ সাল পর্যন্ত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ছিল ৫১,০২১টি এবং বিগত ১০ বছরের হিসেব যদি দেখি, সেখানে ১৯৮৬ সালে প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ছিল ৫১,০০৩টি। আর ১৯৯৫ সালে প্রাথমিক স্কুলের সংখ্যা হলো ৫১ হাজার ২১টি। অর্থাৎ এই ১০ বছরে ১৮টি স্কুল বেড়েছে। এই হচ্ছে কান্তিবাবুর অগ্রগতি, এই হচ্ছে করিৎকর্মা, কর্মবীর সরকারের অগ্রগতি। এই সরকার নাকি দ্রুত গতিতে এগিয়ে যাচ্ছে। আমরা রেকর্ড থেকে দেখতে পাচ্ছি প্রাইমারির স্কুলের এনরোলমেন্ট হচ্ছে ১ কোটি ১০ লক্ষ ১৯৯৪ সালে। আজকে যারা শিক্ষাকে এগিয়ে নিয়ে যাওয়ার পথিকৃত বলে দাবি করেন, প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে নূতন নূতন পরিবর্তন এনেছেন বলে দাবি করেন, আজকে মূল্যবোধ অনেকখানি প্রবেশ করাতে পেরেছেন বলে দাবি করেন, আজকে যারা গ্রামাঞ্চলে মানসিকতার পরিবর্তন করাতে পেরেছেন বলে দাবি করেন, আজকে তাঁদের আমলে এক থেকে পঞ্চম ক্লাশ পর্যন্ত ড্রপ আউটের হিসাব ধরলে দেখা যাবে প্রথম শ্রেণীতে যেখানে ১০০ জন ছাত্র ভর্তি হচ্ছে পঞ্চম শ্রেণীতে সেখানে গড়ে থাকছে মাত্র ৬৫ জন। কি বিপদজনক অবস্থা যার জন্য ছাত্ররা পালিয়ে যাচ্ছে। স্বাধীনতার আগে থেকে শুরু করে স্বাধীনতার পরে পর্যন্ত এখন পর্যন্ত যে সমস্ত সরকারি ক্ষেত্রে প্রতিষ্ঠানগুলি গড়ে উঠেছে, সরকারি প্রচেষ্টা সেখানে কম থাকে। বেসরকারি উদ্যোগে প্রথমে গ্রামের মানুষ, গঞ্জের মানুষ, পাড়ার মানুষ, শহরের মানুষ, তারা নিজেরা উদ্যোগ নিয়ে প্রথমে শিক্ষা প্রতিষ্ঠান করে, তারপর সরকারি পৃষ্ঠপোষকতার উপর দাঁড়িয়ে সেইগুলিকে চালু রাখে এবং সেই কাঠামো বজায় রাখে। আজকে এই বিলের মাধ্যমে আঘাত করতে চাইছেন। আজকে যাঁরা গণতন্ত্রের কথা বলেন, যাঁরা বিকেন্দ্রীকরণের কথা বলেন, যারা প্রসারের কথা বলেন তাঁরাই আজকে এই বিলের মাধ্যমে সংকোচন নীতিকে প্রতিষ্ঠা করলেন। আমরা সেই জন্য বলেছিলাম যে এই বিলটা সিলেক্ট কমিটিতে পাঠিয়ে আলোচনা করা হোক। আজকে শিক্ষা প্রসারের নামে শিক্ষাকে সম্পূর্ণ গলা টিপে হত্যা করার ষড়যন্ত্র করছেন। আজকে বামপন্থী শিক্ষকরা স্কুলের মধ্যে দাঁড়াচ্ছে না, তারা পঞ্চায়েতের কাজ করছে, নানা জায়গায় গিয়ে রাজনীতি করে বেড়াচ্ছে। অর্থনৈতিক ক্ষেত্রে গ্রামের মানুষের কিছুটা উন্নতি হলেও গ্রামের মানুষের উন্নয়ন কিছু হয় নি। তা না হলে ড্রপ আউটের ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে বিহারকে বাদ দিলে পশ্চিমবঙ্গ প্রথম হতো না। প্রাইমারি স্টেজে এই জিনিস, এটা তো একটা বিপদজনক কথা। আপনারা যখন প্রসার ঘটাতে পারবেন না তখন ব্যক্তিগত উদ্যোগে, সমষ্টিগত উদ্যোগে, সার্বোজনীন উদ্যোগে যারা প্রতিষ্ঠান করতে চাইছে তাদের গলা কাটার

জন্য এই বিল এনেছেন বেশি? এই বিলে বলেছেন সরকারের অনুমতি ছাড়া কোনও স্কুল প্রতিষ্ঠা করা যাবে না। এ তো বিপদজনক কথা। এতো বড় ফিউডাল ক্যারেকটার, এতো বড় স্বৈরতান্ত্রিক মানসিকতা কার আছে? এতো দেখছি হিটলারের এক নম্বর সন্তান। আজকে এখানে উচ্চশিক্ষা মন্ত্রী বললেন শিক্ষার ক্ষেত্রে দরজা উন্মুক্ত করে মানুষের ঘরে পৌঁছে দেবার কথা বললেন সেখানে তাঁর বাম পাশে বসে প্রাথমিক শিক্ষা মন্ত্রী শিক্ষাকে গলা টিপে খুন করছেন। সরকারের তরফ থেকে তিনি খুন করে নিজে খুনী হয়ে বসে আছেন। কি বিপদজনক অবস্থা? আজকে শিক্ষা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? আজকে প্রাথমিক শিক্ষকদের নিয়ে ছিনিমিনি খেলছেন তাদের অবসরের বয়স ৬০ বছর ৬৫ বছর নিয়ে। তাদের আপনারা কি নির্যাতন করছেন। প্রতিটি জেলায় যে প্রাথমিক স্কুল বোর্ডগুলি আছে সেই স্কুলবোর্ডগুলিতে আজকে ১৯ বছরের মধ্যে কোনও নির্বাচন করলেন না। অ্যাড-হক বোর্ড করে রেখে দিয়েছেন, কারণ আপনারা সেখানে জিততে পারবেন না বলে। আপনারা গণতন্ত্রের কথা বলেন। কেন আজকে প্রাইমারি স্কুল বোর্ডগুলিতে নির্বাচন করলেন না? নির্বাচন না করে আবার বিল আনলেন শুধু নির্বাচন করা হবে না তা নয়, স্কুল করতে দেব না জেলাতে।

[3-30—3-40 p.m.]

আজকে কি হল মেদিনীপুরে এবং মালহদহতে? মাননীয় শিক্ষামন্ত্রী, এর পরে কি আপনার এই হাউসে এক মুহূর্তও থাকা উচিত? নৈতিক দায়িত্ব নিয়ে আপনার পদত্যাগ করে এই হাউস থেকে চলে যাওয়া উচিত ছিল সুপ্রিম কোর্টের ভার্ডিকটের পর। সুপ্রিম কোর্ট কি বলেছে? সুপ্রিম কোর্ট বলেছে যে মেদিনীপুরে এবং মালদহতে প্রাইমারি স্কুল কাউন্সিল জোচ্চুরি করে ইন্টারভিউ নিয়েছিল। এইট পাশ ছেলেকে আপনি চাকুরি দিয়েছেন। ইন্টারভিউয়ে অ্যাপিয়ার হয়নি এমন ছেলেকে চাকুরি দেওয়া হয়েছে। বি.এস.সি. পাশ করা ছেলেকে চাকুরি দেওয়া হয় নি, বি.এড. পাশ করা ছেলেকে চাকুরি দেওয়া হয় নি। ১৯৭৩ সালে, '৭১ সালে, '৭২ সালে, '৬৯ সালে এক্সচেঞ্জে নাম এন্ট্রি করে রেখেছে যারা তাদের চাকুরি না দিয়ে যারা তিন বছর আগে, দু'বছর আগে নাম এন্ট্রি করে রেখেছে তাদের চাকুরি দিয়ে দিলেন। আপনি অর্গানাইজড্ টিচারদের বঞ্চিত করলেন। হাইকোর্টে গেলেন, তারপরে সুপ্রিম কোর্টে গেলেন। সুপ্রিম কোর্ট সেখানে কি বললেন? শুধু ইরেগুলারিটিজ হয়েছে তাই নয়, মেদিনীপুর এবং মালদহ প্রাইমারি স্কুল কাউন্সিল এমনভাবে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছে যা নজির সৃষ্টি করেছে বেনিয়মের ক্ষেত্রে। সেজন্য মহামান্য আদালত বললেন যে, কোয়াশ দি প্যানেল এবং ইন্টারভিউ স্যুড বি কনডাকটেড এগেন অ্যাজ পার প্রসিডিওর‍্যাল মেথড অব দি ল্য। তাহলে মাননীয় শিক্ষামন্ত্রী, আপনি অনুগ্রহ করে জানাবেন কি যে, আপনার নেতৃত্বে এবং যে সমস্ত অফিসাররা ঐ প্যানেলকে অ্যাপ্রুভ করেছিল তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? জোচ্চুরি করে যে সমস্ত প্রাইমারি স্কুল কাউন্সিলের অফিসাররা বেসিক ট্রেনিংপ্রাপ্ত ছেলেদের ঠকিয়ে, চল্লিশ বছর বয়সের ছেলেদের ঠকিয়ে চাকুরি দিয়েছিল তাদের বিরুদ্ধে কি শাস্তির ব্যবস্থা করেছেন? আপনি শুধুমাত্র রাজনৈতিক রঙে আপনার দলের ছেলেদের সুযোগ দেওয়ার জন্য এটা করেছিলেন। এই কাজ করার পর এবং সুপ্রিম কোর্টের ভার্ডিকটের পরে আপনি কি ব্যবস্থা নিয়েছেন? ফ্যামিলির হেড হিসাবে আপনার কি উচিত ছিল না সমস্ত দায়িত্ব মাথায় নিয়ে

দপ্তর থেকে সরে যাওয়া? এবং সরকারকে বলে দেওয়া যে, এই সমস্ত জিনিসের সঙ্গে যারা মুক্ত তাদের শাস্তি দেওয়া উচিত? এই রেকমেন্ডেশন কি আপনার দপ্তর থেকে আসা উচিত ছিল না? পাশাপাশি আমরা কি দেখলাম, না আপনি এই বিল নিয়ে এলেন যে কোনও সরকারি অনুমতি ছাড়া আর কোনও প্রাইমারি স্কুল নতুন করে করা যাবে না। আপনি লিখেছেন যে, র্যান্ডাম গতিতে বিভিন্ন অসম স্কুল গজিয়ে উঠছে। তাহলে আপনি আগে মুখ্যমন্ত্রীর প্রাইভেট সচিবকে ধরুন? তিনি তো খোদ কলকাতার বুকে, সল্টলেকে কয়েক বিঘা জমিতে ইংরাজি মিডিয়াম স্কুল খুলেছেন। আপনিই তো বড় সমালোচক, আপনিই বলেছেন যে কলকাতার বুকে কোনও ইংরাজি মিডিয়াম স্কুল খুলতে দেবেন না। আপনি তাহলে বলুন যে, সমস্ত বাংলার গ্রামেগঞ্জে দ্বিমুখী শিক্ষা ব্যবস্থার অস্তিত্ব রাখবেন না। আপনিই বলেছেন যে গ্রামেগঞ্জে মাতৃভাষার মাধ্যমে শিক্ষা ব্যবস্থা থাকবে। আপনি এটা লিখুন, তাহলে আমরা সাহায্য করব। কিন্তু আপনি তা না বলে বলছেন, নাউ অনওয়ার্ডস্। তাহলে ব্যাঙের ছাতার মতো যে সমস্ত স্কুল গজিয়ে উঠেছে সেগুলোকে আপনি সাহায্য করবেন? তাহলে তো বলতে হয় যে পলিটিক্যাল ডিসক্রিশান উইল বি অ্যাপ্লায়েড। এই সুযোগ থেকে যাচ্ছে। তাঁর প্রমাণ হলো প্রাইমারি স্কুল কাউন্সিলের নজিরবিহীন দুর্নীতি, রাজনৈতিক হস্তক্ষেপ। বিপজ্জনক হস্তক্ষেপ সেই দুর্নীতিবাজ স্কুলগুলোকে টিকিয়ে রাখে। এই জায়গায় আমরা সঙ্গত কারণেই দাবি করেছি যে, এই বিল সিলেক্ট কমিটিতে যাক। স্বাক্ষরতার ক্ষেত্রে আপনি দাবি করেন যে জেনারেল বাজেটে একশো টাকার মধ্যে ২৬ টাকা শিক্ষাক্ষেত্রে খরচ করেন। আপনারাই বলেন যে, প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে আপনারা এগিয়ে গেছেন। কিন্তু আমরা তথ্য এবং নথি ঘেঁটে সেই জায়গায় যেতে পারছি না।

শিক্ষার ক্ষেত্রে আমরা যে জায়গায় ছিলাম আজকে সেখানে একটা রাজ্য নামতে নামতে ১৭ পজিশনে নেমে গেছে। ২৬ টাকা খরচ সেকেন্ড হায়েস্ট এক্সপেনডিচার ইন ইন্ডিয়া, নেক্সট টু দিল্লি। সেখানে কেরালা আজও ফাস্ট পজিশনে থাকতে পেরেছে। আমরাও কিন্তু ছিলাম তৃতীয় স্থানে, সেখানে নামতে হল ১৭ পজিশনে। এর থেকেই প্রমাণ করছে শিক্ষাক্ষেত্রে রাজনৈতিক হস্তক্ষেপ, বিপদজনক হস্তক্ষেপ, অসাধু মানসিকতা এবং রাজনৈতিক মানসিকতা আজকে বিপদজনকভাবে নেমে এসেছে। প্রসারতার পরিবর্তে সংকটজনক নীতি গ্রহণ করে বিকেন্দ্রীকরণকে কেন্দ্রীভূত করে আরও সঙ্কটের দিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। এই কারণে এই বিলটিতে আমি দাবি করছি এবং অনুরোধ করছি মাননীয় শিক্ষামন্ত্রী যেন তার জেদের বসে না থাকেন, সার্বিক বাংলার স্বার্থে, বাংলার শিক্ষা ব্যবস্থার স্বার্থে, প্রাথমিক শিক্ষার স্বার্থে, শিক্ষাকর্মীদের স্বার্থে, গ্রামের মানুষের স্বার্থে এবং আগামীদিনের প্রজন্মের স্বার্থে এই বিলটিকে উইথড্র করেন। উইথড্র করে সংস্কারণে আবার আমাদের কাছে পেশ করা হোক এবং সার্কুলার করা হোক। তারপরে সিলেক্ট কমিটিতে রেফার করা হোক, সেখানে মাননীয় সদস্যারা দয়া করে বিবেচনা করে দেখবেন, তারপরে পবিত্র হাউসে পেশ করা হোক। সেখানেই প্রতিনিধিরা যাচাই করে দেখুন এটা সঠিক কি বেঠিক। আমি আরও অনুরোধ করব প্রাথমিক শিক্ষকদের যে অবমাননা, যে লাঞ্ছনা, অর্থনৈতিক অসুবিধা তাদের উপরে হয়ে গেছে বা যাচ্ছে এবং পাশাপাশি আগামী শিক্ষার সঙ্গে যুক্ত প্রজন্মের ভবিষ্যতের স্বার্থে যাতে আর সঙ্কটজনক পরিস্থিতির মধ্যে পড়তে আর না হয়· সেই কারণে আরও ভাবনা চিন্তা করার

কথা বলছি। একটা স্কুলকে স্পিল্ট করে দেবেন, একটা স্কুলের প্রেমিসেস সিফট্ করে দেবেন এটা ঠিক নয়। আজকে এখানে স্কুল, কালকে অন্য জায়গায় স্কুল তৈরি করছেন, এ ঠিক মহম্মদ বীন তুঘলকের মতো কাজকর্ম করছেন। আপনাদের ক্ষমতা আছে, ব্রুট মেজরিটি আছে তাই বিল পাশ করিয়ে নেবেন কিন্তু এইভাবে বিল পাশ করাবেন না। আমি এর তীব্র বিরোধিতা করছি। আপনারা যদি এইভাবে বিলটিকে সিলেক্ট কমিটিতে না পাঠিয়ে পাশ করান তাহলে বুঝব আপনারা একটা কালো দিনের সূচনা করলেন। আপনারা নির্বাচনের আগে কোনও রকমে বিলটা পাশ করিয়ে নিচ্ছেন। সেই কারণে এটা একটা কালো দিনের সূচনা করব যদি এই বিলটি আপনি পাশ করান, আমি এর তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী প্রাথমিক শিক্ষা সংশোধনী বিল হয় ১৯৯৬, যেটি এনেছেন তাকে আমি সমর্থন করে মাননীয় বিরোধীপক্ষের সদস্য মানস ভুঁইয়া যেকথা বলেছেন সেই পরিপ্রেক্ষিতে বলছি যে, তাদের কৃতকর্মের ফল আজকে আমাদের ভুগতে হচ্ছে। সুতরাং যতই উনি চিৎকার করুন, আমি তাঁর মধ্যে না গিয়ে আমি বলছি যে, এই সংশোধনী সম্পর্কে একটা অর্ডিন্যান্স জারি করা হয়েছিল এবং তাঁর ফলেই আজকে এই বিলটি আনা হয়েছে। এই বিলটির লক্ষ্য হচ্ছে যে, বিগত আইনগুলোতে ১৯৩০ সালের এবং ১৯৬৩ সালের প্রাথমিক শিক্ষা আইনের ভেতরে অনেক ফাঁক ছিল ফলে এই আইনটা কার্যকর করার ক্ষেত্রে অনেক অসুবিধা হচ্ছিল এবং কাজ ব্যহত হচ্ছিল। আজকে এই সংশোধনী আনার জন্যে মাননীয় মানসবাবু উত্তেজিত এবং চিৎকার করলেন কিন্তু ওদের আমলে ব্যাঙের ছাতার মতো বিভিন্ন জায়গায় প্রাথমিক বিদ্যালয় স্থাপন করে গেছিলেন। ভুল রোল স্ট্রেন্থ দেখিয়ে শিক্ষকদের মাইনে দেওয়ার ব্যবস্থা করে গেছেন, আজও সেসব বিদ্যালয়গুলোর শিক্ষক ছাত্র নেই কিন্তু বেতন গুণে যাচ্ছেন। আপনারা পাপ করে গেছেন তাঁর প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে। শিক্ষকদের বেতন গুনতে হচ্ছে।

[3-40—3-50 p.m.]

আমি মাননীয় মন্ত্রীকে বলব এই বিষয়ে আরও গভীরভাবে—সেই সমস্ত বিদ্যালয়গুলি দেখা দরকার, ওরা যে সমস্ত কুকর্ম করেছে, যে সমস্ত বিদ্যালয় স্থাপন করে গিয়েছে, সেইগুলির অনুমোদন চাচ্ছে, বিভিন্ন জায়গায় আন্দোলন করছে এটা কখনই হতে দেওয়া যায়না। বামফ্রন্ট সরকারের এই যে বিলটা সংশোধনী আকারে এসেছে, এটা সঠিক। কোনও স্থানে কখন স্কুল করতে হবে সেই জায়গাটা সংশোধন করা, সেটার প্রয়োজনীয়তা আছে কিনা, সমস্ত বিষয়ে ঠিক ঠাক করে সেই জায়গায় বিদ্যালয় অনুমোদন দেওয়া হবে, এটা ঠিকই তাতে প্রাথমিক ক্ষেত্রে যে নূতন অগ্রগতি আসছে সেটাকে বজায় রাখতে হবে। গত ১৯ বছর ধরে বামফ্রন্ট সরকারের যে শিক্ষা বিষয় যে অগ্রগতি, যেভাবে গ্রাম বাংলায় জোয়ার এসেছে শিক্ষার ক্ষেত্রে এবং কোন কোন জায়গায় বিদ্যালয়ের প্রয়োজন আছে সঠিকভাবে, সেইক্ষেত্রে এই যে বিলটা আনা হয়েছে এটা সঠিক। মানসবাবু বলছিলেন প্রসারের জন্য, বিভিন্ন জায়গায় ওরা বিদ্যালয়ের অনুমোদন এর জন্য ডি.আই. অফিস, বি.ডি.ও. অফিসের থেকে বিভিন্ন জায়গায় বিদ্যালয়গুলির অনুমোদন দেওয়ার জন্য ওরা চেষ্টা করছেন। কিছু সুযোগ

সন্ধানী মানুষ বিদ্যালয় করে সরকারকে চাপ দেবে, স্কুল অনুমোদনের জন্য, তাদের চাকরির জন্য চাপ দেবেন, এটা হতে পারে না। মানসবাবুর শিক্ষার প্রসারের জন্য যে মুক্তি সেটা এখানে টেঁকে না। তাই মাননীয় মন্ত্রী '৯৬ সালে যে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা সংশোধনী বিল এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস ওয়েস্টবেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যামেন্ডমেন্ট বিল, '৯৪ যেটা এনেছেন এই বিলটাকে সিলেক্ট কমিটিতে পাঠাবার জন্য এর আগে প্রস্তাব দিয়েছিলাম। আমার মনে হয়, বিলটা যত গুরুতর তত ক্ষতিকর, তাই এই বিলটাকে ঠিক করতে হলে নির্বাচনের আগে এই ধরনের বিল নিয়ে আসা ঠিক নয়, সেটা যদি সংশোধন করতে হয় তাহলে বিলটা সিলেক্ট কমিটিতে পাঠান উচিত। কিন্তু মাননীয় মন্ত্রীকে আমি আগেও দেখেছি, এমনিতে পন্ডিত লোক, মন্ত্রী হিসাবে উনি গুরুত্ব দিয়ে কাজ করেন, ডিপার্টমেন্ট এর ডিটেলস দেখেন, কিন্তু পার্টির সিদ্ধান্ত অনুযায়ী ওঁকে চলতে হয়, তাই আলিমুদ্দিন স্ট্রিট থেকে যে সিদ্ধান্ত দেয় সেই অনুযায়ী উনি চলেন, সেইজন্য আমাদের প্রস্তাবে উনি রাজী হতে পারেন না। উনি আজকে দেশের স্বার্থকে কি ভাবে জলাঞ্জলি দিচ্ছেন সেটা আমি স্পিকার মহাশয় আপনাকে পড়ে শোনাব। এটা শুনলে আইনবিদ্ হিসাবে আপনি আশ্চর্য হয়ে যাবেন, কি ভাবে উনি বিলটাতে শিক্ষার সংকোচনের সব রকমের ব্যবস্থা রেখেছেন। এই বিলটাকে ইংরাজিতে ড্রাকোনিয়ান বিল বললেও অত্যুক্তি হয়না। অরিজিনাল যে বিলটা আছে ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৭৩ তাঁর ৬০ ধারায় মূলত এটা উনি অ্যামেন্ডমেন্ট করেছেন। প্রাইমারি স্কুল কাউন্সিল এর কি পাওয়ার সেটা ডিউটিজ্ অফ প্রাইমারি স্কুল অ্যান্ড কাউন্সিল জেলায় জেলায় যেটা থাকবে তাতে ডিফাইন আছে। সেখানে কোন পাওয়ার কান্তিবাবু দিয়েছেন সেটা শুনুন। ইট শ্যাল বি এ ক্লজ এট দি সাবস্টিটিউট করে নুতন পাওয়ার হবে, প্রাইমারি স্কুল কাউন্সিল এর ক্ষমতায় থাকবে। দেখবেন to withdraw the recognition of any primary school on such ground and following such procedure as the State Government may prescribed. তাঁর মানে এর পর কোনও প্রাইমারি স্কুল রেকগনাইজড বা রেকগনিশন করার ক্ষমতা এদের থাকবে। to grant financial aid to a recognised school or to withdraw financial aid to a recognised school on such ground and in such a manner as the State Government may prescribed Financial debate. তারমানে এর পরে কাউকে ফিনান্সিয়াল এইড দেবেন, দরকার হলে পরে আর্থিক সাহায্য রেকগনাইজড স্কুলকে বন্ধ করে দেবেন, এই ক্ষমতা সরকার নিজের হাতে নিয়ে নিচ্ছেন, কেন করছেন জানিনা। to amalgamate two or more primary school in one primary school দুটো প্রাইমারি স্কুলকে একটা করতে পারবেন এবং একটা কে দুটো করতে পারবেন, to split a primary school into two and shift a primary school from one side to another এই তিনটে ক্ষমতা উনি প্রাইমারি কাউন্সিলের হাতে দিচ্ছেন। যে প্রাইমারি স্কুল কাউন্সিলে ওরা ১৯ বছর নির্বাচন করতে সাহস করেননি। প্রত্যেকটি ডিস্ট্রিক্ট প্রাইমারি স্কুল কাউন্সিলে সি.পি.এম একজন করে চেয়ারম্যান বসিয়েছেন। কারণ নির্বাচন করলেই ওরা হেরে যাবে, যেমন অঞ্জনবাবুর কাটোয়ায় ও দাঁইহাটে ওরা হেরে গেছেন। আমাদের যে প্রাথমিক

শিক্ষক সমিতি আছে তারা অনেক বেশি শক্তিশালী, এইজন্যই ওরা নির্বাচন করতে সাহস পাচ্ছেন না। আমাদের দেশের শিক্ষার প্রসার সরকারের চেষ্টায় হয়নি। মানুষ নিজেদের উদ্যোগে— বিভিন্ন শ্রেণীর, বিভিন্ন গোষ্ঠীর—স্কুল প্রতিষ্ঠা করেছিল। আর আজ সরকার বলছে, যে যেখানে ইচ্ছা স্কুল করবেন আর তাঁর রেকগনাইজড্ চাইবেন, এটা কেউ দাবি করতে পারবে না। এটাই হচ্ছে বামফ্রন্ট আমলের নীতি। ১৮ বছরে একটা স্কুলও ওরা রেকগনাইজড্ করেননি। আমি কিছুদিন আগে জ্যোতিবাবুর বিধানসভা কেন্দ্র সাঁতগাছিয়ায় গিয়েছিলাম। সেখানে বাহিরচড়া প্রাইমারি স্কুল আজ ১৮ বছর ধরে চলছে, সেখানে ২০০ জন ছাত্র আছে, কিন্তু তারা রেকগনিশন পায়নি। আর ওখানে সি.পি.এমের যিনি ইলেকশন এজেন্ট হন সেই বৈরাগীর স্কুলটাকে রেকগনিশন দেওয়া হয়েছে। এইরকম অনেক উদাহরণ আছে। বিলটির স্টেটমেন্ট অফ অবজেকটস্ এন্ড রিজনসে উনি বলেছেন, The matter for regarding granting recognition to a primary school in terms of sub-section (1) of section 60 of the existing Act has been inviting litigations where primary schools organised at random in personal interest are asking for recognition, thus defying the norm and plan for setting up primary schools in areas which are in most need. তাঁর মানে মানুষ নিজেদের উদ্যোগ নিয়ে, অর্গানাইজড্ টিচার নিয়ে স্কুল করবেন, আর তাঁর রেকগনিশন পাবেন না। সরকার যেখানে স্কুল করবে। সি.পি.এম পার্টি যেখানে স্কুল করবে সেগুলোই শুধু রেকগনিশন পাবে। তাহলে এই আইনকে যদি ড্রাকোনিয়ান না বলি তাহলে কোন আইনকে অথরিটোরিয়ান বলব। আপনি জানেন প্রাইমারি স্কুলের পুরোনো আইনে সরকারের বিরুদ্ধে অনেক মামলা হচ্ছে। আজকে বর্তমান সরকার নানাভাবে বিপক্ষ দলের শিক্ষকদের নানাভাবে হয়রান করছে, এমনকি শিক্ষকদের চাকুরি থেকে বরখাস্ত করছে। শিক্ষকরা বাধ্য হয়ে কোর্টে মামলা করছে এবং বেশিরভাগ ক্ষেত্রে সরকার হারছে। উদাহরণ কলকাতা জেলার সার্কেল সিকস্‌এর উদয় প্রতান্দ বিদ্যালয়ের শিক্ষক শ্রীকান্ত পাঠককে বরখাস্ত করা হয় এবং শ্রী পাঠক হাইকোর্টে কেস করেন ও জেতেন। কিন্তু এখনও তাকে বিদ্যালয়ে যোগদান করতে দেওয়া হচ্ছে না। এইসব কারণে সরকার তাঁর হাত শক্ত করার জন্য এই বিল আনছেন। যে সংশোধনী আনা হয়েছে তাতে শিক্ষকদের যে কোনও সময়ে চাকুরি থেকে বরখাস্ত করা হবে এবং তা রাজনৈতিক কারণে প্রয়োগ করা হবে, যার ফল হবে ভয়াবহ। আমরা সর্বশক্তি দিয়ে এটা বন্ধ করতে চাই। কোনও বক্তব্য শোনার সুযোগ না দিয়ে রুল মেকিং করেই ফলোয়িং সেকশনে ব্যবস্থা নিতে পারবে, যা পুরোটাই অগণতান্ত্রিক।

[3-50—4-00 p.m.]

সেখানে বলছে যে লোককে সুযোগ না দিয়ে রুলের বদলে গভর্নমেন্ট অর্ডার বা নোটিফিকেশন করে অ্যাকশন নিতে পারবে। ডেনজারাস ব্যাপার। আমাদের মানস বলেছে আট বছরে মাত্র ১৮টা নতুন প্রাইমারি স্কুল আপনারা স্যাংশন করেছেন। আজকে অশোক মিত্র কমিশন বলছে যে প্রাইমারি স্কুল ওয়ান রুম অ্যান্ড টু রুম প্রাইমারি স্কুল একজিস্টস। গত বছর আপনারা ওয়ান রুম প্রাইমারি স্কুলগুলোর জন্য টাকা স্যাংশন করেছেন। আপনারা চেয়েছিলেন ইলেকশনের আগে এক সাথে আগে অনেক স্কুলকে রেকগনিশন দিয়ে কিছু

পার্টির কিছু লোককে চাকরি দেবেন। সেটা নানা কাজে আটকে আছে তাই তড়ি ঘড়ি করে এই আইন নিয়ে এসেছেন। এই হাউসের মধ্যে আমরা শিক্ষকদের রিটায়ারমেন্টের এজ কমানো—৬৫ থেকে ৬০—আমরা তাঁর বিরোধিতা করেছি। আমরা হাইকোর্টে হেরে গেছি। সুপ্রীম কোর্টে যাব। কোনও স্তরে ছাড়ব না। ইঞ্চি ইঞ্চিতে ফাইট করব এবং শিক্ষকরা আজকে ২৪ পরগণায় ৬০ এর পর চাকরি করছেন। একটা পয়সা মাইনে পাচ্ছেন না। যারা পুরনো স্কেলে রিটায়ার করেছেন তাঁরা কোনো ডি.এ রিলিফ পাচ্ছেন না। শিক্ষকদের প্রতি এই অবিচারের বিরুদ্ধে আমরা লড়ছি এবং লড়ব। কান্তি বাবু অবিচার করেছিলেন বলে উনি ভালো লোক হওয়া সত্ত্বেও গাইঘাটার লোক ওঁকে ফিরিয়ে দিয়েছিলো। এবারে যে বিল এনেছেন তাঁর প্রভাব একা কান্তিবাবুর উপর পড়বে না। কারণ উনি একা কিছু করছেন না। পার্টির চাপে করছেন। এই আইন আনার জন্য পশ্চিমবাংলার মানুষ সি.পি.এম পার্টির বিরুদ্ধে ব্যবস্থা নেবে। যেমন কান্তিবাবুর বিরুদ্ধে গাইঘাটার মানুষ নিয়েছিলো। আমি এখনও বলছি এখনও আপনাদের সময় আছে। এই বিলটা প্রত্যাহার করে সিলেক্ট কমিটিতে পাঠান। এইভাবে আপনি ক্ষমতা নিজের হাতে নেবেন না। স্বৈরতান্ত্রিক ক্ষমতা নিজের হাতে নেবেন না। আমার সংক্ষিপ্ত ভাষণ শেষ করে আমি এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি দি ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন বিল ৯৬ সমর্থন করছি। আমি এতক্ষন ধৈর্য ধরে অধ্যাপক সৌগত রায়ের, বিরোধী দলের সদস্যদের বক্তৃতা শুনছিলাম। আসলে কুম্ভীরাশ্রু, এগুলো হচ্ছে মায়া কান্না। মনে আছে যে পাপ আপনারা করেছিলেন আমি তাঁর উল্লেখ করছি। সিগারেটের প্যাকেটের মধ্যে প্রাইমারি স্কুলের অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। আপনারা নিশ্চয়ই জানেন সেই সমস্ত দাদারা ছিলো ঢুকঢুক পিও যুগ যুগ জিও। সেই সমস্ত লোকদেরকে প্রোভাইড করেছেন। আরওটা বাজিয়ে দিয়েছিলেন এডুকেশনের। আসল কথা হলো ব্যাঙের ছাতার মতো প্রাইমারি স্কুল গজিয়ে উঠবে আর সত্যিই শিক্ষার্থী যারা তারা সুযোগ পাবে না পড়াশুনোর। এটা হতে পারে না। সে জন্য সঠিকভাবে উচিত হবে যে যেখানে ছাত্র নেই অথচ শিক্ষক আছে বা শিক্ষক নেই ছাত্র আছে এগুলোকে দেখা। আমরা লক্ষ্য করছি যে ট্রাডিশন আপনারা চালু করেছিলেন সেটা ভেঙ্গে গেছে বা চালু নেই একথা বলা যায় না। কিছু কিছু এখনও আছে। সে ব্যাপারে আমরা ওয়াকিবহাল। সৌগতবাবু আপনাকে স্মরণ করিয়ে দিই আপনার নেতা পন্ডিত জওহরলাল নেহেরু বলেছিলেন পার্লামেন্টে আমরা ক্ষমতায় আসার ১০ বছরের মধ্যে সার্বজনীন প্রাথমিক শিক্ষা চালু করব। কি হলো? এই ৪৮ বছরে কোথায় গেলো? আপনাদের কমিশন বলেছিলো শতকরা ১০ ভাগ শিক্ষার জন্য ব্যয় হবে। কোথায় গেলেন আপনারা? এখানে ২৬ ভাগ অর্থ ব্যয় হচ্ছে শিক্ষার জন্য। এটা কম কথা নয়। সে জন্য আমরা চাইব রক্ষা কবচ। মাননীয় শিক্ষামন্ত্রী রক্ষা কবচের কথা বলেন। এদের বুঝিয়ে দেবেন চাকরি নষ্ট করার চেষ্টা করছেন না চাকরি দেওয়ার চেষ্টা করছেন। রক্ষা কবচের গ্যারান্টি বামফ্রন্ট সরকার এটা ওদেরকে বুঝিয়ে দেবেন। ওই যে ফিউডাল বাবুরা তাদের বউ পোলা শালা সম্বন্ধীয়র জন্য স্কুল করেছিলো এবং আমরা জানি কিভাবে করেছিলো। জমি দিয়ে বা যে জমি দেবে সেখানে স্কুল হবে। সেটার জন্য আমরা যেন সেখানে যেতে পারি যেখানে সার্বজনীন শিক্ষার দায়বদ্ধতা। যে দায়বদ্ধতা ওদের ছিলো, আমরা পুরণ করছি। সেইভাবে আমাদের আজকে প্রতিষ্ঠা করতে হবে, উদ্যোগ নিতে হবে,

কেউ যেন না বলতে পারে আমরা মানুষের কণ্ঠরোধ করছি।

যেন কেউ বলতে না পারে আমরা মানুষের কণ্ঠ রুদ্ধ করেছি, আমরা শিক্ষকদের চাকরির নিরাপত্তা বিঘ্ন করেছি, এই বিলের ভিত্তিতে বলতে হবে আমি অনুরোধ করব ওরা যেভাবে বলেছেন সেভাবে আমরা চলিনা। এখনও বহু স্কুল দরকার আছে। হাইকোর্টের নানা নিয়ম আছে, হাইকোর্ট, সুপ্রিম কোর্ট করুন। হাইকোর্ট, সুপ্রিমকোর্ট করে বারোটা বাজাচ্ছেন। কিছুদিন আগে সারা বাংলা শিক্ষক এবং শিক্ষার্থী সমিতির নেতা নিতাই গাঙ্গুলি, গীতা সেনগুপ্ত, অরুন দাস এবং আমরা ২জন বিধায়ক নির্মল দাস এবং শ্রী সুভাষ গোস্বামি মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস এবং মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গে মিট করেছি এবং আমরা শিক্ষকদের চাকরির কাল ৬৫ বছর বহাল রাখা, তৃতীয় বিতন কমিশন অনুযায়ী শিক্ষকদের বকেয়া বেতন প্রদান, পেনশন এবং গ্র্যাচুইটির পাওনা নিষ্পত্তি করা প্রভৃতির দাবি জানিয়েছি। আশা করি বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুতি অনুযায়ী সেগুলো পালন করা হবে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারকে আনার ব্যাপারে শিক্ষকদের বিরাট অবদান আছে। ফরেস্টে বহু স্কুল নেই—সেখানে যাতে প্রাইমারি স্কুল করা হয় এবং মাতৃভাষার মাধ্যমে শিক্ষার ব্যবস্থা করা হয় তাঁর জন্য অনুরোধ করছি। এখানে নেপালি, বাংলা, ওঁরাও ভাষা-ভাষীর ছেলে-মেয়েরা যাতে তাদের মাতৃভাষায় পড়াশোনা করতে পারে তাঁর জন্য ব্যবস্থা নেবেন। যে চা-বাগিচাগুলো থেকে মোটা টাকার বিদেশি মুদ্রা আসে সেই অঞ্চল শিক্ষা থেকে বঞ্চিত, আমি আপনাকে অনুরোধ করছি যে সেখানে শিক্ষার ব্যবস্থা করুন। অন্যান্য ক্ষেত্রে এখনও রাজ্যে যাঁরা অ্যাপয়েন্টমেন্ট পাচ্ছেন তাঁদের বয়স নানা কারণে ৩৫ এর বেশি হয়ে যাচ্ছে, যার ফলে আমরা বলছি শিক্ষকদের অবসরের বয়স ৬৫ বছর করা হোক। এটা আপনারা বিবেচনা করবেন। স্কুলগুলোকে আরও সুন্দর করতে হবে যাতে ছাত্র-ছাত্রীরা স্কুলে যেতে আকৃষ্ট হয়। এজন্য বিদ্যালয় গৃহ, ব্ল্যাকবোর্ড এগুলোকে সুন্দর করতে হবে। শিক্ষাকে সকলের ভিতর ছড়িয়ে দিতে হবে। এই বলে আমি আপনাদের উদ্যোগকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-00—4-10 p.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে যে বিল উত্থাপন করেছি তাঁর পক্ষে সরকার পক্ষের ২জন সদস্য বক্তব্য রেখেছেন। বিরোধী পক্ষের ২জন সদস্য মাননীয় মানস ভুঁইয়া এবং সৌগত রায় বক্তব্য রেখেছেন। সৌগতবাবু সম্পর্কে একটা কথা বলি—ইংরাজি নাটকের দ্বৈত চরিত্রের মতো তাঁরও দ্বৈত চরিত্র—এক বিধায়ক সৌগত রায় দুই শিক্ষক হিসাবে সৌগত রায়। এই দুইটি, চরিত্রের বিপরীত দিক। সৌগতবাবু বিধানসভায় যা বলেছেন আমি সেই আলোচনায় যাচ্ছি না। মাননীয় মানস ভুঁইয়া মহাশয় বলেছেন যে গত ৮৯ বছর ধরে আমরা বেশি সংখ্যায় প্রাথমিক বিদ্যালয় তৈরি করতে পারিনি। পশ্চিমবঙ্গে অসংখ্য পরিবার আছে যাঁরা শিক্ষা সম্পর্কে আগ্রহী হচ্ছে। অনেক বাড়ি আছে যেখানে শিক্ষার আলো যায় নি। তাঁদেরও শিক্ষা সম্পর্কে আগ্রহ দেখা যাচ্ছে। শিক্ষার প্রসার দরকার, কিন্তু যে কারণের জন্য আমরা প্রাথমিক বিদ্যালয় স্থাপন করতে পারিনি সেটা মানসবাবু বলেছেন—অসংখ্য নিষেধাজ্ঞা থাকার জন্য অত্যন্ত ইচ্ছা থাকা সত্ত্বেও প্রাথমিক বিদ্যালয় স্থাপন করতে পারিনি। অসংখ্য নিষেধাজ্ঞা থাকার জন্য, একান্ত ইচ্ছা থাকা সত্ত্বেও আমরা

এই সময়ের মধ্যে কাংক্ষিত পরিমাণে কাজ করতে পারি নি। এইজন্য যখন আমাদের জাতীয় পরিকল্পনা কমিশনের কাছে হাজির হ'তে হয়, তাদের কাছ থেকে আমাদের তিরস্কার শুনতে হয়—পরিকল্পনা খাতে প্রচুর টাকা বরাদ্দ রাখেন, কিন্তু কেন খরচ করতে পারছেন না? কেন প্রাথমিক বিদ্যালয় তৈরি করতে পারছেন না? অর্থ এবং উন্নয়ন বিভাগও আমাদের সমালোচনা করেন। অর্থমন্ত্রী এখানে আছেন, তিনিও এই কথা বলেন। তখন আমাদের বিনীতভাবে বলতে হয়, আমাদের ইচ্ছা থাকা সত্ত্বেও ন্যায়ালয়ের নিষেধাজ্ঞার জন্য আমরা প্রাথমিক বিদ্যালয় স্থাপন করতে পারছি না। এই কারণের জন্য আমাদের নতুন ভাবে চিন্তা-ভাবনা করতে হচ্ছে। দ্বিতীয় যে কারণ, এই বিল করতে আমাদের সরকারকে বাধ্য করেছে তা এই—মাস দুয়েক সুপ্রিম কোর্টের ডিভিসন বেঞ্চ একটি রায় দিয়েছেন, সংবিধানে মৌলিক অধিকার, ২১ নং অনুচ্ছেদে প্রোটেকশন অব লাইফ এবং পার্সোনাল লিবার্টি, এই সম্বন্ধে বলা আছে—প্রোটেকশন অব লাইফ, এবং পার্সোনাল লিবার্টি রক্ষা হ'তে পারে না, যদি না শিক্ষাকে সুনিশ্চিত করা যায়। আবার ৪৫ নং অনুচ্ছেদে যেটা বলা আছে, সেটাও মৌলিক অধিকারের নির্দেশের মধ্যে পড়ে। কিন্তু সুপ্রিম কোর্টের ডিভিসন বেঞ্চ মনে করে, যদিও সংবিধানের মৌলিক অধিকারের মধ্যে নেই, কিন্তু যে উদ্দেশ্যে এটা করা হয়েছে তাকে যদি সফল করতে হয়, তাহলে শিক্ষার মৌলিক অধিকারকে স্বীকার করতে হবে। সুপ্রিম কোর্টের এই রায়কে বাংলার বামফ্রন্ট সরকার মাথা পেতে নিয়েছে এবং এই রায়কে কার্যকর করতে আমরা প্রতিশ্রুতিবদ্ধ, অঙ্গিকারবদ্ধ। বিচার বিভাগের প্রতি যথাযথ সম্মান রেখে, আমার শ্রদ্ধা রেখে বলছি, বিচার বিভাগ থেকে এরকম কথাও কখনও কখনও উচ্চারিত হয় যে, আইন-কানুনের কোনও দরকার নেই, অমুক বিদ্যালয়ের স্বীকৃতি দিতে হবে, আইন-কানুনের দরকার নেই, ৭৩ সাল থেকে অ্যাপ্রুভাল দিয়ে অমুককে চাকরি দিতে হবে, অমুক জায়গায় কোনও বিদ্যালয়কে স্বীকৃতি না দিয়ে অমুক জায়গায় বিদ্যালয়কে স্বীকৃতি দেওয়া যাবে না। সুপ্রিম কোর্টের এই রায়কে কার্যকর করতে হলে, বাংলার মানুষের শিক্ষার চাহিদা পুরণ করতে হলে আমাদের দেখতে হবে কিভাবে আমরা চাহিদা অনুযায়ী বিদ্যালয় স্থাপন করতে পারি। প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রে যে অচল অবস্থা তৈরি হয়েছে, যে স্রোতবদ্ধ-জলাশয় তৈরি হয়েছে, তাকে কি ভাবে স্রোতস্বিনী করতে পারি তাঁর জন্য চেষ্টা করতে হবে। এইজন্যই এই বিলটা আনা হয়েছে। যেখানে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা দরকার, সেখানে সরকার নিজ উদ্যোগে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করবে। বাংলার মানুষের কাছে বামফ্রন্ট সরকার যে প্রতিশ্রুতি দিয়েছে, সেই প্রতিশ্রুতি আমরা অক্ষরে অক্ষরে পালন করতে চাই। চার-চারবার নির্বাচনী ইস্তাহার প্রতি ক্ষেত্রে আমরা যে কথা বলেছি প্রতিটি ক্ষেত্রে হয়ত আমরা তা করতে পারিনি। কিন্তু প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রে আমাদের ইচ্ছা থাকা সত্ত্বেও আমাদের যে ব্যর্থতা, সেই গ্লানি থেকে আমরা মুক্ত হতে চাই। সেইজন্য যে কোনও ভাবে আমরা প্রাথমিক বিদ্যালয় স্থাপন করতে চাই। যেখানে আইনানুগ বাধা দূরীভূত করে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা যায়, বামফ্রন্ট সরকার নিজ উদ্যোগে তা করবে। সেই অধিকার টুকু পাওয়ার জন্য, সেই সুযোগটুকু সৃষ্টি করার জন্য এই বিলটি এখানে হাজির করেছি। আমি আশা করি সমস্ত মাননীয় সদস্যদেরই সমর্থন পাব।

আমি মানসবাবুকে স্মরণ করতে বলব যে, গোটা ভারতবর্ষের ৮ শতাংশ মানুষ পশ্চিমবাংলায় বসবাস করে। আগেও করত, এখনও করে। আপনাদের অন্তিম লগ্নে—৭৭

সালে গোটা ভারতবর্ষে যত প্রাথমিক বিদ্যালয় ছিল, তাঁর ৭ শতাংশ ছিল পশ্চিমবাংলায়। ৮ বছর প্রাথমিক বিদ্যালয় আমরা করতে পারি নি, তাঁর যন্ত্রণা প্রতিনিয়ত আমাদের প্রাণে বাজে। মানসবাবু, প্রাথমিক বিদ্যালয় স্থাপনের প্রতি দরদ আমাদের নেই? ৭৮ সালে যখন আপনাদের সূর্য অস্তমিত, তখন ভারতবর্ষে যত প্রাথমিক বিদ্যালয় ছিল তাঁর ৭.৫ শতাংশ ছিল পশ্চিমবাংলায়, যদিও অধিবাসী ছিল ৮ শতাংশ। আর, আজ এই বাধা-বিপত্তি সত্ত্বেও দেখা যায় ভারতবর্ষে যত শিক্ষার্থী আছে, তাঁর ৯ শতাংশ আছে আমাদের এই পশ্চিমবাংলায়।

এটা আমাদের তথ্য নয় কেন্দ্রীয় সরকারের হিউম্যান রিসোর্চ ডেভেলপমেন্ট-এর সর্বশেষ প্রকাশিত রিপোর্ট থেকে বলছি। আপনাদের শেষ বছর ১৯৭৭ সালে ভারতবর্ষে যে প্রাথমিক শিক্ষা ছিল তাঁর মধ্যে ৭.৬ শতাংশ ছিল পশ্চিমবাংলায়, আর এখন সারা ভারতবর্ষে যা আছে তাঁর মধ্যে ১২.৪ শতাংশ আছে পশ্চিমবঙ্গে। এর মধ্যে দিয়ে কি এটা প্রমাণ হয়না যে, বাংলার মাটি থেকে নিরক্ষরতার অন্ধকারকে মুছে ফেলতে এই সরকার যথেষ্ট চেষ্টা করছেন? মানসবাবু জানেন, শিক্ষা সংবিধানের যুগ্ম তালিকায় রয়েছে। সেই অবস্থায় দাঁড়িয়ে ভারতবর্ষের বর্তমান আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেছেন ৪৯৩ কোটি টাকা আর বাংলার বামফ্রন্ট সরকার বাংলার সাড়ে সাত কোটি মানুষের প্রাথমিক শিক্ষার জন্য বরাদ্দ করেছেন—আপনাদের অনুমতী নিয়ে, অসীমবাবুর উত্থাপিত ব্যায়ের বরাদ্দ থেকে পেয়েছেন ৬৯৫ কোটি টাকা। আর কেন্দ্রীয় সরকার সারা দেশের জন্য বরাদ্দ করেছেন ৪৯৩ কোটি টাকা। এর পরও আপনারা কংগ্রেসের মধ্যে আছেন, কংগ্রেসের আদর্শে বিশ্বাস করেন? মানসবাবু ড্রপ আউট সম্বন্ধে বলেছেন। হ্যাঁ, ড্রপ-আউট একটা সমস্যা এবং আশঙ্কাজনক বিষয়। কিন্তু ভারতবর্ষের গড় ড্রপ-আউটের মধ্যে পশ্চিমবঙ্গের সংখ্যা অনেক কম। আপনি সুপ্রিম কোর্টের কথা বলেছেন—সেখানে মোকোদ্দমা হয়েছে। আমাদের ১৮-টা ডি.পি.এস.সি.—শিলিগুড়ি এবং কলকাতা সহ—তাদের বিরুদ্ধে সেখানে মোকদ্দমা হয়। সেখানে সুপ্রিম কোর্ট রায় দিয়েছে যে, ১৬-টা জেলার প্যানেল যথোচিত হয়েছে। কিন্তু দুটো জেলার সমালোচনা করা হয়েছে। দুটো জেলা বাদে ১৬-টি জেলার প্রশংসা করেছে সেটা আপনি বলেননি। অর্থাৎ আপনি নিরপেক্ষতা বজায় রেখে বলতে পারেন নি। আমি যে বিবৃতি দিয়েছি তাতে দুটো ব্যাপার বলা হয়েছে। এবং এতে তাঁরা নতুন করে প্যানেল তৈরি করেছেন।

(গোলমাল)

বাংলার স্বার্থে এবং শিক্ষার স্বার্থে এই বিধেয়ক এখানে হাজির করেছি। মাননীয় অধ্যাপক সৌগতবাবুর তো অরগানাইজ স্কুলের ব্যাপারে না জানার কথা নয়! ১৯৯৫ সালে মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় যখন শিক্ষামন্ত্রী ছিলেন—সৌগতবাবু, মানসবাবু, সাধনবাবু এটা জানেন—তখন তাঁর ঘরে রাইটার্স বিল্ডিংয়ে একটা ঘটনা ঘটে। তাঁর আমলে একটা সরকারি আদেশ প্রকাশিত হয়েছিল যে, অর্গানাইজ বিদ্যালয়ের স্বীকৃতি দেওয়া হবে না, অর্গানাইজ শিক্ষকদেরও স্বীকৃতি দেওয়া হবে না। এই আদেশ মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ের আমলে দেওয়া হয়েছিল, কান্তি বিশ্বাসের আমলে নয়। এতদসত্ত্বেও মোক্দ্দমা হয়েছে।

**(ভয়েস ঃ শ্রী সৌগত রায় ঃ ঐ কাগজ দেখান। এটা আমরা মানতে পারছি না।)**

দেখাব। তা সত্ত্বেও আমরা এই বিধেয়ক এনেছি।

[4-10—4-20 p.m.]

এখানে মাননীয় সদস্য শ্রী নির্মল দাস তিনি বলেছেন শিক্ষকদের চাকরির নিরাপত্তা সম্পর্কে। আমরা সম্পূর্ণভাবে সচেতন। আইন বহির্ভূতভাবে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে এক জন শিক্ষকেরও চাকরি যায় নি এবং যাতে নিরাপত্তা থাকে তাই শিক্ষকদের জন্য সার্ভিস সিকিওরিটি অ্যাক্ট করেছি। প্রাথমিক শিক্ষা সংসদের সুনিশ্চিত ব্যবস্থা আমরা করেছি, এটা ভারতবর্ষের আর কোথাও নেই। প্রাথমিক শিক্ষা সংসদের নির্বাচন হয় নি। প্রাথমিক শিক্ষা সংসদ আর কোথাও নেই সারা ভারতবর্ষে, কিন্তু পশ্চিমবঙ্গে আছে। সরকার এটাতে কোনও হস্তক্ষেপ করে না, এটা সংসদের উপরেই দায়িত্ব দেওয়া হয়েছে। আমি একাধিকবার নির্বাচন করতে উদ্যোগী হয়েছিলাম কিন্তু হাইকোর্টের ইনজাংশনের ফলে করতে পারি নি। একইভাবে জেলাস্তরে কোনও প্রাথমিক শিক্ষা সংসদ পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের আর কোথাও নেই। বিকেন্দ্রীকরণের যে দৃষ্টান্ত তা আমরা করেছি পশ্চিমবাংলায়। আমরা নির্বাচন করতে উদ্যোগী হয়েছি কিন্তু পারিনি, এ দুঃখ আমার আছে, তবে অদূর ভবিষ্যতে আমরা করব। আমি পরিশেষে এটা বলতে চাই যে বিষয়টা অত্যন্ত পরিষ্কার যে, শিক্ষা সম্পর্কে যাদের বিন্দুমাত্র আগ্রহ আছে পশ্চিমবাংলায় যারা শিক্ষা গ্রহণ করতে চান, আমার একান্তভাবে বিশ্বাস আমি যে বিধেয়ক হাজির করেছি তাকে সবাই সমর্থন করবেন এবং আগামী বিধানসভা নির্বাচনের পর নতুন সরকারের পক্ষে জনগনের কল্যাণে অধিক সংখ্যক বিদ্যালয় স্থাপন যাতে করতে পারে তাই এই বিধেয়ককে সমর্থন করা উচিত। আমি আশা করি সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের সদস্যরা এই বিধেয়ককে সমর্থন জানাবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kanti Biswas that the West Bengal Primary Education (Amendment) Bill, 1996, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 5

The question that clauses 1 to 5 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 6

**Mr. Speaker:** There is amendment to clause 6 by Shri Lakshmi Kanta Dey. The amendment is in order. Shri Dey may now move his amendment.

..(noise)..

**Shri Lakshmi Kanta Dey:** Sir, I beg to move that in clause 6,

line 3, for the figures "106" the figures "107" be substituted.

**Shri Kanti Biswas :** Sir, I accept his amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 6, line 3, for the figures "106" the figures "107" be substituted, was then put and agreed to.

The question that clause 6, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 7 and Preamble**

The question that Clause 7 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal Primary Education (Amendment) Bill, 1996 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**RULLING FROM CHAIR**

**Mr. Speaker :** As regards High Court and Supreme Court judgements relating to the panel of primary school teachers I was going through the judgements. The Supreme Court and the High Court direct that the panel and appointment given be set aside and fresh panel in accordance with law be formed. Further direction is that because the litigation is going on for a long time and as some of them has crossed the age bar, that has also to be taken into consideration and they should not be prohibited because of the age bar and if anybody has got appointment if in that position somebody else is selected that appointment will be nureified. Fresh selectee will be appointed in that position. But if that person is again be selected, then he will continue to be in that position. So, from this judgement which I have gone through very carefully and meticulously .. (Noise) ... No, no, no debate on this. (noise) ... The judgement is here. I am reading from the judgement. (noise) .. please, please .. (noise) The judgement further says "If anybody has any further grevances, he can come to Court again." It has nothing to do with the Minister here. If anybody is aggrieved at the matter of the Board, if somebody feel aggrieved he can go to the court again. There is no problem over that. The court is open for them. (noise) The

Board is entirely different. You are not understanding..(Noise)..The Supreme Court..(Noise)..Either you have not read the judgement or you have not understood the impact. There is no use of saying in this way. The Supreme Court has set the guidelines. If anybody feels there is violation he can go to the Supreme Court. He can file contemplation. The Minister has got nothing to do with it. The matter ends.

Now, discussion and Voting on Demands for Supplementary Grants for the year 1995-96. (Noise) No debate, No debate..

## SUPPLEMENTARY ESTIMATES FOR THE YEAR 1995-96

Discussion and Voting on Demands for Supplementary Grants of the Government of West Bengal for the year 1995-96

### DEMAND No. 1

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,97,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislature".

### DEMAND No. 3

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,95,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers".

### DEMAND No. 4

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,04,46,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice".

### DEMAND No. 5

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,97,84,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Elections".

### DEMAND No. 7

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 16,44,45,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : "2029—Land Revenue and 5475—Capital Outlay on Other General Economic Services".

## DEMAND No. 9

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions".

## DEMAND No. 10

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 24,90,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise".

## DEMAND No. 11

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 33,89,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Taxes on Sales, Trade etc".

## DEMAND No. 14

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,20,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services".

## DEMAND No. 16

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,00,000 be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payments".

## DEMAND No. 18

Dr. Asim Kumar Dasgupta Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,05,57,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services".

## DEMAND No. 19

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,32,75,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administtration".

## DEMAND No. 20

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,38,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration".

## DEMAND No. 21

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,69,50,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police".

## DEMAND No. 22

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,50,48,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails".

## DEMAND No. 24

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 32,60,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery & Printing"

## DEMAND No. 25

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,17,20,000 be granted for expenditure under Demand No. 25, Major Head : "2059—Public Works".

## DEMAND No. 26

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,55,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control)".

## DEMAND No. 27

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 3,43,25,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)".

DEMAND No. 28

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,72,97,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retiring Benefits".

DEMAND No. 29

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 24,95,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous".

DEMAND No. 31

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,45,36,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services".

DEMAND No. 32

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,08,58,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health)".

DEMAND No. 33

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,17,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)".

DEMAND No. 34

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,37,35,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare".

## DEMAND No. 35

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 23,57,79,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)".

## DEMAND No. 36

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 74,93,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "2216—Housing".

## DEMAND No. 38

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 98,45,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2220—Information and Publicity".

## DEMAND No. 40

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,41,85,000 be granted for expenditure under Demand No. 40, Major Head : "2235—Social Security and Welfare (Rehabilitation)".

## DEMAND No. 41

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 45,10,000 be granted for expenditure under Demand No. 41, Major Head : "4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan)".

## DEMAND No. 42

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 22,76,27,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2235—Social Security and Welfare (Social Welfare)".

## DEMAND No. 43

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 46,48,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition".

## DEMAND No. 44

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 49.41.00.000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Loans for Relief on account of Natural Calamities".

## DEMAND No. 45

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 77.80.000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services".

## DEMAND No. 46

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19.12.72.000 be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2250—Other Social Services and 4250—Capital Outlay on Other Social Services".

## DEMAND No. 47

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3.60.000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings.)".

## DEMAND No. 49

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5.10.38.000 be granted for expenditure under Demand No. 49, Major Head : "2403—Animal Husbandry".

## DEMAND No. 50

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4.[illegible].66.000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings.)".

## DEMAND No. 54

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 6,82,45,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408—Food Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)".

## DEMAND No. 55

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,66,19,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : "2415—Agricultural Research and Education".

## DEMAND No. 57

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 50,60,000 be granted for expenditure under Demand No. 57, Major Head : "2425—Co-operation".

## DEMAND No. 58

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 39,70,000 be granted for expenditure under Demand No. 58, Major Head : "2435—Other Agricultural Programmes".

## DEMAND No. 65

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 28,76,36,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programme".

## DEMAND No. 66

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,59,25,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "2701—Major and Medium Irrigation".

## DEMAND No. 67

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,81,73,000 be granted for expenditure under Demand No. 67, Major Head : "2702—Minor Irrigation".

## DEMAND No. 68

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 39,09,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "2711—Flood Control".

## DEMAND No. 69

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 565,45,95,000 be granted for expenditure under Demand No. 69, Major Head : "4801—Capital Outlay on Power Projects".

## DEMAND No. 72

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,50,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy)".

## DEMAND No. 73

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,35,79,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)".

## DEMAND No. 74

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,15,40,000 be granted for expenditure under Demand No. 74, Major Head : "2852—Industries (Closed and Sick Industries)".

## DEMAND No. 76

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 80,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries".

## DEMAND No. 77

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,70,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouse".

## DEMAND No. 79

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,23,29,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges".

## DEMAND No. 80

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,81,55,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 3056—Inland Water Transport and 7055—Loans for Road Transport".

## DEMAND No. 82

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 23,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research".

## DEMAND No. 83

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,57,55,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat Economic Services".

## DEMAND No. 86

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 28,60,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : 3456—Civil Supplies".

## DEMAND No. 87

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,07,83,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "5465—Investments

in General Financial and Trading Institutions".

## DEMAND No. 88

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,35,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services".

## DEMAND No. 92

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,98,97,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)".

## DEMAND No. 93

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,22,20,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)".

## DEMAND No. 95

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,00,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Head : "6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakins and Closed and Sick Industries)".

[4-30—4-40 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাসগুপ্ত আজকে সাপলিমেন্টারি গ্রান্ট ৯৯৪,৬৩,৭৭,৯৯৯ টাকা এখানে পেশ করেছেন তাঁর এই ব্যয় মঞ্জুরি গ্রহণের জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বারবার দেখেছি যে ডঃ দাসগুপ্ত বাজেট পেশ করার সময়ে তাঁর নিজস্ব ভঙ্গীমায় গত ৯ বছর ধরে বাংলার অর্থনৈতিক অবস্থানের কথা বলতে গিয়ে যে বক্তব্য রেখেছেন বিভিন্ন দপ্তরের দফাওয়ারি খরচের হিসেবটা দেন এবং তারপর বছরের শেষে নতুন বাজেট পেশ করে যখন অতিরিক্ত বরাদ্দের দাবি পেশ করে

তখন তাঁর চিত্র অন্যরকম আমরা দেখি। যে সরকার দাবি করেন যে, একটা বিকল্প বৈপ্লবিক অর্থনীতির পথ তাঁরা দেখিয়েছেন যা নাকি ভারতবর্ষকে পথ দেখিয়েছে, সেই সরকার প্রতি বছর যখন একের পর এক সাপ্লিমেন্টারি ডিমান্ড অনেক বেশি করে পেশ করেন এবং ব্যয় অনুমোদনের জন্য সভার অনুমতি চান তখন স্বাভাবিকভাবেই মনে হয়, তাদের আগের বক্তব্য এবং দাবি এবং তারপর সাপ্লিমেন্টারি ডিমান্ডের দাবির পরিমান—এই দুটি পরস্পর বিরোধী। এই জায়গাটাতেই আমাদের বিরোধিতা। আর এই বিরোধিতা শুধুমাত্র বিরোধিতা করবার জন্যই নয়, তাদের দৃষ্টিভঙ্গি এবং পদক্ষেপের জন্য এই বিরোধিতা আমরা করছি, কারণ রাজ্যকে তাঁরা দেউলিয়া করে দিয়েছেন। অথচ এরাই কেন্দ্র দেশটাকে দেউলিয়া করে দিয়েছেন বলে বক্তৃতা করে বলেন যে, আজকে আমাদের দেশের অর্থনৈতিক অবস্থা খুবই খারাপ। গতকাল ইকোনোমিক সার্ভে, ১৯৯৫-৯৬ পেশ করা হয়েছে। তাতে ভারতবর্ষের যে অর্থনৈতিক চলচিত্র প্রকাশ করা হয়েছে সেটা কিন্তু আশাব্যাঞ্জক। আজকে গোটা দেশে ১৯০ মিলিয়ন টন খাদ্য উৎপাদন হচ্ছে, মুদ্রাস্ফিতীর হার ১৯৯৫ সালের ফেব্রুয়ারি মাসে যেখানে ছিল ১১.২ পারসেন্ট সেটা কমে এই সপ্তাহে ৪.৪২ পারসেন্টে নেমে গেছে। গত ১০ বছরে, ইকোনোমিস্টরা বলছেন, একটা অদ্ভুত বিস্ময়কর পরিবর্তন হয়েছে ডঃ মনমোহন সিং এর পদক্ষেপের ফলে। আজকে সঠিক পদক্ষেপ গ্রহণ করবার ফলে মুদ্রাস্ফিতীর হার ৪.৪২ পারসেন্টে নেমে এসেছে। ১৯৯১-৯২ সাল, যেটা ক্রাইসিস পিরিওড বলে পরিচিত, যেটা অসীমবাবুরা তৈরি করেছিলেন, কারণ ডঃ অসীম দাসগুপ্ত মহাশয়দের পার্টি তখন বিশ্বনাথ প্রতাপ সিং সহযোগী হিসাবে ছিল। সেই সময় ভারতবর্ষের বুকে একটা চূড়ান্ত নৈরাজ্য সৃষ্টি হয়েছিল অর্থনৈতিক ক্ষেত্রে এবং যা সারা পৃথিবীর সামনে ভারতবর্ষের মাথাকে নীচু করে দিয়েছিল। এখন ভারতবর্ষের মানচিত্র পর্যালোচনা করতে গিয়ে ৯০ ভাগ সময় কাটিয়ে বাজেটের কথা ঢোকান অসীমবাবুরা। ঠিক একইভাবে ভারতবর্ষের অর্থনৈতিক চলচিত্র যখন পর্যালোচনা করি তখন দেখি, আজকে দেশে ইন্ডাষ্ট্রিয়াল গ্রোথ বেড়েছে, ইকোনোমিক গ্রোথ রেট বেড়েছে, ইনফ্লেশন রেট কমেছে, আজকে রিজার্ভ ফরেন কারেন্সি বেড়েছে, বৈদেশিক ঋণ কমেছে। আজকে ভারতবর্ষে কৃষি উৎপাদন বেড়েছে, শিল্প উদ্যোগ সুন্দরভাবে দ্রুত গতিতে এগিয়ে চলেছে। এর ফলে আজকে ভারতবর্ষের অর্থনীতি সারা বিশ্বে সমাদৃত হয়েছে। তার ফলে বিশ্বের শিল্পপতিরা আজকে ভারতবর্ষে এসে দেখে যাচ্ছেন এত কম সময়ের মধ্যে বিশ্বনাথ প্রতাপ সিং এবং অসীমবাবুদের যৌথ উদ্যোগে ভারতবর্ষের অর্থনীতি ভেঙ্গে পড়ে ১৯৯১-৯২ সালে ডিপ ক্রাইসিস প্রিসিপিটেট হয়েছিল সেটা ডঃ মনমোহন সিং এর নেতৃত্বে কি করে আজকে তাঁর থেকে মুক্তি পেয়ে ভারতবর্ষ পজেটিভ ইকোনোমিক স্ট্যান্ডে এসে পৌঁছেছে। এটা যখন আজকে সারা পৃথিবীতে আলোচনার বিষয় হয়ে দাঁড়িয়েছে তখন অসীমবাবুরা ব্যাঙ্গ করে বলেন যে, ভারতবর্ষের মানুষকে কংগ্রেস দেউলিয়া করে দিয়েছে।

[4-40—4-50 p.m.]

এটা তো স্ববিরোধী কথা। এই সরকারের অর্থনীতিতে আমরা দেখতে পাচ্ছি দিনের পর দিন নন-প্ল্যান এক্সপেনডিচার বেড়ে চলেছে। আজকে ৯১৪ কোটি ৬৩ লক্ষ ৭৭ হাজার ৯৯৯ টাকার মধ্যে ৯০ ভাগ হচ্ছে নন-প্ল্যান এক্সপেনডিচার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন দেব

এই টাকা? প্রতি বছর উনি দাবি করেন জিরো ডেফিসিট বাজেট করেছি। উনি বলেন আমার মতো এতো সুন্দর বাজেট আর হয় না, এতো সুন্দর অর্থনীতি আর হয় না। উনি বৈপ্লবিক চেতনা নিয়ে একটা বিকল্প অর্থনীতি চালু করেছেন। কিন্তু তাতে তো আমরা দেখতে পাচ্ছি বিপদজনক অবস্থা। সিদ্ধার্থশঙ্কর রায় যখন শেষ বারের মতো মুখ্যমন্ত্রী ছিলেন তখন ৩০ কোটি টাকার পুলিশ বাজেট ছিল। গত বছর আমাদের হাত দিয়ে ৫২৭ কোটি টাকার পুলিশ বাজেট পাশ হয়েছে। আজকে আবার সাপ্লিমেন্টারি ডিমান্ডে পুলিশের জন্য আরও ৯ কোটি ৬৯ লক্ষ ৫০ হাজার টাকা চাওয়া হয়েছে। কোনও পুলিশের জন্য টাকা চেয়েছেন? যে পুলিশ টিগার হ্যাপি পুলিশ, যে প্রতিদিন মানুষ খুন করছে। জ্যোতিবাবু এই বিধানসভায় উত্তর দিয়েছেন নন-একজিকিউটেড নাম্বার অব ওয়ারেন্টস, যে গ্রেপ্তারি পরোয়ানাগুলি এখনও পর্যন্ত লাগু হয়, কাজে লাগানো হয় নি, গ্রেপ্তার করা হয় নি তাঁর সংখ্যা হলো ৭৩ হাজার ৫৭৩টি। আজকে এতো গুলি নন-একজিকিউটেড ওয়ারেন্ট পড়ে আছে পশ্চিমবাংলায়। আপনি যে জেলার মন্ত্রী, সেই উত্তর ২৪-পরগনায় শুধু ১৬ হাজার গ্রেপ্তারি পরোয়ানা পড়ে আছে, আজ পর্যন্ত জারি করা হয় নি, কাজে লাগানো হয় নি। সেই পুলিশের জন্য আরও প্রায় ১০ কোটি টাকা চেয়েছেন? আপনি যদি শিক্ষার জন্য চাইতেন, আপনি যদি ফ্ল্যাড কন্ট্রোলের জন্য চাইতেন, আপনি যদি ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের ইনফ্রাস্ট্রাকচারের জন্য চাইতেন তাহলে বুঝতাম আপনার উদ্যোগ আছে। এই বিপদজনক পুলিশের জন্য এতো টাকা চাইছেন? অথচ আপনি ফ্লাড কন্ট্রোলের জন্য চেয়েছেন ৪০ লক্ষ টাকা। কেন পুলিশের জন্য এতো টাকা দেব? আপনি যদি ফ্লাড কন্ট্রোলের জন্য ৪০ কোটি টাকা চাইতেন তাহলে বুঝতাম আপনার পজেটিভ স্টান্ড আছে। উত্তরবঙ্গে বিপদজনক বন্যা হলো, আপনি অর্থমন্ত্রী নিজে গিয়েছিলেন সেখানে। সেখানে গিয়ে আপনি বললেন জনগনকে ইভলব করে সমস্ত রাস্তা তৈরি করে দেবেন, নদীর বাঁধগুলি রিপেয়ার করে দেবেন, নদীগুলি সংস্কার করে দেবেন, স্কুল বাড়ি গুলি বানিয়ে দেবেন। তাঁর কি করেছেন আজ পর্যন্ত? সেখানে ফ্লাড রিলিফ নিয়ে দলবাজী হয়েছে। তারপর ফ্লাড অ্যাফেকটেড জেলাগুলিতে যা হওয়া দরকার, রোডগুলি রিপেয়ার হওয়া দরকার, স্কুল বাড়িগুলি রিপেয়ার হওয়া দরকার, ব্রিজগুলি রিপেয়ার হওয়া দরকার, তাঁর কিছুই সেখানে হয় নি। আসলে আপনাদের বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে একটা অনীহা আছে, আপনারা এই সমস্যাটাকে জিইয়ে রাখতে চান। পশ্চিমবাংলা একটা নদী মাত্রিক রাজ্য, এই রাজ্যে বন্যা নিয়ে প্রতি বছর সমস্যা লেগেই থাকে। এই বন্যা নিয়ন্ত্রণের জন্য নির্দিষ্ট পরিকল্পনা নিয়ে বাজেটে কোনও টাকা ধরা হচ্ছে না এবং এক্স্ট্রা খরচও করা হচ্ছে না, তাহলে টাকা চাইছেন না। বরং উল্টোটা হচ্ছে, পুলিশের জন্য টাকা চাইছেন। আজকে ব্রিজ এবং রোডের জন্য উনি ১১.৬৪ কোটি টাকা উনি বেশি খরচ করেছেন। কিন্তু বাস্তব অবস্থা কি বলছে? আজকে পশ্চিমবাংলায় সারফেস রোডে হচ্ছে ১৭ হাজার কিলোমিটার। এই বছর এই রাস্তা টোটাল মিলে কয়েক কিলোমিটার বেড়েছে। আজকে পি.ডবলু.ডি-র মেটাল রোডগুলি ঠিকভাবে মেনটেন হয় না। জেলার সঙ্গে জেলার সংযোগকারী রাস্তা, ব্লকের সঙ্গে ব্লকের সংযোগকারী রাস্তাগুলি অবস্থা কি দেখুন। ১১ কোটির বেশি টাকা আজকে অতিরিক্ত খরচ করা হলো, তাঁর জন্য আপনি খরচের অধিকার চেয়েছেন, তাহলে আজকে রাস্তার অবস্থা আজকে এতো খারাপ কেন? বাস্তব অভিজ্ঞতা কি বলছে? আপনি তো রাস্তা দিয়ে যান গাড়ি করে, কোনও একটা জায়গায় নতুন রাস্তা হয়েছে? ১১.৬৪ কোটি টাকা আপনি অতিরিক্ত বরাদ্দ চাইছেন।

কি করে দেব এই টাকা? ডিমান্ড নাম্বার ১৯, ডিস্ট্রিক্ট এডমিনিস্ট্রেশনের জন্য আপনি অতিরিক্ত ১ কোটি ৩২ লক্ষ ৭৫ হাজার টাকা চেয়েছেন।

এ কোন জেলা প্রশাসন, না যে জেলা প্রশাসনকে একদম হেড ক্লার্কে পরিণত করেছে এই সি.পি.এম। চাকর বাকরে পরিণত করেছে। জেলার মানুষরা জেলা প্রশাসনের কাছে গিয়ে কোনও বিচার পায় না। প্রশাসনের কর্তাদের কাজ হচ্ছে রাতের বেলায় পার্টি অফিসে গিয়ে নেতাদের গলায় গাঁদা ফুলের মালা পরানো। আমরা সেই ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনকে টাকা দেব? সি.পি.এমের নেতাদের নাম ছেপে সরকারি কাজের মূল্যায়ন হবে? এর জন্য আমরা ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনকে টাকা দেব? সংবাদপত্রে বিজ্ঞাপন দেবেন কোন কোন সি.পি.এম নেতা সরকারি কাজের উদ্বোধন করতে যাবেন, তাঁর জন্য টাকা খরচ হবে, আর আমরা তার জন্য টাকা দেব? এখানে ডাঃ সূর্যকান্ত মিশ্র বসে আছেন। ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের কাজ দেখুন। সুবর্ণরেখার ব্যারাজ হবে, সেখানে বিনয়বাবু যাচ্ছেন ভিত্তিপ্রস্তর স্থাপন করতে। ভাল কথা। আজকে দশ বছর বাদে এটা হতে যাচ্ছে। আমরা প্রতি বছরই টাকা দিই। সুবর্ণরেখা, সুবর্ণরেখা, হঠাৎ মনে পড়লো এটা করতে হবে? বিহার কমপ্লিট করে ফেলেছে। আমরা সংবাদপত্রে দেখলাম যে, মেদিনীপুর জেলায় সিপিএমের জেলা সম্পাদক, দীপক সরকার সেখানে যাচ্ছেন। সরকারি অনুষ্ঠান করতে যাচ্ছেন কে, না সিপিএমের জেলা সম্পাদক। তিনি কোন অধিকারে সরকারি অনুষ্ঠানে যাচ্ছেন? সেখানে ডাঃ মিশ্রের নাম ছিল। তিনি সেখানে যেতে পারেন। কিন্তু তিনি যান নি, মেদিনীপুরেই তিনি বসে ছিলেন। তিনি প্রতিবাদ করেছিলেন। তিনি ঠিকই করেছিলেন না গিয়ে। মাননীয় অর্থমন্ত্রীকে বলব, এটা কি হচ্ছে? এ কি ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন চলছে? সিপিএমের তোষণ করে, পদলেহন করে জেলা প্রশাসনের লোক পার্টি অফিসে গিয়ে অফিস করছে। তাদের অফিসে পাওয়া যায় না। দিনাজপুরের ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট খুনের কেসের আসামীদের মুক্তি দেবার জন্য এপিপি-কে নোট দিচ্ছে। আমাদের ডাঃ জয়নাল আবেদিন এখানে মেনশন করেছেন। গভর্নরস্ অ্যাড্রেসের উপরে বক্তব্য রাখতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী উত্তেজিত হয়ে আমাদের লোফার বলে দিলেন। ডাঃ আবেদিন ক্যাটাগোরিক্যালি উইথ রেকর্ড বলেছেন যে, বিশেষ একজন সিপিএম নেতা খুনের কেসে জড়িয়ে পড়ে। তাকে চার্জশিট দেওয়া হলো। তারপর কোর্টে কেস উঠেছে। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট সিপিএম এর কথা শুনে এপিপি-কে নোট দিলেন, আপনাকে কনটেস্ট করতে হবে না। গভর্নমেন্ট হেরে গেল। হতভাগ্য মানুষরা আবার হাইকোর্টে এসেছে। তাহলে আমরা কেন টাকা দেব? আপনার দলের চাকরবৃত্তি করার জন্য আমরা টাকা দেব? আমি এই সাপ্লিমেন্টারি গ্রান্টের বিরোধিতা করছি। এখানে কিছুক্ষন আগে মাননীয় শিক্ষামন্ত্রী বক্তব্য রাখছিলেন। প্রাথমিক শিক্ষাক্ষেত্রে কালা বিল তিনি পাশ করিয়ে নিলেন। আমরা এই কালা বিলকে উইথড্র করতে বলেছিলাম। উনি মানলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি গ্রামে উদ্যোগ নিয়ে প্রাথমিক স্কুল করেছিলেন। এবারে প্রাথমিক স্কুল করতে চাইলে করতে পারবেন না এবং সিপিএম চাইলে অন্য জায়গায় নিয়ে চলে যাবে। তিনটে স্কুলকে দুটা স্কুল করে দেবে। এই হচ্ছে দৃষ্টিভঙ্গি। এই দৃষ্টিভঙ্গি হচ্ছে বৈপ্লবিক অর্থমন্ত্রীর, এই হচ্ছে তাঁর বৈপ্লবিক চিন্তাধারা।

[4-50—5-00 p.m.]

এইটুকু বলব যে, শুধু কেন্দ্রের বিরুদ্ধে অহেতুক রাজনৈতিক সমস্যার সৃষ্টি করে এবং রাজ্যের ক্ষেত্রে সামাজিক এবং অর্থনৈতিক পদক্ষেপ না নিয়ে শুধু সমালোচনাই করে গেলেন কেন্দ্রের বিরুদ্ধে। এবং একটা অবিন্যস্ত অর্থনৈতিক ব্যবস্থা গ্রহণ করলেন, সুতরাং সেই সরকারের সাপলিমেন্টারি গ্রান্টকে আমি কোনওভাবেই সমর্থন করতে পারব না, বিরোধিতা সেই কারণেই করছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাসগুপ্ত ১৯৯৫-৯৬ সালের আর্থিক বছরের যে সাপলিমেন্টারি গ্রান্ট এখানে উত্থাপন করেছেন আমি সেটা সম্পূর্ণভাবে সমর্থন করে দু চারটি বক্তব্য রাখবার চেষ্টা করব। খানিকক্ষণ আগে বিরোধীদলের সদস্য ডাঃ মানস ভুঁইয়া বললেন, আমাদের কিছু গালমন্দ করলেন। তাঁর প্রথম কথা হচ্ছে যে, কেন্দ্রীয় সরকার নাকি একটা বলিষ্ঠ অর্থনীতি আমাদের দেশে রূপায়িত করতে চলেছে। আমরা বিভিন্ন চুল চেরা হিসাব দিতে পারব না, স্ট্যাটিসটিকস দিতে পারব না কিন্তু বাস্তব অভিজ্ঞতার থেকে বলতে পারি যে, কেন্দ্রীয় সরকারের এই বলিষ্ঠ নীতির ফলে গ্রাম বা শহরের সাধারন নিম্নবিত্ত মানুষ, যারা দরিদ্র সীমার অনেক নীচে চলে যাচ্ছে এর থেকে বোঝা যায় যে, দেশটা কখনওই অগ্রগতির দিতে যাচ্ছে না। আপনারা বিভিন্ন ধরনের তথ্য এবং সমীক্ষা দেখিয়ে বললেন যে, এই বলিষ্ঠ নীতির ফলে আজকে আমরা সাবলম্বী হতে পেরেছি। কিন্তু আমরা সেখানে প্রতিনিয়ত দেখতে পাচ্ছি দ্রব্যমূল্যবৃদ্ধির রাক্ষুসে থাবা ক্রমশ সম্প্রসারিত হচ্ছে। যার ফলে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ করেছিলেন তাতে তিনি সমস্ত কাজটা করে উঠতে পারেন নি। প্রতিনিয়ত দাম বাড়ছে, যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল, উন্নয়নমূলক পরিকল্পনা আমাদের রাজ্যে যে রূপায়িত করার কথা ছিল তা প্রকারন্তরে মূল্য সূচক বাড়ার ফলে সেখান থেকে পিছিয়ে আসতে হচ্ছে। এবং এর ফলে অতিরিক্ত ব্যয় বরাদ্দ আরও জোরালোভাবে বেড়ে চলেছে। মাননীয় সদস্য উত্তরবঙ্গের বন্যা নিয়ে বললেন এবং টাকার বণ্টন নিয়ে অনেক কথা বললেন এবং বিধ্বংসী বন্যা যে হয়েছিল তাতে অর্থমন্ত্রী সেখানে গিয়েছিলেন এবং তিনি যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতিগুলো আমরা লক্ষ্য করেছি সব কটাই পূরণ হয়েছিল। কাজেই উনি যে বললেন ফ্লাড নিয়ে দলবাজি হয়েছিল, একথা কেউ স্বীকার করবেন না। দলমত নির্বিশেষে এই ভয়াবহ বিপর্যয়ে এগিয়ে এসেছিল এবং ত্রাণ সামগ্রী বণ্টনের ক্ষেত্রে কোনও রকম দলবাজি হয়েছে একথা কেউ স্বীকার করবেন না। সেখানে বলা হল যে, পি ডব্লিউ ডি তে অতিরিক্ত বরাদ্দ করা হয়েছে কেন—হ্যাঁ এটা ঠিকই অতিরিক্ত বরাদ্দ করা হয়েছে। কিছু কিছু রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ সেটা মাননীয় মানসবাবুও বলেছেন, সুতরাং সেক্ষেত্রে অতিরিক্ত বরাদ্দ হতে পারে। আজকে পশ্চিমবঙ্গের রাস্তার অবস্থার কথা বলা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের ন্যাশনাল হাইওয়ের কি অবস্থা দেখুন তো। জাতীয় সড়কের আজকে কি অবস্থা—তার মেরামতি করার দায়িত্ব তো কেন্দ্রীয় সরকারের, সেন্ট্রাল রোড ফান্ড থেকে তার টাকা আসার কথা, কিন্তু বিগত ৩ বছর ধরে কোনও টাকা আসেনি। প্রায় ৭৯ কোটি টাকা সেন্ট্রাল রোড ফান্ড থেকে আসার কথা কিন্তু এখনও পর্যন্ত পশ্চিমবঙ্গে কোনও টাকা দেওয়া হয় নি। এর মধ্যে মাত্র ১ কোটি টাকা পাওয়া গেছে।

স্বভাবতই পি.ডাবলিউ.ডি.কে আমাদের রাজ্যের মধ্যে কিছু কিছু কাজ করতে হয়। ব্যয়বরাদ্দের প্রশ্নটা সঙ্গতভাবে সেখানে এসে যায়; তিনি আরও অভিযোগ করছিলেন জেলা প্রশাসনকে আজকাল সি.পি.এম. দলের পদলেহনকারী হিসাবে দেখতে পাচ্ছেন। কিন্তু আমি সভার কাছে বলতে চাই, '৭৭ সালে যে জেলা প্রশাসন ছিল, আজকে '৯৫-'৯৬ সালে যে জেলা প্রশাসন, এই প্রশাসনের মধ্যে একটা আকাশপাতাল পার্থক্য তৈরি হয়েছে। আজকে জেলা প্রশাসন বিকেন্দ্রীকরণ ক্ষমতার মধ্যে দিয়ে সাধারন মানুষের কাছে পৌঁছে গিয়েছে। গ্রামের যে কোনও আয়ের মানুষ আজকে জেলা প্রশাসনের সঙ্গে দেখা করার সুযোগ পাচ্ছেন। এটা '৭৭ সালের আগে আমরা স্বপ্নেও ভাবতে পারিনি। অথচ উনি বলছেন জেলা প্রশাসন পদলেহনকারী, কিন্তু তা মোটেও নয়। এই ধরনের একটা প্রতিকূল অবস্থায় আমাদের কেন্দ্রীয় সরকারের চক্রান্ত যেখানে আবর্তিত হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গ সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে আমূল ভূমিসংস্কার এর ফলে পশ্চিমবাংলায় যে প্রাণ স্পন্দন দেখা দিয়েছিল তাঁর ভিত্তির উপর দাঁড়িয়ে এখন উন্নয়ন এর কাজ চলছে এবং আপনারা সবাই জানেন আজকে আমাদের গোটা দেশে এবং পশ্চিমবাংলায় বলতে গেলে ৭৫ ভাগ মানুষ আমরা কৃষি কাজে যুক্ত আছি। আমরা কৃষি নির্ভর তাই প্রথম অধিকার হচ্ছে কৃষির উন্নয়ন ঘটানো। আপনারা স্বীকার করবেন আজকে পশ্চিমবাংলায় কৃষি ক্ষেত্রে একটা বিপ্লব এসেছে কৃষিক্ষেত্রে একটা সবুজ বিপ্লব এখানে দেখা দিয়েছে। তাই বলব আমাদের যে আর্থিক সমীক্ষা সেটা একটু দেখবেন। তবে আপনাদের জ্ঞাতার্থে আমি বলে দিচ্ছি কৃষিতে আজকে চাল উৎপাদনে '৮০ সালে কি অবস্থা ছিল, '৯৫ তে সেখানে কি অবস্থা। '৮০ সালে ৭৪.৬৬ লক্ষ মেট্রিক টন চাল উৎপাদিত হোত, সেখানে '৯৫তে ১২২.৩৬ লক্ষ মেট্রিক টন হয়েছে। কত উৎপাদিত হোত '৮০ সালে ৪.৭৩ লক্ষ মেট্রিক টন, আজকে সেখানে '৯৫ সা[illegible] ৭.৪৫ লক্ষ মেট্রিক টন হয়েছে। তৈলবীজ-এ একটা বৈপ্লবিক ব্যাপার ঘটানো গিয়ে[illegible] '৮০ সালে ছিল ১.৫০ লক্ষ মেট্রিক টন, সেখানে '৯৫ সালে ৪.১৪ লক্ষ মেট্রিক [illegible]। আলুতে আমরা গোটা দেশের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করেছি। [illegible] বিহার, উত্তরপ্রদেশ, পাঞ্জাব-এ আলু যেরকম উৎপন্ন হোত, এখন [illegible] উৎপন্ন হয়না। সমস্ত দেশে দাম বেড়ে গিয়েছে। আলু '৮০ সালে উৎপাদিত [illegible], ১৯.৭২ লক্ষ মেট্রিক টন আজকে সেখানে '৯৫ তে দাঁড়িয়েছে ৫৫.৫৯ লক্ষ মেট্রি[illegible] এটা কি উন্ন[illegible] লক্ষণ নয়? সীমিত বাজেট এবং সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চি[illegible] সরকার সাধা[illegible] মানুষের জন্য ভূমিসংস্কারের ভিত্তির উপর দাঁড়িয়ে অল্প জমির মালিকানার মধ্যে দিয়ে আ[illegible] সেই কাজগুলি করার সুযোগ করে দিয়েছে এবং এটা সত্য একটা কৃতিত্বের অধিকারী হয়েছে। দ্বিতীয় বিখ্যাত ঘটনা, মৎস্য উৎপাদনের ক্ষেত্রে বারে বারে কেন্দ্রীয় সরকার আ[illegible] মাননীয় মৎস্যমন্ত্রীকে পুরস্কৃত করেছেন। বিদ্যুৎ-এ আমাদের [illegible] সরকার ৩৫ ভাগ টাকা ব্যয়িত করেছে। কারণ আজকে গ্রামাঞ্চলে বিদ্যুৎ ছড়িয়ে দিতে [illegible]বে। বিদ্যুৎ ছাড়া শিল্পোন্নয়ন সম্ভব নয়। তাই আজকে গ্রামের মানুষের কাছে সেচ সম্প্রসারণের জন্য যেটা এক নম্বর বিষয় সেটা হচ্ছে, বিদ্যুৎ। এই বিদ্যুৎ পৌঁছে দেওয়ার যে দায়িত্ব সেটা আজকে চরিতার্থ করার জন্য সরকার সচেষ্ট। এবং তাই পশ্চিমবাংলায় আজকে কোনও বিদ্যুৎ ঘাটতি নেই। পশ্চিমবাংলায় আজকে বিদ্যুৎ উদবৃত্ত হচ্ছে। মাননীয় বিদ্যুৎমন্ত্রী শঙ্কর সেন মহাশয় আজকে এমন একটা পর্যায়ে উন্নীত হতে পেরেছে, তাঁর জন্য আজকে আমরা গর্বিত।

[5-00—5-10 p.m.]

কেন্দ্রীয় সরকারও তাঁর কাছ থেকে অনেক সময় পরামর্শ চান। বিদ্যুতের সঙ্গে সঙ্গে আজকে এই রাজ্যে শুরু হয়েছে শিল্পের জোয়ার এবং পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম গঠিত হয়েছে। আপনারা জানেন নিশ্চয় আর্থিক সমীক্ষায় বলা হয়েছে ১৯৯৫-এর সেপ্টেম্বর মাস পর্যন্ত ৫১টি সমঝোতা পত্রে স্বাক্ষর করেছে। তাঁর কারণ হচ্ছে এখানে একটা স্থায়ী সরকার ১৮ বছর ধরে আছে, এখানে সুলভে শ্রমিক পাওয়া যায়, এখানে বিদ্যুৎ আছে, এখানে জল পাওয়া যায়, এইজন্যই আজকে এখানে একটা শিল্পের বাতাবরণ সৃষ্টি হয়েছে। আরেকটি পরিসংখ্যান আমি তুলে ধরতে চাইছি, আগস্ট ১৯৯১ থেকে মার্চ ১৯৯৫ পর্যন্ত পশ্চিমবাংলা গোটা ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করেছে, প্রথম হচ্ছে মহারাষ্ট্র এবং দ্বিতীয় হচ্ছে পশ্চিমবঙ্গ। এটা আমার তথ্য নয়, এটা এন.আই.সি সেল, শিল্পমন্ত্রক ভারত সরকারের তথ্য। আজকে এইরকম একটা অবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবাংলা এগোচ্ছে এবং সীমিত বাজেটকে কাজে লাগানোর চেষ্টা করছে। আমরা মনে করি কেন্দ্রীয় সরকারের যে আর্থিক নীতি তাঁর দগদগে কুফল হচ্ছে আজকে দ্রব্যমূল্য বৃদ্ধি এবং তাঁর ফলে আজকে গরিব মানুষের নাভিশ্বাস উঠছে। মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি গ্রান্ট এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, অসীমবাবু যে সাপ্লিমেন্টারি গ্রান্ট আজকে রেখেছেন স্বাভাবিকভাবেই আমি তাঁর বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এটা নির্বাচনী বছর তাই সাপ্লিমেন্টারি গ্রান্টের উপর আমরা কাট মোশান দিইনি। আজকে সাপ্লিমেন্টারি গ্রান্ট ৯৪ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে, প্রায় এটা হাজার কোটি টাকা। বাজেট হচ্ছে ১২ হাজার কোটি টাকা এবং সাপ্লিমেন্টারি গ্রান্ট হচ্ছে হাজার কোটি টাকা। এটাকে ইকনমিক মিস ম্যানেজমেন্ট ছাড়া আর কি বলব। আপনি আগে ধরতে পারেননি যে এটা খরচ হবে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় এটা আমাদের খুলে বলবেন কেন এত টাকার সাপ্লিমেন্টারি বাজেট আজকে আনতে হল। এই ব্যাপারে মানস বলেছে, তাই আমি আর পুনরাবৃত্তি করছি না। গতকাল আমরা যখন বাজেট নিয়ে আলোচনা করেছিলাম তখন কেন্দ্রীয় সরকারের ইকনমিক সার্ভে বেরোয়নি। অসীমবাবু কিছু বিচিত্র ধরনের স্ট্যাটিসটিকস্ দেন, এটা জাগলারি ছাড়া আর কি। উনি বলেন, ১৯৮০ থেকে ১৯৮২ এবং ১৯৯০ থেকে ১৯৯৩ এর মধ্যে আমাদের গড় বৃদ্ধির হার সবচেয়ে বেশি। তাঁর মধ্যে অ্যাবসোলিউট প্রডাকশন এবং অ্যাবসোলিউট ইল্ড রেট এবং রেট অফ গ্রোথ এই তিনটে নিয়ে যদি আমি বলি পাঞ্জাব যদি ওয়াই হয় এবং পশ্চিমবাংলা যদি ওয়াই টু হয় তাহলেও আপনি বলবেন, Punjab Y1, WB, Y2 Y1>Y2 dy2/ dyx>dy/ dx

পশ্চিমবঙ্গ খুব্ তলায় ছিলো তাঁর থেকে উঠেছে। তাঁর ফলে রেট অব গ্রোথও উঠেছে। এই পরিসংখ্যানে জাগলারি কিছুটা ডিফিটেড হয়ে গেছে। উনি এমন একটা চিত্র দিলেন যে কেন্দ্রে খুব একটা নৈরাশ্যজনক অবস্থা চলছে। শিল্পে উন্নয়ন বন্ধ হয়ে গেছে। গত বছর ইকনমিক গ্রোথ ছিলো ৬.৩ আর এবার ৬.২। পশ্চিমবাংলায় রেট অব গ্রোথ সবচেয়ে বেশি হয়েছে অ্যানুয়াল ইনফ্লেশন কমে গেছে। ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ এপ্রিল টু সেপ্টেম্বর ১৯৯৫, ১২

পারসেন্ট হয়ে গেছে। প্রতি বছর ডাবল হচ্ছে। ফুড গ্রেন প্রোডাকশন ১৯০ মিলিয়ন টনে পৌঁছে গেছে। ৩৫০ টা ফরেন কোম্পানি এস.ই.বি তে নাম রেজিস্ট্রি করেছে শেয়ার কিনবে বলে। নিউ ইকনমিক রিফর্মের ফলে এটা হয়েছে। টোটাল অর্থনীতির উন্নতি হয়েছে। এই নতুন অর্থনৈতিক নীতি ভারতবর্ষকে সত্যিই একটা গ্লোবাল কমিপিটিটিভ জায়গায় নিয়ে গিয়েছে। বিদেশি ঋণের কথা ওরা বলছে। বিদেশি ঋণ বেড়েছে বলে ওরা চীৎকার করছে কিন্তু গ্রোথ যে বেড়েছে সে কথা ওরা বলছেনা। ৮৬ সাল থেকে ৯১ সাল পর্যন্ত বিদেশি ঋণ যেখানে ছিল ৪.৯ বিলিয়ন ডলার, সেটা কমে দাঁড়িয়েছে ২.২ বিলিয়ন ডলার। তাঁর মানে বিদেশি ঋণ বাড়ছে না কমে আসছে। ফলে ওভার অল ইকনমিক গ্রোথ স্ট্যান্ডস অ্যাট ফাইভ সেভেন পারসেন্ট হুইচ ইজ হায়ার দান ফাইভ পয়েন্ট সিকস্ পারসেন্ট। ইন্টার ন্যাশনাল স্ট্যান্ডার্ড এটা একটা রিমার্কেবল্ অ্যাচিভমেন্ট। এটা সবাই বলছে। আপনারা বলছেন বিদেশিমুদ্রার ভান্ডারে—একবিলিয়ন ডলার অর্থাৎ তিন হাজার কোটি টাকা। এখন সেখানে ... দাঁড়িয়েছে ১৬.৩ বিলিয়ন ডলারে। অর্থাৎ আগামী পাঁচ মাসে যত আমদানি করা হবে তাঁর পক্ষে যথেষ্ট। গতকাল একথা বলিনি তাঁর কারণ ইকনমিক সার্ভে কালকে বেরোয় নি আজকে বেরিয়েছে। সেজন্য আজকে বললাম। এবারে আমাদের অর্থমন্ত্রী মাননীয় অসীম দাসগুপ্ত মহাশয়, সাপ্লিমেন্টারি গ্র্যান্ট চেয়েছেন ৯৯৪ কোটি টাকা তার মধ্যে ৫৬৫ কোটি টাকা বিদ্যুতের জন্য। ইলেকট্রিসিটি বোর্ডের জন্য ইলেকট্রিসিটি বোর্ডকে এ টাকা দিতেই হবে। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই হঠাৎ করে ইলেকট্রিসিটি বোর্ডের জন্য এই পরিমাণ টাকা খরচ হলো? উনি বলছেন এটা ইলেকট্রিসিটি বোর্ডের কমিটেড এক্সপেনডিচার, এটা এসে গিয়েছে হঠাৎ করে। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই হঠাৎ করে কেন এই কমিটেড এক্সপেনডিচার অন এস.ই.বি চাওয়া হলো? উনি এই সমস্যা সৃষ্টি করেছেন। কোল ইন্ডিয়ার সাথে কয়লার সেস নিয়ে একটা গন্ডগোল ছিলো। কোল ইন্ডিয়া বলছে ওরা কয়লার টাকা পায় এস.ই.বি'র কাছে। আর এরা বলছে সেসের টাকা পায়। এই নিয়ে মামলা অবধি হয়ে গেছে। শেষ পর্যন্ত এরা সেসের টাকা দিয়ে দিয়েছে। এদের ৫৬৫ কোটি টাকা কয়লার দাম দিতে হবে। প্রশ্নটা হচ্ছে অসীমবাবু আগে কেন এই বাজেট করে রাখলেন না? এই হচ্ছে ওঁর ম্যানেজমেন্ট। কেন্দ্র থেকে যখনই টাকা পান তখনই উনি রেখে দেন রিজার্ভ ব্যাঙ্কে।

[5-10—5-20 p.m.]

তখন উনি বললেন এখন রিলিজ করব না। ৩ মাস পর আমরা সুদের টাকা রিলিজ করব এবং বলেছিলেন এটা আমাদের স্টেটের নিজস্ব সম্পদ থেকে দিচ্ছি। কেন্দ্রীয় সরকার টাকা দেয়, সেটার সুদ খাটিয়ে বলছেন আমাদের নিজস্ব সম্পদ তৈরি হল। ইলেকট্রিসিটি বোর্ডের টাকাটাও সেই ধরনের দেখাচ্ছে। অসীমবাবু একই সঙ্গে অর্থমন্ত্রী এবং আর্বান ডেভেলপমেন্ট মিনিস্টার, নগরন্নোয়ন মন্ত্রী, সি.এম.ডি.এ. এবং বিভিন্ন ডেভেলপমেন্ট অথরিটিগুলো ওঁর অধীন। মেগাসিটি একটা নিউ ক্যালকাটা, একটা নিউ গ্রেটার ক্যালকাটা এরকম সব তৈরি হচ্ছে। রাজারহাটে একটা নতুন বাড়িও তৈরি হচ্ছে। মেগাসিটি মানে একটা শহরকে আরও বড় করা। লোকেরা বলছে ছোট শহর তৈরি কর, আর ওঁরা বলছেন মেগাসিটি করার জন্য প্ল্যানিং কমিশন অনুমতি দিয়েছেন। কিন্তু যে কলকাতা শহর নিজের সমস্যা সামলাতে

পারছে না, তাকে নিয়ে আরও নতুন শহর তৈরি করছে। মেগাসিটি মানে মেগা করাপশন, মেগা কনট্র্যাকটরি। মেগাসিটিই কলকাতার সমস্ত সমস্যার সমাধান নয়। নিউ বোম্বে করার পরও বোম্বের সমস্যা মেটে নি। অন্যান্য গ্রোথসেন্টারগুলো কলকাতায় করে লাভ কি? মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন সল্টলেককে আমার কোটায় কে জমি নিয়ে বিক্রি করেছে তা দেখতে হবে। ওঁর পার্টির লোক সল্টলেকের জমি নিয়ে সেই জমি বিক্রি করেছে। এখনও পর্যন্ত কোনও ক্লিয়ার-কাট অবস্থা সরকার জানালেন না। প্রায়ই অসীমবাবু বলেন সল্টলেকে যাঁরা বেআইনি বাড়ি করেছে তাঁদের বাড়ি ভেঙে দেওয়া হবে। কলকাতাতে মেগাসিটি, মাল্টি মেগাসিটি করাপশন সৃষ্টি করবে। দ্বিতীয়ত কলকাতায় শিবালিক ভেঙে পড়ার পরে অর্থমন্ত্রী একটা কমিটি অ্যাপয়েন্ট করেছিলেন, তার রিপোর্ট হাউসে প্লেস করা হয়। কিন্তু কলকাতায় বেআইনি বাড়ি নিয়ে একটা করাপশন—সেটা চাপা পড়ে গেছে। এটা একটা মেগা করাপশন। কলকাতায় কত বেআইনি বাড়ি আছে তার হিসাব দেওয়ার ব্যাপারে মন্ত্রী বলেছিলেন পার্ক প্লাজা ভেঙে দেব, ময়দান মার্কেট ভেঙে দেব। কলকাতাতে হাজার হাজার বেআইনি বাড়ি তৈরি হয়েছে। তারপর আমি বলছি, মাননীয় মানস ভুঁইয়া মহাশয়ও উল্লেখ করেছেন—পুলিশকে ৯ কোটি টাকা বাড়তি দেওয়া হয়েছে। আগেও দেখেছি, সবকটিতে এস্টাবলিশমেন্ট চার্জ বেড়ে যাচ্ছে। পুলিশের মর্ডানাইজেশনের জন্য কোনও টাকা নেই। প্ল্যান-অ্যাক্সপেন্ডিচার ১-২ কোটি টাকা। ১৯৮৮-৯৪ পর্যন্ত পুলিশ গুলি চালিয়েছে ১২৯৬, গুলিতে মারা গিয়েছে ৪৯৭ জন অর্থাৎ প্রায় ৫০০ জন। সুতরাং পুলিশ বাজেটে সাপ্লিমেন্টারি যে গ্র্যান্ট উত্থাপন করা হয়েছে তাকে কোন গ্রাউন্ডে সাপোর্ট করব? উনি ন্যাচারাল ক্যালামিটিতে বেশি টাকা ধরেছেন। বন্যাপীড়িত মানুষের জন্য টাকা খরচ করতে হবে, কিন্তু রিলিফের জন্য কিছু করেছেন? উত্তর 'না'। রাস্তা সারানো হয়েছে? উত্তর 'না'। মিনিকিট, সার কৃষকরা পেয়েছে? উত্তর 'না'। ব্রিজ রিপেয়ার হয়েছে? উত্তর 'না'। শুধু ন্যাচারাল ক্যালামিটির জন্য টাকা বাড়াতে হবে! মিনিকিট, রিলিফ সময়মতো পৌছাবে না, সুতরাং আমরা কোন গ্রাউন্ডে এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করব? উনি শিল্পের জন্য টাকা পেয়েছেন। টিটাগড় পেপার মিলের জন্য টাকা চেয়েছিলেন।

অসীমবাবু, আপনি জানেন আপনাদের ফেভারিট ইন্ডাস্ট্রিয়ালিস্ট জে.পি. চৌধুরি আপনাদের টাকা নিয়ে শ্রমিকদের পেমেন্ট দিয়েছে। আজও পর্যন্ত কিন্তু প্রোডাকশন শুরু করে নি, শ্রমিকদের ন্যায্য পাওনা তারা পায় নি, শ্রমিকরা তা দাবি করছে। টিটাগড় পেপার মিলে এই ধরনের লোককে কেন টাকা দিয়ে প্রতিষ্ঠা করেছেন? শেষে হলদিয়ার পথে আর কোনও বাধা রইল না, আপনারা বলেছেন। আমরা তো বারবার বলছি, হলদিয়ার লেটেস্ট অবস্থা নিয়ে অসীমবাবু একটা বিবৃতি দিন। আমি বলতে চাই, সেখানে কতগুলো ইট পড়েছে? ফাউন্ডেশন স্টোনের কথা বলছি না, সত্যিকারের কনস্ট্রাকশনের কথা বলছি। হলদিয়া যে শিল্প হওয়ার কথা, তা তো হয় নি, তবে কেন সাপ্লিমেন্টারি বাজেটে টাকা দেব? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সাপ্লিমেন্টারি বাজেটের তীব্র নিন্দা করছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত মহাশয় অতিরিক্ত ব্যয়বরাদ্দের মঞ্জুরির যে প্রস্তাব আমাদের সামনে রেখেছেন, আমি সার্বিক

ভাবে তাকে সমর্থন করছি। এই সমর্থন করতে গিয়ে একটা কথা এখানে হাজির করতে হচ্ছে, সেটা হচ্ছে—আমাদের বিরোধী বন্ধুরা, যাদের অন্যতম মানসবাবু বললেন খাদ্য উৎপাদন ভারতবর্ষে বেড়েছে। এই খবরটা আমার কাছে নিশ্চয় আনন্দের, কেননা, আমি ভারতীয়। ওনারা নিজেদের বঙ্গসন্তান না ভাবতে পারেন, কিন্তু আমরা ভারতীয়, এই বোধটা আমাদের আছে। কিন্তু বিষয়টা এই, কতটা বাড়ল, সেটাই সব কথা নয়। মাথাপিছু খাদ্যের পরিমাণ তাহলে কমছে কেন? ১৯৯১ সালে যেখানে মাথাপিছু খাদ্য দেওয়া হোত—ভারতবর্ষের গড় হিসেব ৫১০.১ গ্রাম। ১৯৯৪ এর আগে এটা হ'ল ৪৭৪.২ গ্রাম। হিসেবটা ওনাদের—কেন্দ্রীয় সরকারেরই দেওয়া। দারিদ্র দূরীকরণ কর্মসূচি নিয়ে ওনারা গর্ব করেন। আমরা লক্ষ্য করি এখানে দারিদ্র দূরীকরণ কর্মসূচির ক্ষেত্রে গ্রামে বই কম দিচ্ছে। ওনাদের তো পৈতৃক বই, ওনারা তো সেই ভাবেই গল্প করে যান!

এরপরে যে কথাটা আসছে, যেটা মাননীয় সৌগত রায় বললেন যে, অনেক টাকার একটা অতিরিক্ত ব্যয়বরাদ্দ, ইত্যাদি-ইত্যাদি। বলাটা স্বাভাবিক, অন্ধ বন্ধুদের কাছ থেকে এর বাইরে আমরা শুনতে অভ্যস্ত নই। ওরা মাঝেমাঝে সমর্থন করেন, আমরা নিশ্চয় সেই সমর্থনকে তখন গ্রহণ করি। মাননীয় সৌগত রায় বিশিষ্ট ব্যক্তিত্ব, পন্ডিত মানুষ; সৌভাগ্যক্রমে যে তিনি অনেক দিন থেকেই আমার পরিচিত। তিনি তো পন্ডিত, তাঁর তো বলা উচিত ছিল, অবমূল্যায়নের বিষয়টার এখানে ব্যাখ্যা রাখা উচিত ছিল—ডলারের দাম কি ভাবে বাড়ছে আর টাকার দাম কি ভাবে কমছে। কোনও জিনিসটাই একটা নিত্য জায়গায় পৌঁছে দাঁড়িয়ে থাকবে না। নিজের সংসার চালানোর ক্ষেত্রে কি এটা উপলব্ধি করেন নি? এটা তো স্বাভাবিক। কিন্তু এখানে উপলব্ধিতে আনতে পারছেন না?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওদের এই কথা প্রসঙ্গে আমার যে কথাটা বেশি করে মনে হচ্ছে, তা হচ্ছে এই—মা লক্ষ্মীর বাহন হচ্ছে পেঁচা। কিন্তু সে লক্ষ্মীছাড়া। তাঁর এমনই স্বভাব যে, সে দিনের আলোকে সহ্য করতে পারে না। রাত দীর্ঘ হোক, এটাই তাঁর চাহিদা। তেমনি ওদেরও আকাঙ্ক্ষা পশ্চিমবাংলার মানুষ আরও অন্ধকারের মধ্যে থাকুক—যেমন ছিল ওদের সময়। সেইজন্যই ভালো কাজটাকে ওরা ভালোভাবে দেখতে পাচ্ছে না। কিন্তু আমরা প্রতিজ্ঞাবদ্ধ—রাতের অন্ধকারকে দূর করে ছিনিয়ে আনব আমরা ফুটন্ত সকাল।

১৯৭৭ সালের পর থেকে বামফ্রন্ট সরকার যতগুলো প্রতিশ্রুতি দিয়েছে, তাঁর সবগুলোই হয়ত নিখুঁতভাবে পূরণ হয় নি, কিন্তু প্রতিনিয়ত সংগ্রামের মধ্যে দিয়ে আমরা যেখানে এসে পৌঁছেছি, আমরা চাই ঈশ্বর পাটনির সন্তানরা যাতে দু বেলা দু মুঠো খেতে পারে। তাদের জন্য অন্ন সংস্থানের ব্যবস্থা করতে চাই, যাতে তারা মর্যাদা নিয়ে বাঁচতে পারে, তাঁর জন্য আমাদের প্রয়াস অব্যাহত রাখব। ওরা বোঝে না যে পশ্চিমবঙ্গ একটা রাষ্ট্র নয়, রাষ্ট্রের অন্তর্গত একটা রাজ্য। কিন্তু ওরা এই তুলনাটা করেন। এটা যে কতটা অবান্তর, সেটা ওরা উপলব্ধি করার চেষ্টা করুক, একটা রাষ্ট্রের সংবিধানের দায়-দায়িত্বের মধ্যে থেকে, একটা কাঠামোর মধ্যে থেকে কতটা করতে পারে বা পারে না। এটা হলেই স্বাভাবিক হোত, সততার পরিচয় দেওয়া হোত।

[5-20—5-30 p.m.]

একটা পুঁজিবাদী ব্যবস্থার ভেতরে দাঁড়িয়ে মাটির প্রদীপের দায়িত্ব নিয়ে মাটির কাছাকাছি যারা আছে তাদের স্বার্থে আমাদের পশ্চিমবাংলায় ভূমি সদ্ব্যবহার সম্পন্ন হচ্ছে। এই গৌরবোজ্জ্বল দৃষ্টান্ত সৃষ্টি করতে পেরেছি আমরা। তুলনা করবেন না অন্য রাজ্যের সঙ্গে? আমরা ভাকরা-নাঙ্গাল প্রোজেক্ট দেখছি। আবার দেখছি, গঙ্গার জলকে কিভাবে হরিদ্বারে টেনে নিয়ে যাওয়া হচ্ছে আজকে পশ্চিমবাংলা কি সেচের ক্ষেত্রে পিছিয়ে থাকবে? পশ্চিমবাংলার নদীকে উপযুক্ত ব্যবহার করার সুযোগ—আপনারা তো প্রায় ৪৮ বছর দিল্লিতে ছিলেন—সৃষ্টি করলেন না কেন? এই বিমাতৃসুলভ আচরণ কেন? এই প্রশ্ন বাঙ্গালী হিসাবে ভাববার দরকার। নিজের বুকে হাত দিয়ে প্রথমত ভারতীয় এবং পরে বাঙ্গালী হিসাবে আমি গর্ব বোধ করি। ওঁরা হয়তো করেন না যে ওঁরা বাঙ্গালী। বাঁধে কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শত্রুর মুখে ছাই দিয়ে, দেশে-বিদেশে পশ্চিমবাংলার এই বিকেন্দ্রীকরণ পদ্ধতি অভিনন্দিত হয়েছে। স্যার, দেশের মোট জমির মাত্র দু-ভাগ পশ্চিমবাংলায় রয়েছে। ভূমি-সংস্কার আমাদের মৌল কর্তব্য ছিলনা, ওঁদেরও ছিল না। কিন্তু ওঁরাই এক সময় ডাক দিয়েছিলেন—লাঙ্গল যার জমি তার। সেই বাগাড়ম্বরের আমলে রহিমশেখ, রামাকৈর্বত্য, আর অভাগীদের লক্ষিন্দরের বাসর ঘরের কালনাগীনির দ্বারা দংশিত হওয়ার দায়িত্ব আপনারা গ্রহণ করেছেন। এর বাইরে কি করেছেন? আপনারা জমিদারদের জমি চোর হতে সাহায্য করেছিলেন। আপনাদের চিন্তা-ধারায় এটা দেশের শ্রীবৃদ্ধি হতে পারে কিন্তু আমাদের চিন্তাধারায় তা নয়। তাই আমরা প্রকৃতপক্ষে যে জায়গাটা মাটির কাছের মানুষের কাছের জায়গা সেই জায়গাটাকে আমরা উল্লেখযোগ্য ভাগে ধরবার চেষ্টা করেছি। দ্বিতীয়, তৃতীয় ভূমি-সংস্কারে, আমাদের বিরোধী দলের বন্ধুরা যতই আস্ফালন করুন না কেন—তাঁর সঙ্গে যুক্ত হয়েছে অপারেশন বর্গা এবং পাট্টাদান ইত্যাদি। ভারত তথা পশ্চিমবঙ্গের প্রাণ-ভোমরা কৃষিতে অনেক লড়াই-এর আর আত্মত্যাগের পথ বেয়ে যা আমরা অর্জন করতে পেরেছি। এই লড়াই-এর মধ্যে দিয়ে মানুষের মধ্যে অধিকার বোধ সৃষ্টি, ক্ষমতার বিকেন্দ্রীকরণ, পঞ্চায়েত ব্যবস্থা—ওঁরা তো চেয়েছিলেন এসব বন্ধ করার জন্য এবং এজন্য কলকাতা থেকে ছুটে গিয়েছিলেন সুপ্রিম কোর্টে—বারবার যে পথে ওঁরা যান এবং তাঁর পরে যে উত্তর সেই উত্তর ওঁরা পেয়েছিলেন। ওঁদের যুব নেতৃ রাইটার্স দখল করার স্বপ্ন দেখেন। আমরা বলতে চাই, আমাদের হাজার হাজার গ্রামে আজকে ৯১ হাজার চেয়ার, শুধু ঐ রাইটার্সের কটা চেয়ারই নয়। আর তাদের তত্ত্বধানে ক্ষুদ্রসেচ পরিচালিত, কৃষক যার সঙ্গে প্রত্যক্ষভাবে যুক্ত। মাটির তলার জল এবং মাটির উপরের জল ব্যবহার করে ভারতের মোট জমির দু-ভাগের অধিকারী হয়েও কৃষিজ উৎপাদনে আজকে দো-ফসলা, তে-ফসলা কারোর মধ্যে দিয়ে বিভিন্ন কৃষিজ ফসলে আমরা শ্রেষ্ঠত্বের অধিকারী হয়েছি। একজন বাঙ্গালী হিসাবে আপনারা গর্ববোধ করছেন না কেন—এটা আমাদের প্রশ্ন?

**(এই সময় বক্তার জন্য নির্ধারিত সময় শেষ হয়ে যায়। তিনি বসে পড়েন।)**

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি চলতি বছরে অতিরিক্ত ব্যয় বরাদ্দের যে প্রস্তাব তার সমর্থনে বক্তব্য রাখতে উঠে বিরোধীদলের মাননীয় সদস্য যে প্রশ্নগুলি তুলেছেন তাঁর প্রত্যেকটির উত্তর দিচ্ছি। প্রথমত এই ভুলটা মাননীয় সদস্য সৌগতবাবু

করেন নি, তবে মানসবাবু করেছেন, প্রথমেই ভুলটা সংশোধন করে দিয়ে আমি বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সকলেই জানি অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রস্তাব কোনও ক্ষেত্রেই ব্যয় বরাদ্দের প্রস্তাব নয়। বাজেটে বিভিন্ন দাবির অধীনে যে প্রস্তাব রাখা হয়েছে তাঁর উপর যখন ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয় একই সঙ্গে প্রত্যেকটি দাবির অভ্যান্তরে যে অতিরিক্ত সঞ্চয় করা হয় তা আয় এবং ব্যয়ের মধ্যে ভারসাম্য বজায় রেখে করা হয়, এটা ভারসাম্যহীন বা অতিরিক্ত ব্যয়ের প্রস্তাব তা নয়। এটা প্রত্যেকবারই বলা হচ্ছে। প্রশ্ন উঠছে প্রাসঙ্গিক ভাবেই, কোনও কোনও ক্ষেত্রে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। অতিরিক্ত ব্যয় বরাদ্দের ফলেই সঞ্চয়গুলি এই অতিরিক্ত ভারসাম্য রেখেই হচ্ছে। আপনাদের সময়ে কত, এখন কত ইত্যাদি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি আমাকে সময় দেন তাহলে আমি সবগুলির উত্তর দেব। প্রথমত যে মূল ক্ষেত্রগুলিতে আমি ব্যয় বরাদ্দ অতিরিক্ত চাইছি ৯৯৪.৬৪ কোটি, সবচেয়ে বেশি ওই বিদ্যুতের ক্ষেত্রে ৫৬৫.৪৬ কোটি, আমরা বইতে লিখে দিয়েছি ৬৯ নং দাবির অধীনে আছে। এর মধ্যে রাজ্য বিদ্যুৎ পর্ষদের কতগুলি দেয় ছিল, কয়লার ওর বাবদ, আর্থিক প্রতিষ্ঠান বাবদ এগুলি আমরা মিটিয়ে দিতে চাই। দুর্গাপুর প্রজেক্ট লিমিটেড তাদের বিদ্যুতের অংশ তাদের যেটা ইকুইটি যেটা লোন হিসাবে ছিল সেটা ইকুইটিতে কনভার্ট করেছি। লোন যেহেতু রিসিটে থাকে এবং ইকুইটি এক্সপেনডিচার থাকে, তাই টেক্‌নিক্যাল কারণেই এক্সপেন্ডিচার দেখাতে হচ্ছে। গ্রামীণ বিদ্যুতের প্রসারের উপরেই এই গোটা বিষয়টা নির্ভর করছে। এই বিল না দিলে প্রসারে অসুবিধা হচ্ছে। এই বিদ্যুতের ক্ষেত্রেও অতিরিক্ত খরচের বিরোধিতা করবেন? এটা এই লক্ষ্যেই চাওয়া হয়েছে, আগে কেউ  চায় নি। প্রতি বছর মহার্ঘ ভাতার লাম সাম প্রভিসন রাখি, একই রাখি, বছরের শেষে আমরা বিভিন্ন দপ্তরের মাঝে এটাকে বিকেন্দ্রীকরণ করে দিই। সেটা বিভিন্ন ক্ষেত্রে দেখানো হয়েছে। এই ১১২.৫৬ কোটি টাকা পেনসনের ক্ষেত্রে অতিরিক্ত আমরা চেয়েছি ৫৩.৭৩ কোটি টাকা, কেন চেয়েছি? তাঁর কারণ মাননীয় শিক্ষকদের ক্ষেত্রে যাঁদের কাগজ-পত্র নেই, তাঁরা যাতে এই অবসরকালীন ভাতার সুযোগ পেতে পারেন, সেই জন্য এই স্কীমে টাকা অতিরিক্ত খরচ চেয়েছি। ৫৩.৭৩ কোটি টাকা তাঁর জন্যই চেয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় চতুর্থ বড় জায়গা ন্যাচারাল ক্যামিটিজ। এবারে বিশেষ করে বন্যার কারণে বাজেটে ধরা আছে ৪৮ কোটি টাকা। যেভাবে দশম অর্থ কমিশনে ধরা আছে। ক্ষয়-ক্ষতির পরিমাণ দাঁড়িয়েছে ৬৩১.৯৯ কোটি টাকা, সেখানে দাঁড়িয়ে বাজেটে ইতিমধ্যেই আমরা বরাদ্দ করেছি। তাঁর জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ চেয়েছি। জাতীয় স্তরে দশম অর্থ কমিশনে জাতীয় ক্যালামিটিজ রিলিফ ফান্ড করা হয়েছে। সেটা অতিরিক্ত দেওয়ার পরে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে প্রশ্ন রাখছি এই বাড়তি অর্থ মঞ্জুরি যদি আপনারা না করতে চান, তাহলে আমরা মানুষকে বলব আপনারা এটা চান না। কেন্দ্রীয় সরকারের রিপোর্ট দেওয়া সত্ত্বেও তারা বাড়তি একটা পয়সাও দেন নি। এই বাড়তি অর্থ মঞ্জুরি করার জন্য সভার অনুমোদন চাইছি। পানীয় জল প্রকল্প এই প্রকল্পগুলির ক্ষেত্রে আমি বছরের শেষ সময়ে কতকগুলি অর্থ পাওয়া যায় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাদের সেগুলি রাজ্য ভিত্তিক দেওয়ার প্রয়োজন হয়। এই জন্য এই অর্থগুলি আমরা বুঝে তুলি। নির্বাচনের ক্ষেত্রে ফটো আইডেনটিটি কার্ড বছরের মাঝখানে করতে হয়েছে এবং ১৫ কোটি টাকা অতিরিক্ত লেগেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতবার বাজেটের সময় ছোট শিল্পের ক্ষেত্রে একটা বিশেষ সুবিধার

[5-30—5-40 p.m.]

কথা ঘোষনা করেছিলাম—যাঁরা নির্দিষ্ট ছোট শিল্পের অন্তর্ভুক্ত তাঁরা কেউ যদি বিক্রয় কর দিয়ে থাকেন তাহলে সেই দেয় বিক্রয় করের ৯০ ভাগ অর্থই তাঁরা ফেরত পাবেন। এটা খুবই আকর্ষণীয় হয়েছে। এরকম ক্ষেত্রে টাকা ফেরত দেয়ার জন্য আমাদের অতিরিক্ত ১৮.৮৬ কোটি টাকা লেগেছে। শিল্পায়নের স্বার্থে, বিশেষ করে ছোট শিল্পের উন্নয়নের স্বার্থে এই টাকাটা খরচ হয়েছে। এতেও কি আপনাদের আপত্তি আছে, আপনারা বাধা দেবেন? আশা করি এটাতে বাধা দেবেন না। তারপর রেশনে ভূমিহীন ক্ষেতমজুরদের যে অতিরিক্ত চাল ভর্তুকি দিয়ে দেয়া হয়, সে ভর্তুকির পরিমাণটা একটু বৃদ্ধি করা হয়েছে এবং তাঁর জন্য ২৭.৭৬ কোটি টাকা অতিরিক্ত লেগেছে। এটাতে কি আপনাদের আপত্তি আছে? সৌগত রায় চলে গেলেন। পুলিশের জন্য কেন অতিরিক্ত ব্যয়-বরাদ্দ চাওয়া হয়েছে, তাঁর কারণ তিনি জানতে চেয়েছেন। মর্ডানাইজেশনের জন্য কোনও অর্থ ব্যয় করা হয়েছে কিনা, তাও তিনি জানতে চেয়েছেন। পুলিশ খাতে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ চাওয়া হয়েছে তিনটে মূল কারণে—(১) কোর্টের ডিক্রিটালের জন্য, (২) মর্ডানাইজেশনের জন্য এবং (৩) ডি.এ. ও ইন্টারিম রিলিফ বাবদ অতিরিক্ত অর্থ যেমন মাননীয় শিক্ষক মহাশয়দের জন্য বরাদ্দ করা হয়েছে তেমন পুলিশ কর্মচারিদের জন্যও বরাদ্দ করা হয়েছে এবং তাঁরা তা পাচ্ছেন। ডাঃ মানস ভুঁইয়া বললেন, ১২ নং-এ জেলা প্রশাসনের ক্ষেত্রে কেন অতিরিক্ত অর্থ বরাদ্দ করা হয়েছে? হ্যাঁ, এই খাতে ১.২৭ কোটি টাকা অতিরিক্ত বরাদ্দ করা হয়েছে। এ বছরই প্রায় ৬-টা অতিরিক্ত মহকুমা স্থাপনের সিদ্ধান্ত সরকার নিয়েছে। মানসবাবু, আপনি যদি এই মহকুমা স্থাপনের বিরোধী হন তাহলে তা বলবেন। তবে এই ৬-টার মধ্যে আপনার জেলাতেও একটা আছে। আমরা মনে করি এটা করা দরকার তাই এই অতিরিক্ত বরাদ্দ এ ক্ষেত্রে রাখা হয়েছে। তারপরে যে গুরুত্বপূর্ণ প্রশ্নটি এখানে উত্থাপিত হয়েছে, তা হচ্ছে—অতিরিক্ত ব্যয়-বরাদ্দের জন্য অতিরিক্ত সঞ্চয় করা হয়েছে কিনা? উত্তর, হ্যাঁ, করা হয়েছে। ভোটেড চার্জড অ্যামাউন্ট ৬৯৮.৩৭ কোটি টাকা। আমরা আভ্যন্তরীণ সঞ্চয় বের করতে পেরেছি। রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া জানাচ্ছে যে আমাদের প্রারম্ভিক তহবিল ৩০৮.২৭ কোটি টাকা তাঁর সঙ্গে যোগ করলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সঞ্চয় হচ্ছে ১০০৬.৬৪ কোটি টাকা। অর্থাৎ অতিরিক্ত সঞ্চয় ১০০৬.৬৪ কোটি টাকা, আর অতিরিক্ত খরচের বরাদ্দ চাওয়া হয়েছে ৯৯৪.৬৪ কোটি টাকা। অতএব অতিরিক্ত সঞ্চয় অতিরিক্ত খরচের চেয়ে বেশি হওয়ার ফলে আমরা এ বছর কোনও ঘাটতি না রেখে ১২ কোটি টাকার মতো উদ্বৃত্ত রেখেই বছর শেষ করছি। অর্থাৎ আয় ও ব্যয়ের মধ্যে ভারসাম্য রাখছি। বিকল্প অর্থনীতি মানে বিশৃঙ্খলা সৃষ্টি করা নয়, তাঁর উল্টোটা। ওঁরা দিল্লিতে বিশৃঙ্খলা সৃষ্টি করছেন। আর আমরা ঘাটতি না রেখে ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি। বিরোধীরা যা বলছেন, বাস্তব তাঁর ঠিক উল্টো। যেটা বাস্তব সেটাই আমি এখানে নিবেদন করলাম। সর্বশেষ যে প্রশ্নটা উঠেছে, সেটা হচ্ছে, মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন, "বাজেটের কত শতাংশ অতিরিক্ত বরাদ্দ চাইছেন?" মোট বাজেটের ৭.৯ শতাংশ। অর্থাৎ যা রাখা হয়েছিল তাঁর চেয়ে ৭ থেকে ৮ শতাংশ বেশি। এ-বারে আমি একটু অন্য প্রশ্নে যাচ্ছি—১৯৭২-৭৩ সাল থেকে, আপনাদের সময়ে, ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত প্রতি বছর বাজেটের কত শতাংশ অতিরিক্ত বরাদ্দ ধার্য হ'ত? সব সময়েই তো ঘাটতি থাকত, তাহলে

তখন কি সঞ্চয় করতেন? ঐ সময়ে গড়ে ২৩.২ শতাংশ ঘাটতি বাজেটের ওপর অতিরিক্ত বরাদ্দ পেশ করতেন। অতএব বিকল্প পথে বিশৃঙ্খলা বাড়েনি বরঞ্চ অনেকটাই কমানো গেছে। আপনারা যা বললেন সমস্তই খন্ডন করলাম। এই কথাটা এই কারণেই বলছি, আর্থিক সমীক্ষার যে কথা বললেন তাঁর জন্যই তথ্যগুলি স্পষ্ট করে বললাম যাতে কোনও জাগলারি কথা আপনারা ব্যবহার করতে না পারেন। এর পরে যে তথ্যগুলি বলেছেন সে সম্পর্কে বলি। সর্বভারতীয় আর্থিক সমীক্ষার ক্ষেত্রে আমরা যা বলেছি তা হু-ব-হু মিলে যাচ্ছে। আমরা বলেছিলাম—লক্ষ্য করুন—আর্থিক সমীক্ষার রিপোর্টে বলছে, সারা ভারতবর্ষে মোট উৎপাদন বৃদ্ধির হার ১৯৯৪-৯৫ সালে ছিল ৬.৩ শতাংশ। এই চলতি বছরে সেই বৃদ্ধির হার কমে হয়েছে ৬.২ শতাংশ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বছর ৬.৩ শতাংশ যেখানে সারা ভারতবর্ষের ক্ষেত্রে ছিল, সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ছিল ৬.৬ শতাংশ। এবারে এটা কমে ৬.২ শতাংশ যখন হয়েছে ওদের, তখন আমাদের ৬.৬ শতাংশ থেকে কমেনি, আমাদের বর্তমান বছরে সেটা বেড়ে হয়েছে ৭.১ শতাংশ। অর্থাৎ আপনাদের চেয়ে অনেক উঁচু হয়েছে। আমি এই কথা আগের দিনও বলছি, আবার বললাম। আর্থিক সমীক্ষা বেরুতে সুবিধা হয়েছে। আজকে কৃষি উৎপাদনের হার অনেকটা কিন্তু ঋণাত্মক হয়ে গেছে সারা দেশের ক্ষেত্রে। ইকনমিক্স টাইমস যেটা এসেছে তাতে দেখছি, যে মূল্য বৃদ্ধির হার কমেছে সেটা পাইকারি মূল্য সূচকের কথা বলেছেন, কিন্তু সেখানে ভোগ্য-পন্য মূল্য-সূচক, কনজিউমার প্রাইস ইনডেক্স যেটা সাধারন মানুষের ক্ষেত্রে, গরিব মানুষের ক্ষেত্রে সেটা কমেনি, ১০ শতাংশ বেশি হয়ে গেছে। আমি ইকনমিক টাইমস থেকে বললাম। সুতরাং আপনাদের তথ্যের জবাব মিলে গেল। হোল সেল প্রাইস ইনডেক্স কমেছে, কিন্তু কনজিউমার প্রাইস ইনডেক্স বেড়েছে। কারণ, রেশনে চাল, ডালের দাম আপনারাই বাড়িয়েছেন। এই তথ্যটা আপনারা দিলে অসুবিধায় পড়বেন, সেইজন্য দেননি। এক্সটারনাল ডেব্ট—বৈদেশিক ঋণের বোঝা সুকৌশলে ডলারের টার্মসে দিয়েছেন, টাকার টার্মসে দেননি। টাকার অবমূল্যায়ন হয়েছে এবং সেটা ৩ লক্ষ কোটি টাকা বাড়তি ছাপিয়ে যায়। যে তথ্য আমি বললাম তা সঠিকভাবেই আর্থিক সমীক্ষায় লেখা আছে। আর একটি কথা বলে ভালই করেছেন, সারা দেশে কর্মসংস্থান সৃষ্টির হার—আর্থিক সমীক্ষা থেকে দেখা যাচ্ছে—২.০৩ শতাংশ আর এক্ষেত্রে পশ্চিমবাংলায় ২.৯ শতাংশ। পশ্চিমবাংলা অনেক অনেক উঁচুতে আছে। এই হার বিকল্প যে নীতির কথা বলেছি এবং অন্যান্য যে দিকগুলির কথা বললাম তাঁর জন্যই হয়েছে এবং আর্থিক শৃঙ্খলার দিকটাও অন্যতম। এই কথা বলে প্রত্যেকটি পয়েন্টকে খন্ডন করে আমি যে অতিরিক্ত ব্যয়-মঞ্জুরির প্রস্তাব এনেছি তাকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** প্রত্যেকটা যা আছে, ইন্ডিভিজ্যুয়ালি প্রত্যেকটাই প্রসিডিংস-এ সেইভাবেই রেকর্ড হবে।

## DEMAND No. 1

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 9,97,000 be granted for expenditure under Demand No. 1, Major Head: "2011—State Legislatures" during the current year was then put and agreed to.

## DEMAND No. 3

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,95,000 be granted for expenditure under Demand No. 3, Major Head: "2013—Council of Ministers" during the current year was then put and agreed to.

## DEMAND No. 4

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,04,46,000 be granted for expenditure under Demand No. 4, Major Head: "2014—Administration of Justice" during the current year was then put and agreed to.

## DEMAND No. 5

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 14,97,84,000 be granted for expenditure under Demand No. 5, Major Head: "2015—Elections" during the current year was then put and agreed to.

## DEMAND No. 7

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,44,45,000 be granted for expenditure under Demand No. 7, Major Head: "2029—Land Revenue and 5475—Capital Outlay on Other General Economic Services". during the current year was then put and agreed to.

## DEMAND No. 9

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 20,000 be granted for expenditure under Demand No. 9, Major Head: "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions" during the current year was then put and agreed to.

## DEMAND No. 10

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 24,90,000 be granted for expenditure under Demand No. 10, Major Head: "2039—State Excise during the current year was then put and agreed to.

## DEMAND No. 11

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

33,89,000 be granted for expenditure under Demand No. 11, Major Head: "2040—Taxes on Sales, Trade etc." during the current year was then put and agreed to.

**DEMAND No. 14**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,20,000 be granted for expenditure under Demand No. 14, Major Head: "2047—Other Fiscal Services" during the current year was then put and agreed to.

**DEMAND No. 16**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,00,000 be granted for expenditure under Demand No. 16, Major Head: "2049—Interest Payments" during the current year was then put and agreed to.

**DEMAND No. 18**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,05,57,000 be granted for expenditure under Demand No. 18, Major Head: "2052—Secretariat—General Services" during the current year was then put and agreed to.

**DEMAND No. 19**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,32,75,000 be granted for expenditure under Demand No. 19, Major Head: "2053—District Administration" during the current year was then put and agreed to.

**DEMAND No. 20**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 95,38,000 be granted for expenditure under Demand No. 20, Major Head: "2054—Treasury and Accounts Administration" during the current year was then put and agreed to.

**DEMAND No. 21**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 9,69,50,000 be granted for expenditure under Demand No. 21, Major Head: "2055—Police" during the current year was then put and agreed to.

## DEMAND No. 22

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,50,48,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the current year was then put and agreed to.

## DEMAND No. 24

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 32,60,000 be granted for expenditure unaer Demand No. 24, Major Head : "2058—Stationery & Printing" during the current year was then put and agreed to.

## DEMAND No. 25

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 15,17,20,000 be granted for expenditure under Demand No. 25, Major Head : "2059—Public Works" during the current year was then put and agreed to.

## DEMAND No. 26

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 20,55,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Production and Control)" during the current year was then put and agreed to.

## DEMAND No. 27

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,43,25,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year was then put and agreed to.

## DEMAND No. 28

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 53,72,97,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retiring Benefits." during the current year was then put and agreed to.

## DEMAND No. 29

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

24,95,000 be granted for expenditure under Demand No. 29, Major Head: "2075—Miscellaneous General Srvices" during the current year was then put and agreed to.

**DEMAND No. 31**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,45,36,000 be granted for expenditure under Demand No. 31, Major Head: "2204—Sports and Youth Services" during the current year was then put and agreed to.

**DEMAND No. 32**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 20,08,58,000 be granted for expenditure under Demand No. 32, Major Head: "2210—Medical and Public Health (Excluding Public Health)" during the current year was then put and agreed to.

**DEMAND No. 33**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 95,17,000 be granted for expenditure under Demand No. 33, Major Head: "2210—Medical and Public Health (Public Health)" during the current year was then put and agreed to.

**DEMAND No. 34**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,37,35,000 be granted for expenditure under Demand No. 34, Major Head: "2211—Family Welfare" during the current year was then put and agreed to.

**DEMAND No. 35**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 23,57,79,000 be granted for expenditure under Demand No. 35, Major Head: "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)" during the current year was then put and agreed to.

**DEMAND No. 36**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 74,93,000 be granted for expenditure under Demand No. 36, Major

Head: "2216—Housing" during the current year was then put and agreed to.

### DEMAND No. 38

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 98,45,000 be granted for expenditure under Demand No. 38, Major Head: "2220—Information and Publicity" during the current year was then put and agreed to.

### DEMAND No. 40

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,41,85,000 be granted for expenditure under Demand No. 40, Major Head: "2235—Social Security and Welfare (Rehabilitation)" during the current year was then put and agreed to.

### DEMAND No. 41

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 45,10,000 be granted for expenditure under Demand No. 41, Major Head: "4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan)" during the current year was then put and agreed to.

### DEMAND No. 42

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 22,76,27,000 be granted for expenditure under Demand No. 42, Major Head: "2235—Social Security and Welfare (Social Welfare)" during the current year was then put and agreed to.

### DEMAND No. 43

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 46,48,000 be granted for expenditure under Demand No. 43, Major Head: "2236—Nutrition" during the current year was then put and agreed to.

### DEMAND No. 44

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 49,44,00,000 be granted for expenditure under Demand No. 44, Major Head: "2245—Loans for Relief on account of Natural Calamities"

during the current year was then put and agreed to.

## DEMAND No. 45

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 77,80,000 be granted for expenditure under Demand No. 45, Major Head: "2251—Secretariat—Social Services" during the current year was then put and agreed to.

## DEMAND No. 46

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,12,72,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads: "2250—Other Social Services and 4250—Capital Outlay on Other Social Services" during the current year was then put and agreed to.

## DEMAND No. 47

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,60,000 be granted for expenditure under Demand No. 47, Major Head: "4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings)" during the current year was then put and agreed to.

## DEMAND No. 49

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,10,38,000 be granted for expenditure under Demand No. 49, Major Head: "2403—Animal Husbandry" during the current year was then put and agreed to.

## DEMAND No. 50

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,58,66,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads: "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings.)" during the current year was then put and agreed to.

## DEMAND No. 54

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,82.45,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads: "2408—Food, Storage and Warehousing and 4408—Capital Out-

lay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)" during the current year was then put and agreed to.

### DEMAND No. 55

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,66,19,000 be granted for expenditure under Demand No. 55, Major Head: "2415—Agricultural Research and Education" during the current year was then put and agreed to.

### DEMAND No. 57

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 50,60,000 be granted for expenditure under Demand No. 57, Major Head: "2425—Co-operation" during the current year was then put and agreed to.

### DEMAND No. 58

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 39,70,000 be granted for expenditure under Demand No. 58, Major Head: "2435—Other Agricultural Programmes" during the current year was then put and agreed to.

### DEMAND No. 65

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 28,76,36,000 be granted for expenditure under Demand No. 65, Major Head: "2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programme" during the current year was then put and agreed to.

### DEMAND No. 66

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,59,25,000 be granted for expenditure under Demand No. 65, Major Head: "2701—Major and Medium Irrigation" during the current year was then put and agreed to.

### DEMAND No. 67

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,81,73,000 be granted for expenditure under Demand No. 67, Major Head: "2702—Minor Irrigation" during the current year was then put

and agreed to.

**DEMAND No. 68**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 39,09,000 be granted for expenditure under Demand No. 68, Major Head: "2711—Flood Control" during the current year was then put and agreed to.

**DEMAND No. 69**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 565,45,95,000 be granted for expenditure under Demand No. 69, Major Head: "4801—Capital Outlay on Power Projects" during the current year was then put and agreed to.

**DEMAND No. 72**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,50,000 be granted for expenditure under Demand No. 72, Major Head: "2810—Non-Conventional Sources of Energy" during the current year was then put and agreed to.

**DEMAND No. 73**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,35,79,000 be granted for expenditure under Demand No. 72, Major Heads: "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)" during the current year was then put and agreed to.

**DEMAND No. 74**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,15,40,000 be granted for expenditure under Demand No. 74, Major Head: "2852—Industries (Closed and Sick Industries)" during the current year was then put and agreed to.

**DEMAND No. 76**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 80,000 be granted for expenditure under Demand No. 76, Major Head: "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries" during the current year was then put and agreed to.

## DEMAND No. 77

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,70,000 be granted for expenditure under Demand No. 77, Major Head: "3051—Ports and Lighthouses" during the current year was then put and agreed to.

## DEMAND No. 79

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,23,29,000 be granted for expenditure under Demand No. 79, Major Head: "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges" during the current year was then put and agreed to.

## DEMAND No. 80

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 27,81,55,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads: "3055—Road Transport, 3056—Inland Water Transport and 7055—Loans for Road Transport" during the current year was then put and agreed to.

## DEMAND No. 82

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 23,000 be granted for expenditure under Demand No. 82, Major Head: "3425—Other Scientific Research" during the current year was then put and agreed to.

## DEMAND No. 83

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,57,55,000 be granted for expenditure under Demand No. 83, Major Head: "3451—Secretariat—Economic Services" during the current year was then put and agreed to.

## DEMAND No. 86

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 28,60,000 be granted for expenditure under Demand No. 86, Major Head: "3456—Civil Supplies" during the current year was then put and agreed to.

## DEMAND No. 87

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

2,07,83,000 be granted for expenditure under Demand No. 87, Major Head: "5465—Investments in General Financial and Trading Institution" during the current year was then put and agreed to.

### DEMAND No. 88

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,35,000 be granted for expenditure under Demand No 88, Major Head: "3475—Other General Economic Services" during the current year was then put and agreed to.

### DEMAND No. 92

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,98,97,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads "4858 Capital Outlay on Engineering Industries (Public Undertakins), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings, 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)" during the current year was then put and agreed to.

### DEMAND No. 93

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs 9,22,20,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads: "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)" during the current year was then put and agreed to.

### DEMAND No. 95

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,00,00,000 be granted for expenditure under Demand No 95, Major Heads: "6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year was then put and agreed to

### Adjournment

The House was then adjourned at 5.39 p.m. till 11-00 a.m on Thursday, the 29th February, 1996, at the Assembly House, Calcutta

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 29th February, 1996 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 5 Ministers of State and 137 Members.

[11-00 — 11-10 a.m.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সংবাদ পত্র হচ্ছে আমাদের গণতন্ত্রের চতুর্থ স্তম্ভ। আজকে কোনও খবরের কাগজ বেরোয়নি। গতকাল আমাদের এখানে কোনও রিপোর্টার আসেনি। আমরা ওদের অভিনন্দন জানাচ্ছি। কেন্দ্রীয় সরকারের অবিচারের বিরুদ্ধে গতকাল ওরা হরতাল করেছে—

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ ননী কর, আপনি একজন সিনিয়ার মেম্বার, আপনি এই বিষয়ে মেনশন আওয়ারে বললে ভাল করতেন, মেনশন আওয়ারে না বলে এখন বলছেন। এই বিষয়টা মেনশন আওয়ারে বলবেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার।

**Mr. Deputy Speaker :** I have got your notice. I will allow you to raise your point after the question hour.

## Starred Question
## (to which oral Answers were given)

### শ্রমিক বিদ্যাপীঠ

*১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯।) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ রাজ্যে বর্তমানে কোনও শ্রমিক বিদ্যাপীঠ আছে কি না ;

(খ) থাকলে, ঐ সব বিদ্যাপীঠে কি কি ধরনের প্রশিক্ষণের ব্যবস্থা চালু আছে ; এবং

(গ) বর্তমানে উক্ত বিদ্যাপীঠগুলিতে প্রশিক্ষণরত ছাত্র-ছাত্রীর সংখ্যা কত?

**শ্রীমতী অঞ্জু কর ঃ**

(ক) হ্যাঁ, বর্তমানে রাজ্যে দুটি শ্রমিক বিদ্যাপীঠ আছে ঃ—

(১) শ্রমিক বিদ্যাপীঠ, কলকাতা ৫৬-এ, বি. টি. রোড। টেগোর হল, মরকতকুঞ্জ, কলকাতা-৫০ (পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত)।

(২) শ্রমিক বিদ্যাপীঠ, নরেন্দ্রপুর (নরেন্দ্রপুর রামকৃষ্ণ মিশন লোকশিক্ষা পরিষদ পরিচালিত)।

(খ) শ্রমিক বিদ্যাপীঠ কলকাতায় নিম্নলিখিত প্রশিক্ষণগুলি চালু আছে ঃ—মেশিন নিটিং, কাটিং টেলারিং, এমব্রয়ডারি, (হ্যান্ড অ্যান্ড মেশিন), মাশরুম কালটিভেশন, হবিলুম, কমার্শিয়াল আর্ট, (প্রিলিমিনারি ও অ্যাডভান্সড), জেন্টস কাটিং অ্যান্ড টেলারিং, ওয়েল্ডিং, ট্রানজিস্টার ও টেপ রেকর্ডার রিপেয়ারিং ও ফল সংরক্ষণ (ফ্রুট প্রিজার্ভেশন)।

(গ) ৩৫৩ (তিনশত তিপ্পান্ন)।

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** মন্ত্রী মহাশয়া বলেছেন এই রাজ্যে শ্রমিক বিদ্যাপীঠ আছে। আমি জানতে চাইছি, এই রাজ্যে কয়টি শ্রমিক বিদ্যাপীঠ আছে, কোথায় কোথায় এই শ্রমিক বিদ্যাপীঠগুলো স্থাপন করা হয়েছে এবং এতে কেন্দ্রীয় সরকারের কোনও সাহায্য ছিল কি না এবং শ্রমিক বিদ্যাপীঠ শিল্প এলাকায় গড়ার কোনও পরিকল্পনা আছে কি না জানাবেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** বর্তমানে শ্রমিক বিদ্যাপীঠ আমাদের রাজ্যে দুটি আছে। একটি হচ্ছে, শ্রমিক বিদ্যাপীঠ, কলকাতা, ৫৬ এ. বি. টি. রোড, টেগর হল, মরকতকুঞ্জ, কলকাতা-৫০, এটা পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত। আর একটা হচ্ছে, শ্রমিক বিদ্যাপীঠ, নরেন্দ্রপুর রামকৃষ্ণ মিশন, এটা লোক শিক্ষা পরিষদের দ্বারা পরিচালিত। এই দুটি বিদ্যাপীঠে প্রশিক্ষণরত ছাত্র-ছাত্রীর সংখ্যা হচ্ছে ৩৫৩। তার মধ্যে পুরুষ ৭৩ জন এবং মহিলা ২৮০ জন। আর এই যে প্রতিষ্ঠান, এই প্রতিষ্ঠানে কেন্দ্রীয় সরকার শতকরা ১০০ ভাগ অর্থ বরাদ্দ করে থাকেন। এই অর্থের পরিমাণ হচ্ছে বছরে ১২ লক্ষ ৩০ হাজার টাকা। আমাদের রাজ্যে এটা শুরু হয়েছে ১৯৮১ সাল থেকে।

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া কি জানাবেন যে, এই ধরনের শ্রমিক বিদ্যাপীঠ আমাদের রাজ্যে আর কোনও স্থানে স্থাপন করার কোনও পরিকল্পনা আছে কিনা, যদি থাকে তাহলে কোথায় কোথায় আছে এবং সংখ্যা কত?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** এই ধরনের শ্রমিক বিদ্যাপীঠ আর নেই। মাত্র দুটি আছে সেটা আমি জানিয়েছি। আমরা নুতন করার জন্য একটা প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি, কিন্তু এখনও পর্যন্ত সেই সম্পর্কে কোনও অনুমোদন আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাইনি।

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া কি জানাবেন যে, এই দুটো বিদ্যাপীঠে যে সমস্ত প্রশিক্ষণরত ছাত্র-ছাত্রী আছে বা আগামীদিনে যারা আসবে, এদের প্রশিক্ষণের পরে কাজের সুযোগ সৃষ্টি করার জন্য কোনও নিশ্চিত ব্যবস্থা আপনার দপ্তর করেছেন কিনা বা করছেন কিনা?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** এটা একটা কঠিন প্রশ্ন। আজকে যে বেকার সমস্যা, সেখানে

স্বনির্ভরতা গড়ে তোলা, এটা শুধু রাজ্যের সমস্যা নয়। তবুও তারা যাতে স্বনির্ভর হয়ে উঠতে পারে সেই ভাবে এই সমস্ত বৃত্তিমূলক ট্রেনিং বিভিন্ন বিষয়ে দেওয়া হয় এবং তারা বিভিন্ন ক্ষেত্রে প্রতিষ্ঠিত হচ্ছে বলে আমাদের কাছে খবর আছে। আমরা এই বিষয়ে সরকারের পক্ষে থেকে, আমার দপ্তর থেকে যতটুকু সাহায্য এবং সহযোগিতা করা যায় সেটা আমরা করে থাকি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া একটা সুখের খবর জানালেন যে কেন্দ্রীয় সরকার প্রভৃত অর্থ এই বিষয়ে দেন। আমার প্রশ্ন হচ্ছে, এখানে বয়সের কোনও সীমা আছে কিনা অর্থাৎ ছাত্র ভর্তির ব্যাপারে যে কোনও বয়সের শ্রমিক এই বিদ্যালয়ে ভর্তি হতে পারে, না, বাচ্চা বয়স থেকে পড়বার ব্যাপার আছে সেটা জানাবেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** এর নাম হচ্ছে শ্রমিক বিদ্যাপীঠ। কিন্তু শ্রমিকরাই এখানে ট্রেনিং নেবে—এই রকম ব্যাপার নেই। শ্রমিকদের পরিবারের ছেলে-মেয়েদের বৃত্তিমূলক কাজের শিক্ষা দেওয়া হয় যাতে তারা স্বনির্ভর হয়ে উঠতে পারে। এই উদ্দেশ্য নিয়ে এটা করা হয়েছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া, খুব সম্ভবত আপনার দপ্তরের আমাদের জলপাইগুড়ি জেলায় একটা সমাজ শিক্ষা কেন্দ্র ছিল। আমার যেটা আপনার কাছে প্রশ্ন সেটা হচ্ছে, আপনি দুটি বিদ্যাপীঠের কথা বললেন। কিন্তু মোটামুটি শ্রমিক শ্রেণী বলতে যেটা বোঝায় বিশেষ করে চা বাগানে বা বনাঞ্চলের বন শ্রমিক। এদের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে বা আপনার দপ্তরের মাধ্যমে এই ধরনের কোনও বিদ্যাপীঠ গড়ে তোলার জন্য নুতন ভাবে উদ্যোগ নিয়েছেন কিনা?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** আপনার প্রশ্ন থেকে আমি যা বুঝেছি, আপনি শ্রমিক বিদ্যাপীঠ সম্পর্কে প্রশ্ন করেছেন যেখানে চা বাগান রয়েছে বা বনাঞ্চলে শ্রমিকরা রয়েছে। এবং তাদের ঘরের ছেলে-মেয়েরা রয়েছে। তাদের জন্য এখনও এই ধরনের কোনও কর্মসূচি সেখানে নিতে পারিনি। আমরা হলদিয়ার জন্য একটা প্রস্তাব পাঠিয়েছি যেখানে শিল্পাঞ্চল আছে। সেই প্রস্তাব এখনও অনুমোদনের অপেক্ষায় রয়েছে।

[11-10 — 11-20 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** এই শ্রমিক বিদ্যাপীঠগুলি আমরা জানি যে শ্রমজীবী মানুষের স্বনির্ভর হওয়ার পক্ষে বিশেষ সহায়ক হবে। আপনি বললেন যে নরেন্দ্রপুরে একটি এবং সরকারি পরিচালনায় একটি এই মোট দুটি এই ধরনের প্রতিষ্ঠান আছে। আমার প্রশ্ন, কোনও বেসরকারি প্রতিষ্ঠান যদি এই ধরনের শ্রমিক বিদ্যাপীঠ তৈরি করে শ্রমিকদের প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করেন তাহলে সেগুলিকে সরকার অনুমোদন দেওয়ার জন্য সক্রিয়ভাবে বিবেচনা করবেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকার এটা ঠিক করেছেন যে এই প্রকল্পগুলিকে বেসরকারি অধীনে দেওয়া হবে, রাজ্য সরকারের অধীনে এই ধরনের কর্মসূচি তারা দিতে চাইছেন না। আমাদের একটি মাত্র সরকারি পরিচালনাধীন এই ধরনের প্রতিষ্ঠান আছে এবং আর একটি আছে রামকৃষ্ণ মিশনের পরিচালনাধীন। আর হলদিয়ায় করার যেটা কথা হচ্ছে

সেটাও বেসরকারি পরিচালনাধীন হবে—সেই ধরনের নির্দেশ আমরা পেয়েছি। আর আপনি যেটা বললেন সেগুলি করার ক্ষেত্রে আমাদের আন্তরিকতা এবং সহযোগিতার ঘাটতি নেই। কেন্দ্রীয় সরকার যদি অনুমোদন দেন তাহলে আমরা সবসময় করব—সেই আন্তরিকতা নিশ্চয় থাকবে।

**শ্রী শক্তি বল ঃ** হলদিয়াতে বেসরকারি উদ্যোগে যে শ্রমিক শিক্ষা প্রতিষ্ঠান করার পরিকল্পনা কেন্দ্রীয় সরকার পাঠিয়েছেন সেটা আমরা ইতিপূর্বেই জেনেছি। কোনও বেসরকারি প্রতিষ্ঠান যখন এই ধরনের উদ্যোগ গ্রহণ করছেন তখন সেখানে কেন্দ্রীয় সরকারের কি সাহায্য থাকছে, না থাকছে তা জানাবেন কি? এ ছাড়া অন্য আর কোনও প্রকল্পের কথা কেন্দ্রীয় সরকার জানিয়েছেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** কেন্দ্রীয় সরকার এর বিকল্প কোনও প্রকল্প দেননি। এখনও পর্যন্ত শ্রমিক বিদ্যাপীঠ করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে নির্দিষ্ট প্রোফরমা আছে সেইমতো হলদিয়ার জন্য প্রস্তাব পাঠিয়েছে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** এই দুটি প্রতিষ্ঠানে ছাত্রের সংখ্যা আপনি বললেন ৩৫৩। এর থেকে বোঝা যাচ্ছে যে চাহিদার তুলনায় এটা অত্যন্ত কম। রাজ্যে যে সমস্ত আই. টি. আই. আছে সেখানে লেডি ব্রাবোন ডিপ্লোমা, কাটিং, টেলারিং ইত্যাদি নানান বিভাগে শিক্ষা দেওয়া হয়। আমার প্রশ্ন, এই সমস্ত আই. টি. আই. গুলিতে শ্রমিকদের ছেলেমেয়েদের জন্য রিজারভেশনের কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** যদিও কেন্দ্রীয় সরকার এটা নির্দিষ্ট করে দিয়েছেন তবুও আমাদের রাজ্যের পরিস্থিতি অনুযায়ী এবং চাহিদা অনুযায়ী এটা আমরা একটু প্রসারিত করেছি। এখানে শুধু শ্রমিকদের ঘরের নয়, সাক্ষরতা প্রকল্প থেকে যারা আসছেন এবং সাধারণ গরিব ঘরের ছেলেমেয়ে তাদেরও এখানে সুযোগ দেওয়ার চেষ্টা করছি।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি, এখানে ভর্তি হতে হলে কতদূর পর্যন্ত লেখাপড়া জানতে হবে?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** শিক্ষাগত যোগ্যতা এই সব প্রতিষ্ঠানে ভর্তি হওয়ার জন্য হচ্ছে কমপক্ষে ক্লাস এইট। এটা কেন্দ্রীয় সরকারের প্রকল্পের মধ্যেই ঠিক করা আছে। বলা আছে কমপক্ষে ক্লাস এইট পাশ হ'তে হবে। তার বেশিও হতে পারে। তবে নতুন নতুন ক্ষেত্রের কথা যেটা বললেন, যেখানে আধুনিক কিছু প্রযুক্তি চালু করার চেষ্টা করা হচ্ছে সে ক্ষেত্রে মিনিমাম কোয়ালিফিকেশন পরিবর্তিত হবে, সেটা পরে জানাতে পারব।

### চাল-কলগুলি থেকে লেভি সংগ্রহের লক্ষ্যমাত্রা

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৫) **শ্রী জটু লাহিড়ি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে রাজ্যে চাল-কলগুলির কাছ থেকে লেভি মারফত চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা কত ; এবং

(খ) ১৯৯৬ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত সংগৃহীত চালের পরিমাণ কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে রাজ্যে লেভি চাল সংগ্রহের স্থিরীকৃত লক্ষ্যমাত্রা ৩,৫০,০০০ মেট্রিক টন।

(খ) ৩১.১.৯৬ তারিখ পর্যন্ত মোট লেভি চাল সংগ্রহের পরিমাম হল ৬৬,৫৬০ মেট্রিক টন।

**শ্রী জটু লাহিড়ি ঃ** আপনি বলেছেন যে, লক্ষ্যমাত্রা ছিল ৩,৫০,০০০ মেট্রিক টন। ফেব্রুয়ারি মাস শেষ হয়ে যাচ্ছে, বছর প্রায় শেষ, কিন্তু লেভি আদায় করেছেন মাত্র ৬৬,৫৬০ মেট্রিক টন। কিন্তু আপনারাই আগে বলতেন যে, কংগ্রেস জোতদারদের দালালি করে, তাই লেভি আদায় করে না। কিন্তু আপনারা তো জনদরদী সরকার, আপনারা ক্ষমতায় বসে রয়েছেন এবং আপনারাই বলছেন যে, বর্তমানে রাজ্যে অনেক বেশি খাদ্যশস্য উৎপন্ন হচ্ছে—প্রায় ১ কোটি ৩৩ লক্ষ টনের মতো। এই অবস্থায় তাহলে মাত্র ৬৬,৫৬০ মেট্রিক টন লেভি আদায় হয়েছে কেন? লক্ষ্যমাত্রার এক-চতুর্থাংশও সংগ্রহ করতে পারেননি। তাই আমার প্রশ্ন, যারা এই লেভি আদায়ের ক্ষেত্রে দায়িত্বপ্রাপ্ত তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** কংগ্রেস আমলের কথা যদি বলেন সেটা ইতিহাস হয়ে গেছে। বামফ্রন্ট আমলে আমরা চাল সংগ্রহ করি রাজ্যের চালকলগুলো থেকে। আমাদের এই যে ৩ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন লেভি আদায়ের লক্ষ্যমাত্র এটা দু'ভাগে বিভক্ত। সংগ্রহের লক্ষ্য হচ্ছে, বড় চালকলগুলো থেকে ২.৫ লক্ষ মেট্রিক টন এবং মিনি রাইস মিল থেকে ১ লক্ষ টন। কিন্তু সম্প্রতি হাইকোর্টের এক নির্দেশের ফলে মিনি রাইস মিল থেকে লেভি আদায় সম্ভব হচ্ছে না, তারফলে সেখান থেকে সামান্য লেভি আদায় হয়েছে। আদায়ের প্রায় সবটাই হয়েছে বড় চালকলগুলো থেকে। এবং আমাদের ক্রপ ইয়ার এপ্রিল থেকে মার্চ নয়, আগস্ট মাস পর্যন্ত আমরা লেভি আদায় করি। লেভি আদায় সামান্য হয়েছে বলে যা বলেছেন, গতকাল অর্থাৎ ২৮ তারিখ পর্যন্ত লেভি আদায় হয়েছে ৯৯,৫৭৭ টন। আজকে হয়ত সেটা ১ লক্ষ টন ছাড়িয়ে গেছে। আর লেভি আদায়ের ক্ষেত্রে কতগুলো সমস্যা আমাদের থাকে। এই সম্পর্কে আমি আগেও বলেছি এবং এখন আবার বলছি যে, আমাদের রাজ্যে যে মার্কেট প্রাইস সেটা সব সময় লেভির যে প্রকিওরমেন্ট প্রাইস সেন্ট্রাল গভর্নমেন্ট ঠিক করে দিচ্ছেন তার থেকে বেশি থাকে। ভূমি সংস্কারের ফলে অভাবী বিক্রি শব্দটা পশ্চিমবঙ্গের ডিকশনারিতে নেই, এখানে সিট্রেস সেল বন্ধ হয়ে গেছে এবং তারজন্য আদায় করতে অনেক বেশি চাপ সৃষ্টি করতে হয়, প্রয়োজনে পুলিশও পোস্টিং করতে হয়। কিন্তু পাঞ্জাব হরিয়ানায় লেভি দেবার জন্য চাষীদের কিউ পড়ে, কারণ সেখানে প্রকিওরমেন্ট প্রাইস বাজার দর থেকে বেশি। আমাদের এখান থেকে যে চাল সেন্ট্রাল গভর্নমেন্ট নিচ্ছেন যে দামে তার থেকে ৫০ টাকা বেশি দিয়ে নিচ্ছেন পাঞ্জাব, হরিয়ানা। এমন কি ওড়িষা থেকেও। এই ব্যাপারটা আমরা বারবার তাদের কাছে তুলে ধরেছি। আমরা এখানে সেদ্ধচাল লেভির রেট হিসাবে পাচ্ছি।

এরজন্য আগে কোনও আলাদা দাম দেওয়া হত না, অর্থাৎ আতপ এবং সেদ্ধচাল একই দামে নেওয়া হত। বারবার বলবার ফলে বর্তমানে ২.৭০ টাকা সেদ্ধ চালের কেজিতে বাড়ানো হয়েছে। কিন্তু এটাও অত্যন্ত কম, কারণ চাল সেদ্ধ করার খরচ ঐ ২.৭০ টাকায় হয় না। বর্ধমান, যেখানে সবচেয়ে বেশি লেভি আদায় হয়, সেখানে গোডাউন ভর্তি হয়ে গেছে, শেয়ারবাজার গোডাউনে আর জায়গা নেই।

এটা একটা কনস্ট্রেন্ট। এর জন্য এফ. সি. আই. এর সঙ্গে কথা বলেছি, তারা খুব শীঘ্র এই গোডাউন খালি করে দেবে বলেছে যাতে আরও লেভির চাল জমা রাখতে পারি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** আপনার কাছে আমার প্রশ্ন হল যে, রাজ্যে তো অসংখ্য হাস্কিং মিল হয়েছে, এই হাস্কিং মিল থেকে আপনি কোনও লেভি আদায় করেন কিনা এবং করলে তার পরিমাণ কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এখানে যে হাস্কিং মিলগুলি আছে সেইগুলি হচ্ছে বাণীর মিল, পয়সা নিয়ে তারা ধান ভাঙিয়ে দেয়। এইগুলি কমার্সিয়াল পারপাস নয়। এদের থেকে আইনত লেভি আদায় করা সম্ভব নয়। আমরা মিনি রাইস মিল করার চেষ্টা করেছিলাম, কমার্সিয়াল বেসিসে যার থেকে আমরা লেভি আদায় করতে পারতাম। আগেই বলেছি মহামান্য হাই-কোর্টের নির্দেশে এটা করা সম্ভব হয়নি। পরবর্তীকলে আমরা কম ক্ষমতা সম্পন্ন রাইস মিল করার জন্য উদ্যোগ গ্রহণ করেছি। এর জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ১ লক্ষ টাকা সাবসিডি দেওয়া হবে। এইগুলি তৈরি করতে ৪ লক্ষ ২৫ থেকে ৫০ হাজার টাকা খরচ হবে।

**শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সব চেয়ে বেশি চাল সংগৃহীত হয় বর্ধমান জেলা থেকে। আপনি বললেন ৩১.১.৯৬ পর্যন্ত মোট লেভি চাল সংগ্রহের পরিমাণ হল ৬৬,৫৬০ মেট্রিক টন। আপনার কাছে তথ্য থাকলে বলবেন, কেবলমাত্র বর্ধমান জেলা থেকে কত চাল সংগৃহীত হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ২১.২.৯৬ পর্যন্ত এখানে মোট লেভি আদায় হয়েছে ৯১ হাজার ৪৯৩ মেট্রিক টন। এখানে যে ফিগার দেওয়া হয়েছে সেটা ৩১এ জানুয়ারি পর্যন্ত। আমার কাছে যে তথ্য আছে তাতে দেখতে পাচ্ছি কেবলমাত্র বর্ধমান জেলা থেকে আদায় হয়েছে ৪৩ হাজার ১১০ মেট্রিক টন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি জানেন যে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আমাদের রাজ্যে রেশন ব্যবস্থা আস্তে আস্তে খারাপ হয়ে আসছে। আমাদের এখানে রেকর্ড পরিমাণ খাদ্য শস্য উৎপাদন হচ্ছে। এখানকার রেশন ব্যবস্থা জোরদার করার জন্য, আমাদের রাজ্যে মজুত ভান্ডার যাতে ভাল হয় তার জন্য লেভি আদায়ের ব্যবস্থাটা ভাল করতে হবে। সেই জন্য আপনি বড় চাল কল মালিকদের কাছে বেশি করে লেভি ধার্য করুন এবং সাথে সাথে উদ্বৃত্ত জমির যারা মালিক, যারা জোতদার তাদের উপর লেভি ধার্য করুন। আপনার কাছ থেকেই শুনেছি বহু চাল অন্য রাজ্যে পাচার হয়ে যাচ্ছে। আমার জিজ্ঞাস্য হল এই ব্যাপারে আপনি কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্য জানেন আমাদের রাজ্যে ভূমিসংস্কার যে পর্যায়ে পৌঁছেছে তাতে চাষ যোগ্য জমির ৯৪ ভাগ জমি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীর হাতে আছে। বড় জমির মালিকের কনসেফট পশ্চিমবাংলায় নেই।

সেই জন্য আমরা এই সিদ্ধান্ত করেছি যে, চালকগুলো থেকে আমরা আদায় করব। আমাদের চালকলগুলো থেকে কন্ট্রাকচুয়াল লেভি আদায় হয়।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, লেভি আদায়ের কথা। আমার জিজ্ঞাস্য হচ্ছে, আপনার তো সব জায়গায় কন্ট্রাকচুয়াল লেভি আদায় হয়। তাহলে আপনি যা বললেন, এত অসঙ্গতির তো কারণ নেই, জেনারেলি এতে তো জুন জুলাই পর্যন্ত চলার কথা?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না, না, এটা হয় না।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পশ্চিমবঙ্গে প্রকিওরমেন্টের দাম অনেক কম, আর পাঞ্জাব, হরিয়ানার প্রকিওরমেন্ট প্রাইসের দাম অনেক বেশি। তাহলে তফাৎটা কত বলবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম। ধরে নিতে পারেন টন প্রতি ৫০ টাকা।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তো অল্পদিনের মধ্যে ভাল কাজ করার জন্য নাম করেছেন। আপনার প্রথম কোশ্চেনটা হেল্ড ওভার আছে। আপনার কাছে ফাইলটা আছে। ইলেকশনের বাজারে চাপাচাপি বেশি। আমার এলাকায় দু' আড়াই হাজার রেশন কার্ড যা বাকি আছে তা কতদিনের মধ্যে পাওয়া যাবে বলবেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** রেশন কার্ড যা প্রয়োজন, সবই পাবেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, ১৯৯৫-৯৬ সালে সাড়ে তিন লক্ষ মেট্রিক টন চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা স্থির করেছিলেন। আপনি ২৮এ ফেব্রুয়ারি, '৯৬ পর্যন্ত যে হিসাব দিলেন তাতে বললেন যে, ৯৯ হাজার ৫৫৭ মেট্রিক টন আদায় হয়েছে। আপনি মূল প্রশ্নের উত্তর দিতে গিয়ে [****] গেয়েছেন। আপনি বলুন তো, আপনার টেনিওর এমন একটা বছরও আছে যেখানে আপনাদের লক্ষ্যমাত্রা যা স্থিরীকৃত হয়েছে সেই পরিমাণে সংগৃহীত হয়েছে? তাহলে এই লক্ষ্যমাত্রা স্থির করার পিছনে ভিত্তিটা কি? এটা কি হঠাৎ করে বসে ঠিক করে নেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** 'ধান ভানতে শিবের গীত' বাদ যাবে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, আমি আগেই বলেছি, আমাদের একটা কন্ট্রাকচুয়াল বেসিসে এই লেভি আদায় হয়। শুধু তাই নয়, এটি

---

* Expunged as ordered by the Chair.

আমাদের সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পাঠাতে হয়। সেন্ট্রাল গভর্নমেন্ট দিল্লি থেকে এর অনুমোদন দেন।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ১৯৯৪-৯৫ সালে এই লেভির টার্গেট কত ছিল এবং অ্যাচিভমেন্ট কত হয়েছে? টার্গেট এবং অ্যাচিভমেন্টের মধ্যে যদি ফাঁক থাকে তাহলে ডিফল্টিং চালকল মালিকদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমি আগেই বলেছি যে, আমাদের চালের লেভি আদায় করতে গেলে অনেক অসুবিধা হয়। কারণগুলো আমি মাননীয় সদস্যদের কাছে এখানে একাধিকবার ব্যক্ত করেছি। তাই ওটা আমি আর রিপিট করছি না। তবে বাস্তব পরিস্থিতি মেনে নিয়ে ঠিক শাস্তি দেওয়া যায় না। তবে এমনটা হয়েছে যে, কোনও চালকল মালিক কম লেভি আদায় দিয়েছে, সেখানে আমরা পুলিশ পোস্টিং দিয়ে চালকল বন্ধ করে দিয়েছি।

[11-30 — 11-40 p.m.]

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, লেভি সংগ্রহের ক্ষেত্রে আপনাদের টার্গেট কত এবং কত পেয়েছেন, এছাড়া রাজ্য সরকারের তো অনেক চাল আছে তাহলে আবার লেভি সংগ্রহের দরকার হল কেন? তাহলে এই চাল বাংলাদেশ বা অন্য সীমান্তে কি পাচার হয়ে যাচ্ছে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** চাল পাচার নিয়ে প্রশ্ন করবেন না, লেভি নিয়ে প্রশ্ন করুন।

## লালদিঘিতে বহুতল কমপ্লেক্স

*১২১। (অনুমোদিত প্রশ্ন নং *১০২) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতায় লালদিঘিতে বহুতল কমপ্লেক্স গড়ে তোলার পরিকল্পনা নেওয়া হয়েছে ;

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পটির কাজ কবে নাগাদ চালু হতে পারে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত প্রকল্পটি সম্পন্ন করতে আনুমানিক ব্যয় কত?

**শ্রী ক্ষীতি গোস্মামি ঃ**

(ক) এরূপ পরিকল্পা এখনও গৃহীত হয়নি। বিষয়টি এখনও প্রস্তাব আকারে আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

(গ) ঐ।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন যে, আমরা রাজ্যবাসীরা

খুবই আশান্বিত হলাম যখন শুনলাম লালদিঘিতে পার্কিং প্লাজা করার একটা পরিকল্পনা আপনারা নিয়েছেন, এইরকম একটা পরিকল্পনা সম্পর্কে আপনি বিস্তারিত একটু বলবেন কি?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** বিষয়টি আমরা গুরুত্ব দিয়ে দেখছি, কিন্তু আপানার সবাই জানেন যে, ডালহৌসিতে গাড়ি রাখা একটা বিরাট সমস্যা রয়েছে। প্রায় ২ হাজারের মতো গাড়ি প্রতিদিন এখানে রাখা হয়, অথচ গাড়ি পার্কিং করবার সেরকম কোনও জায়গা নেই। সেই কারণে আমরা একটা জায়গায় গাড়ি পার্কিং করার ব্যবস্থা করতে চাই এবং তারজন্য ভাবনা চিন্তাও শুরু করেছি। সেই কারণে এই জায়গাটায়, কনস্ট্রাকশন করতে গেলে প্রচুর অর্থের প্রয়োজন। কিন্তু ডালহৌসি স্কোয়ার এমন একটা জায়গা, সেখানে এতগুলো গাড়ির পার্কিং করার জন্য গৃহের ব্যবস্থা করতে হবে। সেখানে গৃহটি বৈচিত্র্য সম্পন্ন হওয়া উচিত। সেই কারণে পার্কিং ছাড়াও গৃহটিকে যাতে অন্য কাজে ব্যবহার করা যায় তার চিন্তা ভাবনা করতে হচ্ছে। এই কাজটি করবার জন্যে কিছু বেসরকারি সংস্থা, সরকারি সংস্থা প্রস্তাব দিয়ে এসেছে। বিদেশি সংস্থাও কিছু প্রস্তাব দিয়েছে। তারমধ্যে একটি সংস্থা কেন্দ্রীয় সরকারের অধিগৃহীত সংস্থা, এন. বি. সি. সি. এই বিষয়ে যথেষ্ট আগ্রহী, তারা ইতিমধ্যে সার্ভেও করেছে। এবং কি করতে চাইছেন তার একটা ধারণাও আমাদের দিয়েছেন। আমরা নীচের জলাধারটুকু অবিকৃত রেখে, কোনওভাবে তার বিকৃতি না ঘটিয়ে একটা কনস্ট্রাকশন করতে চাইছি। সেখানে গাড়িগুলো বিভিন্ন তলায় রাখার ব্যবস্থা করা হবে এবং সেই সঙ্গে উপর তলাতে মার্কেট এবং তার সঙ্গে কিছু অফিস বিল্ডিং করবার পরিকল্পনা নিয়েছি। এইভাবে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং এটা বিবেচনাধীন আছে।

**শ্রী তপন হোড় ঃ** এই যে এন. বি. সি. সি. এবং বিদেশি সংস্থা পরিকল্পনা জমা দিয়েছে তাতে এই পরিকল্পনার আর্থিক রূপরেখা কত হতে পারে বলবেন কি?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** এন. বি. সি. সি. যে হিসাবটা দিয়েছেন সেটা অনেক টাকার ব্যাপার। এর কতটা আমরা অনুমোদন দেব তার উপরে এর ব্যয় নির্ভর করছে। এখনও পর্যন্ত যে প্রকল্প জমা দিয়েছে তাতে ১০০ কোটি টাকা ওরা ব্যায় করতে চাইছে। আমরা এখনও পর্যন্ত বিষয়টা বিবেচনাধীন রেখেছি। এই ব্যাপারে নানা জিনিস ভাববার আছে। পরিবেশ দপ্তরের অনুমোদন নেওয়ার প্রশ্ন আছে এবং নানা দিক থেকে ভাবনা চিন্তা করে বিষয়টিকে দেখতে হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অতিরিক্ত প্রশ্নের উত্তরে বললেন, এই ব্যাপারে কিছু দেশি এবং বিদেশি সংস্থা তারা সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছে, এইগুলির স্পেশিফিক কোনও নাম বলতে পারবেন কি? কোন কোন সংস্থা আছে?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** স্পেসিফিক আমি একটি নাম বলেছি সেটা হচ্ছে এন. বি. সি. সি.। এছাড়াও জার্মান থেকে একটা সংস্থা এসেছিলেন তারা আমাদেরকে অনেকগুলি প্রকল্প এক সাথে দিয়েছিলেন। সল্ট লেক থেকে হাওড়া স্টেশন পর্যন্ত ফ্লাই ওভার করতে চেয়েছিলেন। তার শিয়ালদহ স্টেশন থেকে ডালহৌসি পর্যন্ত অ্যালুমিনিয়ামের শিট দিয়ে ফুটপাথ করার প্রস্তাব দিয়েছিল ফর পেডিস্ট্রিয়ান প্লাজা উইথ এস্‌কালেটার। গঙ্গার মধ্যে দিয়ে টিউব তৈরি

করে দুই দিকে যোগাযোগ করার প্রস্তাব দিয়েছিলেন। এইভাবে কয়েকটি সংস্থা তারা নির্দিষ্ট পরিকল্পনা করে আমাদের সঙ্গে দেখা করে। আমি সবগুলির নাম এখনি বলতে পারছি না। তাদের সঙ্গে অনেক আগে কথাবার্তা হয়েছিল, কিন্তু কতকগুলি অভিনব প্রস্তাব আমাদের কাছে এসেছিল।

**শ্রী সৌগত রায় ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, উনি লালদিঘিতে বহুতল কমপ্লেক্স না গড়ে আজকে যেহেতু মাটির উপরে জায়গার অভাব সেইজন্য আন্ডার গ্রাউন্ড কমপ্লেক্স-এর পরিকল্পনা করছেন না কেন? কারণ পৃথিবীতে বহু দেশে আন্ডার গ্রাউন্ড কমপ্লেক্স হচ্ছে। আমাদের লালদিঘিতে আন্ডারগ্রাউন্ড পার্কিং কমপ্লেক্স প্লান-এর পরিকল্পনা আছে, ট্রাসপোর্ট ডিপার্টমেন্ট আগে একটা সার্ভে করেছিলেন, সেই প্রোজেক্ট রিপোর্টটা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের ছিল, আপনি কেন আন্ডার গ্রাউন্ড কমপ্লেক্স ছেড়ে দিয়ে বহুতল কমপ্লেক্স করার কথা ভাবছেন?

**শ্রী ক্ষীতি গোস্বামী ঃ** ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের যেটা ছিল সেটাকে আমরা নিয়েছি। সেটাকে বেস ধরে এগোচ্ছি। ওরা আমাদের কাছে যে প্রস্তাব দিয়েছে মাটির নীচে যেটা হবে সেটা করবেন, উপরে খুব বেশি না উঠে, যদি এনভায়রনমেন্টের অসুবিধা না হয়, এমন হাইট পর্যন্ত তারা উঠতে চাচ্ছেন। দ্বিতীয়ত বলছেন, জায়গাটা যতটা বেটার ইউটিলাইজ করা যায়। এতে দীঘিতে যে জলটা আছে সেটাকে অপরিবর্তিত রেখে জলে যাতে সানলাইট পড়ে সেটাকে ঠিক রেখে তার চারিদিকে কনস্ট্রাকশন করবেন। নেসেশিটি অনুযায়ী আমরা আন্ডার গ্রাউন্ড পার্কিং করব, ওদের যে বক্তব্য আন্ডার গ্রাউন্ড করুন, নীচে ২টি টায়ার করে দেব। তার পরে সারফেসে কিছু জায়গা হবে, সেটা ব্যবহার করবেন না কেন, আমরা বিষয়টা আলোচনার স্তরে রেখেছি। আমাদেরকে সব দিক চিন্তা ভাবনা করে করতে হবে। ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের যে সিদ্ধান্তটা সেটাকে আমরা বেস ধরে এগুচ্ছি।

**রায়দিঘি থেকে বলেরহাট এবং কন্‌কন্‌দিঘি থেকে দমকল পর্যন্ত পাকা রাস্তা**

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৬) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মথুরাপুর ২ নং ব্লকের অধীনে রায়দীঘি থেকে বলেরহাট এবং কন্‌কন্‌দীঘি থেকে দমকল পর্যন্ত রাস্তা পাকা করার কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ**

(ক) না, পূর্ত (সড়ক) বিভাগের অধীনে এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### দেওয়ানহাট থেকে শোভানগর পর্যন্ত পাকা রাস্তা

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৭) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মথুরাপুর ১ নং ব্লকের অধীনে দেওয়ানহাট থেকে শোভানগর পর্যন্ত রাস্তাটি পাকা করার কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী ক্ষীতি গোস্বামী ঃ**

(ক) না, পূর্ত (সড়ক) বিভাগের অধীন এরূপ কোনও পরিকল্পনা গৃহীত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

এই ধরনের রাস্তার একটা দাবি আমাদের কাছে এসেছে। সেই ধরনের দাবি আসার ফলে চিফ ইঞ্জিনিয়ার রোডসকে সার্ভে করে এস্টিমেট করার জন্য দায়িত্ব দিয়েছি। এস্টিমেট পেলে শীঘ্র কাজ শুরু করতে চেষ্টা করব। কারণ এই এলাকায় যোগাযোগের ভীষণ অভাব। তার উপর এই রাস্তায় অনেকখানি কাজ করার আছে। হাফ ড্রেস করা আছে, উপরে ব্লাক টেপ করতে হবে। সুতরাং আমরা বিবেচনা করছি এস্টিমেট পেলে আমরা শীঘ্র কাজ শুরু করব।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনার অবগতির জন্য জানাচ্ছি এটার ল্যান্ড অ্যাকুইজিশন করা আছে এবং এর উপর ইট দিয়ে আট ফুট চওড়া ডাবল সোলিং করে বাঁধানো আছে। আপনার ডিপোজিট স্কীম বলে একটা স্কীম আছে, সেই স্কীমের মাধ্যমে এই রাস্তাগুলো করা সম্ভব কি?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** টাকা পেলেই আমরা সব কাজ করতে পারব। ডিপোজিট স্কীমে টাকা যদি আমরা পাই তাহলে আমরা কাজ করব। সে ডিস্ট্রিক্ট প্লান থেকে হোক, জেলা পরিষদ থেকে হোক, ব্লক থেকে হোক বা বিভিন্ন ডিপার্টমেন্ট থেকে টাকা পেলে বা এগ্রিকালচার মার্কেটিং থেকে টাকা পেলে আমরা কাজ নিশ্চয় করব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** যদিও আপনি এই বিষয়ে ওয়াকিবহাল আছেন, তবুও আপনাকে একটা প্রশ্ন করি, আপনি বলেছেন প্লান সার্ভে করে এস্টিমেট করার জন্য চিফ ইঞ্জিনিয়ারকে বলেছেন। কিন্তু এটার কাজ যাতে একটু ত্বরান্বিত হয় তার জন্য আপনি উদ্যোগ নেবেন কি?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** মাননীয় সদস্য খোঁজ নিয়ে দেখবেন এই বিষয়টা সম্পর্কে আমার নির্দেশ দপ্তরে গেছে এবং যে ভারপ্রাপ্ত বাস্তুকার কাজটা করছেন তাকেও আমি নির্দেশ দিয়েছি। তবে যত শীঘ্র সম্ভব আমরা কাজটা শুরু করব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি টাকার পাবার পর অন্তত কিছুটা

কাজ যদি করেন তাহলে স্থানীয় লোকের কিছু উপকার হত। এই ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** আমরা যদি কাজটা ধরি তাহলে সবটাই আমরা করব। আপনি হয়ত বলতে চাইছেন, রাস্তার ধারে যদি মালমশলা পড়ে তাহলে মানুষের মধ্যে একটা আশা-আকাঙ্খা জাগে। আমরা এজেন্সিকে বলেছি আপনারা তাড়াতাড়ি মোবিলাইজ করুন, ওখানে মালমশলা যাতে তাড়াতাড়ি পড়ে।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** স্যার, এন. এইচ. ৫৫-র অবস্থা অত্যন্ত খারাপ, যে কোনও সময় বন্ধ হয়ে যেতে পারে। এটা রাজ্য সরকারের হাতে ছিল, কিন্তু কেন্দ্র টাকা দিচ্ছে না বলে এটা হচ্ছে না। এই রকম অবস্থায় আজকে যে কোনও সময়ে এই রাস্তাটিতে ধ্বস নেমে বন্ধ হতে পারে এবং এর ফলে দার্জিলিং থেকে শিলিগুড়ির যোগযোগ ব্যবস্থা টোটালি বন্ধ হয়ে যাবে।

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** এই এন. এইচ-৫৫ সম্পর্কে আপনি যে কথা বলেছেন সেটা ঠিকই, সেই রাস্তাটির অবস্থা খুব খারাপ। যেভাবে রাস্তাতে ধ্বস নামছে তাতে রাস্তাটি যেকোনও সময়ে নিয়ে যেতে পারে। তার পাশেই আমরা একটা বিকল্প রাস্তা তৈরি করার পরিকল্পনা নিয়েছি এবং রাস্তাটিকে ন্যাশনাল হাইওয়ের সঙ্গে যুক্ত করে দেওয়া হবে। তবে এই রাস্তাটি তৈরি করতে আমাদের যা টাকার দরকার সেই টাকা আমাদের কাছে আসেনি।

সেই কারণেই আমরা এই প্রকল্পকে বাস্তবে রূপ দিতে পারিনি। সত্যিই এন. এইচ-৫৫ এর অবস্থা খুবই খারাপ। যে কোনও মুহূর্তে ধ্বস নেমে যেতে পারে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, যে আপনি কিছুদিন আগে আমার বিধানসভা কেন্দ্রে গিয়েছিলেন পুকুরিয়া ব্রিজের শিলান্যাস করতে। আপনাকে আমি জানাতে চাই প্রায় দেড় মাস হয়ে গেল এখনও পর্যন্ত কোনও কাজ শুরু হয়নি। এ ব্যাপারে আপনি কিছু বলুন।

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** মাননীয়া বিধায়ক জানেন যে যেখানে আমরা শিলান্যাস করে এসেছি সেটা কত আগের প্রকল্প। সেটাকে বাস্তবে রূপায়িত করতে কত কাঠখড় পোড়াতে হয়। তা সত্ত্বেও নানা বিঘ্নর মধ্যে আমরা শিলান্যাস করে এসেছি। আপনার অবগতির জন্য জানাই যে আমরা এ সম্পর্কে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার পেয়ে গেছি। আমরা টেন্ডার দেব এবং টেন্ডার এজেন্সিকে বলা হয়েছে যারা যত দ্রুত কাজ করতে পারবে তাদেরই টেন্ডার দেওয়া হবে। আমরা চেষ্টা করছি যাতে খুব তাড়াতাড়ি কাজ শুরু করা যায়।

## কুমড়াদহ কাঠের সেতুর স্থলে কংক্রিটের সেতু নির্মাণ

*১২৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩) **শ্রী মোজাম্মেল হক ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার ভান্ডারদহ বিলের উপর কুমড়াদহ কাঠের

সেতুটির স্থলে কংক্রিটের সেতু নির্মাণ প্রকল্পের কাজটি সরকার আরম্ভ করেছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) ১৯৯৭-৯৮ আর্থিক বছরের মধ্যে কাজটি সম্পূর্ণ করার পরিকল্পনা আছে।

**শ্রী মোজ্জাম্মেল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সেতু নির্মাণ যে প্রকল্প তার জন্য কত টাকা ব্যয় ধরা হয়েছে।

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** এটা আমি আপনাকে বলতে পারছি না। এটা আপনাকে নোটিশ করতে হবে। তবে বলতে পারি সেতুটি ১৮.৫ মিটার দৈর্ঘ, চারটি স্প্যান আছে প্রত্যেকটিতে তিনটি করে গার্ডার আছে, ১২টি গার্ডার তৈরি হবে, তিনটি গার্ডারের ঢালাই হয়ে গেছে। প্রত্যেকটিতে মোটামুটি ভাবে ৯৭ সালের শেষের দিকে যাতে কাজটা শেষ করা যায় তার চেষ্টা হচ্ছে। ৯৮ সালের শুরুতে আমরা সেতুটা জনসাধারণের হাতে তুলে দেব।

**শ্রী মোজ্জাম্মেল হক ঃ** এই সেতুটা ভাঙার ফলে বহরমপুর থেকে আমতলা পর্যন্ত নদীয়ার সঙ্গে যুক্ত হওয়ায় যোগাযোগ ব্যবস্থা বিশেষ করে পরিবহন ব্যবস্থা বন্ধ হয়ে গেছে। এখানে মোটর বাস লরি পারপারের জন্য কি ব্যবস্থা নিচ্ছেন।

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** মাননীয় বিধায়ক জানেন, এটা অত্যন্ত ব্যস্ততম রাস্তা এখানে কিছু কিছু বাণিজ্যিক দ্রব্যও পারাপার হয়। আপাতত মানুষ এখানে কষ্ট করছেন তবে সেখানে আমরা বোট ব্রিজের ব্যবস্থা নিচ্ছি যাতে মানুষ এপার থেকে ওপারে যেতে পারে। এই ব্যবস্থা আমরা ইতিমধ্যে করেছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অনেক রাস্তার শিলান্যাস করেছেন কিন্তু বনগাঁয় ইছামতী নদীর উপর কংক্রিটের ব্রিজের উদ্বোধন আপনি করেছেন ১৯৯১ সালের ৩রা মার্চ এবং তখন বলেছিলেন ২ বছরের মধ্যে এই ব্রিজের কাজ শেষ হবে। সেখানকার মানুষের দুই-তিন তলা বাড়ি ভেঙে ব্রিজের জন্য জায়গা করে দেওয়া হয়। এখন ১৯৯৬ সাল চলছে কিন্তু এখনও পর্যন্ত ব্রিজের কাজ শেষ হয়নি। দয়া করে জানাবেন কি এই ব্রিজের কাজ শেষ হতে কতদিন লাগবে?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** এই সেতুটা করার ব্যাপারে আপনার অনবদ্য সহযোগিতা ছিল। এজন্য আমাদের দপ্তর আপনার কাছে কৃতজ্ঞ। ব্রিজের জন্য যে জায়গা দরকার ছিল তা আপনার চেষ্টায় পাওয়া গেছে। আমরা ব্রিজ তৈরির সময় আমরা যে এজেন্সি নিয়োগ করি তাদের সঙ্গে বিভিন্ন সময়ে বিভিন্ন রকম গোলমাল হয়ে গেছে। তারা নানারকম গোলমাল করে। একটা সাইডের কাজ শেষ হলে তারা যখন আরেকটা সাইডের কাজ করে তখন তারা

দাবি করে টাকা দিতে হবে। এ নিয়ে তারা মামলা করে। এক্ষেত্রে আমরা এজেন্সিকে ডেকে বলেছি যে তোমাদের দীর্ঘদিন সময় দেওয়া হয়েছে, কিন্তু তোমরা কাজ শুরু করতে পারনি, সুতরাং এই কাজ অতি দ্রুত শেষ করতে হবে। আমরা বলেছি ১৯৯৭ সালের মার্চের মধ্যে কাজ শেষ করতে হবে। একটা এজেন্সি নিয়োগ করার পর তাকে ছাড়ানো যায় না, সুতরাং কাজ করানোর জন্য তার উপর চাপ সৃষ্টি করতে হবে যাতে অতি দ্রুত ব্রিজের কাজ শেষ করতে পারে। আমরা বলেছি ১৯৯৬ এর মধ্যে কাজ শেষ করতে, খুব বেশি হলে ১৯৯৭ সালের মার্চের মধ্যে ব্রিজ তৈরির কাজ শেষ করতে হবে।

**সীমান্তবর্তী জেলাগুলিতে খাদ্য চোরাচালান বন্ধে সরকারী ব্যবস্থা**

*১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪০) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সীমান্তবর্তী জেলাগুলিতে খাদ্য চোরাচালান বন্ধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(খ) সীমান্তবর্তী এলাকায় ৩১/১/৯৬ পর্যন্ত কত জন চোরাচালানকারিকে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) সীমান্তবর্তী জেলাগুলিতে চোরাচালান বন্ধের জন্য রাজ্য সরকার রাজ্য পুলিশ এবং বি. এস. এফ.-এর সহিত মাঝে মধ্যেই আলোচনা করেন। এ ব্যাপারে সব সময় সবরকম প্রচেষ্টা চালাবার জন্য ঐ সমস্ত সংস্থাগুলিকে বিশেষভাবে বলা হয়েছে। এছাড়াও জেলাশাসক ও সভাধিপতিদের সঙ্গেও মাঝে মধ্যেই আলোচনা করা হয়।

(খ) ১৯৯৫ সালে ৫,৫৭৪ জন এবং ১৯৯৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত ৪১৫ জন খাদ্য চোরাচালানকারিকে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি চোরাচালানকারিদের কাছ থেকে যে সব খাদ্যদ্রব্য পাওয়া গেছে তার পরিমাণ কত এবং সেগুলো বাজেয়াপ্ত করা হয়েছে কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** সীমান্তবর্তী এলাকায় চোরাচালানকারিদের উপর নজরদারি জোরদার করা হয়েছে। ১৯৯৫ সালে ২ কোটি ৮৯ লক্ষ ৯৯ হাজার ৯২৪ টাকার খাদ্যদ্রব্য উদ্ধার করা হয়েছে। ৯৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত ৩২ লক্ষ, ৩৯ হাজার, ৭২ টাকা মূল্যের খাদ্যদ্রব্য উদ্ধার করা হয়েছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** এই চোরাচালান বন্ধের উদ্যোগের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কি রকম সাহায্যে করেছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমরা এই ব্যাপারে বিভিন্ন সময় বি. এস. এফ. রাজ্য পুলিশ

এবং জেলা সভাধিপতি, জেলা শাসক এদের সাথে মিটিং করেছি। বি. এস. এফ.-কে অত্যন্ত চাপ দিয়ে বলেছি যাতে চোরাচালান বন্ধ কার সম্ভব হয়। মিটিংয়ে আরও বলেছি বি. এস. এফ. কাস্টমস পুলিশের সঙ্গে মাসে একবার করে মিটিং করে সমস্ত বিষয়টা পর্যালোচনা করতে হবে। বি. এস. এফ. জেলা আধিকারিক ও পুলিশ সুপারের কাছে পাক্ষিক প্রতিবেদন দেওয়ার কথা বলা হয়েছে। কিছু কিছু এলাকায় ফেন্সিংয়ের ব্যবস্থা করেছি। নদী অঞ্চলে বোট আছে। এই ভাবে বি. এস. এফ.-এর উপর প্রেসার সৃষ্টি করেছি যাতে চোরাচালান বন্ধ করা যায়।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, সীমান্ত এলাকায় ৪১৫ জন চোরাকারবারি ধরেছেন। আপনি কি জানেন যে, সীমান্ত এলাকায় যে সমস্ত আপনাদের পুলিশ অফিসার আছে, তারা নির্বাচনের জন্য এক শ্রেণীর সমাজবিরোধী এবং চোরা কারবারিকে আশ্রয় দিচ্ছে, সি. পি. এম. পার্টি থেকে আশ্রয় দিচ্ছে? এই যে ৪১৫ জনকে ধরা হয়েছে, এরা কারা, কোন দলের, রবীন মন্ডলের দলের ক'জন আছে, জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এর উত্তর দেওয়া সম্ভব নয় যে, চোরাচালানকারিদের মধ্যে ক'জন কংগ্রেস-এর আর ক'জন অন্য দলের আছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, জলপাইগুড়ি এবং কুচবিহার সীমান্ত এলাকা দিয়ে প্রতিদিন হাজার-হাজার কুইন্টাল খাদ্যশস্য, কেরোসিন, আইওডাইজড সল্ট পাচার হয়ে যাচ্ছে। কেরোসিন পাওয়া যাচ্ছে না, ফলে উত্তরবঙ্গের ছাত্র-ছাত্রিদের পরীক্ষার ব্যাপারে সমস্যা দেখা দিচ্ছে। এই চোরাচালান বন্ধের জন্য আপনি প্রশাসনকে কি কি নির্দেশ দিয়েছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** প্রসাশনকে বলা হয়েছে এই ব্যবস্থাগুলো নেওয়ার জন্য। শুধু তাই নয়, সমস্ত কোর্সগুলোকে আরও জোরদার করা হয়েছে। লোকাল প্রসাশন, আমাদের জন-প্রতিনিধিদের সাথে বসে আলোচনা করা হয়েছে। শুধু তাই নয়, সীমান্ত এলাকায় লাইসেন্স দেওয়াও বন্ধ করা হয়েছে এবং রিনিউ করার ক্ষেত্রে তাদের তাগিদ কতটা, সেটা বিচার-বিবেচনা করে করা হচ্ছে।

**শ্রী ফজলে আজম মোল্লা ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন সীমান্ত এলাকায় ৪১৫ জন চোরা চালানকারিকে ধরা হয়েছে। পিটিশন কমিটির সদস্য হিসাবে সমস্ত বর্ডার এলাকা ইনভেস্টিগেশন করার সময় সেখানকার জনসাধারণের কাছ থেকে যেটা জানতে পেরেছি তা হ'ল বি. এস. এফ. পুলিশ প্রশাসন এবং সমস্ত স্মাগলার এদের মধ্যে একটা সহযোগিতা করে সমস্ত মালপত্র পাচার হচ্ছে। এই সম্বন্ধে কোনও তথ্য আছে কি আপনার কাছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** না তেমন কোনও তথ্য আমার হাতে নেই।

## Starred Questions

## (to which written Answers were laid on the Table)

### রাজ্যে রেশন কার্ডের সংখ্যা

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০) **শ্রী সুকুমার দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৬ পর্যন্ত রাজ্যে রেশন কার্ডের সংখ্যা কত ;

(খ) বর্তমানে রেশন কার্ড সরবরাহের নিয়ম কি ; এবং

(গ) রাজ্যে ভুয়া রেশন কার্ড ধরার কোনও প্রচেষ্টা সরকারের আছে কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১/১/৯৬ পর্যন্ত এ রাজ্যে রেশন কার্ডের সংখ্যা ৭ কোটি ৬ লক্ষ ৭৭ হাজার ৩ শত ৩৭টি।

(খ) রাজ্যে বর্তমানে রেশন কার্ড দেওয়ার নিয়মাকানুন সরলীকৃত করা হয়েছে। বিধিবদ্ধ এলাকায় নূতন কার্ড করতে পেলে আর. ও.—১ ফর্মে দরখাস্ত করতে হয় এবং তদন্ত সাপেক্ষে নূতন কার্ড দেওয়া হয়। সংশোধিত রেশন এলাকায় নূতন কার্ড করতে গেলে ফর্ম নং ১ এ দরখাস্ত করতে হবে। রেশন কার্ড পরিবর্তনের জন্য বিধিবদ্ধ রেশন এলাকায় আর. ও.-২ ফর্মে এবং সংশোধিত রেশন এলাকায় ফর্ম ২ এ-তে দরখাস্ত করতে হবে। ক্ষতিগ্রস্ত কার্ড পরিবর্তনের জন্য বিধিবদ্ধ এলাকায় 'এফ' ফর্মে এবং সংশোধিত এলাকায় ফর্ম দরখাস্ত করতে হবে। শিশুদের নূতন রেশনকার্ড করার জন্য জন্মের প্রমাণপত্র না পাওয়া গেলেও জনপ্রতিনিধি ঋণের সুপারিশক্রমে এবং তদন্ত সাপেক্ষে কার্ড দেওয়া হয়। উপরোক্ত সবক্ষেত্রেই ফর্ম-এর বয়ান রেশনিং অফিস, মিউনিসিপ্যালিটি পঞ্চায়েত অফিস, জেলা পরিষদের অফিস ও রেশন দোকানের নোটিশ বোর্ডে টাঙানো থাকে। এবং ঐ টাঙানো ফর্মের বয়ান অনুযায়ী সাদা ফুল স্কেপ কাগজের ১ম পাতায় দেখে দরখাস্ত করতে হয়।

(গ) হ্যাঁ। এই রাজ্যে নিয়মিতভাবে ভুয়া রেশন কার্ড এবং সেগুলি বাতিল করার প্রক্রিয়া চালু আছে। রেশন দোকানগুলিতে চার সপ্তাহের মধ্যে জিজ্ঞাসাবাদ করে এবং প্রয়োজনবোধে কার্ডধারিদের বাড়ি বাড়ি গিয়ে ভুয়ো রেশন কার্ড ধরা এবং সেগুলিকে বাতিল করা হয়ে থাকে।

**অসংগঠিত শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরি**

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে কোনও কোনও শ্রেণীর শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরি নির্ধারণ করা হয়েছে ; এবং

(খ) অসংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে সরকার ন্যূনতম মজুরি আইন চালু করার উদ্যোগ গ্রহণ করছেন কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ পর্যন্ত রাজ্যে ৩৯টি নিয়োগ ক্ষেত্রের শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরি নির্ধারণ করা হয়েছে।

(খ) হ্যাঁ। আইনের মূল তফসিলে পশ্চিমবঙ্গে আছে এমন ১৫টি নিয়োগক্ষেত্র তালিকাভুক্ত ছিল। রাজ্য সরকার এ পর্যন্ত আরও ৪১টি ক্ষেত্রকে তফসিলের মূল তালিকার সঙ্গে যোগ করেছেন। এর ফলে পশ্চিমবঙ্গে তফসিলভুক্ত নিয়োগক্ষেত্রের সংখ্যা বর্তমানে ৫৬।

'ক' প্রশ্নের উত্তরে উল্লেখিত ৩৯টি ক্ষেত্র, যেখানে ন্যূনতম মজুরি ইতিমধ্যেই নির্ধারণ করা হয়েছে, সেগুলি ছাড়াও ১৭টি ক্ষেত্রে ন্যূনতম মজুরির হার ধার্য করার ব্যাপারে প্রশাসনিক পর্যায়ে কাজ চলছে। এছাড়া, আরও ২টি নিয়োগ ক্ষেত্রকে তফসিলিভুক্ত করার প্রশ্ন বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন।

## তেহট্টে জলঙ্গী নদীর উপর সেতু নির্মাণ

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৯) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তেহট্টে জলঙ্গী নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থেকে থাকলে, পরিকল্পনাটি বর্তমানে কোনও অবস্থায় আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## শিশু-শ্রমিকদের জন্য পঠন-পাঠন ব্যবস্থা

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭১) **শ্রী সুভাষ নস্কর ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিশু-শ্রমিকদের পঠন-পাঠনের জন্য রাজ্যে কোনও প্রকল্প গ্রহণ করা হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, ঐ প্রকল্পের অধীনে কতগুলি কেন্দ্র খোলা হয়েছে ;

(গ) এই প্রকল্পের আর্থিক দায়িত্বভার কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন কি না ; এবং

(ঘ) কেন্দ্র-পরিচালনার দায়িত্ব কাদের উপর ন্যস্ত করা হয়েছে বা হবে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই রাজ্যে ৭টি জেলায় যথা—উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, মেদিনীপুর, বর্ধমান ও মুর্শিদাবাদের প্রতিটিতে ৪০টি করে কেন্দ্র খোলার জন্য উদ্যোগ চলছে।

(গ) হ্যাঁ।

(ঘ) উক্ত ৭টি জেলায় জেলা শাসকের সভাপতিত্বে এই উদ্দেশ্যে গঠিত নিবন্ধভুক্ত সমিতির উপরে এই কেন্দ্রগুলি পরিচালনার দায়িত্ব ন্যস্ত করা হয়েছে।

**জয়পুরঘাটে দ্বারকা নদীর উপর সেতু নির্মাণ**

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৮) **শ্রী বিশ্বনাথ মন্ডল** এবং **শ্রী শিশির সরকার ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জয়পুর-বিষ্ণুপুর রাস্তায় জয়পুরঘাটে দ্বারকা নদীর উপর সেতু নির্মাণের জন্য কোনও সরকারি পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনায় কত পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দ্বারকা নদীর ওপর জয়পুরঘাটে কোনও সেতু নির্মাণের পরিকল্পনা আপাতত পূর্ত বিভাগের হাতে নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

**কলকাতা থেকে হলদিয়া স্বল্পদৈর্ঘ্যের রাস্তা নির্মাণ**

*১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫) **শ্রী সুকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত তুলনামূলক স্বল্পদৈর্ঘের রাস্তা নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, উক্ত রাস্তা নির্মাণে কত পরিমাণ অর্থের বরাদ্দ ধরা হয়েছে ;

(গ) ঐ রাস্তার রূপরেখা কিরূপ ; এবং

(ঘ) ঐ কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) (গ) (ঘ) যেহেতু প্রাকনির্মাণে প্রতিবেদন তৈরির কাজ শেষ হয়নি, তাই প্রকল্পটির উপর এ বিষয়ে এখনই তথ্য দেওয়া হচ্ছে না।

**রাজ্যে জাতীয় সড়ক সংস্কারে কেন্দ্রীয় সরকারের আর্থিক বরাদ্দ**

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৩২০) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে অবস্থিত জাতীয় সড়কগুলির সংস্কারের জন্য বর্তমান আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) ৩১এ জানুয়ারি, ১৯৯৬ পর্যন্ত কেন্দ্রের কাছ থেকে এ বাবদ পাওয়া অর্থের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আর্থিক বছরের (১৯৯৫-৯৬) জানুয়ারি '৯৬ পর্যন্ত জাতীয় সড়কগুলি সংস্কারের জন্য সরকারের বরাদ্দকৃত কেন্দ্রীয় মোট অর্থের পরিমাণ ১১৬১.১০ লক্ষ টাকা।

(খ) ৩১এ জানুয়ারি ১১৯৬ পর্যন্ত প্রাপ্ত মোট অর্থের পরিমাণ ১১৬১.১০ লক্ষ টাকা।

**দিল্লির বঙ্গভবনের নির্মাণ কাজ**

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৮) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নূতন দিল্লিতে সরকারি অতিথিশালার (বঙ্গভবন) পশ্চাদবর্তী ও সম্মুখবর্তী ব্লকের নির্মাণ কাজ কবে নাগাদ সম্পন্ন হয়েছে ;

(খ) উক্ত কাজ সম্পন্ন করতে কত সময় লেগেছে ;

(গ) ঐ সময় লক্ষ্যমাত্রার অধিক কি না ;

(ঘ) অধিক হলে, তার কারণ কি ; এবং

(ঙ) মোট কত টাকা ঐ বাবদ ব্যয় হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সম্মুখবর্তী ব্লকের কাজ ১৯৮০ সালে এবং পশ্চাদবর্তা ব্লকের কাজ ১৯৯০ সালের আগস্ট মাসে সম্পন্ন হয়। .

(খ) সম্মুখ ব্লকের জন্য ২ (দুই) বৎসর, পশ্চাদবর্তী ব্লকের জন্য ৩$\frac{১}{২}$ (সাড়ে তিন) বৎসর।

(গ) ও (ঘ) প্রকৃত নির্মাণকার্য নির্ধারিত সময়ে করা গেছে, তবে অনিবার্য কারণে পশ্চাদবর্তী ব্লকের কাজ বেশ কিছুকাল স্থগিত রাখতে হয়।

(ঙ) মোট ব্যয় হয়েছে—৭,৯৮,৫৭,২৬১ (সাত কোটি আটানব্বই লক্ষ সাতান্ন হাজার দুই শত একষট্টি)।

**নদীয়ায় বিভিন্ন রাস্তা সংস্কার**

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫০২) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে বর্ষার পরে—

(১) কৃষ্ণনগর-করিমপুর ;

(২) বেতাই-পলাশি ;

(৩) হাউসিয়া-রাধানগর ঘাট ;

(৪) বার্ণিয়া-চাঁদের ঘাট ;

(৫) তেহট্ট-দেবগ্রাম রাস্তাগুলি কোনও সংস্কারের কাজ করা হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, কি ধরনের সংস্কার করা হয়েছে ; এবং

(গ) না হয়ে থাকলে, অদূর ভবিষ্যতে এই রাস্তাগুলি সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের রয়েছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পূর্ত বিভাগের অধীন কৃষ্ণনগর-করিমপুর এবং বেতাই-পলাশি রাস্তা দুটির মধ্যে বেতাই-পলাশি রাস্তার সংস্কার কাজ সম্পূর্ণ হয়েছে এবং কৃষ্ণনগর-করিমপুর রাস্তার সংস্কার ও প্রশস্তিকরণের কাজ চলছে। পূর্ত (সড়ক) বিভাগের অধীন হাউসিয়া-রাধানগরঘাট ও বার্ণিয়া-চাঁদের ঘাট রাস্তা দুটির সংস্কার কাজ কিছু কিছু অংশে শেষ হয়েছে এবং বাকি অংশে কাজ চলছে। তেহট্ট-দেবগ্রাম রাস্তার কাজ এখনও শুরু করা সম্ভব না হলেও বর্তমান আর্থিক বছরের মধ্যেই এই রাস্তাটির সংস্কার কাজও সম্পন্ন করার পরিকল্পনা আছে।

(খ) প্রয়োজন মাফিক বিভিন্ন অংশে পটহোল মেরামত, পিচের কাজও প্রশস্তিকরণের কাজ করা হয়েছে বা হচ্ছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**শিক্ষার হার এবং সাক্ষরতা প্রকল্প**

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯) **শ্রী সুকুমার দাস ঃ** জনশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সর্বশেষ প্রাপ্ত হিসাবানুযায়ী রাজ্যে শিক্ষার হার কত ;

(খ) (১) এ পর্যন্ত কত লোক সাক্ষরতা প্রকল্পের আওতায় এসেছেন ;

(২) কত লোক সাক্ষর হয়েছেন ; এবং

(৩) কত পরিমাণ অর্থ ব্যয় হয়েছে?

**জনশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক ৭০.২০ শতাংশ।

(খ) (১) সাক্ষরতা কর্মসূচির আওতায় আনার লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১৩৮.৬৩ লক্ষ।

(২) প্রাপ্ত তথ্য অনুযায়ী এ পর্যন্ত ৭০ লক্ষ ৬২ হাজার মানুষ সাক্ষর হয়েছেন।

(৩) এ পর্যন্ত প্রদত্ত অর্থের পরিমাণ ৫,৮৪৪ লক্ষ ৪৫ হাজার টাকা। ব্যয়ের হিসাব জেলা থেকে চেয়ে পাঠানো হয়েছে।

**প্রয়াত প্রাক্তন মুখ্যমন্ত্রী অজয়কুমার মুখোপাধ্যায়ের পূর্ণাবয়ব মূর্তি স্থাপন**

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১) **শ্রী ব্রজগোপল নিয়োগী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রয়াত প্রাক্তন মুখ্যমন্ত্রী অজয়কুমার মুখোপাধ্যায়ের পূর্ণাবয়ব মূর্তি স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ;

(খ) থাকলে,

(১) মূর্তি-নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ;

(২) মূর্তিটি কোনও স্থলে স্থাপন করা হবে ; এবং

(৩) মূর্তিটি নির্মাণে কি পরিমাণ অর্থ ধার্য করা হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) (১) ১৯৯৬ সালের মধ্যে মূর্তিটির নির্মাণ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

(২) মূর্তিটি কলকাতা শহরে স্থাপন করা হবে।

(৩) মূর্তিটি নির্মাণের জন্য এখন পর্যন্ত ৪ লক্ষ ৩০ হাজার (চার লক্ষ ত্রিশ হাজার) টাকা ধার্য করা হয়েছে।

## Short notice Starred Question
## (to which oral Answers were given)

### সেতু ও উড়ালপুলের শিলান্যাস

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৭-এস. এন.) **শ্রী রবীন দেব এবং শ্রী তপন হোড়ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯২-৯৩ সাল থেকে ১৯-২-৯৬ তারিখ পর্যন্ত এ রাজ্যে কয়টি সেতু ও উড়ালপুলের শিল্যানাস করা হয়েছে ;

(খ) প্রকল্পগুলিতে সর্বমোট কত অর্থ ব্যয় ধার্য করা হয়েছে ;

(গ) শিলান্যাসের পর কয়টির ক্ষেত্রে কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে ; এবং

(ঘ) কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ**

(ক) পূর্ত ও পূর্ত (সড়ক) বিভাগের অধীনে ৬১টি সেতু ও উড়ালপুলের শিলান্যাস করা হয়েছে।

(খ) প্রকল্পগুলিতে সর্বমোট ১৮৭ কোটি টাকা ব্যয় ধার্য করা হয়েছে।

(গ) ৬টি প্রকল্পের কাজ প্রায় শেষ হয়েছে, ১৪টির নির্মাণ কাজ চলছে এবং বাকি প্রকল্পগুলির প্রাথমিক কাজ শুরু করা হয়েছে।

(ঘ) ৫৫টি প্রকল্পের কাজ ১৯৯৬-৯৭ আর্থিক বছরে এবং অবশিষ্ট ৬টি প্রকল্পের কাজ ১৯৯৮-৯৯ আর্থিক বছরের মধ্যে সম্পূর্ণ করার পরিকল্পনা আছে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** আপনি ১৯.০২.৯৬ তারিখ পর্যন্ত বলেছেন। এর পরে কত সেতুর শিলান্যাস করেছেন এবং অতি সত্বর আরও কিছু করার পরিকল্পনা আছে কিনা এবং ১৮৭ কোটি টাকার এইগুলো নিয়ে আরও কত টাকার স্কীম আছে?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** ১৯.০২.৯৬ পরে ৭-টা শিলান্যাস হয়েছে এবং আগামী ২ সপ্তাহে মধ্যে আরও ৪-টার জন্য দিন স্থির হয়ে আছে। ১৮৭ কোটি টাকা বাইরে যে ১১-টা যুক্ত হয়েছে সেই টাকাটা এর সাথে যুক্ত হবে। এটা কত সেটা পরে যোগ করে বলা যাবে।

**শ্রী তপন হোড় ঃ** লেক গার্ডেন্স এবং বন্দেলরোডে ফ্লাই-ওভার এবং মাটির নীচ দিয়ে একটা সুড়ঙ্গ করার কাজ কি অবস্থায় আছে? এছাড়া কলকাতার মাটির নীচ দিয়ে যে সুড়ঙ্গ-পথ সেটা কত টাকার স্কীম এবং কি অবস্থায় আছে?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** লেকগার্ডেন্স এবং বন্দেলরোডের শিলান্যাস করেছি। বন্দেলরোডের কাজ শুরু হয়ে গেছে। লেক গার্ডেন্সে এজেন্সি নির্ধারিত হয়েছে এবং এজেন্সিকে অতি সত্ত্বর কাজ শুরু করতে বলেছি। টেন্ডার করা হয়েছে। মার্টিন বার্ন এটা করবেন। আমরা তাদেরকে অতিসত্ত্বর কাজ শুরু করার কথা বলেছি। আর ৮-বি বাস স্ট্যান্ড যেটা যাদবপুরে আছে সেখানে একটা সুড়ঙ্গ-পথ করছি। তার ভিত্তি-প্রস্তর স্থাপিত হয়েছে। তার জন্য আমাদের জায়গা নির্ধারিত হয়েছে। টেন্ডার হবে, হলে কাজ শুরু হবে।

**শ্রী তপন হোড় ঃ** উত্তরবঙ্গে তিস্তা ক্যানেলের উপর ফ্লাই-ওভার হয়েছে। পশ্চিম ডুয়ার্সের দিকে যাবার জন্য কোনও বিকল্প রাস্তা তৈরির পরিকল্পনা আছে কিনা?

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** শিলিগুড়ি ঘোষপুকুর থেকে ফুলবাড়ি বাই-পাস খুলে দেওয়া হয়েছে এবং প্রশ্ন উঠেছে পশ্চিম ডুয়ার্সের রাস্তা দিয়ে আলিপুরদুয়ারের সঙ্গে যোগাযোগ করে দেবার, তাতে রাস্তা কমে যাবে। এবং সেখান দিয়ে সমস্ত ভারি লরি স্টেট হাইওয়ে হয়ে যারা যাচ্ছে তারা এখান দিয়ে চলে যেতে পারবে কাজেই আমরা ইরিগেশনের ক্যানেল ব্যবহার করে ঐ ধরনের রাস্তা এবং বাই-পাস করার জন্য উদ্যোগ করেছি।

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্যার, মাননীয় তপন হোড় এই প্রশ্নটি জিজ্ঞাসা করেছিলেন, সেই জন্য ধন্যবাদ দিচ্ছি। আমি মাননীয় মন্ত্রীর কাছে চারটি প্রকল্পের নামে জানতে চাইছি যে এই চারটি কবে শেষ হবে। ওদের এস্টিমেট অনুযায়ী দুটি প্রকল্পের এক বছর আগে শিলান্যাস হয়েছে, আর দুটি প্রকল্পের সম্প্রতি শিলান্যাস হয়েছে, সব কয়টিই করেছেন মাননীয় মুখ্যমন্ত্রী। ইলেকশন কমিশন বলেছেন আর শিলান্যাস করা যাবে না। মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই ওদের হিসাব মতো লেকগার্ডেন্স ফ্লাই-ওভার, বন্ডেল-গেট ফ্লাই-ওভার এবং সম্প্রতি শিলান্যাস করা হয়েছে বেদিয়ায় অজয় নদীর উপর সেতু এবং জঙ্গীপুরে ভাগিরথী নদীর উপর সেতু, এই চারটি প্রকল্পের ব্যাপারে জানতে চাইছি।

**শ্রী ক্ষীতি গোস্বামি ঃ** বন্ডেল-গেট ফ্লাই-ওভারের কাজ শুরু হয়ে গেছে, ১৯৯৮ সালের মধ্যে কাজ শেষ করতে বলেছি। লেক গার্ডেন্স ফ্লাই-ওভার লক্ষ্যমাত্রা ১৯৯৮ সালের মধ্যে কাজ শেষ করতে হবে। আমরা সংশ্লিষ্ট ঠিকাদার সংস্থাকে বলেছি। তেমনি ভাবে এন. বি. সি. সি. যে সংস্থা ভেদিয়ায় বি. ও. টি. স্কীমে এই সেতু করছেন, তারা নিজেরা টাকা খরচা করে করবেন, ১৯৯৮ সালের মধ্যে কাজ শেষ করার কথা বলেছি। জঙ্গিপুরেও কয়েক দিন আগে শিলান্যাস হল, যে দিন থেকে শিলান্যাস হল সেদিন থেকে আড়াই বছরের মধ্যে কাজ শেষ করতে আমাদের দপ্তর থেকে সেই ভাবেই বলা হয়েছে।

**Mr. Deputy Speaker :** The time for Short Notice Question is now over.

## Half-an-Hour Discussion

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Abdul Mannan to raise a discussion on the points arising out of the reply given on 12. 2. 96 to Starred Question No. 3 (Admitted Question No. *2) regarding

Balagarh Thermal Power Project.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি ১২ তারিখে যে মৌখিক প্রশ্নের নোটিশ দিয়েছিলাম তার কতকগুলির উত্তর মন্ত্রী মহাশয় সরাসরি না দিয়ে এড়িয়ে গেছেন, তার ফলে সাধারণ মানুষের মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। কারণ বলাগড় তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে যে ভাবে রাজ্য সরকারের পৃষ্ঠপোষকতায় সি. ই. এস. সি. কর্তৃপক্ষ রোলস রয়েসের সঙ্গে চুক্তি করেছেন তাতে পশ্চিমবাংলার স্বার্থ ক্ষুন্ন হয়েছে এবং কয়েক শত কোটি টাকা লেন-দেন করা হয়েছে। এই প্রোজেক্ট আমাদের দেশের মধ্যে সব চেয়ে বড় প্রোজেক্ট, এত টাকার প্রোজেক্ট এর আগে পশ্চিমবাংলায় একটাও নেই। বলাগড় তাপ বিদ্যুত কেন্দ্র নিয়ে এর আগে আমরা বিভিন্ন সময়ে বলেছি।

আমি মাননীয় মন্ত্রীর কাছে স্পেসিফিক ভাবে কিছু প্রশ্ন করেছিলাম কিন্তু আজ পর্যন্ত উত্তর পাইনি, সেই প্রশ্নগুলি আমি আবার মন্ত্রী মহাশয়ের কাছে করছি। ১ নং প্রশ্ন হচ্ছে রাজ্য সরকার অর্থ দপ্তর থেকে কোনও আপত্তি হয়েছিল কি না, কোনও রির্জাভেশন ছিল কিনা, রোলস রয়েসের চুক্তির ব্যাপারে?

[12-10 — 12-20 p.m.]

রোলস-রয়েস-এর সঙ্গে চুক্তি করার ব্যাপারে রাজ্য সরকারের কোনও রিজার্ভেশন ছিল কিনা? থাকলে সেগুলো কি কি? ১৯৯৫ সালের মে মাসে ফিনান্স মিনিস্টারের ঘরে সঞ্জীব গোয়েঙ্কার উপস্থিতিতে এ বিষয়ে ফিনান্স মিনিস্টার এবং আপনি কোনও আলোচনা করেছিলেন কিনা? সেখানে আপনি যে প্রশ্নগুলো রেইজ করেছিলেন, সেগুলোর ৭ দিনের মধ্যে সঞ্জীব গোয়েঙ্কাকে উত্তর দিতে হবে, এরকম কোনও সিদ্ধান্ত নিয়েছিলেন কিনা? নিয়ে থাকলে সেই প্রশ্নের পরিপ্রেক্ষিতে উত্তর পেয়েছিলেন কিনা? এগুলোই জানতে চেয়েছিলাম। রোলস রয়েস-এর সঙ্গে যে চুক্তি হয়েছে সেই চুক্তি সই-এর সময়—সি. ই. এস. সি. কর্তৃপক্ষের সঙ্গে রোলস রয়েস-এর চুক্তি সই-এর সময় সেখানে কে কে উপস্থিত ছিলেন বা মন্ত্রী মহাশয় সে সময়ে এ বিষয়ে জানতেন কিনা? আমরা আমাদের প্রশ্নে এটাই জানতে চেয়েছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই এই হাউসে দাঁড়িয়ে মাননীয় সদস্য সৌগত রায়ের একটা দৃষ্টি আকর্ষণী নোটিশের পরিপ্রেক্ষিতে, ২০এ জুলাই ১৯৯৫ মাননীয় সদস্য সৌগত রায় একটা কলিং অ্যাটেনশন মোশনের নোটিশ দিয়েছিলেন এবং তার পরিপ্রেক্ষিতে ২১এ জুলাই মাননীয় মন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন উত্তর দিয়েছেন এবং তাতে তিনি বলছেন, Balagarh Thermal Power Station was awarded to RPG. group through mutual understanding and not through tender. আমাদের এখানেই আপত্তি। এ বিষয়ে পার্লামেন্টরি স্ট্যান্ডিং কমিটির রিপোর্ট আছে। টেঙ্কু রিপোর্টে বলা হয়েছে, 'Before the scheme was submitted to the CEA the project company was required to publish the estimates of capital expenditure and the salient features of project in the official gazette of the State concerned and in the local newspapers alongwith a notice that licenses and other persons interested may make representations on such schemes within a period of two months. সংবাদপত্রে এবং গেজেটে দু' মাসের সময় চেয়ে নোটিশ দিতে হবে। এ ক্ষেত্রে সেই নিয়ম মানা হয়েছিল

কিনা, স্ট্যান্ডিং কমিটির রিপোর্ট মানা হয়েছিল কিনা? যদি না মানা হয়ে থাকে, কি কারণে মানা হয়নি? আমরা মাননীয় মন্ত্রীর কাছে এটাই জানতে চেয়েছিলাম। দুর্ভাগ্যের বিষয় সে উত্তর আজও পাইনি। আমরা জানতে চেয়েছিলাম রোলস রয়েস কোম্পানি কি কি শর্তে এই ঋণ, ৬০০ কোটি টাকার ঋণ জোগাড় করে দেবে? আমরা শর্তগুলো জানতে চেয়েছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে কত পারসেন্ট ইন্টারেস্ট ইত্যাদি বলেছেন, কিন্তু ডিটেলস-এ বলেননি। তিনি বলেননি এর মধ্যে আর কি কি শর্ত আছে। এ ছাড়া আমরা জানি, যে কোনও বিদ্যুত উৎপাদক সংস্থা বিদ্যুত উৎপাদন করলেও সেই বিদ্যুত রিটেলে বেচতে পারে না, ব্লাকে বিক্রি করতে হয় এস. ই. বি.-কে, এস. ই. বি. কনজিউমারদের সাপ্লাই করে। এ ক্ষেত্রে, বলাগড় তাপ বিদ্যুত কেন্দ্রে যে বিদ্যুত উৎপাদন হবে সেই বিদ্যুত গোয়েঙ্কারা সরাসরি রিটেলে বিক্রি করবে, না এস. ই. বি. বিদ্যুত তাদের কাছ থেকে কিনে বিক্রি করবে? আমরা আরও জানতে চেয়েছিলাম, ওখানে বলাগড় তাপ বিদ্যুত কেন্দ্রের জন্য যে জমি নেওয়া হয়েছে তা কি শর্তে নেয়া হয়েছে? রাজ্য সরকারের রোলস রয়েসের সঙ্গে চুক্তি করার ব্যাপারে কোনও রিজার্ভেশন ছিল কিনা? যদি থাকে তাহলে সেই রিজার্ভেশনের ব্যাপারে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছে? টেন্ডার না ডেকে মিউচ্যুয়াল আন্ডারস্ট্যান্ডিং করে গোয়েঙ্কাদের কেন দেওয়া হ'ল? আপনারা ক্যাপিটেলিস্টদের বিরুদ্ধে কথা বলেন, পুঁজিপতিদের বিরুদ্ধে কথা বলেন। অথচ আমরা দেখছি শুধু গোয়েঙ্কাদের হাতে গোটা রাজ্যের বিদ্যুত দপ্তরের দায়িত্ব আপনারা ছেড়ে দিয়েছেন। একদিকে বজবজ, টিটাগড় দিয়েছেন, আর একদিকে আবার বলাগড় দিচ্ছেন। আজকে টোটাল বিদ্যুত দপ্তর কন্ট্রোল করছে গোয়েঙ্কা। রাজনৈতিক মতবিরোধ থাকলেও আমি ৩ জন মন্ত্রীকে অনেস্ট বলে মনে করি। তারা হলেন, বিনয় চৌধুরি, বুদ্ধদেব ভট্টাচার্য এবং ডঃ শঙ্কর সেন। এদের মধ্যে রাজনৈতিক বাধ্য-বাধকতা ছিল না। কিন্তু কোনও কারণে তারা পিছিয়ে যাচ্ছে? এত বড় চুরি দেখে, এত বড় ডাকাতি দেখে, কয়েক শো কোটি টাকা তছরূপ হচ্ছে এটা দেখেও কেন এড়িয়ে যাচ্ছেন? বিনয়বাবুকে দিয়ে একটি কমিটি করুন। তিনি খতিয়ে দেখুন বলাগড় তাপবিদ্যুত কেন্দ্রের ব্যাপারে বে-নিয়মের কাজ হচ্ছে কিনা— কেন টেন্ডার না ডেকে আড়াই হাজার কোটি টাকার প্রোজেক্ট টেন্ডার গোয়েঙ্কার হাতে দিয়ে দিলেন? কেন গ্লোবাল টেন্ডার ডাকেননি? আপনারা তো কংগ্রেসের বিরুদ্ধে অনেক কথা বলেন। আজকে উড়িষ্যাতে টেন্ডার ডেকে বিদ্যুৎ প্রকল্প দিয়েছে, রাজস্থান সরকার দিয়েছে, মহারাষ্ট্র সরকার দিয়েছে, তামিলনাড়ু সরকার দিয়েছেন এবং অন্যান্য রাজ্যেও টেন্ডার ডেকে যখন বিদ্যুত প্রকল্পের দায়িত্ব কোনও সংস্থার হাতে বা বিদেশি সংস্থার হাতে দিতে পারে তখন গোয়েঙ্কার সঙ্গে মিউচ্যুয়াল আন্ডার-স্ট্যাডিং করে আড়াই হাজার কোটি টাকার প্রোজেক্ট হাতে দিয়ে দিলেন কেন সেটাই জানতে চাইছি? রোলস রয়েসের সঙ্গে চুক্তির সময়ে রাজ্য সরকারের কি ভূমিকা ছিল? আমাদের কাছে খবর আছে, লন্ডনে যখন চুক্তি স্বাক্ষরিত হয় তখন সেখানে জ্যোতি বসু ছিলেন এবং চন্দন বসু ছিলেন। আমি বিনয়বাবুকে এবং আপনার কাছে চিঠি দিয়ে জানতে চেয়েছি, সরকার এই যে প্রোজেক্ট দিয়ে দিচ্ছেন সেটা কিসের বিনিময়ে দিচ্ছেন মানুষদের উচ্ছেদ করে দিয়ে? কৃষি জমি থেকে কৃষকদের উচ্ছেদ করে যে জমি দিয়ে দিচ্ছেন সেটা কিসের বিনিময়ে? একটা প্রোজেক্ট হোক তাতে আমাদের কারও আপত্তি নেই। কিন্তু হাজার হাজার মানুষকে উদ্বাস্তু করে যে জমিগুলি দিয়ে দিচ্ছেন তারজন্য কি কি ব্যবস্থা নিয়েছেন সেটা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি? আপনি ক্যাটেগরিকালি উত্তর

দেবেন—কেন মিউচ্যুয়াল আন্ডার-স্ট্যান্ডিং হয়েছে? কেন টেন্ডার করেননি? আমি এটাও জানতে চাই, রোলস রয়েসের সঙ্গে চুক্তি কি হয়েছে, সেই চুক্তির বিস্তারিত তথ্য জানাতে হবে। রোলস রয়েসের সঙ্গে চুক্তির সময়ে রাজ্য সরকারের পক্ষ থেকে সেখানে কেউ উপস্থিত ছিলেন কিনা সেটাও জানতে চাই। সেই চুক্তির সময়ে মুখ্যমন্ত্রীর পুত্র ছিলেন কিনা তা জানাতে হবে। আমি খবর পেয়েছি, লন্ডনে তিনিও ছিলেন এবং মুখ্যমন্ত্রীও ছিলেন। এই কথাটা কতখানি সত্য সেটাও জানাতে হবে। বলাগড় তাপবিদ্যুত প্রকল্প যখন চালু হবে তখন এই প্রকল্পের উৎপাদিত বিদ্যুত এরা সরাসরি বেচবে, না এস. ই. বি. কিনে নিয়ে বেচবে সেটাও জানাতে হবে?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ স্যার, আমি প্রথমেই মাননীয় বিধায়ক, শ্রী আব্দুল মান্নানকে ধন্যবাদ দেব উনি প্রশ্নগুলি তুলেছেন বলে এবং অনেক কিছু জানতে পারা যাবে। প্রথমে একটা কথা বলি, প্রথম বিডিং প্রসিডিওর—১৯৯১ সালে ইন্ডিপেন্ডেন্ট পাওয়ার প্রোজেক্টের ব্যাপারে ভারতসরকার যে নীতি গ্রহণ করেন তখন কিন্তু বিডিং প্রসিডিওর ছিল না। ১৮-১-৯৫ তারিখে যে এনার্জি কমিটির কথা বললেন তাদের রিপোর্ট পেশ করার পর তিনি একটা চিঠি দিয়েছেন। আমি সেই চিঠি থেকে ভারবেটিম কোট করছি, at the time of private power policy was launched in 1991 the methodologies regarding independent power projects have not totally crystallised. Therefore, like all other countries, developed and developing, the initial Projects solicitation was considering MOU route.

[12-20 — 12-30 p.m.]

এটা হচ্ছে ১৮/১/৯৫ তারিখের ভারত সরকারের চিঠি। এই চিঠির নম্বর হচ্ছে এ-৩২/৯৫/আই. পি. সি.। তার মানে ১৮/১/৯৫ এর আগে বিডিং প্রসিডিয়োর স্থির হয়নি। এই যে বিডিং প্রসিডিয়োর, যেখানে ৯১-এর নোটিফিকেশনের পর প্রোজেক্ট নিয়ে ভারত সরকার নোটিফিকেশন দেয়। এই রাজ্য থেকে আমরা বলেছিলাম আগেই কমপিটিটিভ বিডিং এর কথা। কিন্তু তারা অ্যাক্সেপ্ট করেনি। গভর্নমেন্ট অব ইন্ডিয়া ডিপার্টমেন্ট অব পাওয়ার অ্যাক্সেপ্ট করল ওনলি স্ট্যান্ডিং কমিটি অন এনার্জির রিপোর্ট পাবার পর। ১৮/১/৯৫ তারিখে ওরা বলছে, The Ministry has now prepared a set of guidelines to assist the State Governments in following the bidding route a copy of which is enclosed. We hope that these guidelines would be useful to you while adopting the competitive bidding route. We have also decided that all future proposals should come through process of competitive bidding. It is however recognised that the SEBs have already entered into numerous validities which have not been expired and the SEB might be at various stages of negotiation. Therefore, sometime would be allowed to see the outcome of MOU. ৯২ সালে আমাদের এখানে যে যে প্রোজেক্ট ছিল, একটা বলাগড়, আর একটা হচ্ছে সাগরদিঘি প্রোজেক্ট, তার সঙ্গে আমরা একটা অ্যাড করেছিলাম, গৌরীপুর প্রোজেক্ট। যদিও এটা অরিজিন্যালি অ্যাপ্রুভড ছিল না। এই তিনটে প্রোজেক্ট তিনটে পার্টিকে দেওয়া হল। বলাগড় গোয়েঙ্কাকে দেওয়া হল, ডেভেলপমেন্ট

কনসালট্যান্টস কে দেওয়া হল সাগরদিঘি আর বিড়লাকে দেওয়া হল গৌরীপুর। তখন এদের সঙ্গে এইভাবে মউ করা হয়।আমি তারিখ বলে দিচ্ছি, সি. ই. এস. সি. লেটার শোয়িং ইন্টারেস্ট ইন বলাগড় ৭/২/৯২ তারিখে। প্রোজেক্টটা ছিল ১৮৪৭ কোটি টাকার, ওরা অ্যাপ্রুভ্যাল চেয়েছিল ফর টু ইউনিটস। সি. ই. এস. সি.-কে ১৩/৫/৯২ তারিখে আমরা অ্যাওয়ার্ড করি আন্ডার সার্টেন কন্ডিশনস্। এটাই, হচ্ছে বিডিং প্রসিডিয়োরের ব্যাপার। এখন কি অবস্থা, বিডিং প্রসিডিয়োর সম্পর্কে গভর্নমেন্ট অব ইন্ডিয়া কি বলছেন? সাবসিকোয়েন্টলি ভাইড লেটার নাম্বার এ/৩২/৯৫ আই. পি. সি. ডেটেড ১৫/২/৯৫? গভর্নমেন্ট অব ইন্ডিয়া আমাদের জানাচ্ছে, The MOU has taken a decision that GEA will consider only those project proposals for techno-economic clearance which have been selected through competitive bidding route after 18. 2. 95. এর পর যে সব প্রোজেক্ট আসবে, সেই ক্ষেত্রে সি. ই. এ. ইজ কন্সিডারিং ফর কমপিটিটিভ বিডিং। আবার একটা চিঠি দিল ২৪/৪/৯৫ তারিখে, ডি. ও. নং '/২৩/৯৫-আই. পি. সি. তাতে বলছে, We have since been receiving representations from some State Electricity Board/State Governments that the cut off date 18. 2. 95 has caused hardships to the prospective promoters in respect of proposals. এবং তখনও পর্যন্ত তারা ডিসিসন দিচ্ছেন না। তারা ডিসিসন দিচ্ছেন ২৫/১১/৯৫ তারিখে, গত নভেম্বর। তারা বলছেন যে, সি. ই. এ. ইজ being advised not to entertain any proposal on the MOU/LOI etc. route for in principle clearance after 31st March, 1996. তাহলে কি দাঁড়াল? যখন আমরা এম. ও. ইউ.-গুলো করেছিলাম ইন '৯২ তখন bidding procedure was not in the picture. তখন MOU route was only in the picture only in 25. 11. 95. গভর্নমেন্ট অব ইন্ডিয়া বলছেন যে আপটু ৩১. ৩. ৯৬ তারা এম. ও. ইউ. কন্সিডার করবেন, তারপর অল প্রোপোজালস কম্পিটিটিভি বিডিংয়ে হবে। এখন বলাগড়ের অবস্থাটা কি? ফর টেকনো-ইকনোমিক ক্লিয়ারেন্স—বলাগড় কবে টেকনো-ইকনোমিক ক্লিয়ারেন্স পেয়েছে? বলাগড়কে টেকনো-ইকনোমিক ক্লিয়ারেন্স সি. ই. এ. দিয়েছে ১৪/৯/৯৪। কত টাকা? ২২৩৪.৬৯ ক্রোরস। এটা রিপিট করছি—বলাগড়কে সি. ই. এ. ইন প্রিন্সিপল ক্লিয়ারেন্স দিয়েছে ১৪/৯/৯৪ ফর ২২৩৪.৬৯ ক্রোরস। এবারে স্যার, আপনার মাধ্যমে একটি ইন্টারেস্টিং ঘটনার কথা বলব, মনে হয় মাননীয় সদস্যদের এটা জানা দরকার—as par electricity laws (Amendment) Act, 1991. সেখানে কমপিটেন্ট গনর্ভমেন্ট-এর ডেফিনেশন হচ্ছে, কমপিটেন্ট গভর্নমেন্ট মিনস দি সেন্ট্রাল গভর্নমেন্ট in respect of generating company wholely or partly owned by it. যে সব জেনারেটিং কোম্পানি সেন্ট্রাল গভর্নমেন্ট হোললি অর পার্টলি ওন করবে তার কমপিটেন্ট গভর্নমেন্ট হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্ট আর অ্যান্ড ইন অল আদার কেসেস—Government of the State in Which the generating station of a generating company is located or proposed to be located—তার মানে অন্য সব ক্ষেত্রে স্টেট গভর্নমেন্ট হচ্ছে গভর্নমেন্ট। এবারে তাহলে পিকচারটা আমি কি পাচ্ছি? পিকচারে দেখা যাচ্ছে ডিপার্টমেন্ট অব পাওয়ার Ministry of power, Govt. of India. এবং ডিপার্টমেন্ট অব পাওয়ার অ্যান্ড Central Electricity Authority তারা উইদাউট

considering any proposal from the state Government. বলাগড়কে ক্লিয়ারেন্স দিয়ে দিচ্ছে। এবার আমি হিস্ট্রিগুলো আপনাদের কাছে বলছি, আশা করি যা আমি এতক্ষণ বললাম, বিডিংয়ের ব্যাপারটা আমি ক্লিয়ার করতে পেরেছি। আমি বিষয়টা আর একটু বলছি, বিফোর '৯৫ গভর্নমেন্ট অব ইন্ডিয়ার কোনও পজিশন ছিল না। এই পজিশনটা এসেছিল আফটার দি কমিটি রিপোর্ট। তার আগে সবই এম. ও. ইউ. হোত। আমি আপনাদের একটি লিস্ট দিচ্ছি, ১৭/২/৯৫ পর্যন্ত সমস্ত ভারতবর্ষে ১৩৮টি প্রোজেক্ট গভর্নমেন্ট অব ইন্ডিয়ার কন্সিডারেশনে থাকে—তারমধ্যে এম. ও. ইউ. রুটে ৯৭টি আর বিডিং রুটে ৪১টি। আমাদেরও একটি প্রোজেক্ট বিডিং রুটে আছে, সেটি হচ্ছে রাম্মাম স্টেজ ওয়ান এবং ইট ইজ এ হাইড্রো-ইলেক্ট্রিক প্রোজেক্ট। সেটি আমরা কমপিটিটিভ বিডিংয়ে দিয়েছি বিকজ ইট ইজ আফটার ১৮/২/৯৫। আর আমাদের যে প্রোজেক্টগুলি সেগুলি সব '৯২-এর এম. ও. ইউ. এ-র ন্যাচারেলি সেগুলি বিডিংয়ে আসে না। বিডিংয়ে আসবে কখন, যদি ৩১এ মার্চ, ১৯৯৬ এর মধ্যে কোম্পানি ফর্ম করে সি. ই. এ.-র কাছ থেকে ক্লিয়ারেন্স না পাই তাহলেই এটা বিডিংয়ে যাবে। বলাগড় সি. ই. এ.-র কাছ থেকে ক্লিয়ারেন্স পেয়ে গেছে। আমাদের স্টেট গভর্নমেন্টের কাছ থেকে প্রোপোজাল পাক বা না পাক গভর্নমেন্ট অব ইন্ডিয়া কিন্তু ক্লিয়ারেন্স দিয়ে দিয়েছে। সবচেয়ে আনফরচুনেট যেটা সেটা হচ্ছে, রোলস রয়েস-এর ব্যাপারে প্রশ্ন উঠেছে। ফরেন ইনভেস্টমেন্ট প্রোমোশন বোর্ড—সেখান থেকে ক্লিয়ারেন্স হল কি ভাবে? এটা খুব একটা ইন্টারেস্টিং জিনিস। ফরেন ইনভেস্টমেন্ট প্রোমোশন বোর্ডে সি. ই. এস. সি. অ্যাপ্লিকেশন করেছে ৮/১১/৯৪—সোজাসুজি। তারা স্টেট গভর্নমেন্টের থ্রু দিয়ে অ্যাপ্লিকেশন করল না। আর বলাগড় কোম্পানির ব্যাপারে আমি আগেই বলেছি। আমি আবার বলছি ফর্মড হল ৫/১০/৯৪/৮/১১/৯৪-এ এফ. আই. বি. বি.-তে ক্লিয়ারেন্সের জন্য ওরা দরখাস্ত করল স্টেট গভর্নমেন্টকে ডার্কে রেখে।

[12-30 — 12-40 p.m.]

আমরা অবজেক্ট করেছি। কাগজে পড়ার পরে উই অবজেক্টেড টু দিস। তখন গভর্নমেন্ট অব ইন্ডিয়া আমাদের কাছে কপি পাঠিয়েছিলেন ৩.১.৯৫ তারিখে—গভর্নমেন্ট অব ইন্ডিয়া ELB সেখানে ফরেন কোম্পানি যে ব্যাপার সেটা গভর্নমেন্ট অব ইন্ডিয়া ক্লিয়ার করে আমাদের কাছে কাগজ-পত্র পাঠিয়েছিলেন ৩.১.৯৫ তারিখে আমাদের রাজ্যের মত চেয়ে। বিরাট ডকুমেন্ট, ৭/১০ দিনে করা যায় না। Before they received without waiting for state government. আজকে রোলস রয় নিয়ে আপনারা যেটা বলছেন, আজকে দেখা যাচ্ছে যে একটা জেনারেটিং কোম্পানি, প্রাইভেট এন্টারপ্রেনিওর, তারা সোজাসুজি দিল্লি চলে যাচ্ছে। আজকে একজন প্রাইভেট এন্টার প্রেনিওর তারা স্টেট গভর্নমেন্টের থ্রু রুট না করে সোজাসুজি দিল্লি চলে যাচ্ছে এবং দিল্লি সেটা এন্টারটেন করছে। আজকে যদি সময় দেন বলতে পারি, আমি সব চিঠি নিয়ে এসেছি। আজকে দিল্লি ক্লিয়ারেন্স দিচ্ছে এবং এফ. আই. পি. বি.-ও ক্লিয়ারেন্স দিচ্ছে। যে এফ. আই. পি. বি'র ক্লিয়ারেন্স, আনফরচ্যুনেটলি, I am sorry to say, the Finance Minister was the chairman.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সৌগত রায়, আপনি বলুন, আপনার টাইম চলে যাচ্ছে।

**শ্রী সৌগত রায়ঃ** আপনি প্রথমে বললেন ৩ মিনিট, তারপরে ২ মিনিট বলছেন। মন্ত্রী বেশি সময় নিচ্ছেন।

**মিঃ ডেপুটি স্পিকারঃ** মিঃ রায়, টাইম যদি মন্ত্রী বেশি কনজিউম করেন, আমি কি করব।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, মন্ত্রীরা যদি বেশি সময় নেন তার জন্য কি মেম্বাররা সাফার করবে? মন্ত্রীতো কনসাইজ উত্তর দেয়, সেটা তিনি শিখবেন। আমাদের মাননীয় সদস্য মান্নান সাহেব যে প্রশ্নটা করেছিলেন তার কোনও উত্তর পাওয়া গেল না। লম্বা লম্বা কয়েকটি চিঠির রেফারেন্স পাওয়া গেল। পশ্চিম বাংলায় একটাও ফাস্ট ট্রাক পাওয়ার প্রজেক্ট নেই। দেশে যে ৮টি হচ্ছে তার মধ্যে পশ্চিমবাংলায় একটাও নেই। যে কয়টা হচ্ছে—বজবজে, বলাগড়ে, সাগরদিঘিতে, বক্রেশ্বরে সবই ঐ নেগোসিয়েশনে, মউ রুটে পশ্চিমবাংলায় একটাও হয় ডি. সি. এল-এর সঙ্গে, না হয় সি. ই. এস. সি'র সঙ্গে কম্পিটিটিভ বিডিংয়ে নয়, সবই নেগোসিয়েশনে করা হচ্ছে। এখানে কোনও গ্লোবল টেণ্ডার নেই। এই ব্যাপারে আমাদের আপত্তি। আমার কলিং অ্যাটেনশনের মোশানের জবাবে মন্ত্রী ২০.৭.৯৫ তারিখে বলেছিলেন যে, The State Government has reservations on certain issues on the total project cost and also on the power purchase agreement which are relevant to the interest of consumers of CESC. Discussion has since been initiated and the issues are expected to be sorted out shortly. তার মানে রাজ্য সরকারের রিজার্ভেশন ছিল টোটাল প্রজেক্ট কস্টের উপরে এবং অল সাচ পাওয়ার এগ্রিমেন্ট, এটা হচ্ছে ২০.৭.৯৫ তারিখে। আবার মন্ত্রী জবাব দিচ্ছেন, মান্নান সাহেব যে প্রশ্ন ওনাকে জিজ্ঞাসা করেছিলেন যে, আপনি কি মনে করেন এই কস্টটা কমপ্যারাবল ১.৯৬ পার ইউনিট কস্ট হবে? মন্ত্রী বলেছেন যে, আমার ব্যক্তিগত মত হচ্ছে এটা বেশি। আবার দেবপ্রসাদ সরকার যে প্রশ্ন করেছেন যে, আপনি কি মনে করেন না যে এটা কনজিউমারদের উপরে লোড হবে? উনি উত্তরে বলেছেন যে, আমরা এটা কন্ট্রোল করবো। আমার মন্ত্রীর কাছে স্টেট প্রশ্ন, আজ থেকে ৭ মাস আগে উনি বলেছিলেন যে ওদের রিজার্ভ আছে এবং তার পরে আবার এই মাসে উনি বলছেন যে এই কস্ট বেশি। তা সত্ত্বেও আমরা জানতে চাই, উনি বলেছেন 'সলভড্ আউট শর্টলি', এখনও পর্যন্ত সি. ই. এস. সির সঙ্গে পাওয়ার পার্চেজ এগ্রিমেন্ট সর্টেড আউট হয়েছে কিনা, প্রজেক্ট কস্ট সর্টেড আউট হয়েছে কিনা?

**ডঃ শংকরকুমার সেনঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, এতগুলো পয়েন্টের উত্তর দুই মিনিটে দেওয়া যায় না, সুতরাং আমাকে সময় দিন। আমি বলছি, সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি এবং এফ. আই. বি. বি. ক্লিয়ারেন্স ওভার দি হেড অব দি স্টেট গভর্ণমেন্ট করা হয়েছে। এবারেও আমরা প্রটেস্ট করেছি। প্রটেস্ট করার পর—যেটা সৌগতবাবু বলছিলেন রাইটলি— আমি বলেছিলাম যে, আমরা এটা নিয়ে বসব। বসা হয়েছিল। প্রথম প্রশ্ন, পোজিশন উইথ দি বলাগড় পাওয়ার কোম্পানি, সেটার পোজিশনটাই আমি বলছি Project cost has been reduced to 2060 crores. This is the celing project cost. ২০০০ এ.ডিতে কমপ্লিশন কস্ট। ইট ইজ নট টুডে'স কস্ট, প্লিজ। ফ্রম ২২৬৪ ক্রোড়স্, এটা

সি. ই. এ. এ্যাপ্রুভ করেছিল। সি. ই. এ. অ্যাপ্রুভ করেছিল ২২৬৪ কোটি টাকা, আমরা সেটা কমিয়েছি ২০৬০ কোটি টাকায়। আর এই কস্টটা নট্ ১৯৯৬ সালের কস্ট, এটা কমপ্লিশন কস্ট। আর একটি কনডিশনের কথা জানুন। গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া একটা ইনসেনটিভ দিয়েছিলেন, একটা অদ্ভুত ইনসেনটিভ। সেটা হ'ল, ৬৮.৫ পারসেন্ট পি. এল. এফ. অর্থাৎ ৬,০০০ ঘন্টার বেশি রান করার পি. এল. এফ যদি হয় তাহলে পার পারসেন্ট অব পি. এল. এফ ইনক্রিজড্ .৭ করে ইক্যুইটি ১৬ পারসেন্টের সঙ্গে যোগ হবে। ৬৮.৫ পারসেন্টের এগ্রিমেন্ট ১৬ পারসেন্ট ইক্যুইটি রিটার্ন পাবে, ৬৮.৫ পারসেন্ট পরে যদি ৬৯.৫ পারসেন্ট হয় তাহলে .৭ এবং প্রত্যেকটির জন্য .৭ করে অ্যাড হবে। আমাদের ইনটেনসিভ অনেক কম। আমরা কত ইনসেনটিভ দিয়েছি? যে ইনসেনটিভ এন. টি. পি. সি. পায় সেটাই আমরা দিয়েছি। সেটা হচ্ছে, ১ পয়সা পার ইউনিট পার পারসেন্ট রাইজ অব পি. এল. এফ অ্যাবাউট দি নর্মেটিভ ৬৮.৫। আমি আবার বলছি, ১ পয়সা পার ইউনিট পার পারসেন্ট ইন পি. এল. এফ অ্যাবাউট দি নর্মেটিভ ৬৮.৫। এটা হচ্ছে এন. টি. পি. সির শর্ত। সি. ই. এ. এটা অ্যাপ্রুভ করেছে। এখানে পাওয়ার পার্চেজ এগ্রিমেন্ট সম্বন্ধে প্রশ্ন তুলেছেন। এই.....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডঃ সেন, আপনার সময় শেষ হয়ে গেছে, আপনি বসুন। হাফ অ্যান আওয়ার ডিসকাশন ইজ ক্লোজড্।

## ADJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of power cut in Midnapur, Hooghly, Bankura, Purulia and other districts.

The subject matter of the Motion does not call for Adjournment of business of the House. This may be raised in the form of Calling Attention, Mention Case, etc.

I, therefore, withhold my consent to the Motion.

Dr. Bhunia may, however, read the text of the Motion.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হ'ল—

পশ্চিমবঙ্গের মেদিনীপুর, হাওড়া, হুগলি, বাঁকুড়াসহ বিভিন্ন জেলায় চরম বিদ্যুৎ সঙ্কট চলছে। গত ১৫ দিন ধরে বিদ্যুৎ সরবরাহ ২৪ ঘন্টার মধ্যে ৮ ঘন্টা থাকছে না। বিদ্যুৎ না থাকবার ফলে সেচের জলের অভাবে বোরো চাষ শুকিয়ে যাচ্ছে। মাধ্যমিক ছাত্র-ছাত্রীরা ১লা মার্চ থেকে পরীক্ষায় বসবে, কিন্তু তারা পড়াশুনা করতেই পারছে না। বিদ্যুৎ উৎপাদন হচ্ছে বলে সরকার দাবি করলেও বিদ্যুৎ সরবরাহ হচেছ না। ট্রান্সফর্মার নেই। সরকার নীরব। অবস্থা অত্যন্ত বিপর্জ্জনক।

[12-40 — 12-50 p.m.]

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Deputy Speaker:** I have received five notices of Calling Attention, namely :

| | | |
|---|---|---|
| i) Diesel crisis in rural areas of the State | : | Shri Sailaja Kumar Das |
| ii) Non-payment of arrears to teachers and non-teaching staff as per recommendation of the Third Pay Commission | : | Shri Nirmal Das |
| iii) Severe power-cut in the districts of Midnapur, Hooghly, Bankura and Purulia | : | Dr. Manas Bhunia and Shri Abdul Mannan |
| iv) Reported illegal felling of trees in Tehatta No. 1 Block of Nadia district | : | Shri Kamalendu Sanyal |
| v) Strike observance by press employees on 28.2.96 | : | Shri Tapan Hore |

I have selected the notice of Shri Sailaja Kumar Das on the subject of diesel crisis in rural areas of the State.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 1st March, 1996.

### Presentation of the Seventh Report of the Subject Committee on Transport (1994-96)

**Shri Subhash Basu :** (Chairman) Sir, I beg to present the Seventh Report of the Subject Committee on Transport (1994-96) on South Bengal State Transport Corporation.

### Presentation of the Fourteenth Report of the Subject Committee on Power and Commerce and Industries (1994-96)

**Shri Santasri Chatterjee :** (Chairman) Sir, I beg to present the

Fourteenth Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1994-96 on the West Bengal State Electricity Board.

**Presentation of the Twenty Sixth and Twenty Seventh Reports of the Subject Committee on Public Accounts (1994-96)**

**Shri Atish Chandra Sinha :** Mr. Deputy Speaker, Sir, with your permission, I beg to present the twenty-sixth Report of the Committee on Public Accounts, 1994-96 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1986-87 and 1990-91 (Civil) relating to the Health and Family Welfare Department of the Government of West Bengal and the twenty-seventh report of the Committee on Public Accounts 1994-96 on Reports of the Comptroller and Auditor General of India for the years 1985-86, 1986-87 and 1987-88 (Civil) relating to the Housing Department of the Government of West Bengal.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, পয়েন্ট অব অর্ডারে কিছু বলব বলেছিলাম, আপনাকে ধন্যবাদ আপনি আমাকে সময় দিয়েছেন বলে। স্যার, বুলেটিন পার্ট (টু) ৯ই ফেব্রুয়ারি যেটা দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি ১৬ তারিখে হেলথ অ্যাণ্ড ফ্যামিলি ওয়েলফেয়ার অ্যাণ্ড রিফিউজি রিহ্যাবিলিটেশান মিনিস্টার আমাদের প্রশ্নের উত্তর দেবেন। আমার ১৩ নম্বর, ১৫ নম্বর এবং ৩৬ নম্বর প্রশ্নের উত্তর দেওয়ার কথা। যেহেতু স্বাস্থ্যমন্ত্রী ১৬ তারিখে থাকবেন না সেইজন্য তাঁর প্রশ্নের উত্তর দেওয়ার কথা ২৯এ ফেব্রুয়ারি তারিখে। আজকে এই হাউসে প্রশান্তবাবুর থাকার কথা ছিল। আমরা প্রশান্তবাবুকে পেয়েছিলাম ১৬ই ফেব্রুয়ারি, ২৩এ ফেব্রুয়ারি এবং ২৯এ ফেব্রুয়ারি। যেহেতু ২৩ তারিখে বাজেট প্লেস হবে, সেইজন্য সেই দিন কোনও প্রশ্নের উত্তর দেওয়া যাবে না। ১৬ই ফেব্রুয়ারি এবং ২৯এ ফেব্রুয়ারি তাঁর প্রশ্নের উত্তর দেওয়ার কথা এটা বুলেটিনে ছিল। আমরা জানতে পারলাম যে মাননীয় মন্ত্রী আর নোমিনেশন পাচ্ছেন না। গতবারে ৩০০ ভোটে জিতেছিলেন, এবার আর জিততে পারবেন কিনা সেই নিয়ে আশঙ্কার মধ্যে আছেন। কিন্তু তিনি যেহেতু এখনও রাজ্যে মন্ত্রী, রাজ্যের মানুষের টাকা থেকে তাঁর মাইনে হচ্ছে, মন্ত্রীর গাড়ি ব্যবহার করছেন তিনি কেন প্রশ্নের উত্তর দেবেন না? স্যার, এই ব্যাপারে আমি আপনার প্রোটেকশন চাই।

এই মন্ত্রীকে আমরা আর কোনওদিন পাব না। তাহলে উত্তর জানার কোনও অধিকার আমাদের থাকে না। স্যার, দিস ইজ দি লাস্ট সেসান অব দি ইলেভেন্থ অ্যাসেম্বলি। এই অধিবেশনে আপনার বুলেটিনে দু'টি দিন দেওয়া সত্ত্বেও মাননীয় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ ও উদ্বাস্তু ও ত্রাণ দপ্তরের মন্ত্রী একটি প্রশ্নেরও উত্তর দিলেন না সদস্যদের কাছে। এতে সদস্যদের অধিকার খর্ব করা হয়েছে। আমরা এই ব্যাপারে আপনার প্রটেকশন চাইছি। এই প্রশ্নের উত্তর আমরা কবে পাব তা আপনি বলে দিন। মন্ত্রী মহাশয় নির্বাচনে হেরে যাবেন, কি নমিনেশন পাবেন না, তারজন্য আমরা উত্তর পাব না?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মন্ত্রী ফার্দার টাইম চেয়েছেন, আপনার প্রশ্নের উত্তর এখনও

জোগাড় করতে পারেন নি। আমার কাছে টাইম চেয়েছেন, আমি তাকে টাইম দিয়েছি।

## Laying of Rules

### Amendments to the West Bengal District Planning Committee Rules, 1994

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Deputy Speaker, Sir, with your kind permission, I beg to lay the Amendments to the West Bengal District Planning Committee Rules, 1994 published under Notification No. 3485/DP/2M-2/95, dated the 5th December, 1995.

## Laying of Reports

### Annual Reports and Accounts of the National Iron and Steel Co. (1984) Ltd. for the years 1986-87, 1987-88, 1988-89, 1989-90 and 1990-91

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Deputy speaker, Sir, with your kind permission, I beg to lay the Annual Reports and Accounts of the National Iron and Steel Co. (1984) Ltd. for the years 1986-87, 1987-88, 1988-89, 1989-90 and 1990-91.

### Annual Reports and Accounts of the I.P.P. Ltd. for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90, 1990-91, 1991-92, 1992-93 and 1993-94

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual Reports and Accounts of the I.P.P. Ltd. for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90, 1990-91, 1991-92, 1992-93 and 1993-94.

### 20th Annual Report and Accounts of the West Dinajpur Spinning Mills Ltd. for the year 1994-95

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the 20th Annual Report and Accounts of the West Dinajpur Spinning Mills Ltd. for the year 1994-95.

## MENTION CASES

**শ্রী ননী কর :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি একটি খুবই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার এবং অন্যান্য সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটি হচ্ছে এই যে, আপনি জানেন, স্যার, আমাদের এটি হচ্ছে শেষ সেশন। কারণ নির্বাচন সামনে। স্যার, আমার কথা হচ্ছে এই যে, নির্বাচন কমিশন যখন সমস্ত পার্টিকে ডেকেছিলেন তখন সেখানে আমাদের পার্টি সি. পি. এম. মার্চ মাসে নির্বাচনের কথা বলেছিলেন। কংগ্রেস এবং অন্যান্য পার্টি তাঁরা

এপ্রিল মাসে নির্বাচনের কথা বলেছিলেন। কিন্তু স্যার, এখন যেহেতু ইতিমধ্যে কতকগুলো দুর্নীতির মামলায় সাতজন কেন্দ্রীয় মন্ত্রী পদত্যাগ করেছেন এবং তারমধ্যে আমাদের বিরোধী পক্ষের একজন মাননীয় নেতা, তিনিও বিজেপির মিঃ আদবানি, জড়িয়ে পড়েছেন, সেই কারণে একটা চেষ্টা হচ্ছে নির্বাচন পিছিয়ে দেবার জন্য। আপনি জানেন যে, শীঘ্রই ইন্দিরা গান্ধী যখন ক্ষমতায় ছিলেন তখন তাঁর সংবিধান সংশোধনের মতো ক্ষমতা ছিল। সেই ক্ষমতা বর্তমান গভর্নমেন্টের নেই। আমাদের কাছে খবর আছে, গতকাল প্রেসের লোকেরা স্ট্রাইক করেছেন, আজকে সেজন্য খবরের কাগজ নেই।

[12-50 — 1-00 p.m.]

আমাদের কাছে খবর আছে যে, ওরা প্রয়োজনে জরুরি অবস্থা জারি করে নির্বাচন পিছিয়ে দেবার একটা চক্রান্ত করছে। এটা পুরোপুরি জনস্বার্থবিরোধী কাজ, অবিলম্বে কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের পদত্যাগ করা উচিত। আমি এটা সবার দৃষ্টি আনবার জন্য এই দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি আপনার মাধ্যমে আনলাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রায়দিঘি গ্রাম পঞ্চায়েত এবং মথুরাপুর ২নং ব্লকের সি. পি. এম পঞ্চায়েত প্রধান ডিফলকেশান করেছে। পঞ্চায়েতের ১১ লক্ষ টাকা, রবেখাঁকি খাল করার জন্য ১৪ লক্ষ টাকা এবং রায়দিঘি কলেজ করার জন্য জে আর ওয়াই তে ৩ লক্ষ ৯৫ হাজার টাকা দেওয়া হয়েছিল। তারমধ্যে ২৫ লক্ষ টাকার হিসাব দিতে পারছেন না। বিডিও থেকে ওই সি. পি. এম পঞ্চায়েত প্রধানের কাগজপত্র সিজড্ করা হয়েছে। ওই সি. পি. এম পঞ্চায়েত প্রধান জওহর রোজগার যোজনার টাকা, কলেজ করার জন্য টাকা, প্রধানমন্ত্রীর দেওয়া সংসদের জন্য টাকার থেকে ২৫ লক্ষ টাকা আত্মসাৎ করেছেন। বি ডি ও সমস্ত খাতাপত্র সিজড্ করেছে, অবিলম্বে ওই সি. পি. এম পঞ্চায়েত প্রধানকে গ্রেপ্তার করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের উলুবেড়িয়া সাউথের ১ নং ব্লকের ১৪টি অঞ্চলের মধ্যে ৪টি অঞ্চলে যেমন নবগ্রাম, কালিচাতুরি, বেলারি এবং খান্দারিতে কোনও থানা নেই। একমাত্র শ্যামপুর ১নং ব্লকে থানা আছে। এরফলে ওই ৪টি অঞ্চলে ৪০ হাজার মানুষ বাস করে, তাদের নদী পেরিয়ে থানায় আসতে হয়। সুতরাং অবিলম্বে ওই ৪টি অঞ্চলের মধ্যে একটি থানার ব্যবস্থা হয় তার দাবি আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে ১২ হাজার প্রাথমিক সমবায় কর্মচারী রয়েছে, যাদের বেঁচে থাকার জন্যে ন্যূনতম বেতন রাজ্য সরকার দিচ্ছেন। তারা মাস মাইনে হিসাবে মাত্র ৫০ টাকার থেকে ২৫০ টাকা পাচ্ছে। অথচ এই সমবায় মন্ত্রী এবং অর্থমন্ত্রী বিধানসভাতে ঘোষণা করেছিলেন যে, সরকারি বেতন কাঠামো হিসাবে তাদের বেতন দেওয়া হবে এবং ১৯৯৩ সালের ১লা মার্চ থেকে ওই বেতন হার চালু হবে। কিন্তু আজ পর্যন্ত তাদের সেই বেতন কার্যকর হয়নি। এমন কি তাদের অন্তর্বর্তীকালীন ৩৫০ টাকা করে ভাতা দেওয়ার কথা ছিল, সরকার নির্দেশ দিয়েছিলেন, তাও কার্যকর হয়নি। অথচ

সমবায় দপ্তরের আমলারা ৪ হাজার থেকে ১২ হাজার টাকা পর্যন্ত মাসিক বেতন পাচ্ছেন কিন্তু এই তৃণমূল স্তরের কর্মচারী যারা, তাদের জন্য সরকারের কোনও দায়িত্ব নেই। অবিলম্বে এই তৃণমূল স্তরের কর্মচারিদের যাতে সরকারি বেতন কাঠামোর আওতায় আনা হয় এবং চতুর্থ বেতন কমিশনের সঙ্গে যুক্ত করা হয় সেই দাবি আমি জানাচ্ছি। সাথে সাথে তারা যাতে অন্তর্বর্তীকালীন ভাতা, যেটি সরকার নির্দেশ দেন সেটা যাতে পায় তার ব্যবস্থা করা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে একটি বিষয় জানানোর জন্যে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পিয়ারলেস একটি অর্থকারী প্রতিষ্ঠান এবং একটি বাঙালি বড় প্রতিষ্ঠান। এরই অর্থ সাহায্যে রাজ্য সরকার কিছুদিন জীবিত ছিল। এই প্রতিষ্ঠানের সঙ্গে বহু ফিল্ড অফিসার এবং ফিল্ড কর্মী যুক্ত আছেন। রিজার্ভ ব্যাঙ্ক সম্প্রতি ডিরেকশন দিয়েছে যে, ১০ পারসেন্টের বেশি কমিশন দেবে না, এর ফলে হাজার হাজার ফিল্ড অফিসার এবং ফিল্ড কর্মচারী অনিশ্চিয়তা অবস্থায় পড়েছে। বাংলার একটি বড় প্রতিষ্ঠান, বহু বেকার যুবক-যুবতী এর সঙ্গে জড়িত, তারা আজকে অনিশ্চিয়তার মধ্যে দিন কাটাচ্ছে। কিছু দিন আগে মাননীয় অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত 'ভেরোনা' সংস্থাটি বন্ধ করার ফলে বহু কর্মচারী অনিশ্চিয়তার মধ্যে পড়েছে। এই পিয়ারলেসও যদি বন্ধ হয়ে যায় তাহলে প্রায় ১০ লক্ষ বেকার যুবক যুবতী আজকে অনিশ্চিয়তার মধ্যে পড়বে। সুতরাং অবিলম্বে এই বিষয়ে আপনার মাধ্যমে আমাদের অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছে এই বিষয়ে বলেন এবং এই বেকার যুবক যুবতীদের যেন অনিশ্চিয়তার মধ্যে দিন কাটাতে না হয়।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার কাছে দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি নদীর উপর বিবেকানন্দ ব্রিজ যেটা বালির ব্রিজ বলা হয় সেটি ভেঙে পড়েছে, এর মেরামতির কাজ সামান্য শুরু হলেও গতি অতি মন্তর। যানবাহন চলাচল বন্ধ, এক দিক দিয়ে গাড়ি চলাচল করছে। পুলিশ এবং পি. ডবলিউ. ডি. যৌথভাবে কাজটা চালান এবং ওখানে ফেরি চলাচল বাড়ানো হোক এবং ট্রেন সার্ভিস বাড়ানোর জন্য দাবি করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি এই হাউসে একটু আগে মাননীয় সদস্য ননী কর মহাশয়, কিছু অসত্য বক্তব্য রেখেছেন, তার তীব্র বিরোধিতা আমি করছি। এই মাত্র দিল্লিতে আমি টেলিফোন করেছিলাম, ননীবাবু যেটা অভিযোগ করেছেন কেন্দ্রীয় সরকারের কোনও রকম অভিসন্ধি নেই নির্বাচন পিছিয়ে দেওয়ার ব্যাপারে। কেন্দ্রীয় সরকারের জুন মাস পর্যন্ত মেয়াদ আছে, তার মধ্যে যে কোনও সময়ে তারা সংসদ ভেঙে দিয়ে মন্ত্রিসভা পদত্যাগ করে নির্বাচন-এর সুপারিশ করতে পারেন। কিন্তু ননীবাবুর এটা জানা উচিত, নির্বাচন করার সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকারের উপর বর্তায় না, নির্বাচন কবে হবে সেটা ঠিক করেন নির্বাচন কমিশন। এর আগে কেন্দ্রীয় সরকারের থেকে সুপারিশ করা সত্ত্বেও নির্বাচন কমিশন তারা কাশ্মীরে নির্বাচন করেননি। ননীবাবু এখানে অসত্য কথা বলেছেন।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের ব্যাপারে আমি

মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পরশুদিন রাত্রি বেলায় হঠাৎ কিছু সমাজবিরোধী তারা রামদা, পিস্তল নিয়ে আমাদের বীরনগর পার্টি অফিস ভাঙচুর করে। তারা ভাঙচুর করে যাওয়ার সময় টেলিফোনটা চুরি করে নিয়ে যায়। এটা হয়েছে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান নন্দদুলালবাবুর নেতৃত্বে। তিনি সেখানে দাঁড়িয়ে পার্টি অফিস ভাঙচুর করান এবং টেলিফোন চুরি করে নিয়ে যায়।

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার রতুয়া থানায় সামসিতে চাষীদের আলু রাখবার জন্য একটা হিমঘর আছে, প্রতি বছর চাষীরা ২টি বন্ড কাটে, নিজেরা সেখানে আলু রাখত। এই বছর দেখা গিয়েছে ঐখানে যিনি চেয়ারম্যান আছেন আনিসুর রহমান তিনি হিমঘরের সমস্ত বন্ডগুলিকে বাইরের ব্যবসায়ীদের কাছে মোটা টাকার বিনিময়ে বিক্রি করে দিয়েছেন। উনি হচ্ছেন সি. পি. এম. পার্টির জোনাল কমিটির মেম্বার। উনি পার্টির মেম্বারদের মধ্যে ডিস্ট্রিবিউট করে দিয়েছেন। মালদার যে সমস্ত চাষী তারাই অ্যাকচুয়ালি হিমঘরে আলু রাখতে পারেন। আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর কাছে অনুরোধ করব এই ব্যাপারটি তদন্ত করার জন্য এবং সমস্ত চাষীরা যাতে হিমঘরে আলু রাখতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই সভার এবং সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ইনস্টিটিউট অব হিউম্যান ওয়েলফেয়ার নাকি একটি সমাজ কল্যাণমূলক সংস্থা, কেন্দ্রীয় সরকারের অনুদানে পরিচালিত। রাজারহাটের তরুছায়াসহ ৮টি শাখার এবং সামাজিক নিরাপত্তাহীন নারী ও শিশুদের আশ্রম ও স্বনির্ভরতার দায়িত্ব পালন করছেন পরিচালক জনৈক ডাঃ অমিতাভ রায়। লিলুয়া হোম থেকে এই ব্যক্তি মেয়েদের হস্তান্তরের সুপারিশ করছেন। এই হতভাগ্যদের মধ্যে রীনা রায় অন্যতম। এই অভাগীদের অসামাজিক কাজে লিপ্ত হতে রাজি করাচ্ছেন এই ডাঃ রায় রেড ক্রসের সংশয়পত্র জাল করে কারারুদ্ধ হন '৪৪-এ। এন. জি. ও.-দের উৎসাহিত করছে কেন্দ্রীয় সরকার। এন. জি. ও. পরিচালিত অনেক সংস্থা নারী শিশুদের নিয়ে পাপ ব্যবসা করছে। স্যার, এই ডাঃ রায় কংগ্রেস (ই) আশ্রয়পুষ্ঠ বলে জানা যাচ্ছে। আমি স্যার, সমাজ কল্যাণ-এর নামে এই অসামাজিক কাজ বন্ধ করার জন্য এবং ডাঃ রায়ের উপযুক্ত শাস্তির দাবি করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই মন্ত্রিসভার এবং বিশেষ করে পতিত পাবন পাঠক মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ময়ূরাক্ষী কটন মিল, পাঁচলা হাট, জেলা বীরভূমে অবস্থিত। সেখানকার শ্রমিকরা আজকে আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং মিলটি লোকসান হওয়ার ফলে আজকে সেটা বন্ধ হতে যাচ্ছে। ১৯৯০ সালে পশ্চিমবঙ্গ সরকার এটা চালাবার দায়িত্ব নেয়। কিন্তু যারা এখানকার কর্মচারী তাদের বেতন এত কম যে অন্যান্য স্পিনিং মিল আছে তাদের তুলনায় অনেক কম। এই বেতন বাড়াবার জন্য আই. এন. টি. ইউ. সি.-র পক্ষ থেকে আন্দোলন করা হচ্ছিল, তাই সেই ইউনিয়নের কর্মচারিদের নানাভাবে আজকে হয়রান করা হচ্ছে। আমার সময় কম তাই আমি

এই অভিযোগের কাগজপত্রগুলো আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে দিচ্ছি, যাতে তিনি এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাইনর ইরিগেশন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকা এক ফসলি এলাকা। সেখানে সমুদ্রের নোনা জলকে মিষ্টি জলে রূপান্তরিত করে সেই জলের দ্বারা কাকদ্বীপে এক ফসলি জমিকে দু-ফসলি, তিন ফসলি জমিতে রূপান্তরিত করার চেষ্টা হচ্ছে। নামখানা ব্লকে জল সংরক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। সেই সুন্দরবন এলাকায় পাঁচটি নদী বাঁধ দেবার ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রীমতী রুবী নূর ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহের কালিয়াচক অঞ্চলে প্রচন্ড লোডশেডিং হচ্ছে। ফলে সেখানে ক্ষুদ্র ও কুটির শিল্পগুলো ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং যারা ঋণ নিয়ে এই শিল্পগুলো চালাচ্ছে তারা কাজ করতে পারছে না এবং দিনের পর দিন তাদের সুদের পরিমাণ বেড়ে চলছে। সামনে মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক পরীক্ষা এবং এই লোডশেডিংয়ের ফলে ছাত্র-ছাত্রীরা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। তাই এলাকার সর্বশ্রেণীর মানুষের অনুরোধ মাননীয় মন্ত্রী মহাশয় যেন এই ব্যাপারে একটু নজর দেন।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আসলে আপনি জানেন, রাজ্য সরকার খাদ্যশষ্য উৎপাদনে প্রথম স্থান দাবি করছি। কিন্তু উত্তরবঙ্গে যে সমস্ত কৃষি জমি আছে সেগুলো চা-বাগিচা এবং ইট ভাটায় রূপান্তরিত হচ্ছে। মানুষকে লোভ দেখিয়ে তাদের কৃষি জমিগুলো চা-বাগিচায় ও ইট ভাটায় রূপান্তরিতর করা হচ্ছে। এই ব্যাপারে প্রশাসনের একটা অংশের মদত আছে। মহামান্য হাইকোর্টের কাছ থেকে তারা ইট ভাটাগুলোর ইট বিক্রির নাম করে আবার ইট ভাটা চালিয়ে যাচ্ছে। যদি এই রকম চলতে থাকে তাহলে উত্তরবঙ্গের জেলার মানুষের সর্বনাশ হবে। সমস্ত রকম চাষযোগ্য জমিতে ইটভাটা অবিলম্বে বন্ধ হওয়া দরকার। স্যার, আপনি একজন আইন বিশেষজ্ঞ, আপনি মন্ত্রীর সঙ্গে কথা বলুন, যাতে অবিলম্বে এই ইটভাটা ও চা-বাগিচাগুলোর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নঁওদায় রামপাড়া পঞ্চায়েত ভাগিরথী নদীর উপর একটা ব্রিজ করা দরকার। নদীটির এপারে পাঁচটি ও ওপারে ছয়টি গ্রাম। সেখানে ব্রিজ না থাকার ফলে সেখানকার লোকেদের এইজন্য প্রচন্ড অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। তাই ভাগিরথী নদীর উপর একটা ব্রিজ দরকার।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ে আপনার মাধ্যমে সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত বৎসর বন্যায় দামোদর এর পশ্চিমদিকে যে সমস্ত বাঁধ ভেঙে যে সব গ্রাম বিধ্বস্ত হয়ে গেছে ফসল নষ্ট হয়ে গেছে, সেই সমস্ত বাঁধ এখনও পর্যন্ত মেরামত করা হয়নি। সেই সমস্ত বাঁধ মেরামত করা দরকার।

দু হাজারেরও বেশি মানুষ ক্ষতিগ্রস্ত তাদের জন্য কোনও ত্রাণ মঞ্জুর করা হয়নি। এখন যদি বাঁধ বাঁধা না হয় বৃষ্টি হয়ে গেলে পরে আর বাঁধা যাবে না, মাটি পাওয়া যাবে না। সেই কারণে আমি অবিলম্বে সেচ বিভাগের মন্ত্রী ও রিলিফ মন্ত্রীর কাছে আবেদন করছি জরুরি ভিত্তিতে ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রীমতী মায়ারানি পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পঞ্চায়েত সমিতির অবসরপ্রাপ্ত কর্মচারীরা সমস্যায় রয়েছেন। ৯৪ সালে সরকারি আদেশনামা ঘোষিত হয়। চিকিৎসা ভাতা, এক্স গ্রাশিয়া, রিলিফ পর্যন্ত পাননি। যার ফলে তারা অভাব অনটনের মধ্যে দিন কাটাচ্ছেন। নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম দিনের পর দিন বেড়েই চলেছে, স্বল্প পেনশনেই তাদের জীবনধারণ করতে হয়। তাই আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**श्री मनोहर तिरकी :** मिस्टर डिप्टी स्पीकर सर मै आपके माध्यम से शिक्षा और संस्कृति मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूं। गोरखा संयुक्त मोर्चा अपनी कुछ मांगो को लेकर धरना और भुख हड़ताल कर रहे है। उनकी मांग है नेपाली भाषा-भाषियो के लिए प्राथमिक और उच्च शिक्षा के लिए नेपाली जानने बालो शिक्षकों की ही नियुकति की जाय। हमलोग जैसा देखते है, जहां नेपाली माध्यम का स्कुल है वहां भी बंगला माध्यम बाले शिक्षको की बहाली होती है, जिनको नेपाली भाषा की जानकारी है ही नही। सर, डोअर्स इलाको मे लगभग ३५० नेपाली स्कुल है। इससे नेपाली शिक्षको के अभाव के कारण शिक्षा संस्कृति मे गिरावट आ रहा है और अशान्ति सृष्टि हो रही है। आपको याद होगा १९८५ साल मे भी इसी प्रकार की मांग को लेकर भयंकर अशान्ति शुरु हूई थी। सरकार की सही और सूझबूझ के कारण सही रास्ते पर लाया गया कही एक बार फिर सरकार को वही समस्या से न गुजरना पढ़ जाए। अत: मै शिक्षा और संस्कृति मंत्री से अनुरोध करता हूं कि उन की जायज मांगों पर जल्द-से-जल्द पहल करे।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে গত পাঁচ বছর ধরে কোনও জুনিয়র হাইস্কুল আপ গ্রেডেশন হয়নি। মূলত দুটো স্কুল শুঁটিয়া পল্লী মঙ্গল বিদ্যাপীঠ আর ঝিকড়া জুনিয়র হাইস্কুল। এই দুটো স্কুলের ছাত্র সংখ্যা অ্যাবভ নাইন হানড্রেড। এই দুটো স্কুলকে ক্লাস এইট থেকে ক্লাস টেন পর্যন্ত করা হলে স্যার খুবই উপকার হবে এবং আপনাকেও অনুরোধ করছি মন্ত্রীকে অনুরোধ করার জন্য।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানাচ্ছি—বহুদিন ধরে বলছি—বীরভূমের সিদ্ধেশ্বরী

ুন সেচ প্রকল্পের কাজ শুরু হয়েছে। অনেকদিন আগে এই প্রকল্পের জন্য বিহার সরকারের অনুমোদন পাওয়া গেছে। যাতে প্রকল্পের কাজ তরান্বিত করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র শিবপুরের ১২টি ওয়ার্ডের মধ্যে ৬টি এস. ই. বি. এবং বাকি ৬টি সি. ই. এস. সি.-র। এস. ই. বি. এলাকায় প্রতিদিন ২-৩ ঘন্টা লোডশেডিং চলে। এই এলাকার যে সমস্ত যুবকরা লেদ মেশিন কিনে কারখানা করে কর্মসংস্থান করেছে তাদের এই লোডশেডিং-এর ফলে খুব অসুবিধা হচ্ছে। এছাড়া আরও নানা কুটিরশিল্প আছে, সেগুলোও ক্ষতিগ্রস্ত হচ্ছে এই লোডশেডিং-এর জন্য। এছাড়া ১লা মার্চ থেকে মাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে। বিদ্যুৎ চলে গেলে তাদের পড়াশোনার অসুবিধা হচ্ছে। বিদ্যুৎ মন্ত্রী বলেছেন বিদ্যুৎ পর্যাপ্ত আছে, অথচ বিদ্যুতের এত ঘাটতি দেখা যাচ্ছে। অবিলম্বে এই লোডশেডিং বন্ধ করার জন্য আমি বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গণকণ্ঠে মূল্য বৃদ্ধির তীব্র প্রতিবাদ করছি। কবিতা—

পাঁচ বছরে রেশনে চালের দাম বেড়েছে কত?
জবাব দেবে মানুষ মুখের মতো।
রেশনে কিনতে গেলেই গম,
ডিলারকেই মনে হয় যেন পকেট কাটা যম!
ওষুধ বিষুধ কিনতে যাবেন গভীর সাবধানে
দামটি গেলে রোগীর বদন,
হার্ট ফেলিওর হতে পারে! যদিও পা তার ভাঙা
দাম শুনলে ব্লাড প্রেসারে, মুখটি হবে রাঙা
মাছ, মাংস তাহার পানে হেঁটেও নাকো ভুলে,
একদিনেতেই পাক ধরবে চুলে।
ডান্ডি অভিযানের লবণ, কত দাম তোর ভাই?
বাপুজীকে ভেবে চুপ করে থাকে—সুন্দরীর লজ্জায়।
দাম বাড়ানোর কলটি কোথা জানতে পেলে তার
শ্রমিক কৃষক জবাব দেবেই বাঁচাতে সংসার।
শুনেছে সবাই দিল্লিতে আছে, দাম বাড়ানোর হাত!
দেশ জুড়ে শোন, প্রতিবাদ ওঠে, 'করবই কুপোকাৎ'।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘাটবাও অঞ্চলের রামচন্দ্রপুর, বৈরামপুরের মাণিক্য এবং

ধরমপুরের চাঁদাতে যে জুনিয়র হাইস্কুলগুলো আছে সেগুলোকে আপ-গ্রেডেড করার জন্য আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। কারণ ঐ সমস্ত অঞ্চলের স্কুলগুলো অষ্টম শ্রেণী পর্যন্ত। ফলে ছাত্র-ছাত্রীরা অষ্টম শ্রেণীর পর আর পড়াশোনা করতে পারে না। যাতে সেখানকার ছেলে-মেয়েরা অষ্টম শ্রেণীর পর পড়াশোনা করতে পারে তার জন্য ঐ জুনিয়র হাইস্কুলগুলোকে আপ-গ্রেডেড করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বন্যায় বীরভূম জেলা ক্ষতিগ্রস্ত হয়েছে। সেখানে ক্ষতিপূরণ করার জন্য চাষীদের চাষের সুযোগ করে দেওয়ার জন্য সেখানে বোরো চাষের জন্য জল দেওয়া হয়েছে। কিন্তু চাষের জন্য জল সময়মতো পাওয়া যাচ্ছে না। চাষীদের যারা বিশেষত টেল-অ্যান্ডে চাষ করছেন তারা ক্ষতিগ্রস্ত হচ্ছেন। এই এলাকায় বোরো চাষের জল যাতে ঠিকমতো সরবরাহ করা হয় তার জন্য আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিয়াগঞ্জে দেবগ্রাম থেকে ঘোষালপুর—একটি ১৫ কিলোমিটার কাঁচা রাস্তা আছে। রাস্তাটি কাচা থাকার ফলে ঐ এলাকার মানুষদের দুর্গতির অবধি নেই। ছাত্র-ছাত্রী, রোগী, প্রসূতি, ঘোষালপুর ঘাটে যে শ্মশান আছে, সেখানে ঐ রাস্তা দিয়েই সবাইকে যাতায়াত করতে হয়। দেবগ্রাম থেকে ঘোষালপুর, ঐ রাস্তাটি অবিলম্বে পাকা করার দাবি জানাচ্ছি।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পিছাবনি, কাঁড়াল-মান্দাপুরে বৃটিশ আমলে তৈরি করা একটি সেতু আজ দিন দিন ভেঙে পড়ছে। এই বিপজ্জনক সেতুর উপর দিয়েই মানুষ পারাপার করছে। সাহাপুর, রামনগর এসব ব্রিজগুলোও যদি অবিলম্বে সারানোর ব্যবস্থা না করা হয়, তাহলে বিপজ্জনক অবস্থার সৃষ্টি হবে। কংগ্রেস আমলে এই সমস্ত ব্রিজের উপর হাত দেওয়া হয়নি। অবিলম্বে এই সমস্ত ব্রিজ সারানোর ব্যবস্থা করার জন্য আবেদন করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের অন্যতম বড় টেক্সটাইল মিল জয়শ্রী টেক্সটাইল মিল আজ দু সপ্তাহ ধরে বন্ধ হয়ে আছে। একটা নতুন জঙ্গী ট্রেড-ইউনিয়ন, তারা মালিকের সঙ্গে ঐক্যবদ্ধ হয়ে এই মিলটি বন্ধ করে রেখে দিয়েছে। প্রায় ৬ হাজার লোক সেখানে কাজ করে। ইচ্ছুক কর্মীরা কাজে যোগদান করতে গেলে তাদের উপর বোমাবাজি হচ্ছে, মারধোর করে তাড়িয়ে দেওয়া হচ্ছে। সরকারের দৃষ্টি এই বিষয়ে আকর্ষণ করা হলেও কোনও ব্যবস্থা হয়নি। এই ৬ হাজার বেকারকে যদি পারমানেন্ট বেকার না করতে চান, তাহলে অবিলম্বে এই মিলটি খোলার বন্দোবস্ত করুন।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় বর্ষার সময় নদীতে যে জলোচ্ছ্বাস হয়েছিল, তাতে অনেক ক্ষয়-ক্ষতি হয়ে গিয়েছিল। অনেক জায়গায় পুনর্বাসনের কাজ হয়েছে, তার জন্য বামফ্রন্টকে ধন্যবাদ। কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার টাকা দিয়ে কোনও সাহায্য করেননি

বলেই আমরা জানি। এখন তারা দুর্নীতি করে কি ভাবে ফার্স্ট হওয়া যায়, তারই চেষ্টা করছেন। ঐ দুর্যোগের ফলে কুমিরমারি গ্রামে কমপক্ষে দুশো, আড়াইশো বিঘা জমি নষ্ট হয়ে গেছে এবং ঐ পরিমাণে পরিবার রাস্তায় বসবাস করছে। এখনও তারা বাড়ি-ঘরদোর নির্মাণ করতে পারেননি। জনপ্রিয় বামফ্রন্ট সরকারের কাছে আমার অনুরোধ, এইসব লোকজন-এর যাতে পুনর্বাসনের ব্যবস্থা হয়, অবিলম্বে তার জন্য উদ্যোগ গ্রহণ করা হোক।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মনে হয় বিধানসভার এই শেষ অধিবেশন, তার কাছে আবারও অনুরোধ করছি, মেদিনীপুর জেলাকে ভাগ করার জন্য। মেদিনীপুর শুধু এই রাজ্যের সবচেয়ে বড় জেলা নয়, ভারতবর্ষের মধ্যে বড়। এখানে ৯১ লক্ষ মানুষ বসবাস করে ; ৩৭টি বিধানসভা কেন্দ্র, ৫৪টি ব্লক, ৭টি মহকুমা। এত বড় একটি জেলা হওয়ার ফলে আমাদের প্রশাসনিক অসুবিধার মধ্যে কাটাতে হয়। এই জেলার মানুষের স্বার্থে, এই জেলার মানুষের প্রশাসনিক সুযোগ-সুবিধা পাওয়ার স্বার্থে এই জেলাকে অবিলম্বে বিভাজনের প্রয়োজনীয়তা আছে। এই জেলাকে বিভাজন করার জন্য এবং উন্নয়নের স্বার্থে আবারও মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী শিশির সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমাজ-কল্যাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বিভিন্ন ব্লকে যে আই. সি. ডি. এস. প্রকল্প আছে সেখানে দরখাস্ত আহ্বান করা হয়। অসংরক্ষিত জেনারেল কাস্টদের জন্য সেখানে ন্যূনতম মাধ্যমিক পাশ হতে হয়। কিন্তু সংরক্ষিতদের জন্য নন-মেট্রিক হতে হয়। আমরা বিষয়টা মনিটরিং কমিটির কাছে জানতে চেয়েছিলাম। এটা পাঠাবার জন্য আমি আপনার মাধ্যমে দাবি করছি। এ বিষয়ে কোন্‌টা ন্যায় সঙ্গত দাবি সেটা জনসাধারণ জানতে চায়।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য বিধানসভার প্রত্যেকটি সদস্য যাতে বিনা পয়সায় রেল ভ্রমণ করতে পারে তার জন্য আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি করছি।

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে একটা গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বলাগড়-এর দক্ষিণ গোপালপুরে একটা নিম্ন-মাধ্যমিক বিদ্যালয় ৩০ বছর ধরে চলে আসছে। এখানকার লোকেরা গরিব ক্ষেত-মজুর। এখান থেকে মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় বহু দূরে। ফলে সেখানকার ছেলে-মেয়েরা মাধ্যমিক বিদ্যালয়ে পড়ার সুযোগ পাচ্ছে না। তাই স্যার, এই বিদ্যালয়কে অবিলম্বে উন্নতি করার জন্য আপনার মাধ্যমে আবেদন করছি।

**শ্রী মোজ্জামেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নওদা এবং হরিহরপাড়া বিধানসভা কেন্দ্রের মধ্যে হরিহরপাড়া থেকে কলকাতা পর্যন্ত একটা বাস রুট আছে। কিন্তু সেখানকার মানুষের অপরাধ

জানি না স্যার, সেখানে যে দুটো বাস চলত সেটা বন্ধ হয়ে গেছে। আমি অবিলম্বে ঐ বাস পুনরায় চালানোর দাবি করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার করিমপুরে গত ৫ই ফেব্রুয়ারি ব্লকের ১ নম্বর পঞ্চায়েত সমিতির অফিসে কংগ্রেসি এবং ছাত্র-পরিষদের গুন্ডারা ভাঙ্গচুর করে এবং ঐ এলাকায় সন্ত্রাসের সৃষ্টি করে। আমার আবেদন হচ্ছে, এ বিষয়ে আমাদের নদীয়া জেলার ডি. এম. এবং সভাধিপতি নিজেরা গিয়ে পর্যবেক্ষণ করেছেন এবং এ ব্যাপারে স্থানীয় বি. ডি. ও. থানায় এফ. আই. আর. করেছেন। কিন্তু এখনও পর্যন্ত কংগ্রেসি দুর্বৃত্তদের গ্রেপ্তার করে তাদের শাস্তির ব্যবস্থা করা হয়নি। তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের এবং সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে ভুটানিদের বিতরণ নিয়ে একটা সমস্যা সম্প্রতি সৃষ্টি হয়েছে। জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলায় পাশাপাশি নেপালিরা আছেন। আমি এ ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রের অর্ন্তগত দাঁইহাট-এ ভাগিরথীর গতি পরিবর্তনের ফলে একটা বিস্তীর্ণ এলাকা নদীর গর্ভে চলে গেছে। সাতটা পঞ্চায়েতের বাড়ি এবং একটা সেচ প্রকল্প নদীর জলে তলিয়ে গেছে। এটার প্রতি আসু দৃষ্টি না দিলে পৌর এলাকা বিচ্ছিন্ন হয়ে যাবে। তাই আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিক মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী ক্ষেত্র লাভপুরের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্য আজকে গ্রামীণ বিদ্যুৎ সমবায় গঠিত হয়েছে, কিন্তু দুঃখের বিষয় কেন্দ্রীয় সরকারের দেও অর্থ না পাওয়ার জন্য এখনও এই বিদ্যুত সমবায় পুরোপুরি কাজ করতে পারেনি, তাই কেন্দ্রীয় সরকারের সাহায্য যাতে অতি সত্তর পাওয়া যায় এবং প্রস্তাবিত সাব-স্টেশন দ্রুত নির্মাণ করা যায় তার জন্য মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নরঘাট বিধানসভা কেন্দ্রে মহিষাদল ১ নং ব্লকে দক্ষিণ দামোদরপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিতে বৈদ্যুতিকরণের জন্য বিধানসভায় বার বার অনুরোধ জানিয়েছি। ১৯৯৫ সালের ২৪এ আগস্ট এই স্বাস্থ্যকেন্দ্রটির বৈদ্যুতিকরণের জন্য স্বাস্থ্য দপ্তর ২ লক্ষ ৫৬ হাজার ৬৫৫ টাকা স্যাংশন করে এবং পি. ডব্লিউ. ডি. এই বিষয়টা জানেন। কিন্তু প্রায় ৬ মাস অতিক্রান্ত হলেও স্বাস্থ্যকেন্দ্রটিতে বিদ্যুত যায়নি। এক সপ্তাহের মধ্যে যাতে কাজটা শুরু হয় তার জন্য আপনাকে অনুরোধ করছি এবং লাল ফিতার বাঁধনে যদি কোনও অফিসারের কাছে অবহেলায় এটা পড়ে থাকে তবে তার যেন

যথাযথ শাস্তির ব্যবস্থা করা হয়।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা বর্ধমানের কেতুগ্রাম, সেখানে একটি বিদ্যুতের সাব-স্টেশন হওয়ার কথা। কিন্তু এখনও হয়নি। জায়গা, জমি দিয়েছে, জেলা পরিষদ থেকে যথাযথ প্রস্তাবও এসেছে। যাতে এই কাজটি তাড়াতাড়ি শুরু হয় তার জন্য মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অসামাজিক উদ্বেগজনক ঘটনার প্রতি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। ইউনিসেফ সাম্প্রতিক এক রিপোর্টে বলেছে ভারতবর্ষে ১০০ জনের মধ্যে ৯৩ জন নারী। বিশ্বে প্রতি বছর ৪০-৫০ মিলিয়ন নারীর অকাল মৃত্যু ঘটছে। ভারতে ১৯৯১ সালের জনগণনায় দেখা গেছে প্রতি হাজারে ৯২৫ জন নারী, আর পশ্চিমবঙ্গে ৯১৭ জন। বিহার, রাজস্তানে শিশু কন্যা হত্যা কোনও এলাকার প্রচলিত সামাজিক প্রথা। মহারাষ্ট্রে ডাক্তারি পরীক্ষার নামে শিশু কন্যা হত্যা করা হয়। এটা উদ্বেগজনক হলেও জানা যাচ্ছে রামমোহন, বিদ্যাসাগরের রাজ্যেও জানা যাচ্ছে কোনও কোনও গ্রামে কন্যা শিশু হত্যা করা হচ্ছে। এই রাজ্যেও এই ভয়ঙ্কর হাওয়া লাগছে, জানা যাচ্ছে এই কন্যা শিশুদের নৃশংস হত্যার ঘটনা। সামাজিক ও পারিবেশিক ভারসাম্য রক্ষার প্রশ্নে এবং মানবতার প্রশ্নে এর বিরুদ্ধে উপযুক্ত হস্তক্ষেপ দাবি করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ওরা বলেন যে এই রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কর্মক্ষেত্রে বেকার যুবক-যুবতীদের চাকরি দেওয়া হবে। সম্প্রতি মেদিনীপুরে একটি দুভার্গ্যজনক ঘটনা ঘটল। হলদিয়া পোর্টে এল. ডি. সি. পোস্টের জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে তাদের নাম রেফার করা হল না। রাজনৈতিক চাপে এমন সব যুবককে সেখানে ডাকা হল, যেখানে এম. পি. সত্যগোপাল মিশ্রের ছেলে শোভনলাল মিশ্র এবং বিধায়ক শ্রী লক্ষ্মণ শেঠের ভাই পবন শেঠের ছেলে রাম শেটকে রাজনীতির চাপে পড়ে উইদাউট এনি স্পন্সর্ডশিপ ফ্রম অ্যামপ্লয়মেন্ট এক্সচেঞ্জ তারা হলদিয়া পোর্টের কাজে ঢোকার জন্য ইন্টারভিউ দিলেন। এরা আবার দাবি করেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সমস্ত চাকরি হবে।

**শ্রী নির্মল দাস ঃ** (অনুপস্থিত।)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে জানাতে চাই যে, সুতারবাগ নদীর উপর প্রনব মুখার্জি প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান তিনি এই নদীর উপর ব্রিজ নির্মাণের জন্য ১ কোটি টাকা দেবার কথা দিয়েছিলেন। রাজ্য সরকারের কাছে একটা স্কীম পাঠানো হয়েছে এবং সুন্দরবন উন্নয়ন পর্ষদের মন্ত্রী শ্রী আবদুল রেজ্জাক মোল্লা তিনি এটার স্যাংশন করতে রাজি হয়েছেন। এই সেতুটি নির্মাণ হলে পাথর প্রতিমার সাথে মথুরাপুরের সরাসরি যোগযোগ হবে এবং তাতে বহু মানুষ উপকৃত হবে। ব্রিজটি তাড়াতাড়ি নির্মাণের অনুরোধ জানাচ্ছি।

[1-30 — 2-30 p.m.] (including adjournment)

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কবি, সাহিত্যিক, নাট্যকার দ্বিজেন্দ্রলাল রায়ের পুত্র প্রথিতযশা সঙ্গীত সাধক দিলীপকুমার রায়ের জন্মশতবর্ষ পূর্ণ হচ্ছে ১৯৯৬ সালে। তিনি নেতাজী সুভাষচন্দ্র বসুর একান্ত বন্ধু ছিলেন। রাজ্য সরকার যেমন নেতাজীর জন্মশত-বার্ষিকী পালন করছে, তেমন দিলীপকুমার রায় জন্মশত-বার্ষিকী পালনেরও ব্যবস্থা করুক। এই আবেদন আমি আপনার মাধ্যমে জানাচ্ছি।

(At this stage the House was adjourned till-2-30 p.m.)

**After Adjournment**

[2-30 — 2-40 p.m.]

## LEGISLATION

### The Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous Provisions (Amendment) Bill, 1996

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous Provisions (Amendment) Bill, 1996.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous, Provisions (Amendment) Bill, 1996 be taken into consederation.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মুর্শিদাবাদ এস্টেট (ম্যানেজমেন্ট অব প্রপার্টিজ) অ্যান্ড মিসেলিনিয়াস প্রভিসন্স (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬, যেটা মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের সামনে উপস্থিত করেছেন, এই বিলটা আপাতদৃষ্টিতে মনে হচ্ছে এর মধ্যে কিছু নেই। কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল—মিনিস্ট্রি অব হোম অ্যাফেয়ারসের কাছে—তারা যেভাবে নির্দেশ দিয়েছেন আগেকার বিল অ্যামেন্ডমেন্ট করে কতকগুলি প্রভিসন্স রেখে সেইভাবেই করা হচ্ছে। আপনি যদি মুর্শিদাবাদ এস্টেটের ম্যানেজমেন্ট কিভাবে হচ্ছে এবং এই বিল অ্যাক্টে পরিণত হওয়ার পরে কি হতে পারে তা যদি পর্যালোচনা করেন তাহলে দেখবেন মারাত্মক ব্যাপার ঘটাচ্ছে মন্ত্রী মহাশয়ের দপ্তর। আমি সেইজন্য এই বিলের তীব্র বিরোধিতা করছি। প্রথম কথা, মুর্শিদাবাদ এস্টেটের যে সমস্ত প্রপার্টিজ আছে, সেই প্রপার্টিজগুলি আদৌ সরকারের রাইট টাইটেল হয়েছে কিনা সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। মুর্শিদাবাদ এস্টেটে যে সমস্ত টেনান্টস আছে তাদেরকে উনি বলছেন আন-অথরাইজড অকুপেন্টস্। সেইজন্য তাদেরকে সরাবার জন্যই এই বিল এনেছেন। এখন আদৌ এই প্রপার্টিগুলি সরকারের অধিকারে আছে কিনা, তাদেরকে সরাবার এবং সরকারের রাইট এবং টাইটেল আছে কিনা—মুর্শিদাবাদ এস্টেটের প্রপার্টিজ সারা পশ্চিমবাংলায় ছড়িয়ে আছে—সে বিষয়ে যথেষ্ট

সন্দেহ আছে। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, সুপ্রিম কোর্টে একটা কেস হয়েছিল। সেই সুপ্রিম কোর্টে সৈয়দ ফতে আলি মির্জা কেস করেছিলেন এবং তিনি সুপ্রিম কোর্ট থেকে একটা অর্ডারও পেয়েছিলেন যে তিনি ৮৫ পার্ক স্ট্রিটে থাকতে পারবেন, যতক্ষণ কেসের ফয়সালা না হচ্ছে ততক্ষণ পর্যন্ত তাদেরকে কিছু করতে পারবে না। যতক্ষণ পর্যন্ত না সেই প্রপার্টি ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্টের অর্ডারে আসছে, সেটা উনি নিতে পারেন না। সেই রকম যে সমস্ত প্রপার্টি আছে এই মুর্শিদাবাদ এস্টেটে তাদের ম্যানেজমেন্ট আপনি এখন নিতে পারেন না। এটা আমাদের কাছে আশ্চর্য লেগেছে এবং এর ফলে আপনি কোথায় গিয়ে দাঁড়াবেন সেটা আমাদের কাছে স্পষ্ট নয়। কোথায় গিয়ে টিকবে সুপ্রিম কোর্টের ঐ অর্ডারের পরিপ্রেক্ষিতে? আমি যেটা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই, এই এস্টেট ম্যানেজমেন্টে যে সমস্ত মিস-ম্যানেজমেন্ট হচ্ছে, তার কয়েকটা উদাহরণ আপনার সামনে তুলে ধরব। যাকে আপনারা এস্টেট ম্যানেজার করেছেন, সে আপনাদের সহযোগিতা এবং যোগসাজস কিংবা অর্থ প্রদানের মাধ্যমে যে সমস্ত টেনান্ট, বিভিন্ন যে সমস্ত এস্টেট প্রপার্টি কলকাতা এবং বিভিন্ন জায়গায় আছে, তাদের কাছ থেকে গোপনে টাকা নিয়ে নানা রকম সুবিধা লাগিয়ে টেনান্টদের উপর অত্যাচার করা হচ্ছে। এস্টেট ম্যানেজারের আন্ডারে, এই প্রপার্টিতে যারা দীর্ঘকাল ধরে টেনান্ট হয়ে আছে, তাদের রশিদ দেওয়া হয় না। টাকা দেওয়া হলে, ঘুষ যদি দেন তাহলে তাদের রশিদ দেওয়া হয়। যারা টাকা দিতে চায় না, তাদের গলা ধাক্কা দিয়ে তাড়িয়ে দেওয়া হয়। আপনারা বলছেন যে রেন্ট বিল কেন্দ্রীয় সরকার দিয়েছে, সেই রেন্ট বিল কার্যকর করা যাচ্ছে না। যদি দিল্লি সরকার বা অন্যান্য রাজ্য সরকার এটা কার্যকর করতে পারে তাহলে আপনারা পারবেন না কেন? আপনারা হাউস ওনার্স এবং টেনান্ট সঠিকভাবে এখনও পর্যন্ত ঠিক করে উঠতে পারেননি। আপনারা বলছেন মুর্শিদাবাদ এস্টেটে যারা টেনান্ট তাদের গলা ধাক্কা দিয়ে বার করে দেব। এই বিলে সেই প্রভিসন রাখছেন। এটাকে সমর্থন করা যায় না। আমি কতকগুলো স্পেসিফিক উদাহরণ—The Manager has collected huge money from the following tenants/Lessees in lieu of illegal benefits extended to them. Md. Sakhil Ahmed who is residing in suite No.26(2), J. N. Road, Calcutta, without paying a single paise as rent though the government fixed rent and salami for the suite for his occupation of the suite. আমি আরও চার পাঁচটা উদাহরণ দিচ্ছি, Aktar Karim, W. B. C. S. (Ex), present Estate Manager, Mr. Sarkar, Manager of a commercial house having tenancy in suite No. 1 of the said premises by allowing him to construct messaine floor without enhancing rent in proportion to added floor area. Mr. Bharat Kumar Parmar of suite No. 7 of the premises at 26, J. L. Nehru Road, Calcutta for allowing him to change tenancy which is the process of Judicial Department. এখনও জুডিসিয়াল ডিপার্টমেন্ট ঠিক করেনি, কিন্তু তাকে সেখানে থাকতে দেওয়া হয়েছে এবং টেনান্সির নাম চেঞ্জ করে দেওয়া হয়েছে।

[2-40 — 2-50 p.m.]

"M/s Premier Publicity Co. by allowing them to erect structure on

the roof of this old building without approval from Calcutta Municipal Corporation. He has illegally evicted the people of suite No. 11 and occupied the same purely for his personal use and by this process government lost an income of rupees two lakhs. He has similarly stretched his hands in capturing one small room of which Sri Rajat dutta, a member of this Association is a tenant." এইভাবে বহু উদাহরণ আমি দিতে পারি। সেখানে টেনেন্টস অ্যাসোসিয়েশনের পক্ষ থেকে ভিজিলেন্স কমিশনের কাছে নির্দিষ্ট অভিযোগ দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, সেইসব অভিযোগের তদন্ত হয়েছে কিনা বা ভিজিলেন্স কমিশন তদন্ত করেছেন কিনা এবং তদন্ত করলে তার ফলাফল কি তিনি সেটা জানাবেন। এখানে এইভাবে দেখা যাচ্ছে যে সরকারকে সমস্ত কিছুর পাওয়ার দিয়ে দেওয়া হচ্ছে। সেখানে কে আনঅথরাইজড অক্যুপেন্টস সেটা তারা ঠিক করবেন এবং তাকে জবরদস্তি তাড়িয়ে দেবেন। যারা এস্টেট ম্যানেজারকে সন্তুষ্ট করতে পারবেন এবং আপনাদের তহবিলে টাকা দেবেন তাদের বহাল তবিয়তে থাকার সুযোগ সুবিধা করে দেবেন—এইভাবে এই বিলটা আপনারা করতে চাইছেন সেইজন্য এই বিলের আমরা বিরোধিতা করছি। আপনারা জানেন, কিছুদিন আগে মন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে মুর্শিদাবাদ এস্টেটের খুব দামী দামী সেগুন গাছ তার সংখ্যা প্রায় দুশো তা বিক্রি করে দেওয়া হল খুব কম দামে। যার দাম বেশ কয়েক লক্ষ টাকা তা তার অর্ধেক দামে একজন কন্ট্রাক্টরকে বিক্রি করে দেওয়া হল। সেখানে সেই গাছ কাটা হল। তখন সেখানকার প্রাক্তন ডি. এম. সঞ্জীব চোপরা তাতে আপত্তি জানালেন এবং বাধা দিলেন যাতে বেশি দামের গাছ কম দামে নিয়ে যেতে না পারে। এতে মন্ত্রী মহাশয়ের উষ্মা হ'ল ফলে শেষ পর্যন্ত সেই জেলা শাসককে সেখান থেকে চলে যেতে হল। এই যদি এস্টেট ম্যনেজমেন্টের নমুনা হয় তাহলে কি করে সমস্যার সমাধান হতে পারে আমি জানি না। দামী দামী সেগুন গাছ সেখান থেকে কেটে নিয়ে চলে যাচ্ছে কম দামে তাহলে নিশ্চয় তারমধ্যে কিছু আদান-প্রদান হয়েছে, তা না হলে এই ধরনের ঘটনা ঘটতে পারে না। কাজেই সেখানে এস্টেট ম্যানেজমেন্ট হচ্ছে না, বরং সম্পূর্ণভাবে মিস-ম্যানেজমেন্ট হচ্ছে। প্রথম সেখানে সরকারের রাইট আছে কিনা তা এখনও পর্যন্ত সুপ্রিম কোর্টে নির্ধারিত হয়নি। যে সমস্ত টেনেন্টস সেখানে আছে এবং প্রপার্টিজ আছে সেগুলি সম্পূর্ণভাবে মিসম্যানেজমেন্ট হচ্ছে। সেখানে গাছ কেটে নিয়ে চলে যাওয়া হচ্ছে, যে টেনেন্ট ঘুস দিতে পারছে না তাকে জোর করে তাড়িয়ে দেওয়া হচ্ছে—এইভাবে সেখানে মিসম্যানেজমেন্ট চলছে। আর একটা ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা এখানে বলেছেন, কেন্দ্রীয় সরকারের হোম মিনিস্ট্রি বলেছেন যার জন্য আজকে এই বিলটা এনেছেন। আগের বিলে কিভাবে এভিকটেড হবে, কে আন-অথরাইজড অক্যুপেন্টস তার ডেফিনেশন ছিল না সেইজন্য এবারে ডেফিনেশন দিয়ে এই বিলটা সংশোধন করতে চেয়েছেন। বলেছেন, Public Premises (eviction of unauthorised occupation) Act. যে সমস্ত প্রভিসন্স থাকা দরকার সেই সমস্ত প্রভিসন্সগুলি এই বিলে অন্তর্ভুক্ত করে সেইভাবে বিলটা এনেছেন। আপাতদৃষ্টিতে মনে হচ্ছে যে কেন্দ্রীয় সরকারের নির্দেশমতো খুব ভাল ছেলের মতোন আপনারা এই বিলটা সংশোধন করতে চেয়েছেন কিন্তু এর ভেতরে যে অসৎ উদ্দেশ্য আছে সেটা আমি পরিষ্কার করে দিলাম। যাকে ইচ্ছা তাকে আপনারা আনঅথরাইজড

অক্যুপেন্টস বলে ঘোষণা করতে পারেন। যারা আপনাদের অর্থ দিয়ে সন্তুষ্ট করতে পারবেন না তাদের আপনারা সেখানে তাড়িয়ে দেবেন। এক্ষেত্রে নামমাত্র আপিল করার জন্য ১৫ দিনের সময় দিয়ে শেষ পর্যন্ত তাড়িয়ে দেবার যে ব্যবস্থা আপনারা করছেন আমি তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এখানে আপনারা সিভিল কোর্টের রাইট নিয়ে নিচ্ছেন। আপনারা বলছেন, এস্টেট ম্যানেজার অর্ডার দেবেন এবং তারপর নামমাত্র সময় দেবেন হেয়ারিং-এর জন্য। ঐ সময়ের মধ্যে যদি লেনদেনের ব্যবস্থা হয়ে যায় তাহলে সে থেকে যাবে আর না হলে আনঅথরাইজড অক্যুপেন্টস হিসাবে তাকে ঘর থেকে বের করে দেবেন। তাকে সুযোগ দেওয়া হচ্ছে ১৫ দিনের মধ্যে জেলাশাসকের কাছে অ্যাপিল করার। সেটা কতদূর কি হবে আমার ধারণা নেই। এখানে আপনারা বলছেন, সিভিল কোর্ট এবং অন্যান্য যে সমস্ত কোর্ট আছে—হায়ার কোর্ট, তার জুরিসডিকশন থাকবে না। ডিস্ট্রিক্ট কোর্টের যে রায় হবে সেটা চূড়ান্তভাবে মেনে নিতে হবে। আমার বক্তব্য হচ্ছে, এটা ঠিক জাস্টিস হচ্ছে না টেনেন্টদের উপরে। আপনারা যে টেনেন্টদের জন্য মায়া কান্না কাঁদেন, সেই টেনেন্টদের উচ্ছেদের জন্য আপনারা এই ব্যবস্থা করেছেন। রেন্ট কন্ট্রোল বিল কেন্দ্রীয় সরকার পাঠালো টেনেন্টদের জন্য, সেটাকেও আপনারা কার্যকর করছেন না, আজকে ৩ বছর ধরে পড়ে আছে ভূমি রাজস্ব দপ্তরে। আজকে টেনেন্টদের উচ্ছেদ করার জন্য আপনারা এই কালো বিল এনেছেন। আমরা এই বিলের তীব্র বিরোধিতা করছি এবং আশা করব যে এই বিল প্রত্যাহার করে নেবেন কিম্বা সিলেক্ট কমিটিতে পাঠিয়ে আরও বিশদ ভাবে আলোচনা করার সুযোগ দেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় মুর্শিদাবাদ এস্টেট ম্যানেজমেন্ট অব প্রপার্টিজ মিসলেনিয়াস প্রভিসন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬, এই সভায় উত্থাপন করেছেন, আমি এই বিলকে সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। তার আগে মাননীয় সদস্য অতীশ সিনহা বললেন যে এই সমস্ত সম্পত্তি ম্যানেজমেন্ট করতে গিয়ে কতকগুলি অসুবিধা দেখা দিয়েছে, অসুবিধার সৃষ্টি হয়েছে এবং যার জন্য কেন্দ্রীয় সরকারের হোম অ্যাফেয়ার্স মন্ত্রীর দপ্তরের নির্দেশ মতো এই বিল আনা হয়েছে এবং হাইকোর্টে ইতিপূর্বে বিভিন্ন টেনেন্ট এবং রাজ্য সরকারের মধ্যে যে দ্বন্দ্ব আছে তার সমাপ্তির জন্য এই ধরনের একটা রুলস ফ্রেম করতে বলেছিলেন। তিনি বললেন যে এস্টেট ম্যানেজমেন্টের সুবিধাবাদকে বন্ধ করা হয়নি এবং অর্থ তছরূপ, তহবিল তছরূপ হচ্ছে এবং সেই ব্যাপারে কতকগুলি ব্যক্তির কথাও উল্লেখ করলেন এবং সুবিধাবাদীরা কেমন ভাবে মাথাচাড়া দিয়ে উঠেছে এবং এস্টেট থেকে কিছু গাছ কেটে বিক্রি করার কথা বললেন। আন-অথরাইজড পারসন যারা ঐ সমস্ত স্থাবর-অস্থাবর সম্পত্তি ১৯৮০ সালের আইনের দুর্বলতার সুযোগ নিয়ে ভোগদখল করছিলেন, আজকে এই বিলের মাধ্যমে সেগুলি উদ্ধার করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় একটা বলিষ্ট পদক্ষেপ নিয়েছেন। এটাকে বলিষ্ঠ পদক্ষেপ বলছি এই জন্য যে আগামীদিনে যাতে এই এস্টেট সম্পত্তি জবরদখল করা বা বে-আইনিভাবে দখল করার বা কোনও সুবিধাবাদী মাথাচাড়া দিয়ে উঠতে না পারে এবং মুভাবল, ইমমুভাবল সম্পত্তি দখল করতে না পারে তার জন্য একটা নির্দ্দিষ্ট নিয়মাবলী এতে দেওয়া হয়েছে। যিনি এস্টেট ম্যানেজমেন্টে আছেন, এর আগের আইনে তার সীমাহীন ক্ষমতা

ছিল। সেই ক্ষমতাকে আইনে বিধিবদ্ধ করে যাতে সরকারি স্বার্থ বজায় থাকে এবং যে সমস্ত রায়ত দখল করেছিলেন তাদের বক্তব্য যাতে শুনানি হয় এবং সঠিক বিচার হয় তার ব্যবস্থা রাখা হয়েছে। সেদিক থেকে আমি মনে করি যে এই ধরনের একটা বিলের প্রয়োজন ছিল। এই বিল পাশ হলেই হবে না, এটাকে কার্যকর করার জন্য বিশেষ ব্যবস্থা নিতে হবে তাহলে মুর্শিদাবাদের ঐ প্রপার্টি, মূল্যবান সম্পত্তি যেটা নষ্ট হতে চলেছে সেটা রক্ষা করা যাবে। কাজেই আমি মনে করি যে এটা সঠিক পদক্ষেপ তিনি নিয়েছেন, তাছাড়া এখানে অ্যাপিলের সুযোগও দেওয়া হয়েছে। জেলার জাজ বা ১০ বছরের অভিজ্ঞতা সম্পন্ন বিচারকের মাধ্যমে তারা অ্যাপিল করতে পারবে। এর ফলে যেমন অ্যাপিলের সুযোগ থাকছে তেমনি সম্পত্তি রক্ষার ব্যবস্থাও যা হয়েছে এবং যে সীমাহীন ক্ষমতা ছিল সেটা দূর হয়ে একটা নুতন সুযোগ সৃষ্টি হবে। সেজন্য আমি মনে করি যে ওই আইনে যথাযথ নির্ধারিত দিনের মধ্যে কোনও ব্যক্তিকে এভিক্ট করতে গেলে তাকে প্রমাণ দাখিলের জন্য বা তার যোগ্যতা প্রমাণের জন্য নোটিশ দেওয়া যেতে পারে। সেটা যদি তিনি করতে পারেন তাহলে সেটা তিনি পাবেন।

[2-50 — 3-00 p.m.]

সুতরাং এই সমস্ত দিক থেকে এই আইনটা সময়োপযোগী। এই বিল পাশ হলে মুর্শিদাবাদ এস্টেট প্রপার্টি রক্ষিত হবে, তছরূপ হবে না এবং সঙ্গে সঙ্গে সরকারেরও আয় বাড়বে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মাননীয় মন্ত্রী 'মুর্শিদাবাদ এস্টেট (ম্যানেজমেন্ট অব প্রপার্টিজ) বিল, ১৯৯৬' যেটা এনেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না, কারণ আপনার এই বিল সাংঘাতিকভাবে ডিফেক্টিভ। আপনি আনঅথরাইজড কাদের বলতে চাইছেন? সেখানে আনঅথরাইজড কতজন নিয়ে তাদের আপনি এভিক্ট করবেন? সেই ক্ষমতাটাই এই বিলের মাধ্যমে আপনি আনঅথরাইজড বলবেন। এ ছাড়া এই বিলের আর কোনও উদ্দেশ্য নেই। ঐ এস্টেটে আগে যিনি ম্যানেজার ছিলেন বা যাদের ম্যানেজার হিসাবে সেখানে বসাচ্ছেন, তারা ভাল ভাল বাড়ি দখল করে নিলেন, অথচ মুর্শিদাবাদ এস্টেটের আসল যারা মালিক তাদের থাকবার স্থান হয় না। ঐ ম্যানেজার চৌরঙ্গিতে একটা বিশাল বাড়ি দখল করে চলে এলেন। ঐ সব লোককে আরও ভাল সুযোগ দেবার জন্য, আপনার দলের লোকদের সুযোগ দেবার জন্য এবং আসল মালিকদের ভাড়া না দেবার জন্য বিলে আনঅথরাইজড কথাটা নিয়ে এসেছেন। যারা সেখানে দীর্ঘদিন ধরে রয়েছেন তাদের বৈধ কাগজপত্র যদি নাও থেকে থাকে তাদের তো আপনি অথরাইজ করবেন, কিন্তু এই বিলে ঠিক তার উল্টোটা করছেন ; কাগজপত্র যারা দেখাতে পারবেন না তারা সেখানে যতদিনই থাকুন না কেন তাদের আপনি তাড়াবেন। তাই বলছি যে, এটা তো নীতি বহির্ভূত বিল। আপনি আমাদের একটা লিস্ট দিন যে, মুর্শিদাবাদ এস্টেটে কারা কারা আনঅথরাইজড অকুপেন্ট। আপনাকে সেই লিস্ট দিতে হবে, কারণ আমরা দেখতে চাই সত্যিই তারা আনঅথরাইজড অকুপেন্ট কিনা। তা না হলে তারা কোর্টের দ্বারস্থ হতে পারেন। আপনি এভিকশন নোটিশ দিয়ে তাদের পুলিশ দিয়ে তাড়িয়ে দিয়ে নিজেদের পছন্দের লোকদের বসিয়ে দিলেন এবং তারফলে আসল মালিক ভাড়া থেকে বঞ্চিত হলেন এটা হতে পারে। এই বিল

আনার আগে আপনি কি আসল মালিকদের সঙ্গে কোনও আলোচনা করেছেন? কাজেই আজকে যে বিল এনেছেন এর সম্পূর্ণ বিরোধিতা করছি এবং বিলটা সিলেক্ট কমিটিতে পাঠাবার জন্য অনুরোধ করছি এবং একটা তালিকা চাইছি যে, ঐ এভিকশনের আন্ডারে কতজন আনঅথরাইজড অকুপেন্ট রয়েছেন। এই বিলকে সমর্থন করতে পারছি না বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইন ও বিচার মন্ত্রী মুর্শিদাবাদ এস্টেট সম্পর্কে যে বিল এনেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। আমরা লক্ষ্য করছি নাসিরুদ্দিন খান মহাশয় নিজেকে বাংলা বিহার উড়িষ্যার নবাবের উত্তরাধিকার হিসাবে মনে করছেন। বিরোধী দলের নেতারা এই দাবি করছেন কিনা জানিনা। ভেস্টেড ইন্টারেস্টের ব্যাপারে প্লিড করাটা আমাদের বিধায়কদের উচিত হবে না বলে মনে করি, এটা যেন না হয় এই অনুরোধ আমি করছি। নবাব বাদশারা কমপেন্সেশন পেয়ে গেছেন, পরবর্তীকালে দীর্ঘ দিন তারা ভাতাও পেয়েছেন। শ্রীমতী ইন্দিরা গান্ধী ভাতা প্রথা উচ্ছেদ করে নিজেকে মনে করেছিলেন যে একটা বৈপ্লবিক পরিবর্তন করলাম। মুর্শিদাবাদের নবারের সম্পত্তির সর্বশেষ উত্তরাধিকার সম্ভবত নবাব ওয়াসেফ আলি মির্জার পুত্র ফতে আলি মির্জা। পরবর্তীকালে শুনেছি তাদের মধ্যে পারিবারিক গন্ডগোল চলেছে নানা কারণে, আমি তার মধ্যে যাচ্ছি না। কেন্দ্রীয় সরকারের আইন অনুযায়ী, আদালতের রায় অনুযায়ী রাজ্য সরকারকে সিদ্ধান্ত নিতে হবে এই সমস্ত সম্পত্তির ব্যাপারে। সঠিক ভাবেই রাজ্য সরকারকে তার ম্যানেজমেন্ট দেখতে হবে। এখানে এই বিলে এস্টেট ম্যানেজারকে ক্ষমতা দেওয়ার কথা বলা হয়েছে। কিন্তু এখানে যিনি ক্ষমতা পাবেন তিনি চিরন্তন নয়, এটা একটা ট্রান্সফারেবেল জব। এখানে যিনি ম্যানেজার হবেন তিনি যদি দুর্নীতিগ্রস্ত হন, ভাড়াটের থেকে টাকা-পয়সা নেওয়ার অভিযোগ আসে তাকে আবার এই বামফ্রন্ট সরকার মেনে নেবে এটা আমি মনে করি না। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন প্রকৃত যারা সেখানে বসবাস করছে, তারা নিয়ম মতো যে সমস্ত প্রদেয় আছে সেইগুলি দিচ্ছে, এই আইন হবার পরে তাদের রক্ষাকবজ থাকছে কিনা। আমরা দেখেছি নবাবের সম্পত্তি তার পরবর্তীকালে যারা ছিলেন তারা এই সম্পত্তি একেবারে নয়ছয় করে দিয়েছেন। আমরা চাই এই সমস্ত জিনিস একেবারে স্মারক হিসাবে থাকুক, এইগুলি ভাল ভাবে মেন্টেন করা হোক। এখানে যে সম্পত্তি আছে সেইগুলি রাষ্ট্রের সম্পত্তি, সেই সম্পত্তি রক্ষা করার দায়িত্ব সরকারকেই নিতে হবে। আমরা যারা বিধানসভায় আছি সে কংগ্রেস হোক আর বামপন্থী হোক, আমরা চাইব এবং রাজ্যব্যাপী চাইবে নবাবের এই সম্পত্তির রক্ষণাবেক্ষণ করা হোক। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এমন এস্টেট ম্যানেজার অ্যাপয়েন্ট করতে হবে যার বিরুদ্ধে এই সমস্ত অভিযোগ না থাকে। যদিও বিরোধী দলের মানসিকতাই ওই রকম, তাদের বেশির ভাগই গট আপ। তবুও আমাদের দেখতে হবে এই সমস্ত কিছু বলার অবকাশ যেন না থাকে, যিনি আসবেন তার বিরুদ্ধে কোনও অভিযোগ না থাকে এটা আমরা চাইব। যারা এখানে দীর্ঘদিন ধরে বসবাস করছে, এখানে রাজ্য সরকারের প্রতি যে দায়বদ্ধতা আছে সেইগুলি যারা পালন করছে তারা যেন কোনও বিড়ম্বনায় না পড়ে। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়টা যেন ভালভাবে ক্লিয়ার করেন। নবাবের সম্পত্তির উত্তরোধিকার নিয়ে নানা সমস্যার সৃষ্টি হয়েছে, তাদের বিভিন্ন জায়গায় সম্পত্তি রয়েছে, কিড স্ট্রিটেও শুনেছি তাদের

সম্পত্তি রয়েছে। সেখানে নানা ব্যাপার রয়েছে, তাদের সমস্ত পারিবারিক ব্যাপার রয়েছে। আমি তার মধ্যে না গিয়ে বলতে চাই এটা অধিগ্রহণ করা হয়েছে, সরকার অধিগৃহীত সম্পত্তি, সরকারের সম্পত্তি জনগণের সম্পত্তিতে পরিণত হয়েছে। সুতরাং এর দেখভাল করার দায়িত্ব রাজ্য সরকারকে নিতে হবে। কিছু লোক যা খুশি চালিয়ে যাবে, লুটপাট চালিয়ে যাবে এটা হতে পারে না। এই ব্যাপার যাতে না হয় সেটা দেখার ব্যবস্থা করতে হবে। নবাবের সম্পত্তি সঠিক ভাবে ব্যবহার করা হোক।

আমাদের এই কথাটা মনে রাখতে হবে যে এই সম্পত্তিটা আমাদের ভারতবর্ষের মানুষের, আমাদের এই রাজ্যের মানুষের। ওরা আমাদের অর্থ দিয়ে খুব নাম কিনেছেন, ব্যক্তিগত সম্পতি রক্ষার দায় নিয়েছেন। যাদের যতটা অধিকার তার থেকে বেশি অর্থ দিয়েছেন। রাজারা এখানে রাজত্ব করে গেছেন। এখন ফিউডালরা চালাচ্ছেন। এখনও তার অংশ বিশেষ আছে, মুর্শিদাবাদে এখনও আছে। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন করব যে, সেই সমস্ত ফিউডালরা যাতে মানুষের কাছে বিভ্রান্তি সৃষ্টি করতে না পারে, যাতে প্রপারলি পরিচালন ব্যবস্থাটা হয়, সঠিক ভাবে সম্পত্তিকে ব্যবহার করা হয়, কেউ যেন কোনও রকম মুনাফা লুটতে না পারে, সেই জায়গায় যেতে হবে, সেইভাবে ব্যবস্থা নিতে হবে। আমি আশা করব, এই সম্পত্তিটা প্রপারলি রক্ষণাবেক্ষণ করে তা যাতে মানুষের কাজে ব্যবহৃত হতে পারে, যদি সম্ভব হয় স্মারক হিসাবে রক্ষিত হয়, বিশেষ করে ঐতিহ্যবাহী যে সমস্ত জিনিস আছে সেগুলোকে সেইভাবে রক্ষা করতে হবে। ইতিমধ্যে অবশ্য রাজ্য সরকারও কিছু করেছেন। এই ব্যাপারে শুধু মহামান্য আদালতের রায়ের উপরে নির্ভর করলে হবে না, রাজ্য সরকারের সাথে সাথে কেন্দ্রীয় সরকারকেও দায়িত্বভার গ্রহণ করতে হবে, তাদের যে দায়িত্ব আছে তা পালন করা দরকার। মুর্শিদাবাদে নবাবরা রাজত্ব করে গেছেন, অনেক পিচ্ছিল কান্নার মধ্যে দিয়ে তারা রাজত্ব করেছেন। এখনও সেখানে মীরজাফর আছে। তখন যেমন মীরজাফর ছিল, তেমনি এখনও আছে। আবার সেই সময়ে দেশপ্রেমিকও ছিলেন। ১৭৫৭ সালে পলাশি প্রান্তরে ইস্ট ইন্ডিয়া কোম্পানির সঙ্গে যুদ্ধের সময়ে যেটা ঘটেছিল, রবীন্দ্রনাথের ভাষায়—'বণিকের মানদণ্ড পোহালো সর্বরী, দেখা দিল রাজদণ্ড রূপে।' সেটি মুর্শিদাবাদে আমাদের যে উত্তরাধিকার, মীরজাফরের যে উত্তরাধিকার তারা এখনও আছে। এইক্ষেত্রে এই সম্পত্তি রক্ষণাবেক্ষণের ব্যাপারে দেশপ্রেমিক মানুষ যারা আছেন, আশা করব তারা সরকারের এই যে সম্পত্তি অধিগৃহীত হয়েছে, তার যথাযথ ব্যবহারের ক্ষেত্রে সরকারের সঙ্গে সহযোগিতা করবেন। ওখানে যে অধিবাসীরা থাকবেন, যারা নিয়মরক্ষা করে সমস্ত কিছু দেন, তাদের উপরে যেন কোনও ভাবে আঘাত না আসে, মাননীয় অতীশবাবু রাজ পরিবারের লোক, তিনি বোধহয় সেই দিকটিতেই ইঙ্গিত করতে চেয়েছিলেন, তা যেন মাননীয় মন্ত্রী মহোদয় দেখেন এই অনুরোধ তার কাছে রাখছি। এই কয়টি কথা বলে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমরা বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী আবদুল কায়উম মোল্লা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এটি সিলেক্ট কমিটিতে পাঠাবার কোনও ব্যাপার নেই। এটি নতুন বিল নয়। এটি ১৯৮০ সালে হয়েছে, পুরানো একটি বিল। এর উপরে একটি সামান্য অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। অ্যামেন্ডমেন্ট-এর জন্য

এটিকে সিলেক্ট কমিটিতে পাঠাবার কিছু নেই। এর কাজ ইতিমধ্যেই আরম্ভ হয়েছে। অ্যামেন্ডমেন্টটি সামান্য। এস্টেট ম্যানেজার আনঅথরাইজড অকুপায়েড বলে সেখানে এভিক্ট করত। কিন্তু আন অথরাইজড অকুপায়েড কারা, তার কোনও সংজ্ঞা ছিল না। প্রেমিসেস বলতে কি বোঝায়, তার কোনও সংজ্ঞা ছিল না। এখানে দুটি জিনিস করতে চাওয়া হয়েছে—আন অথরাইজড অকুপায়েড বলতে কি এবং প্রেমিসেস বলতে কি তা বলা হয়েছে। এখানে এস্টেট ম্যানেজারের হাতে ক্ষমতা দেওয়া ছিল। তাকে বলা হয়েছে যে, যাকে এভিক্ট করা হবে তাকে পনের দিনের মধ্যে নোটিশ দিতে হবে।

অ্যাপিল করার পরে শুনানি হয়, হিয়ারিং হবে। আগে যে আইন ছিল তাতে সে আর কোথাও যেতে পারত না, এভিক্ট করতে পারত না। কিন্তু এখন বলা হয়েছে ডিস্ট্রিক্ট জাজের কাছে অ্যাপিল করতে পারবে। এখানে কারুর বিরুদ্ধে কিছু বলা হয়নি, এটাই হচ্ছে মূল আইন। এই আইনের বিরুদ্ধে মাননীয় বিরোধী সদস্য অতীশবাবু অনেক কথা বললেন। আমরা সবাই জানি মুর্শিদাবাদ এস্টেটটা মীরজাফরের এস্টেট ছিল এবং সেটা স্টেট গভর্নমেন্ট অধিগ্রহণ করেছে। তারপর থেকে সরকারই এটাকে ম্যানেজ করছে, মুর্শিদাবাদ এস্টেট সরকার অধিগ্রহণ করার পরে সরকার ম্যানেজমেন্ট বসিয়ে অনেক টাকা আর্ন করছে। সেখানে এস্টেট ম্যানেজমেন্ট থেকে সরকারি ফান্ডে অনেক টাকা জমা পড়ছে। তারপরে আপনারা কিছু লোকের নাম বললেন যেমন সাকিল আমেদ ইত্যাদি লোকেরা ২৬নং চৌরঙ্গি এবং ৮৫নং পার্ক স্ট্রিটে আছেন। এছাড়া বহু আনঅথরাইজড অক্যুপায়ার আছে যারা এইসব সম্পত্তি নিজেদের নামে দখল করতে চাইছে। আমরা এইসব নবাবদের বহু সম্পত্তি দখল করেছি, এছাড়া মতিঝিল আমরা দখল করেছি। এর থেকে লক্ষ লক্ষ টাকা আমরা ফান্ড নিতে আসতে পারব। শেষ নবাব সরকার যারা ৮৫নং পার্কস্ট্রিটে আছেন তারা জোর করে সম্পত্তি ধরে রাখতে চাইছিলেন কিন্তু আমরা সেটা আদায় করতে পেরেছি। যে সমস্ত আনঅথরাইজড অক্যুপায়ারস আছে তাদের তুলে দেবার জন্যে আমাদের দপ্তর সব সময়ে খড়গহস্ত আছে। সুতরাং আইনের মধ্যে যা এটুকুই আছে, এর বেশি কিছু নেই। এই আনঅথরাইজড অকুপায়ারদের কোনও ডেফিনেশন নেই। এস্টেট ম্যানেজার হচ্ছে হায়ার একজিকিউটিভ অফিসার, এটা ট্রান্সফারেবেল সার্ভিস। এই এস্টেট ম্যানেজারদের হোম পার থেকে নেওয়া হয়, ওখান থেকেই ওদের নাম সিলেক্ট করা হয়। এর মধ্যে কিছু সম্পত্তি আছে যেগুলো সেন্ট্রাল গভর্নমেন্ট দেখা শোনা করে যেমন হাজার দুয়ারি, ইমামবাড়া প্রভৃতি। মুর্শিদাবাদের সম্পত্তি সেন্ট্রাল গভর্নমেন্ট নিতে চায় কিন্তু আমরা দিইনি। এখানে বহু দর্শনার্থী আসে, এইসব দেখে যায়। ৮৫নং পার্ক স্ট্রিটে বাড়িটা তাদের নিজস্ব বাড়ি কিনা এই মহামান্য হাইকোর্ট তাদের বিরুদ্ধে রায় দিয়েছিল, কিন্তু সুপ্রিম কোর্টে তারা গেছে। ওই ৮৫নং বাড়িতে আনঅথরাইজড অক্যুপায়াররা বহাল তবিয়তে বসবাস করছে। আমরা সুপ্রিম কোর্টের রায়ের অপেক্ষায় রইছি—

**(ডাঃ মানস ভূঁইয়া ঃ গাছগুলো কাটা হল কেন?)**

গাছগুলো কাটা হল কারণ মুর্শিদাবাদে যে ঝড় হল তাতে বড় বড় সেগুন গাছ, শাল গাছ ভেঙ্গে পড়েছিল। এগুলো সব ৩০-৩২ বছরের গাছ, পুরনো গাছ, ভেঙ্গে পড়াতে বিক্রি করা

হয়েছে। এইসব গাছ নিয়ে হাইকোর্টে কেস পর্যন্ত হয়েছে এবং সাব জুডিসিয়াল ছিল কিন্তু পরে মিটে গেছে। তারপরে আমরা টেন্ডার কল করে যথাযথমূল্যে গাছগুলো বিক্রি করার ব্যবস্থা করেছি। আর ডি. এম. কি করেছে না করেছে তাদের ডিপার্টমেন্টের ব্যাপার। হাইকোর্টে এই নিয়ে কোনও অ্যানামলি নেই। সংবাদপত্রগুলো খুব বড় বড় করে ডি. এম. কেন গেছিল এইসব খবর ছাপিয়ে ছিল, আমি তার মধ্যে আর যাচ্ছি না এটাই হচ্ছে আইনের মূল কথা। বিরোধীপক্ষ কিছু না বুঝেই বিরোধিতা করছেন, এখানে এমন নতুন কিছু আনা হয়নি, এইকথা বলে এই বিলটিকে সমর্থন করার জন্য আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

The motion of Shri Abdul Quiyom Molla that the Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous, Provisions (Amendment) Bill, 1996 be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1 to 7 and Preamble

The question that the Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous Provision (Amendment) Bill, 1996 as settled in the Assembly be passed.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী তার জবাবি ভাষণে এই বিলের উপর বলতে গিয়ে খুব সহজ করে বললেন ঐ গাছগুলি কিছু ব্যাপার নয়। আমরা আইন অনুযায়ী করেছি, গাছ কেটে বিক্রি করেছি। স্যার, আপনি আইনজ্ঞ মানুষ, আপনি এই দপ্তরেরর মন্ত্রী ছিলেন, আপনি এটা ভাল জানবেন। এই গাছ কাটার বিষয় নিয়ে তদানীন্তন জেলা শাসক মুর্শিদাবাদে প্রকাশ্যে বির্তকে জড়িয়ে পড়েছিলেন এবং মন্ত্রীর আদেশকে উনি রদ করেছিলেন, এই বিষয়ে একটি সংবাদপত্রে নয় প্রতি নিয়ত প্রাত্যহিক সংবাদপত্রে প্রকাশিত খবরে সেখানে উদ্বেগজনক পরিস্থিতি সৃষ্টি হয়েছিল।. জেলা শাসকের সঙ্গে মন্ত্রীর লড়াইয়ে গাছ বিক্রির ব্যাপারটি এমন অবস্থা সেখানে ২০০টি সেগুন গাছ ছিল, কয়েক কোটি টাকার গাছ সেখানে জলের দামে বিক্রি করে দেওয়ার চেষ্টা করেছিলেন, সেখানে মন্ত্রী মহাশয় তিনি এই বিপদের মধ্যে প্রত্যক্ষভাবে জড়িয়ে পড়েন। এই নিয়ে জেলা শাসকের সঙ্গে মতপার্থক্য হয়। সেইজন্য জেলা শাসককে মুর্শিদাবাদ থেকে চলে যেতে হল। এই গাছ কাটার বিষয়টি তো আমরা প্রকাশ্যে দেখলাম, কিন্তু ভিতরে ভিতরে মুর্শিদাবাদে এই যে সম্পদ সেটার কি ভয়ঙ্কর অবস্থা হয়েছে বাংলার মানুষ জানে না, গাছের ব্যাপারটি সাম্প্রতিক কালে ঘটছে বলে আমরা জানলাম। আপনি স্পেসিফিক বলুন কি বিষয় নিয়ে জেলা শাসকের সঙ্গে দ্বন্দ্ব হয়েছিল, কোনও বিষয় নিয়ে জেলা শাসক গাছ বিক্রি বন্ধ রেখেছিলেন, কি কারণে গাছ বিক্রি স্তব্ধ ছিল এবং তার পরে কেন জেলা শাসককে সরতে হল—

**শ্রী আবদুল কায়উম মোল্লা ঃ** আমার সঙ্গে তার কোনও দ্বন্দ্ব হয়নি। কেন চলে গেছে

ডিপার্টমেন্ট জানে। এখন হাইকোর্টে কেস পেন্ডিং আছে তাই বেশি কিছু বলা যাবে না। গাছগুলি যথাযথ দামে বিক্রি হয়েছে, এটা নিয়ে পুনরায় তদন্ত হয়েছিল, কমিশনার প্রেসিডেন্সি ডিপার্টমেন্ট ওরা রিপোর্ট দিয়েছে, এটা প্রমাণিত হয়েছে যে দামে বিক্রি হয়েছে সেই দামটা যথাযথ ছিল। সেইজন্য এই ব্যাপারে কিছু বলার নেই। সংবাদপত্রগুলি ইচ্ছাকৃতভাবে এটা করেছে।

The motion that the Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous, Provisions (Amendment) Bill, 1996, as settled in the Assembly, be passed was then put and agreed to.

## 90th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 90th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber today i.e., on 29th February, 1996 and presented the following Revised Programme of Business for 1st March, and Programme of Business for 2nd March, 1996.

1. 3. 96, Friday ..

(i) The Bengal Nurses (Amendment) Bill, 1996 (Introducton, Consideration & Passing) —½ hour.

(ii) The West Bengal Acupuncture System of Therapy Bill, 1996 (Introducton, Consideration & Passing) —1 hour.

(iii) The West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1996 (Introducton, Consideration & Passing) —1 hour.

(iv) The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1996 (Introducton, Consideration & Passing) —1 hour.

(v) The West Bengal Fire Services (Amendment) Bill, 1996 (Introducton, Consideration & Passing) —1 hour.

(vi) The West Bengal Sales Tax (Amendment) Bill, 1996 (Introducton, Consideration & Passing) —1 hour.

2. 3. 96, Saturday 10 a.m.

(i) Motion under rule 185 regarding price hike of essential commodities— Notice given by Shri Lakshikanta Dey, Shri Rabin Deb, Shri Kripa Sindhu Saha, Shri Sakti Bal, Shri Tapan Hore and Shri Nani Kar —1 hour.

(ii) Motion under rule 185 regarding simplification of the Procedure of Issuing Certificates of the Procedure of Issuing Certificates to the People belonging

to S. C., S. T. and all other Backward Classes of the State—Notice given by Shri Abdul Mannan, Dr. Manas Bhunia, Shri Manik Bhowmick, Shri Saugata Roy and Shri Sudip Bandyopadhyay —1 hour.

(iii) Motion under rule 185 regarding steps to be taken to ensure clean and corruption-free administration and political system in country—Notice given by Shri Lakshi Kanta Dey, Shri Manabendra Mukherjee, Shri Rabin Deb, Shri Kripa Sindhu Saha, Shri Sakti Bal, Shri Tapan Hore and Shri Nani Kar—1 hour.

(iv) Motion under rule 185 regarding Constitution of Enquiry Committee to enquire into the irregular functioning of the Wakf Board—Notice given by Shri Saugata Ray, Shri Sudip Bandyopadhyay, Dr. Manas Bhunia and Smt. Sabitri Mitra —1 hour.

Now I request the Hon'ble Minister-in-Charge of Parliamentary Affairs Department to please move the motion for acceptance of the House.

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move that the Ninetieth Report of the Business Advisory Committee, as presented in the House, be adopted.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Now there are two Bills. One is the West Bengal Appropriation Bill, 1996 and the other is the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996. We are taking up the Bills together for discussions. The Hon'ble Minister-in-Charge may introduce and move the Bills.

## LEGISLATION

### (i) The West Bengal Appropiration Bill, 1996

### (ii) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1996.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1996 be taken into consideration.

Sir, under Article. 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

The West Bengal Appropriation (No.2) Act 1995 authorised the payment and appropriation of certain sums from and out of this Consolidated Fund of the State of West Bengal towards defraying the several charges which came and will come in the course of payment during the financial year 1995-96.

During the present Session, the Assembly voted certain further grants for the purposes of the year 1995-96 under the provisions of Article. 203 read with Article. 205 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under the provisions of Article 204 read with Article 205 of the Constitution to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal of the moneys required to meet the further grants which have been so voted by the Assembly and also to meet further expenditure charged on the Consolidated Fund of the State in accordance with the provisions of the Constitution.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amount or altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, I shall speak later on when I would give my reply.

**Mr. Speaker :** You may introduce and move the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996 also.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996.

(Secretary then read the Title of the Bill)

[3-20 — 3-30 p.m.]

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996, be taken into consideration.

Sir, under Article 266(3) of the Constitution of India, no moneys

out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with the law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present session, the Assembly voted a Consolidated Grant in advance in respect of the estimated expenditure for a part of the financial year 1996-97 under the provision of Article 206 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under Article 204 of the Constitution of India, read with Article 206 thereof, of provide for the appropration out of the Consolidated Fund of West Bengal of the moneys required to meet the expenditure charged on the Consolidated Fund and the Grant made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the Financial Year 1996-97. The amount included in the Bill on account of the charge expenditure does not in any case exceed the amount shown in the statement previously laid before the House.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of the Grant so made or of varying the amount of any expenditure charge on the Consolidated Fund of the State. The total amount proposed to be appropriated by this Bill for expenditure during a part of the financial year 1996-97 is Rs. 5,283 crores, 61 lakhs and 63 thousands. The amount includes Rs. 1,213 crores, 72 lakhs and 63 thousand on account of charged expenditure. The details of the proposed Appropriation Bill will appear from the schedule of the Bill.

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপিয়েশন বিল ১৯৯৬ পেশ করেছেন। অধিকার চেয়েছেন যে সাপ্লিমেন্টারি গ্রান্ট ৯ শো ৯৪ কোটি ৬৩ লক্ষ ৭৭ হাজার ৯৯৯ টাকা। তিনি যা অতিরিক্ত খরচ করেছেন এবং তার ব্যয়বরাদ্দ এর যে মঞ্জুরি, গতকাল সংখ্যাধিক্যের জোরে পাশ করিয়ে নিয়েছেন। আমাদের বক্তব্য না শুনে ব্যঙ্গ করে আজকে তার অধিকার চেয়েছেন খরচ করার। আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি উনি যদি উত্তর দেন। উনি খুব বুদ্ধি করে এড়িয়ে যান আমাদের প্রশ্নগুলি। কেন্দ্র বিরোধী কতগুলো মূল্য সূচককে তুলে ধরে আমাদের আক্রমণ করার চেষ্টা করেন। আমি ওর কাছে কতগুলো স্পেসিফিক উত্তর চাইছি। আপনি বলেছেন যে ৯ হাজার ৯ শো ৯৪ কোটি ৬৩ লক্ষ ৭৭ হাজার টাকার মধ্যে মেজর টাকাটা প্রায় সাড়ে পাঁচশো কোটি আপনি পাওয়ার প্রোজেক্টে নির্ধারিত করেছেন। মাননীয় অর্থমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি আপনার বাজেটারি প্রভিসনে যেখানে পাওয়ারকে সবচেয়ে প্রায়োরিটি দেওয়া হল। গতবারের বাজেটে গিয়েছিলেন। বাজেটারি প্রভিসনে কেন এই টাকা ইনক্লুড করে বাজেট প্লেস করলেন না। তাহলে আপনি তঞ্চকতা করেছেন। এই হাউসে আমরা যে কথাটা বারবার বলি। আপনি কায়দা করে চালাকি করেন। জিরো ডেফিসিট বাজেট দেখান, কম ডেফিসিট

দেখান অথবা যখন সাপ্লিমেটারি গ্র্যান্ট চাইছেন শুধু একটা হেডে এই সাড়ে পাঁচশো কোটি টাকা চাইলেন। কেন বাজেটারি প্রভিসন রাখলেন না? যখন বাজেট প্লেস করছেন যে আমাদের পাওয়ার বাজেটে এত কোটি টাকা চাই। যে টাকাতে আমার প্রোপোজাল পাওয়ার প্রোজেক্টে ইনভেস্টমেন্ট লাগবে। তাহলে যখন আপনি বাজেট পেশ করছেন তখন আপনি ভারসাম্য রাখছেন। জিরো ডেফিসিট কিম্বা কখনও কখনও মাইনাস টুয়েলভ ক্রোরস অথবা মাইনাস টুয়েন্টি ফাইভ ক্রোরস। কেন আপনি বাজেটারি প্রভিসন রেখে সেই বাজেটকে প্রোজেক্ট করলেন না। এটা আপনি আমাকে জবাব দেবেন। মাননীয় অর্থমন্ত্রী আপনি তো জেলায় জেলায় ঘোরেন। আপনি বলুন তো এই মুহূর্তে, বাংলার ব্লকে ব্লকে, প্রত্যেকটি জেলার গ্রামেগঞ্জে পাওয়ার পোজিশন কি বলুন তো? আজকে ২৪ ঘন্টার মধ্যে প্রায় ২০ ঘন্টা বিদ্যুত নেই। ১লা মার্চ থেকে ছেলেমেয়েরা মাধ্যমিক পরীক্ষা দেবে। আজকে বোরো চাষীরা চাষ করেছে। বোরো ধান শুখিয়ে যাচ্ছে। বিদ্যুত মন্ত্রী ডঃ শঙ্কর সেন, আপনি এবং আপনাদের মন্ত্রিসভা দাবি করেছেন এখানে বিদ্যুত এক্সেস হয়ে গেছে। আমরা উড়িষ্যা এবং বিহারকে বিদ্যুত বিক্রি করছি, ন্যাশনাল পাওয়ার গ্রিডে। তাহলে যে রাজ্যে দাবি করা হয় যে বিদ্যুত উৎপাদন বেশি হয়ে গেছে, সেই রাজ্যে ১৮ ঘন্টা বিদ্যুত থাকছে না। বোরো চাষীরা বিদ্যুত পাচ্ছে না। ছাত্র-ছাত্রীরা বিদ্যুতের অভাবে পড়াশুনা করতে পারছে না। একটা বিপজ্জনক অবস্থার সৃষ্টি হয়েছে। এটা আপনি স্পেসিফিক্যালি জবাব দেবেন।

কেন হয়েছে এটা? তারপর আপনি চালাকি করে মূল বাজেটে ক্যাপিটাল আউট-লে, ক্যাপিটাল ইন্টারেস্ট না দেখিয়ে আপনি সাপ্লিমেন্টারি বাজেটে সাড়ে ৫০০ কোটি টাকা চেয়েছেন এবং সাপ্লিমেন্টারি গ্র্যান্ট খরচা করার অধিকার চেয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল হাউসে কালাদিবস গেছে, শিক্ষার ক্ষেত্রে বিল আনা হল। আপনি দাবি করেছেন পশ্চিমবঙ্গ এমন একটা রাজ্য যেখানে শিক্ষার ক্ষেত্রে ২৬ পারসেন্ট টাকা মূল বাজেটে আপনি খরচা করেন। খরচার দিকে শিক্ষা ক্ষেত্রে দিল্লি ২৮ পারসেন্ট টাকা মূল বাজেটে খরচা করে প্রথম স্থানে আছে এবং পশ্চিমবঙ্গ ২৬ পারসেন্ট টাকা মূল বাজেটে খরচা করে দ্বিতীয় স্থানে আছে। যে শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবঙ্গ তৃতীয় স্থানে ছিল ফ্রম দি থার্ড পজিশন সিকিওরড উইথ অল প্রাইড, সেখানে এখন আপনার নেতৃত্বে পশ্চিমবঙ্গ ১৭তম স্থানে রয়েছে। গতকাল প্রাইমারি এডুকেশন বিল আনা হল। যে বিলে পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা সম্পর্কে মানসিকতা প্রতিফলিত হয়েছে। এতে পশ্চিমবাংলার শিক্ষা সংকুচিত হয়েছে। আপনি ঘোষণা করেছিলেন এক হাজার স্কুল করবেন, কিন্তু কটা স্কুল করেছেন? গত এক বছরে কটা প্রাইমারি স্কুল করেছেন? কটা সেকেন্ডারি স্কুল করেছেন? কটা কলেজ করেছেন? আজকে শিক্ষা সম্প্রসারিত না হয়ে শিক্ষা সঙ্কুচিত হয়েছে। ১৯৮৬ সালে ৫১ হাজার ৩টি প্রাথমিক বিদ্যালয় ছিল, ১৯৯৫ সাল পর্যন্ত এই ১০ বছরে প্রাথমিক বিদ্যালয় হল ৫১ হাজার ২১টি অর্থাৎ ১০ বছরে প্রাথমিক বিদ্যালয় বেড়েছে ১৮টি। প্রাইমারি এডুকেশন অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৬-তে বলা আছে যে-কোনও ব্যক্তি, কোনও সমষ্টি, কোনও প্রতিষ্ঠান স্কুল তৈরি করতে পারবে না, স্কুল তৈরি করতে গেলে সরকারের আগাম অনুমতি নিতে হবে। এরপর আপনি ফ্লাড অ্যাফেক্টেড এরিয়ায় জন্য ৪০ লক্ষ টাকা রেখেছেন। উত্তরবঙ্গে ডিভাস্টেটিং ফ্লাড হল, মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে, এখানকার ব্রিজ, রাস্তা কোনওটাই উন্নয়ন হয়নি। আপনি সুস্পষ্টভাবে বলুন

কতটা রাস্তা বাড়াতে পেরেছেন? কটা ব্রিজ হয়েছে? বন্যা নিয়ন্ত্রণের জন্য উত্তরবঙ্গে এবং দক্ষিণবঙ্গে কি কি করতে পেরেছেন? আমরা টোটাল সাপ্লিমেন্টারি বাজেট দেখেছি। তাতে শতকরা ৮৫-৮৬ ভাগ নন প্ল্যান এক্সপেন্ডিচার, পরিকল্পনা বহির্ভূত খাতের খরচা মাথায় চেপেছে। আপনাকে সতর্ক করেছিলাম যে এই জায়গায় সতর্ক হওয়া দরকার। আপনি জেলাগুলিতে বিকেন্দ্রীকৃত ভাবে অর্থ খরচের কথা বলেছেন যার মূল অর্থ পঞ্চায়েতের মাধ্যমে আসছে—কেন্দ্রের ৮০ ভাগ, রাজ্যের ২০ ভাগ। পশ্চিমবঙ্গে ১৬টি জেলাপরিষদ, একটি মহকুমা পরিষদ, ৩৩৯টি পঞ্চায়েত সমিতি আছে। পশ্চিমবঙ্গে ৩ হাজার ৫১৩টি গ্রাম পঞ্চায়েত, অঞ্চল পঞ্চায়েত আছে। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি গত ১০ বছরে কটা পঞ্চায়েত অডিট হয়েছে? যেখানে কেন্দ্রের টাকা, রাজ্যের টাকা, মানুষের টাকা গ্রাম উন্নয়নের জন্য দেওয়া হয়। কটা জেলা পরিষদে হিসাব পরীক্ষা করেছেন? সাড়ে তিন হাজার গ্রাম পঞ্চায়েতের মধ্যে মাত্র ১,১০০টিতে অডিট করতে সক্ষম হয়েছেন।

[3-30 — 3-40 p.m.]

সেটাও আবার ইন্টারনাল অডিট। ৩৩৯টি পঞ্চায়েত সমিতির মধ্যে গত তিন বছরে মাত্র দুটি করে পঞ্চায়েত সমিতিতে অডিট করেছেন। গত ১০ বছরে হাইয়েস্ট ৯টি পঞ্চায়েত সমিতি অডিট হয়েছে। আর জেলা পরিষদ? সে তো আরও লজ্জাকর ব্যাপার। ৮৬ সাল থেকে জেলা পরিষদের মাত্র একটি, কখনও বা দুটি অডিট হয়েছে। গত তিন বছরে কোনও জেলা পরিষদে অডিট হয়নি। এই যে কোটি কোটি টাকা—এটা কেন্দ্রের টাকা, রাজ্যের টাকা, মানুষের টাকা—রাজকোষ থেকে মানুষের কল্যাণের জন্য দেওয়া হয়েছে—পরিকাঠামো করার জন্য, গ্রামীণ উন্নয়নের জন্য, আদিবাসী-তফসিলিদের উন্নয়নের জন্য, ইন্দিরা আবাসন প্রকল্পে আদিবাসীদের বাড়ি তৈরি করার জন্য, প্রাথমিক বিদ্যালয় ভবনগুলির সংস্কার করার জন্য, দেওয়া হয়েছিল। আজকে এইগুলি থমকে দাঁড়িয়ে আছে। এর কারণ কি? কারণ, এটা সঠিকভাবে ব্যবহার হচ্ছে না, চুরি হয়ে যাচ্ছে। দুর্নীতি হচ্ছে, স্বজনপোষণ হচ্ছে এবং এই টাকার একটা বিরাট অংশ পার্টি—তহবিলে চলে যাচ্ছে। আজ পর্যন্ত অডিট নেই, হিসেব নেই। বলেছেন, বিদ্যুতের জন্য বেশি টাকা খরচ করব, বিদ্যুত মন্ত্রী বলেছেন, আমরা বেশি উৎপাদন করছি। এখানে ৩৮,৬০০ টি গ্রাম, তার মধ্যে ১০ হাজার গ্রামে এখনও পর্যন্ত বিদ্যুত যায়নি। সারা ভারতবর্ষের মধ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান কোথায়? একদম শেষে। মেদিনীপুর সর্ববৃহৎ জেলা, এখানে ১০,৬৪০টি গ্রামের মধ্যে এখনও পর্যন্ত ৫,০০০ গ্রামে বৈদ্যুতিকরণ হ'ল না। মেদিনীপুর জেলার এম. এল. এ.-রা তো আছেন, তারা বলুন না। সেই ক্ষমতা তো নেই আপনাদের। মেদিনীপুরে ৫,০০০ গ্রামে বিদ্যুত গেল না, আর বেশি খরচ চাইছেন? কি ক'রে দেব? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কি আমরা হলফ করে বলতে পারি, বিকল্প অর্থনীতির কথা তো ডঃ অসীম দাসগুপ্ত বৈপ্লবিক বলে বলেছেন। বলুন তো, বাংলার বুকে কত কিলোমিটার রাস্তা করেছেন? ১৮,০০০ কিলোমিটার পাকা রাস্তা করেছেন, কিন্তু এখনও পর্যন্ত সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের স্থান দ্বাদশ কি পরিকাঠামোর ক্ষেত্রে, কি বিদ্যুতের ক্ষেত্রে, কি পানীয় জলের ক্ষেত্রে একই অবস্থা। পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যার ৩৭ পারসেন্ট আজ পরিশুদ্ধ পানীয় জল পাচ্ছে না। আপনি আবার একস্ট্রা টাকা চাইছেন? উচ্চ শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ আজ কোনও জায়গায় এসে দাঁড়িয়েছে? আমরা

দেখছি—এনরোলমেন্ট ইন প্রাইমারি স্কুল—১ কোটি ১০ লক্ষ ; এনরোলমেন্ট ইন সেকেন্ডারি স্কুল—৩০ লক্ষ ; এনরোলমেন্ট ইন কলেজ-৩ লক্ষ। ভারতবর্ষে প্রত্যেকটা রাজ্যের দিকে তাকিয়ে দেখুন।

মহারাষ্ট্র আজকে কলেজের পর কলেজ খুলছে। এমন কি লালুপ্রসাদ যাদবের বিহারও আপনার থেকে এগিয়ে আছে—সেখানে ১৮টি ইউনিভার্সিটি। আর পশ্চিমবাংলার শিবপুর বি. ই. ইউনিভার্সিটি নিয়ে ১২টি। আজকে এখানে উচ্চ শিক্ষার ক্ষেত্রে কোনও সুযোগ নেই, শিক্ষার সংকোচ হয়ে গেছে। বাংলার ছেলে-মেয়েরা আজকে পিছিয়ে পড়ছে সর্বত্র, কোনও জায়গায় বাংলার ছেলে-মেয়েদের স্থান নেই। বিকল্প অর্থনীতির চিন্তাধারার ফসল হ'ল শিক্ষা সংকোচ। উচ্চ শিক্ষার সুযোগ নেই। পরিবহন ব্যবস্থা সামগ্রিক ভাবে ভেঙে পড়েছে। ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, ট্রামওয়েজ বাস, ট্রাম কোম্পানি, সব মিলিয়ে আজ ৮২ কোটি টাকা ভরতুকি দিতে হচ্ছে। প্রতি বছর এটা করা হচ্ছে বাংলার মানুষের পকেট থেকে টাকা নিয়ে, ট্যাক্স নিয়ে। এই টাকা কোথা থেকে আসবে? বাংলার বুকে পরিবহন ব্যবস্থা আজকে দুমড়ে ভেঙে পড়েছে, কোনও জায়গায় সুব্যবস্থা নেই, আপনারা বসে আছেন।

তারপর আইনশৃঙ্খলার কথায় আসছি। পুলিশের জন্য সাড়ে ৯ কোটি টাকা একস্ট্রা চেয়েছেন। কেন? আজকে পুলিশ রেপ করবে, পুলিশ থানায় রেপ করবে, গুলি করবে, লক-আপে হত্যা করবে, লাল-বাজারে ডেকে মানুষকে বন্দী করে পিটিয়ে মারবেন সেই জন্য? আজকে এখানে বারে বারে পুলিশ খুনির ভূমিকায় অবতীর্ন হয়েছে। লক-আপে পিটিয়ে হত্যা আজকে দিনের পর দিন বাড়ছে। মানবাধিকার লঙ্ঘন হচ্ছে। ইভ টিজিং বাড়ছে, নারী ধর্ষণের সংখ্যা বড়াছ, ডাকাতি বাড়ছে, খুন বাড়ছে, রাহাজানি বাড়ছে—আজকে আইনশৃঙ্খলা পরিস্থিতির অবনতি হচ্ছে। প্রতি দিন ৫-টা করে রাজনৈতিক হত্যা হচ্ছে। আজকে পুলিশকে রাজনৈতিক অস্ত্র হিসাবে ব্যবহার করা হচ্ছে। সেই পুলিশের জন্য আপনারা সাড়ে ৯ কোটি টাকা চেয়েছেন। কংগ্রেস আমলে ঐ টাকা অনেক কম ছিল। কিন্তু তা সত্ত্বেও আপনারা বলতেন সর্বনাশ। আপনার হাত দিয়ে গত বছরেই ৫২৭ কোটি টাকা পুলিশে ধরা হয়েছিল। তাহলে ৫২৭ কোটি যোগ সাড়ে ৯ কোটি। কি রকম বিপজ্জনক ; আজকে আপনারা পুলিশের তাঁবেদারি করছেন। আজকে এই পুলিশকে কেন ক্ষমতা দিচ্ছেন? কেন টাকা তুলে দিচ্ছেন? যে পুলিশ মা-বোনের ইজ্জত রক্ষা করতে পারে না, ধর্ষন করে, প্রতি দিন খুন করে, রাজনৈতিক হত্যা করে দিনের পর দিন। পুলিশ আজকে ট্রিগার হ্যাপি হয়ে উঠেছে। আজকে সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের প্রতিবাদ এবং আমরা এ বিষয়ে আপনাকে ভাবতে বলব। আজকে আপনি যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন অ্যাপ্রুভের জন্য—ব্রড মেজোরিটির ভিত্তিতে আপনি হয়ত সেটা পাস করিয়েও নেবেন—আমরা তার প্রতিবাদ করব। দৃষ্টিভঙ্গীর কথা বলছেন? আমি আপনাদের সেই দৃষ্টিভঙ্গীর প্রতি সচেতন করে দেব। আপনারা ১৯৭৫-৭৬ সালে অনেক কথা বলেছিলেন। আরও বলেছিলেন, যে, পুলিশ-রাজ কায়েম হয়েছে। কিন্তু আজকে আপনার ৫২৭ কোটি টাকা এবং আবার সাড়ে ৯ কোটি টাকা দিয়ে কি বোঝাতে চেয়েছেন? কি আধুনিক অস্ত্র দিতে চেয়েছেন? ২ বছর আগে পুরুলিয়া জেলার জয়পুরে উগ্রপন্থী ঢুকে পড়েছিল। আমরা সেখানে গিয়ে বড়বাবুকে জিজ্ঞাসা করি, আপনি তখন

কোথায় ছিলেন? উনি বলেন, আমি তখন কুয়োর ধারে লুকিয়ে ছিলাম। আরও বলেন, আমি কি ওদের সঙ্গে মোকাবিলা করতে গিয়ে মরব? রামনাম জপ করছিলেন উনি। তাহলে আজকে পুলিশের হাতে তেমন কোনও আধুনিক অস্ত্র নেই যা দিয়ে উগ্রপন্থীদের এ. কে. ৪৭-এর মোকাবিলা করা যেতে পারে। তাছাড়া ট্রেনিংও নেই। আজকে পাঞ্জাবের পুলিশ এসে বাংলা থেকে উগ্রপন্থী ধরে নিয়ে যাচ্ছে। আপনাদের মদতে এখানে উগ্রপন্থীরা লুকিয়ে থাকছে। সেই পুলিশকে একস্ট্রা টাকা দেওয়া হবে কেন? আর এই জায়গায় আমাদের প্রতিবাদ। একথা বললে আপনারা আবার বলবেন—আমাদের দৃষ্টিভঙ্গীর সাথে আপনাদের দৃষ্টিভঙ্গীর পার্থক্য রয়েছে। তা আপনারা বলতে পারেন। আজকে উন্নয়নে ক্ষেত্রটা একটু ভাবুন। আপনারা বলছেন, আপনারা নাকি একটা বিকল্প দৃষ্টিভঙ্গী নিয়ে চলছেন—এটা একটু ক্লিয়ার করুন মাননীয় সদস্য অতীশবাবু আছেন, উনিও এ বিষয়ে বলবেন। আমি শুধু একটা জিনিস বলছি—'ইকনোমিক রিভিউ, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল' থেকে 'দি প্রোডাকশন অব রাইস ওয়াজ হায়েস্ট ইন ইন্ডিয়া ইন ওয়েস্ট বেঙ্গল অর্থাৎ পশ্চিমবাংলা ১৯৭৬-৭৭ সালে চাল উৎপাদনে ভারতবর্ষে বেশি ছিল। 'ইকনোমিক রিভিউ ১৯৭৬-৭৭'—এই তথ্য দিচ্ছে। আপনারা ১৯৯৫-৯৬ সালে দাবি করছেন যে, চাল উৎপাদনের আপনারা সব বেশি রয়েছেন। কৃতিত্ব কোথায়? ১৯৭৬-৭৭ সালে মাননীয় সাত্তার সাহেব যখন মন্ত্রিসভায় ছিলেন তখনও পশ্চিমবাংলা চাল উৎপাদনে প্রথম ছিল। কিন্তু আপনি দয়া করে বলবেন কি, পার হেক্টর টোটাল ফুড গ্রেইনে পশ্চিমবাংলা কি প্রথম? না। পাঞ্জাব প্রথম, দ্বিতীয় হরিয়ানা, অন্ধ্রপ্রদেশ তৃতীয় আর আপনারা চতুর্থ। আপনারা ইল্ড পার হেক্টরে ফোর্থ হয়েছেন। অর্থাৎ সেই ধারাবাহিকতা চলছে। কোথায় আপনারা উন্নতি করেছেন তা কি অনুগ্রহ করে হিসাব দেবেন? আপনি ১৯৭৭ থেকে ১৯৯৫ পর্যন্ত কত জমি ভেস্ট করতে পেরেছেন?

[3-40 — 3-50 p.m.]

১৯৭৭ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত কত জমি বিলি হয়েছে? ১৯৭৭ সালের আগে পর্যন্ত কত জমি ভেস্ট হয়েছে, কত জমি বিলি হয়েছে—ঐ জায়গায় আপনাদের মুখোশ খুলে পড়বে। আজ পর্যন্ত কৃষি জমি ভেস্ট হয়েছে ১২ লক্ষ ৮০ হাজার একর। আজ পর্যন্ত কৃষি জমি বিলি হয়েছে ৯ লক্ষ ৫০ হাজার একর। আপনাদের সময় কৃষি জমি ভেস্ট হয়েছে ৩ লক্ষ ১৫ হাজার একর, আর কৃষি জমি বিলি হয়েছে ৩ লক্ষ ৩৮ হাজার একর। এই ১৯ বছরে জমি ভেস্ট করেছেন ৩ লক্ষ ১৫ হাজার একর। ১২ লক্ষ ৮০ হাজার একর থেকে ৩ লক্ষ ১৫ হাজার একর বাদ দিয়ে যেটা থাকে সেটা আমাদের আমলে আমরা করেছি। তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানাবেন কি এই নথি এবং তথ্যগুলি কি বিকল্প অর্থনীতির পরিচায়ক? এটা কি বৈপ্লবিক চেতনা আনে? যেখানে বাংলার বুকে ৫২ লক্ষ বেকার মাথা কুটে মরেছে, মোট ৩৫ হাজার শিল্প বন্ধ হয়ে গেছে, রাহাজানি, চুরি, দুর্নীতি আজকে তুঙ্গে উঠেছে, সেখানে তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে "অ্যাপ্রোপ্রিয়েশন বিল ১৯৯৬" এবং যে "ভোট অন অ্যাকাউন্ট বিল ১৯৯৬" এই হাউসে এনেছেন তার সমর্থনে আমি বলতে চাই, প্রথমেই বলতে চাইছি যে আমাদের রাজ্যের প্রধান

বিরোধীদল আমাদের রাজ্যের প্রধান সমস্যাগুলিকে বোঝাবার চেষ্টা করলেন না। যদিও তারা এই রাজ্যে ক্ষমতায় আসার জন্য স্বপ্ন দেখছেন, কিন্তু তাদের প্রথমে যে কথাটা বুঝতে হবে যে পশ্চিমবাংলায় এমন কতগুলি বৈশিষ্ট্য আছে, যার জন্যই অন্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে জনসংখ্যার চাপ বৃদ্ধি পাচ্ছে। সেটা আমাদের দেশের আর কোথাও নেই, তা আমি একটা ছোট তথ্য দিলেই বুঝবেন। ১৯৮১ সাল থেকে ১৯৯১ সাল, এই সময়ের ভিতর আমাদের জনসংখ্যা সেনসাস রিপোর্টে দেখানো হয়েছে ২৪.৬ ভাগ, কিন্তু ভারতবর্ষের রেজিস্ট্রার জেনারেল প্রতি বছর জন্ম-মৃত্যুর হার দিয়ে জনসংখ্যার বৃদ্ধির হার যা দেখিয়েছেন তাতে ৮১ সালে ছিল ২১.২ ভাগ আর ১৯৯০ সালে সেটা কমে গিয়ে দাঁড়িয়েছে ১৯.২ ভাগ। ২১.৯ ভাগের বেশি জন সংখ্যার বৃদ্ধি হয়নি। এই পার্থক্যটা হয়েছে অন্য রাজ্য থেকে এখানে মানুষ এসেছেন এবং এই ১০ বছরের মধ্যে বাইরের মানুষের সংখ্যা যা এখানে এসেছে, তা আমাদের দেশে আর কোথাও পাবেন না। এখানে ১৫.১ ভাগ এসেছেন, তাই এই চাপ আমাদের আছে। বাইরের মানুষ যে এখানে আসছে তার কারণ পশ্চিমবঙ্গে একটা স্থায়ী সরকার আছে, এখানে আইন শৃঙ্খলা পরিস্থিতি ভাল, এখানে তৃণমূলস্তর পর্যন্ত গণতান্ত্রিক পরিবেশ তৈরি করা হয়েছে। এখানে নানা রকম কাজ সরাসরি পাওয়া যায়। তাই এখানে মজুর অন্য রাজ্যের তুলনায় বেশি, এটাই আমাদের রাজ্যের সাফল্য, এই কারণেই বাইরে থেকে মানুষ এখানে আসে। দ্বিতীয়, কথা হল, আমাদের রাজ্য হচ্ছে ভারতবর্ষের একমাত্র রাজ্য যেখানে প্রতি বর্গ কিঃ মিঃ ৭৬৭ জন মানুষ বাস করেন। জনসংখ্যার ঘনত্ব যত বেশি হয় সেখানে আইনশৃঙ্খলার সমস্যা, স্যানিটারি সমস্যা এবং আরও নানা ধরনের সমস্যা দেখা দেয় এবং সেই জন্যই বাড়তি খরচের প্রশ্ন আমাদের থেকেই যায়। আর অন্য একটা বিষয় হচ্ছে বন্যা এবং প্রাকৃতিক বিপর্যয়। আজ প্রায় প্রতি বছরই আমাদের রাজ্যের ক্ষেত্রে কোনও বছর ৮টি, কোনও বছর ৯টি, কোনও বছর ১০টি জেলা বন্যায় যে ভাবে ক্ষতিগ্রস্ত হয়, যেটার খরচ আগে থেকে বাজেটে রাখা সম্ভব নয়—কত পুঁজি দরকার, কত টাকা দরকার, সেটা আগে থাকতে ধরে রাখা সম্ভব নয়। তার পরে আরেকটা ব্যাপার আছে, এমন একটা পরিস্থিতির মধ্যে আমাদের রাজ্য সরকারকে একটা বিকল্পনীতি নিয়ে কাজ করতে হচ্ছে সেটা একটা ভয়াবহ পরিস্থিতি। দেখা যাচ্ছে গোটা দেশেই শিল্প উৎপাদন কমছে, কৃষি উৎপাদন কমছে, বার্ষিক উৎপাদনের হার কমছে। এমন কি ভোগ্যপণ্যের মূল্য বৃদ্ধি ঘটছে এবং সেটা কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তেই ঘটছে। আমাদের পাইকারি মূল্যসূচক, যেটা আগে ছিল ৭.৯%, নতুন আর্থিক সংস্কার নীতি চালু হবার পর সেটা বেড়ে দাঁড়াল ১০.২%। এরফলে সমস্ত দিক দিয়ে যে প্রতিবন্ধকতার সৃষ্টি হ'ল তার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকারকে কাজ করতে হচ্ছে। অন্য দিকে দীর্ঘদিনের প্রচলিত নিয়ম রাজ্যের পরিকল্পনা খাতের মোট ব্যয়ের ৬০ ভাগ রাজ্য দেবে এবং ৪০ ভাগ কেন্দ্র দেবে, তা কমিয়ে ইদানিং কেন্দ্র ২৮ ভাগ টাকা দিতে শুরু করে এবং গত বছর আমাদের রাজ্যকে মাত্র ১৯ ভাগ দিয়েছে। আর এবারে বাজেট আগে বলতেই পারল না যে, রাজ্যগুলোকে যোজনা খাতে কত দেয়া হবে। এই অবস্থার মধ্যে আমাদের রাজ্য সরকারকে কাজ করতে হচ্ছে। আমরা দেখছি কয়লার সেস, রয়ালটি বাবদ ৯০০ কোটি টাকা রাজ্যকে দেয়া হচ্ছে না, রাজ্য বঞ্চিত হচ্ছে। আমরা দেখলাম কেন্দ্রীয় সরকার কন্সাইনমেন্ট ট্যাক্সের যে সিদ্ধান্ত নিলেন, তাতে আমাদের রাজ্যের ৬১০ কোটি টাকার ক্ষতি হ'ল। কথা ছিল সেটা পুষিয়ে দেয়া হবে, কিন্তু আজ পর্যন্ত তা

কার্যকর হ'ল না। আমাদের রাজ্যে একটা প্রকল্প নেয়া হয়েছে, মেগা সিটি প্রকল্প, সেখানে ১,৬০০ কোটি টাকার ব্যয় ধরা হয়েছে। যত দিন যাচ্ছে ব্যয়ের পরিমাণ বেড়ে যাচ্ছে প্রাইস এস্কালেশন-এর জন্য। সেই কর্মসূচিতে আমরা দেখলাম কেন্দ্রের কাছ থেকে মাত্র ৮ কোটি টাকা এখন পর্যন্ত পাওয়া গেছে, ১,৬০০ কোটি টাকার পরিকল্পনায়। সেন্ট্রাল রোডস ফান্ডের কাছে আমাদের রাজ্যের পাওনা হচ্ছে ৮১ কোটি টাকা, এখন পর্যন্ত মাত্র ১ কোটি টাকা দিয়েছে। এরকম প্রতিটি বিষয়ে কেন্দ্রীয় সরকার যদি একটা রাজ্যকে তার পাওনা থেকে, সহায়তা থেকে, কেন্দ্রীয় ঋণ থেকে ক্রমাগত বঞ্চিত করে তাহলে তার মধ্যে দাঁড়িয়ে একদম নীচের তলার মানুষের দিকে তাকিয়ে তাদের সামাজিক এবং অর্থনৈতিক উন্নতির জন্য যে প্রচেষ্টা, সে প্রচেষ্টার প্রতিফলন ঘটছে এই বরাদ্দের মধ্যে। স্বভাবতই উত্থাপিত বরাদ্দ অনুমোদনের যোগ্য। আমাদের রাজ্য সরকারের এই প্রচেষ্টা গোটা দেশের মধ্যে একটা দৃষ্টান্ত। প্ল্যান বাজেটে গত বছর আমরা যা ধার্য করেছিলাম তা আমরা খরচ করতে পেরেছি। ২,২০৭ কোটি টাকা গত বছর ছিল, এ বছর পরিকল্পনা করা হয়েছে ৩,০৮০ কোটি টাকার এবং এটাও আমরা খরচ করব। আমাদের রাজ্যের মোট এক্সপেন্ডিচার বাজটে গত বছরের তুলনায় এ বছর বেড়েছে। পরিকল্পনা খাতে ৪০% বরাদ্দ বেড়েছে, যেখানে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ কমছে একটার পর একটা সামাজিক খাতে, জনকল্যাণমূলক খাতে। কেন্দ্রীয় সরকারের গৃহীত নতুন নীতির ফলে নানাভাবে দেশটা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ৮-ম পরিকল্পনার প্রথম তিন বছরের কাজ-কর্মের সম্পর্কে যে অন্তর্বর্তী মূল্যায়ন প্ল্যানিং কমিশন করেছে সেই প্ল্যানিং কমিশনের অন্তর্বর্তী মূল্যায়ণে দেখা যাচ্ছে পাবলিক সেক্টরের জন্য বরাদ্দকৃত অর্থের ৬০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার খরচ করতে পারেনি। ৮-ম পরিকল্পনার প্রথম তিন বছরের পরিকল্পনা কমিশনের অন্তর্বর্তী মূল্যায়নে বলছে, সামাজিক ক্ষেত্রে যে টাকা বরাদ্দ করা হয়েছিল—প্রথম তিন বছরে কেন্দ্রীয় সরকার তার শতকরা ৫৪ ভাগই খরচ করতে পারেনি। তারা আরও বলছে, কেন্দ্রীয় সরকারের আয়ের ৫১.৬% টাকা চলে যায় বৈদেশিক ঋণ শোধ করতে। এইভাবে চললে বৈদেশিক ঋণের ফাঁদে জড়িয়ে পড়তে হবে। এর মধ্যেই পড়েছে কিনা সে সন্দেহ আমাদের আছে। প্ল্যানিং কমিশনের মূল্যায়ন বলছে, কেন্দ্রীয় সরকার যদি তার নীতির পরিবর্তন না করে তাহলে গোটা দেশটা। সাংঘাতিক বিপজ্জনক রাস্তায় চলে যাবে। এই পরিস্থিতির মধ্যে পশ্চিমবঙ্গ নিশ্চয়ই বিকল্প রাস্তা দেখাচ্ছে। আমরা আজকে জোরের সঙ্গে বলতে পারছি যে, আমরা সম্পদ সৃষ্টি করতে পেরেছি এবং সে কারণেই আমরা মানুষের জন্য বাজেট বরাদ্দ বৃদ্ধি করতে সক্ষম হয়েছি।

[3-30 — 3-40 p.m.]

আমাদের রাজ্যে কাজকর্মের ফলে যে পরিস্থিতির পরিবর্তন হয়েছে সেই সম্পর্কে খুব বেশি কিছু কথা বলতে চাই না। শুধু একটি কথা বলে যাব, আমাদের রাজ্যে নতুন করে শিল্পায়ণের যে জোয়ার এসেছে সেটা দিয়ে এতদিন কিন্তু আপনারা নানা কথাবার্তা, নানা সমালোচনা করতেন। ভুল কাজ করলে নিশ্চয়ই আপনারা সমালোচনা করুন। কিন্তু এটা আমরা চাইব, এই রাজ্যকে যারা ভালবাসেন সে বিরোধী বেঞ্চেই বসুন আর সরকারি বেঞ্চেই বসুন, সবাই এক সঙ্গে চলা দরকার। শিল্পের সম্ভাবনার ক্ষেত্রে ২টি সমীক্ষা হয়েছে। একটা সমীক্ষা করেছেন, সি. আই. এর পক্ষ থেকে আর্থার ডি. লিটন। সেই সমীক্ষা কিন্তু কোনও

বামপন্থীরা করেনি। সেই সমীক্ষা রিপোর্ট থেকে বলা হয়েছে,প্রাকৃতিক সম্পদে সব থেকে সমৃদ্ধ রাজ্য হচ্ছে পশ্চিমবঙ্গ। সারা দেশের মধ্যে সর্বাপেক্ষা দ্রুত শিল্পাঞ্চল হিসাবে পশ্চিমবঙ্গ বিকশিত হচ্ছে। এ ছাড়া পশ্চিমবঙ্গ সম্বন্ধে আরও অনেকগুলি কথা বলেছেন। সময়াভাবে সব কথা বলতে চাই না। আরও একটি চেম্বার অব কমার্স তারা সমীক্ষা করেছেন প্রাইস ওয়াটার হাউসকে দিয়ে। সেই সমীক্ষায় বলেছেন, পশ্চিমবাংলায় শিল্পায়ণের মধ্যে দিয়ে যে অগ্রগতি ঘটছে সেটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা হয় না। পরিসংখ্যানে দেখিয়েছেন, মহারাষ্ট্রের পরে সবচেয়ে বেশি বৈদেশিক টাকা বিনিয়োগ হয়েছে শিল্পখাতে পশ্চিমবাংলায় এবং তার পরিমাণ হচ্ছে ৯ হাজার ১৮২ কোটি টাকা। স্বাভাবিকভাবেই রাজ্য সরকার যে কর্মসূচি নিয়েছেন সেই কর্মসূচি রূপায়ণ করতে গিয়ে বাড়তি যে এক্সেস এক্সপেন্ডিচার হয়েছে সেই টাকা এই সভায় অনুমোদিত হয়েছে এবং আপনারাই সেটা অনুমোদন করেছেন। ভোট-অন অ্যাকাউন্টস এবং সাপ্লিমেন্টারি বাজেটেও অনুমোদন করেছেন। খালি খরচ করার অনুমতি চাওয়া হয়েছে। সেইজন্য আমি বিরোধী বেঞ্চের সদস্যদের অনুরোধ করব, এই যে খরচ করার জন্য অনুমতি চাওয়া হয়েছে সেই ব্যাপারে সর্বসম্মতিক্রমে এই বিলটি পাশ করার জন্য সাহায্য করবেন। এই কথা বলে আর একবার বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অনুপম সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী ডঃ অসীম কুমার দাসগুপ্ত মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনে আজকে হাউসে অনুমতি চাইছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করতে পারছি না। তার কারণ, এই বিলের মধ্যে আমি এমন কিছু দেখতে পাচ্ছি না। দীর্ঘ ৫ বছর যাবৎ—আমি উত্তরবঙ্গ থেকে এসে—প্রথমেই উত্তরবঙ্গের অর্থনৈতিক পরিস্থিতি এবং সেখানকার মানুষ কি রকম দুঃখ-দুর্দশার মধ্যে থাকে সেটা এই বিধানসভায় তুলে ধরতে চেষ্টা করেছি। এই বিধানসভাতে দাঁড়িয়ে আমি এই কথাও বলেছিলাম, আমাদের পশ্চিমবঙ্গ সরকার হয়ত উত্তরবঙ্গের মানুষদের দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে ভাবেন, তাই কোনও রকম উত্তরবঙ্গের উন্নয়নের দিকে লক্ষ্য দেন না। প্রথমে বিধানসভায় আমি একটা ব্যাপারে আমাদের বর্তমান মন্ত্রিসভার কাছে অনুরোধ জানিয়েছিলাম, উত্তরবঙ্গের বেশির ভাগ মানুষই কৃষিজীবী। সুতরাং কৃষির যদি উন্নয়ন করা যায় তাহলে উত্তরবঙ্গের মানুষ দুঃখ-দারিদ্র থেকে মুক্তি পায়, তারা অন্তত সুখ-স্বাচ্ছন্দের মুখ দেখতে পায়। তাই বহুদিন থেকে ১৯৭৮ সাল থেকে উত্তরবঙ্গের সর্বাঙ্গীন উন্নয়নের জন্য, কৃষির উন্নয়নের জন্য চেষ্টা করেছিলাম। তিস্তা ব্যারেজ নিয়ে বলেছিলাম। এই তিস্তা ব্যারেজ নিয়ে এখান থেকে একটা কমিটি হয়েছিল। সেই কমিটির সঙ্গে আমি গিয়েছিলাম দিল্লিতে। শ্রী দেবব্রত বন্দোপাধ্যায়ের লিডারশিপে তদানিন্তন যিনি মিনিস্টার ছিলেন এবং এখন যিনি ফিনান্স মিনিস্টার আছেন তার কাছে গিয়েছিলাম এবং তার কাছ থেকে প্রতিশ্রুতি আদায় করেছিলাম। তিস্তা ব্যারেজ স্কীম কার্যে রূপায়িত করতে গেলে যে ৩০০ কোটি টাকার দরকার হবে তার ৫০ পারসেন্ট অর্থাৎ ১৫০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিল এবং বাকি ১৫০ কোটি টাকা রাজ্য সরকার দিলেন।

আমাদের যে কমিটি রয়েছে, এই বিধানসভার কমিটি ইরিগেশন কমিটি, তার চেয়ারম্যান নির্মল দাস বলেছেন, কেন্দ্র তার প্রতিশ্রুতি মতো ১০৫ কোটি টাকা দিয়েছে। স্টেট এর

ম্যাচিং দিয়ে যদি ২১০ কোটি টাকা হয় তাহলে কাজটা শেষ হয়ে যায়, যদিও আরও কিছু টাকা লাগবে। কিন্তু আমরা প্রকৃত পক্ষে কি দেখতে পাচ্ছি, তিস্তা ব্যারেজ প্রকল্প কাজে পরিণত হতে পারলে ২।। লক্ষ একর জমিতে সেচ হতে পারত, মানুষের কর্মসংস্থান হত, কিন্তু আমরা সেখানে দেখতে পাচ্ছি খুব কষ্টে সৃষ্টে সেখানে ১০০/২০০ একর জমিতে সেচের ব্যবস্থা করা হচ্ছে, করতোয়া ট্রিবিউটারিকে তিস্তার কমান্ড এরিয়াতে ইরিগেশনের কাজে লাগিয়ে আমাদের দেখানো হচ্ছে তিস্তার কমান্ড এরিয়া এবং তিস্তা মাস্টার প্ল্যান সাকসেসফুল হয়েছে। কিন্তু প্রকৃত পক্ষে চিত্রটা তা নয়। তাই আজকে দীর্ঘ পাঁচ বছর বিধানসভার সদস্য হিসাবে প্রতি বছর একটা জিনিস বলেছিলাম, উত্তরবঙ্গের সর্বাঙ্গীন উন্নয়নের জন্য অন্তত তিস্তা ব্যারেজ স্কীমকে প্রায়রিটি দিয়ে কার্যকর করা উচিত, এটাকে ঠিক করা উচিত। কয়েকদিন আগে, গত পরশুদিন আমাদের অসীমবাবু এখানে বলেছিলেন কত ভেস্টেড ল্যান্ড উনি ডিস্ট্রিবিউট করেছেন। তিনি বলেছিলেন, কত গৃহহীন মানুষ, কত ভূমিহীন কৃষক, তারা জমি পেয়েছিলেন। আমি স্বীকার করি জমি তারা পেয়েছে। কিন্তু সেই জমিকে যদি চাষের উপযোগী করে তুলতে হয়, তাহলে তাদের চাষের উপকরণ দিতে হবে এবং জল যেটা তাদের ইমপর্টেন্ট আইটেম, সেটা তারা পায়নি বলে সেই জমিগুলো হস্তান্তরিত হয়ে যাচ্ছে। দুঃখের কথা কি বলব, কয়েকদিন আগে আমাদের ওখানে অনেক মন্ত্রী গেছেন, তারা বহু শিলান্যাস করেছেন। গৌতম দেবও গিয়েছিলেন, উনি গিয়ে একটা ওয়াটার সাপ্লাই প্ল্যান্ট উন্মোচন করেছিলেন। এত ট্রাইব্যালকে, এত ভূমিহীনকে জমি দিয়েছেন, এত বর্গাদারকে তাদের ল্যান্ড পাইয়ে দিয়েছে, তাকে জিজ্ঞাসা করতে চাই, যেখান দিয়ে তিনি আসছেন, সেখানে উনি দেখুন, অনেক ট্রাইব্যাল ল্যান্ড, যাদের জমির পাট্টা আছে, তাদের কাছ থেকে পর্যন্ত জমিগুলো শিল্পপতিরা নিয়ে চা বাগান সৃষ্টি করছেন এবং তিস্তা ক্যানাল এরিয়া এনক্রোচ করে ১৮টা বাগান তৈরি হয়েছে। তিস্তা কমান্ড এরিয়ার জমি তারা এনক্রোচ করে নিয়ে দখল করেছে। তাই আজকে আমার স্বাভাবিকভাবে এই নিয়ে মনে একটা সন্দেহ হয়, আমি অ্যাডমিনিস্ট্রেশনের সঙ্গে কথা বলেছি, আমি বোর্ড অব রেভিনিউ-এর কাছে গেছি, দেবব্রতবাবুর কাছে গেছি, তিস্তা কমান্ড এরিয়ার প্ল্যান এর একটা ম্যাপ নিয়ে তাদের কাছে গেছি এবং বলেছি, এই সমস্ত ল্যান্ড কি করে এনক্রোচমেন্ট হল? কারোর কাছ থেকে কোনও উত্তর পাইনি। এই সমস্ত চা বাগান করতে গেলে তার যে রেকমেন্ডেশন দরকার, যারা একজিকিউটিভ অ্যাপ্রুভাল দেয়, তাদের অ্যাগ্রিকালচার সম্পর্কে কোনও জ্ঞান নেই, কিন্তু তারা বলে দিচ্ছেন এইগুলোতে প্ল্যান্টেশন হতে পারে। এই রকম ভাবে বহু জমি, শয়ে শয়ে বিঘা জমি তারা দখল করেছে।

[4-00 — 4-10 p.m.]

মাননীয় সদস্য শ্রী আবদুল করিম চৌধুরিকে আপনারা দেখেছেন, তিনি এখানে মাথায় সবুজ ফেট্টি বেঁধে এসেন। আমরা তিন বছর ধরে এই ওয়েলের মধ্যে দাঁড়িয়ে যে প্রতিবাদ করছি, সেখানে গরিব মানুষ, গরিব কৃষকদের কথা বলছি কিন্তু দুঃখের বিষয়, আমাদের কথা শোনার কেউ নেই। উত্তরবাংলার গরিব ভাইদের কথা শোনার মতো কেউ নেই। স্যার, এমন ইনফরমেশন আছে যে রুলিং পার্টির কয়েকজন এম. এল. এ. এই জমির ব্যাপারে ইনভলভ এবং অর্থের বিনিময়ে বেআইনিভাবে চা বাগানে জমি হস্তান্তরে তারা সাহায্য করছেন। এই বলে, বিলের বিরোধিতা করে শেষ করছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I rise to oppose the proposed Appropriation Bill of West Bengal Government which has been laid on the table of this House, mainly because of the continuing failure and hypocrisy perpetuated in the policies of the Left Front Government, and I am sorry to say that such fallacy and hypocrasy is continuing even by Dr. Ashim Kumar Dasgupta as the Hon'ble Finance Minister.

According to Mr. Finance Minister, Sir, our State has excelled and is doing very well in power, agriculture, rural development, irrigation, transport, water supply, sanitaion, urban development, education, health & family welfare, welfare of scheduled castes & tribes and backward classes. So Mr. Finance Minister, even that be the case why can't the people of West Bengal see such improvement. I have also travelled in various districts of our State West Bengal. Where is the rural development? I ask myself—rural development means there has be rural electrification. In this House in reply to a question it was admitted by our Government that rural electrification is much below than what has been committed and expected. Road conditions are deplorable. The school conditions are deplorable. Hospitals—if one has to visit to believe that, please visit and see for yourself the condition of health welfare. Medicines are not available. What he is talking about ? Why is this hypocrisy?

If such is the development in West Bengal, I ask—I am in legal profession, I am a solicitor in the city of Calcutta—why is the value of land in West Bengal and the value of the flats is not comparable to Bombay, Delhi and Bangalore ? Why the buying capacity of the people of West Bengal is not increasing ? The other day a poor boy came to me seeking employment. He touched my feet and said, 'Please, Sir, if you give me an employment of five hundred rupees per month, I won't mind.' Sir, the boy said asking me to give him an employment of five hundred rupees per month. In Bombay and Delhi that boy can't be expected to say so. That boy of Delhi or Bombay would never seek an employment of five hundred rupees per month.

(Voice : Sir, there is no quorum in the House) Sir, How can I speak to a non-quorum House ?

**Mr. Deputy Speaker :** Quorum is there, so you please continue.

**Mr. Rajesh Khaitan :** Mr. Deputy Speaker, Sir, you say that the quorum is there. So, I can continue. Sir, the purchasing power in the hands of the common people has not increased as it ought to be if there is industrialisation, development, growth as he has stated in his

speech of 23rd February, 1996 in support of the Vote on Account. There is no development, no growth as he has stated in his speech. People are not coming. There is MOUs, but where are the units coming ? Where is electricity ? Where is road ? Yes, I agree, power situation has improved in the city. But in rural Bengal, there is not power. It is a fallacy, it is a hypocrisy to have made such a statement. I am sorry to say it. Now, I will demonstrate two examples of your fallacy and hypocrisy. I am reading from para 3.14 of page 14 of Mr. Finance Minister's budget speech. He said, "Hon'ble Members are aware that for development of infrastructural facilities in the CMDA area, including Calcutta, a massive "Megacity Programme" involving an investment of Rs. 1,600 crores is already being implemented. For this programme in the current year, the State Government has already released Rs. 34.50 crores, and it was expected that a similar sum would be released by the Centre." So, as against the requirement of 1,600 crores, the West Bengal Govt. has released Rs. 34.50 crores this year which is equivalent to 2% of the requirement of the Megacity Plan. If we go by this calculation, this programme will take 50 years to complete if no help comes from the centre. This is the point I made to demonstrate the fallacy in the policy and programming. And regarding the hypocricy, in para 3.12 the Finance Minister blamed the bad condition of the roads due to flood. The condition is all the more same. Most of my colleagues are coming from rural Bengal and they will agree with me. Sir, this is the condition of the roads. So, with this poor infrastructure, how do we expect growth and development in our State?

Now, Sir, the Finance Minister has said in para 2.2 in page 4 "This alternative approach begins by emphasising the basic objective of self reliance." I ask you, "Do you have self-reliance ?" Does your government have self-reliance ? Has it any programme to accept responsibility and accountability for the last 18 years ? It always blamed the Centre for its failure, misdeeds and non-performance. There is no self-reliance. They do not have self-reliance. I am ending my speech by saying that I cannot support the budget statement presented by the Hon'ble Finance Minister.

Thank you, Sir.

[4-10 — 4-20 p.m.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী 'ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯৬' এবং 'দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (ভোট অন অ্যাকাউন্ট) বিল, ১৯৯৬' যা সভায় পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি।

এই আলোচনার শুরুতে বিরোধী দলের সদস্য ডাঃ মানস ভুঁইয়া খুব সুন্দরভাবে অনেকগুলো বিষয়ের উপর, যা আমাদের রাজ্যে মূল মূল সমস্যা এবং মূল মূল বিষয়, তার উপর তার ব্যাখ্যা রেখেছেন। নিশ্চিতভাবে এই সবগুলোর ক্ষেত্রে সম্পূর্ণ সফলতা এসেছে বা সব বিষয়গুলো সম্পূর্ণ রূপ পেয়েছে ব্যক্তিগতভাবে তা আমি মনে করি না। নিশ্চয়ই এই বিষয়গুলোর ক্ষেত্রে ত্রুটি রয়েছে এবং আমাদের রাজ্যের মানুষের যা চাহিদা তা নিশ্চিত রূপে আমরা পূরণ করতে পারছি না। কিন্তু সব ব্যাপারে তিনি বিরোধিতা যেভাবে করলেন সেটা বিরোধী সদস্য বলেই করলেন। রাজেশ খৈতান মহাশয় পাওয়ার সম্বন্ধে বলেছেন যে, এটা কলকাতার ক্ষেত্রে কিছুটা ডেভেলপ করেছে। মানসবাবুও এই একই বিষয় দিয়ে শুরু করেছিলেন। কিন্তু যেহেতু আমাদের রাজ্যের সামগ্রিক উন্নয়নের স্বার্থে, সেটা অর্থনৈতিক পরিকল্পনা—শিল্পের ক্ষেত্রেই হোক বা গ্রামীণ মানুষ উন্নয়নের স্বার্থেই হোক—মানুষের প্রয়োজনে বিদ্যুতের ব্যবহার মানুষের প্রয়োজনে যেভাবে বাড়ছে সেদিকে লক্ষ্য রেখে আমাদের সরকারি বাজেটে বিদ্যুতকে সর্বোচ্চ গুরুত্ব দেওয়া হয়েছে। স্বাভাবিকভাবেই এই সম্পর্কে বিস্তারিতভাবে এসে যায় যে, এই ব্যাপারে আমাদের ভূমিকা কি এবং এক্ষেত্রে কি করতে পারি। এক্ষেত্রে আমরা নিশ্চিতভাবে দাবি করতে পারি যে, বামফ্রন্ট সরকার তার চলার শুরু থেকে মূল কিছু নীতিকে সামনে রেখে সিদ্ধান্ত গ্রহণ করেই মানুষের উন্নতির স্বার্থে কাজ করছেন। মাননীয় অমিয় পাত্র মহাশয় কিছু পরিসংখ্যান দিয়ে বলবার চেষ্টা করেছেন যে, ভারতবর্ষের এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে রাজ্য কাজ করতে পারছে না, তবুও অর্থনৈতিক প্রয়োজনে নিজের মতো করে অর্থ খরচ করবার স্বাধীনতা আমাদের না থাকা সত্ত্বেও রাজ্য সরকার তার নিজের সম্পদকে সংগ্রহ করে সঠিকভাবে বিকেন্দ্রীকরণ নীতির মধ্যে দিয়ে কাজ করছেন এবং তারই ফলে, যেটা বিরোধী দলের কাছে আনন্দের নয়, পশ্চিমবঙ্গ দীর্ঘদিন ধরে নির্বাচনে বাংলার মানুষ বামফ্রন্টকে নির্বাচিত করছেন। আজকে কেন্দ্রীয় সরকারের যে আর্থিক নীতি, যে পরিকল্পনা, যে চিন্তা-ভাবনা, সেটা আমাদের দেশের সামগ্রিক অর্থনীতিকে চাঙ্গা করে মানুষের তথা দেশের উন্নতি ঘটাচ্ছে এটা নিশ্চিতভাবে আমি মনে করি না, কেউ সেটা মনে করেন না।

বিতর্কের প্রশ্নে আলোচনার প্রশ্নে, বিরোধিতার প্রশ্নে উল্লেখ করেছেন পরিসংখ্যানও দিতে পারেন। কিন্তু আমরা সবাই জানি ভারতবর্ষের নয়া অর্থনীতি, যার মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকার দেশের কাজ করছে, সেই অর্থনীতির মূল প্রশ্নে আমাদের দেশে অর্থনৈতিক সমস্যা তৈরি হচ্ছে। আমাদের দেশ বিদেশি ঋণের জালে জড়িয়ে পড়ছে এবং বিদেশি ঋণের শর্তপূরণ করতে গিয়ে দেশের অর্থনীতি আরও খারাপ হয়ে যাচ্ছে। শুধু তাই নয় এই টাকাগুলিকে যে ভাবে ব্যবহার করা হচ্ছে তাতে আমাদের দেশের, আমাদের রাজ্যের মানুষের কাজে লাগছে না। এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে, সীমিত আর্থিক ক্ষমতা নিয়ে এই বামফ্রন্ট সরকার রাজ্যের উন্নয়নের কাজ করে যাচ্ছে। এই বিষয়ে বলতে পারি প্রথম হচ্ছে বিদ্যুত। এই বিদ্যুত খাতে রাজ্য সরকার একটা বিরাট অংশ ব্যায় করে এবং এই ব্যাপারে যথেষ্ট উন্নতি করতে পেরেছে। তবে এই উন্নয়নকে আরও সুসংহত করার দরকার আছে। এটা সুসংহত করতে গিয়ে যে ত্রুটি-বিচ্যুতি আছে, সমস্যা আছে সেটা দূর করার দরকার আছে। এরপর শিক্ষার প্রশ্নে আসি। হ্যাঁ, নিশ্চিত ভাবে বলা যায় পশ্চিমবাংলার গ্রামীণ এলাকার মানুষকে শিক্ষায় শিক্ষিত করার ক্ষেত্রে প্রাথমিক স্কুল থেকে শুরু করে উচ্চ শিক্ষার

সুযোগ পর্যন্ত পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় সংগঠিত করা হয়েছে। শিক্ষা বিস্তারের ক্ষেত্রে সমস্ত কর্মসূচি একটা সুনির্দিষ্ট কর্মসূচির মধ্যে দিয়ে এসেছে। সাক্ষরতা নিয়ে আপনারা অনেক কথা বলেছেন। এই বিষয়ে কোনও সন্দেহ নেই যে আমাদের রাজ্যে সাক্ষরতা একটা বিশেষ রূপ পেয়েছে। এই কথা ঠিক যতটা সফলতা আমাদের পাওয়ার কথা ততটা সফলতা আমরা পেতে পারিনি। তার কারণ আমাদের রাজ্যে যারা বিরোধী দল সেই বিরোধী দলের একটা দায়িত্ব আছে। বিভিন্ন ক্ষেত্রে, শুধু বিধানসভার সদস্য হিসাবে নয়, গ্রামীণ ক্ষমতার বিকেন্দ্রীকরণ করার ক্ষেত্রে পঞ্চায়েত সমিতি জেলাপরিষদ পৌরসভা এবং কর্পোরেশনের মাধ্যমে যে ভূমিকা নিতে পারতেন সেই ভূমিকা তারা পালন করেননি। তারা দাবি করেন এবং সব সময় উল্লেখ করেন এই পশ্চিমবাংলায় তাদের ভোটারের সংখ্যা কম নয়। এটা বাস্তব সত্য কথা। আমরা লক্ষ্য করেছি ভারতবর্ষের জলন্ত সমস্যা মেটাবার ক্ষেত্রে তাদের একটা অনীহা এবং অনাগ্রহ আছে। তারা সমস্যাগুলিকে জিইয়ে রাখার চেষ্টা করেন। সাক্ষরতার ক্ষেত্রে আমরা যে সফলতা পেয়েছি তার কারণ হল পশ্চিমবাংলার মানুষের নীতিগত প্রশ্নে সর্বস্তরের নেতৃত্বের উদ্যোগ, সর্বস্তরের মানুষ সাহায্য এবং সহযোগিতার জন্য এগিয়ে এসেছে। তার ফলে আমরা একটা ভাল জায়গায় গিয়েছি। শিক্ষার উন্নতি হয়েছে তাই নয়, শিক্ষার আঙিনার যে পরিবেশ সেটা শান্তিপূর্ণ রাখতে পারা গেছে। এখন পরীক্ষা ঠিক সময়মতো হচ্ছে এবং সেই সঙ্গে সঙ্গে পরীক্ষার ফল সময়মতো বার হচ্ছে। শিক্ষার একটা সুস্থ পরিবেশ ফিরিয়ে আনা হয়েছে। তার ফল আমরা পেয়েছি, এটা আমরা দাবি করতে পারি। তবে এক্ষেত্রে আরও কিছু সমস্যা আছে, ত্রটি বিচ্যুতি আছে, এটা দূর করতে হবে। মানস ভূঁইয়া স্কুল বাড়ি সম্পর্কে বলেছেন। স্কুল বাড়ি এবং স্কুল তৈরি করার ব্যাপারে বাজেটে বলা হল যে তৈরি হবে, পরবর্তীকালে বাজেটের মধ্যে পরিষ্কার করে বলা হল স্কুল তৈরি করার ব্যাপারে রাজ্য সরকারের সিদ্ধান্ত থাকলেও, আর্থিক অবস্থা ভাল থাকলেও আইনের বেড়াজালে এবং কোর্টের নির্দেশে করতে পারা গেল না। স্বাভাবিকভাবে নানা বাধা সৃষ্টির ফলে এই বাড়ি হতে পারেনি। ফলে শিক্ষার ক্ষেত্রে পূর্ণাঙ্গ সফলতা লাভ করতে পারেনি।

[4-20 — 4-30 p.m.]

কিন্তু বিদ্যুতের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে আমাদের ভূমিকা, আমাদের কাজ এবং আমাদের চেষ্টা নিশ্চিতভাবে সার্থক হয়েছে। এই সাফল্যের ক্ষেত্রে আমাদের রাজ্যের সাহায্য এবং সহযোগিতা ব্যাপকভাবে আছে। পাশাপাশি আমরা গর্বের সঙ্গে বলি, বিকল্প চিন্তা ভাবনার ক্ষেত্রে, আমাদের রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে, ভূমি সংস্কারের প্রশ্নে, কৃষি উন্নয়নের ক্ষেত্রে, সেচের উন্নয়নের ক্ষেত্রে, প্রতিটি ক্ষেত্রে আমাদের প্রয়োজন এবং চাহিদা এখনও সবটা মেটেনি। এখনও প্রয়োজন আছে, চাহিদা আছে। কিন্তু যতটা হয়েছে, আমরা যে পরিস্থিতির উপরে দাঁড়িয়ে করতে পেরেছি তা নিশ্চয়ই সাফল্যের দাবি রাখে। বিরোধী দলের মাননীয় সদস্যরা নিশ্চয়ই আমার সাথে একমত হবেন যে, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে, শহরাঞ্চলে এবং আধা শহরাঞ্চলে বিকেন্দ্রীকরণের প্রশ্নে পঞ্চায়েত, পৌরসভায় এবং কর্পোরেশনে যথাযথ মর্যাদা দিয়ে, মানুষকে গণতান্ত্রিক অধিকারের সুযোগ দিয়ে এগিয়ে গিয়েছি। গোটা বিষয়টি আমরা আইন মেনে, মানুষ যে ভাবে বলছে তা আইন মেনে নিখুঁত ভাবে করতে পেরেছি। দুর্নীতি একেবারে হচ্ছে না, এই কথা আমরা বলতে পারি না। এখানে মানসবাবু পঞ্চায়েত, পঞ্চায়েত

সমিতি এবং পৌরসভার কথা তুলে দুর্নীতির হিসাব দিয়েছেন। কিন্তু পঞ্চায়েতে, পঞ্চায়েত সমিতিতে আপনাদের কংগ্রেসের দখলে যেগুলো আছে, সেগুলোর সংখ্যা কম নেই। জেলা পরিষদে কংগ্রেস নেই, কিন্তু ৩৩৯টি পঞ্চায়েত সমিতির অনেক জায়গায় কংগ্রেস আছে, পঞ্চায়েতের অনেক জায়গায় আছে। বক্তব্য রাখার মাঝখানে বামফ্রন্টের শরিক দলের এবং বামফ্রন্টের বিরুদ্ধে দুর্নীতিগ্রস্ত বলে উল্লেখ করেছেন। আমি আপনাদের অনুরোধ করব, আপনারা যেখানে আছেন, সেখানে গিয়ে দেখুন কি ভাবে চলছে? অডিট হয়নি বলেছেন। কিন্তু অডিট কারা করে তা আগে দেখা দরকার। কিন্তু কথা হচ্ছে, অডিট হচ্ছে না বলে দুর্নীতি করব? বামফ্রন্ট দুর্নীতি করছে বলে বলছেন। কিন্তু আমার কথা হচ্ছে, সমস্যাটা আমাদের বোঝা দরকার। পশ্চিমবঙ্গের মানুষের উন্নয়নের লক্ষ্যে, গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে কতটা সাফল্য লাভ করা সম্ভব হয়েছে সেটা একটু দেখা দরকার। সুতরাং এই জায়গায় যতটা দায়িত্ব আছে তা প্রত্যেকেরই গ্রহণ করা উচিত। এমন অনেক পঞ্চায়েত আছে বা এমন এলাকা আছে, সেখানে বামফ্রন্ট নয়, অন্য দলের লোকেরাই চালাচ্ছেন। সুতরাং বিকেন্দ্রীকরণের ব্যাপারে আমাদের সতর্ক থাকা দরকার। এবারে আইনশৃঙ্খলার প্রশ্নে আমি বলতে পারি যে, সবই ভাল হচ্ছে খারাপ কিছু হচ্ছে না, পুলিশ খারাপ কাজ করছে না, তা বলছি না। এটি একটি সামাজিক ব্যাধি হয়ে দাঁড়িয়েছে। এই ব্যাপারে যে সমস্ত ত্রুটি বিচ্যুতি আছে সেগুলো দূর করে যাতে ভাল ভাবে কাজ করতে পারি, তার চেষ্টা করতে হবে। আমাদের বিকল্প একটি দৃষ্টিভঙ্গী আছে। কেন্দ্রীয় সরকার যে ভাবে চলছেন, তার বিরোধিতা করে এবং আমাদের রাজ্যের শাসনকার্যের ব্যাপারে রাজ্যের মানুষের জন্য যে কাজ করতে চাইছেন সেই পরিপ্রেক্ষিতে মাননীয় অর্থমন্ত্রী যে বিল এখানে পেশ করেছেন, তাকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, মহিলাদের উপরে নির্মমভাবে যে রকম লাঠিচার্জ হয়েছিল এবং অত্যাচার করা হয়েছিল তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে বিধানসভায় মহিলারা এসেছিলেন। ওই মলিস্টেশনের বিরুদ্ধে শান্তিপূর্ণ প্রতিবাদ জানাতে ওই মহিলারা এসেছিলেন। কিন্তু এখানে যেভাবে তাদের উপরে লাঠিচার্জ করা হল তাতে এই পবিত্র বিধানসভাকে অসম্মান করা হল। বিধানসভার চারিদিকে এই মহিলাদের উপরে যেভাবে লাঠি চার্জ করে এই শান্তিপূর্ণ মিছিল সরানো হল এ একটা নজিরবিহীন ঘটনা। সরকার এর ব্যবস্থা নিন। এই নজিরবিহীন ঘটনার, মহিলাদের উপরে এইভাবে নির্মমভাবে লাঠি চার্জ কখনও হয়নি। আমি এর তীব্র ধিক্কার জানাচ্ছি।

**(এই কথা বলে শ্রী দেবপ্রসাদ সরকার ওয়াক আউট করেন।)**

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন আমি তাকে প্রথমেই সমর্থন করছি। আমরা জানি আজকে দেশ একটা কঠিন অবস্থার মধ্যে পড়েছে এবং একটা কঠিন অবস্থা চলছে এবং এতে ভারতবর্ষের সংসদীয় ব্যবস্থা থাকবে কি থাকবে না এটা আজকে বড় করে দেখা দিয়েছে। আজকে কেন্দ্রীয় সরকার শাসন ক্ষমতায় থেকে দেশের বহু দুর্বৃত্তদের প্রতিনিধি এবং তারাই বলতে গেলে আমাদের দেশ পরিচালনা করছে। আর প্রধানমন্ত্রী তাদের হয়ে কাজ করছেন, আজকে তার

উপরে মানুষের আস্থা চলে গেছে। উনি যেভাবে উৎকচ গ্রহণ করে সংসদীয় ব্যবস্থাকে ধ্বংস করছেন তাতে আজকে দেশ এই অবস্থার মধ্যে দাঁড়িয়েছে। আজকে ওই দুর্বৃত্তরা গোটা দেশের মানিকে নিয়ন্ত্রণ করে দেশটাকে একটা কঠিন অবস্থার মধ্যে নিয়ে এসেছে। এই আভ্যন্তরীণ সমস্যা এবং সংকট তা সমস্ত সাধারণ মানুষের উপরে এসে পড়েছে। প্রকৃতপক্ষে ৮০ ভাগ মানুষের বিরুদ্ধে ভারত সরকার পরিচালিত হচ্ছে। কিন্তু সেখানে আমাদের পশ্চিমবঙ্গের সরকার, আমরা লক্ষ্য করেছি, যে, সাধারণ মানুষের স্বার্থে যে সমস্ত পরিকল্পনা আছে সেগুলো গ্রহণ করে রূপায়ণ করার চেষ্টা করেছে এবং তারজন্য বাজেটে প্রস্তাবও গ্রহণ করেছে। সেই বাজেটের প্রস্তাব অনুযায়ী মাননীয় অর্থমন্ত্রী অর্থ দপ্তরের সমস্ত কাজকর্ম যাতে সঠিকভাবে রূপায়ণ করতে পারে তার অনুমোদনের জন্য এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল উপস্থিত করেছেন। আমরা সবাই জানি যে, আমাদের এই পশ্চিমবঙ্গ একটি অঙ্গরাজ্য, একটা অঙ্গ রাজ্যের পক্ষে আমাদের যে ফেডারেল ব্যবস্থাপনা, তার মধ্যে থেকে কাজ করা খুবই কঠিন ব্যাপার। সেখানে কেন্দ্রীয় সরকার ক্রমাগত অসহযোগিতা করে চলেছে। বিরোধী বন্ধুরা বলছেন যে, কেন্দ্রীয় সরকার সাহায্য না করলে নাকি রাজ্যের চলে না, কেন্দ্রীয় সরকার যদি রাজ্য সরকারকে টাকা না পাঠায় তাহলে রাজ্য সরকারের নাকি পরিকল্পনার ভাবনা চিন্তা বন্ধ হয়ে যাবে। আজকে কি আমাদের হাওলার টাকায়, জৈনদের টাকায় তাহলে চলতে হবে? এখন তো কেন্দ্রে হাওলার টাকা ছাড়া আর কোনও টাকা দেখতে পাচ্ছি না। মাননীয় বিরোধী দলের সদস্যদের জিজ্ঞাসা করতে চাই যে, তিস্তা প্রকল্প নিয়ে কেন্দ্রীয় সরকার যেভাবে টালবাহনা করছে এরজন্য আপনারা কি একবারও কেন্দ্রীয় সরকারকে বলেছেন? মাননীয় বিরোধী সদস্য অনুপম সেন অনেক ভাল ভাল কথা উত্তরবঙ্গ সম্পর্কে বললেন, কিন্তু তিস্তা প্রকল্প ১৯৭৭ সাল থেকে শুরু হয়েছে, সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে অ্যাসিস্টেন্স কেন দেওয়া হল না। যার ফলে যে প্রকল্পটি ৩০০ কোটি টাকার মধ্যে শেষ হয়ে যাবার কথা, সেটা এখন হাজার কোটিতে দাঁড়িয়েছে। বৈকুণ্ঠপুরে বাঁহাতি এবং ডানহাতি খালের কাজ করার ক্ষেত্রে ছাড়পত্র পেতে ১২ বছর কেন লাগল?

[4-30 — 4-40 p.m.]

কেন আজকে দীর্ঘদিন ধরে আন্দোলন করতে হচ্ছে, সংগ্রাম করতে হচ্ছে, উত্তরবঙ্গে বনধ্ হয়েছে, পশ্চিমবঙ্গে বনধ্ হয়েছে, সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করা হয়েছে, সেই প্রস্তাবে আপনারাও সাক্ষর করেছেন। তারপরেও মনমোহন সিং আপনাদের যিনি হর্তাকর্তা বিধাতা তিনি কেন এতদিন ধরে অর্থ চেপে রাখলেন? আমাদের রাজ্য থেকে যদি ৫ হাজার কোটি টাকা অ্যাভারেজ ধরি তাহলে ৫০ ইনটু ৫ কত হাজার কোটি টাকা লুণ্ঠন করেছে দিল্লির সরকার, এটা আমি জিজ্ঞাসা করতে চাই। আপনারা জানেন ১০টি জেলাতে যে বন্যা হল, সেই বন্যার পরবর্তীকালে রাস্তাঘাট, কালভার্ট, ব্রিজ, ফসল নষ্ট হল, সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কত টাকা বরাদ্দ করেছে? আমাদের জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারে শতাব্দীর সেরা বন্যা হয়েছিল, আপনারাও সেখানে কুম্ভিরাশ্রু বির্সজন করেছেন, কেন্দ্রীয় সরকার-এর টিম ঘুরে গিয়েছিল, ডাঃ শেঠির নেতৃত্বে। বলরাম জাখর পাঠিয়েছিলেন তার মন্ত্রকের অফিসারদের। আলিপুরদুয়ারে হেলিকাপ্টার নিয়ে ঘুরলেন, ঘোরার পরে বললেন আমরা দেখছি। তার পরে আমি জিজ্ঞাসা করতে চাই, মাননীয় বিরোধী দলের সদস্যদের, আপনারা জানেন

ঠিক ২১ দিনের মধ্যে মহারাষ্ট্রের লাটুরে ভূমিকম্প হল, সেখানে ক্ষতিগ্রস্ত হল, অনেক লোক মারা গেলেন। কেন্দ্রীয় সরকার সেখানে দরাজ হস্তে তাদের ত্রাণ দিয়েছিলেন। দেখা গেল শারদ পাওয়ার তাকে ২ শত কোটি টাকা দিলেন। কেন্দ্রীয় এবং আন্তজার্তিক সাহায্য দরাজ হস্তে দেওয়া হল। আমার কথা হচ্ছে সেখানে যা করেছেন ঠিক করেছেন, কিন্তু এখানে কেন সাহায্য করা হল না? লাটুরের জন্য আপনাদের এত দরদ, সেখানে কেন উত্তরবঙ্গের জন্য দরদ দেখানো হল না? আমরা ২০ লক্ষ মানুষ '৯৩ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত হলাম, ৩১ নম্বর জাতীয় সড়ক ফেটে হাঁ হয়ে গেল, কোনও সাহায্য এল না। এখানকার পূর্ত দপ্তরকে টাকা দেওয়া হল না, ৮৯ কোটি টাকা সি. আর. এফ. থেকে পাওনা আছে, সেখানে ১ কোটি টাকা কেন্দ্র থেকে এসেছে। কাজটা করা হল রাজ্য সরকারের পক্ষ থেকে। আমাদের দাবি ছিল, ৪৮ বছর ধরে লড়াই করছি, উত্তরবঙ্গ এবং আসাম সহ ৭টি রাজ্যের মানুষেরও দাবি ছিল, শিলতোর্সা নদীর উপর ব্রিজ হলে আলিপুরদুয়ারের সঙ্গে জলপাইগুড়ি এবং পূর্ব ভারতের সঙ্গে উত্তর ভারতের যোগাযোগ রক্ষা করা যাবে। সেখানে আমরা দেখলাম মাননীয় প্রয়াত প্রধানমন্ত্রী [***] উপর থেকে নেমে এলেন, নেমে এসে শিলতোর্সার পাশে মিটিং করলেন। তিনি বললেন, আমরা করে দেব, তোমরা আমাদের ভোট দাও। কিন্তু তিনি তার প্রতিশ্রুতি রক্ষা করলেন না। এবারে অসীম দাসগুপ্ত এবং ক্ষীতি গোস্বামী সেখানে শিলান্যাস করলেন, সেই ব্রিজ হবে, কোটি কোটি মানুষের আশা-আকাঙ্ক্ষা রূপায়িত হবে। এই দায়িত্ব বামফ্রন্ট সরকার নিয়েছেন। সেইজন্য আপনাদের গাত্রদাহ বন্ধ করে আপনারা সহযোগিতা করুন যাতে এই প্রকল্প রূপায়িত হয়। আজকে কেন্দ্রীয় সরকার সেখানে যে ভাবে পরিচালিত হচ্ছে হাওয়ালা কেলেঙ্কারি, জৈন কেলেঙ্কারি, টেলিকমিউনিকেশন কেলেঙ্কারি, চিনি কেলেঙ্কারি, রেল কেলেঙ্কারি নিয়ে, ফলে দেখা যাচ্ছে সেখানকার সরকারের সঙ্গে বামফ্রন্ট সরকারের কার্যকলাপের মধ্যে পার্থক্য আছে। ডঃ দাশগুপ্ত যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রাজীব গান্ধীর নামটা বাদ যাবে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ৯৯৪ কোটি ৬৩ লক্ষ ৭৭ হাজার ৯৯৯ কোটি টাকার অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। স্যার, আমার পূর্ববর্তী বক্তার বক্তব্য মন দিয়ে শুনছিলাম, মনে হল তিনি যেন পার্লামেন্টে বক্তৃতা করছেন, তিনি এখানে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারের পদত্যাগ চাইছেন। তার সরকারের ১৯ বছরের পাপে যে নৈরাজ্য সৃষ্টি হয়েছে সেটাকে চাপা দেওয়ার জন্যই তিনি আবোল-তাবোল বলছেন। স্যার, এই বিধানসভায় দাঁড়িয়ে সব দলের সদস্যরাই বলেন আমার হাসপাতালে ওষুধ নেই, হাসপাতালে ডাক্তার নেই, অ্যাম্বুলেন্স নেই, জীবনদায়ী ওষুধ নেই। দশ বছর আগে সাবসিডিয়ারি হেলথ সেন্টার, সাব-ডিভিশনাল প্রাইমারি হেলথ সেন্টার সব উদ্বোধন হয়ে পড়ে আছে, আজও সেখানে ডাক্তার নেই, পরিষেবা নেই। আর সেই হাসপাতালের স্বাস্থ্য পরিষেবার জন্য আজকে টাকা চাওয়া হচ্ছে। গত বছরের এপ্রিল মাসে আমার নির্বাচনী এলাকায় তিনটি শিশুকে বিষ খাইয়ে মেরে

---

* Expunged as ordered by the Chair.

ফেলা হল। স্বাস্থ্য মন্ত্রী ওখানে গিয়ে প্রতিশ্রুতি দিয়ে আসলেন যে তাদের ক্ষতিপূরণ দেওয় হবে। কিন্তু আজ পর্যন্ত তাদের ক্ষতিপূরণ দেওয়া হল না। আজ পর্যন্ত সেই হাসপাতাল মেরামত করা হল না। স্যার, গরিব মানুষ এক টাকা টিকিট কেটে হাসপাতালে যাবে, আর সেখানে গিয়ে ওষুধ পাবে না, চিকিৎসা পাবে না। স্বাস্থ্যমন্ত্রী দাবি করেছিলেন ৯০ পারসেন্ট গরিব মানুষকে বিনা পয়সায় ওষুধ দেওয়া হবে। আমরা নিজের এলাকার হাসপাতালের কথা বলি, সেখানে কোনও জীবনদায়ী ওষুধ নেই। তাহলে স্বাস্থ্য পরিষেবার জন্য যে টাকা চাওয়া হয়েছে তা কেন দেওয়া হবে? যে হাসপাতালে সাধারণ মানুষ চিকিৎসা পায় না, সেখানে দেখছি বিল্ডিং পারপাসে টাকা চাওয়া হয়েছে। আমার নির্বাচনী কেন্দ্র কালিয়াগঞ্জ, সেখানে আট বছর ধরে প্রাইমারি হেলথ সেন্টারে এক্স-রে মেশিন পড়ে আছে ঘরের অভাবে এবং সেই পরিষেবা থেকে মানুষ বঞ্চিত হচ্ছে লক্ষ লক্ষ টাকা দিয়ে যে এক্স-রে মেশিন কেনা হল গরিব মানুষের স্বাস্থ্য পরিষেবার জন্য সেই স্বাস্থ্য পরিষেবা থেকে তারা বঞ্চিত হচ্ছে। এখানে শিক্ষার কথা বলা হয়েছে, আমার নদীয়া জেলা আজকে ১৮ বছর ধরে কোনও শিক্ষক নিয়োগ হয়নি। নদীয়া জেলার যে সমস্ত বিধায়ক এখানে আছেন তারা জানেন, ১৫০ থেকে ২০০টি স্কুল আছে যেখানে একজন করে শিক্ষক আছে, ২৫০ থেকে ৩০০টি স্কুল আছে যেখানে মাত্র দু'জন করে শিক্ষক আছেন। তাছাড়া অনেক স্কুল আছে যাদের ঘর নেই গাছতলায় বসে স্কুল হয়। তাহলে কি পারপাসে আপনারা টাকা চাইছেন? এই অবস্থায় শিক্ষার মান আজকে কি হবে। স্যার, বহু জায়গায় আজকে প্রাইমারি শিক্ষক নিয়োগ হচ্ছে ঘুস নিয়ে। সুপ্রিম কোর্ট সেই সমস্ত প্যানেল বাতিল করার নির্দেশ দিয়েছে। আমার নদীয়া জেলায় ১৬টি মাদ্রাসা স্কুলের ইন্সপেকশন হয়েছে, কিন্তু সেই স্কুলগুলো কবে স্যাংশন হবে কেউ জানে না। আর পুলিশ, যে পুলিশ মহিলাদের উপর অত্যাচার করছে, ধর্ষণ করছে, খুন করছে, তারজন্য আজকে টাকা চাওয়া হয়েছে। তাই আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এবং ভোট অন অ্যাকাউন্ট পেশ করেছেন তার জন্য তাকে ধন্যবাদ। যখন কেন্দ্রীয় সরকার আত্মসমর্পনের বাজেট পেশ করছেন আন্তর্জাতিক অর্থ ভান্ডার, বিশ্ব ব্যাঙ্কগুলির নির্দেশে, বহুজাতিক কোম্পানির নির্দেশে, ঠিক সেই সময়ে পশ্চিমবঙ্গে বারবার কয়েক বছর ঘাটতি শূন্য বাজেট পেশ করছেন এবং নিজের পায়ে দাঁড়িয়ে স্বয়ং সম্পূর্ণ হবার চেষ্টা করছেন তার জন্য তাকে ধন্যবাদ। এই জন্য এই বাজেটকে সমর্থন করছি। এখানে আপনারা লক্ষ্য করেছেন একটা সরকারের বাজেটে কোন কোন খাতে বেশি খরচ করা হবে। বিদ্যুত তার ভেতর প্রধান। বিদ্যুতের বরাদ্দের উপর নির্ভর করে কৃষি শিল্প থেকে শুরু করে সামগ্রিক বরাদ্দ এখানে করা হয়েছে। বাড়তি বরাদ্দ হয়েছে ৫৩৮ কোটি ৪০ লক্ষ টাকা। গ্রামীণ উন্নয়নে ১৩৪ কোটি ৭২ লক্ষ বাড়তি। শিল্পের জন্য ১৮ কোটি ১৩ লক্ষ। সেচ ও বন্যা নিয়ন্ত্রণে ৮৬ কোটি ৪৮ লক্ষ। সড়ক পরিবহনের ক্ষেত্রে ৩২ কোটি। এই যে টাকাটা বেড়েছে এবং শুধু তাই নয় শিক্ষা সংস্কৃতির ক্ষেত্রেও বাড়ানো হয়েছে। তফসিলি, আদিবাসীদের উন্নয়নের জন্য বাড়ানো হয়েছে। অর্থাৎ একটা সরকারের দৃষ্টিভঙ্গী নির্ভর করে কোনও কোনও খাতে

কাদের জন্য টাকা বরাদ্দ করা হয়েছে। সুতরাং কেন্দ্রীয় বাজেটের সঙ্গে যদি আমরা পার্থক্যটা দেখি তাহলে দেখব যে এখানে গণমুখী পরিকল্পনা গ্রহণ করা হয়। আমাদের রাজ্যে কৃষিতে অগ্রগতি ঘটানো হয়েছে। ভারতবর্ষের ভিতর প্রথম স্থান। আমরা এখানে মৎস্য চাষে প্রথম। বিদ্যুতে আমরা আলোচনা করেছি। আমরা শুনেছি বিশেষ করে উত্তরপ্রদেশ, দিল্লি, মহারাষ্ট্র যা নিয়ে খুব গর্ব করেন ওরা সেখানে ঘন্টার পর ঘন্টা লোডশেডিং চলে। পশ্চিমবাংলায় যা নেই। আজকে স্বীকার করেছেন বিরোধীপক্ষ। অনেক অগ্রগতি ঘটেছে। এটা অস্বীকার করবেন কি করে। শুধু তাই নয়, পশ্চিমবঙ্গে অন্য দিক থেকে এমন একটা পরিস্থিতি, এখানে আমাদের পঞ্চায়েত ব্যবস্থা, পৌরব্যবস্থার মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে। একেবারে নীচু তলার মানুষের হাতে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। শুধু আর্থিক দিক নয় প্রশাসনিক দিকেও। প্রতি পাঁচ বছর অন্তর নির্বাচনের নিশ্চয়তা তৈরি করা হয়েছে। ছিল আগে? আপনারা বিদ্যুতের কথা বলছেন আপনারা মনে করে দেখুন তো ৭২-৭৩ এর কথা। তার আগে পর্যন্ত বিদ্যুতের জন্য টাকা বরাদ্দ করেছেন? যেটুকু বরাদ্দ ছিল সেটা অন্য খাতে। ব্যয় করেছেন। যে কাজগুলো আপনারা করেননি ফেলে রেখেছেন, সেগুলো আজকে বামফ্রন্ট সরকারকে করতে হয়েছে। সুতরাং এই বিষয়গুলো আপনারা বিশেষ করে বিরোধী পক্ষরা বিরোধিতা করবার জন্য বিরোধিতা করেন। স্বীকার করতে হবে কৃষিতে মৎস্যচাষে অগ্রগতি হয়েছে। শিল্পের দিকে আপনারা তো বাধা দিয়ে রেখেছিলেন হলদিয়া পেট্রোকেমিক্যাল ১০/১১ বছর ধরে। আপনারা আটকে রেখেছিলেন। করেননি। এখনও সেখানে জাহাজ নির্মাণ কারখানা করবার জন্য অনুমতি পাওয়া যায়নি। আপনারা দেননি। আটকে রাখেননি আপনারা। যদি বিদ্যুত পর্ষদের কিছু টাকা বাকি থাকে, তাহলে বলা হয় এই সময়ের মধ্যে টাকা না দিলে কয়লা বন্ধ করে দেব। তো আজকে এই কয়লার রয়্যালটি বাবদ ৯৫০ কোটি টাকা রাজ্য সরকার পাবে। তাহলে আজকে যে এই কথা, এই প্রশ্ন ওঠে আমরা অন্য জায়গায় কয়লা যেতে দেব না তাহলে কি কি প্রশ্ন উঠবে? আমরা এই কথা বলব না। কারণ আমাদের দৃষ্টিভঙ্গী সংকীর্ণ নয়, একটা রাজ্যের একটা দেশের দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা কথা বলি। আপনারা সংকীর্ণ দৃষ্টিভঙ্গী নিয়ে কথা বলেন এই জিনিসটাকে তুলে ধরবার জন্যই আমি এই কথা বলছি। বিরোধী পক্ষ যেটা বলছেন—গণবন্টন ব্যবস্থা আচ্ছা বলুন তো সারা ভারতবর্ষে যে গণবন্টন ব্যবস্থা করা হয়েছে তার জন্য কয়েক হাজার কোটি টাকা ভরতুকি দেওয়া হয়েছে। তাহলে দলমত নির্বিশেষে ৯০ কোটি মানুষ সেটা পাবে।

সেই ব্যবস্থা আপনারা তুলে দেবার চেষ্টা করেছেন কেন? আপনারা ওই কালো টাকার প্যারালাল বাজার দেশে তৈরি করেছেন। প্রতি বছর দেশে ৭০ হাজার কোটি টাকা কালো টাকা জমছে, এটা আপনারা তৈরি করেছেন। এতে মানুষের উপর চাপ বাড়ছে। জিনিসপত্রের দাম বাড়ছে। এর ফলে একদিকে পরিকল্পনাগুলো নির্দিষ্ট সময়ে, নির্দিষ্ট অঙ্কের মধ্যে করতে পারছে না। তার পাশাপাশি সাধারণ মানুষের নাভিশ্বাস উঠছে। এইরকম পরিস্থিতিতে আমাদের দেশ চলছে। সুতরাং গোটা দেশের সামগ্রিক অর্থনীতির বাইরে পশ্চিমবঙ্গ চলতে পারে না, পশ্চিমবঙ্গ তার মধ্যে থেকে স্বয়ংসম্পূর্ণভাবে এগিয়ে চলবে। এই বলে মাননীয় অর্থমন্ত্রীর বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর যে অ্যাপ্রোপ্রিয়েশন

বিল এই বছরের জন্য পেশ করেছেন তার মধ্যে—এ বছরের জন্য—৯৯৪ কোটি ৬৩ লক্ষ এবং সামনের বছরের জন্য ৪ হাজার ৬৯ কোটি ৮৯ লক্ষ টাকায় বরাদ্দের দাবি করেছেন। আমি এর বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ব্যয়ের সমর্থনে সরকারপক্ষের সদস্যরা যে বক্তব্য রাখলেন তাতে আমার মনে হচ্ছে যেন সব টাকা কেন্দ্রীয় সরকার দেবেন, মাননীয় বিধায়ক নির্মলবাবুর ভাষায়, রাজ্য সরকার ফুটানি করবেন, এটাই প্রমাণিত হয়েছে। সবই কেন্দ্রীয় সরকারকে দিতে হবে রাজ্য সরকারের কিছু করণীয় নেই। পরশুদিন খবরের কাগজে দেখলাম কেন শ্রদ্ধেয় নেতা নেতাজির নামে কোনও পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে না? আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব এত যদি গায়ে জ্বর আসে জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাসন প্রকল্পের নামে তবে আপনারা নেতাজির নামে বা জ্যোতি বসুর নামে কোনও স্কীম কেন করছেন না? না, তা হবে না, সবই কেন্দ্রীয় সরকারকে দিতে হবে, রাজ্য সরকার সেই টাকায় কিছু করবেন। জওহর রোজগার যোজনার টাকা শতকরা ৮০ ভাগ দেন কেন্দ্রীয় সরকার এবং শতকরা ২০ ভাগ দেন রাজ্য সরকার। আমি শুনিনি যে কেন্দ্রীয় সরকার তার দেয় অর্থ বাকি রেখেছেন। কিন্তু রাজ্য সরকার কত টাকা দিয়েছেন? আমার নিজের এলাকায় ১০টি গ্রামপঞ্চায়েতের যে টাকা পাওনা ছিল তার শতকরা ৫০ ভাগ তারা পেয়েছে আর বাকি টাকা আসেনি। আমি মাননীয় সূর্যকান্ত মিশ্রকে জিজ্ঞাসা করি কুমারসন্ড গ্রাম পঞ্চায়েতের প্রাপ্য টাকা ৩ লক্ষ ৬১ হাজার, কিন্তু তাদের জন্য টাকা এসেছে ২ লক্ষ ১৪ হাজার টাকা। বাকি টাকা এখনও তারা পায়নি। এ ব্যাপারে আমি ডি. এম., মাননীয় মন্ত্রী সবাইকে চিঠি লিখেছি যে এই টাকা গেল কোথায়? এবারে ১৯৯৫-৯৬ সালে ২ কিস্তিতে পেয়েছে। গ্রাম পঞ্চায়েতের অ্যানুয়াল অ্যাকশন প্ল্যানের যে টাকা তার বাকি টাকা এখনও পৌঁছায়নি।

[4-50 — 5-00 p.m.]

আর মাত্র একটি মাস বাকি আছে এই আর্থিক বছর শেষ হতে। তাহলে সেই টাকাগুলো কোথায় যাচ্ছে, সেটা আমরা জানতে চাই। সেই টাকাগুলো যদি না পাওয়া যায়, তাহলে গ্রাম-পঞ্চায়েতের উন্নতি হবে কি ক'রে? সেই টাকা পাঠাতে তো কেন্দ্রীয় সরকার কোনও গাফিলতি করেনি, তাহলে এই টাকাগুলো পৌঁছচ্ছে না কেন গ্রামবাংলায়? এই চিঠির উত্তর সূর্যকান্ত মিশ্র মহাশয়ের কাছ থেকে পাচ্ছি না কেন আমরা? তিনি তো একটা দায়িত্বপূর্ণ পদে আছেন? আমরা দেখছি মাননীয় অর্থমন্ত্রী তার বক্তৃতায় কেন্দ্রীয় সরকার এবং গত চার-পাঁচ বছরের পারফরমেন্স নিয়ে বিভিন্ন ধরনের সমালোচনা করেছেন। আরও দেখছি, তিনি এমন সব পরিসংখ্যান দিয়েছেন, যার সঙ্গে বাজেট পেশ করার আগে যে ইকনমিক সার্ভে দেওয়া হয়েছে, তার পরিসংখ্যানের সঙ্গে মিলছে না। আপনারা বলছেন জি. এন. পি. গ্রোথ রেট আগে যা ছিল তার থেকে কমে গেছে—৪.৩ পারসেন্ট না ৪.৪ পারসেন্টে এসেছে। কিন্তু এই ইকনমিক রিভিউ থেকে দেখছি জি. এন. পি. গ্রোথ রেট ৯৪-৯৫ হচ্ছে ৬.২ পারসেন্ট। ৬.৩ পারসেন্ট ছিল আগের বার। অ্যানুয়াল ইনফ্লেশন রেট কমে এখন ৫ পারসেন্টে এসে দাঁড়িয়েছে, এটা আপনারা জানেন। ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ৮.৬ পারসেন্ট থেকে বেড়ে হয়েছে ১২ পারসেন্ট, ৯৪-৯৫। অ্যাগ্রিকালচারাল আউটপুট গত বছরের আগের বছর ছিল ১৯০ মিলিয়ন টন। এই বছর সেইরকমই হবে বলে কেন্দ্রীয় সরকার আশা করছেন।

এক বছরের উন্নতি খুব একটা হয়নি, কিন্তু এটা জানবেন, খাদ্যের ব্যাপারে ভারতবর্ষ স্বয়ংসম্পূর্ণ হয়েছে। খাদ্যের ব্যাপারে আপনারা অনেক কথাই বলছেন। আমরা বারবার বলছি, চালের ব্যাপারে, ধান উৎপাদনের ব্যাপারে পশ্চিমবঙ্গ বরাবরই প্রথম স্থান অধিকার করে আসছে। আপনারা প্রতিষ্ঠিত করতে চাইছেন, বামফ্রন্ট আসার পর পশ্চিমবঙ্গ চালে প্রথম হয়েছেন। এটা ঠিক নয়, এই বিধানসভায় আমি সেটা তথ্য দিয়ে প্রমাণ করে দিয়েছি। ৭০-৭১ সাল থেকেই চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ প্রথম ছিল, কেননা আমরা ভাত খেতে ভালোবাসি। ভারতবর্ষের মধ্যে আমরা আগেও সবচেয়ে বেশি উৎপন্ন করতাম, এখনও করি। সুতরাং এটা আপনাদের কৃতিত্ব নয়। ১৮টি বছর আপনারা এমন কিছু কাজ করেন নি, যাতে প্রথম স্থান অধিকার করতে পারেন। আপনারা এই ফরেন ডেট্, এক্সটারনাল ডেব্ট নিয়ে অনেক চেঁচামেচি করেন, ভারতবর্ষ দেনায় ডুবে যাচ্ছে মনে করে আপনারা যেন অনিশ্চিত। কিন্তু জেনে রাখুন, ভারতবর্ষ কখনও দেনায় ডুববে না ঐ মেক্সিকো বা ব্রাজিলের মতো, যতই আই. এম. এফ. আর বিশ্বব্যাংক হোক। ভারতবর্ষের এটুকু শক্তি আছে, যতদিন কংগ্রেস সরকার আছে এটা আটকাবে। যতই এক্সটারনাল ডেট বাড়ুক না কেন, আই. এম. এফ., আমেরিকা, কারো কাছে মাথা নত করা হবে না, এই ডিটারমাইন্ড পলিসি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন। যখন গ্যাট, ডাংকেল হ'ল, তখন আপনারা সাধারণ মানুষের কাছে গিয়ে বলেছেন কেন গ্যাট হয়েছে। এখন তো গ্যাট, ডাংকেল নিয়ে গ্রামেগঞ্জে একটিও কথা বলেন না। কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতি আপনারা গ্রহণ করেছেন পশ্চিমবঙ্গে। আপনারা আগে টাটা, বিড়লার বাপ, চৌদ্দপুরুষ উদ্ধার না করে জল গ্রহণ করতেন না, আর এখন তাদেরই পদলেহন করে বলছেন, পশ্চিমবঙ্গে আসুন। এটাই আপনাদের বিকল্প অর্থনীতি। ১৯ বছর ধরে বলে আসছেন, হলদিয়া করব, বক্রেশ্বর থারমাল স্টেশন করব। ৯০-৯১ সাল পর্যন্ত বলেছেন কেন্দ্রীয় সরকার হলদিয়া পেট্রো-কেমিক্যাল আটকে রেখেছিলেন। আমি বলতে চাই, ৯১-এর পর ৫ বছর হয়ে গেছে, হলদিয়া পেট্রো কেমিক্যাল হয়েছে? ১৯ বছর ধরে যদি একটা কমপ্লেক্স গড়ে তুলতে না পারেন, তাহলে কি হ'ল? গ্রাম-গঞ্জে, শহরের দেওয়ালে লিখে ভরিয়ে দিলেন, রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ব, কি অবস্থা সেখানে? সেখান দিয়ে কি ধোঁয়া বার হচ্ছে? তাহলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আমি প্রশ্ন করি, ১৯ বছরে যারা একটা হলদিয়া পেট্রো কেমিক্যাল তৈরি করতে পারে না, একটা বক্রেশ্বর থারমাল স্টেশান তৈরি করতে পারে না, তারা বলছেন পশ্চিমবঙ্গ শিল্পে ভর্তি করে দেবেন তাও কি সম্ভব?

পশ্চিমবঙ্গের মানুষ এটা বিশ্বাস করবে না। আপনারা বলছেন, আপনারা ১৯ বছর ধরে এখানে নির্বাচনে জিতে এসেছেন। কিন্তু একথা বুকে হাত দিয়ে বললেও মানুষ বিশ্বাস করবে না। মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু পর্যন্ত স্বীকার করেছেন কংগ্রেস-এর দুর্বলতার জন্য আপনারা ১৯ বছর রাজত্ব করছেন। পশ্চিমবাংলার মানুষ আপনাদের কাজে মোটেই সন্তুষ্ট নয় এবং এজন্য আপনাদের নির্বাচনে জয়যুক্তও করে না। আমি জোর দিয়ে বলতে পারি, আপনাদের পুলিশের ভয়ে, প্রশাসনিক ভয়ে আজকে মানুষ আপনাদের ভোট দিচ্ছে। আবার যে বিধানসভা, লোকসভা নির্বাচন আসছে আজকে আপনারা আবার সেদিকে এগিয়েছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি, আমার এলাকায় মিউনিসিপ্যালিটি কংগ্রেসের। সেখানে ১০টা গ্রাম-পঞ্চায়েতের মধ্যে ৮টা কংগ্রেসের। কোন এক ব্যক্তিকে দিয়ে কমপ্লেইন করিয়ে কংগ্রেস শাসিত গ্রাম-পঞ্চায়েত

এবং মিউনিসিপ্যালিটিগুলোতে এনকোয়ারি করানো হয়েছে। না, চুরি নয়, চুরির জন্য এটা হচ্ছে না। এটা করা হচ্ছে নির্বাচনে কংগ্রেসের লোক, কংগ্রেস-এর বোর্ড, কংগ্রেসের পঞ্চায়েতকে অপদস্থ করার জন্য। আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি, সেখানে যে সমস্ত গ্রাম-পঞ্চায়েত বা মিউনিসিপ্যালিটি আছে বামফ্রন্টের দখলে সেখানে যদি নিরপেক্ষ তদন্ত করেন তাহলে দেখবেন গলদে ভর্তি, নোংরামিতে ভর্তি, দুর্নীতিতে ভর্তি, চুরিতে ভর্তি। কিন্তু সেখানে কি তদন্ত হচ্ছে? এটাই কি আপনাদের নিরপেক্ষতার নিদর্শন? আপনারা নির্বাচনে জয়যুক্ত হবার জন্য কতদূর নামতে পারেন তার একটা উদাহরণ তুলে ধরেছেন। আপনারা নিজেদের মতকে জিজ্ঞাসা করুন—পশ্চিমবাংলার গরিব খেটে-খাওয়া মানুষের জন্য কি করেছেন? যদি সত্যিকারের কোনও উন্নতি করতেন তাহলে পুলিশের ভয়, প্রশাসনিক ভয় দেখিয়ে যে গ্রাম-পঞ্চায়েত কংগ্রেসের অধিকারে আছে তার উপরে খড়্গহস্ত হতেন না। পশ্চিমবাংলায় আপনাদের কেউ চায় না। এখানে বিধানসভার বাইরে যখন অন্যান্য সদস্যদের সাথে আলোচনা হয় তখন পরিষ্কারভাবে বোঝা যায় আগামী নির্বাচনে আপনারা ভীত। ভূমি-সংস্কার সম্বন্ধে ছত্রে-ছত্রে মাননীয় অর্থমন্ত্রী যে ভাষণ রেখেছেন—আমি বার বার বলেছি, হ্যাঁ, কিছু ভূমি-সংস্কার করেছেন সেটা সেই ১৯৭৭ থেকে ১৯৭৯, এই দু-বছরে। ঐ সময়ে আপনারা কিছু বর্গা রেকর্ড করেছেন, কিছু ভূমি বণ্টন করেছেন। কিন্তু এখন আর ভূমি সংস্কারের কোনও কাজ গ্রামে-গঞ্জে হচ্ছে না। এখন জমির যারা মালিক তারা খুব চালাক হয়ে গেছে। তারা বুঝে নিয়েছে এখন আর কংগ্রেস করে কোনও লাভ নেই। তারা আগে কংগ্রেসের সমর্থক ছিল। কিন্তু এখন বুঝে গেছে জমির ধান বাঁচাতে গেলে আপনাদের সমর্থন করতে হবে। সেইজন্য আজকে কোনও জমি ন্যস্ত হচ্ছে না নতুন করে, কোনও বর্গা রেকর্ড হচ্ছে না। ফলে আজকে নতুন করে ভূমি-সংস্কার আর হচ্ছে না, বন্ধ হয়ে গেছে। ১৯ বছরে মহামান্য রাজ্যপালের ভাষণে হোক আর অর্থমন্ত্রীর ভাষণেই হোক ভূমি-সংস্কারের নামে সমস্ত কিছু বিপ্লব সাধিত হয়েছে। আপনারা বলেছেন এটা আমরা দেখতে পাচ্ছি। কিন্তু বাস্তবে তা হয়নি। যাই হোক সময় কম, আমার অনেক কিছু বলার ছিল। আজকে পশ্চিমবাংলায় পুলিশ কতবার গুলি চালিয়েছেন? কম করেও ৩ হাজার বার। আজকে আইন-শৃঙ্খলার চরম অবনতি হয়েছে। আজকে এখানে এই বিধানসভায় এস. ইউ. সি.-র কতকগুলো মহিলাকে আপনারা ঝাঁটা পেটা করে বের করে দিলেন। এইভাবে আপনারা ভোট পেতে চান? তাই আজকে এই বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল ৯৬ উত্থাপন করেছেন তার আমি চরম বিরোধিতা করছি। আমি এই বিলে অংশগ্রহণ করার আগে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে ধন্যবাদ জানাতে চাই। গতকাল সংসদে যে জনমুখী বাজেট পেশ হয়েছে যে বাজেট জনসাধারণের আগামী দিনে আর্থিক বিকাশ, দারিদ্র্য দূরীকরণ প্রভৃতি দিক থেকে সার্বিকভাবে যে অর্থনৈতিক বিকাশের পথে বিকশিত হবে মাননীয় মনমোহন সিংয়ের বাজেটের মধ্য দিয়ে। তাই আমি হাউসে মাননীয় সদস্যদের অনুরোধ করব তারা যেন এই বাজেটকে অভিনন্দন জানান। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কাছে আগামী চার মাসের খরচ করবার জন্য অনুমোদন চেয়েছেন, এর সাথে গত ১৯৯৫-৯৬

সালের বাজেটে যে অর্থ ধার্য করা ছিল তার চেয়ে যে অতিরিক্ত খরচ করেছেন সেই খরচের অনুমোদন চেয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যতই বিরোধিতা আমরা করি না কেন, শাসকদলের যে সংখ্যাগরিষ্ঠতা আছে, আমাদের ন্যায্য ও যুক্তিসঙ্গত সমস্ত কথাকে উপেক্ষা করে সংখ্যাধিক্যের জোরে বিল পাশ করিয়ে নেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাঁর আপ্রোপিয়েশন বিলের প্রথম এবং সবচেয়ে বেশি অর্থে যে দপ্তর চেয়েছেন সেটা হচ্ছে বিদ্যুৎ দপ্তর। ৫০০ কোটি টাকার উপর তিনি অতিরিক্ত অর্থের অনুমোদন চেয়েছেন। শাসকদল যে কথা বললেন যে বিদ্যুতে অনেক উৎপাদন বেড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে বিধায়ক হিসাবে এখানে এম. এল. এ. হোস্টেলে থাকতে হয়, সেখানে কিন্তু লোডশেডিং হয় না, বিধানসভার চত্তরে লোডশেডিং হয় না, কিন্তু আজকে যারা আলোচনার উল্লেখ্যপর্বে এবং জিরো-আওয়ার পর্যন্ত আমাদেরই হোক, আর শাসকদলেরই হোক অধিকাংশ বক্তাই বিদ্যুৎ নিয়ে কথা বলেছেন। আগামীকাল থেকে মাধ্যমিক পরীক্ষা শুরু হবে এবং বোরো চাষ হচ্ছে। গ্রামাঞ্চলে ঘণ্টার পর ঘণ্টা ধরে লোডশেডিং হচ্ছে তার জন্য জল সরবরাহ হচ্ছে না, আজকে কি অবস্থা সেখানে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুতের জন্য অতিরিক্ত খরচ চেয়েছেন মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের কি অনুমোদন করা উচিত? না, দিতে পারি না, তাই এর বিরোধিতা করছি। আপনি আপনার জবাবি ভাষণে বলেছিলেন গ্রামাঞ্চলে আজকে উন্নয়নের জন্য সেখানে কোনও ঠিকাদার নিয়োগ করা হয়নি। তবে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সাম্প্রতিক কালে আপনাদের এই মন্ত্রিসভার সব থেকে প্রবীণ সদস্য মাননীয় বিনয়বাবু খেদোক্তি করে বলেছেন যে পশ্চিমবঙ্গের যে সরকার তা বাই দি কন্ট্রাক্টর, ফর দি কন্ট্রাক্টর, অব দি কন্ট্রাক্টর। আপনারা বোধ হয় জানেন না যে আপনাদের তৃণমূল স্তরে কি চলছে। পঞ্চায়েতের অবস্থা কি সেখানে, সেখানে বেনিফিসিয়ারি তালিকা তৈরি করে সেখানে কোনও ঠিকাদার না নিয়ে সেখানে কাজ করতে পারেন না। সেখানে খোঁজ নিয়ে দেখুন, দেখলে বিস্মিত হয়ে যাবেন যে কোটি কোটি টাকা চলে যাচ্ছে কনট্রাক্টরদের ঘরে। প্রতিটি জিলা পরিষদে আপনারা, অধিকাংশ পঞ্চায়েত সমিতিতে আপনারা, গ্রাম-পঞ্চায়েতে আপনারা, সেখানে কোটি কোটি টাকা কেমন করে ঠিকাদারদের সাথে ইলিসিট কানেক্শান গোপন ষড়যন্ত্র সেখানে কায়েম হয়েছে, আপনি খোঁজ নিয়ে দেখলে আপনি বিস্মিত হয়ে যাবেন।

মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি অর্থ খরচ করার প্রতিশ্রুতি চাইছেন, কিন্তু আমরা আপনাকে সেই অনুমতি দেব কি করে বলুন? আমি দক্ষিণবঙ্গের মানুষ। আবার মেদিনীপুর জেলার কাঁথির দিকের মানুষ। আমাদের মহকুমার মধ্যে একটা টুরিস্ট প্লেস আছে, তার নাম দীঘা। এখান থেকে মানুষকে দীঘায় যেতে হলে বাসে করে যেতে হয়। আমরা ভেবেছিলাম দ্বিতীয় হুগলী সেতুর যখন উদ্বোধন হয়েছে তখন সেতুর উপর দিয়ে বাস চলবে, এখান থেকে দীঘা যাওয়ার সুবিধা হবে, আর হাওড়ার যানজট-এর মধ্যে পড়তে হবে না, ওটাকে এড়ানো যাবে। কিন্তু তা আজও সম্ভব হল না। কারণ ঐ সেতুর কানেকটিং রোড কোনা বাইপাশ আজ পর্যন্ত হ'ল না। কেন হল না, অর্থ নেই। তাহলে আপনি কোন অর্থ খরচ করার অনুমতি চাইছেন? মাননীয় অর্থমন্ত্রী এবারেও আমি লক্ষ্য করছি আপনি অতিরিক্ত অর্থ খরচের অনুমতি চাইছেন। অবশ্য আমি একথা বলি না যে, বিগত ১৯ বছর ধরে ক্ষমতায় থেকে আপনারা কোনও কাজই করেননি, এক ইঞ্চিও এগোতে পারেন নি। কিন্তু আমি

নিশ্চয়ই একথা বলব যে, ১৯ বছর ধরে যে টাকা পেয়েছেন তা যথার্থ খরচ করতে পারেন নি, তাই আমাদের রাজ্যের ঈপ্সিত, কাঙ্ক্ষিত উন্নয়ন হয়নি। সে জন্যই আমি আপনার এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের ব্যয় অনুমোদন প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, আমরা প্রত্যেকবার দেখছি বাজেট যখন হাউসে প্লেস হচ্ছে তখন তা সংখ্যার জোরে পাশ হয়ে যাচ্ছে। প্রথম যেদিন পশ্চিমবাংলায় বামফ্রন্ট ক্ষমতায় এসেছিল সেদিন তারা তাদের নির্বাচনী ইস্তাহারে যেসব কথা বলেছিল সেসব কথা তারা পরবর্তীকালে ভুলে গিয়েছিল। ১৯৭৭ সালে বামফ্রন্ট তার নির্বাচনী ইস্তাহারে বলেছিল—প্রতিটি মানুষের কাজের অধিকারকে সাংবিধানিক স্বীকৃতি দিতে হবে। তারপর ১৯ বছর কেটে গেছে, ১৯ বছর রাজত্বের পর আজ যে পরিসংখ্যান দেখছি তাতে দেখছি যে, সারা ভারতে মোট ৯০ কোটি জনসংখ্যার মধ্যে ৩ কোটি ৬৪ লক্ষ মানুষ বেকার। আর গোটা পশ্চিমবাংলায় মোট ৭ কোটি জনসংখার মধ্যে ৫৩ লক্ষ মানুষ বেকার। অর্থাৎ এই পরিসংখ্যান বলছে, গোটা ভারতবর্ষে ১০০ জনের মধ্যে ৪ জন বেকার, আর পশ্চিমবাংলায় ১০০ জনের মধ্যে ৭.৫ জন বেকার। বামফ্রন্ট '৭৭ সালে পশ্চিমবাংলায় ক্ষমতায় এসেছে, ১৯৮০ সালে পশ্চিমবাংলায় অর্গানাইজড প্রাইভেট সেক্টরে মোট কাজ করত ১০.৮৪ লক্ষ মানুষ। আর '৯৫ সালের মধ্যেই সেই কর্মী সংখ্যা কমে হল ৩.১০ লক্ষ। অর্থাৎ পশ্চিমবাংলায় নতুন শিল্প না হয়ে, পুরনো শিল্পে যারা কাজ করতেন তাদের সংখ্যাও কমে গেল। আমরা লক্ষ্য করছি পশ্চিমবাংলায় দিনের পর দিন কর্মী সংকোচন হচ্ছে। সুতরাং আপনারা যে শ্লোগান দিয়েছিলেন—প্রতিটি মানুষকে কাজ করার অধিকার দিতে হবে, কাজের অধিকারকে সাংবিধানিক স্বীকৃতি দিতে হবে, তা আপনারা বাস্তবে রূপায়িত করতে পারেননি বলে, আজকে মাননীয় অর্থমন্ত্রী, আপনার এই ব্যয় অনুমোদন বিলের আমি বিরোধিতা করছি। আপনারা শিক্ষা ক্ষেত্রেও অনুরূপ একটা শ্লোগান দিয়েছিলেন—শিক্ষার অধিকারকে সাংবিধানিক স্বীকৃতি দিতে হবে। আপনারা শ্লোগান দিয়েছিলেন, 'মানুষের শিক্ষার অধিকারকে স্বীকৃতি দিতে হবে, শিক্ষা ভিক্ষা নয়।' 'মানুষের শিক্ষার অধিকারকে স্বীকৃতি দিতে হবে, শিক্ষা ভিক্ষা নয়।' আজকে পরিসংখ্যান কি বলছে? বামফ্রন্ট সরকার প্রথম থেকে বলে আসছে, 'আমরা রাজ্যের প্রতিটি শিশুকে বিদ্যালয়ে নিয়ে যাব।' অথচ ১৯৮৯ সাল থেকে ১৯৯৫ সালের মধ্যে আর্থিক সমীক্ষায় দেখছি সারা পশ্চিমবাংলায় মাত্র দুটো নতুন প্রাইমারি স্কুল হয়েছে। এইভাবে আপনারা পশ্চিমবাংলায় শিক্ষার প্রসার ঘটাচ্ছেন। আর বহু নিন্দিত কংগ্রেসি রাজত্বকালে, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পশ্চিমবাংলায় ৩,২৪৫টি প্রাইমারি স্কুল প্রতিষ্ঠিত হয়েছিল।

[5-10 — 5-20 p.m.]

অথচ নির্বাচনী ইস্তাহারে বলেছেন শিক্ষা ভিক্ষা নয়, এটা আমাদের সাংবিধানিক অধিকার। একাদশ বিধানসভার শেষ লগ্নে দাঁড়িয়ে যেমন প্রতিবার বলেন এক-একটি ইস্যু নিয়ে, যেমন কোনও নির্বাচনের সময়ে বলেন হলদিয়া করবেন, আবার কোনও নির্বাচনের সময়ে বলেন, বক্রেশ্বর করবেন, তেমনি এবারেও একটা ইস্যু তুলেছেন নির্বাচনের প্রাক্কালে যে, পশ্চিমবাংলায়

শিল্পায়ন হবে। রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে আমরা বলেছিলাম, পশ্চিমবাংলায় যদি আপনাদের বিরোধী শিল্পায়ন হয়, যারা বেকার যুবক তারা যদি চাকরি পায় তাতে আমাদের আপত্তির কোনও কারণ নেই। কিন্তু পশ্চিমবাংলায় শিল্পায়ন করতে গেলে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার—আপনি নিজেই চিন্তা করে করুন—সেই ইনফ্রাস্ট্রাকচার পশ্চিমবঙ্গে আছে কিনা? মূলত পশ্চিমবঙ্গে শিল্পায়ন করতে গেলে যেটা প্রথম দরকার সেটা হচ্ছে বিদ্যুতের প্রয়োজন। এক্ষেত্রে যদি পরিসংখ্যান দেখি তাহলে দেখব, সারা ভারতবর্ষে মাথা পিছু বিদ্যুতের যে ব্যবস্থা আছে তার পরিমাণ হচ্ছে এক-একজন মানুষ পিছু ৩৫০ ইউনিট আর পশ্চিমবঙ্গে—আপনারা যে স্টাটিস্টিক্স দিয়েছেন আর্থিক সমীক্ষায় এবং পাওয়ার ডিপার্টমেন্টের যে বইগুলি আছে তাতে পড়েছি, পশ্চিমবাংলায় মাথা পিছু বিদ্যুতের পরিমাণ ২০০ ইউনিট। অর্থাৎ ১৯৯৫ সালে পশ্চিমবঙ্গ সরকার ৭ কোটি মানুষের জন্য ১৪ মিলিয়ন ইউনিট আর মাথা পিছু ২০০ ইউনিট বিদ্যুত বরাদ্দ করেছেন। এরা আবার শিল্পায়নের কথা বলেন? অল ইন্ডিয়া স্টাটিস্টিক্স যদি দেখি তাহলে দেখব, বিদ্যুতের উৎপাদন পাঞ্জাবের মাথা পিছু ব্যবহারে পরিমাণ ৭০০, হরিয়ানাতে ৬৩৪, গুজরাটে ৬২৪। ভারতের প্রতিটি রাজ্যে মাথা পিছু যে বিদ্যুতের ব্যবহার হয় পশ্চিমবাংলা তার থেকে অনেক পিছিয়ে আছে। আজকে মহারাষ্ট্রে প্রত্যেক বছর ৪ থেকে ৫ লক্ষ নতুন কানেকশন দেওয়া হচ্ছে। আর সেক্ষেত্রে পশ্চিমবঙ্গের কি অবস্থা? আর্থিক সমীক্ষা থেকে পড়ে দেখলাম, এখন পর্যন্ত কুটির জ্যোতি প্রকল্প এবং লোকদ্বীপ প্রকল্পের মাধ্যমে পিছিয়ে পড়া মানুষের স্বার্থে যে বিদ্যুত পৌছানোর কথা, সেই বিদ্যুত দিতে পারছেন না। আর আজকে শিল্পায়নের কথা বলছেন। পশ্চিমবাংলায় বিদ্যুত নেই, রাস্তা নেই। দীর্ঘ ২০ বছর ধরে এই বামফ্রন্ট সরকারের শাসনে গোটা পশ্চিমবাংলা দুর্নীতিতে ছেয়ে গেছে। সেইজন্য যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দুটি বিল—দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯৬ এবং দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (ভোট অন অ্যাকাউন্ট) বিল, ১৯৯৬—এই দুটি বিলের সমর্থনে বক্তব্য রাখতে উঠে আমি মাননীয় বিরোধী দলের সদস্যরা যে যে বিষয় তুলেছেন তার প্রত্যেকটির আমি উত্তর দেব এবং দুইটি বিলের সমর্থনে মূল বিষয়গুলি আরও একবার বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেহেতু মাননীয় অধ্যক্ষ মহাশয় বলেছিলেন এবং আপনিও সেই উপদেশ দিলেন সেইজন্য আলোচনাটা মূলত ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯৬ অর্থাৎ সাপ্লিমেন্টারি বিল তার উপরই বলব। কিন্তু যতগুলি প্রশ্ন প্রাসঙ্গিক, অপ্রাসঙ্গিক রাখা হয়েছে, যদি সময় পাওয়া যায় তাহলে প্রত্যেকটির আমি উত্তর দেব। প্রথম একটা মূল বিষয় যেটা বিরোধীদলের মাননীয় সদস্য ডঃ মানস ভূঁইয়া রেখেছেন—কালকেও প্রায় একই ভাবে রেখেছিলেন—আমি আপনার মাধ্যমে মানসবাবুকে আরও একবার বিষয়টা বলছি। সাপ্লিমেন্টারি অর্থাৎ অতিরিক্ত ব্যয়-মঞ্জুরির প্রস্তাব যখন আমরা রাখি এটা কিন্তু ঘাটতি করার প্রস্তাব নয়, এটা মানে এই নয় মূল বাজেটকে সীমিত ঘাটতি স্তরে রেখে কোনও একটি পিছনের দরজা দিয়ে সুকৌশলে অতিরিক্ত ঘাটতি দেখানো হচ্ছে সেটা নয়। এখানে বাজেটে যে প্রস্তাবগুলি আগে রাখা হয়েছে, তারপর যে ৯৯৪.৬৪ কোটি টাকার অতিরিক্ত ব্যয়-বরাদ্দ রাখা হল, শুধু অতিরিক্ত ব্যয়-বরাদ্দ নয়, এক

সঙ্গে প্রতিটি ডিমান্ডের অধীন যেখানে যেখানে আভ্যন্তরীণ সঞ্চয় সেভিংস হচ্ছে সেগুলি একত্রিত করা, সেইগুলি একত্রিত করে এবং অতিরিক্ত আয় একত্রিত করে আয় এবং ব্যয়ের মধ্যে একটা ভারসাম্য রেখে এটাকে উপস্থাপিত করা হয়েছে। তাই ৯৯৪.৬৪ কোটি টাকা একদিকে অতিরিক্ত ব্যয়ের দিক এবং অতিরিক্ত সঞ্চয়ের দিকটা সেটা বাজেট বইতে রয়েছে আন্ডার ডিফারেন্ট ডিমান্ড হেড। বিভিন্ন ভাবে অতিরিক্ত যে ইন্টারন্যাল সঞ্চয় হচ্ছে, এই বছরে সেটা হচ্ছে ৬৯৮.৩৭ কোটি টাকা। এর সঙ্গে ওপেনিং ব্যালেন্স রিজার্ভ ব্যাঙ্কের তথ্য থেকে যেটা পাচ্ছি সেটা হচ্ছে ৩০৭.২৭ কোটি টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মানস ভূঁইয়ার দৃষ্টি আকর্ষণ করছি যে অতিরিক্ত ব্যয়ের পর যে ইন্টারনাল সেভিংস তার পরিমাণ হচ্ছে ৬৫৮.৩৭ কোটি টাকা, তার সঙ্গে প্রারম্ভিক তহবিল ১ হাজার ৬.৬৪ কোটি টাকা থেকে অতিরিক্ত আয় ৯৯৪.৬৪ কোটি টাকা বাদ দিলে ক্ষুদ্র ১২ কোটি টাকা সেভিংস হয়। এই বছর বাজেট ঘাটতি দেখিয়েছি ১৮ কোটি টাকা। আমি বলেছিলাম যে ক্ষুদ্র সঞ্চয় রেখে, ঘাটতি না রেখে, উদ্বৃত্ত না রেখে অতিরিক্ত ব্যয়ের যে প্রয়োজন রয়েছে তার সঙ্গে অতিরিক্ত আয়—সামগ্রিকভাবে এটাই আমি উত্থাপন করেছি। প্রশ্ন হচ্ছে কোনও কোনও ডিমান্ডে আমি ব্যয় বরাদ্দের দাবির প্রস্তাব রাখছি। প্রথম হচ্ছে বিদ্যুতের ক্ষেত্রে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতিরিক্ত ব্যয় বরাদ্দের অধিকাংশ টাকাটা কি পরিকল্পনার, না পরিকল্পনা বহির্ভূত? এই যে ৯৯৪.৬৪ কোটি টাকা, এর ৬০ পারসেন্ট হচ্ছে পরিকল্পনা খাতে। এটা আমার মনে হয় পরিষ্কার করে বলা উচিত। কারণ ওনাদের মনে কিছু অসচ্ছতা থাকতে পারে। সবচেয়ে বড় খাত হচ্ছে বিদ্যুত। বিদ্যুতের বাজেটে প্রায় ৭৫৭ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে এবং বিদ্যুত দপ্তরকে দেবার সঙ্গে সঙ্গে আরও অতিরিক্ত ৫৬৫.৪৬ কোটি টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব এখানে রাখা হয়েছে। কেন আগে নয়, কেন এখন রাখা হচ্ছে, সেই বিষয়ে বক্তব্য হচ্ছে, আপনার মাধ্যমে বলছি যে কোল ইন্ডিয়া থেকে সেস বাবদ আমাদের যে প্রাপ্য ছিল, কিছুদিন ধরে, তার সবটা যদিও এখনও মেটেনি, কিন্তু আলোচনার ভিত্তিতে কিছু টাকা তারা মেটাচ্ছে। আবার বিদ্যুত সংস্থাগুলোর কাছে কয়লা বাবদ কোল ইন্ডিয়ার ডিউ ছিল। সুতরাং সেই কোল ইন্ডিয়ার সেস বাবাদ অর্থ নিয়ে আমরা পাওয়ার দপ্তরকে দিচ্ছি। এই যে মত পার্থক্য ছিল, সেটা দূর হয়েছে। এই বাজেট পেশ করার সময় কোনও উপায় ছিল না আপনাদের সামনে রাখার। কারণ ওদের যে অর্থ দেয় ছিল, আর এদের যে প্রাপ্য ছিল, সেটা দিয়ে দেওয়া হয়। আবার আর্থিক প্রতিষ্ঠানগুলোর কিছু প্রাপ্য ছিল এস. ই. বি.-র কাছে। এই সুযোগে আমরা কিছু রিয়্যালাইজ করেছিলাম। ফাইনান্সিয়াল প্রতিষ্ঠানগুলোকে চাপ দেওয়া হল, তার ফলে কিছু রিয়্যালাইজেশন হল। এই দুটোকে ৫৬৪.৬৪ কোটি মূল টাকাটা এখানে লাগছে, এর পর যে বড় টাকাটা—এই রাজ্যে যে রীতিটা আছে, সেটা হচ্ছে ডি. এ. বাবদ যে অর্থ বরাদ্দ চাই, সেটার জন্য একটা লামসাম প্রভিসন রাখা হয়, এটা আর্থিক বিবরণীতে আছে। তারপর এটা বিভিন্ন ডিমান্ড হেডে সেটা ডিস্ট্রিবিউট করা হয়।

[5-20 — 5-30 p.m.]

এটা ১১২ কোটি টাকার মতো। যেটা মূল বাজেটে বলা হয়েছিল লামসাম প্রভিসন, বিভিন্ন হেডে সেই অর্থটা ছড়িয়ে দেওয়া হ'ল। এর বেশি এখানে আর কিছু নেই। এটা হচ্ছে একটা বড় বরাদ্দ। বলতে পারেন, রীতি অনুযায়ী এই কাজটি আমরা করলাম। তিন নং-

এ যেটা আছে এবারে সে সম্পর্কে বলছি। স্যার, মাননীয় সদস্যদের অনুমতি নিয়ে বর্তমান বছরে মাননীয় শিক্ষক শিক্ষিকাদের জন্য একটি অবসরকালীন বিশেষ ভাতা দেবার প্রস্তাব আমরা করেছিলাম। যাদের কোনও কাগজপত্র নেই বা পাওয়া যাচ্ছে না সেই সব বর্ষীয়ান শিক্ষক শিক্ষিকাদের এক হাজার টাকা করে দেওয়া হবে। ভারতবর্ষে কোথাও এটা নেই। আপনাদের সময় আপনারা এটা করেননি। এ ক্ষেত্রে অতিরিক্ত অর্থ যেটা বরাদ্দ করা হয়েছিল সেই অর্থের প্রভিসনটা কিন্তু লামসাম প্রভিসন ছিল, এখন সেটা শিক্ষার হেডে আনা হ'ল। যার জন্য এই ৫৩.৭৩ কোটি টাকার অতিরিক্ত বরাদ্দ চাওয়া হয়েছে। মাননীয় সদস্যগণ, আপনারা জানেন যে এবারে একটা বিধ্বংসী বন্যায় আমাদের রাজ্যের প্রায় ১০টি জেলা ক্ষতিগ্রস্ত হয়। এই জেলা যেগুলি ক্ষতিগ্রস্ত হয় সেখানে রিলিফের কাজ, পুর্নগঠনের কাজ ইত্যাদি সব নিয়ে প্রয়োজন হচ্ছে ৬৩১.৯৯ কোটি টাকার। আমাদের বাজেটে যেভাবে এ ক্ষেত্রে বরাদ্দ থাকে সেটা হচ্ছে ৪৮ কোটি টাকার মতোন। তার অতিরিক্ত ১৩ কোটি টাকা ইতিমধ্যেই আমরা দিয়ে দিয়েছি। আর কেন্দ্রীয় সরকারের জাতীয় যে তহবিল আছে সেখানে আমরা আমাদের অর্থ দিয়েছি এবং ওরা ওদেরটা দিয়েছেন। ওদের টিমকে আনার জন্য যে স্মারক চিঠি দিতে হয় তা দিয়ে সেই টিমকে এখানে আনা হয়। গত নভেম্বর মাসে ওরা আসেন। ওরা এসে দেখেশুনে যান। কিন্তু সেখানে যে ৬৩১.৯৯ কোটি টাকার আমাদের প্রয়োজন তার শূন্য টাকা ওরা দিয়েছেন ওখান থেকে। এর মধ্যে দাঁড়িয়ে এই অতিরিক্ত বরাদ্দটা আমরা চেয়েছি। যে যে জেলার কথা আপনারা বলছিলেন সেইভাবেই আমরা চেয়েছি। নৈতিকতার দিক থেকে কিছুতেই এর বিরোধিতা আপনারা করতে পারেন না। এ ক্ষেত্রে খুব দুর্বল জায়গায় আপনারা আছেন। কারণ অতিরিক্ত শূন্য অর্থ আপনারা দিয়েছেন। এই জায়গায় দাঁড়িয়ে আপনারা যদি এর বিরোধিতা করেন তাহলে স্যার, আমি বলব, হাউসের রেকর্ডে এটা থাক, জেলায় জেলায় মানুষকে তা বলা দরকার। এর পর আমি রাস্তার কথায় আসি। সাধারণ ভাবে রাস্তার প্রয়োজন আছে সেটা আপনারা সকলেই জানেন কিন্তু এবারে বন্যার পর তার প্রয়োজন আরও বেশি করে হয়ে পড়েছে। এ ক্ষেত্রে বলা প্রয়োজন যে আমাদের রাজ্যের উপর দিয়ে যে সমস্ত জাতীয় সড়কগুলি গিয়েছে সেগুলি কিন্তু একটু ভিন্ন অবস্থান অন্যান্য রাজ্য থেকে। বিশেষ করে উত্তরবাংলার উপর দিয়ে যে সমস্ত জাতীয় সড়কগুলি গিয়েছে সেগুলি শুধুমাত্র পশ্চিমবাংলার প্রয়োজনের জন্যই নয়, গোটা উত্তরপূর্ব ভারতের জন্য তার প্রয়োজন রয়েছে। এইসব জাতীয় সড়কের উপর দিয়ে দাপিয়ে যে সমস্ত ট্রাক যায় সেটা তো শিলিগুড়ি, জলপাইগুড়ি, কোচবিহারের জন্যই নয়, তার বড় অংশই যায় হয় আসামে না হয় উত্তরপূর্ব ভারতের অন্য কোনও রাজ্যে। তার সমস্ত ভার উত্তরবঙ্গ বহন করছে। বিশেষ করে বন্যার পর এই সমস্ত রাস্তাগুলি ক্ষত-বিক্ষত হয়ে গিয়েছে। এর জন্য ওদের কাছে আমরা অর্থ দাবি করেছিলাম। আমি আগেই বলেছি, আমরা যেটা চেয়েছিলাম সেই ৬৩১ কোটি টাকার শূন্য টাকা এসেছে। এ ক্ষেত্রে যে ১০ কোটি ৯৫ লক্ষ টাকা আমরা চাইছি তারমধ্যে ৭ কোটি ১৮ লক্ষ টাকা কেন চাইছি জানেন? সংবিধান অনুযায়ী এ ক্ষেত্রে আমাদের প্রাপ্য এ বছর ৪৬ কোটি টাকা বকেয়া। আমরা কাজ করেছি কিন্তু আপনারা বিল দেননি। ৪৬ প্লাস ২৭—এই ৭৩ কোটি টাকা আমাদের প্রাপ্য, আপনারা দেবেন। এ ক্ষেত্রে আপনারা না দেবার কাঠগোড়ায় দাঁড়িয়ে আছেন। যেটা আমাদের দেবার কথা ছিল না. তবুও আমরা ৭.১৮ কোটি টাকা দিচ্ছি জাতীয় সড়কের জন্য ওদের না দেওয়ার মুখে দাঁড়িয়ে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্যরা যদি এর বিরোধিতা করেন তাহলে আমি বলব, সেটা এখানে নথিভুক্ত করা থাক কারণ সাধারণ মানুষের তা জানা দরকার। উত্তরবঙ্গ সহ সমস্ত পশ্চিমবঙ্গের মানুষ এটা জানুক যে ওরা এর বিরোধিতা করেছেন। এর পর আর একটি ব্যাপার আছে—ফটো আইডেন্টিটি কার্ড। এটা যখন ইন্ট্রোডিউস করা হয় তখন আমরা এটা বাজেটে রাখিনি, পরে এটা হয়েছে, এরজন্য ১৪.৯৮ কোটি টাকা, এটা পরিকল্পনা বহির্ভূত। তারপর বর্তমান বাজেটে আমরা বিক্রয় করের ক্ষেত্রে একটা উৎসাহ পরিকল্পনা নিয়েছিলাম। ভারতবর্ষের কোথাও এটা নেই। পশ্চিমবঙ্গে অবস্থিত ছোট শিল্পগুলি যদি কতগুলি ক্ষেত্রে বিক্রয় কর দেন তাহলে তাদের শতকরা ৯০ ভাগ বিক্রয়কর আমরা ফেরত দেব। এ ক্ষেত্রে কিন্তু কিছু সাড়া পাওয়া গিয়েছে। এরজন্য প্রায় ১৮ কোটি ৮৬ লক্ষ টাকার মতো প্রয়োজন আমাদের হয়েছে। মাননীয় বিরোধীদলের সদস্যদের কাছে জিজ্ঞাসা করি, ছোট শিল্পগুলি এই উৎসাহমূলক অর্থটা পাক এটা কি আপনারা চান না? না কি, সময় পাননি বলে এগুলি বিস্তারিতভাবে দেখতে পারেননি? এটার কি করে বিরোধিতা করছেন বুঝতে পারছি না। এটা যেহেতু এ বছরের নতুন যুক্ত করা প্রকল্প তাই মূল বাজেটে এটা থাকার কথা নয়, এটা লামসাম ছিল, এখন ডিমান্ডে আনা হল।

এটা যদি মাননীয় বিরোধী দলের সদস্যরা সময় দিয়ে পড়তেন ; আমার ধারণা, ভূমিহীন ক্ষেতমজুরদের কথা মাননীয় অতীশ সিনহা যেটা বললেন, আরও অন্যান্য সদস্যরা যেটা বললেন, আপনারা এটাতে আপত্তি করতে পারতেন না। আর যদি করেন তাহলে আমাদের রাজ্যের ভূমিহীন ক্ষেতমজুরদের জানা উচিত যে এই আপত্তিটার উৎস কোথা থেকে আসছে। আমি এটা সময় দিয়ে পড়েছি। যেহেতু রেশনে চালের দাম ওরা বাড়িয়েছেন এবং আমরা যখন চাল কিনছি সেজন্য আমাদের সাবসিডির প্রয়োজন বেড়েছে এবং সেজন্য এই অতিরিক্ত বরাদ্দ। ওরা যে এই রকম একটা কান্ড করবেন সেটা আমরা জানতাম না। সেই কারণে সেই সময়ে বরাদ্দ করিনি, সেজন্য এটা লেগেছে। আর পুলিশের খাতে ৯.৬ কোটি টাকা বরাদ্দ আমাদের লেগেছে। কিন্তু মূল হচ্ছে ডিজিটাল ইউজ এবং এই মূলটা হচ্ছে ঐ ইন্টারিম রিলিফ জনিত অন্যান্য কর্মী যারা পাচ্ছেন, তাদের সঙ্গে পুলিশ যুক্ত হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর ফলে বাজেটে যে অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব আনছি, এই প্রশ্ন নিজেদের কাছে অমরা নিজেরাই রাখছি, এটা মাননীয় সদস্য মানস ভূঁইয়াও বলেছিলেন, সৌগত রায়ও বলেছিলেন যে মোট বাজেটের কত শতাংশ? এটা হচ্ছে মোট বাজেটের ৭.৯ শতাংশ বর্তমান বছরের। এই শতাংশটা আপনারা মনে করেন যে কমানো উচিত এবং যদি কমানো হয় তাহলে আপনারা সমর্থনযোগ্য বলে মনে করেন। আমি ১৯৭২ থেকে ৭৬-৭৭ সালে যখন আপনারা ছিলেন তখনকার একটা হিসাব দিচ্ছি। সেই সময়ের এক একটা বছরে বাজেটের ২৩ শতাংশ অতিরিক্ত ব্যয় মঞ্জুরীর প্রস্তাব আনতেন। আপনারা কমানোর কথা বলেছেন এবং তাহলে সমর্থন যোগ্য বলে মনে করেন। আপনাদের ২৩ শতাংশ থেকে কমিয়ে আমরা ৭.৯ শতাংশ করলাম। আপনাদের ভুলটা আমরা সংশোধন করলাম। আশা করি এতে আপনাদের নৈতিক সমর্থন পাব। এরপরে মূল যে জায়গার কথা মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় বলেছেন, সেজন্য আমাকেও একটু বলতে হচ্ছে। সর্বভারতীয় পরিস্থিতি সম্পর্কে গতকাল যে কেন্দ্রীয় বাজেট এবং তার সঙ্গে একদিন আগে যে আর্থিক সমীক্ষা হয়েছিল তারপরে কিছু

পরিবর্তন হয়নি। তার ফলে এটাতে আমার সুবিধা হয়ে গেছে। এই কেন্দ্রীয় আর্থিক সমীক্ষা আমার কাছে আছে, বক্তৃতা আমার কাছে আছে, এতে আমার খুব সুবিধা হয়ে গেছে। আমার বাজেটে বলেছিলাম যে ১৯৯০-৯১ সালে বিদেশি ঋণের বোঝা ছিল ১.৬৩ লক্ষ কোটি টাকা এবং আমি আরও বলেছিলাম যে আমার আশঙ্কা এই ঋণের প্রায় শতকরা এক শত গুণ বৃদ্ধি পেয়ে এখন ৩ লক্ষ কোটি টাকা অতিক্রম করে যাবে। আমি ঠিক জানতাম না যে কতটা অতিক্রম করবে। আর্থিক সমীক্ষা যেটা গত পরশু দেওয়া হয়েছে, আমি কালকে পেয়েছি, এটা হচ্ছে পরিশিষ্ট সারণী ৭.১। মাননীয় সদস্য অতীশদা যেটা খুব পরিষ্কার করে বলেছেন। যদি দেখেন, না, ৩ লক্ষ কোটি নয়, ৩.১৮ লক্ষ কোটি টাকা স্পর্শ করে গেছে এবং এটা সেপ্টেম্বর মাসের তথ্য। আমি একটা অঙ্ক করছিলাম, আমাকে বলতে হচ্ছে, আপনারাই প্রমাণ করে দিয়েছেন ঐ তথ্য দিয়ে। ৩।। লক্ষ কোটি টাকার কাছে গেছে বলে আমার ধারণা। এই বই পেয়ে সুবিধা হয়ে গেছে। আর একটা প্রশ্ন এখানে এসেছে। আপনারা মাঝে মাঝে বলেন যে রপ্তানি বৃদ্ধি পেয়েছে, কেন্দ্রীয় বাজেটে বলা হয়েছে যে রপ্তানি বৃদ্ধি পেয়েছে। আপনারা না বললে আমি বলতাম না। রপ্তানি যা বৃদ্ধি পাচ্ছে তার চেয়ে আমদানি অনেক বেশি হারে বৃদ্ধি পাচ্ছে। আপনারা যখন আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ নিয়েছিলেন, ঋণের মূল শর্ত ছিল নির্বিচারে আমদানির দরজা খুলে দিতে হবে। তার ফলে কি হয়েছে? ১৯৯১-৯২ সালের আর্থিক সমীক্ষা পরিশিষ্ট ৬.১ সারনীতে উল্লেখ করা হয়েছে। ১৯৯১-৯২ সালে যখন আপনারা আসনে তখন আমদানি এবং রপ্তানির মধ্যে একটা বিপজ্জনক ফারাক, ঋণাত্মক ফারাক ছিল। ৩ হাজার ৮১০ কোটি টাকার নেগেটিভ ব্যালেন্স ছিল। এখন সেটা বৃদ্ধি পেয়ে ১১ হাজার ৫৭১ কোটি টাকায় চলে গেছে। আর যে অবস্থায় দাঁড়িয়ে আপনারা আই. এম. এফ.-এর ঋণ নিয়েছিলেন তাকে অতিক্রম করা গেছে। স্বাধীনতার পরে সব চেয়ে বেশি ট্রেডে ডেফিসিট আপনারা সৃষ্টি করেছিলেন। এটাতে আপনারা সুবিধা করে দিলেন। মাননীয় অতীশ সিনহা মহাশয় নুতন তথ্য পাবার পরে মোট উৎপাদনের তথ্য কি দাঁড়াচ্ছে? আগে ৪ বছরের বলেছিলাম, এখন ৫ বছরের বলছি। নয়া আর্থিক নীতি ঘোষণার পর ঠিক প্রথম ৫ বছরে হয়েছে।

[5-30 — 5-40 p.m.]

নয়া অর্থনীতি ঘোষণার আগে বার্ষিক মোট উৎপাদন বৃদ্ধির গড় হার ছিল ৬.৩ শতাংশ, পরের আপনাদের পাঁচ বছরের তথ্য নিয়ে গড় করে দেখেছি, সেটা ৬.৩ শতাংশ থেকে পরিবর্তিত হয়ে ৪.৭ শতাংশ হয়েছে। শিল্পের ক্ষেত্রে যে তথ্যটা দেওয়া হয়েছ ১৯৯৫-৯৬ সালে শিল্পে সূচক বৃদ্ধির ব্যাপারে সেটা ১২ শতাংশ বলা হয়েছে। কিন্তু পরের ছয় মাসের তথ্য কি? এ-সম্পর্কে যে আশঙ্কা প্রকাশ করা হয়েছে সেটা শুনতে ভাল লাগবে না। পরের ছয় মাস যুক্ত করলে ১২ শতাংশটা ৬ শতাংশে নেমে আসবে। এ-ব্যাপারে সেন্টার ফর মনিটরিং ইন্ডিয়ান ইকোনোমি মনে করছেন, সেটা ৯ শতাংশ চলে আসবে। আগের পাঁচ বছরের সঙ্গে পরের পাঁচ বছর যুক্ত করলে শিল্পের উৎপাদন বৃদ্ধি হয়েছে ৮.৪ শতাংশ এবং এখন সেটা ৫.৩ শতাংশ। কৃষিতে এ বছর খাদ্যশষ্য বৃদ্ধির হার ঋণাত্মক হয়েছে ; আগের বছর থেকে উৎপাদন কমে গেছে। নয়া আর্থিক নীতি ঘোষণার আগে এটা ছিল ৩.৫ শতাংশ এবং পরের পাঁচ বছর নিলে সেটা ৩.৫ শতাংশ থেকে ১.৬ শতাংশে নেমে এসেছে। মূল্যবৃদ্ধি

সম্পর্কে বলেছিলাম যে, ওরা বাজেটে মূল্যবৃদ্ধির সূচক যা দিয়েছেন সেটা পাইকারি মূল্যবৃদ্ধির সূচক, খুচর বিক্রি সূচক নয়। পাইকারি সূচক আগের ৫ বছরে ছিল ৭.৮ শতাংশ। তার সঙ্গে পরের ৫ বছর যুক্ত করলে এক্ষেত্রে অবস্থাটা কি? আগের ৫ বছরে পাইকারি মূল্যবৃদ্ধির সূচক ছিল বার্ষিক ৭.৮ শতাংশ, পরের ৫ বছরে বৃদ্ধি পেয়ে হ'ল ৯.৪ শতাংশ। পাইকারি সূচের সঙ্গে যদি ভোগ্যপণ্য সূচকটা যোগ করি তাহলে দেখতে পাই যে, সেটা ৫ শতাংশ নামেনি, ভোগ্যপণ্য সূচকটা ১০ শতাংশ হয়েছে। তার কারণ হচ্ছে, সাধারণ মানুষের ভোগ্যপণ্য, বিশেষ করে রেশনের দোকানের খাদ্যশস্যের দাম আপনারা বাড়িয়েছেন। এখানে একটা বিপজ্জনক ইঙ্গিত কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে করা হয়েছে। আপনারা কিছুটা অসুবিধায় পড়ে গেছেন এবং সেজন্য খুচর ভোগ্যপণ্য সূচকের তথ্যটা হাপিস করে দিয়েছেন। এই যে ভোগ্যপণ্য সুচকের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে তার কারণ, যেটাকে সি. পি. আই. অর্থাৎ কনজিউমার প্রাইস ইন্ডেক্স ফর ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কারস বলে তাতে খাদ্যশস্যে সাধারণ মানুষের ওয়েটেজ খুব বেশি থাকছে। তাই ভেবেছেন যে, আজকে বিশাল দ্রব্যের গুরুত্ব যদি বেশি হয় তাহলে সেটা হবে না। আজকে এই যে মূল্যবৃদ্ধির চাপ এটা কিন্তু পড়ছে নীচের ৮০ ভাগ মানুষের উপর। সেখানে আপনারা বলছেন—ইন্ডেক্সের ওয়েটেজ সরিয়ে দেওয়া হোক। তারা যেসব জিনিস ক্রয় করেন না সেটা দিলে আন্তর্জাতিক অর্থভান্ডার খুশি হতে পারে, কিন্তু ভোগ্য-পণ্যের সূচক কিন্তু ডবল ডিজিট ইনফ্লেশনেই রয়েছে। এবং সেটা গত ৫ বছর ধরেই রয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরও কতগুলো নির্দিষ্ট বিষয় এখানে উল্লেখ করা হয়েছে। অতীশ সিন্‌হা এবং ডাঃ মানস ভূঁইয়া ব্যঙ্গ করে বলেছেন—চালের উৎপাদনে আপনারা তো চিরকালই প্রথম। হ্যাঁ, চাল উৎপাদনে চিরকালই আমরা প্রথম বা দ্বিতীয় স্থানে থাকি। আপনাদের সময় থেকে আমাদের সময়ে তফাত এটাই। আপনাদের সময় চালের উৎপাদন ছিল ৬৮ লক্ষ টন, এখন ১২২ লক্ষ টন। এটা আমি অতীশ সিন্‌হা মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলালম। চালের মোট উৎপাদনে প্রথম থেকেই আমরা প্রথম এবং এখন সেটা আপনাদের সময়কার ৬৮ লক্ষ টন থেকে বেড়ে ১২২ লক্ষ টন হয়েছে। আপনাদের সময় হেক্টর প্রতি চাল উৎপাদনে উৎপাদনশীলতা ছিল ১,২৭০ কেজি, এখন সেটা ২,১২০ কেজি—প্রায় দ্বিগুণ বৃদ্ধি পেয়েছে।

সবচেয়ে বড় কথা চালের উৎপাদনশীলতা বৃদ্ধি হয়েছে, আমি বলেছিলাম দ্বিগুণ। কিন্তু মোট উৎপাদন বৃদ্ধির বার্ষিক হার অর্থাৎ চালের উৎপাদন বৃদ্ধির বর্ষিক হার আপনদের সময়ে ছিল ১.৫ শতাংশ, আর এখন হয়েছে ৭ শতাংশ। ১.৫ শতাংশ হওয়ার ফলে আপনারা আমাদের দ্বিতীয় স্থানে ঠেলে দিয়ে চলে গিয়েছিলেন। সেখান থেকে উৎপাদন বৃদ্ধির হার বাড়িয়ে, অর্থাৎ ১.৫ শতাংশ থেকে ৭ শতাংশে আনার ফলে আমরা অন্ধ্র প্রদেশকে ছাপিয়ে, হরিয়ানার থেকে এগিয়ে গিয়ে আমরা প্রথম হয়ে গিয়েছি। মাননীয় বিধায়ক মানস ভূঁইয়া মহাশয় জিজ্ঞাসা করেছিলেন যে, খাদ্যশস্য উৎপাদনশীলতায় আমাদের স্থান কোথায়? উৎপাদনশীলতা বৃদ্ধির হারে আমাদের স্থান প্রথম, মোট উৎপাদনশীলতার মান-এ কোথায়? আমি আগের দিনেও এর উত্তর দিয়েছিলাম। ঠিক সেই সময়ে আপনি কোনও কারণে বিধানসভার কক্ষ ছেড়ে চলে যান। কি কারণে গিয়েছিলেন, জানি না। আমি উত্তরটা তখন দিয়েছিলাম, এখন আর একবার দিচ্ছি। আমি বলেছিলাম, আপনাদের সময়ে আমাদের স্থান

ছিল চোদ্দতম। আমরা এই দূর পাল্লার দৌড়ে যেতে যেতে এখন পাঞ্জাব, হরিয়ানা, তামিলনাড়ুর সামনে এসে হাজির হয়েছি। সর্বশেষ খবর, আমরা তামিলনাড়ুকে অতিক্রম করে তৃতীয় স্থানে চলে গিয়েছি। অর্থাৎ চোদ্দ থেকে তৃতীয় স্থানে এসেছি। এই হচ্ছে উত্তর। আপনি অঙ্ক নিশ্চয়ই জানেন, কারণ মেডিক্যাল সায়েন্স যখন আপনি পড়েছেন। একটা কার্ভ যদি উপরে থাকে, আর একটা কার্ভ যদি নীচে থাকে, তাহলে শুধু অর্ডিনেটের অবস্থানটাই যথেষ্ট নয়, এটা কি ভাবে উঠছে, সেটাই লক্ষ্যণীয়। এখন আমরা পাঞ্জাব, হরিয়ানার নীচে আছি ঠিকই, কিন্তু আমাদের গতির হার তীক্ষ্ণ ভাবে উঁচু। আপনারা একটু ধৈর্য সহকারে শুনুন—ভাল লাগুক বা না লাগুক আপনাদের, আমরা কিন্তু ওদের কেটে বেরিয়ে যাব যে রকম ভাবে মোট উৎপাদন বৃদ্ধির হারে আমরা ওদের কেটে বেরিয়ে গিয়েছি। এরপর আপনারা প্রশ্ন রেখেছেন, 'আপনারা এমন একটা ভাব করেছেন যেন আপনাদের সমস্ত ব্যয়ভার কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে।' একথা মাননীয় অতীশবাবু বলেছেন। আপনি আবার আগ বাড়িয়ে নেতাজির নাম এর সঙ্গে যোগ করে দিলেন এবং বললেন, আপনাদের নিজেদের প্রকল্প কি আছে ইত্যাদি। এর কিছুটা উত্তর আমি আগেরদিন দিয়েছি। একটা কথা আমি খুব পরিষ্কারভাবে বলে রাখি, কেন্দ্রীয় সরকারের নিজস্ব জমি খুব কম, ইউনিয়ন টেরিটরি ইত্যাদি খুব কম। এই যে কর তুলে দেওয়া হয়, এটা কিন্তু কোনও না কোনও রাজ্যের মানুষের। পশ্চিমবঙ্গ থেকে—আমি আগের বছরের হিসাব বলছি—পাঁচ হাজার কোটি টাকা কর বাবদ নিয়ে গিয়েছেন এবং আর প্রায় পঞ্চাশ হাজার কোটি টাকা বিদেশি মুদ্রা বাবদ এখান থেকে সংগৃহীত হয়েছে। অথচ আমরা ফেরত পেয়েছি মাত্র সতেরশো কোটি টাকার মতো। অথচ সংবিধান অনুযায়ী রাস্তা বলুন, সেচ বলুন, বিদ্যুত বলুন প্রতিটির দায়িত্ব রাজ্য সরকারের। ১৯৯১ সালের ডিসেম্বর মাসে আমার যতদূর মনে পড়ছে, বিয়াল্লিশতম জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠকে—বিয়াল্লিশতম কি একচল্লিশতম এটা আমার ঠিক মনে পড়ছে না—মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আমার থাকার সুযোগ হয়েছিল। তাতে সর্বসম্মত সিদ্ধান্ত হয়, আমরা যেগুলো তথাকথিত সেন্ট্রালি স্পন্সর্ড স্কীম বলি, যার কিছু অর্থ কেন্দ্রীয় সরকার দেন, কিছু অর্থ রাজ্য সরকার দেন, জওহর রোগজগার যোজনা, আই. আর. ডি. পি. ইত্যাদি যেগুলি রাজ্য তালিকাভুক্ত সেই সমস্ত প্রকল্পগুলি রাজ্যগুলির হাতে স্থানান্তরিত করতে হবে অর্থ সমেত। প্রতিটি রাজ্যের মুখ্যমন্ত্রী, সেখানে আপনাদের রাজ্যের মুখ্যমন্ত্রীরাও ছিলেন, কেন্দ্রের মন্ত্রী ছিলেন, সেখানে সভাপতি ছিলেন বর্তমান প্রধানমন্ত্রী নিজে, সেখানে এই সর্বসম্মত সিদ্ধান্ত হয়। সেই সিদ্ধান্ত মোতাবেক, প্রতিটি প্রকল্প যেগুলি রাজ্যের হাতে স্থানান্তরিত হয়ে যাবার কথা, তার স্ট্যাটাস অ্যাজ পার এন.ভি.সি রেজোলিউশন, ট্রান্সফার প্রোজেক্ট, সেগুলি আপনারা করেননি। আপনারা প্রকল্পগুলি জিইয়ে রেখেছেন। আপনাদের কাছ থেকে টাকা যেগুলি আসছে সেগুলি রাজ্যের মানুষের টাকা, শুধু রাজ্যের মানুষের কাছে আপনাদের হাত ঘুরে আসছে। এটা আপনারা কেন বাঁচিয়ে রাখতে চান জানেন? এর সঙ্গে একটা নাম যুক্ত করতে চান। যদি এটা কোনও প্রধানমন্ত্রীর নামে হয়, তাহলে শুধু আপনাদের দলের প্রধানমন্ত্রীর নাম হবে কেন? যদি সর্ব ভারতীয় নেতার নামে হয়, আর যদি রাজ্যের তালিকাভুক্ত হয়, আর যদি ন্যাশানাল ডেভেলপমেন্ট কাউন্সিলের সিদ্ধান্ত অনুযায়ী রাজ্যতেই হস্তান্তরিত হয়ে থাকে তাহলে পশ্চিমবাংলার ক্ষেত্রে প্রকল্পগুলির মধ্যে, বিশেষ করে জওহর রোজগার প্রকল্পের নাম আমরা প্রস্তাব রাখছি 'নেতাজি সুভাষচন্দ্র কর্মসংস্থান প্রকল্প' হোক। রাজ্যের মানুষের টাকার প্রকল্প, রাজ্যের মানুষের এই

াবি, দেখি আপনারা কি করে বিরোধিতা করতে পারেন? এর পরে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি কথা আমাদের নতুন করে বলতে হচ্ছে। এই বিষয়টি জানতে পারলাম কেন্দ্রীয় সরকারের বাজেট জানতে পেরেছি বলে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি ভাল তথ্য পেয়ে গেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলছি, কেন্দ্রীয় যোজনা কমিশন বলেছিলেন, আগামী বছর আমরা যখন পরিকল্পনা করতে যাচ্ছি, রাজ্যকে কোনও তথাকথিত পরিকল্পনা সাহায্য—তথাকথিত বলছি এই কারণে যে পরিকল্পনা সাহায্যটাও আবার সত্তর ভাগ ঋণ—ওরা বৃদ্ধি করতে পারবেন না। ভাল কথা। এখন তো বাজেট প্রকাশিত হয়ে গেছে। তাতে দেখতে পাচ্ছি, সত্যিই রাজ্যের কাছে কোথাও এতটুকু, অর্থ বাড়ছে না, কিন্তু কেন্দ্রকে সমস্ত টাকা দিয়ে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই প্রশ্ন রাখতে পারি কি, যখন নির্বাচন আসছে তখন রাজ্যের জন্য কোনও কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য বৃদ্ধি হ'ল না, কিন্তু কেন্দ্রীয় মন্ত্রকগুলির টাকা কেন বৃদ্ধি করা হল? ওদের ক্ষেত্রে বৃদ্ধি করা হল যেখানে রাজ্যের ক্ষেত্রে বৃদ্ধি করা হল না? বৃদ্ধি করে কেন্দ্রীয় পরিকল্পনা ব্যয় কত বাড়াতে পারলেন? সাত শতাংশ। পরিকল্পনা বহির্ভূত ব্যয় কত বাড়ালেন? প্রায় বাইশ শতাংশ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মূলত নিজেদের অর্থের উপরে দাঁড়িয়ে আমরা আগামী বছরের জন্য যে পরিকল্পনা প্রস্তাব রেখেছি তাতে আমরা বৃদ্ধি ওদের মতো সাত শতাংশ করতে পারিনি, আমরা চল্লিশ শতাংশ বৃদ্ধির প্রস্তাব এখানে রেখেছি। পরিকল্পনা প্রস্তাব দু'হাজার সাতাত্তর কোটি থেকে বাড়িয়ে তিন হাজার একাশি কোটি টাকা করেছি, প্রায় চল্লিশ শতাংশ বৃদ্ধি হয়েছে পরিকল্পনা বাজেটে। পরিকল্পনা বহির্ভূত বাজেটের বৃদ্ধি আমরা অবশ্য ওদের মতো এতটা করতে পারিনি, আমরা এগার শতাংশ বৃদ্ধি করতে পেরেছি। পরিকল্পনা বহির্ভূত ব্যয়ের বৃদ্ধি আমরা কম করতে চাই। কিন্তু মনে রাখবেন, আমাদের এই পরিকল্পনা বাজেটে আপনাদের অংশ মাত্র উনিশ শতাংশ। ইতিহাসে এত কম তথাকথিত সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্ট্যান্স আমরা পাইনি। আবার এর মধ্যেও সত্তর ভাগ ঋণ। তারপর আবার সুদের হার অর্ধ শতাংশ করে বৃদ্ধি করা হচ্ছে। আপনাদের মধ্যে কেউ কেউ জানতে চেয়েছেন, আপনাদের ঋণের ভাগ এত বেশি কেন? আমরা দশম অর্থ কমিশনের কাছে রেখেছি, আমাদের ঋণের ভাগের আশি ভাগ তো আপনাদের ঋণ এবং তার সত্তর ভাগ হচ্ছে ইন্টারেস্ট বাবদ। সুদ তো আপনারা বাড়াচ্ছেন—উত্তর আমরা কি দেব, আপনারা দেবেন। এখানে দাঁড়িয়ে আর একটি কথা বলা হয় যে, আপনারা ঘাটতি বাড়িয়ে ফেলেছেন। এই ব্যাপারে বলি, এই বছর আমরা ঘাটতি প্রস্তাব রেখেছিলাম। কিন্তু ঘাটতি না রেখে সেই বাজেট আমরা শেষ করতে চলেছি। আগামী বছরে খুব সামান্য ঘাটতি থাকছে এই কথা বলব। আমাদের বিকল্প অর্থনীতির অঙ্গ হিসাবে এই দুটি বিলের সমর্থনে বক্তব্য রেখে আপনাদের প্রতিটি বক্তব্য খন্ডন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-40 — 5-46 p.m.]

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1996 be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1-3 Schedule and Preamble

The question that clauses 1 to 3, schedule and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1996, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996 be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1-3 and Preamble

The question that clauses 1 to 3, and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1996, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.46 p.m. till, 11 a.m. on Friday, the 1st March, 1996 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 1st March, 1996 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 8 Ministers of State, and 127 Members.

[11-00 – 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral Answers were given)

#### হাওড়া জেলায় খুন

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৩।) **শ্রী জটু লাহিড়ি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৩ থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত হাওড়া জেলায় কতগুলি খুন ও ধর্ষণের ঘটনা ঘটেছে (পৃথকভাবে ও সালওয়ারি)?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক)

| সাল | খুন | ধর্ষণ |
|---|---|---|
| ১৯৯৩ | ৭২ | ২১ |
| ১৯৯৪ | ৭৩ | ৪৪ |
| ১৯৯৫ | ৬৪ | ১৬ |

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন '৯৩ সালে ৭২ জন খুন হল, '৯৪ সালে ৭৩ জন খুন হল, '৯৫ সালে ৬৪ জন খুন হল। এই খুনগুলির ক্ষেত্রে কতজন আসামী গ্রেপ্তার হয়েছেন এবং কতজনকে আজ পর্যন্ত চার্জশিট দেওয়া হয়েছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তিন বছরের হিসাবটাই বলে দিচ্ছি। '৯৩ সালে ৭২ জন খুন, গ্রেপ্তার হয়েছিলেন ২২০ জন, চার্জশিট দেওয়া হয়েছে ২৬ জনের বিরুদ্ধে, আর বাকি ৪৬ জনের বিরুদ্ধে ইনভেস্টিগেশন চলছে। '৯৪ সালে ৭৩ জন খুন হয়েছিলেন, ২২৮ জন গ্রেপ্তার হয়েছিলেন চার্জশিট দেওয়া হয়েছে ১০ জনের বিরুদ্ধে। বাকি ৬৩ জনের বিরুদ্ধে

ইনভেস্টিগেশন চলছে। '৯৫ সালে খুন ৬৪ জন, গ্রেপ্তার হয়েছিলেন ২৫৬ জন, চার্জশিট দেওয়া হয়েছে ৪ জনের বিরুদ্ধে, বাকিদের ইনভেস্টিগেশন চলছে। তারপরে রেপ এর হিসাবটা দিচ্ছি। '৯৩ সালে ২১ জন ধর্ষণ হন, তাঁর মধ্যে গ্রেপ্তার হয়েছিলেন ১৯ জন, ১৫ জনের বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে, বাকি ৬টি ইনভেস্টিগেশন চলছে। '৯৪ সালে ৪৪ জন ধর্ষণ হন, তাঁর মধ্যে ৩৮ জন গ্রেপ্তার হন, ১৪ জনের বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে, বাকি ৩০ জনের তদন্ত চলছে। '৯৫ সালে ১৬ জন ধর্ষণ হন, ১০ জন গ্রেপ্তার হয়েছিলেন, চার্জশিট দেওয়া হয়েছে ৭ জনের বিরুদ্ধে, বাকি ৯ জনের বিরুদ্ধে তদন্ত চলছে।

**শ্রী জটু লাহিড়িঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন আমরা দেখলাম আমাদের এই বিধানসভার সদস্য রমজান হত্যার আসামীদের এক বছরের মধ্যে তারা কোর্টে শাস্তি পেয়ে গেল। আমার প্রশ্ন ১৯৯৩ সালে যারা খুন হয়েছে এবং ১৯৯৪ সালে যারা খুন হয়েছে, আজকে দু' বছর অতিক্রান্ত হয়ে গেল তাদের গ্রেপ্তারের সংখ্যার সঙ্গে চার্জশিটের সংখ্যার অনেক কম। এবং এর মধ্যে কতজনকে মামলা করে শাস্তি দেওয়া হয়েছে, কতজন শাস্তি পেয়েছেন এবং কতজনকে মুক্তি দেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললাম শাস্তি এখনও কাউকে দেওয়া হয়নি, তবে তদন্ত হচ্ছে।

**শ্রী জটু লাহিড়িঃ** রমজান আলির ক্ষেত্রে আসামীরা এক বছরের মধ্যে শাস্তি পাচ্ছে এই ক্ষেত্রে প্রশাসন সক্রিয় ভূমিকা পালন করছে। কিন্তু অন্যান্য খুনের ক্ষেত্রে প্রশাসন সক্রিয় ভূমিকা পালন না করার জন্য আমাদের প্রশাসনের তরফ থেকে কি কোনও গাফিলতি হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি কি করে বলব, আপনি তো একজন বিধায়ক আপনি জজ সাহেবকে বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** হাওড়া জেলার খুনের ব্যাপারে আপনি উত্তর দিলেন। বেশ কয়েকদিন আগে আমরা খবরের কাগজে দেখলাম কংগ্রেসের অন্তর্দ্বন্দ্বে বেশ কয়েকজন খুন হয়েছে, ওদের গোষ্ঠী দ্বন্দ্বের ফলে। কংগ্রেসের অর্ন্তদ্বন্দ্বের কোন্দলে কতজন খুন হয়েছে সেই হিসাব কি আপনার কাছে আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও হিসাব আমার কাছে নেই, কারণ সেই রকম কোনও প্রশ্ন আমাকে করা হয়নি। আপনি আলাদা করে আমাকে প্রশ্ন করলে আমি উত্তর দেব। কংগ্রেসি কমিউনিস্ট বলে এখানে কিছু নেই। যা খুন হয়েছে, রেপ হয়েছে তাঁর জবাব আমি দিয়েছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যে ২০৯ জন খুন হয়েছে তাঁর মধ্যে কতগুলো কেসে চার্জশিট প্লেস করা হয়েছে এবং কতগুলো কেসে ফাইনাল রিপোর্ট দেওয়া হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** ফাইনাল রিপোর্ট এবং 'চার্জশিট একই।

**শ্রী জ্যোতি বসুঃ** যা প্রশ্ন করা হয়নি তাঁর উত্তর আমি কি করে বলব।

**শ্রী দিলীপ মজুমদারঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, খুন, ধর্ষণ, নারীদের উপর অত্যাচার এই সমস্ত ঘটনায় কংগ্রেসিরা ব্যাপকভাবে লিপ্ত হয়ে আছে। খবরের কাগজ পড়লেই আমরা এই খবর প্রতিদিন পড়ছি। এইরকম গত এক বছরে কংগ্রেসিরা কত খুন ও ধর্ষণ করেছে এবং এদের চার্জশিট দেওয়া হয়েছে কিনা এবং এই কংগ্রেসি দুবৃত্তদের বিরুদ্ধে ব্যবস্থা নেবেন কি?

[11-10—11-20 a.m.]

**শ্রী জ্যোতি বসুঃ** কংগ্রেসিদের নাম এর মধ্যে আসছে কি করে।

কজন খুন হয়েছে, কজন রেপ হয়েছে, তাঁর একটা প্রশ্ন উনি করেছেন, তাঁর আমি জবাব দিয়েছি। আমার কাছে প্রশ্ন করেন নি, আমার জবাব দেওয়ার দরকার নেই। কংগ্রেসি, কমিউনিস্ট, মার্কসিস্ট বলার দরকার নেই।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, will the Hon'ble Chief Minister be pleased to state that number of murder cases and rape cases which ended in final report during the years under review?

**Mr. Speaker :** Investigation culminates final report either in discharge or in chargesheet.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, there may be cases which are still under investigation.

**Mr. Speaker :** With which investigations have been completed—this is your question?

**Shri Gyan Singh Sohan Pal :** No, sir, My question is simple and very straightforward. I would like to know the number of cases in which final reports have been submitted.

**Mr. Speaker :** Either in discharge or in chargesheet?

**Shri Gyan Singh Sohan Pal :** I am not talking of chargesheet.

**Mr. Speaker :** Final report may be a chargesheet. It may be a discharge.

**Shri Gyan Singh Sohan Pal :** The Hon'ble Chief Minister is intelligent enough. He knows what I would like to know. I would like to

know the number of cases in which final reports have been submitted and the cases which are finally closed.

**Shri Jyoti Basu :** I do not know why are you asking this question. I have replied the number of chargesheets given. I have replied to the questions how many are under investigation i.e. chargesheet not yet given. I do not know how many chargsheet will come later on. So what is your question I cannot understand.

Some chargesheets are given. Because police is satisfied that chargesheet can be given. The evidence is there. In some other cases they have not found the evidence. They are still investigating and if they find the evidence against some other people then chargesheet will be given. It is very simple.

**Shri Gyan Singh Sohan Pal :** I am not talking of these cases.

**Shri Jyoti Basu :** These cases are mentioned. None is closed. They are under investigation.

আপনি বোধহয় বলতে চাচ্ছেন ফাইনাল রিপোর্ট কটা। ফাইনাল রিপোর্টই চার্জশিট।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, ১৯৭৭ সালের আগে এই হাওড়া সহ গোটা রাজ্যে বহু রাজনৈতিক খুন হয়েছিল। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পরে আমাদের রাজ্যে হাওড়া সহ রাজনৈতিক খুনের সংখ্যা কত এবং এই খুনগুলিতে কারা কারা যুক্ত ছিলেন?

**মিঃ স্পিকার ঃ** উনি কিভাবে এর উত্তর দেবেন? আপনি নোটিশ দেবেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানতে চাইছি আমাদের এই রাজ্যের জ্বলন্ত দৃষ্টান্ত রমজান হত্যার হত্যাকারিদের গ্রেপ্তার হওয়ার ৯০ দিনের মধ্যে চার্জশিট রিপোর্ট ফাইনাল করার জন্য এই বিচার দ্রুত হওয়া সম্ভব হয়েছে, আমার প্রশ্ন বিশেষ করে হত্যা এবং ধর্ষণের ক্ষেত্রে ইনভেস্টিগেশন সম্পূর্ণ করতে আপনার দপ্তর কোনও নির্দিষ্ট সময় সীমা বেঁধে দেওয়ার কথা ভেবেছেন কিনা? বা এই ধরনের কোনও পরিকল্পনা আছে কিনা যাতে দ্রুত বিচার হতে পারে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো কনটেম্‌প্টে পড়ে যাব। আমাকে জেল খাটাতে চাইছেন?

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী জানাবেন কি—আপনি বলেছিলেন ১৯৯৩ সালের ২০এ আগস্ট হাওড়ায় ৭২ জন খুন হয়েছিলেন এবং এ ব্যাপারে ১৯ জনকে চার্জশিট দেওয়া হয়েছে। ওই ১৯৯৩ সালের ২০এ আগস্ট হাওড়ায় যারা খুন

হয়েছিলেন তাদের মধ্যে উৎপলেন্দু ভৌমিক এবং দেবু নামে ২ জন খুন হন। এই ২ জনের খুনীদের মধ্যে বিনোদানন্দ নামে একজন আছে। বিনোদানন্দের বিরুদ্ধে কোনও চার্জশিট নেওয়া হয়েছে কিনা বা কোনও শাস্তি হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ১৯ জনের মধ্যে ওই দুইজনের খুনীদের নাম আছে কিনা, কি করে বলব? আপনি আলাদা করে প্রশ্ন করলে উত্তর দেব। তবে এখন আর সময় নেই যে উত্তর দেব। অধিবেশন ও শেষ হয়ে এল।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়, খুন, ধর্ষণের ব্যাপারে যে তথ্য দিলেন, সারা রাজ্যে এরকম ঘটনা ঘটেছে, হোম-মিনিস্ট্রি আপনার দপ্তরে কমপিউটার বসিয়েছেন। শুনেছি সেন্ট্রালাইজ কোনও মনিটরিং-এর ব্যবস্থা রাজ্যে নেই। কেসগুলো কত তাড়াতাড়ি নিষ্পত্তি করা যায় তাঁর কোনও ব্যবস্থা নেই। কারণ আমাদের কাছে খবর আছে যে পুলিশ অফিসার চার্জশিট বা ইনভেস্টিগেশনের দায়িত্বে আছেন তাদের মাঝে মাঝে জেনারেল ডিউটিতে, সিকিউরিটি পারপাসে অন্য জায়গায় পাঠানো হয়। এতে কেসগুলো নিষ্পত্তি হতে অনেক সময় লাগে। স্পেসিফিকেলি কিছু লোককে ইয়ার-মার্ক করা যায় কিনা যাতে তারা চার্জশিট, কেসগুলোর ব্যাপার তদ্বির করতে পারেন এবং এতে থানাগুলো এ ব্যাপারে অনেক বেশি এগিয়ে যেতে পারবে তাহলে তাড়াতাড়ি কেসগুলোর নিষ্পত্তি ঘটে। এ ব্যাপারে আপনার দপ্তরের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** বাজেট অধিবেশনে বলেছিলাম, মণিটরিং-এর ব্যবস্থা আমরা করেছি। বলা হয়েছে, ২-৩ মাস পর পর তদন্ত করে দেখা হয় যে ঠিকমতো তদন্ত চলছে কিনা, সময় বেশি লাগছে কিনা, গাফিলতি হয়েছে কিনা, তাঁর লিখিত রিপোর্ট প্রত্যেকটি থানায় যেন যায় এবং পরে আমরা সরকার থেকে সেই রিপোর্ট চাইব। এখন পুরোপুরি কার্যকরী হয়েছে সেটা আমি বলতে পারিনা, কিন্তু আমরা চেষ্টা করছি।

[11-20—11-30 a.m.]

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন, খুনের কেসে পোস্টমর্টেম রিপোর্টগুলো নির্দিষ্ট সময়ে না আসার জন্য অনেক সময় কেসগুলো ডিসমিস্ হয়ে যায়, এই ব্যাপারে আপনি কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** নির্দিষ্টভাবে আমি বলতে পারব না, কোনও নির্দিষ্ট প্রশ্ন করা হয় নি। তবে, এরকম একটা অভিযোগ আছে, পোস্টমর্টেম রিপোর্ট আসতে দেরি হয় বলে অনেকসময় তদন্তেরও দেরি হয়। তার মানে মামলা রুজু করতেও দেরি হয়। সেইগুলো যাতে সঠিকভাবে করা যায়, পি.এম. রিপোর্ট ঠিক সময়ে পাওয়া যায়, তাঁর জন্য চেষ্টা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** দেখা যায় নির্দিষ্ট সময়ের মধ্যে চার্জশিট না দেওয়ার ফলে খুনের মামলার মতো মামলাও অনেক সময় খারিজ হয়ে যায় এবং আদালতও এর জন্য তিরস্কার করে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, এই বিষয়গুলো আপনার

নজরে এসেছে কিনা এবং এসে থাকলে এই ব্যাপারে কোনও তদন্ত করা হচ্ছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি নির্দিষ্ট প্রশ্ন আমাকে করবেন, নাহলে সাধারন প্রশ্নের আমি তো জবাব দিতে পারব না। আর, কি করে জানব?

***১৪০ হেল্ড ওভার**

***১৪১ নট কল্ড**

**বীরভূমে জল সরবরাহ প্রকল্প**

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার মহম্মদবাজারে গ্রামীণ জল সরবরাহ প্রকল্প মঞ্জুর হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পের ব্যয়-ভারের কত শতাংশ অর্থ রাজ্য সরকার ও কত শতাংশ বিশ্বব্যাঙ্ক দেবে; এবং

(গ) ঐ প্রকল্পের মোট কত অর্থ ব্যয় হবে বলে আশা করা যায়?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) একটি প্রদর্শনমূলক জলসরবরাহ ও জলাশয় প্রকল্প মঞ্জুর হয়েছে।

(খ) প্রকল্পের ৭৫ শতাংশ অর্থ বিশ্ব ব্যাঙ্কের এবং ২৫ শতাংশ রাজ্য সরকারের দেয়।

(গ) প্রকল্পটি সম্পূর্ণ করার জন্য ৩০.৮০ লক্ষ টাকা ব্যয় ধরা হয়েছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** এই প্রকল্পটি কার্যকর করতে আনুমানিক কতদিন সময় লাগতে পারে?

**শ্রী গৌতম দেব ঃ** এটা শেষ হয়ে গেছে।

**জওহর রোজগার যোজনায় গৃহ নির্মাণ**

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকারের জওহর রোজগার যোজনা (জে.আর.ওয়াই) প্রকল্পে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় প্রতিটি গ্রামে ইন্দিরা আবাস যোজনায় তফসিল/আদিবাসী ও দরিদ্র মানুষের জন্য গৃহ নির্মাণ করা হচ্ছে;

(খ) সত্যি হলে,

(১) ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬ সালে উক্ত খাতে কত লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে;

(২) উক্ত সালগুলিতে কত লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে; এবং

(গ) (১) এই পরিকল্পনা রূপায়ণের দায়িত্ব কার উপর ন্যস্ত; এবং

(২) বেনিফিসিয়ারি নির্ধারণের দায়িত্ব কার?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) জওহর রোজগার যোজনায় কেন্দ্রীয় ভাবে অনুমোদিত রাজ্য ও কেন্দ্র সরকারের একটি যৌথ প্রকল্প। এই যোজনার একটি উপ-প্রকল্প হল ইন্দিরা আবাস যোজনা। ইন্দিরা আবাস যোজনায় তফসিল জাতি ও উপজাতি ও সাধারন শ্রেণীর দরিদ্র পরিবারের জন্য গৃহ নির্মাণ করা হয়। এই উপ-প্রকল্প অনুযায়ী পশ্চিমবঙ্গে সব জেলাগুলিতেই বাড়ি তৈরি করা হচ্ছে।

(খ) (১) ইন্দিরা আবাস (যোজনায় ১৯৯৪-৯৫ সালে ১৭৩৪৭টি এবং ১৯৯৫-৯৬ সালে ৩২৬৭৪টি গৃহ নির্মাণের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

(২) ১৯৯৪-৯৫ সালে ১৫৪৫৬টি এবং ১৯৯৫-৯৬ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১৪৫২৫টি বাড়ি তৈরি হয়েছে।

(গ) (১) উক্ত পরিকল্পনা রূপায়ণের দায়িত্ব জেলা পরিষদের। জেলা পরিষদ এই কাজ নীচের স্তরের পঞ্চায়েতের সহায়তায় রূপায়ণ করে থাকে।

(২) বেনিফিসিয়ারি নির্ধারণের দায়িত্ব গ্রাম-পঞ্চায়েতের উপর ন্যস্ত।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের জবাবে বলেছেন যে, ১৯৯৪-৯৫ সালে নির্ধারিত লক্ষ্য মাত্রায় ইন্দিরা আবাস যোজনায় দরিদ্র মানুষ, আদিবাসী, তফসিলিদের গৃহ নির্মানের পরিমাণ ছিল ১৭ হাজার ৩৪৭। আর ১৯৯৫-৯৬ সালে লক্ষ্যমাত্রা ছিল ৩২ হাজার ৬৭৪। তাঁর মধ্যে দেখা যাচ্ছে, ১৯৯৪-৯৫ সালে ১৫ হাজার ৪৫৬টি এবং ১৯৯৫-৯৬ সালে ডিসেম্বর মাস পর্যন্ত ১৪,৫২৪টি বাড়ি তৈরি হয়েছে। অর্থাৎ ১৯৯৪-৯৫ সালে প্রায় দু-হাজার এবং ১৯৯৫-৯৬ সালের ডিসেম্বর মাস পর্যন্ত প্রায় ১৮ হাজার বাড়ি তৈরি করা যায়নি। পশ্চিমবাংলায় তো দরিদ্র, তফসিলি, আদিবাসী মানুষের সংখ্যা প্রায় টোটাল পপুলেশনের ৬ শতাংশ। সেখানে আপনার দপ্তর টাকা পেলো, পঞ্চায়েত থাকবে, পঞ্চায়েত সমিতি থাকবে, জেলাপরিষদ থাকবে, বেনিফিসিয়ারি থাকবে অথচ অতগুলো বাড়ি তৈরি করা গেলনা কেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ১৯৯৪-৯৫ সালে যা লক্ষ্যমাত্রা ছিল তাঁর মধ্যে ১৫ হাজার

৪৫৬টি বাড়ি হয়েছে, লক্ষ্যমাত্রার থেকে কিছু কম হয়েছে। কিছু অসুবিধা থাকার ফলে এটা হয়েছে। সেটা আমি বলছি। গত বছর মার্চ মাসে কিছু টাকা পেলাম। কিন্তু ঐ টাকায় ৩১এ মার্চের মধ্যে কাজ করা সম্ভব নয়। স্বাভাবিক ভাবেই এটা মার্চের পরেও পড়ে থাকে এবং গত বছরের যেটা থাকে তাঁর সঙ্গে এ বছরেরটা যুক্ত হয়ে যায়। আমি ডিসেম্বর পর্যন্ত হিসেব দিয়েছি। আর্থিক বছরের শেষে হিসাব মিলিয়ে নেবেন। আমি জানুয়ারি পর্যন্ত বলছি, ঐ সময় পর্যন্ত বাড়ি তৈরি এবং নির্মীয়মান বাড়ির সংখ্যা ২২ হাজার। আশা করছি, ফেব্রুয়ারি-মার্চের মধ্যে আমরা ঐ লক্ষ্যমাত্রায় না হলেও কাছাকাছি পৌছতে পারব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্বপ্নের কথা বললেন। আমি ওঁর স্বপ্নে বাধা দিতে চাই না। বা প্রতিবন্ধকতা সৃষ্টি করতে চাইনা। পঞ্চায়েত আজকে মাইজারেবল ফিল করছে। কারণ আপনার নেতৃত্বে তফসিলি, আদিবাসীরা বাড়ি পাচ্ছেনা। এবং আপনি (খ) প্রশ্নের উত্তরে বলেছেন, জেলাপরিষদের হাতে এই পরিকল্পনা রূপায়ণের দায়িত্ব এবং জেলা-পরিষদ এই কাজ নীচের স্তরের পঞ্চায়েতের সহায়তায় রূপায়ণ করে থাকে। এবং আরও বলেছেন, বেনিফিসিয়ারি নির্ধারনের দায়িত্ব গ্রাম-পঞ্চায়েতের। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, যেখানে অধিকাংশ পঞ্চায়েতগুলো বিরোধী দলের যেমন ধরুন আমার এলাকা সবং-এর সাঁতরা ৫ নম্বর জি.পি.তে কংগ্রেস অঞ্চল পঞ্চায়েত রয়েছে। ১৯৯৩ সাল থেকে ইন্দিরা আবাস যোজনায় কারা বেনিফিসিয়ারির টাকা পাবে ঐ পঞ্চায়েতকে তা নির্ধারনের সুযোগ দেওয়া হয়নি। পঞ্চায়েতগুলো পঞ্চায়েত সমিতি এবং জেলা-পরিষদের লিস্ট পাঠিয়েছেন এমন কোনও অভিযোগ আপনার কাছে আছে কিনা আর থাকলে এজন্য কি পদক্ষেপ নিয়েছেন?

[11-30 – 11-40 a.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আপনি প্রশ্ন করতে গিয়ে যেটা বললেন যে আমরা মিজারেবিলি করেছি। আমি আপনাকে বলি যে ইন্দিরা আবাস যোজনার ক্ষেত্রে উজ্জ্বল রেকর্ড কার আছে? বাড়ির গুনগত মানের দিক থেকে এটা পশ্চিমবঙ্গের, প্ল্যানিং কমিশনের রিপোর্টে আছে। আপনি যেটা কন্‌সেন্ট্রেট করেছেন, সেটার উত্তর দেব। যেটা ডাইলুট করতে চান সেটার উত্তরও দেব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি বলেছেন জিলাপরিষদ রূপায়ণ করবে বেনিফিসিয়ারি বাড়ি করবে পঞ্চায়েত, একথা আমি স্পেসিফিক্যালি জিজ্ঞাসা করছি, বিরোধীদলের পঞ্চায়েতের ক্ষেত্রে এই বেনিফিসিয়ারি সিলেকশন করার অধিকার কেন কেড়ে নেওয়া হয়েছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আপনি প্রথমে যেটা বললেন সেটা আমি বলেছিলাম, গ্রামপঞ্চায়েত বেনিফিসিয়ারি সিলেকশন করবে। এই নির্দেশ আমরা এই বছর দিয়েছি, আগের বছর এগুলি ছিল না। কেন্দ্রীয় সরকারের গাইড লাইনেও এটা নেই। কিন্তু আপনার সবং-এ যদি এইরকম হয়ে থাকে তাহলে আমাকে জানাবেন আমি উত্তর দেব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খুব ভালো বললেন, এইরকম পঞ্চায়েত ভারতবর্ষে নেই। কিন্তু দেখা যাচ্ছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে পঞ্চায়েত কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে অন্যান্য অনেক রাজ্য পশ্চিমবাংলা থেকে এগিয়ে আছে জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনার রূপায়ণের ক্ষেত্রে। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি কি অনুগ্রহ করে জানাবেন যে ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ সালে ইন্দিরা আবাস যোজনা রূপায়ণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান কোথায়?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এই রিপোর্ট কেন্দ্রীয় সরকার বের করে নি, এখনও বেরয় নি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** হ্যাঁ, বেরিয়ে গেছে, এসে গেছে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** তাহলে আপনি দিয়ে দিন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনার পজিশান এবং পারফরমেন্স রিপোর্ট খুব খারাপ।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি বলছি বেরোয় নি, যদি বেরিয়ে থাকে তাহলে আপনি দিয়ে দিন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি বলবেন না, সেটা অন্য কথা।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** কেন্দ্রীয় সরকার যে বাড়ি করেছেন যে প্ল্যানিং ইভ্যালুয়েশন অর্গানাইজেশন বের করেছেন সেটা আমি বলছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ভারতবর্ষের মধ্যে আপনার পজিশন কি সেটা বলবেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি বলছি, ভারতবর্ষের মধ্যে ১৯৯৪-৯৫ সালেরটা বেরোয় নি, তাঁর আগেরটা বলছি, ভারতবর্ষের মধ্যে যত বাড়িঘর হয়েছে তাঁর মধ্যে পশ্চিমবঙ্গে ৯০.৫ পারসেন্ট বাড়ি এটা হচ্ছে গুড কোয়ালিটির, মানে ভালো। সারা ভারতবর্ষে এই গুড কোয়ালিটির বাড়ি হচ্ছে ৫০ পারসেন্ট, আমাদের ৯০.৫ পারসেন্ট হচ্ছে হাইয়েস্ট অ্যামংগেস্টে দা স্টেটস্ গুড কোয়ালিটি হাউস, ব্যাড কোয়ালিটির বাড়ি পশ্চিমবাংলায় নেই, যত বাড়ি তাঁর একটিও নেই পশ্চিমবঙ্গে। সারা ভারতবর্ষে ১১.৫ পারসেন্ট বাড়ি খারাপ। ৯ হাজার ৫৪০ টাকা গড় খরচ পশ্চিমবঙ্গে, আর সারা ভারতবর্ষের গড় খরচ ১৫ হাজার ৭৮০ টাকা। বেশি টাকা খরচ করে কোয়ালিটি খারাপ সারা ভারতবর্ষে, আর কম টাকা খরচ করে কোয়ালিটি ভালো পশ্চিমবঙ্গে। আমাদের এখানে হাইকোয়ালিটি হাউস কিন্তু কম টাকায়।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** ইন্দিরা আবাস যোজনায় যে বাড়ি তৈরি করা হচ্ছে। এখন বিল্ডিং মেটিরিয়ালের দাম বেড়ে যাচ্ছে, এই টাকায় ভালো বাড়ি করা মুশকিল, তবুও আমরা ভালো বাড়ি করেছি। এই টাকায় বাড়ি তৈরি করা মুশকিল, এটা বাড়াবার জন্য কেন্দ্রীয় সরকার থেকে বা রাজ্য সরকার থেকে কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** বাড়ির দাম কি হবে তা কেন্দ্রীয় সরকার ঠিক করে, যদিও আমরা টাকা দিই। বাড়ি পিছু ১৪,০০০ টাকা খরচ করা হয়। ৯০০০ টাকা বাড়ির জন্য, দেড় হাজার টাকা স্যানিটারি, ল্যাট্রিনের জন্য, সাড়ে তিন হাজার টাকা ইনফ্রাস্ট্রাকচারের জন্য। আর হিল এরিয়ায় ১৫,৮০০ টাকা খরচ করা হয়। ১.১.৯৪ তারিখে এই দাম ঠিক হয়েছিল, তারপর জিনিসের দাম তথা খরচ বেড়েছে। আমরা এবং অনেকগুলো রাজ্য এ ব্যাপারে দিল্লিকে বলেছি, দাম বাড়াতে বলেছি।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ সালে জওহর রোজগার যোজনা এবং ইন্দিরা আবাসন প্রকল্পে তফসিলি জাতি এবং আদিবাসী মানুষদের গৃহ নির্মাণের জন্য এ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পেয়েছে এবং রাজ্য সরকার কত টাকা খরচ করেছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ১৯৯৫-৯৬ সালে, এ পর্যন্ত যা পাওয়া গিয়েছে তা হচ্ছে ৪১ কোটি ৯৭ লক্ষ টাকা। এর মধ্যে কেন্দ্রের টাকা আছে, রাজ্যের টাকা আছে এবং গত বছরের অব্যবহৃত টাকাও আছে। আর খরচের কথা তো আমি আগেই বলেছি। এ ক্ষেত্রে নিয়ম হচ্ছে মোট খরচের শতকরা ৮০ ভাগ কেন্দ্র দেয় এবং ২০ ভাগ রাজ্য দেয়।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য—আমাদের পঞ্চায়েত ব্যবস্থা ভাল হওয়ার জন্য আমরা পঞ্চায়েতের মাধ্যমে জওহর রোজগার যোজনার কাজগুলো করছি। পশ্চিমবাংলার বাইরে, অন্যান্য রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থা ভাল না হওয়ার জন্য বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের কাজ করার অনুমতি দিয়েছে। এখানেও আমরা লক্ষ্য করছি 'কাপাট' বলে একটা সংস্থা কিছু কিছু জায়গায় কাজ করছে এবং নিয়ম মাফিক সঠিকভাবে কাজ করছেনা। মানসবাবুর নেতৃত্বে ভগবানপুর, পটাশপুর কাপাট নিয়ম বহির্ভুত কাজ-কর্ম করছে। এটা কি চলতে থাকবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এটা আমরা অনেকবার লিখেছি, আমি অন্তত তিনবার কেন্দ্রীয় মন্ত্রীকে লিখেছি যে, পশ্চিমবাংলায় ইন্দিরা আবাস যোজনায় কোথায় বাড়ি হবে, না হবে তা আমাদের যে ব্যবস্থা পঞ্চায়েতের আছে তাঁর মধ্যে দিয়ে নির্দিষ্ট করতে হবে। মানসবাবু একটু আগে বললেন, পঞ্চায়েত নাকি কাউকে কিছু জিজ্ঞাসা করে না। দুর্ভাগ্যের বিষয় দিল্লি থেকে কাপাটকে টাকা দিচ্ছে, পঞ্চায়েতকে কেন, রাজ্য সরকারকেও জিজ্ঞাসা করছে না। অথচ ক্ষমতা বিকেন্দ্রীকরণের নিয়মটা ওঁদের আনা উচিত ছিল!

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জওহর রোজগার যোজনার কাজ একটা ব্লকে চলছে, অন্য ব্লক থেকে এস.এ.ই-কে নিয়ে গিয়ে সেই কাজ করান হচ্ছে—ধরুন মথুরাপুর এক নং ব্লকের কাজ করানো হচ্ছে মন্দিরবাজার ব্লকের এস.এ.ই. বা অন্য অফিসারদের দিয়ে। এটা কি করা যায়? এক ব্লকের কাজের দায়িত্ব কি অন্য ব্লকের অফিসারের কাছে ট্রান্সফার করা যায়?

[11-40—11-50 a.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** প্রশ্নটা ভাল বুঝলাম না। এস.এ.ই কোনও ব্লকের হয় না। সাব-অ্যাসিস্টান্ট ইঞ্জিনিয়ার কোনও দপ্তরের হতে পারে। এক দপ্তর থেকে অন্য দপ্তরে ট্রান্সফার হতে পারে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সাব-অ্যাসিস্টান্ট ইঞ্জিনিয়ারও আছে, বি.ডি.ও আছে। মন্দিরবাজার ব্লকের এস.এ.ইকে নিয়ে মথুরাপুর ব্লক(২)র কুমড়ো অঞ্চলের রবেখাকি বাঁধ নির্মানের জন্য ৩ লক্ষ ৯৫ হাজার টাকা খরচ করা হয়েছে। মথুরাপুর(২) তে ৩ জন এস.এ.ই আছে। তাদের কাজে লাগানো হয়নি। মথুরাপুর ব্লকের মাস্টার রোল তৈরি হয়েছে মন্দিরবাজারে। অথচ কাজটা মথুরাপুর ব্লক(২) তে, এইরকম কোনও নিয়ম আছে কিনা যে অন্য ব্লক থেকে এস.এ.ই নিয়ে গিয়ে সেই ব্লককে বাদ দিয়ে বা বি.ডি.ওকে বাদ দিয়ে জওহর রোজগার যোজনার কাজ করানো যায় কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এটা সম্ভব নয়, সম্ভবত হয়নি। যদি লিখিত দেন, আমি দেখব।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** জে.আর.ওয়াই প্রকল্প বা ইন্দিরা আবাস যোজনা প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু, প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী এবং প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর নামে হয়েছে। আর ভারতবর্ষে কোনও প্রধানমন্ত্রী আসেননি, সেইজন্য নামের পরিকল্পনা হয়নি। কিন্তু আমি জানতে চাইছি, পশ্চিমবাংলা থেকে যিনি সর্বভারতীয় নেতা, সারা পৃথিবীতে যার নাম হয়েছে, তাঁর নামে কোনও প্রকল্প করার কথা আপনি চিন্তা-ভাবনা করছেন কিনা তাকে স্মরনীয় করে রাখার জন্য?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** দুই-তিন মাস যাক, তারপর হবে। ওরা ওখানে থাকবেন কিনা দেখি, তারপর হবে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ সালে জে.আর.ওয়াইয়ের টাকায় দরিদ্র তফসিলি এবং আদিবাসী মানুষদের ঘরবাড়ি নির্মাণের জন্য মালদা জেলায় জেলা-পরিষদকে কত টাকা দিয়েছেন এবং কতগুলি ঘরবাড়ি নির্মিত হয়েছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ১৯৯৪-৯৫ সালে মালদা জেলায় মোট অ্যালটমেন্ট ছিল ৮৩ লক্ষ ৪১ হাজার টাকা। খরচ হয়েছে, ৭০ লক্ষ ৭৮ হাজার টাকা। বাড়ির টার্গেট ছিল ৬৭২টি আর নির্মিত হয়েছিল ৪৭৭টি। আর ৯৫-৯৬ সালের জানুয়ারি পর্যন্ত যেটা আমি বলছিলাম রাজ্যের হিসাব, মালদহ জেলায় ইন্দিরা আবাস যোজনায় মোট অ্যাভেলেব্ল ফান্ড হচ্ছে ১ কোটি ৬৫ লক্ষ ৪১ হাজার টাকা। আর খরচ হয়েছে জানুয়ারি পর্যন্ত ৮৬ লক্ষ ৮০ হাজার টাকা। বাড়ির টার্গেট ছিল ১ হাজার ৬২টি, আর বাড়ি হয়েছে ৫৭৩টি আর নির্মিয়মান হচ্ছে ১১৪টি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, ৯৪-৯৫ সাল পর্যন্ত জওহর রোজগার যোজনায় তফসিল এবং আদিবাসীদের জন্য হাওড়া জেলায় কত টাকা মঞ্জুর হয়েছিল, কত টাকা খরচ করেছেন এবং কত ঘর হয়েছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ৯৪-৯৫ সালে হাওড়া জেলায় ৬২ লক্ষ ৫৬ হাজার টাকা ধরা হয়েছিল, খরচ হয়েছে ৪২ লক্ষ ৪৯ হাজার টাকা, বাড়ির টার্গেট ছিল ৪২২টি বাড়ি হয়েছে ৩১০টি।

## মুর্শিদাবাদে পানীয় জলে আর্সেনিক

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বেশ কয়েকটা ব্লকে পানীয় জলে আর্সেনিক দেখা দিয়েছে;

(খ) সত্যি হলে,

(১) ব্লকগুলোর নাম;

(২) আর্সেনিকে আক্রান্তের সংখ্যা; এবং

(৩) উক্ত জেলায় আর্সেনিকযুক্ত পানীয় জল সরবরাহের জন্য কি ধরনের উদ্যোগ সরকার গ্রহণ করেছে?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১) ১৯৯৫-র সেপ্টেম্বর পর্যন্ত চিহ্নিত নিম্ন লিখিত ব্লক গুলিতে পানীয় জলে আর্সেনিক দুষন দেখা দিয়েছে। যথা ঃ- (ক) রানি নগর-২ (খ) ডোম কল (গ) নাওদা (ঘ) অলঙ্গী (ঙ) হরিহর পাড়া (চ) বেলডাঙ্গা (ছ) সুডি-১ (জ) সুডি-২ (ঝ) ভগবান গোলা-১ (ঞ) ভগবান গোলা-২ (ট) বহরমপুর (ঠ) রঘুনাথ গঞ্জ (ড) মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ এবং (ঢ) ফারাক্কা (ণ) রানিনগর-১

২) এ সম্বন্ধে সঠিক তথ্য স্বাস্থ্য ও জনকল্যান বিভাগে পাওয়া যেতে পারে।

৩) প্রথম পর্যায়ের পরিকল্পনায় ৪৯.৩০ লক্ষ টাকার ব্যয়ে ২৮৫টি আর্সেনিক দুষনমুক্ত নলকূপ পুনঃস্থাপন, ৭.১৪ লক্ষ টাকা বায়ে দুটি বৃহৎ ব্যসযুক্ত নলকূপ পুনস্থাপন এবং ২৫ লক্ষ টাকা ব্যয়ে ১২টি অনুসন্ধানমূলক নলকূপ স্থাপনের কাজ হাতে নেওয়া হয়েছে।

এছাড়াও রাজ্যের অন্য একটি মাস্টার প্ল্যান কেন্দ্রীয় সরকারের কাছে মঞ্জুরির জন্য পেশ করা হয়েছে। এই প্ল্যানে মুর্শিদাবাদ জেলার জন্য প্রয়োজনীয় প্রকল্প অন্তর্ভুক্ত আছে।

**শ্রী আবুল হাস্নাৎ খান ঃ** মালদহের কালিয়াচকে একটা বড় প্রকল্প হয়েছে ৮৮ কোটি টাকা ব্যয়ে। এই ধরনের একটা বড় প্রকল্প মুর্শিদাবাদ পেতে পারে কী না এবং আপনার দপ্তর কোনও উদ্যোগ গ্রহণ করছেন কী না?

**শ্রী গৌতম দেব ঃ** মুর্শিদাবাদ জেলায় প্রথম পর্যায়ে প্রায় এক কোটি টাকার মতো প্রকল্পের কাজ শুরু হয়েছে এবং সেই কাজ শেষ হওয়ার মুখে বলতে গেলে। দ্বিতীয় পর্যায়ের মাস্টার প্ল্যান যেটা আমরা পাঠিয়েছি দিল্লিতে, সেটা আশা করছি মঞ্জুরি পাবে। সেখানে মুর্শিদাবাদের জন্য ১৭ কোটি ৪২ লক্ষ ৯৬ হাজার টাকার প্রকল্পে এই ১৩টি ব্লকের জন্য আমরা যুক্ত করেছি। এছাড়াও গঙ্গা-ভাগীরথী থেকে জল তুলে ট্রিটমেন্ট করে দু জায়গায় দুটো আলাদা প্রকল্প হবে। সেটা এখন ডিটেলে করা হচ্ছে। অনেক বড় হবে। সেটা ডিটেলে করা হচ্ছে। আর এটা হচ্ছে, পাইপ ওয়াটার সাপ্লাই, ডিপ টিউবওয়েল, টিউবওয়েল, এরজন্য এই ১৭ কোটি ৪২ লক্ষ টাকা। দুটি আলাদা বড় প্রজেক্ট তৈরি হচ্ছে। সেটা হ'লে একজাক্টলি বলা যাবে।

[11-50—12-00 Noon]

**শ্রী আবুল হাসনাত্ খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে উদ্যোগ গ্রহণ করেছেন তাঁর জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমার জিজ্ঞাস্য, এখনও পর্যন্ত যে উদ্যোগ নেওয়া হয়েছে তাতে আপাতভাবে কোনও ভাল ফল পাওয়া গিয়েছে কিনা সে সম্পর্কে আপনার দপ্তর ওয়াকিবহাল আছেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** ধরুন ঐ যে ২৮৫টি টিউবওয়েল, যে টিওবওয়েলের জলে আর্সেনিক পাওয়া যাচ্ছিল সেই টিউবওয়েলগুলি বন্ধ করে দেওয়া হ'ল। সেখানে অনেক গভীর জায়গা থেকে—যে জলে আর্সেনিক নেই সেখান থেকে ২৮৫টি টিউবওয়েল করা হচ্ছে। এর বেশিরভাগটাই করা হয়েছে, কয়েকটা জায়গায় সাইটের জন্য সমস্যা হয়েছে। যার জন্য ৪৯ লক্ষ ৩০ হাজার টাকা খরচ করা হচ্ছে। নরম্যালি তারা আর্সেনিক-যুক্ত জল খাচ্ছেন না, আর্সেনিক মুক্ত জল খাচ্ছেন এবং নিশ্চয় তাতে ফলাফল ভাল হচ্ছে।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** আপনি যে ব্লকগুলির কথা বলেছেন তাঁর মধ্যে আপনি জানেন যে ফরাক্কাও আছে। যে মৌজাতে আর্সেনিক দেখা দিয়েছে তাতে শ্রীমন্তপুর মৌজাতে একটা পাইপ ওয়াটার সাপ্লাই স্কীম আছে বেওয়াতে। সেটা হচ্ছে বেওয়া পাইপ ওয়াটার সাপ্লাই স্কীম। এটা যদি হয় তাহলে ওখানকার মানুষ আর্সেনিক মুক্ত জল পেতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারটা দয়া করে একটু দেখবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** এটা দয়া-টয়ার কোনও বিষয় নয়। দিল্লি থেকে টাকা পাবার অনেক

আগেই রাজ্য সরকার তাঁর বাজেট থেকে টাকা খরচ শুরু করেছেন আর্সেনিকের ব্যাপারে এবং তারপর দিল্লিকে লিখেছি। দিল্লি থেকে কিছু টাকা পেয়েছি। এই দ্বিতীয় প্রকল্পটার ব্যাপারেও গত ২৬ তারিখে আমাদের চিফ ইঞ্জিনিয়ারকে দিল্লিতে পাঠিয়েছি এবং বলতে বলেছি যে এই মাসেই—পারলে আজকালের মধ্যেই সেকেন্ড ফেজের মাস্টার প্ল্যানের ব্যাপারে আমাদের জানান। এর মধ্যে মুর্শিদাবাদ, নদীয়া, দুটি ২৪ পরগনা, মালদহ আছে। সেখানে যে কাজ আমরা করতে চেয়েছি, আমরা বলেছি, আপনারা অন্তত বলুন পলিসিগতভাবে এটা অ্যাপ্রুভ করছেন। টাকা আপনারা আস্তে আস্তে পাঠাবেন। এটা হ'লে আমরা কাজটা শুরু করতে পারি। আমরা তাগাদা দিয়ে যাচ্ছি কিন্তু এখনও ফাইনাল কিছু জানান নি ওরা। আশা করছি, কয়েকদিনের মধ্যে দিল্লির কাছ থেকে এ ব্যাপারে আমরা ওদের চূড়ান্ত মত জানতে পারবো।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** পানীয় জলে আর্সেনিকের সমস্যা গত কয়েক বছরের নয়, দীর্ঘদিন ধরেই এই সমস্যাটা আছে যা অবহেলিত হয়েছে। এমনিতে আপনার দপ্তর এ ব্যাপারে নিঃসন্দেহে প্রশংসনীয় উদ্যোগ নিয়েছে। সুনির্দিষ্টভাবে আমি কোনও জেলা না ধরে জানতে চাই, গোটা রাজ্যে বিগত কয়েক বছরে আপনি এ বাবদ কত টাকা খরচ করেছেন, কেন্দ্রের কাছ থেকে কত টাকা চেয়েছিলেন এবং এখনও পর্যন্ত কত টাকা তাদের কাছ থেকে পেয়েছেন জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** একদম সারা রাজ্যের জন্য সুনির্দিষ্টভাবে টাকা পয়সা, মুর্শিদাবাদের জন্য, আপনি যেহেতু বলছেন, রাফলি বলছি, আমাদের ১১।। কোটি টাকার ফার্স্ট ফেজের অ্যাকসান প্ল্যান সেটা পাঠিয়েছিলাম যার ৭৫ পারসেন্ট দিল্লি দেবে আর ২৫ পারসেন্ট আমরা দেব। গভর্নমেন্ট অব ইন্ডিয়া ১১।। কোটি টাকার মধ্যে কিছু আইটেম বাদ দিয়ে দিলেন। দিয়ে ৯ কোটি ৬২ লক্ষ টাকার প্রজেক্ট তারা অ্যাপ্রুভ করলেন। তাঁর ৭৫ পারসেন্ট তারা দেবেন। তবে পুরোটা তারা দেন নি, কিছুটা দিয়েছেন। আর ২৫ পারসেন্ট আমরা দিয়েছি। এছাড়া আমরা আমাদের টাকা থেকে আরও ধরুন প্রায় দু কোটি টাকা রাজ্যসরকার এই আর্সেনিকের জন্য—৯ কোটি ৬২ লক্ষ টাকার ২৫ পারসেন্ট আমরা দিয়েছি। তা ছাড়াও আমরা আরও দু কোটি টাকা বিগত ১।।/২ বছরের মধ্যে এই আর্সেনিকের জন্য খরচ করেছি। মালদহের প্রজেক্টের জন্য ৬ কোটি টাকা ইতিমধ্যেই আমরা বরাদ্দ করেছি যেটা ৮৮ কোটি টাকার একটা জল প্রকল্প। মালদহের কালিয়াচক, মানিকচক, পার্ট অব ইংলিশবাজার—এই বিস্তীর্ণ এলাকার মানুষরা কলকাতার মানুষরা যেভাবে জল পান, সারফেস ওয়াটারকে ট্রিটমেন্ট করে, গঙ্গার জল তারা খাবেন। এই ৮৮ কোটি টাকার মধ্যে ২৫ ভাগ টাকা রাজ্যসরকার দেবেন। আমাদের এতো বাজেটারি রেসট্রেন থাকা সত্ত্বেও ২২৮ কোটি টাকার প্রকল্প আমরা পাঠিয়েছি। যেটা আমরা চেয়েছি, আমাদের বারুইপুরের এম.এল.ও মহাশয়ও বলেন, বারুইপুর, সোনারপুর, পার্ট অব বজবজ, সেখানে আর্সেনিকের অবস্থা সবচেয়ে খারাপ। যার জন্য একেবারে গঙ্গা থেকে জল তুলে বজবজ ট্রিটমেন্ট প্ল্যান্ট-এর মাধ্যমে সেই জল প্রায় ৯০ কিলো মিটার দূরে ভাঙ্গর পর্যন্ত নিয়ে আসছি। ২২৮ কোটি টাকার প্রজেক্ট তৈরি করে দিল্লিতে জমা দিয়েছি এবং জগন্নাথ মিশ্র সমেত মন্ত্রীদের সঙ্গে আলোচনা হয়েছে এবং আমরা বলেছি যে এই মার্চের

শেষে আমরা প্রকল্পের কাজ শুরু করতে চাই, আপনারা জানান যে জিনিসটা কি হল? ২৬ তারিখে আমাদের এখানে চিফ ইঞ্জিনিয়ারকে নিয়ে মিটিং করেছি। আমরা বলেছিলাম যে সেখানে ২৫ পারসেন্টের মতো টাকা দেবার প্রশ্ন উঠতে পারে। যদিও আমরা বলেছি যে ১০০ পারসেন্ট দিন। এইভাবে রাজ্যসরকার আর্সেনিক দূর করার জন্য অগ্রাধিকার দিয়ে টাকার সমস্যা থাকা সত্ত্বেও টাকার যোগান দিয়ে যাচ্ছেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা গভীর উদ্বেগের বিষয় যে পশ্চিমবাংলার উত্তরবঙ্গের কয়েকটি জেলা মালদা সমেত এবং দক্ষিণবঙ্গের বিশেষ করে ২৪ পরগনা এবং কলকাতার কিছু কিছু অংশে আর্সেনিক কনসেনট্রেশন হয়েছে, যা ক্ষতিকারক হতে পারে শরীরের পক্ষে এবং মাননীয় মন্ত্রী মহাশয় নিজে উদ্যোগ গ্রহণ করেছেন এবং এই বিষয়ে কেন্দ্রীয় এবং রাজ্য সরকার যৌথভাবে পরিকল্পনা রচনার কথাও বললেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন যে, এই বিষয়ে সার্বিক একটা পরিকল্পনা রূপায়নের ক্ষেত্রে চূড়ান্ত রূপরেখা তৈরি করে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার যৌথভাবে যে মাস্টার প্লানের কথা আপনি বলছেন, সেই মাস্টার প্লান কি সাবমিট করা হয়েছে, না একটা বিশেষ জেলার ক্ষেত্রে সাবমিট করা হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** আমাদের সেই মাস্টার প্ল্যান নিয়ে সর্বশেষ মিটিং দিল্লিতে হয়েছে। আমরা আগের দিনেও মিটিং করেছি, তখন প্রধানমন্ত্রীর হাতে এই দপ্তর ছিল। এখন জগন্নাথ মিশ্র হয়েছেন। তাঁর সঙ্গে প্রথম মিটিং আমরা রাজভবনে করেছিলাম। সেখানে মানস ভুঁইয়াও ছিলেন। পরের মিটিং যেটা দিল্লিতে করি সেখানে রুর‍্যাল ডেভেলপমেন্টের সেক্রেটারি ছিলেন, তাদের চিফ অ্যাডভাইসর ছিলেন, আমাদের ইঞ্জিনিয়াররা ছিলেন, সেখানে ভিডিও প্রজেকশন মেসিন ছিল এবং আমাদের ৪টি বড় বড় বই যেটা আমরা তৈরি করেছি অ্যাকশন প্ল্যান, মাস্টার প্ল্যান, যেটা ওরা চেয়েছিলেন, ৭৫০ কোটি টাকার সারা পশ্চিমবাংলা কভার করে। কালকেই দিতে হবে তা নয়, ইন ফেজেস টোট্যাল প্রোজেক্টের জন্য এবং এটা আমরা বলেছি যে অন্ধ্রপ্রদেশের জন্য ৫।। শত কোটি টাকা গভর্নমেন্ট অব ইন্ডিয়া বরাদ্দ করেছেন সেখানে পানীয় জলে ফ্লোরাইড প্রবলেমের জন্য। সেজন্য এই অ্যাকশন প্ল্যান সেখানে জমা দেওয়া হয়েছে।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দিতে গিয়ে বলেছেন যে নওদায় নাকি আর্সেনিক যুক্ত। আমার প্রশ্ন হচ্ছে, নওদার সেই গ্রামগুলির জন্য কত টাকা খরচ করছেন সেটা বলতে পারবেন কি? অর্থাৎ কোন কোন ব্লকে, আপনার কাছে লিস্ট আছে, সেই লিস্ট দেখে বলবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** এখন কথা হচ্ছে টিউবওয়েলের জল টেস্ট করতে করতে এটা করা হচ্ছে। মাথার উপরে মালদা, আর এখানে বারুইপুর, এই ২২ হাজার, ২৪ হাজার টিউবওয়েলের জল টেস্ট করে কোথায় আর্সেনিক আছে সেটা দেখা হচ্ছে। জীবনে কোনওদিন এই সব জল টেস্ট করেন নি। এখন একটু সময় লাগছে। তবে নওদায় আছে। এই ২২।২৪ হাজার টিউবওয়েলের জল টেস্ট করে আর্সেনিক আছে কিনা সেটা দেখতে হচ্ছে। নওদাতে এখন

পর্যন্ত যে টেস্ট করা হয়েছে, ৩৯টি মৌজার মধ্যে ১৩টি মৌজায় জলে কিছু আর্সেনিক পাওয়া গেছে। যেখানে ১ লক্ষ ৬৪ হাজার ৫৩৫ জন মানুষ আছে তাঁর মধ্যে অ্যাফেকটেড হয়েছে ৯০ হাজার ১৩৪ জন মানুষ। এটা সব জায়গায় নয়, টিউবওয়েলের এলাকা ধরে এটা হচ্ছে। নওদাতে বিভিন্ন স্কীম নেওয়া হচ্ছে। টিউবওয়েলগুলি রিপ্লেসমেন্ট এবং অন্যান্য বিভিন্ন স্কীমও আমরা নওদায় গ্রহণ করেছি। আপনি যদি নওদা সম্পর্কে ডিটেলস জানতে চান তাহলে পরে আমি বলে দিতে পারি এবং আপনি নিজে যেতে পারেন আপনার এলাকার জন্য।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### হলদিয়ায় শিল্প

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০১) **শ্রী সুকুমার দাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়ায় পেট্রো-কমপ্লেক্স গড়ে ওঠার সঙ্গে সঙ্গে ডাউন-স্ট্রিমে কোনও শিল্প গড়ে ওঠার সম্ভাবনা আছে কি না;

(খ) থাকলে, এই সব সম্ভাব্য শিল্প স্থাপনে রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিচ্ছে; এবং

(গ) এ পর্যন্ত কোন কোন শিল্প স্থাপনের ব্যবস্থা করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হলদিয়াতে এই সকল শিল্প স্থাপনের জন্য প্রয়োজনীয় পরিকাঠামোগত সুযোগ সুবিধা বৃদ্ধির ব্যবস্থা ও পর্যাপ্ত পরিমাণ জমি অধিগ্রহণের কাজে রাজ্য সরকার হাত দিয়েছেন। ডাউনস্ট্রিম শিল্পে কি কি শিল্প স্থাপন করা যায় তাঁর একটি সমীক্ষা হলদিয়া পেট্রোকেম কর্তৃপক্ষ বাণিজ্যিক দৃষ্টিকোণ থেকে করেছেন।

(গ) বৃহৎ শিল্প যেমন সিন্থেটিক, রবার, স্টাইরিন, পলিস্টাইরিন ইত্যাদি এবং অন্যান্য প্লাস্টিক প্রক্রিয়াকরণ ভিত্তিক শিল্প স্থাপনের জন্য হলদিয়াতে মোট ৪৫০ একর জমি অধিগ্রহণের জন্য চিহ্নিত করা হয়েছে। যেসব কোম্পানি হলদিয়াতে ডাউনস্ট্রিম ও অন্যান্য পরিপূরক শিল্পস্থাপনে আগ্রহ দেখিয়েছেন তাদের কাছ থেকে প্রয়োজনীয় প্রযুক্তিগত তথ্য সংগ্রহ করা হচ্ছে। তাছাড়া দুর্গাপুরে পলিপার্ক নির্মাণের জন্য ২০০ একর জমি অধিগ্রহণের জন্য চিহ্নিত করা হয়েছে।

**হলদিয়ায় পেট্রো-রসায়ন প্রকল্প**

*১৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮) **শ্রী সৌগত রায়ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই প্রকল্প রূপায়ণের প্রয়োজনীয় নির্মাণ ও অন্যান্য আনুষঙ্গিক কাজগুলি বর্তমানে ১০০৫ একর জমিতে এগিয়ে চলেছে। মূল প্রকল্পের উপযোগী সামগ্রিক অবস্থানগত উন্নয়নের কাজ শেষ পর্যায়ে। ৫ মেগাওয়াট বিদ্যুৎ সম্প্রসারণের উপযোগী সমুদয় কাজ সম্পন্ন হয়েছে। পাশাপাশি গুদাম নির্মাণ, সবুজায়ন, প্রাচীর নির্মাণ ইত্যাদি কাজও শেষ হয়েছে। প্ল্যান্টের প্রথম পর্যায়ের রাস্তা তৈরি হয়ে গেছে।

বাকী রাস্তা, কালভার্ট, সীমানা প্রাচীর, অফিসবাড়ি, জলসরবরাহ ও নিকাশি ব্যবস্থার কাজ বর্তমানে এগিয়ে চলেছে। প্রধান প্রধান প্রযুক্তি সমূহ নির্বাচনের কাজ সমাপ্ত। এই প্রকল্পের পরিচালক-ঠিকাদারের (ম্যানেজিং কনট্রাক্টর) কাজের দায়িত্ব বেকটেল কোম্পানিকে দেওয়া হয়েছে। ঐ কোম্পানির কর্মীবৃন্দ ইতিমধ্যেই এখানে এসেছেন ও কাজ করছেন। ন্যাপথা ক্র্যাকার প্ল্যান্ট নির্মাণের কাজের বরাত জাপানের টোয়ো ইঞ্জিনিয়ারিং (Toyo Engineering Corporation) কর্পোরেশনকে দেওয়া হয়েছে। মার্কিন যুক্তরাষ্ট্রের নিউ আর্মি রাজ্যে অবস্থিত লামাস গ্লোবাল আই.এন.সি কোম্পানির কার্যালয়ে ন্যাপথা ক্রাকার ইউনিট ও বুটাডিয়েন নিষ্কাশন সংক্রান্ত সম্মুখস্থ (Front-end) ও কারিগরি কাজ সমান তালে এগিয়ে চলেছে পাইরোলিসিস গ্যাসোলিন হাইড্রোজিনেশন ইউনিটের কাজ প্যারিসের আই.এফ.পি কোম্পানি হাতে নিয়েছে। অন্যান্য প্রসেস (প্রক্রিয়াকরন) ইউনিটগুলির কাজ আগামী মার্চ মাসের (মার্চ, ১৯৯৪) মধ্যে হাতে নেওয়া হবে বলে ঠিক আছে।

**রাজ্যে কৃষিভিত্তিক শিল্প**

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০) **শ্রী শক্তি বলঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কোন কোন জেলায় এই পরিকল্পনা নেওয়া হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত কৃষিপ্রধান জেলাগুলিতে কৃষিভিত্তিক শিল্প গঠনের পরিকল্পনা নেওয়া হয়েছে যথা ঃ দক্ষিণবঙ্গ ২৪ পরগনা (উঃ), ২৪ পরগনা (দঃ) হাওড়া, হুগলি, নদীয়া, মেদিনীপুর, বর্ধমান, বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া এবং মুর্শিদাবাদ এবং উত্তরবঙ্গে দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার, মালদহ, দক্ষিণ দিনাজপুর, ও উত্তর দিনাজপুর।

## সুতিথানায় খুন

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৫) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সুতিথানা এলাকায় গত ১৯৯৫ সালের ডিসেম্বর থেকে ১৯৯৬ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত কত জন খুন হয়েছে;

(খ) কি কারণে খুন হয়েছে এবং কোন কোন গ্রামে; এবং

(গ) সংশ্লিষ্ট ঘটনায় উত্তেজনা দমনের জন্য কি কি ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একজনও নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## বেসরকারি উদ্যোগে হলদিয়ায় তৈলশোধনাগার

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩০০) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বেসরকারি সংস্থার উদ্যোগে হলদিয়ায় তৈলশোধনাগার স্থাপনের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, তা বর্তমানে কি অবস্থায় আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) সোরস ফান্ড ম্যানেজমেন্ট (U.S.A) ভারত সরকারের কাছ থেকে হলদিয়াতে

বেসরকারি উদ্যোগে মোট ষাট (৬০) লক্ষ মেট্রিক টন উৎপাদন ক্ষমতা সম্পন্ন তৈল শোধনাগার নির্মাণের অনুমতি পেয়েছেন।

(২) মেপলাক উদ্যোগ নামে একটি বেসরকারি সংস্থা হলদিয়াতে বছরে ৩০ লক্ষ মেট্রিক টন উৎপাদন ক্ষমতা সম্পন্ন তৈল শোধনাগার নির্মাণে ভারত সরকারের কাছ থেকে অনুজ্ঞাপত্র (লেটার অফ্ ইনটেন্ট) পেয়েছে। এই উৎপাদনের পুরোটাই রপ্তানি করা হবে।

(৩) ম্রাচি গ্রুপ অব ইনডাসট্রিস নামে এক বেসরকারি সংস্থা একটি ২৫-৩০ লক্ষ মেট্রিক টন ক্ষমতা সম্পন্ন তৈল শোধনাগার নির্মাণের প্রস্তাব করেছে। এবং তাদের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

(৪) ইহা ছাড়া জনসন-ডাই-ওয়ার্কাস প্রাইভেট লিমিটেড এবং স্টার্লিং অয়েল রিফাইনারি হলদিয়াতে যথাক্রমে ৫৬ লক্ষ মেট্রিক টন এবং সাড়ে ১২ লক্ষ মেট্রিক টন ক্ষমতা সম্পন্ন বেসরকারি তৈল শোধনাগার নির্মাণের প্রস্তাব করেছে এবং সেগুলি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে।

### বহরমপুর জেলার ব্লক বিভাজন

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬) **শ্রী মোজাম্মেল হক ঃ** গ্রামীন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত বহরমপুর ব্লকের জনসংখ্যা এবং আয়তন কত; এবং

(খ) উক্ত ব্লক বিভাজনের কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি না?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত বহরমপুর ব্লকের জনসংখ্যা ২,৯৮,৫৫৭ এবং আয়তন ৩২৫.৬ বর্গ কিলোমিটার।

(খ) না।

### নদীয়ায় কৃষিনির্ভর শিল্প

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫০১) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার করিমপুরে তেহট্ট থানায় কৃষিনির্ভর কোনও শিল্প গড়ার সরকারি প্রকল্প আছে কি না; এবং

(খ) থাকলে, প্রকল্পের বিবরণ।

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## রাজ্যে টাডা আইন

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২১১) **শ্রী সুকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে 'টাডা' আইন চালু আছে কি না; এবং

(খ) থাকলে, এই আইনে এ পর্যন্ত কত জনকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) আইন চালু থাকাকালীন ৬ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

## রাজ্যে ট্রাইসেম কর্মসূচি

*১৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ আর্থিক বছরে এ-রাজ্যে ট্রাইসেম কার্যসূচি রূপায়ণ বাবদ বরাদ্দ অর্থের পরিমাণ বছরওয়ারি কত ছিল; এবং

(খ) ব্যয়িত অর্থের পরিমাণ বছরওয়ারি কত?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ আর্থিক বছরে এ রাজ্যে ট্রাইসেম কার্যসূচি রূপায়ণ বাবদ বরাদ্দ অর্থের পরিমাণ ছিল নিম্নরূপঃ

১৯৯৩-৯৪—৩৯৫.২০ লক্ষ টাকা *

১০০৪-৯৫—৫৮৩.৯৬ লক্ষ টাকা **

(খ) ব্যয়িত অর্থের পরিমাণ বছরওয়ারি নিম্নরূপঃ

১৯৯৩-৯৪—২৮২.৭০ লক্ষ টাকা

১৯৯৪-৯৫—৪৪৮.৯১ লক্ষ টাকা

কেন্দ্রীয় সরকারের অংশ ১৯১.৮১ লক্ষ টাকা ও রাজ্য সরকারের অংশ - ২০৩.৩১ লক্ষ টাকা।

** কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের অংশ সমান সমান।

**Number of MOUs signed by the State Government**

*152 (Admitted Question No. *495) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state—

(a) Number of MOUs signed by the State Government between September 1994 and December 1995 for setting up new industries in the State;

(b) When they are expected to be implemented;

(c) The number of projects implemented during the above period, if any?

**Minister-in-charge of Commerce and Industries Department :**

(ক) রাজ্য সরকার এবং রাজ্য শিল্পোন্নয়ন সংস্থাগুলি উক্ত সময়কালে রাজ্যে ৫০টি নুতন শিল্প স্থাপনের জন্য সমঝোতা পত্র স্বাক্ষর করেছেন।

(খ) প্রকল্পগুলি রূপায়ণের বিভিন্ন স্তরে আছে।

(গ) বেশিরভাগ প্রকল্প রূপায়িত হবে বলে আশা করা যায়। বড়-মাঝারি শিল্প এর ক্ষেত্রে বাণিজ্যিক উৎপাদন চালু হতে সাধারনত ২-৫ বছর সময় অতিবাহিত হয়।

**পুলিশি হেফাজতে বন্দীমৃত্যু**

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা এপ্রিল ১৯৯৫ থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৬ পর্যন্ত কত জন বন্দীর পুলিশি হেফাজতে মৃত্যু হয়েছে; এবং

(খ) নিহত বন্দীর উত্তরাধিকারীকে রাজ্য সরকার কোনও ক্ষতিপূরণ দানের প্রস্তাব বিবেচনা করেছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৮ জনের।

(খ) মৃত্যুর জন্য যদি পুলিশ দায়ী সাব্যস্ত হয় এবং মৃতের পরিবার থেকে আর্থিক সাহায্যের জন্য আবেদন করা হয়, তাহলে বিবেচনা করা হবে।

**গ্রামোন্নয়নে বরাদ্দকৃত অর্থ**

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪২) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৫-৯৬ আর্থিক বছরের প্রথম ৬ মাসে রাজ্যের গ্রামোন্নয়নের বিভিন্ন খাতে বরাদ্দকৃত অর্থ খরচ করা যায় নি; এবং

(খ) সত্যি হলে, ঐ সময়ের মধ্যে—

(১) কোন কোন খাতে কত অর্থ বরাদ্দ করা হয়েছিল;

(২) তন্মধ্যে, কত অর্থ খরচ করা সম্ভব হয়েছে; এবং

(৩) বাকী অর্থ খরচ করতে না পারার কারণ কি?

**গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রামোন্নয়নের বিভিন্ন খাতে বরাদ্দ ও লক্ষ্যমাত্রা পুরো একটি আর্থিক বছরের জন্য নির্ধারিত হয়। প্রথম ৬ মাসের জন্য মোট বরাদ্দের কোনও অংশ নির্দিষ্ট করা হয় না। তাই প্রথম ৬ মাসে অংশত বরাদ্দকৃত অর্থের খরচার পরিমাণে প্রশ্ন অবান্তর। তবে প্রথম ৬ মাসে সমস্ত খাতেই অন্যান্য বছরের মতো স্বাভাবিক ভাবেই অর্থ ব্যয় করা হয়েছে।

(খ) (১) প্রশ্ন ওঠে না

(২) প্রশ্ন ওঠে না

(৩) প্রশ্ন ওঠে না

**পঞ্চায়েত ই.ও.পি.-পদ**

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭) **শ্রী মোজাম্মেল হক ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে পঞ্চায়েত ই. ও. পি.-পদের মোট সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে, কতগুলি পদ শূন্য অবস্থায় আছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে ই. ও. পি পদের মোট সংখ্যা ৩৪৯;

(খ) তাঁর মধ্যে ৭১টি পদ আপাতত শূন্য আছে।

**রাজ্যে হত্যাকাণ্ডের সংখ্যা**

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪) **শ্রী জটু লাহিড়িঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯১ থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত রাজ্যে মোট কতগুলি হত্যাকাণ্ড সংগঠিত হয়েছে (সালওয়ারি); এবং

(খ) এর মধ্যে রাজনৈতিক হত্যাকাণ্ড কতগুলি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| সাল | সংখ্যা |
|---|---|
| ১৯৯১ | ১৭১২টি |
| ১৯৯২ | ১৭৭০টি |
| ১৯৯৩ | ১৬৮৫টি |
| ১৯৯৪ | ১৮১৭টি |
| ১৯৯৫ | ১৭৮৮টি |

(খ) একটিও না।

**পানীয় জলে আর্সেনিক**

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কোন কোন জেলায় পানীয় জলে আর্সেনিক দূষণ পাওয়া গেছে; এবং

(খ) এর প্রতিকারের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত রাজ্যের ৮টি জেলা যথা (১) মালদা, (২) মুর্শিদাবাদ, (৩) উত্তর ২৪ পরগনা (৪) নদীয়া (৫) দক্ষিণ ২৪ পরগনা (৬) হাওড়া (৭) হুগলি এবং (৮) বর্ধমান এ পানীয় জলে আর্সেনিক দূষণ পাওয়া গেছে।

(খ) পানীয় জলে আর্সেনিক দূষণ প্রতিকারের জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(১) ৯৬১.৮৫ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে প্রথম পর্যায়ের পরিকল্পনা রূপায়ণে কাজ চলছে।

(২) মালদা জেলায় ৮৮.৪৮ কোটি টাকা অনুমিত বায়ে নদীর জলভিত্তিক একটি নলবাহী জলসরবরাহ প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে।

(৩) ইদারা, অনুসন্ধানমূলক নলকূপ স্থাপন ও আর্সেনিক দূরীকরণ প্ল্যান্ট তৈরির জন্য ২১১.৩৮ লক্ষ টাকা অনুমিত ব্যয়ের তিনটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

(৪) ৭৫ কোটি টাকা অনুমিত ব্যয়ের ২য় পর্যায়ের একটি পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের মঞ্জুরির জন্য পাঠানো হয়েছে।

(৫) দঃ ২৪ পরগনা জেলার জন্য ২২৮ কোটি টাকা অনুমিত ব্যয়ে হুগলি নদীর জলভিত্তিক একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের জন্য পাঠানো হয়েছে।

(৬) আর্সেনিক দূষণ মোকাবিলায় ৭৫ কোটি টাকা অনুমিত ব্যয়ের একটি মাস্টার প্ল্যান কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য পেশ করা হয়েছে।

**রাজ্যে পানীয় জলের উৎস**

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে গ্রামীণ জনসংখ্যার কত শতাংশ মানুষকে (এম.এন.পি.এ. আর.ডব্লিউ.এস.পি) প্রকল্পগুলির আওতায় আনা যাবে।

(খ) জনসংখ্যার কত জন মানুষের জন্য একটা করে জলের উৎসের সুবিধা দেওয়া যাচ্ছে; এবং

(গ) রাজ্যে এইরকম পানীয় জলের উৎস বর্তমানে কতগুলি আছে?

**জন স্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে গ্রামীণ জনসংখ্যার ৭৬.৬১ শতাংশ মানুষকে এম.এন.পি. ও এ.আর.ডব্লিউ.এস.পি প্রকল্পগুলির আওতায় আনার পরিকল্পনা করা হয়েছে।

(খ) বর্তমান নিয়মানুযায়ী গ্রামাঞ্চলে প্রতি ২৫৫ জন বা তাঁর অংশের জন্য একটি করে পানীয় জলের উৎস দেওয়া হয়।

(গ) রাজ্যে এই রকম পানীয় জলের উৎস ১.৪.৯৫ তারিখ পর্যন্ত হচ্ছে ১, ৭১, ১১৪।

***160 Held over**

**দার্জিলিং-এ পানীয় জলের সমস্যা**

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১০০) **শ্রী তপন হোড় ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দার্জিলিং-এর পানীয় জলের সমস্যা সমাধানে রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছে কি না; এবং

(খ) করে থাকলে,—

(১) উক্ত প্রকল্পটির আনুমানিক খরচ কত; এবং

(২) উক্ত প্রকল্পটি কবে নাগাদ চালু হতে পারে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দার্জিলিং-এর পানীয় জলের সমস্যা সমাধানের জন্য একটি প্রকল্প তৈরি করা হয়েছে।

প্রকল্পটির জন্য

(১) ৩৩.৬৫ কোটি টাকা অনুমিত ব্যয় ধরা হয়েছে।

(২) বর্তমান অবস্থায় কবে নাগাদ প্রকল্পটি চালু হতে পারে তা বলা সম্ভব নয়।

**রাজ্যে তদন্ত কমিশন**

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৩) **শ্রী সৌগত রায় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবাংলায় ১৯৯০ সাল থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত কয়টি বিচারবিভাগীয় তদন্ত কমিশন গঠন করা হয়েছে (নামসহ); এবং

(খ) কতগুলো রিপোর্ট জমা দিয়েছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিম্নলিখিত ৫টি—

(১) দত্ত কমিশন—(১৯৯০ সালে বানতলা ঘটনার পরিপ্রেক্ষিতে)।

(২) গাঙ্গুলি কমিশন—(১৯৯২ সালে চুনী কোটালের মৃত্যু জনিত ঘটনার পরিপ্রেক্ষিতে)

(৩) ইউসুফ কমিশন—(১৯৯২ সালে বালীগঞ্জে গুলি চালনার ঘটনার পরিপ্রেক্ষিতে)

(৪) দাস কমিশন—(১৯৯২ সালে মুর্শিদাবাদের হরিহর পাড়ার ঘটনার পরিপ্রেক্ষিতে)

(৫) গাঙ্গুলি কমিশন—(১৯৯৪ সালে শিয়ালদহ স্টেশনের ঘটনার পরিপ্রেক্ষিতে)

(ক) ২টি।

### কোপাই পানীয় জল প্রকল্প

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০১) **শ্রী তপন হোড় ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বোলপুরে জার্মানি সাহায্য-পুষ্ট 'কোপাই পানীয় জল প্রকল্প'টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কোপাই নদীর জলকে উৎস হিসাবে ব্যবহার করে বোলপুরে জার্মানির সহায়তায় কোনও পানীয় জল প্রকল্প নেই।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

### শ্যামচাঁদ মন্দির সংস্কার

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৯) **শ্রী অজয় দে ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কর্তৃক অধিগৃহীত শান্তিপুরের শ্যামচাঁদ মন্দিরটি সংস্কারকার্য শুরু হয়েছে কি না; এবং

(খ) শুরু হয়ে থাকলে, তা কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৮-৭৯ সালে একবার সংস্কার হয়েছে।

(খ) বিষয়টি সমীক্ষা করা হচ্ছে। সমীক্ষান্তে সংস্কার বিবেচনা করা যাবে।

**রাজ্যে মিল্ক কো-অপারেটিভ ইউনিয়নের সংখ্যা**

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৪) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অপারেশন ফ্লাড প্রকল্পের অধীনে রাজ্যে কতগুলি মিল্ক কো-অপারেটিভ ইউনিয়ন আছে এবং তাদের নামগুলি কি কি; (জেলাভিত্তিক)

(খ) প্রত্যেকটি মিল্ক কো-অপারেটিভ ইউনিয়নের অধীনে কতগুলি গ্রাম্য দুগ্ধ সমবায় সমিতি আছে ও তাদের মধ্যে 'এ', 'বি', 'সি' ক্যাটেগরির সমবায় সমিতিগুলির সংখ্যা কত; এবং

(গ) উক্ত মিল্ক ইউনিয়নের প্রত্যেকটিতে দুধের বাৎসরিক গড় উৎপাদন কত লিটার?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলা ভিত্তিক মিল্ক ইউনিয়নের অপারেশনের আয়তন (জেলা সমেত)

| ক্রমিক নং | ক্রমিক নং |
|---|---|
| (ক) ১। হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড। | ১। দার্জিলিং, জলপাইগুড়ি, উত্তর দিনাজপুর এবং কুচবিহার। |
| ২। গৌড় কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড। | ২। মালদহ (চালু নেই)। |
| ৩। ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড। | ৩। মুর্শিদাবাদ। |
| ৪। কিষান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ | ৪। নদীয়া এবং পল্লী অঞ্চল, উত্তর |

| | |
|---|---|
| ইউনিয়ন লিমিটেড। | ২৪-পরগনা। |
| ৫। মেদিনীপুর কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড। | ৫। মেদিনীপুর। |
| ৬। দামোদর কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড। | ৬। হুগলি এবং হাওড়ার কিছু অংশ (থানা) ডোমজুড়, জগৎবল্লভপুর এবং আমতা, জেলা হাওড়া)। |

(খ) ১। হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— ২৪৫

২। চালু নেই—

| ক্রমিক নং | ক্রমিক নং |
|---|---|
| ৩। ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ২৪১ |
| ৪। কিষান কো অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ১৬৬ |
| ৫। মেদিনীপুর কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ৯৫ |
| ৬। দামোদর কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ৫৫ |

| মিল্ক ইউনিয়নের নাম | গড়-পরিমাণ (লিটারে) |
|---|---|
| (গ) ১। হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ৫,২৩৩.২৬ |
| ২। গৌড় কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | চালু নেই |
| ৩। ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ২১,৪৫৯.০৭ |
| ৪। কিষান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ১২,৩৫৩.৪৩ |
| ৫। মেদিনীপুর কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ২,৬১৫.১৪ |
| ৬। দামোদর কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ইউনিয়ন লিমিটেড— | ৪,৯০৮.৪৯ |
| মোট— | ৪৬,৫৬৯.৩৯ |

**মাদার ডেয়ারির এক্সটেনসন**

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৫) **শ্রী ব্রজগোপাল নিয়োগী**: প্রাণীসম্পদ বিকাশ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডানকুনি মাদার ডেয়ারি বর্তমানে গড়ে দৈনিক কত লিটার দুধ সরবরাহ করে;

(খ) উক্ত ডেয়ারির দুধ সরবরাহের এক্সটেনশন প্রোগ্রাম শুরু হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, তাঁর পূর্ণ বিবরণ?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪.৩৮ লক্ষ লিটার।

(খ) মাদার ডেয়ারির এক্সটেনসনের কাজ প্রায় সম্পূর্ণ হয়েছে। কিন্তু বর্ধিত বিদ্যুৎ সরবরাহের অভাবে চালু করা যায় নি।

(গ) দৈনিক উৎপাদন বর্তমান ৪ লক্ষ থেকে ৬ লক্ষ লিটার করা হয়েছে। এই প্রকল্পের অনুমোদিত খরচ ১,৬১৪.০০ লক্ষ টাকা।

**নদীতে মৎস্য-সঞ্চার প্রকল্প**

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৭) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ সালে নদীতে মৎস্য-সঞ্চার প্রকল্পের অধীনে গঙ্গা নদী ও অন্য কোন কোন নদীতে চারাপোনা ছাড়া হয়েছে? (জেলাওয়ারি; এবং

(খ) মোট কত সংখ্যক চারাপোনা সরকারি ব্যয়ে ছাড়া হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিভিন্ন বছরে বিভিন্ন নদীতে মৎস্য-সঞ্চার প্রকল্প অনুসারে যে চারাপোনা ছাড়া হয়েছে তাঁর বিবরণ নিম্নে দেওয়া হলো ঃ

| বৎসর | জেলা | নদী |
|---|---|---|
| ১৯৯২-৯৩ | নদীয়া | ভাগীরথী, জলঙ্গী |
| ১৯৯২-৯৩ | মুর্শিদাবাদ | গঙ্গা, জলঙ্গী ও ভাগীরথী |
| ১৯৯২-৯৩ | হুগলি | গঙ্গা (ভাগীরথী) দামোদর ও রূপনারায়ণ |
| ১৯৯২-৯৩ | বর্ধমান | ভাগীরথী |

| | | |
|---|---|---|
| ১৯৯৩-৯৪ | নদীয়া | জলঙ্গী ও ভাগীরথী |
| ১৯৯৩-৯৪ | মুর্শিদাবাদ | ভাগীরথী |
| ১৯৯৩-৯৪ | হুগলি | ভাগীরথী ও দামোদর |
| ১৯৯৩-৯৪ | বর্ধমান | ভাগীরথী |
| ১৯৯৪-৯৫ | নদীয়া | জলঙ্গী ও ভাগীরথী |
| ১৯৯৪-৯৫ | মুর্শিদাবাদ | ভাগীরথী ও গঙ্গা |
| ১৯৯৪-৯৫ | হুগলি | ভাগীরথী |
| ১৯৯৪-৯৫ | বর্ধমান | ভাগীরথী ও দামোদর |

(খ) মোট ষাট লক্ষ চারাপোনা সরকারি ব্যয়ে ঐ সকল নদীতে ছাড়া হয়েছে।

## মহিলা হোস্টেল নির্মাণ

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৮) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চাকুরিরতা মহিলাদের জন্য রাজ্যের কোন কোন স্থানে কতগুলি মহিলা হোস্টেল নির্মাণ করা হয়েছে; এবং

(খ) এজন্য মোট কত টাকা খরচ হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলিকাতার সাহাপুরে ৪৮টি এক-কক্ষবিশিষ্ট স্বয়ংসম্পূর্ণ ফ্ল্যাট ১৯৯৫ সালের ১লা জানুয়ারিতে চালু করা হয়েছে। বিধাননগরে প্রথম পর্যায়ে ১৯৭টি শয্যাবিশিষ্ট হোস্টেলের মধ্যে ৮৫টি শয্যাবিশিষ্ট ডরমিটরি কক্ষ গত ১৩ই ফেব্রুয়ারি, ১৯৯৬ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করেছেন। বাকীগুলির কাজ দ্রুতগতিতে চলছে। এ ছাড়া, ৭০-এর দশক থেকেই গড়িয়াহাটে ১৭৭টি শয্যাবিশিষ্ট মহিলা হোস্টেল আছে।

(খ) ১৯৯২-৯৩ সাল থেকে ১৯৯৪-৯৫ সাল পর্যন্ত খরচ হয়েছে মোট ২৫৪.৬৬ লক্ষ টাকা।

## খরগোস পালনকেন্দ্র

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪১) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) খরগোসের মাংসের জন্য খরগোস পালনকেন্দ্র স্থাপনের কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন কি না;

(খ) করে থাকলে, রাজ্যের কোথায় কোথায় উক্ত কেন্দ্র স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে; এবং

(গ) ঐ বাবদ বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, করেছেন। ইতিমধ্যে মেষ-প্রজনন খামার কল্যাণীতে খরগোস পালনকেন্দ্র চালু করা হয়েছে।

(খ) জেলায় খরগোস পালনের চিন্তা করা হচ্ছে।

(গ) দুই লাখ টাকা।

**নোটিফায়েড এরিয়ার কাজ**

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৯) **শ্রী সুভাষ বসু ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

নদীয়া জেলার রাণাঘাটের কুপার্স ক্যাম্পে ঘোষিত নোটিফায়েড এরিয়ার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

গত ৫ই জানুয়ারি, ১৯৯৬ তারিখে পশ্চিমবঙ্গে পৌর আইন, ১৯৯৩-এর ৩৭৮ ধারা অনুসারে নদীয়া জেলার রাণাঘাটের কুপার্স ক্যাম্পকে প্রজ্ঞাপিত অঞ্চল (নোটিফায়েড এরিয়া) রূপে গঠন করবার জন্য এই বিভাগের একটি প্রাথমিক প্রজ্ঞাপন জারি করা হয়েছে। এর পর তিন মাস অতিক্রম করলে, প্রজ্ঞাপিত অঞ্চল (নোটিফায়েড এরিয়া) গঠন করার পথে অগ্রসর হওয়া যাবে।

**বেকার ভাতা প্রদান**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৩) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ আর্থিক বছরে রাজ্যে কতজন বেকার যুবককে বেকার ভাতা দেওয়া হয়েছে; এবং

(খ) উক্ত ভাতা দেওয়ার জন্য সরকারের কত পরিমাণ অর্থ ব্যয় হয়েছে?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত আর্থিক বছরে বেকার ভাতা প্রাপকের সংখ্যা নিম্নরূপঃ

| | |
|---|---|
| ১৯৯৩-৯৪ | ২৮,৮২১ জন |
| ১৯৯৪-৯৫ | ২৬,৮১৫ জন |

(খ) উক্ত ভাতা দেওয়ার জন্য সরকারি ব্যয়ের পরিমাণ নিম্নরূপঃ

| | |
|---|---|
| ১৯৯৩-৯৪ | ২.৭৮ কোটি টাকা |
| ১৯৯৪-৯৫ | ২.৮৮ কোটি টাকা |

**সমবায় কৃষি উন্নয়ন সমিতির কর্মীদের পে-কমিটি**

২১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৫) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গ্রামীণ সমবায় কৃষি উন্নয়ন সমিতি লিমিটেড-এর কর্মচারিদের জন্য রাজ্য সরকার কর্তৃক গঠিত পে-কমিটির রিপোর্ট পাওয়া গিয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পে-কমিটির রিপোর্ট কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ-ব্যাপারে এখনও কোনও নির্দিষ্ট সিদ্ধান্তে পৌছানো যায় নি। সিদ্ধান্তের কথা পরে জানানো হবে।

**ঔরাঙ্গাবাদকে পৌর এলাকায় অন্তর্ভুক্তীকরণ**

২২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮১) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ঔরাঙ্গাবাদকে পৌর এলাকার অন্তর্ভুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকরী করা হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই মুহুর্তে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ধুলিয়ানে অগ্নি-নির্বাপককেন্দ্র স্থাপন**

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৩) **শ্রী আবুল হাসনাৎ খান:** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদের ধুলিয়ানে অগ্নি-নির্বাপককেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রস্তাবিত অগ্নি-নির্বাপককেন্দ্র স্থাপনের উদ্দেশ্যে নির্বাচিত জমিটি হস্তান্তর হয়েছে। ভিত্তি-প্রস্তর স্থাপনও করা হয়েছে। পূর্ত বিভাগ শীঘ্রই নির্মাণ কাজ শুরু করবে।

**মুর্শিদাবাদে বন্যায় ক্ষতিগ্রস্তদের আর্থিক সাহায্য**

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৯) **শ্রী ইউনুস সরকার ও শ্রী আবুল হাসনাৎ খান:** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিগত বন্যায় (১৯৯৫) মুর্শিদাবাদ জেলায় ক্ষতিগ্রস্তদের কত জনকে ত্রাণ বাবদ আর্থিক সাহায্য দেওয়া হয়েছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিগত বন্যায় ক্ষতিগ্রস্ত পরিবারকে আর্থিক সাহায্য বাবদ মুর্শিদাবাদ জেলাকে গৃহ নির্মাণের জন্য ১ কোটি ৬০ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

এ ছাড়া, ২৯ জন মৃত ব্যক্তির নিকট-আত্মীয়কে ২০ হাজার টাকা করে মোট ৫ লক্ষ ৮০ হাজার টাকা জেলা প্রশাসনকে দেওয়া হয়েছে।

জেলা প্রশাসন উক্ত আর্থিক সাহায্য বন্টনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করছেন।

**ডুয়ার্সে পর্যটন আবাস**

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৫) **শ্রী নির্মল দাস:** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডুয়ার্সের বক্সা ও জয়ন্তী পর্যটন আবাস গড়ে তোলার কোনও পরিকল্পনা আছে কি;

(খ) থাকলে, কবে নাগাদ তা শুরু হবে বলে আশা করা যায়;

(গ) আলিপুরদুয়ার শহর-সংলগ্ন এলাকা চিলাপাতা, রাজাভাতখাওয়া, ভুটান ঘাট, তুরতুরি এবং সবুজে ঘেরা চা-বাগিচা এলাকায় পর্যটকদের আকৃষ্ট করতে কোনও পরিকল্পনা এই দপ্তর নিয়েছে কী; এবং

(ঘ) নিয়ে থাকলে, কী কী?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বক্সা এলাকায় বর্তমানে পর্যটন আবাস নির্মাণের পরিকল্পনা সরকারের নেই। জয়ন্তীতে একটি পর্যটন আবাস নির্মাণের প্রকল্প কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছিলেন কিন্তু বহু চেষ্টা করেও জয়ন্তী বা আলিপুরদুয়ারে জমি না পাওয়ায় প্রকল্পটির কাজ এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব হয় নি। সেই মঞ্জুরীকৃত অর্থে জলপাইগুড়ি শহরে একটি পর্যটন আবাস নির্মাণের প্রকল্প কেন্দ্রীয় সরকারকে ১৯৯৫-৯৬ সালে মঞ্জুর করার জন্য পাঠানো হয়েছে। প্রাথমিক অনুমোদন পাওয়া গেলেও এখনও আর্থিক মঞ্জুরি পাওয়া যায় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) জয়ন্তীতে জমি না পাওয়ায়, সেই অর্থের দ্বারা আলিপুরদুয়ারে পর্যটন আবাস নির্মাণের চেষ্টা করা হয় কিন্তু জানি না পাওয়ায় পরিকল্পনা স্থগিত রাখতে হয়েছে। চিলাপাতা, রাজাভাতখাওয়া, ভুটান ঘাট, তুরতুরি এলাকায় বর্তমানে পর্যটন আবাস নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের নেই। বেসরকারি উদ্যোগে চালসাতে একটি 'ট্যুরিস্ট রিসর্ট' স্থাপনের পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। সিনক্লেয়ার্স হোটেল এণ্ড ট্রান্সপোর্টেশনকে এজন্য জমিও দেওয়া হয়েছে।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**সাঁইথিয়া পঞ্চায়েত সমিতি বিভাজন**

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩২) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার সাঁইথিয়া পঞ্চায়েত সমিতি বিভাজনের কোনও প্রস্তাব রাজ্য সরকার গ্রহণ করেছেন কি না; এবং

(খ) গ্রহণ করে থাকলে সেটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। সাঁইথিয়া পঞ্চায়েত সমিতি বিভাজনের কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীনে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ত্রাণ ভাণ্ডার**

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪২) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩-৯৪ সালে বন্যা ও ঘূর্ণিঝড়-প্রবণ এলাকায় ত্রাণের জন্য কোন কোন জেলায় ত্রাণ ভাণ্ডার গড়া হয়েছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৩-৯৪ সালে দার্জিলিং জেলায় গরুবাথান ও উত্তর চব্বিশ পরগনার বসিরহাটে ত্রাণ বিভাগের দুটি ত্রাণ ভাণ্ডার গড়া হয়।

**গাদিয়াড়া ও গঙ্গাসাগরে পর্যটন আবাস**

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৫) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গাদিয়াড়ার পর্যটন আবাস ও গঙ্গাসাগর পর্যটন আবাস কি চালু হয়েছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে থেকে চালু হয়েছে;

(গ) পর্যটন আবাসগুলিতে আসনসংখ্যা কত; এবং

(ঘ) উক্ত বিষয়ে সরকারের কত টাকা খরচ হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, চালু হয়েছে।

(খ) গাদিয়াড়াতে পুরোনো পর্যটন আবাস চালু হয় ১৯৮০-৮১ সালে এবং দ্বিতীয় পর্যায়ের পর্যটন আবাস নির্মাণ শেষ হয় ১৯৮৭ সালে। তৃতীয় পর্যায়ে নতুন পর্যটন আবাসটি ১১-৫-৯৩ তারিখে চালু হয়েছে।

গঙ্গাসাগর পর্যটন আবাসটি ৮.১.৯৫ তারিখ থেকে চালু হয়েছে।

(গ) বর্তমানে গাদিয়াড়ার পর্যটন আবাসটিতে মোট ৭৬টি এবং গঙ্গাসাগর পর্যটন আবাসে ৩২টি শয্যার ব্যবস্থা আছে।

(ঘ) গাদিয়াড়ার নতুন পর্যটন আবাসটির নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকার মঞ্জুরীকৃত

২৫.৪০ লক্ষ টাকার মধ্যে ২৩.০০ লক্ষ টাকা ব্যয় করেছে। এছাড়া, পশ্চিমবঙ্গ সরকারও এ জন্য ১.৬৬ লক্ষ টাকা ব্যয় করেছে। কেন্দ্রীয় সরকারের সহায়তায় প্রায় ১০ লক্ষ টাকা ব্যয়ে গাদিয়াড়াতে একটি নতুন রেস্টুরেন্ট তৈরির কাজও চলছে।

গঙ্গাসাগর পর্যটন আবাসটির জন্য মঞ্জুরীকৃত ৪৫.০০ লক্ষ টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার ৪০.০০ লক্ষ টাকা খরচ করেছে। এছাড়া, পশ্চিমবঙ্গ সরকার এক্ষেত্রে ২১.৮১ লক্ষ টাকা খরচ করেছে।

**সমবায়ের উদ্যোগে চা-চাষ**

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৫) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সমবায় উদ্যোগে সিরকাবাদে চা-চাষের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, এই পরিকল্পনা বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকল্পনা নেওয়া হয়েছে।

(খ) উৎপাদিত চায়ের গুণাগুণ সম্পর্কে বিশেষজ্ঞদের মতামত নেওয়া হয়েছে এবং ভাল করে জানা গেছে, প্রকল্প এলাকার সম্প্রসারণ করে ১৯৯৫ সালের সেপ্টেম্বর মাসে ২,৭১৫টি চা-চারা লাগানো হয়েছে।

**পুরুলিয়া পাম্প স্টোরেজের কাজ**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৯) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া পাম্প স্টোরেজের মেন প্রোজেক্টের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়;

(খ) তুর্গা নদীর উপর আরও কোনও জল বিদ্যুৎ প্রকল্প স্থাপনের সম্ভাবনা আছে কি; এবং

(গ) থাকলে, বর্তমানে তা কোন পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া পাম্প স্টোরেজের মেন প্রোজেক্টের কাজ ১৯৯৮ সালের ফেব্রুয়ারি

নাগাদ শুরু হবে বলে আশা করা যায়।

(খ) হ্যাঁ, তুর্গা নদীর উপর আরও একটি ৯০০ মেগাওয়াট ক্ষমতা-সম্পন্ন জলবিদ্যুৎ প্রকল্প স্থাপনের সম্ভাবনা আছে।

(গ) এই প্রকল্পের Pre-feasibility Report তৈরির জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ ও ফ্রান্সের ইলেকট্রিসিটি ডি ফ্রান্স কোম্পানির মধ্যে একটি চুক্তি গত ১-২-৯৬ তারিখে সম্পন্ন হয়েছে।

**লোকদ্বীপ প্রকল্প**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৭) **শ্রী মানিক ভৌমিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না থানা এলাকার কতজনকে 'লোকদ্বীপ' প্রকল্পের আওতায় বৈদ্যুতিক সংযোগ দেওয়া হয়েছে।

(খ) উক্ত থানা এলাকায় ভার্জিন মৌজা (১) প্রকল্পটি কি অবস্থায় রয়েছে; এবং (২) উক্ত প্রকল্পের বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(গ) উক্ত বরাদ্দকৃত অর্থের কত অংশ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যাবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার ময়না থানা এলাকায় লোকদ্বীপ প্রকল্পের আওতায় কোনও বিদ্যুৎ সংযোগ দেওয়া হয় নি।

(খ) (১) ময়না থানার অন্তর্গত ২৯টি ভার্জিন মৌজাকে বিদ্যুতায়িত করার জন্য আর.ই.সি. একটি এলাকা-ভিত্তিক বিদ্যুতায়ন প্রকল্প মঞ্জুর করেছে। ১৯৯৫-৯৬ সালে এই স্কিমের আওতায় ১০টি মৌজাকে বিদ্যুতায়িত করার কথা ছিল কিন্তু আর.ই.সি. থেকে Cash flow না থাকায় এখনো পর্যন্ত এ-ব্যাপারে কোনও অগ্রগতি ঘটে নি।

(২) এই প্রকল্পের মোট খরচ ধরা হয়েছে ১৩১.৬২৭ লক্ষ টাকা।

(গ) মোট অর্থের ৯৪.৩৬ অর্থাৎ ১২৪.১৯৯ লক্ষ টাকা বিভিন্ন পর্যায়ে আর.ই.সি.-র কাছে ধার হিসাবে পাওয়া যাবে।

**ঝাড়গ্রাম জেলায় মৎস্য স্টল**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৯) **শ্রী বুদ্ধদেব ভকত ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ সালের ৩১শে জানুয়ারীর মধ্যে মৎস্য দপ্তর ঝাড়গ্রাম মেলায় কোনও স্টল দিয়েছিল কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। উক্ত সময়ে মৎস্য দপ্তর ঝাড়গ্রামে কোনও স্টল দেয় নি।

[12-00—12-10 p.m.]

**Mr. Speaker :** I have received a notice under Rule 199 from Dr. Zainal Abedin. I will take it up later on.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received eight notices of Calling Attention on the following subjects, namely—

(i) Reported dacoity in a shop at Malda Bichitra Market on 28.2.96 : Shri Birendra Kumar Maitra

(ii) Steps taken for conducting Madhyamik Examination smoothly and non-payment of arrears to teachers and non-teaching staff as per recommendation of 3rd Pay Commission : Shri Nirmal Das

(iii) Electrification in Nandakumarpur, Kankandighi and Nagendrapur Gram Panchayats under Mathurapur Block II : Shri Satya Ranjan Bapuli

(iv) Progress of construction of linking road from Second Hooghly Bridge to Kona Bypass : Shri Sailaja Kumar Das

(v) Reported murder of one worker in Dunachipara Tea Estate on 28.2.96 : Shri Tapan Hore

(vi) Severe power-cut in the rural areas of the State : Dr. Manas Bhunia and Shri Abdul Mannan

(vii) Reported murder of two persons

in January, 1996 and of one person in February, 1996 at Kolupur and Karizupur Bazar Respectively of Nadia district : Shri Chittaranjan Biswas

(viii) Reported murder of one person at Netaji Market, Englishbazar of Malda district on 28.2.96 : Smt. Sabitri Mitra

I have selected the notice of Shri Satya Ranjan Bapuli on the subject of Electrification in Nandakumarpur, Kankandighi and Nagendrapur Gram Panchayats under Mathurapur Block II.

The Minister-in-charge may please make a statement today, if possible of give a date.

**Shri Probodh Chandra Sinha :** The statement will either be made tomorrow it will be sent to the hon'ble member through the concerned Minister.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of the Home (Police) Department to make a statement on the subject of reported kidnapping of 21 tribal girls at Alipurduar of Jalpaiguri district in January, 1996.

(Attention called by **Shri Subhas Goswami** and **Shri Manohar Tirkey** on the 15th February, 1996)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Subhas Goswami and Shri Monohar Tirkey, regarding kidnapping of 21 Tribal girls from Alipurduar P.S. during January, 1996.

Enquiries were made by the police at Alipurduar and other places. Enquiries revealed that on January 27, 1996, at around 21.30 hours, some young tribal boys and girls were found loitering near the Alipurduar Railway Junction area. They were detained by local public and

Alipurduar P.S. was informed. On the next day, i.e., on January 28, 1996, the guardians of the children were informed who then came to the police station and took them away. Some of the guardians indicated to the police that these children were going to work outside the district as domestic servants.

On February 1, 1996, a complaint was registered at Kumargram PS by one Sm. Bimala Tigga against two persons viz., Balasine Panna and Leven Basumata, both residents of Alipurduar in which she alleged that her daughter and three other girls were kidnapped by these two persons. Balasine Panna was arrested and forwarded to the Court of SDJM, Alipurduar on February 2, 1996. Out of the four girls, two of them have returned to their parents, while the other two including the daughter of the complainant are working as domestic servants in Kalimpong. The case is under investigation.

Enquiries have also revealed that there are many other tribal girls from Alipurduar working as domestic servants in Kalimpong and Gangtok.

On February 13, 1996, a written complaint was received at Alipurduar P.S. from the Superintendent of the Kohinoor Tea Estate that five tribal girls from the tea garden were missing since February 12, 1996, morning. Enquiries reveal that these girls had gone with one Bishu Oraon with the consent of their guardians for working as domestic servants at Kalimpong. It appears that one of the five girls returned home on the same day, i.e. on February 13, 1996, but the other girls had left for Kalimpong with Bishu Oraon. Enquiries in the case are being held.

On going enquiries at Kalimpong have revealed that all these girls are working as domestic servants of their own free well and there is no compulsion. All of them have refused to go back to Alipurduar. The money they earn in some cases is being sent back to their families in Alipurduar. Most of the parents of the girls were contacted and are reluctant to lodge any complaint.

Investigation in all the cases is continuing.

**শ্রী মনোহর তিরকি :** এখানে যে জিনিসটা হচ্ছে তা হলো ওদের ভয় দেখানো হচ্ছে, পুলিশ ভয় দেখাচ্ছে, স্টেটমেন্ট উইথড্র করে নিতে বলছে। কিছু বড় লোক তাদের ভয় দেখাচ্ছে। এই ব্যাপারে আমি তাদের প্রোটেকশন চাইছি। এই ব্যাপারে একজন কংগ্রেস প্রধান জড়িত।

**শ্রী জ্যোতি বসু:** আমি তো বললাম রিপোর্টে পাওয়া গিয়েছে যে ওরা স্বেচ্ছায় গিয়েছে। পুলিশের কাছে তারা কমপ্লেন করছে না। তবে আমরা ইনভেস্টিগেশন করছি যে কোনও ক্ষেত্রে কোনও কমপালশন আছে কিনা। জোর করে নিয়ে যাওয়া হয়েছে কিনা বা অন্য কিছু আছে সেটা দেখছি।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker:** Now, the Minister-in-Charge of the Labour Department will make a statement on the subject of reported closure notice given by the Jugantar and the Amrita Bazar Patrika authority on 16/2/96.

(Attention called by **Shri Prabir Banerjee** on the 26th February, 1996.)

**Shri Santi Ranjan Ghatak:** Mr. Speaker, Sir, the management of Jugantar and Amrita Bazar Patrika declared suspension of work from 6 a.m. on 18th February, 1996 at their Press and Offices situated at 41A, A.J.C. Bose Road, Calcutta-700 017, on the ground of alleged indiscipline among the workers and employees, man-handling of management personnel, late printing of Newspapers and sudden work stoppeges etc. It appears that the decision of the management to suspend work was initially communicated by telegram to the Unions which was followed by a notice for suspension of work. The Department, However, received a copy of the notice on 27th February, 1996 though it was dated 18th February, 1996. The number of workmen and employees employed in these two Newspaper is 940.

Earlier Jugantar and Amrita Bazar Patrika had remained unpublished from February 6, 1991. By a bipartite agreement between the management and the unions on 8th February, 1993 the publication of these two papers had resumed from 20th September, 1993. By this bipartite agreement the management had agreed to pay outstanding bonus from the accounting year 1988 to the workers, to deposit the outstanding amount of premium for salary saving scheme, to deposit personal income tax deducted from the employees and to meet the statutory dues of workmen and employees. The parties also agreed to maintain financial and administrative discipline and to fulfil all the requirements for regular and smooth production. It is understand that a consortium of nationalised banks had agreed to extend financial assistance to the management to the tune of Rs. 10 crores so as to meet the financial commitments arising out of the said bipartite agreement and also to meet the requirement of working capital.

It is now learnt that the management has failed to keep their commitments as per the said bipartite agreement. The amount of provident fund, gratuity, LIC contributions, ESI contributions etc. amounting to Rs. 4.50 crores, more or less, remain unpaid. The workers and employees have not also been paid their wages and salaries after December, 1995. The Unions have denied all the allegations made by the management in their notice for suspension of work. According to them, the allegations are motivated and designed to create pressure on the workmen and employees.

Though suspension of work has been declared by the management it is found that publication of both the Papers are still continuing. In order to resolve the matter the Labour Commissioner had convened a joint meeting of the parties on February 28, 1996. Though the Unions attended the meeting the management failed to do so. The next date of joint meeting has been fixed on March 1, 1996.

[12-10—1-00 p.m.] (including adjournment)

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য রাখলেন। আমরা জানি যে, এই অমৃতবাজার এবং যুগান্তর পত্রিকা এর আগে ৬ই ফেব্রুয়ারি বন্ধ হয়েছিল। আমরা যতদূর জানি, মাননীয় মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় বারবার মিটিং করে কাগজটি খুলেছিল। সেই সময়ে আব্দুল মান্নান এবং সুদীপ বন্দ্যোপাধ্যায় মালিককে গ্রেপ্তার-এর জন্য বলেছিলেন। তারপর হঠাৎ করে প্রস্তাব আসে। তখন সাংবাদিক বন্ধুদের প্রচেষ্টায় কাগজটি তাঁরা খুলেছিলেন। বারবার করে এইরকম ভাবে কাগজটি বন্ধ হয়ে যাচ্ছে। এই প্রশ্ন আবার দেখা দিয়েছে। আপনি কি দায়িত্ব নেবেন যাতে কাগজটি বন্ধ না হয়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমার তো দায়িত্ব নেবার ব্যাপার নেই। আমি মিটমাট করার চেষ্টা করছি। মিটমাট করার জন্য মালিকদের বলেছি। মালিকরা প্রথম মিটিংয়ে আসেন নি। আবার পয়লা তারিখে ডাকা হয়েছে।

(At this stage the House was adjourned till-1-00 p.m.)

[1-00—1-10 p.m.](After Adjournment)

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Labour Department will make a statement on the subject of alleged non-payment of minimum wages to the biri labourers in Nadia district.

(Attention called by **Shri Kamalendu Sanyal** on the 27th February, 1996

**Shri Santi Ranjan Ghatak :** The major concentration of biri workers in the district of Nadia is in Betai area in Tehatta Sub-Division. However, there is hardly any factory or industrial premises in this area. Most of the biri workers work as home workers. As per practice, the head of the family collects raw materials from the employers/contractors and rolls biri with the help of other members of his family. The wages are paid to the head of the family when the rolled biries are delivered. It is, therefore, very difficult to detect cases of discrimination in the case of payment of wages to the female workers and child workers.

As per notification issued by the Government the minimum rate of wages in this district is Rs. 44.80 per thousands of biri rolled. Though there are unofficial information about payment of lower rates of wages which are often done on the basis of agreements reached by the parties at the local level, no complaint about low rate of wages has so far been lodged with this Department either by the unions or by the workers of the area.

The notification fixing minimum rates of wages in Biri industry has been under injunction issued by the Hon'ble High Court, Calcutta on the basis of applications moved by different parties. The Department has taken actions for getting the injunction order vacated. In view of the pending injunction order the notification fixing minimum wages in Biri industry in the district can not be onforced through legal means.

Unfortunately, the Minimum Wages Inspectors could not be posted in all the blocks due to shortage of officers. However, we are taking action to strengthen administration in the districts so as to protect the biri workers from the exploitation of employeers and contractors. We have also taken serious note of the situation mentioned by the Hon'ble Member in his notice and all possible actions would be taken after due enquiry.

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** আমাদের মাননীয় মন্ত্রী বলেছেন সবটা আমরা মিনিমাম ওয়েজ ইন্সপেক্টারের কাছে বলেছিলাম যে দু-একজন মালিকের বিরুদ্ধে ওরা অ্যাকশন নিন, তাহলে একটা নজীর সৃষ্টি হতে পারে এবং এর ফলটা ভাল হতে পারে। এটা আমরা চেয়েছিলাম, এটা যদি আপনি সিরিয়াসলি দেখেন তাহলে ভাল হয়।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, একটা অসুবিধার কথা আমি বলেছি, হাইকোর্টে ইনজাংশন আছে, তাতে আইনের অসুবিধা হচ্ছে, তা সত্ত্বেও আপনি যদি নির্দিষ্ট উদাহরণ দেন তাহলে আমি অন্যভাবে অফিসারদের সঙ্গে মালিকের ও ইউনিয়নের সঙ্গে কথা বলব।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of the Food and Supplies Department to make a statement on the subject of scarcity of Kerosene Oil in suburbs of Calcutta.

(Attention called by Shri Amar Chaudhuri on the 28th February, 1996).

**শ্রী নরেন্দ্রনাথ দে :** ইহা সত্য যে, রেশনে কেরোসিন তেলের বরাদ্দ কলিকাতা থেকে বরাহনগর রেশন এলাকায় কম। কারণ হিসাবে বলা যেতে পারে জনসংখ্যা বৃদ্ধির হারের সঙ্গে সমত' রেখে কেন্দ্রীয় সরকার কেরোসিন তেল বরাদ্দ করেন না। সেইহেতু মাসিক কেরোসিন তেলের বরাদ্দ নির্ধারণ করার সময় প্রয়োজনের তুলনায় কম বরাদ্দ করা অপরিহার্য হয়ে পড়ে। এই প্রসঙ্গে উল্লেখ করা যায় যে, উত্তর চব্বিশ পরগনায় সম্প্রতি মাসিক বরাদ্দ ৭০০ কিলোলিটার বৃদ্ধি করা হয়েছে। কিন্তু তা সত্ত্বেও প্রয়োজন অনুযায়ী তেল সরবরাহ করা সম্ভব হচ্ছে না।

**শ্রী অমর চৌধুরি :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যে তেল দেওয়া হচ্ছে মাসে ১ লিটার করে পার হেডে, এটা সম্পূর্ণভাবে কম তাও স্বীকার করেছেন। এর ফলে সেখানে ১০ টাকা দামে পার লিটার ব্লাক মার্কেট থেকে লোকে কিনছে, এই ব্যাপারে সাধারন মানুষের মধ্যে ক্ষোভ বাড়ছে। এখন অনেকের গ্যাস হয়ে গেছে, এল.পি.জি. যারা হোল্ডার তাদেরকে কম দিয়ে, যাদের গ্যাস নেই তাদের বরাদ্দ বাড়ানো যায় কিনা, যদি এমন পান সেটাকে রিঅ্যালোট করে কিছু ব্যবস্থা করা যায় কিনা সেটা বিবেচনা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** আমরা যেভাবে তেল বন্টন-এর ব্যবস্থা করি সেটার একটা সিস্টেম আছে, শহরাঞ্চলে ৫০০ গ্রাঃ করে মাথা পিছু গ্রামাঞ্চলে ২৫০ গ্রাঃ করে, ২৪ পরগনা জেলায়, যত রেশন কার্ড আছে শহরাঞ্চলে যেটা ৫০০ হিসাবে, গ্রামাঞ্চলে সেটা ২৫০ হিসাবে তার টোটাল ৭৭ শতাংশ আমরা বরাদ্দ করতে পারছি। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যদি বাড়তি আর একটু তেল পাই তাহলে দেব। আপনি যেটা বললেন যেখানে গ্যাস সিলিন্ডার আছে সেটা নিয়ে আমরা ভাবছি। এটার পরবর্তীকালে অমরা ব্যবস্থাটা করব, যাদের গ্যাস কানেকশন আছে তাদের কেরোসিন তেল কমিয়ে দেওয়া এবং যাদের নেই তাদের বেশি দেওয়া এই ব্যবস্থাটা করব।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of the Food and Supplies Department again to make a statement on the subject of Diesel crisis in rural areas of the State.

(Attention called by Shri Sailaja Kumar Das on the 29th February, 1996).

**Shri Naren Dey:** Mr. Speaker Sir, due to IR problem in the I.O.C. installations and Pilot-Strike at C.P.T., there was disruption in supply of Diesel as well as other POL products in West Bengal specially in North Bengal. Utmost efforts have been made from this Department to tide over the crisis. The Secretary, Food & Supplies Department with his officers held several meetings with the senior official of the Oil Distributing Companies. The matter has been taken up with the Oil Coordination Committee at New Delhi for their intervention in resolving the IR problems of the I.O.C. Situation has improved considerably and is being monitored almost on a day-to-day basis.

স্যার, আপনি যদি অনুমতি করেন তাহলে আমি আজকের যে অবস্থা সেটা সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। আজ সকালে যে পরিস্থিতি তাতে জানা গেছে।

One rake of Diesel for Malda sent on 29.2.96 from Mourigram is expected to reach today.

One rake of kerosene sent for Siliguri on today i.e. 1.3.96.

I.O.C is arranging night shift for supply of diesel, kerosene and other kerosene oils for supply to different parts of West Bengal.

Industrial relations is still persisting. Efforts are on to resolve it. Things will improve within two or three days.

[1-10—1-20 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে গ্রামাঞ্চলে ডিজেলের ভীষণ সঙ্কট দেখা দিয়েছে এবং তাঁর ফলে আজকে পরিবহন ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে। এখন বোরো চাষের সময়, শ্যালো টিউবওয়েল চালাতে ডিজেল দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন যে এই সমস্যার সৃষ্টির মূলে আছে আপনাদের বড় শরিকদলের শাখা সংগঠন সিটু। তাদের দায়িত্বজ্ঞানহীন কাজকর্মের জন্যই আজকে এই অচলাবস্থার সৃষ্টি হয়েছে। সিটুর এই কাজকর্মের জন্য আপনি বড় শরিক দলের সঙ্গে আলোচনা করার জন্য কোনও ভাবনা-চিন্তা করছেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডিজেল, পেট্রোল এবং কেরোসিন, এই তিনটি বিষয়ে একটু অসুবিধা দেখা দিয়েছিল। মূলত দুটি কারণে এটা হয়েছে। যেসব জায়গা থেকে ঐ আই.ও.সি মারফত আমাদের রাজ্যে বিভিন্ন জায়গায় এই জিনিসগুলো এসে পৌঁছায়

সেখানে কিছু লেবার ডিসপিউট ছিল। আরেকটা বড় কারণ হচ্ছে পাইলটদের স্ট্রাইক। ২০-২১ দিন ধরে লাইনে জাহাজগুলো দাঁড়িয়ে আছে। সেই জাহাজ থেকে মাল এখানে এসে পৌঁছাচ্ছে না, একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছিল। আমি দিল্লিতে চিঠি লিখেছিলাম, কিন্তু ওখানকার যে অবস্থা তাতে ওরা হাওলা সামলাবে না এটা দেখবে। পরে মুখ্যমন্ত্রী এই ব্যাপারে ইন্টারভেনশন করে এবং পাইলটদের স্ট্রাইক বন্ধ হয়েছে। এই স্ট্রাইক ওঠার পরে ডিজেল, কেরোসিন, পেট্রোল আস্তে আস্তে আসছে। মাননীয় মুখ্যমন্ত্রী ইন্টারভেনশন না করলে এই অবস্থা চলতেই থাকত। দিল্লি এই ব্যাপারে নাক গলাত না।

## Presentation of Committee Reports

### Presentation of the Report on unfinished work of the Committee on Public Accounts, 1994-96

**Shri Atish Chandra Sinha :** Sir, with your permission I beg to present the Report of the Committee on Public Accounts 1994-96 on the work left unfinished by the Committee.

### Presentation of Fifth Report of the Subject Committee on Environment, 1994-96

**Shri Birendra Kumar Maitra :** Sir, I beg to present the Fifth Report of the Subject Committee on Environment, 1994-96 on Forestry & Environment.

### Presentation of Ninth Report of the Subject Committee on Irrigation and Waterways, 1994-96

**Shri Nirmal Das :** Sir, I beg to present the Ninth Report of the Subject Committee on Irrigation & Waterways, 1994-96 on the Teesta Barrage Project.

## Laying of Reports

### Report of the Comptroller and Auditor General of India for the year 1994-95 No. 1 (Commercial)

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker Sir, with your kind permission I beg to present in pursuance of Article 151(2) of the Constitution of India. I beg to lay before the House the Report of the Comptroller and Auditor General of India for the year 1994-95, No. 1 (Commercial).

**Report of the Comptroller and Auditor General of India for the year 1994-95 No. 2 (Revenue Receipts)**

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker Sir, with your kind permission I beg to lay before the House the Report of the Comptroller and Auditor General of India for the year 1994-95, No. 2 (Revenue Receipts).

**Annual Report of he West Bengal Industrial Development Corporation Limited for the year 1994-95**

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker Sir, with your kind permission I beg to lay before the House the Annual Report of the West Bengal Industrial Development Corporation Ltd. for the year 1994-95.

## RULING FROM CHAIR

**Speaker :** Now, I have received a notice under Rule 199 from Dr. Zainal Abedin. In one part of the notice, Dr. Abedin wants that the House adopted a motion demanding the resignation and the disapproving the policy of the State Government, regarding wakf properties. In the last paragraph of the said notice, he says the necessity to move this motion of censure against Hon'ble Chief Minister, Shri Jyoti Basu and the Hon'ble Minister Shri Mahboob Zahedi who were in-charge-of wakf affairs so long. I do not know what is the contemplation of Dr. Abedin, the leader of the opposition. Now I quote Rule 199, "a motion expressing want of confidence in the Council of Ministers or a motion disapproving the policy of the Council of Ministers in a particular respect may be made subject to the following restrictions, namely :-

(a) leave to make the motion shall be asked for after questions and before the list of business for the day is entered upon;

According to that, the member asking for leave shall, before the commencement, of the sitting for that day, give to the Secretary a written notice of the motion which he proposes to move;"

"If the Speaker is of opinion that the motion is in order, he shall read the motion to the House and shall request those members who are in favour of leave being granted to rise in their places, accordingly". So the motion has to come in order. Let me read it out. First of all, the motion is in contradiction. One part is seeking resignation and the

other part is seeking censure by itself. From the notice it is not clear as to what he wants. Under Rule 199 of our House, the motion can be of want of confidence of a notice of the motion for disapproving the policy of the Government—either of these two forms. But the main object of the notice ie, the demand of the resignation of the Chief Minister and in the second part, the censure of the two Ministers, Shri Mahboob Zahedi and the Chief Minister. The notice itself is contradictory in two parts between themselves. Secondly, I have admitted the notice of the motion relating to the wakf affairs under Rule 185 on the same subject matter. It will be discussed tomorrow and the Business Advisory Committee was also allotted time for discussion on this subject matter. Now under the general rule and practice, I cannot admit the second notice when a main discussion is already going to be held on the same subject matter.

Now, I refer to Kaul and Shakdher—Page 606. I quote—'Conditions of Admissibility'—"In order that a motion for discussion of a matter of general public interest may be admissible, it should raise substantially one definite issue; contain no arguments, inferences, ironical expressions, imputations or defamatory statements; avoid reference to the conduct or character of persons except in their public capacity, be restrict to a matter of recent occurence; raise no questtion of privilege; receive no discussion of a matter which has been discussed in the same session; anticipate no discussion of a matter which is likely to be discussed in the same session and not relate to any matter which is under adjudication by a court of law having jurisdiction in any part of India."

I have admitted a notice under Rule 185. The Business Advisory Committee has already admitted time for its discussion. This motion is in anticipation to that. It is barred by the Rules. Therefore, the notice is out or order. As Such it is rejected.

...(noise)...

**Dr. Zainal Abedin :** Sir, let me make my submission.

**Mr. Speaker :** No submission on it. Please take your seat.

...(Noise)...

...(at this stage the Congress (I) Members walked out of the Chamber)...

# LEGISLATION

## The Bengal Nurses (Amendment) Bill, 1996

**Shri Prasanta Kumar Sur:** Sir, I beg to introduce the Bengal Nurses (Amendment) Bill, 1996.

(Secretary then read the title of the Bill)

**Shri Prasanta Kumar Sur:** Sir, I beg to move that the Bengal Nurses (Amendment) Bill, 1996 be taken into consideration.

[1-20—1-30 p.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মেডিক্যাল আমাদের নার্সিং কাউন্সিলে একবার রেজিস্ট্রেশন হলে, রিনিউয়াল করার কোনও ব্যবস্থা ছিল না। সুতরাং আমাদের রাজ্যে কত নার্স আছে সেটা বোঝার কোনও সুযোগ ছিল না। নানাভাবে হয়ত বা কেউ জালিয়াতি করে সার্টিফিকেট নিতে পারে তাঁর কোনও সন্ধানও পাওয়া যায় না। আরেকটা হল আমাদের রাজ্যে সরকারকে অনেক টাকা দিতে হয়। সুতরাং এজন্য একটা রিনিউয়ালের ব্যবস্থা ইন্ট্রোডিউস করতে চাইছি। যাতে আমরা নার্সদের স্ট্রেন্থ কত আছে সেটা বুঝতে পারি।

আমাদের নার্সিং কাউন্সিল হওয়ার পর নার্সদের রিনিউয়াল করার কোনও ব্যবস্থা ছিল না। সেজন্য আমাদের রাজ্যে কত নার্স আছে তাঁর সংখ্যা কত আমরা জানতে পারি না। সুতরাং আমাদের নার্সদের স্ট্রেন্থ কত জানতে হলে আমাদের একটা রিনিউয়ালের ব্যবস্থা করা দরকার। সেজন্য আমরা এখন এই বিল এনেছি রিনিউয়াল করার জন্য, যাতে আমরা বুঝতে পারি আমাদের নার্স কত আছে। একটা রিনিউয়াল রাখা হবে, রিনিউয়াল থেকে বুঝতে পারব কত নার্স আছে। নানা পন্থায় জালিয়াতি করে সার্টিফিকেট নিয়ে অনেক নার্স প্রাকটিশ করছে বা কাজ করছে। সেটাও যদি রিনিউয়ালে হয়, তাহলে রেজিস্টারের কাছে আসতে হবে এবং বহু ধরা পড়বে ভেরিফিকেশনে। আর একটা কথা হ'ল, নার্সিং কাউন্সিলকে আমাদের প্রায় দেড় লক্ষ টাকা করে দিতে হয়। নার্সিং কাউন্সিল যদি চার বছর অন্তর অন্তর রিনিউয়াল করে এবং সেই ফিস্ তারা পায়, তাহলে আর্থিক দিক দিয়ে আমাদের সরকারের পক্ষে সুবিধা হয়, অনেকটা অর্থ আমাদের দিতে হয় না। অন্য দিকে চিকিৎসা ব্যবস্থার প্রয়োজনে আমরা নার্সিং স্টাফ্ রিক্রুট করতে পারি। কোথায় কত নার্স আছে, এবং পশ্চিমবাংলায় কত নার্সিং স্টাফ আছে এটা বোঝার জন্য আমরা এই বিলটা এখানে এনেছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the Bengal Nurses (Amendment) Bill, 1996, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 4 and Preamble

The question that clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

[ 1st March, 1996 ]

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Bengal Nurses (Amendment) Bill, 1996, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Acupunture System of Therapy Bill, 1996**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the West Bengal Acupunture System of Therapy Bill, 1996.

(Secretary then read the title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Acupunture System of Therapy Bill, 1996 be taken into considerattion.

মিঃ স্পিকার স্যার, আমাদের এই আকুপাঙ্কার একটা সিস্টেম অব ট্রিটমেন্ট। এটা আমরা এখানে ইনট্রোডিউস করতে চাই একটা আইনের মাধ্যমে। কারণ, বহু জায়গায় এটা হচ্ছে,—বেসরকারিভাবে হচ্ছে, সরকারিভাবে আমরা করছি। কিন্তু একটা সিস্টেম হিসাবে আমরা ইনট্রোডিউস করতে চাই। তাদের ট্রেনিং দেওয়া হবে, যারা এই চিকিৎসা করবে, যাতে তারা ভালো করে চিকিৎসা করতে পারেন, প্রাকটিস করতে পারেন। অনেক চিকিৎসা ব্যবস্থাই আছে,—আকুপাংচার এখন চলছে। আপনারা জানেন চিন দেশে আধুনিক পদ্ধতিতে এই আকুপাংচারের মাধ্যমে চিকিৎসা করা হয়, বহু মানুষ উপকৃত হয়—বিশেষ করে আরথারাইটিস্ ব্যাথা-বেদনার ক্ষেত্রে খুব উপকার হয়। বি. কে. বোস, তিনি ১৯৩৮ সালে চিন দেশে গিয়েছিলেন তাদের আমন্ত্রণে। সেই সময় সেখানে যারা যুদ্ধ করছিল, তাদের পাশে তিনি দাঁড়িয়েছিলেন, চিকিৎসা করেছিলেন। সেখান থেকে ফিরে এসে তিনি আমাদের ভারতবর্ষে আকুপাংচার ইনট্রোডিউস করেছিলেন। তিনি সেখানে এটা শিখেছিলেন এবং অধ্যাপনাও করেছিলেন। আমরা এই ট্রিটমেন্ট অব থেরাপি এখানে করার জন্য এই বিলটা এনেছি। আশা করি আমাদের এই চিকিৎসার ক্ষেত্রে যদি এটা রেগুলেট করতে পারি, যে যেখানে আছে, তাদের আইন পদ্ধতিতে ট্রেনিং দেওয়া, সার্টিফিকেট দেওয়া, এসব করতে পারি, তাহলে একটা সিস্টেম হিসাবে এই চিকিৎসা ব্যবস্থাটার উন্নতি হ'তে পারে।

[1-30—1-40 p.m.]

**ডাঃ হৈমি বোস ঃ** (নট প্রেজেন্ট)।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় 'দি ওয়েস্ট বেঙ্গল আকুপাংচার সিস্টেম অব থেরাপি বিল, ১৯৯৪'-যে বিল পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। এই বিল পেশ করে মাননীয় মন্ত্রী যে কথা বলেছেন, আমাদের রাজ্যের মানুষের স্বাস্থ্যের ক্ষেত্রে যাতে আরও ভালো পরিষেবা দেওয়া যায় এবং গ্রামীণ এলাকায়

আকুপাংচার বে-সরকারি ভাবে অনেকদিন ধরে আমাদের দেশে চলছে এবং আমাদের রাজ্যের গ্রামাঞ্চলেও এর ব্যাপকতা দেখা যাচ্ছে। এটা ঠিক, চিন দেশ থেকে ডঃ বি.কে.ঘোস এটা নিয়ে এসেছিলেন। এবং এ দেশে এটা অনেক জায়গায় বিস্তার লাভ করেছে। কাজেই এটাকে যদি আইনের মধ্যে নিয়ে আসা যায় তাহলে আমাদের রাজ্যের মানুষ এর সুযোগ নিতে পারবে। স্বাস্থ্য পরিষেবার উন্নতির জন্য মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ তরুন অধিকারি ঃ** (নট্ প্রেজেন্ট)।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্যার, এই বিলের বিরোধিতা কেউ করেন নি। আমার মনে হয়, যে কথা আমাদের বিধায়ক এখানে বলেছে গ্রামাঞ্চলের ক্ষেত্রে—এটা ঠিক। এই চিকিৎসায় ব্যায় খুব কম। যদিও বর্তমানে দিনের পর দিন চিকিৎসা ক্ষেত্রে ব্যয় বাড়ছে। আপনারা জানেন, আমাদের দেশে গ্যাট চুক্তি হয়ে গেছে ফলে ৫ টাকার ঔষদের দাম ৫০ টাকা হবে। জানিনা ভবিষ্যতে কি হবে। কিন্তু এটার ব্যায় অনেক কম। চিকিৎসায় উন্নতি সাধনের জন্য—আমি যখন জেল থেকে বার হই—তখন বি. কে. ঘোষ ক্লিনিক করেন। আমরা শম্ভুনাথ পন্ডিত হাসপাতালে এটা ইন্ট্রোডিউস করেছি। প্রয়াত বিজয় বসুর স্ত্রী আমাদের তিন লক্ষ টাকা দিয়েছেন এবং সমস্ত বাড়িটা—৮০ লক্ষ টাকা হবে, আমাদের সরকারকে দান করেছেন এবং সেখানে একটা রিসার্চ ইনস্টিটিউট করতে চান। এবং চান যাতে গোটা ভারতবর্ষ এই রিসার্চ ইনস্টিটিউট-এর মাধ্যমে কিছু উন্নতি করতে পারে। সেই বাড়িতে একটা ক্লিনিক করেছেন। এন.আর.এস. হাসপাতালে ট্রেনিং কোর্স শুরু হয়েছে। আমাদের ডাক্তাররা ট্রেনিং দিচ্ছে। এইভাবে এই চিকিৎসা ব্যবস্থাকে ছড়িয়ে দেওয়া আমাদের উদ্দেশ্য এবং চিকিৎসা পরিষেবার ক্ষেত্রে এই আকুপাংচার আমার মনে হয় অনেক সাহায্য করবে। যেহেতু এর ব্যায় কম তাই এটাকে আমাদের দেশের গ্রামে গ্রামে নিয়ে যাওয়াতেও সুবিধা রয়েছে। তাই স্যার, আমি সবাইকে এটা সমর্থন করার জন্য অনুরোধ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Acupunture of therapy Bill, 1996 be taken into consideration was then put and agreed to.

## Clauses 1-37 and Preamble

**Mr. Speaker:** There are no amendments to Clause 1-37 & Preamble.

The question that Clauses 1-37 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur:** Sir, I beg to move that the West Bengal Acupunture System of Therapy Bill, 1996, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1996**

**Shri Khagendra Nath Sinha :** Sir, I beg to introduce the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1996.

(Secretary then read the title of the Bill)

**Shri Khagendra Nath Sinha :** Sir, I beg to move that the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1996 be taken into consideration.

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ওয়েস্ট বেঙ্গল অ্যাপার্টমেন্ট ওনারশিপ্ অ্যামেন্ডমেন্ট বিল '৯৬, যা পেশ করেছেন তা নিশ্চিতভাবেই এই মুহূর্তে সময় উপযোগী, তাই এই বিলকে সমর্থন জানাচ্ছি। স্বাভাবিক ভাবেই বর্তমানে যে অবস্থা সেই অবস্থার পরিপ্রেক্ষিতে আমরা এটা অনেকটা মানুষের প্রয়োজনের উপযোগী করতে পারব। সুতরাং সেই কারণে এই বিলকে সঠিক ভাবেই আনা হয়েছে এবং এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, এই বিল আনা হয়েছে এই কারণে যে কিছু দিন আগে আমরা ১৯৯৩ সালে যে বিল এনেছিলাম সেই বিলের সঙ্গে এই বিলের যাতে সঙ্গতি থাকে। আর কারণ হচ্ছে আমরা দেখেছি অ্যাপার্টমেন্ট ওনার্সদের মধ্যে অনেকে তাঁর যে বাড়ি আছে, সেটাকে বাড়াতে চান। এখানে বাড়াতে গেলে কতটা বাড়াবেন আগে থেকে একটা ডিক্লারেশন দিতে হতো, আমরা সেটাকে রদ করার জন্য এবং বাড়ানোর পর কতটা বাড়লো সেখানে যে এসোসিয়েশন থাকবে তাতে একটা মতামত নিয়ে ডিক্লারেশন দেবেন। এ ক্ষেত্রে যে অ্যাসোসিয়েশনগুলি থাকে, সেই অ্যাসোসিয়েশনের মধ্যে আয়-ব্যয়ের হিসাব-নিকাশ দেখার জন্য কর্মকর্তা থাকে, অনেকে তাদের গাফিলতির কারণে এদের মধ্যে বিরোধিতা হয়, কোনও কোনও সময় এরা কোর্ট পর্যন্ত গড়ায়। এটা যাতে কর্মকর্তারা না করতে পারে, তাদের বোর্ডটাকে যাতে ভেঙে দেওয়া যেতে পারে সেই প্রভিসন এই বিলে রাখা হয়েছে। আগে যেটা ছিল যে অ্যাপার্টমেন্টের মধ্যে যে ফ্ল্যাটের দাম বেশি সেই সমস্ত ফ্ল্যাটের লোকেদের ভোটের মূল্য বেশি ছিল, আর কম দামের ফ্ল্যাটের ক্ষেত্রে ভোটের মূল্য ছিল কম। আমরা মনে করি এটা অগণতান্ত্রিক এবং সে কারণে কম দামের হোক, আর বেশি দামের হোক, প্রত্যেক ফ্ল্যাটের ওনারের ভোটের মূল্য সমান করার জন্যই এই সংশোধনী আনা হয়েছে। আমি আশা করব এই বিলকে হাউস সমর্থন করবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Khagendra Nath Sinha that the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1996, be taken into consider-

ation, was then put and agreed to.

**Enacting Formula :**

**Mr. Deputy Speaker :** There is one amendment to the Enacting Formula by Shri Lakshmi Kanta Dey which is in order.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in the Enacting Formula—for the word "Forty-sixth", the word "Forty-seventh" be substituted.

**Shri Khagendra Nath Sinha :** Sir, I accept the amendment of Shri Lakshmi Kanta Dey.

The amendment of Shri Lakshmi Kanta Dey that in the Enacting Formula, for the word "Forty-sixth", the word "Forty-seventh" be substituted, was then put and agreed to.

The question that the Enacting Formula, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 1 to 7 and the Preamble :**

**Mr. Deputy Speaker :** There is no amendment to Clauses 1-7 and the Preamble.

The question that Clauses 1 to 7 and the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Khagendra Nath Sinha :** Sir, I beg to move that the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1996, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[1-40—1-50 p.m.]

## POINT OF ORDER

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষন আগে কংগ্রেস দল একটা অজুহাত দেখিয়ে এখানে থেকে ওয়াক আউট করল। ইতিমধ্যে ওদের মধ্যে নির্বাচনে ক্যান্ডিডেট—ট্যান্ডিডেট ঠিক করার ব্যাপারে নিয়ে প্রচন্ড গোলমাল শুরু হয়ে গেছে। এমন গোলমাল হচ্ছে যে, ওদের প্রদেশ দপ্তরে পুলিশ দিতে হবে, তা নাহলে ওখানে সব ভাঙচুর হয়ে যাবে। এক পক্ষ অপর পক্ষকে আক্রমণ করবে, আইন-শৃঙ্খলা বিপন্ন হবে। সুতরাং এবিষয়ে প্রশাসনকে আমি সজাগ থাকতে অনুরোধ করছি। দিল্লি

থেকেও কিছু খবর এসেছে—এখানকার কয়েকজন কংগ্রেস নেতাকে হাওলা সংক্রান্ত ব্যাপারে ধরার জন্য ব্যবস্থা হচ্ছে। সারা দেশে কংগ্রেসের মধ্যে ক্ষয় রোগ শুরু হয়ে গেছে। নিজেদের বাঁচাবার জন্য ওরা আজকে হাউসকে পলিউট করার চেষ্টা করছে। তাই আমি বলছি নির্বাচনের সামনে দাঁড়িয়ে রাজ্যে যাতে ওরা ঝামেলা না করতে পারে সেটা দেখা দরকার।

**মিঃ ডেপুটি স্পিকার :** এটা কোনও পয়েন্ট অব অর্ডার হ'ল না।

## LEGISLATION

### The West Bengal Fire Services (Amendment) Bill, 1996

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to introduce the West Bengal Fire Services (Amendment) Bill, 1996.

### Statement Under rule 72(1) of the rules of procedure and conduct of business in the West Bengal Legislative Assembly

The existing provisions for ensuring compliance with various fire prevention and fire safety measures under the West Bengal Fire Service Act, 1950, Municipal and other laws, particularly in the high-risel buildings have been found to be inadequate. In the absence of necessary statutory authority, the fire prevention and enforcement agencies failed to compel the owners of buildings to carry out the necessity measures for preventive fire and its rapid spread. It is also found that the owners of buildings do not provide and maintain the necessary fire safety measures in buildings, as required by the building plans approved by the local authorities. No specific penalty is provided in the existing municipal laws for the contravention of any fire safety measures.

2. In the circumstances as aforesaid, it was considered expedient to enact a law to make more effective provisions for fire prevention and fire safety measures in high-risk buildings, simplify the procedure for obtaining fire licence, to make the fire brigade more effective in fire fighting operations and to remove the difficulties felt over the years in implementing various provisions of the existing fire services act. Some successive instances of a big fire in the State compelled this Deptt. to promulgamate an ordinance, viz., The West Bengal Fire Service (Amendment) Ordinance, 1996 (West Bengal Ord. 1 of 1996), as at the material time the West Bengal Legislative Assembly was not in session. But before the ordinance came into force, the existing session of the West Bengal Legislative Assembly was announced. It is therefore, felt that instead of giving effect to the ordinance, the matter should be placed before the Hon'ble Members in the form of a Bill and after obtaining the valued opinion of the Members, the Bill, in the form of

an Act of the legislature, may replace the said ordinance. Accordingly the said ordinance is proposed to be replaced by an Act of the legislature.

(Secretary read the Title of the Bill.)

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the West Bengal Fire Services (Amendment) Bill, 1996, be taken into consideration.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ওয়েস্ট বেঙ্গল ফায়ার সার্ভিসেস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬ এনেছেন, তাকে আমি আন্তরিক সমর্থন করছি এবং এই বিলটি অত্যন্ত সময়োপযোগী হয়েছে। ফায়ার সার্ভিস একটা অত্যন্ত জরুরি এবং গুরুত্বপূর্ণ বিভাগ। কিন্তু এতদিন এটা উপেক্ষিত হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় আসার পর এটা নিয়ে যে নাড়া-চাড়া করছেন তাঁর জন্য ওনাকে কৃতজ্ঞতা জানাচ্ছি। এই আইনগুলি হওয়ার দরকার ছিল। কলিকাতা শহরে দেখছি বড় বড় বাড়ি। হরিসা মার্কেটের নীচে আমি দেখেছি লুব্রেকেটিং ওয়েল রেখে দিয়েছে। এর জন্য পারমিশন আছে বলে মনে হচ্ছে না। সুতরাং এই আইনগুলি করে ভালই করেছেন। কিন্তু কিছু মনে করবেন না, আমি আপনাকে শ্রদ্ধা জানিয়েই বলছি, আপনি শহরের মানুষ হয়ে শহরের কথাগুলি ভালভাবে লিখেছেন। কিন্তু গ্রামেও আগুনে সাপুড়ে যাচ্ছে। তাঁর জন্য যদি একটা আইন করতেন তাহলে ভাল হতো। গ্রামে ইলেকট্রিসিটি নিয়ে যেভাবে হুকিং করা হচ্ছে তাতে আগুন লাগছে। এই আইনের মধ্যে গ্রামের কথা নেই। আমি একটি কথা বলতে চাই, শহরের চেয়ে গ্রামের সংখ্যা বেশি। ফায়ার ব্রিগেড আগেও কলকাতায় ছিল, ক্যালকাটা ফায়ার ব্রিগেড। সেখানে সফিসটিকেটেড আধুনিক যন্ত্রপাতিও আছে। তারপর আস্তে-আস্তে শহরে আরও ২।১টি হয়েছে। কিন্তু গ্রামগুলি চিরকাল উপেক্ষিত। আমি একটি কথা বলি, যদিও এই প্রসঙ্গে আসে না, তবুও বলি, বারদুয়ারি গ্রামে আগুন লেগেছিল। ফায়ার ব্রিগেডকে ফোন করা হল। সে চলে গেল ওয়েস্ট দিনাজপুরের বারদুয়ারিতে। সেখান থেকে আবার ঘুরে যখন মালদার বারদুয়ারিতে এসে পৌঁছালো তখন আগুন নিভে গেছে এবং পুড়ে সব শেষ হয়ে গেছে। তারপর তারা এসে বললো, পেট্রোল দাও, টাকা দাও, ইত্যাদি ইত্যাদি। মালদা জেলায় ফায়ার ব্রিগেড স্টেশন আছে, চাঁচোলে একটা হওয়ার কথা। ১৬৭ কিলোমিটার দূরে, মালদা থেকে সেখানে যাওয়া সম্ভব নয়। সেইজন্য আপনি ফায়ার ব্রিগেড চাঁচোলে হবে বলেছিলেন। এটা যদিও এই প্রসঙ্গে আসে না, তবুও আমি বলছি, কারণ এই মহান সভায় সুযোগ আর পাব না। অবশ্য বামফ্রন্ট সরকার থাকবে, আমরাও থাকব, আপনিও থাকবেন। সেইজন্য গ্রামের ক্ষেত্রে একটা আইন করুন আর যদি সরকারের পক্ষে করা সম্ভব না হয়, তাহলে পঞ্চায়েত বা জেলাপরিষদকে দিয়ে করান। আপনি যে ব্যবস্থা শহরের জন্য করছেন, সেই ব্যবস্থা যেন গ্রামগুলিতে করা যায়। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-50—2-00 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ফায়ার সার্ভিস

অ্যামেন্ডমেন্ট বিল, ৯৬, এটা আমি সমর্থন করছি। বিষয়টা হলো অনেকদিন যাবৎ ওয়েস্ট বেঙ্গল ফায়ার সার্ভিস অফিসার্স অ্যাসোসিয়েশনের প্রেসিডেন্ট হিসাবে আমি দায়িত্বে ছিলাম। এর ফলে এই বিষয়ে আমার কিছু ধ্যান ধারনা হয়েছে। বিষয়টা হলো ফায়ার ব্রিগেডের যে সমস্ত প্রতিরোধক ব্যবস্থা, এইগুলো এই সময়কালে খুবই মর্ডান হয়েছে ঠিকই, কিন্তু বিভিন্ন জায়গায় যে সমস্ত ফ্যাক্টরি শেড বা গোডাউন আছে, সেইগুলো সব বেআইনি, সেই সব গোডাউনে যে সমস্ত কেমিক্যাল রাখা হয়, সেইগুলোতে আগুন ধরে গেলে তা দাবানলের মতো ছড়িয়ে পড়ে। গ্রামাঞ্চলে যে সমস্ত ব্যবস্থা নিয়েছেন, সেটা প্রশংসাযোগ্য। কিন্তু ব্যবস্থা নিলেই হবে না এবং সরকারি লক্ষ লক্ষ টাকা খরচ করলেই হবে না. আগুন সম্পর্কে মানুষকে সচেতন করা, আগুনের যে বিপদজনক দিকগুলো, সেইগুলো প্রচারের মধ্যে দিয়ে সচেতন করার মধ্যে দিয়ে একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা দরকার। দ্বিতীয়ত মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বিভিন্ন যে সমস্ত গোডাউনে বেআইনি কেমিক্যাল ব্যবহার করা হয়, রাখা হয়, যার ফলে মুহুর্তের মধ্যে আগুন ছড়িয়ে যায়, তাঁর জন্য আইনে কি কঠোর ব্যবস্থা গ্রহণ করেছেন, কতগুলো গোডাউনকে বেআইনি ঘোষণা করেছেন এবং সেই সব গোডাউনের মালিকদের বিরুদ্ধে কি আইনি ব্যবস্থা নিয়েছেন বা নিচ্ছেন এই সমস্ত বিষয়গুলো অত্যন্ত জরুরি হয়ে পড়েছে। তৃতীয়ত বিভিন্ন জায়গায় যে সব অসাধু প্রমোটার বাড়ি তৈরি করছে, এমন পরিকল্পনাহীনভাবে তৈরি করছে, তাঁর ফলে কোথাও আগুন লাগলে ফায়ার ব্রিগেড যেতে পারে না। এই যে অ্যামেন্ডমেন্ট বিল, এই বিলের মধ্যে এমন ব্যবস্থার উল্লেখ রাখা হয়েছে কি না যাতে কোথাও আগুন লাগলে ফায়ার ব্রিগেডের যাবার ফ্রি অ্যাকসেস যাতে থাকে। আইনি ব্যবস্থা দেবার সঙ্গে সঙ্গে বিভিন্ন যে সমস্ত মিডিয়া আছে টেলিভিসন ইত্যাদি, তাঁর মাধ্যমে আগুন সম্পর্কে মানুষকে সচেতন করতে হবে। সরকারের প্রচেষ্টার সঙ্গে সঙ্গে যাতে মাস মিডিয়াকে কাজে লাগানো যায়, সেইজন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন, কোনও পরিকল্পনা আছে কি না, এই সম্পর্কে জানতে চাই। আজকে এই যে বিলটা আনা হয়েছে, এই বিল অত্যন্ত সময়োপোযোগী, সেই জন্য এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। প্রকৃতপক্ষে যতই নগর উন্নয়ন হচ্ছে, ততই সভ্যতার সঙ্কট সৃষ্টি হচ্ছে। তাতে দেখা যাচ্ছে, আমরা একটা জতুগৃহের মধ্যে বাস করছি। সেইজন্য অনুরোধ করব ফায়ার সার্ভিসকে খুব গুরুত্ব দেওয়া দরকার। নিশ্চয়ই আমরা নগর উন্নয়নের ব্যবস্থা করব, মেগাসিটি বা অন্যান্য বলুন, এবার দেখলাম আবার চারটে মিউনিসিপ্যালিটির সৃষ্টি হলো। নিবিড় শহর বিকাশ প্রকল্প ভাল, কিন্তু তাঁর সঙ্গে সঙ্গে ফায়ার সার্ভিসেরও ব্যবস্থা করতে হবে।

আমি যেটা অনুরোধ করব সেটা হচ্ছে, একটা কনডিসন করে দেওয়া দরকার। যেমন পর্যাবরনে কিছু রেসট্রিকশন থাকে তেমনিভাবে ফায়ার ব্রিগেড বা দমকলের ক্ষেত্রেও এটাকে যদি কার্যকর করা হয় তাহলে ভাল হয়। দমকল থাকলো অথচ জল থাকলো না তাহলে তো তা দিয়ে কিছুই হবে না। বহু শহর আছে যেখানে প্রয়োজনীয় জলটা দমকল পায় না। দমকলের আধুনিক যন্ত্রপাতি আছে কিন্তু তাকে কার্যকরিভাবে ব্যবহার করার জন্য সেখানে

জলের ব্যবস্থা অবশ্য থাকা দরকার। কিন্তু অনেক জায়গায় সেটা নেই। এমন কি এই কলকাতার মতোন মহানগরীতে অনেকগুলি দুর্ঘটনা ঘটেছে এবং সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে, জল না থাকার জন্য দেওয়া যায়নি বা দমকলের গাড়ি ঢোকে নি। সেইজন্য আমি বলব, কিছু রেসট্রিকশন এ ক্ষেত্রে রাজ্যসরকারের পক্ষ থেকে নিয়ে আসা দরকার। পৃথিবীর অনেক বড় বড় দেশেই বড় বড় বিল্ডিং করার ক্ষেত্রে তারা অনেক রেসট্রিকশন করে দিচ্ছেন। সেখানে তাঁর সঙ্গে রাস্তাঘাটের ব্যবস্থার ব্যাপারটাও থাকা দরকার। তা না হলে দমকলের গাড়ি ঢুকবে না। কাজেই একটা মিনিমাম স্টান্ডার্ড থাকা দরকার। সেটা কিন্তু নেই। আজকাল ঐ সব প্রোমোটাররা কি করছে সেটা আপনারা সকলেই জানেন। তারা জমি ভরাট করে রাতারাতি বড় বড় বাড়ি তুলছে এবং সর্বনাশ করে দিচ্ছে। আপনি শিলিগুড়ির মানুষ, আপনি জানেন ঐ শিলিগুড়িতেই কি অবস্থা হচ্ছে। মহানন্দা যদি শুকিয়ে যায় তাহলে আগামীদিনে শিলিগুড়ির কি অবস্থা হবে বলা মুশকিল। কলকাতারও সেই একই অবস্থা। আগুন নির্বাপনের সমস্ত সুযোগ যাতে পাওয়া যায় তাঁর জন্য অবশ্যই কিছু রেসট্রিকশন থাকা দরকার। আজকে আমরা একটা আধুনিক যুগে বাস করছি। নানান রকমের কেমিক্যালস আজকে চারিদিকে ব্যবহৃত হচ্ছে ফলে জীবনযাপন করা খুব জটিল হয়ে পড়ছে। এই অবস্থায় স্বাভাবিক জীবনযাপন যাতে করা যায় তাঁর জন্য কিছু রেসট্রিকশনস অবশ্যই থাকা দরকার। যেমন একটা রাজ্যের জন্য নির্দিষ্ট করে দেওয়া আছে যে এতো বন থাকবে তেমনি এতটা জল থাকবে সেটাও নির্দিষ্ট করা দরকার। পরিশেষে আমি বলব, আপনার ডিপার্টমেন্টে বহু নিয়োগ করার সুযোগ আছে। মাননীয় বিধায়ক সুভাষ গোস্বামি দুঃখ করে বলছিলেন যে এই ফায়ার ডিপার্টমেন্টে চাকরির প্রচুর সুযোগ থাকা সত্ত্বেও সেখানে অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে না। কেন হচ্ছে না? What is the restriction. এ বিষয়ে আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় কিছু বলবেন। বীরেনবাবুর কথার সূত্র ধরে পরিশেষে বলছি, শুধু কলকাতা, শিলিগুড়ি শহরে নয়, মফঃস্বলের ছোট ছোট শহরেও এই দমকলের ব্যবস্থা থাকা দরকার। আজকাল ছোট ছোট শহরে অনেক গুদাম তৈরি হচ্ছে, সেখানে কিছু রেসট্রিকশন করা দরকার এবং দমকলের ব্যবস্থাটা ছড়িয়ে দেওয়া দরকার। আমাদের সভ্যতাকে যদি এগিয়ে নিয়ে যেতে চাই, উন্নয়নের গতিকে অব্যাহত রাখতে চাই তাহলে আপনার ডিপার্টমেন্টের অ্যাকটিভিটিস বাড়াতে হবে। আর আগুন যাতে না লাগে তাঁর জন্য প্রিভেনসনের ব্যবস্থা করতে হবে। সেই প্রিভেনসনের ব্যবস্থা করার জন্য আহ্বান জানিয়ে, এই বিলকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি মাননীয় বিধায়কদের ধন্যবাদ জানাচ্ছি এই বিলটা সমর্থন করার জন্য। এখানে তারা বক্তব্য রাখতে গিয়ে যে সব প্রসঙ্গের অবতারণা করেছেন সেগুলিই এই বিলে অন্তর্ভুক্ত করা হয়েছে। এ বছর জানুয়ারি মাসে একটা অর্ডিন্যান্স জারি করা হয়েছিল এবং আজকে তাঁর পরিবর্তে বিলটা আনা হয়েছে। স্যার, আমাদের রাজ্যের পক্ষে তো বটেই, সারা দেশের পক্ষেই দমকলের গুরুত্বপূর্ণ ভূমিকা আছে এবং তারা সে দায়িত্ব পালন করে চলেছেন। এখন এই দায়িত্ব পালন করার ক্ষেত্রে কিছু অসুবিধার তারা সম্মুখীন হচ্ছেন, সেগুলি দূর করার জন্যই এই সংশোধনী বিল আনা হয়েছে। শুধুমাত্র শহরকে ভিত্তি করে নয়, শহর এবং গ্রামে সর্বত্র যাতে অগ্নি নির্বাপণের ক্ষেত্রে একটা বিশেষ ব্যবস্থা নেওয়া যেতে পারে তাঁর জন্য আমরা অত্যন্ত বেশি করে নজর

[2-00—2-10 p.m.]

দিয়েছি এই বিলের মাধ্যমে। শহরের মধ্যে যেমন দমকল কেন্দ্র আছে, আমরা এখন গ্রামাঞ্চলের পঞ্চায়েতগুলির হাতে ক্ষমতা দিতে চাইছি এবং আগুন নেভানো, আগুন-এর বিরুদ্ধে সংগ্রাম করার জন্য কিছু যন্ত্রপাতিও তাদের হাতে তুলে দিতে চাইছি। এছাড়াও বিভিন্ন স্বেচ্ছাসেবক বাহিনী তৈরি করা হবে এবং তাদের ট্রেনিং দেওয়া হবে বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে যাতে সেখানে কোনও আগুনের ঘটনা ঘটলে তারা সঠিকভাবে তাঁর বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারে। দ্বিতীয়ত এর সঙ্গে সঙ্গে আমরা জোর দিয়েছি মানুষকে সচেতন করার দিকে। অবশ্য রবীনবাবু যে কথা বলেছেন, তিনি সঠিক কথাই বলেছেন যে মানুষকে আগুন সম্পর্কে সচেতন যদি করতে হয় তাহলে দূরদর্শনের এবং সংবাদপত্রের এক্ষেত্রে একটা বড় ভূমিকা আছে। আমরা তাদের কাছেও সহযোগিতা চাই। আমি মনে করি যে দমকল কেন্দ্র বেশি করলেও আগুনের মোকাবিলা আমরা করতে পারব না। কারণ এর জন্য প্রয়োজন হচ্ছে আগুন সম্পর্কে মানুষকে সচেতন করে তোলা। সেই জিনিস এই বিলের মধ্যে রাখা হয়েছে। তাঁর পাশাপাশি অসাধু ব্যবসায়ী, শিল্পপতি যারা শুধু মাত্র কিছু লাভের দৃষ্টিভঙ্গী নিয়ে ব্যবসা করেন, কিন্তু আগুন প্রতিরোধ করার জন্য কোনও ব্যবস্থা রাখেন নি। তাদের শিল্প কেন্দ্রে বা ব্যবসা কেন্দ্রে বা বাণিজ্য কেন্দ্রে বাজারের মধ্যে কোনও গো-ভাড়ন করার ক্ষেত্রে সেখানে যে আগুন প্রতিরোধ মূলক ব্যবস্থা রাখা উচিত সেগুলি তারা রাখেন না। আইনে এই ব্যবস্থা থাকলেও কোনও শাস্তির ব্যবস্থা ছিল না। এখন এই আইনের মধ্যে সেই ব্যবস্থা রাখা হয়েছে। এই ধরনের ঘর-বাড়ি যারা করছেন, যারা অকুপায়ার, তাদের অবশ্যই আগুন প্রতিরোধত্মক ব্যবস্থা রাখতে হবে। যদি তারা না রাখেন তাহলে সেটা শাস্তিযোগ্য অপরাধ হবে এবং সে ক্ষেত্রে ৫ বছর জেল হতে পারে বা ৫ লক্ষ টাকা পর্যন্ত জরিমানা হতে পারে। এই ধরনের বাড়ি যারা করছেন তাদের একটা ফায়ার সেফটি সার্টিফিকেট নিতে হবে। এই ব্যবস্থাও এই আইনের মধ্যে রাখা হয়েছে। এই রেইজ বিল্ডিং-এর ব্যাপারে ফায়ার সেফটি সার্টিফিকেট নেওয়া বাধ্যতামূলক করা হয়েছে। এখানে জলের প্রসঙ্গ তোলা হয়েছে। আমরা দমকল কেন্দ্রকে আধুনিকীকরন করেছি। আমরা অনেক বেশি নুতন নুতন সাজসরঞ্জাম আমদানি করেছি এবং আরও করতে চলেছি। কিন্তু আমাদের জলের প্রয়োজন সবচেয়ে বেশি। কলকাতা শহরের অনেকগুলি জায়গার মধ্যে আমরা কতকগুলি জায়গা চিহ্নিত করেছি। আমরা সেখানে আন্ডার গ্রাউন্ড ওয়াটার রিজার্ভার করব এবং কতকগুলি জায়গায় জলের জন্য স্পাউটের ব্যবস্থা থাকবে যাতে যখনই জলের প্রয়োজন হবে তখনই জল পেতে পারে। তাঁর পাশাপাশি দেখা যায় যে বড়বড় বাড়ির ক্ষেত্রে অনেক সময়ে আগুন লাগলে বা আগুনের ঘটনা ঘটলে সেখান থেকে বের হবার কোনও উপায় থাকেনা। সেই সমস্ত বড় বাড়িগুলিতে যাতে লিফ্‌ট রাখা হয় বা পিছনের দিকে বিকল্প সিঁড়ির ব্যবস্থা থাকে এবং ফায়ার এক্সটিংগুইসিং ব্যবস্থা এগুলি বাধ্যতামূলক ভাবে রাখা হয়েছে। এছাড়া আরও কিছু কিছু ব্যবস্থা রাখা হয়েছে। আমাদের রাজ্যে ৮৪টি দমকল কেন্দ্র আছে। আরও কিছু দমকল কেন্দ্র ২।১ বছরের মধ্যে আমরা করছি। আগামীদিনে আরও ২৭টি দমকল কেন্দ্র নির্মাণ করা হবে। ১০টির নির্মাণ কাজ চলছে। আমরা একটা বড় ট্রেনিং ইন্সস্টিটিউশন করছি ৬ কোটি টাকা ব্যয়ে। সেই ইন্সস্টিটিউশনে ফায়ার সেফটি এবং ফায়ার ডিফেন্স ম্যানেজমেন্টের উপরে একটা ডিপ্লোমা

কোর্স কিছু দিনের মধ্যে চালু করব বলে সিদ্ধান্ত নিয়েছি। এইভাবে পশ্চিমবাংলার শহরে এবং গ্রামের মানুষের জীবন এবং সম্পত্তি যাতে রক্ষা করতে পারি, আর্ত মানুষের পাশে দাঁড়াতে পারি সেজন্য নানা ধরনের আরও কার্যকর ব্যবস্থা এই আইনের মধ্যে রাখা হয়েছে। এর পাশাপাশি আর একটা জিনিস করেছি যে, যদি কেউ কোনও ক্ষেত্রে জল দেবার ব্যাপারে বাধা সৃষ্টি করে তাঁর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যাবে, এটা এই আইনে রেখেছি। কেউ মিথ্যা ফায়ার-কল দিলেও তাঁর বিরুদ্ধে শাস্তিবিধানের ব্যবস্থা এতে রাখা হয়েছে। এছাড়া কেউ যদি ফায়ার সার্টিফিকেট না রাখেন, তাঁর বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হবে, এই বিধান এতে রাখা হয়েছে। অর্থাৎ এত সব প্রভিসন এই বিলের মধ্যে রাখা হয়েছে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Ashoke Bhattacharya that the West Bengal Fire Services (Amendment) Bill, 1996, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 56 and Preamble**

The question that clauses 1 to 56 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the West Bengal Fire Services (Amendment) Bill, 1996 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**শ্রী নির্মল দাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, একটি বিশেষ বিষয়ে আমি বলতে চাইছি। গত ১৮ তারিখে সংবাদপত্রের কর্মচারীরা ধর্মঘট করেছিলেন। আমরা দেখেছি, সাংবাদিক বন্ধু, যারা হাউস কভার করেন, তারা হাউসে না থাকলে কি হয়। পাশাপাশি ঐসব জোচ্চুরি সংবাদ থেকেও জনসাধারন বঞ্চিত হন। আমরা শুনেছি, আগামী ১২ তারিখে তাঁরা আবার একই দাবিতে ধর্মঘট করতে যাচ্ছেন। আপনার কাছে আবেদন, আমাদের মুখ্যমন্ত্রী যেন প্রধানমন্ত্রী, বিশেষ করে কেন্দ্রীয় তথ্য ও সংস্কৃতি বিভাগের সঙ্গে কথাবার্তা বলেন যাতে আগামী ১২ তারিখে সংবাদপত্র প্রকাশিত হয়, সাংবাদিকদের ধর্মঘট যেন না হয়, তাদের ন্যায্য দাবি যেন মেনে নেওয়া হয়, তাদের অন্তর্বর্তী ৫০ ভাগ ভাতার দাবি যেন মেনে নেওয়া হয়। এটা মুখ্যমন্ত্রীকে বলবার জন্য আমি আপনাকে অনুরোধ করছি, কারণ আমরা চাই স্বাধীন এবং সার্বভৌম শক্তি যে সংবাদপত্র তাঁর কণ্ঠ যেন রুদ্ধ না হয়, মানুষ যেন সংবাদপত্র মারফৎ সবকিছু জানতে পারেন। তাই এ-ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1996.**

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to introduce the Calcutta

Municipal Corporation (Amendment) Bill, 1996, and placed a statement as required under rule 72(1)

**Statement under Rule 72(1) of the rules of procedure and conduct of Business in West Bengal Legislative Assembly.**

**Regarding**

**Promulgation of the Calcutta Municipal Corporation (Amendment) ordinance, 1995 [West Bengal Ordinance No. III of 1995]**

The Calcutta Municipal Corporation suggested to the State Government from time to time for amendments of certain sections of the Calcutta Municipal Corporation Act, 1980, in the interest of better municipal administration of the City of Calcutta. The Accountant-General (Audit-I), West Bengal, also proposed to amend some sections of the said Act to provide a better financial discipline. Besides, the Department of Scheduled Castes and Tribes Welfare of the State Government proposed for it's representation in the Municipal Service Commission. It was also considered necessary to amend the relevant sections of the said Act regulating the plan specifications and constructions of buildings in the Bustee area and the violations thereof, regularising the constructions of buildings on lands occupied by persons displaced from East Pakistan (now Bangladesh), including provisions relating to fire services, introducing system of self-assessment and submission of return by the owners of, or the persons liable to pay consolidated rates on, lands and buildings, etc., enforcing appropriate discipline in the conduct of officers and other employees of the Corporation, constituting Benches in the Municipal Assessment Tribunal by appointing officers of the West Bengal Higher Judical Service as Judicial Members, etc.

2. Keeping the matters as aforesaid in view, it was felt necessary to amend the Calcutta Municipal Corporation Act, 1980, immediately so as to ansure a smooth and efficient administration of the said Act.

3. As, however, the West Bengal Legislative Assembly was not in session at the material time, an Ordinance, namely, the Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1995 (West Bengal Ordinance No. III of 1995), was promulgated.

(Secretary then read the title of the Bill)

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1996, be taken into consideration.

**শ্রী নির্মল মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ক্যালকাটা মিউনিসিপাল কর্পোরেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬ সভায় যা উত্থাপিত হয়েছে, আমি বিলটাকে বিস্তারিতভাবে বুঝবার চেষ্টা করেছি এবং তারই জন্য বিলটাকে সমর্থন করছি। কিন্তু সমর্থন করার সঙ্গে সঙ্গে মন্ত্রী মহাশয়ের বিবেচনার জন্য আপনার মাধ্যমে তাঁর কাছে কিছু সাজেশন রাখছি। প্রথম বিষয় হলো বর্তমানে ওনার অ্যাসেসমেন্ট-এ যে ব্যবস্থা আছে তাঁর সঙ্গে সেলফ অ্যাসেসমেন্টের বিষয়টা আনতে চাইছেন। কলিকাতা কর্পোরেশনে প্রধানত ৬ বছর অন্তর অন্তর জেনারেল রিভ্যালুয়েশন হয়। কিন্তু এই মধ্যবর্তী সময়ে যে সমস্ত কন্সট্রাকশন হয় অ্যাডিশন অলটারেশন হয় সেই সমস্তগুলি অনেক ডিলেড হয়। এই অ্যাসেসমেন্ট করার পর রেকর্ড হয়ে ট্যাক্স কালেকশনের ব্যাপারটা অনেক ডিলেড হয় এবং তাতে কিছু জটিলতাও

[2-10—2-20 p.m.]

আছে। তাঁর সঙ্গে সঙ্গে কিছু ট্যাক্স ইনভলভমেন্টে অনেক বেশি জটিল কুটিল চিন্তা-ভাবনা কাজ করে এবং তাঁর সঙ্গে কিছু কিছু কর্মচারীর কনাইভ করার ঘটনা আছে। তাই এই সেলফ অ্যাসেসমেন্টের বিষয়টা রেখেছেন। এর মধ্যে দিয়ে যে ব্যক্তি জমি কিনলেন এবং বাড়ির জন্য প্লান স্যাংসন করার পর বাড়ি তৈরি করলেন, তারপর তিনি নিজে সেল্ফ ডিক্লারেশনের ভিত্তিতে কলিকাতা কর্পোরেশনে অ্যাপ্লাই করবেন ফর অ্যাসেসমেন্ট। এতে অনেক কুইকার হবে এবং যত কুইকার অ্যাসেসমেন্ট হবে কলিকাতা কর্পোরেশনের তত দ্রুত গতিতে আরনিং হবে। এই ক্ষেত্রে এই যে সেল্ফ অ্যাসেসমেন্ট এটা আমি ক্রয় বিক্রয়ের ক্ষেত্রে হতে পারে, পুরানো বাড়ি অ্যাডিশন অলটারেশনের ক্ষেত্রে হতে পারে, একটা ফাঁকা জমিতে বিল্ডিং প্ল্যানের নুতন স্যাংশনও হতে পারে। অ্যাডিশন অলটারেশনও কলিকাতা কর্পোরেশনের স্যাংশন নিয়ে করতে হয়। একটা বিষয় মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, বিল্ডিং ডিপার্টমেন্ট এবং অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টের মধ্যে একটা মিসিং লিঙ্ক আছে। বিল্ডিং ডিপার্টমেন্টে প্ল্যান স্যাংশন হয় এবং পরবর্তীকালে বাড়ি তৈরি হবার পর অ্যাসেসমেন্টের জন্য অ্যাপ্লাই করবেন। অর্থাৎ অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টের ইন্সপেক্টর গিয়ে খুঁজে বার করবেন। এখানেই জটিলতাটা হচ্ছে। এই বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি এই মিসিং লিঙ্ক দূর করার চিন্তা ভাবনা করুন। যার প্ল্যান স্যাংশন করা হলো, বিল্ডিং ডিপার্টমেন্ট থেকে তাকে একটা সার্টিফিকেট দেওয়া হলো। তাকে একটা সার্টিফিকেট ফর কমেন্সমেন্ট অব কন্সট্রাকশন এই ভাবে একটা সার্টিফিকেট দিন।·সেই সার্টিফিকেটের বলে সে কন্সট্রাকশন করতে পারে। কন্সট্রাকশনে অনেক দেরি লাগতে পারে সেটা সতন্ত্র ব্যাপার। কিন্তু অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টের কাছে প্রতি বছরের রেকর্ড থাকুক যে এই বছর ২ হাজার বাড়ির প্ল্যান স্যাংশন দিয়েছি, সে নিউ এবং অ্যাডিশন অলটারেশন হোক। তারপর অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টে টাকা দেওয়ার পর তাঁরা এটা রিভিউ করবেন, মাঝে মাঝে ইন্সপেক্টর পাঠাবেন। এর মধ্যে দিয়ে এই কুটিল জটিল ব্যাপারগুলি চেক করা যাবে এবং কলিকাতা কর্পোরেশন তাঁর আরনিং গ্যারান্টি করতে পারবে এবং এটা খুব

তাড়াতাড়ি করতে পারবে। মাননীয় মন্ত্রী মহাশয় রিফিউজি ভাই বোনেদের কথা চিন্তা করে বিলে যে প্রভিসন রেখেছেন, তাঁর এই প্রভিসনটাকে ঐতিহাসিক বলে বলতে চাই। সঙ্গে সঙ্গে আমি এই কথা বলতে চাই, যাঁরা এখন কেন্দ্র আছেন, যাঁরা এক সময় এই রাজ্যে ছিলেন তাঁদের রাজনৈতিক সিদ্ধান্তের কারণে লক্ষ লক্ষ নয়, কোটি মানুষ ছিন্নমুল হয়ে ভারতে এসেছিল পূর্ব পাকিস্তান থেকে, বর্তমানে যেটা বাংলা দেশ সেখান থেকে। এদের প্রতি তাঁদের রাজনৈতিক অঙ্গিকার ছিল, এদের প্রতি দায়-দায়িত্ব ছিল, অর্থনৈতিক পুনর্বাসনের দায়িত্ব ছিল। সেই দায়িত্ব তাঁরা পালন করেন নি। এই মানুষগুলি ভিখারীতে পরিনত হয়ে গিয়েছিল। এরা নিজেরা লড়াই করে অধিকার অর্জন করেছে এবং বামপন্থীরা সামনের সারিতে থেকে তাদের নেতৃত্ব দিয়েছে। এই পশ্চিমবাংলায় তিন ধরনের কলোনি আছে, এক হচ্ছে গভর্নমেন্ট স্পনসর কলোনি, দুই হচ্ছে বায়না-নামা স্কীম কলোনি এবং তিন হচ্ছে স্কোয়াটার্স কলোনি, যেটাকে জবরদখল কলোনি বলে। এই গভর্নমেন্ট স্পনসর কলোনিতে খুব অল্প সংখ্যক মানুষ সুযোগ সুবিধা পেয়েছে। তাদের তবুও সামান্যতম কিছু সুযোগ সুবিধা ছিল। কিন্তু বায়নানামা কলোনির অধিবাসীদের মাত্র তিন কাঠা করে জমি দেওয়া হয়। তাদের পাঁচ বিঘা জঙ্গলের মধ্যে বাড়ি করার জন্য দু'হাজার করে টাকা আর দু' বান্ডিল করে টিন এই দিয়ে সারা হয়ে গেল। তারা কি করে বাড়ি করবে? সেই বাড়ি কি করে আইনানুগ হবে এবং কি ভাবে পৌরসভার সুযোগ সুবিধা পাবে, যেখানে কর্পোরেশন আছে, মিউনিসিপ্যালিটি আছে সেখানে? তাদের সাথে সাথে আরও করুণ চেহারা রিফিউজি রিহ্যাবিলেটেশন প্রবলেম যারা জবরদখল কলোনি তৈরি করেছিল নিজেদের আত্ম প্রতিষ্ঠার জন্য। সেই জবরদখল কলোনি সবচেয়ে বেশি আছে। কলকাতার মধ্যে এদের কনসেনট্রেশন হচ্ছে কাশীপুর অঞ্চলে, বেলিয়াঘাটা মানিকতলা অঞ্চলে, টালিগঞ্জ ঢাকুরিয়া অঞ্চলে, এবং তাঁর সঙ্গে নতুন অ্যাডেড এরিয়া যেটা আছে, গার্ডেনরিচ, যাদবপুর এবং বেহালা অঞ্চলে। ১৮টি ওয়ার্ড তাঁর সঙ্গে আছে। এইসব জায়গায় প্রধানত কনসেনট্রেশন বেশি। এখন এই জবরদখল, বায়নানামা কলোনির এই মানুষগুলোর দুর্ভোগ সবচেয়ে বেশি। খুব সঙ্গত কারণেই দীর্ঘদিন ধরে মানুষগুলোর দাবি ছিল, "আমরা পৌর সুযোগ সুবিধা পাচ্ছি না। আমাদের অ্যাসেসমেন্ট হচ্ছে না, বিল্ডিং ট্যাক্স রেগুলারাইজ হচ্ছে না। আমরা মাথা গোঁজার জন্য কোনও রকমে একটা বাড়ি তৈরি করে ফেলেছি। এখন আমরা বঞ্চিত।" তাদের রক্ষা করার জন্য মন্ত্রী মহাশয় এই অ্যামেন্ডমেন্ট এনেছেন। আমি এটাকে সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আমি বলছি যে, এখন এই বাড়িগুলোর ক্ষেত্রে, গভর্নমেন্ট স্পনসর্ড হোক, বায়নানামা হোক অথবা জবরদখল হোক, যারা বিল্ডিং তৈরি করেছেন এবং ক্যালকাটা কর্পোরেশনের বিল্ডিং রুলস অনুযায়ী যাদের কোনও ইনফ্রিঞ্জমেন্ট নেই—ইনফ্রিঞ্জমেন্ট মানে ওয়াইডথ্ অব রোডস্, বিল্ডিংয়ের ক্ষেত্রে ওয়াইডথ্ অব রোড ইনফ্রিঞ্জমেন্ট যাদের নেই অর্থাৎ যারা ফ্রি ফ্রম অব ইনফ্রিঞ্জমেন্টস, তাদেরটা রেগুলারাইজ করে দেওয়া হবে এগেন্সট ইউজুয়াল চার্জেস্। খুব ভাল কথা। তাদের এক বছরের মধ্যে আবেদন করতে হবে। আমি সেই কারণে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, এই ইউজুয়াল চার্জেসের সঙ্গে একটি বিষয় করতে হবে। কারণ আগামীদিনে রুলস্ ফ্রেম হবে। এই মানুষগুলোর কাছ থেকে কোনও পেনাল্টি নেওয়া চলবে না। উইদাউট অবটেনিং পার্মিশন ফ্রম দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন যারা বাড়ি তৈরি করেছে, তাদের কেউ যদি পরবর্তীকালে স্যাংশন নিতে আসে তাকে পেনাল্টি দিতে হবে। তাই এর সঙ্গে এটাকে সংযুক্ত করতে হবে,

আগামীদিনে তাদের রক্ষা কবজের জন্য তাদের কাছ থেকে কোনও পেনাল্টি চার্জ নেওয়া হবে না এক বছরের জন্য। আমি অনুরোধ করব, যারা এই মুহুর্তে দলিল পেয়ে গেছেন, যাঁরা কনস্ট্রাকশন করে ফেলেছেন, তাঁদের ক্ষেত্রে এবং যাঁরা দলিল এখনও পান নি তাঁরা যেদিন দলিল পাবেন, সেইদিন থেকে—ফ্রম দি ডেট অব রিসিভিং দি ডিড—সেই তারিখ থেকে দু'বছর পর্যন্ত সময় দিন। কারণ আজকে এই বিল পাশ হয়ে গেলে, আইন তৈরি হয়ে গেলে, তাদের দু'বছর সময় দিলে তারা কিছুটা সুযোগ পাবে। যাদের বিষয়ে হচ্ছে, যাদের ইনফ্রিঞ্জমেন্ট রয়েছে, তাদের বিষয়ে রুলে বলা আছে যে, মিউনিসিপ্যাল কর্পোরেশনকে অথরিটি দেওয়া হয়েছে। পরবর্তীকালে মিউনিসিপ্যাল কমিশনার এই ইনফ্রিঞ্জমেন্ট যাদের আছে, তাদের রেগুলারাইজ করার ক্ষেত্রে নিয়ম অনুযায়ী সিদ্ধান্ত নেবে।

[2-20—2-30 p.m.]

এইজন্য আমি বলতে চাই যে, এটা একটু সংশোধন করার প্রয়োজন রয়েছে। সংশোধন করার প্রয়োজন এই কারণে অনুভব করছি যে এদের ইনক্রিমেন্টের জন্য পেনাল্টি নেওয়া যাবে না। এগেনস্ট ইউজিয়াল চার্জেসে ইনক্রিমেন্ট ধরনের কিছু হলে বিষয়টি সিমপেথিটিক্যালি কনসিডার করবেন। বিষয়টি সিমপেথিটিক্যালি দেখতে হবে এই কারণে যে, যারা আজকে উদ্বাস্তুতে পরিণত হয়েছে তারা আমাদের রাজনৈতিক সিদ্ধান্ত গ্রহণের কারণে আজকে উদ্বাস্তুতে পরিণত হয়েছে, তারই দরদি মনোভাব এই বিলের মধ্যে বলুন, আইনের মধ্যে বলুন প্রতিফলিত হয়েছে। কংগ্রেসের কৃতকর্মের ফলে আজকে আমাদের প্রায়শ্চিত্ত করতে হচ্ছে, এই কথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল যেটা এনেছেন তাকে আমি আন্তরিক সমর্থন জানাচ্ছি। আপনি যে বিভিন্ন বড় বড় বাড়িগুলোর জন্য আইন তৈরি করার চেষ্টা করছেন তাঁর জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি যে উদ্বাস্তুতের জন্য চিন্তা করেছেন এবং বিলের সংশোধনী করতে চেয়েছেন ভালো কথা, কিন্তু এর ভালো করতে গিয়ে খারাপটা যেন হয়ে না যায় সেই দিকটা একটু চিন্তা করে দেখবেন। আপনি যে বললেন স্যাংশন অব প্ল্যান, এটা বস্তী বাসীদের জন্য এবং যথার্থভাবে গরিবদের কথা ভেবে করেছেন, কিন্তু এর মধ্যে প্রোমোটররা না এসে পড়ে বা মধ্যবিত্ত লোকেরা না এসে পড়ে। এর মধ্যে আমার মনে হয় গরিব লোকেদের স্বার্থ রক্ষা করা যাবে না। তারা প্রতিদিনের অভাব-অভিযোগ, মেয়ের বিয়ে, ছেলের পড়াশুনোর কারণে ওইসব ঘর বিক্রি করে গ্রামের দিকে চলে যাবে আর মধ্যবিত্ত শ্রেণীর লোকেরা ওখানে বসবাস করবে। সেই কারণে আমি মাননীয় মন্ত্রীকে বিষয়টি বিবেচনা করতে অনুরোধ করছি। সাধারণভাবেই একটা গরিব লোককে যদি কিছু অর্থ দেওয়া যায় তাহলে সেই টাকাটা অন্য কাজে লাগিয়ে দেবে। আমরা দেখেছি আমার ওখানে ছোট ছোট দোকান করে গরিব লোকেদের দেওয়া হয়েছিল, কিন্তু তাদের হাতে সেগুলো রক্ষিত হয় নি। সেগুলো তারা বিক্রি করে চলে গেছিল। বস্তীতে যারা বাস করত সেখানে যে মুহুর্তে Subject to the provisions of Sections 450A and 450B, the Corporation may sanction building plans submitted by one or more thika tenants, or by such person or authority.

সেই মুহূর্তে মধ্যবিত্ত লোকেরা বা পয়সাওয়ালা লোকেরা, যারা এসব জায়গায় থাকতে পাচ্ছে না, তারা সেখানে থাকার জায়গা পেলেই টাকা দিয়ে চলে যাবে। আমরা কত চেষ্টা করেছিলাম যে সল্টলেক বাঙালীদের হাতে থাকবে, কিন্তু আজকে সেই সল্টলেক বাঙালীদের হাত থেকে চলে যাচ্ছে। আইন করা সত্ত্বেও আবার জয় হচ্ছে গরিব লোক, যারা বস্তীতে বাস করে তারা এর সুযোগ থেকে বঞ্চিত হবে, সুতরাং আমার অনুরোধ বিষয়টি একটু চিন্তা ভাবনা করে দেখবেন। কলকাতার মধ্যে মধ্যবিত্ত লোক যারা ঘর চায় বা প্রোমোটর যারা ঘর চায় তারা যেকোনও টাকার বিনিময়ে এইসব ঘর নিতে ইচ্ছুক এবং গরিব বস্তীবাসীরাও ওই টাকার মূল্যে ঘর বিক্রি করে দূরে চলে যেতে চাইবেন। সেখানে আপনি গরিব লোকেদের স্বার্থ রক্ষা করতে পারবেন না। যাইহোক আপনি যে অর্ডিন্যান্স এনেছেন তাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল, '৯৬ যেটা মাননীয় মন্ত্রী এনেছেন তাকে সমর্থন করে ২।৪টি কথা বলতে চাই। এই বিলের মূল লক্ষ্য এবং উদ্দেশ্য উনি এখানে লিখে দিয়েছেন এবং তাঁর সঙ্গে সহমত হয়ে এই বিলের ধারাগুলি যতদূর আমরা দেখতে পাচ্ছি সাধারন মানুষের দিকে তাকিয়ে গরিব মানুষের দিকে তাকিয়ে করবার চেষ্টা হয়েছে। কিছু কিছু অ্যাডমিনিস্ট্রেটিভ সিমপ্লিসিটির দিকে তাকিয়ে করেছেন, সেই সম্বন্ধে সন্দেহ নেই। এখানে ক্লজ ফাইভে উনি চেষ্টা করেছেন টু কার্ব দি কোরাপশন, এই কোরাপশনের জন্য তিনি যে বিলটা এনেছেন এটা নিশ্চয় সমর্থনযোগ্য। আমি এই বিষয়ে বলতে চাই যে এক্সপ্লানেশন ৩(বি) এখানে অ্যামেন্ডমেন্ট হয়েছে। ক্লজ ৫, ৩বি আর একটা অ্যামেন্টমেন্ট মুভ করা হয়েছে সেটা নিয়ে আমি বলছি। এখানে তিনি বলেছেন মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন তার একটা ইনক্লুড করছেন পাবলিক সার্ভিস কমিশন, এই দুটো সার্ভিস কমিশনের কি প্রয়োজন সেটা একটা ব্যাখ্যা করলে আমার মনে হয় ভাল হয়। ১১ নম্বর ক্লজে উনি সেল্ফ অ্যাসেসমেন্ট এর কথা বলেছেন, এটা অত্যন্ত গ্রহণযোগ্য। এটা আমাদের সাধারণ বাড়ির যে মালিক তাদের পক্ষে সুবিধাজনক হবে। এই বিষয়ে কোনও সন্দেহ নেই যে অ্যাডমিনিস্ট্রেটিভ দিক থেকেও সুবিধা হবে। এখানে এক্সপ্লানেশনে যেটা ৮ নম্বরে বলা হয়েছে সেই বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি। সেল্ড অ্যাসেসমেন্ট এর জন্য যে ট্যাক্স দেওয়া হবে সেক্ষেত্রে এক্সেস পেমেন্ট বা লেস পেমেন্ট হলে সেখানে লেস পেমেন্ট এর ক্ষেত্রে যে ব্যালেন্স দিতে হবে, সেখানে উনি মাত্র ২ মাস সাজেস্ট করেছেন। এটা নিয়ে ভাবতে হবে। আগের এক্সেস পেমেন্ট এর ব্যালেন্স কত সেটা সাধারন মানুষের পক্ষেও জানা দরকার, এটা ভাবতে হবে। একসেস পেমেন্ট যেটা বললেন, অ্যাডজাস্টমেন্ট হবে, উইল বি অ্যাডজাস্টেড এগেনস্ট দি অ্যাকচুয়াল ট্যাক্স যেটা পেবেল বাই দি অ্যাসেসার ফর ফিউচার পেমেন্ট কিনা এটা আমি বুঝতে পারছি না। এটা যদি একটু ব্যাখ্যা করেন তাহলে ভাল হয়। নেকস্ট এই বিলের মধ্যে ১৬ নম্বরে বলেছেন, ফায়ার প্রিভেনশন নিয়ে, এটা অত্যন্ত গ্রহণযোগ্য। এর জন্য আমি তাকে সম্পূর্ণভাবে ধন্যবাদ জানাচ্ছি। এর পরে যে ২টি মূল আকর্ষণীয় ১৮ নম্বর এবং ২১ নম্বর ক্লজ সেখানে ছিন্নমূল উদ্বাস্তুদের নিয়ে আমার আগের বক্তা যা বলেছেন, সেটা যথার্থ্য। এই উদ্বাস্তুদের বাড়িগুলির ব্যাপারে তাদের অধিকার দেওয়ার ব্যাপারটা, এটাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই

বিষয়ে ২১ নম্বর ক্লজে বস্তী উন্নয়ন এর ব্যাপারে, বস্তীতে যারা আছেন তাদের বাড়ি ঘর প্ল্যান পাস করার যে সুযোগ করে দিয়েছেন, এটা ভাল কথা। এই প্ল্যান পাস করতে গিয়ে সাধারন গরিব মানুষের যেন হয়রানি না হয়। এই বিষয়ে বিশেষ দৃষ্টি রাখার জন্য আমি তাকে অনুরোধ করব। এইটার ব্যাপারে তিনি যেন রুল বা ডাইরেকটিভস দিয়ে দেন। বস্তীর লোকেরা অত্যন্ত গরিব, তারা অত নিয়ম কানুন এর মধ্যে যেতে হয়ত পারবে না, তারা যেন অন্য লোকের খপ্পরে না পড়ে, এই বিষয়গুলি দেখবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতা পৌর কর্পোরেশনের যে সংশোধনী বিল এখানে উত্থাপন করা হয়েছে সে সম্পর্কে আমাদের মাননীয় বিধায়করা কয়েকটি বিষয় এখানে উল্লেখ করেছেন। আমি প্রথমেই বলছি, কলকাতা মিউনিসিপাল কর্পোরেশন সংশোধনী বিলের বিষয়গুলোকে নিয়ে আমরা একটা অর্ডিন্যান্স জারি করেছিলাম। তারই ভিত্তিতে এই বিলটা রচনা করা হয়েছে। এই বিলে মূল যে কটা বিষয় এখানে বলা আছে তাঁর মধ্যে গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে আমরা পৌর কর্পোরেশনের সমস্ত কর্মচারিদের ওয়েস্টবেঙ্গল সার্ভিসেস ক্লাসিফিকেশন কন্ট্রোল অ্যান্ড এপিল রুলস ১৯৭১, এই যে রুলস আছে রাজ্য সরকারি কর্মচারিদের জন্য, সেই রুলসকে সামনে রেখে কর্মচারিদের কাজের ক্ষেত্রে আরও বেশি শৃঙ্খলা যাতে বজায় থাকে এবং পৌর প্রশাসন যাতে আরও বেশি গতিশীল ও শক্তিশালী করার জন্য কিছু বিষয় এই সংশোধনী বিলের মুল আইনে প্রস্তাব হিসাবে রেখেছি। এছাড়াও আমরা এতদিন পর্যন্ত আমাদের যে মিউনিসিপাল সার্ভিস কমিশন ছিল সেখানে দু'জনের বদলে তিন জনকে দিয়ে এই মিউনিসিপাল সার্ভিস কমিশন গঠন করা হবে এই প্রস্তাবটাই এখানে রয়েছে। তাঁর মধ্যে একজন হবে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবসের। শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবসের ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের একজন প্রতিনিধি মিউনিসিপাল সার্ভিস কমিশনের সদস্য হবেন। এর মধ্যে আরেকটা গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে সেলফ অ্যাসেসমেন্ট। মাননীয় সদস্য নির্মলবাবু ঠিকই বলেছেন, কলকাতা পৌর কর্পোরেশনের যেটা নিজস্ব ক্ষেত্র, সেই রাজস্ব আদায় যাতে আরও বৃদ্ধি করা যেতে পারে। ইতিমধ্যে কলকাতা কর্পোরেশন এই ব্যাপারে কিছু পদক্ষেপ নিয়েছে। কিন্তু আমরা দেখছি কলকাতা কর্পোরেশন বা পৌরসভাগুলো এখনও পর্যন্ত তাঁর নিজস্ব ক্ষেত্রে যে রাজস্ব সংগৃহীত হয় তাঁর বেশিরভাগটাই সংগৃহীত হয় প্রোপার্টি ট্যাক্স থেকে, অর্থাৎ গৃহকর থেকে সবচেয়ে বেশি ট্যাক্স আদায় করা হয়। কলকাতা কর্পোরেশনে এই বছর ৯০ কোটি টাকারও বেশি পৌর কর আদায় হবে। কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে বহু বাড়ি এখনও রয়েছে, বিশেষ করে নতুন বাড়ি যেগুলো হয়েছে,—ফ্লাট বাড়ি—এখনও পর্যন্ত তারা পৌর করের আওতায় আসেনি, বা যারা সঠিক সময়ে কলকাতা কর্পোরেশনে আবেদন করেননি, সেল্ফ অ্যাসেসমেন্টের দ্বারা তারা নিজেদের কোনও নির্মীয়মান বাড়ি যা ইতিমধ্যে নির্মাণ করা হয়েছে, বা প্রপার্টি ট্যাক্সের জন্য আবেদন করা হয়েছে, কিন্তু প্রশাসনের ঢিলেমির জন্য সঠিক সময়ে তাঁর কর নির্ধারণ করা হয়নি, তাদের কর নির্ধারণ করার জন্য এই সেল্ফ অ্যাসেসমেন্ট ব্যবস্থা আমরা রেখেছি। আমি

আরও উল্লেখ করছি, কোনও বাড়ির ক্ষেত্রে কিভাবে কর নির্ধারণ করা হবে। সেল্ফ অ্যাসেসমেন্টের মাধ্যমে তারা কর নির্ধারণ করার পর পরবর্তীকালে সেই বাড়িগুলির যখন চূড়ান্তভাবে যখন অ্যাসেসমেন্ট করব, তখন যদি দেখা যায় অন্তর্বর্তীকালীন অ্যাসেসমেন্ট কর যদি বেশি নির্ধারিত হয়ে থাকে তাহলে সেই অংশটুকু কর থেকে বাদ যাবে, সেটাকে আমরা ফেরত দেব। কিন্তু যদি দেখা যায় অন্তর্বর্তীকালীন কর কম দেওয়া হয়েছে, তাহলে সেই অতিরিক্ত অংশটাকে বাড়ির মালিককে দিতে হবে।

এর ফলে কলকাতার প্রায় সমস্ত বাড়ি, আমরা বলতে পারি প্রায় ১০০ শতাংশ বাড়ি পৌর বিধেয়কের আওতায় আনতে পারব। এর ফলে আজকে পুরসভার নিজস্ব সুত্রে যে রাজস্ব সেটা আরও বৃদ্ধি পাবে। এর ফলে পৌর প্রশাসন শক্তিশালী হবে। আরও একটি বিষয়ে আমাদের উল্লেখ করা হয়েছে, সেটা হচ্ছে যে, উদ্বাস্তুদের জন্য, পূর্ববঙ্গ থেকে, পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের ক্ষেত্রে যে সমস্ত বাড়িগুলির ইতিপূর্বেই লিজ ডিড দেওয়া হয়েছিল, সেই সমস্ত বাড়িগুলির বিল্ডিং প্ল্যান অসুবিধা থাকার জন্য পৌর কমিশনকে কিছু সমস্যার সম্মুখীন হতে হয়েছিল। পরবর্তীকালে এই উদ্বাস্তুরা আজকে নিশর্ত দলিল পেয়ে গেছে। ইতিমধ্যেই নির্মিত বাড়িগুলিকে রেগুলারাইজ করে দেওয়ার প্রয়োজন দেখা দিয়েছে। এই ধরনের বাড়িগুলি ইতিমধ্যেই নির্মাণ করা হয়েছিল। যদি সেই সমস্ত বাড়িগুলি কলকাতা কর্পোরেশন বিল্ডিং রুলসের মোতাবেক নাও হয়ে থাকে তা সত্ত্বেও আমরা সেইসব বাড়িগুলিকে অনুমোদন দেব। যে বাড়িগুলি নির্মিত হয়ে গেছে, সেক্ষেত্রে শর্ত রয়েছে। শর্ত হচ্ছে যে, বাড়িগুলির স্টেবিলিটির ক্ষেত্রে অর্থাৎ বাড়ির কনস্ট্রাকশন যেগুলি করা হয়েছে, বা পিলার অন্যান্য যে বিষয়গুলি আছে, সেক্ষেত্রে স্টেবিলিটির ক্ষেত্রে কোনও কমপ্রোমাইজ হবে না। স্টেবিলিটি দেখেই তাদের বিল্ডিং প্ল্যানের অনুমোদন দেব। কিন্তু কোনও ক্ষেত্রে এই আইন যেদিন থেকে কার্যকর হবে, তাঁর এক বছরের মধ্যে এই বাড়ির মালিকদের আবেদন করতে হবে এই বিল্ডিং প্ল্যান অনুমোদন করবার জন্য। যদি কেউ ইতিমধ্যে দলিল পেয়ে না থাকে, তারা সে দলিল পাওয়ার ১ বছরের মধ্যে আবেদন করতে পারবেন বলে এই আইনের মধ্যে রয়েছে। এই সংশোধনী বিধেয়কের মধ্যে আমরা রেখেছি যে, বাড়ি নির্মাণের ক্ষেত্রে আপনারা দেখেছেন যে, কলকাতার বেশ কয়েকটি বাড়ি, বিশেষ করে শিবালিক যে ভেঙে পড়ল, আরও কয়েকটি বাড়ি ভেঙ্গে পড়ল, সেই বাড়িগুলির ভেঙ্গে পড়ার কারণগুলি বের করবার জন্য তদন্ত কমিটি নিয়োগ করা হয়েছে। আপনারা জানেন যে, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার নিতিন সোমের নেতৃত্বে একটি কমিটি নিয়োগ করা হয়েছিল। এই কমিটি এবং আরও অন্যান্য কমিটি তারা একটা রিপোর্ট দিয়েছেন, সুপারিশ দিয়েছেন। সেই সুপারিশের উপর ভিত্তি করে আমরা গৃহ নির্মাণ আইনের মধ্যে একটা সংশোধনী প্রস্তাব রেখেছি। এই আইনের মধ্যে সমস্ত বিস্তারিতভাবে উল্লেখ করা হচ্ছে না। এই সংক্রান্ত বিষয়ে বিল্ডিং এর যে রুল থাকবে, তাতে বিস্তারিতভাবে উল্লেখ করা যাবে। এখানে আমাদের মিউনিসিপ্যাল বিল্ডিং কমিটি রয়েছে। এই কমিটির মধ্যে আমাদের যে ৫ জন আছে, সেখানে আরও দুজন নেওয়া হবে। একজন আর্কিটেক্ট রাখা হবে, একজন টাউন প্ল্যানার রাখা হবে। একজন ইনস্টিটিউট অব টাউন প্ল্যানার এবং ইনস্টিটিউট অব আর্কিটেক্ট এদের সঙ্গে কথা বলে দুজন নেওয়া হবে এবং বাড়ি নির্মাণের ক্ষেত্রে সাড়ে ১৪ মিটার পর্যন্ত যে বাড়ি নির্মিত হবে, সেই

বাড়িগুলিকে আমরা সাধারন মানুষের সুবিধার্থে অনেক বেশি সরলীকরণ করতে চাইছি। কিন্তু সাড়ে ১৪ মিটারের উপরে বাড়ি যেখানে হবে, সেই বাড়ি করার ক্ষেত্রে আমরা অনেক বেশি কড়া করতে চাইছি। যেটাকে আমরা হাই রাইজ বিল্ডিং বলি সেই বাড়ি করার ক্ষেত্রে অবশ্যই সেই জায়গায় লাইসেন্স বিল্ডিং সার্ভেয়ার এবং লাইসেন্স বিল্ডিং আর্কিটেক্ট এর অনুমোদন নিলেই হবে না, সেখানে বিল্ডিং পাশ করলেই হবে না, বিল্ডিং পাশ করার ক্ষেত্রে স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার এবং জিও টেকনিক্যাল ইঞ্জিনিয়ার দরকার। এটা বাধ্যতামূলক। অর্থাৎ যারা সাড়ে ১৪ মিটারের উপর বাড়ি নির্মাণ করতে চান, অর্থাৎ হাই রাইজ বিল্ডিং করতে চান, তাঁদের স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার এবং জিও টেকনিক্যাল ইঞ্জিনিয়ার নিয়োগ করতে হবে এবং তাঁরা যদি বিল্ডিং প্ল্যান অনুমোদন করেন তাহলে সেক্ষেত্রে আমরা বিল্ডিং প্ল্যানের অনুমোদন দেব। কোনও ক্ষেত্রে যদি স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার এবং জিও টেকনিক্যাল ইঞ্জিনিয়ার নিয়োগ না করেন সে ক্ষেত্রে বিল্ডিং প্ল্যানের অনুমোদন দেব না। অন্যদিকে সাড়ে ১১ মিটার থেকে সাড়ে ১৪ মিটার পর্যন্ত বা তাঁর উপর বাড়ি যদি কেউ করতে চান সে ক্ষেত্রে সয়েল টেস্টিং

[2-40—2-50 p.m.]

বাধ্যতামূলকভাবে করতে হবে, এগুলো আইনের মধ্যে নেই, কিন্তু বিল্ডিং রুলসের মধ্যে এগুলো বিস্তারিত ভাবে রেখেছি। ঠিকা টেনেন্সি অ্যাক্ট কার্যকর করা হয়েছে। বস্তিগুলোর মধ্যে বাড়ি নির্মাণ করতে হলে বিল্ডিং রুলস অনুযায়ী সেই বাড়ি তৈরি করতে অসুবিধা হবে। সেজন্য ঠিকা টেনেন্সি অ্যাক্টে বস্তিগুলোর জন্য লে-আউট প্ল্যান তৈরি করেছি যে এর ফলে বস্তির বাড়ি নির্মাণের ক্ষেত্রে যেখানে অনুমোদন দেওয়া হবে সে ক্ষেত্রে এই লে-আউটগুলোর সাথে এবং তাঁর বাড়ি নির্মাণের যে প্ল্যান সেটাকে মিলিয়ে নেব। এতদিন কলকাতা কর্পোরেশনের আইনে এই ব্যবস্থা ছিল না, এখন এই ব্যবস্থা রেখেছি। এখানে আমরা আরেকটা বিষয় দেখছি যেটা হল—কোনও বাড়ি ভাঙতে হলে সেই বাড়ির মালিক বাধা দেয়, দখলদাররা বাধা দেয়। কলকাতায় যারা বড় বড় বেআইনি বাড়ি নির্মাণ করেছে যেমন কুন্দলিয়ার বেআইনি বাড়ি ভাঙতে গিয়েছিলাম—বেশ কয়েকটি বাড়ি ভেঙেছি, আরও কয়েকটা বাড়ি ভাঙব এবং সুপ্রিম কোর্ট থেকেও নির্দেশ নিয়েছি এই বাড়িগুলো ভাঙার জন্য। এখানে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা নেই। এই বেআইনি বাড়িগুলো ভাঙতে গেলে আমরা দেখেছি কিছু কংগ্রেসি কাউন্সিলাররা সরাসরি বাধা দেন। কিন্তু এই আইনের মধ্যে রেখেছি বাড়ি ভাঙতে যাওয়ার ক্ষেত্রে কেউ বাধা দিতে পারবে না। সেক্ষেত্রে কর্পোরেশন পুলিশের সাহায্য নেবে, সেক্ষেত্রে পুলিশ সেই বেআইনি বাড়ির ভিতর প্রবেশ করবে এবং যারা বাড়ির দখলদার তাদেরকে রিমুভ করবে। এই বিষয়গুলো এর মধ্যে আমরা রেখেছি। এছাড়া আমাদের আইনের মধ্যে আরও অন্যান্য অনেক বিষয় রেখেছি। কলকাতা পৌর কর্পোরেশন প্রশাসনকে শক্তিশালী করবার জন্য একটি বিষয় রেখেছি। সেটা উল্লেখ করছি। যেখানে অন্যান্য রাজ্যে সমস্ত পৌর সভার ক্ষেত্রে কোনও নিয়োগ করতে হলে সরকারের অনুমোদন নিতে হয়, কিন্তু এতদিন কলকাতা পৌর কর্পোরেশনের নিয়োগ করার ক্ষেত্রে সরকারের অনুমোদনের প্রয়োজন ছিল না। কলকাতা পৌর কর্পোরেশন ইচ্ছা করলে কর্মী সংখ্যা বাড়াতে পারে এরকম একটা ব্যবস্থা আইনে ছিল, কিন্তু আমরা বলেছি যতটা স্যাংশনড পোস্ট আছে তাঁর মধ্যে নিয়োগ

করলে সরকারের অনুমোদনের প্রয়োজন নেই। কিন্তু কলকাতা কর্পোরেশনে মোট স্যাংশনড পোস্টের বেশি নিয়োগ করলে অবশ্যই রাজ্য সরকারের অনুমোদন নিতে হবে যাতে অপ্রয়োজনীয়ভাবে বেশি লোক নিয়োগ না করতে হয়। এই বিষয়গুলো বিলের মধ্যে রেখেছি এবং এই বিল এখানে উত্থাপন করলাম এবং আমি আশা করব আপনারা এই বিলকে সমর্থন করবেন।

The motion of Shri Ashoke Bhattacharyya that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1996, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4**

The question that clause 1 to 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 5**

**Mr. Deputy Speaker :** Now there is an amendment to clause 5 by Shri Lakshmi Kanta Dey being amendment no. 1. The amendment is in order. Shri Dey may now move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 5, in sub-clause (b), for the proposed sub-section (3B), the following sub-section be substituted :-

"(3B)(i) An employee of the Corporation who is detained in custody for a period exceeding 48 hours on a criminal charge, may be suspended by an order of the appointing authority with effect from the date of his detention and such employee shall remain under suspension until an order withdrawing the order of suspension is made by the appointing authority.

(ii) An employee of the Corporation who is undergoing a sentence of imprisonment upon conviction on a criminal charge, shall be suspended by the appointing authority pending disciplinary proceeding against him."

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I am accepting that.

The amendment of Shri Lakshmi Kanta Dey that—in Clause 5, in sub-clause (b), for the proposed sub-section (3B), the following sub-section be substituted :-

"(3B)(i) An employee of the Corporation who is detained in custody for a period exceeding 48 hours on a criminal charge, may be suspended by an order of the appointing authority with effect from the date of his detention and such employee shall remain under suspension until an order withdrawing the order of suspension is made by the appointing authority.

(ii) An employee of the Corporation who is undergoing a sentence of imprisonment upon conviction on a criminal charge, shall be suspended by the appointing authority pending disciplinary proceeding against him."

Was then put and agreed to.

The question that clause 5, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 6 to 27 & Preamble**

The question that clauses 6 to 27 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1996, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Sales Tax (Amendment) Bill, 1996.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Sales Tax (Amendment) Bill, 1996.

**Mr. Deputy Speaker :** Dr. Dasgupta, you may also place the statutory statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly now.

**Dr. Asim Kumar Dasgupta :**

**Statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.**

In course of implementation of the provisions of the West Bengal Sales Tax Act, 1994 (West Bengal. Act XLIX of 1994), it appeared to the State Government that it would be expedient :-

(i) to redefine the term "tax" in clause (35) of section 2 so as to include therein "additional sales tax" leviable under section 18A;

(ii) to redefine the term "turnover of sales" in clause (40) of section 2 to allow exemption from tax on the first point of a sale of petrol and diesel in certain cases in West Bengal in order to collect the tax from a registered dealer at a subsequent point of such sale in West Bengal;

(iii) to make necessary provision in section 14 by way of incorporating a new sub-section (2A) therein for obligation to make payment of admitted amount of tax by a casual trader on his purchases in West Bengal before determination of such tax by the assessing authority;

(iv) to bring about consequential changes in sub-section (4) of section 14 following the incorporation of new sub-section (24) therein;

(v) to incorporate a new section 18A for the levy of a non-passable additional sales tax on the sales of petrol and diesel without any increase in the price of sale to the consumers;

(vi) to substitute the provisions of section 73 by new provisions with suitable changes to enlarge the scope of the existing provisions so as to regulate despatches of consignments of goods from any place in West Bengal to a destination in and outside West Bengal and to ensure payment of tax on purchases by casual traders from the persons other than registered dealers in West Bengal;

(vii) to incorporate a new sub-section (8A) in section 86 for prosecution of those dealers who realise non-passable additional sales tax from their customers while selling petrol and diesel, and to make consequential changes in sub-section (10) of section 88.

2. To achieve the above purposes, the West Bengal Sales Tax Act, 1994 was amended by promulgation of the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 1995.

3. The promulgation of the said Ordinance was necessary as the State Assembly was not in session at that time.

(Secretary then read the title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West

Bengal Sales Tax (Amendment) Bill, 1996, be taken into consideration.

**Shri Dipak Mukherjee :** (Not present)

[2-50—3-00 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬'-যেটা এনেছেন আমি তাকে সমর্থন করে দু-একটা কথা বলব। উনি এই বিভাগে আসার পরে সেলস্ ট্যাক্সের অনেক সরলীকরণ করেছেন, সেজন্য ওনাকে ধন্যবাদ।

কিন্তু স্যার, আমি আগেও বলেছি, আবার বলছি, গ্রামাঞ্চলে যারা ছোট ছোট ব্যবসায়ী, যাদের লেখা-পড়া কম, তাদের আইনের ঐ বই বুঝতে খুবই অসুবিধা হয় এবং তাঁরা নানা অসুবিধার মধ্যে জড়িয়ে পড়েন। তাই আমি অনুরোধ করছি, আইনের ঐ বইগুলো যাতে বাংলায় অনুবাদ করা হয় এবং হ্যান্ডবুক আকারে করা যায় তাঁর ব্যবস্থা করা হোক।

স্যার, আমি আরেকটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সিমান্তবর্তী এলাকা—বিশেষ করে বাংলা-বিহার সিমান্তে—আমরা লক্ষ্য করে থাকি, যে জিনিসের দাম বিহারে কম, যেমন সিগারেট, সাইকেল পার্টস সেগুলো চোরাপথে আমাদের রাজ্যে চলে আসছে। এতে আমাদের রাজস্বের ক্ষতি হচ্ছে। দুটো দেশের সেল ট্যাক্সের পার্থক্যের জন্য এটা হচ্ছে বলে আমার মনে হয়। এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং এই বিলের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী "দি ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬'—যা এনেছেন তাকে সমর্থন করে দু-একটা কথা নিবেদন করব। আমরা লক্ষ্য করছি আমাদের রাজ্যের যারা বড় ব্যবসায়ী, বৃহৎ ব্যবসায়ী তারা একটা সংগঠন গড়ে তুলেছেন এবং তারা মাঝে মাঝে বন্ধ ডাকেন। আর ওদের ফাঁদে পা দেন যারা খুচরো ব্যবসায়ী, যাদের চায়ের ছোট দোকান, কি ছোট একটা স্টেশনারি দোকান আছে। সেল ট্যাক্স যাতে ফাঁকি না হয় এবং সরলীকরণ হয় তাঁর জন্য আপনি অর্ডিন্যান্স জারি করেছিলেন। এটা নিয়ে কিছুটা ভুল বোঝাবুঝি মিস আন্ডার স্ট্যান্ডিং বড়রা ছোটদের যুক্ত করে নিয়ে সৃষ্টি করছিল। আমার ধারনা আপনি চেষ্টা করেছেন অধিকাংশই সাধারন ব্যবসায়ী যাতে এই জটিলতার মধ্যে না পড়ে। বড় ব্যবসায়ীদের বিক্রয়যোগ্য যে জিনিসপত্রের সেল ট্যাক্সকে এনসিওর করতে চেয়েছেন। এতে রাজ্য সরকারের যে তহবিল সেটা যাতে বঞ্চিত না হয়, তাঁর জন্যও চেষ্টা করছেন, আপনি অর্ডিন্যান্স যেটা জারি করেছিলেন—বিধানসভায় ছিল না বলে সেটা ঠিক আছে—এখন আপনি আইন প্রনয়ন করছেন। এখনও আমাদের চাকরিতে নিয়োগের বিশেষ কোনও জায়গা নেই, শিল্প বা অন্যান্য ব্যবসা বাণিজ্যে বা বড় বড় শিল্প বাণিজ্যে বেশি মানুষ চাকরি করবে সে ব্যবস্থা নেই। এই অবস্থায় ছোট দোকানদার আমাদের রাজ্যে সবচেয়ে বেশি ভারতবর্ষের মধ্যে। কেউ হয়তো হোসিয়ারি বিজনেস্ করে, কেউ হয়তো একটা সাধারন সবজির দোকান চালায়, আবার কিছু পান, বিড়ি সিগারেটের দোকানদার—এই সমস্ত যারা ক্ষুদ্র ব্যবসায়ী এই ব্যবসায়ীদের যাতে স্বার্থ বিঘ্নিত না হয়, এই

যে সেল ট্যাক্স সংক্রান্ত ব্যাপারে আইন প্রনয়ন করার জন্য আমি তাদের স্বার্থ সুরক্ষার জন্য আপনাকে অনুরোধ করব। আমি চাই না, বামফ্রন্ট সরকারের নীতির জন্য যারা ক্ষুদ্র, যারা পিছিয়ে পড়া তাদের কোনও ক্ষতি হোক। রবীন্দ্রনাথ বলে গেছে "যারে তুমি নীচে ফেল, সে তোমারে বাঁধিবে যে নীচে, পশ্চাতে রেখেছ যারে, সে তোমারে পশ্চাতে টানিবে।" আমি বলতে চাইছি যে বামফ্রন্ট সরকার যেটা চেয়েছেন—সেই সব ম্লান মুখে দিতে হবে ভাষা, সেই সব শ্রান্ত ক্লান্ত ভগ্ন বুকে ধ্বনিয়া তুলিতে হবে আশা। ওই লোকগুলি যাতে আশাহত না হন, আমরা চাইছি সেভাবে এই বিল আনয়নের ভিতর দিয়ে আপনি অ্যাসিওর করুন যে, আমাদের রাজ্যের হাজার হাজার ক্ষুদ্র ব্যবসায়ী যারা বিভিন্ন জেলায় বিভিন্ন প্রত্যন্ত এলাকায় থাকেন তারা যাতে মনে করতে না পারেন যে এই আইনের ফলে তাদের সর্বনাশ হবে। আমরা চাই না যারা বড় তাদের সর্বনাশ হোক, আমরা চাই যারা বড় তারাও অনেক বেশি রোজগার করুন। আমাদের দেশে এটা দুর্ভাগ্য ডাইরেক্ট ট্যাক্স প্রায় উঠেই যাচ্ছে। আমাদের ইন্ডিয়া ফেডারেল স্টেট। যাঁরা কর্মকর্তা তাঁরা বড় ব্যবসায়ীদের সর্বক্ষেত্রে রেয়াত দিয়ে দিচ্ছেন তাদের জন্যই হাওলা হচ্ছে, হাওলার মূল কারণ এই জায়গাটা। আমাকে বাবা বরাৎ পাইয়ে দাও হাওলার টাকা দেব এবং সেই টাকার সঙ্গে আজকে বিভিন্ন রাজ্যের মুখ্যমন্ত্রী থেকে শুরু করে সকলের বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা জারি হচ্ছে। এখন আমাদের দেশের প্রধানমন্ত্রী যদি গ্রেপ্তার হন সেটা হলে আশ্চর্য হওয়ার কিছু নেই। দেখা যাবে প্রধানমন্ত্রীর নামেও হয়তো জামিন অযোগ্য ওয়ারেন্ট ইসু হয়ে গেল। তাতেও আশ্চর্য হবেন না ভারতবর্ষের মানুষ। যাঁরা আজকে সংশোধীয় গণতন্ত্রের স্বপক্ষে যুক্তি দেন, সংশোধীয় গণতন্ত্র তাঁদের হাতে বিপন্ন। ছিন্নমস্তা কালীর মতো তারা তাদের ধ্বংস করে দেবে। সংশোধীয় ব্যবস্থায় মৌলিক সমস্যার সমাধান হবে না বলে যারা বিশ্বাস করেন, তারাই আজকে সংশোধীয় ব্যবস্থাকে ধরে রাখার জন্য চেষ্টা করছেন। তাই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যাতে ওদের সাথে যারা বড় ব্যবসায়ী তারা যাতে সেল ট্যাক্সটা দিতে বাধ্য হন, এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ওয়েস্ট বেঙ্গল সেল ট্যাক্স অ্যামেন্ডমেন্ট বিলের সমর্থনে বক্তব্য রাখতে উঠে প্রথমে বলা উচিত যখন বিধানসভার সেশন ছিল না তখন ৩১এ অক্টোবর এটা অর্ডিন্যান্স হিসাবে লাঘু হয়। এখন বিধানসভা চলছে, তাই আইন মেনে এটা আপনাদের সামনে রাখছি। এই বিলের মূল দুটি উদ্দেশ্য আছে। প্রথম উদ্দেশ্য হলো সাধারন যারা ক্রেতা তাদের উপর কোনও অতিরিক্ত কর না বসিয়ে, বস্তুত তাদের উপর কর ভার কমে যাবে, আমি এটা পরে বলছি—যারা ক্রেতা তাদের উপর কোনও অতিরিক্ত কর ভার না বসিয়ে ডিজেল এবং পেট্রোলের ক্ষেত্রে যে বিক্রয় কর ছিল সেটাকেই এখন লাঘু করা হচ্ছে। দ্বিতীয় কথা হচ্ছে, এক ধরনের বিক্রেতা বা ডিলার আছে

[3-00—3-10 p.m.]

যাদের আমরা ক্যাজুয়াল টেন্ডার বলি। তাদের কোনও স্থায়ী ঠিকানা নেই, তারা অনেক সময়েই করের আওতায় আসে, কিন্তু কর দেয় না। তাদের আমরা করের আওতায় এনে তাদের কাছ থেকে কর আদায় করতে চাই এবং একই সঙ্গে তাদের মধ্যে যারা অপেক্ষাকৃত

ছোট ডিলার বা বিক্রেতা তাদের বাদ দিতে চাই। এই দুটো আমাদের মূল উদ্দেশ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বছর যখন আমরা বাজেট পেশ করি ঠিক তাঁর আগে পর্যন্ত পেট্রোল এবং ডিজেলের ওপর আমাদের বিক্রয় কর ছিল, টার্ন-ওভার ট্যাক্স ছিল এবং অ্যাডিশন্যাল সেলস ট্যাক্স ছিল। আমরা গত বছর বাজেটে বিক্রয় কর তুলে দিই, টার্ন-ওভার ট্যাক্স তুলে দিই, অ্যাডিশনাল সেলস ট্যাক্স তুলে দিই। এরপর পেট্রোল এবং ডিজেলের দাম কেন্দ্রীয় সরকার নির্ধারণ করেন এবং সেই দামের ক্ষেত্রে কোনও পরিবর্তন ঘটে না। অথচ আমাদের সম্পদ সংগ্রহের পরিমাণ মাসে ৫ কোটি টাকা করে কমতে শুরু করে। তখন আমরা বাধ্য হয়ে আইন মোতাবেক একটা নতুন উদ্ভাবনী পদক্ষেপ নিই—ম্যাক্সিমাম সেলস ট্যাক্স চালু করি। এটা নন্‌পাশেবল্‌, এটা দামের সঙ্গে যোগ করা যাবেনা। এই নতুন শর্ত আরোপ করে এটা ১লা নভেম্বর থেকে লাগু করি। এর ফলে দাম বাড়ে নি। প্রতিটি প্রস্তুতকারক সংস্থার ওপর এটা আরোপ করা হয়েছে। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের তিনটি বড় সংস্থা আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই সভার মাননীয় সদস্যগণের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, গত বাজেটের আগে পেট্রোল, ডিজেল এবং কেরোসিনের যে দাম ছিল বর্তমানে এই বিল আপনারা অনুমোদন করলে দাম তাঁর থেকেও কমে যাবে। আমি একটা হিসাব দিলে বিষয়টা বুঝতে সুবিধা হবে—সামগ্রিকভাবে ডিজেলের যে দাম ছিল তাতে ডিজেলের ওপর সেলস ট্যাক্স ছিল ১৪.৫ শতাংশ। আজকে আমরা যে পদক্ষেপ নিচ্ছি তাতে সেটা কমে হবে ১২ শতাংশ। পেট্রোলের দামের মধ্যে ১লা মে-র আগে বিক্রয় কর ছিল ১৩.৮৯ শতাংশ; সেটা কমে হবে ১১.৪০ শতাংশ। এবং কেরোসিনের ক্ষেত্রে ৭.৫ শতাংশ ছিল, সেটা ৫ শতাংশ হবে। ১লা মে থেকে এটা লাগু আছে। চলতি যেটা লাগু আছে সেটার কোনও হেরফের হবে না। এর মধ্যে আর অন্য কিছু পরিবর্তন হচ্ছে না। আশা করি আপনারা এটা সমর্থন করবেন। এর মধ্যে আর একটা গুরুত্বপূর্ণ বিষয় আছে এবং সেটা আমি আপনাদের কাছে একটু বলছি। অর্ডিন্যান্স করার পরেও দেখা যায় বেশ কিছু বিক্রেতা কর ফাঁকি দিচ্ছিলেন। কোনও স্থায়ী ঠিকানা নেই এই অজুহাতে, ক্যাজুয়াল টেন্ডার, এই অজুহাতে কর দিচ্ছিলেন না, তাদের করের আওতায় আনা যাচ্ছিল না। তখন আমরা ক্যাজুয়াল ট্রেডার্স, এই সংজ্ঞাটা যোগ করি এবং আমরা তাদের কাছ থেকে যখন কর আদায় শুরু করি তখন ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেশন ট্রাইবুনালের গত বছর নভেম্বর মাসে একটা রায় বের হয়। সেই রায় অনুযায়ী আমাদের কিছু পরিবর্তন করতে হয়। যে রায়টি দেয়া হয় তাতে বলা হয় যে, "ক্যাজুয়াল ট্রেডার্সদের কাছ থেকে সর্বক্ষেত্রে আপনারা কর আদায় করতে পারবেন না। যেখানে তারা নিজেরা বলছে, অ্যাডমিট করছে,—আমরা এটা সেল করছি বা সেলের জন্য নিয়ে যাচ্ছি, সেখানেই শুধু পারবেন।" আমরা সেই রায় মেনে নিয়েছিলাম। সেটা মেনে নিয়ে সেই অনুযায়ী পরিবর্তন করে সেটা আমরা লাঘু করেছিলাম। অ্যাডমিটেড সেলস কথাটা আমরা সংযুক্ত করে সেই পরিবর্তনটা আমরা এই বিলের মধ্যে রেখেছি। সেকশনগুলি যদি ক্লজ-ওয়াইজ দেখা যায় তাহলে দু-তিন মিনিটের বেশি লাগবে না। প্রথম ক্লজ শুধু নামকরণ এবং কোন দিন থেকে শুরু হবে সেটা বলা আছে। যদি ২ নম্বর ক্লজে যান তাহলে দেখবেন, সেখানে যে অ্যাডিশন্যাল সেল্‌স ট্যাক্স আগে ছিল তাকে আনা হচ্ছে। সেই কথা বলা হয়েছে। সেখানে আবার কোম্পানি থেকে আর একটা কোম্পানিতে বাদ দেওয়া হচ্ছে, এটা হচ্ছে ক্লজ ২। ক্লজ ৩ তে বলা হচ্ছে, ক্যাজুয়াল ট্রেডারসকে যাকে আমরা

শুধু অ্যাডমিটেড সেল্সের উপর নিচ্ছি। তারা কি মোতাবেক দেবে সেটা রুলসে থাকবে। ক্ল
৪ রেট্ বলে দেওয়া হচ্ছে। ক্লজ-৫, আগে ট্রান্সপোর্টার যেখানে লেখা ছিল সেখানে ক্যাজুয়া
ট্রেডার এই কথাটা আনার জন্য যে কনসিকোয়েনসিয়াল চেঞ্জেস হচ্ছে। আমি আবার রিপি
করছি, পেট্রোল এবং ডিজেলের ক্ষেত্রে যে বড় বড় সংস্থা আছে, তারা যাতে কোনও অন্যা
কিছু না করতে পারেন,—করলে সেটা আইনত দন্ডনীয় হবে। সেটা আমি এই ৬ নম্বর ক্লে
অন্তর্ভুক্ত করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কতকগুলি গুরুত্বপূর্ণ বিষয় মাননী
সরকার পক্ষের সদস্যরা এনেছেন। শ্রী বীরেন মৈত্র মহাশয় যে দুটি বক্তব্য এনেছেন তাঁ
সম্বন্ধে বলি। প্রথম হচ্ছে, বিক্রয় করের উপর এখানে আমরা একটা শুধু করের আই
করেছি। উনি ভালই বলেছেন, এই আইনটি প্রায় ১০০ পাতার হয়েছে, আগে সংখ্যা প্রা
১০০০ পাতার ছিল। কিন্তু বাংলায় সহজ করে সাধারন যারা বিক্রেতা তাদের কাছে পৌছানে
যায় কিনা, আপনার এই সাজেশন আমি মাথায় রাখব আগামীদিনে এই কাজ করার জন্য
দুই-আপনি একটা এনেছেন—পার্শবর্তী রাজ্যগুলি মাঝে-মাঝে করের হার যখন তখন কমিে
আমাদের বিপদে ফেলে। আমি নাম করতে চাইছি না, এইজন্য সারা দেশের রাজ্যের অর্থমন্ত্রীদে
নিয়ে একটা কমিটি হয়। আমি তাঁর সঙ্গে যুক্ত ছিলাম। সেখানে একটা সর্বসম্মত সিদ্ধান্তে
আমরা এসেছি যে, এইভাবে করের যুদ্ধ আমরা যেন অবসান করাই। বিভিন্ন ধরনের পন্যে
জন্য একটা সর্বনিম্ন করের হারের ক্ষেত্রে তারা নিজেরা যেন এর বিরুদ্ধে গিয়ে খেয়ো-খেনি
না করেন—এটাই সর্বসম্মত সিদ্ধান্ত হয়েছে। আশা করি, একটা সময়ের মধ্যে লাঘু করতে
পারব। তারপর আপনি যে সমস্যার কথা বলেছেন—বিশেষ করে আপনার যে এলাকা সেটা
বিহারের লাগোয়া—সেইজন্য সঙ্গত কারণেই বলেছেন। আরও অন্যান্য রাজ্যের সঙ্গে রাজ্যে
এটাই সবচেয়ে বেশি সমস্যা সৃষ্টি করে। কেন্দ্রশাসিত রাজ্যগুলি তারা কেন্দ্রের বাজেট থেকে
টাকা পায় বলে তারা নিজেদের মনের খুশিতে এই করের হারগুলি কমিয়ে শূণ্যের কাছাকাছি
করার জন্য পাশের রাজ্যগুলি দুরবস্থার মধ্যে পড়ে। স্যার, বিধায়ক নির্মল দাস মহাশয় যে
বক্তব্য রেখেছেন সেই বক্তব্য রেখে তিনি খুব ভাল করেছেন। আমরা কিন্তু ক্যাজুয়াল
ট্রেডারদের ক্ষেত্রে এই শৃঙ্খলার মধ্যে আনতে গিয়েও যদি ২ লক্ষ টাকার নীচে কারও সার
বছরের টার্নওভার থাকে তাকে সেই করের আওতা থেকে মুক্তি দিয়ে দিয়েছি। তাদের আর
আসতে হবে না যাদের কথা আপনি বলেছেন। আর ৫ লক্ষ টাকা পর্যন্ত যাদের আছে
তাদের কোনও বিক্রয় করের অফিসে যাওয়ার প্রয়োজন নেই এখন। তাদের একটা ৪ হাজার
টাকা বছরে ঐ টার্নওভারের উপর যাদের আছে থোক টাকা সেটা ব্যাঙ্কে গিয়ে দিয়েও দিতে
পারেন। ঝামেলার হাত থেকে মুক্তি দেবার জন্য এই পদক্ষেপ আমরা গ্রহণ করেছি। তাই
পুনরোক্তি করছি, যখন অর্ডিনান্স ছিল এবং এখন এটা রাখার সময়েও পেট্রোল, ডিজেলের
কোনও দাম বাড়বে না। বস্তুত, আগের বছরের তুলনায় দাম কমে যাওয়াই উচিত ক্রেতার
কাছে। সেটা আর একবার আমি পুনরোক্তি করলাম। দুই হচ্ছে, ক্যাজুয়াল ট্রেডারদের
ক্ষেত্রে—ওদের মধ্যে যারা গরিব বা অপেক্ষাকৃত কম ক্ষমতাবান, তাদের রেহাই দিচ্ছি আর
যারা আইন ভঙ্গ করছে তাদের আইনের আওতায় আনছি। এই কথা বলে এই বিলের
সমর্থনে বক্তব্য রেখে শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal

ale Tax (Amendment) Bill, 1996 be taken into consideration was then ut and agreed to.

**Clauses 1-7, and Preamble**

The question that clauses 1-7 and preamble do stand part of the 3ill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West 3engal Sale Tax (Amendment) Bill, 1996, as settled in the Assembly be )assed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 3-10 p.m. till 10 a.m. on Saturday, the 2nd March, 1996, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday the 2nd March, 1996 at 10-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 7 Ministers of State and 115 Members.

[10-00 – 10-10 a.m.]

## Unstarred Questions
### (to which written Answers were laid on the Table)

### ডিগ্রি কলেজের সংখ্যা

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৮) **শ্রী অজয় দে ও শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) জুন ১৯৯০ থেকে মে ১৯৯৫ সময়ে কতগুলি নতুন ডিগ্রি কলেজ চালু করা হয়েছে ,

(খ) তন্মধ্যে কতগুলিতে অনার্স/বিজ্ঞান/জীববিজ্ঞান বিভাগ চালু আছে ; এবং

(গ) উক্ত কলেজগুলি কোন কোন বিশ্ববিদ্যালয়ের অধীন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) জুন ১৯৯০ থেকে মে ১৯৯৫ সময়ে মোট ১১ (এগারোটি) নতুন ডিগ্রি কলেজ চালু করা হয়েছে।

(খ) তন্মধ্যে একটি কলেজে অনার্স, দুটি কলেজে বিশুদ্ধ বিজ্ঞান এবং একটি কলেজে জীববিজ্ঞান চালু আছে।

(গ) উক্ত কলেজগুলি যথাক্রমে উত্তরবঙ্গ (পাঁচটি), কলকাতা (চারটি), বিদ্যাসাগর একটি) এবং বর্ধমান (একটি) বিশ্ববিদ্যালয়ের অন্তর্গত।

### বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬) **শ্রী সুকুমার দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ৩১-১২-৯৫ পর্যন্ত রাজ্যে বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা কত (জেলাওয়ারি হিসাব)

(খ) ৩১-১২-৯৫ পর্যন্ত রাজ্যে বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা কত ;

(গ) রাজ্যে প্রতিবছর বিদ্যুৎ সংযোজনের জন্য কতগুলি আবেদন জমা পড়ে ;

(ঘ) রাজ্যে প্রতি বছর কত জন গ্রাহকের আবেদন মঞ্জুর করা হয়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৩১-১২-৯৫ পর্যন্ত রাজ্যে বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা মোট ৮,৮৪২টি। জেলাওয়ারি হিসাব নিচে দেওয়া ঃ

| | | | |
|---|---|---|---|
| নদীয়া | ১টি | হাওড়া | — |
| বীরভূম | ১৬টি | কোচবিহার | ২১টি |
| মালদা | ১৯টি | হুগলি | ১টি |
| জলপাইগুড়ি | ১১টি | দক্ষিণ দিনাজপুর | ৩৯০টি |
| ২৪ পরগনা (উত্তর) | ১১৭টি | দার্জিলিং | ১৪৬টি |
| বর্ধমান | ১৫৩টি | বাঁকুড়া | ১,১৬৫টি |
| মুর্শিদাবাদ | ১৩৯টি | পুরুলিয়া | ৯২১টি |
| ২৪ পরগনা (দক্ষিণ) | ৩৮৮টি | মেদিনীপুর | ৫,০৯৭টি |
| উত্তর দিনাজপুর | ২৫৭টি | | |
| মোট | ১,০৬৫ | | ৭,৭১৯ |

(খ) ৩১-১২-৯৫ পর্যন্ত পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ ও সি.ই.এস.সি. মিলিয়ে মোট বিদ্যুৎ-গ্রাহকের সংখ্যা ছিল ৩৪,৫৫.১৪৮।

(গ) ১৯৯৪-৯৫ সালে বিদ্যুৎ পর্ষদ এলাকায় মোট আবেদন জমা পড়ে ১,৯১,০০০। সি.ই.এস.সি. এলাকায় ১৯৯৫ সালে এরূপ আবেদনের সংখ্যা ছিল (পূর্ববর্তী বছরের বকেয়া ধরে) ১,২৮,৯১১।

(ঘ) ১৯৯৫-৯৬ সালে বিদ্যুৎ পর্ষদ এলাকায় লক্ষ্যমাত্রা ধরা হয়েছিল ১,৮০,০০০। ডিসেম্বর ১৯৯৫ পর্যন্ত মোট ১,২৭,০০০ জনকে বিদ্যুৎ সংযোজন দেওয়া সম্ভব হয়েছে।

সি.ই.এস.সি. এলাকায় ১৯৯৫ সালে মোট ৮৬,৯৬১ জনকে বিদ্যুৎ সংযোজন দেওয়া সম্ভব হয়েছে।

এ ছাড়া, ১৯৯৫-৯৬ সা[illegible] [illegible]শ প্রোগ্রামে এ ঠিক করা হয়েছে যত দ্রুত সম্ভব বকেয়া দরখাস্তগুলির (যেগুলির টেস্ট ফর্ম জমা পড়েছে) নিষ্পত্তি করা হবে।

## গরুর এঁসো রোগ

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪২) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** প্রাণিসম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গ্রামাঞ্চলে গরুর এঁসো রোগ প্রতিরোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহন করেছেন?

(খ) প্রতিবছর উক্ত রোগে আক্রান্ত গরুর আনুমানিক সংখ্যা কত?

(গ) উক্ত রোগে আক্রান্ত হওয়ার ফলে দুধ উৎপাদন হ্রাসের বার্ষিক হার কিরূপ?

**প্রাণিসম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গ্রামাঞ্চলে গরুর এঁসো রোগ প্রতিরোধে সরকার নিম্নলিখিত ব্যবস্থা গ্রহন করেছেন—

১। অনুদানভিত্তিক সার্বিক টিকা দান প্রকল্প ;

২। টিকা দানের মাধ্যমে রোগমুক্ত অঞ্চল সৃষ্টি এবং

৩। শিক্ষণ শিবির ও প্রচারের মাধ্যমে গণচেতনা বৃদ্ধি।

(খ) প্রতি বছর আক্রান্ত গরুর সংখ্যা নিম্নরূপ—

| | | |
|---|---|---|
| ১। | ১৯৯৩-৯৪ | ১৩,৫২০ |
| ২। | ১৯৯৪-৯৫ | ২,৯৮৫ |
| ৩। | ১৯৯৫-৯৬ | ৯৮৭ |

(নভেম্বর ১৯৯৫ পর্যন্ত)

(গ) নিয়মিত টিকা প্রদানের ফলে দুগ্ধবতী গাভীর আক্রান্ত হওয়ার সংখ্যা খুবই নগন্য। ফলে বার্ষিক দুধ উৎপাদন হ্রাসের পরিমান খুবই নগন্য।

## জল সরবরাহ প্রকল্প

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৬) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) হাওড় জেলার জগদীশপুর ও হুগলি জেলার জিরাট (হামিমপুর)-এ জলসরবরাহ প্রকল্পের কাজ কত দিনে শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) উক্ত প্রকল্প দুটি কার্যকর করতে মোট কত টাকা ব্যয় হবে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) জগদীশপুর নলবাহী জলসরবরাহ প্রকল্প সম্পূর্ণ হয়েছে এবং ১৯৯৪-৯৫-এ চালু হয়েছে। অন্যদিকে জিরাট হামিমপুর জলসরবরাহ প্রকল্পের কাজ চলছে।

(খ) ৪৭.২৭ লক্ষ টাকা ব্যয়ে জগদীশপুর জলসরবরাহ প্রকল্পটি সম্পূর্ণ হয়েছে। জিরাট হামিমপুর প্রকল্পের জন্য ১০৩.৪৪ লক্ষ টাকা ব্যয় ধরা হয়েছে।

### অতিরিক্ত জেলা ম্যাজিস্ট্রেট ও পুলিশ সুপারের পদ

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৯) **শ্রী নির্মল দাস ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্থার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) আলিপুরদুয়ারে একজন অতিরিক্ত জেলা ম্যাজিস্ট্রেট ও অতিরিক্ত পুলিশ সুপারের পদ সৃষ্টির কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

### ক্ষতিগ্রস্থ মহাবিদ্যালয় ভবনের সংস্কার

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪১২) **শ্রী নির্মল দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩ সালের বন্যায় ক্ষতিগ্রস্থ আলিপুরদুয়ার মহাবিদ্যালয়ের ভবনটি সংস্কারের জন্য কোন অর্থ মঞ্জুর করা হয়েছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ, ১৯৯৩-৯৪ আর্থিক বছরে ৪,০৫,৮২৮ টাকা মঞ্জুর করা হয়েছে।

এতদ্ব্যতীত ১৯৯৫-৯৬ সালে কলেজ ভবনে ১৯৯৩ সালে বন্যায় নষ্ট হয়ে যাওয়া শ্রেনীকক্ষ, অধ্যক্ষের কার্যালয় এবং গবেষনাগারের আসবাবপত্র ও যন্ত্রপাতির জন্য অতিরিক্ত, ৫,৪১,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

### ভেটেরিনারি ট্রেনিং কেন্দ্র স্থাপন

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৮) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** প্রানিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় ভেটেরিনারি ট্রেনিং কেন্দ্র করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত কেন্দ্র স্থাপনের জন্য কোনও স্থান নির্দিষ্ট করা হয়েছে কি না?

**প্রানিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আপাতত পুরুলিয়া জেলায় ভেটেরিনারী ট্রেনিং কেন্দ্র করার কোনও সরকারি পরিকল্পনা নেই।

(খ) ট্রেনিং কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা নেই।
প্রশ্ন ওঠে না।

**মুকুটমণিপুরের পর্যটন আবাস**

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৭) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুকুটমণিপুরের নতুন পর্যটন আবাসটি তৈরি হয়ে গেছে ;

(খ) সত্যি হলে, কবে নাগাদ চালু হবে ; এবং

(গ) এই খাতে সরকারের কত টাকা খরচ হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) সম্পূর্ণ তৈরি না হলেও সমাপ্তির পথে বলা যেতে পারে।

(খ) আশা করা যায় ১৯৯৬ সালের মধ্যেই চালু করা যাবে। এবং

(গ) কেন্দ্রীয় সরকার মুকুটমণিপুর ও কাকড়াঝোড়ের যৌথ প্রকল্পের জন্য ৪৪.৬৮ লক্ষ টাকা অনুমোদন করেছে। এ পর্যন্ত কেন্দ্রের কাছ থেকে ৩০.০০ লক্ষ টাকা পাওয়া গেছে।

**কাঁকড়াঝোড়ের পর্যটন আবাস**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৮) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাঁকড়াঝোড়ে নতুন পর্যটক আবাসটির নির্মানকার্য শেষ হয়ে গেছে ;

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ চালু হবে ;

(গ) আবাসটিতে কয়টি ঘরের সংস্থান আছে ; এবং

(ঘ) উক্ত আবাস নির্মানে কত টাকা সরকারের ব্যয় হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না সত্যি নয়। বর্তমানে বন ও পরিবেশ দপ্তরের নির্দেশে জমিসংক্রান্ত ব্যাপারে জটিলতা দেখা দেওয়ায় নির্মানকার্য স্থগিত রয়েছে।

(খ) বন ও পরিবেশ দপ্তরের অনুমোদন পেলেই পুনরায় কাজ চালু হবে।

(গ) আবাসটিতে মোট ৮টি দুই শয্যাবিশিষ্ট ঘরের সংস্থান আছে।

(ঘ) মুকুটমণিপুর ও কাঁকড়াঝোড়ের যৌথ প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদিত ৪৪.৬৮ লক্ষ টাকার মধ্যে তিন কিস্তিতে মোট ৩০.০০ লক্ষ টাকা পাওয়া গেছে।

### ঝাড়গ্রাম রাজ কলেজে অনার্স কোর্স

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৮) **শ্রী বুদ্ধদেব ভকত ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ঝাড়গ্রাম রাজ কলেজে ফিজিওলোজি বিষয়ে অনার্স কোর্স কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ঝাড়গ্রাম রাজ কলেজে ফিজিওলোজি বিষয়ে অনার্স কোর্স ইতিমধ্যেই এই শিক্ষাবর্ষ থেকে চালু হয়ে গিয়েছে।

### মৌখালি খাল সংস্কার

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৬) **শ্রী সুভাষ নস্কর ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগণায় গোসাবা থানার বটতলী মৌজার মৌখালি খাল সংস্কার-এর জন্য কোনও প্রকল্প অনুমোদিত হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, ১৯৯৫-৯৬ আর্থিক বছরে

(১) কি পরিমাণ টাকার কাজ হয়েছে ; এবং

(২) কত অংশ খাল সংস্কার করা হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে দক্ষিণ ২৪ পরগনায় গোসাবা থানার বটতলী মৌজার মৌখালি খাল সংস্কার-এর প্রকল্প অনুমোদিত হয়েছিল।

(খ) (১) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে জুন ১৯৯৫ পর্যন্ত ২১.৩ লক্ষ টাকা উক্ত কাজের জন্য ব্যয় হয়েছিল।

(২) উক্ত খালের শতকরা ৪০.১৮ ভাগ কাজ সমাপ্ত হয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of the Power and Non-Conventional Energy Sources Department to make a statement (if possible) on the subject of electrification in Nandakumarpur, Kankandighi and Nagendrapur Gram Panchayets under Mathurapur, Kankandighi and Nagendrapur Gram Panchayats under Mathurapur Block II, South 24-Parganas. (Attention called by Shri Satya Ranjan Bapuli on the 1st March, 1996).

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker Sir, the statement will be sent to the member concerned.

## Presentation of the Assembly Committee Report

## Presentation of the Eighteenth Report of the Committee on Subordinate Legislation (1994-96)

**Shri Subhas Goswami :** Sir, I beg to present the Eighteenth Report of the Committee on Subordinate Legislation (1994-96) on Safety Measures and Pollution Control in Mines.

## 20th Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the year 1993-94

**Shri Narendra Nath Dey :** Sir, I beg to lay the 20th Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the year 1993-94

## Annual Reports and Accounts of the Neo Pipes and Tubes Co. Limited for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90 and 1990-91.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Reports and Accounts of the Neo Pipes and Tubes Co. Limited for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90 and 1990-91.

## Annual Reports of the Webel Crystals Limited for the years 1990-91 and 1991-92

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Reports of the Webel Crystals Limited for the years 1990-91 and 1991-92.

**Audited Annual Reports of the West Bengal Mineral Development and Trading Corporation Limited for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90, 1990-91 and 1991-92.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Audited Annual Reports of the West Bengal Mineral Development and Trading Corporation Limited for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90, 1990-91 and 1991-92.

## MOTION UNDER RULE 185

**শ্রী লক্ষীকান্ত দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার মোশানটা মুভ করছি।

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে— নিত্যপ্রয়োজনীয় পন্যের ক্রমবর্দ্ধমান মূল্যমান কমানো এবং স্থিতিশীল রাখার যে প্রতিশ্রুতি বর্তমান কেন্দ্রীয় শাসকদল দিয়েছিলেন- অন্যান্য প্রতিশ্রুতির মতো, এর প্রতিও তারা সত্ থাকেন নি এবং বিগত সময়ে ঐ পন্যের দাম বিপুল পরিমানে বৃদ্ধি পেয়েছে।

সাধারন মানুষের প্রয়োজনে ব্যবহৃত হয় এইরূপ প্রতিটি পন্যের দাম বাড়ানো হয়েছে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তে এবং খাদ্যশস্যের বরাদ্দ কমিয়ে গন-বন্টন ব্যবস্থাকে সুপরিকল্পিত ভাবে দুর্বল করা হয়েছে।

বিপুল পরিমান ঘাটতি বাজেট, খোলাদরজার নীতি এবং নজীরবিহীনভাবে টাকার অবমূল্যায়ন, মূল্যস্তরকে আরও উর্ধ্বগামী করেছে যা কেন্দ্রের ১৯৯৫-৯৬ এর আর্থিক সমীক্ষাতেও স্বীকার করা হয়েছে ; এবং

অর্থের যোগানকে অল্প সময়ের জন্য কৃত্তিমভাবে নিয়ন্ত্রন করে মুদ্রাস্ফীতির হারকে কম দেখানোর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতিই যে দ্রব্যমূল্য বৃদ্ধির একমাত্র কারণ তা সাধারণ মানুষের সামনে ঢেকে রাখা হচ্ছে।

এই সভা তাই রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে— (ক) নিত্যপ্রয়োজনীয় পন্যের মূল্যস্তরকে স্বাভাবিক পর্যায়ে নামিয়ে আনতে অবিলম্বে প্রয়োজনীয় কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হোক, এবং

(খ) ১৪টি নিত্য প্রয়োজনীয় পন্য ভরতুকি দিয়ে সারা দেশে গনবন্টন ব্যবস্থার মাধ্যমে এবং নির্দিষ্ট দোকান থেকে জনসাধারনের মধ্যে সরবরাহ করা হোক।" মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা এই মুহূর্তে উত্থাপন করা প্রয়োজন হয়ে পড়েছে এই কারণে যে, আমরা দেখেছি, গত নির্বাচনের আগে— যদিও তখন শ্রীরাজীব গান্ধী নেতা ছিলেন কিন্তু তাদের যে নির্বাচনী ইস্তেহার তৈরি হয়েছিল বর্তমান প্রধানমন্ত্রীই সেটা তৈরি করেন—তাতে তারা বলেছিলেন যে ১০০ দিন থেকে শুরু করে বিভিন্ন পর্যায়ে পর্যায়ে জিনিসপত্রের দাম কমানো হবে। কিন্তু দুঃখের সঙ্গে দেখছি, বর্তমান পর্যায়ে দাঁড়িয়ে যে একটার পর একটা জিনিসের দাম বেড়েই চলেছে। ওরা যখন ১৯৯১ সালে ক্ষমতায় আসেন তখন চালের দাম ছিল ৫.৫০ টাকা প্রতি কে.জি., খোলা বাজারে সেই চালের দাম ২২.৭.৯৫- এ হয়েছে ১১ টাকা প্রতি কে.জি.। চিনির দাম ছিল সেই সময় ৯.৩০ টাকা প্রতি কে.জি., সেটা খোলা বাজারে ঐ ২২.৭.৯৫ তারিখে হয়েছে ১৪ টাকা। চানা, ডাল ইত্যাদির কে.জি. ৯ টাকা থেকে ঐ ২২.৭.৯৫ সালে বেড়ে হয়েছে ১৪ টাকা। ডাল-অড়হর ছিল ১৩.১০ টাকা, এপ্রিল '৯৯ সালে, সেটা বেড়ে ২২.৭.৯৫-এ হয়েছে ২৯ টাকা। এপ্রিল ৯১-ঐ আটার দাম ছিল প্রতি ১০ কে.জি. ৪১.৫০ টাকা, খোলা বাজারে ২২.৭.৯৫-এ সেটা হয়েছে ৬২ টাকা।

লবণ ছিল ৯.৮৫ টাকা, সেটা হয়েছে ৪ টাকা। ব্রুকবন্ড চা- ৫শো গ্রাম ১৯৯১ সালের এপ্রিলে ছিল ৩০.৯০ টাকা, সেটা এখন হয়েছে ১৫৬ টাকা। এইভাবে দাম বাড়ার ফলে সাধারন মানুষের উপর চাপ দারুণভাবে বাড়ছে। সেটা থেকে রক্ষা পাবার একমাত্র উপায় হচ্ছে, এদের বিরুদ্ধে লড়াই। আজকে আমি তাই এই প্রস্তাব উত্থাপন করেছি। স্যার, এই প্রসঙ্গে আরও বলি, দেখুন, পেট্রোল, ডিজেলের দাম কি ভাবে বেড়েছে। এটা একমাত্র ওরাই নিয়ন্ত্রন করেন। ১৯৯০ সালে লিটার প্রতি পেট্রোলের দাম ছিল ১০.০৭ টাকা, ৬ বার বেড়ে ১৯৯৪ সালে সেটা হয়েছে ১৭.৭০ টাকা। ডিজেল ছিল ৪.২০ টাকা, হয়েছে ৪ বার বেড়ে ৭-২৭ টাকা। গ্যাস সিলিন্ডার, যেটা সাধারণ মধ্যবিত্ত মানুষরা ব্যবহার করেন তার দাম ৪ বার বেড়ে ৬৪.৬৫ টাকা থেকে ১৯৯৪ সালে হয়েছে ১০৩.৮০ টাকা। প্রায় ডবল। এইভাবে যদি দেখেন দেখবেন, পাইকারি গড় বার্ষিক মূল্য সূচকের বৃদ্ধি, অক্টোবর ৮৫ থেকে অক্টোবর ৯০-এ ছিল ৭.৯ তারপর অক্টোবর ৯০ থেকে সেপ্টেম্বর ৯৫-এ সেটা হয়েছে ১০.২ শিল্প শ্রমিকদের খুচরা মূল্য সূচকের গড় বার্ষিক বৃদ্ধি ৮.৭ থেকে হয়েছে ১০.৭। কৃষি শ্রমিকদের ক্ষেত্রে হয়েছে ৫.৯ থেকে ১২.২। এইভাবে একদিকে মূল্যমান বাড়ছে অপর দিকে গন বন্টন ব্যবস্থাকে ধীরে ধীরে তুলে দেওয়ার চক্রান্ত কেন্দ্রীয় সরকার শুরু করেছেন।

[10-10—10-20 a.m.]

ইতিমধ্যে সমস্ত জায়গায় যেখানে যেখানে গনবন্টন ব্যবস্থা তৈরি হয়েছে, আমরা দেখছি যে সিমেন্ট প্রায় উঠে গেছে। আজকে সিমেন্টের দাম অগ্নিমূল্য হয়েছে। যারা বাড়ি-ঘর তৈরি করেন তারা সেটা ভাল ভাবে জানেন যে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে চিনিও সেই ভাবে খোলা বাজারে বিক্রির মাধ্যমে একই অবস্থায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে হোর্ডারদের লাইসেন্স দেবার ব্যবস্থা করা হয়েছে। আজকে আমরা দেখছি যে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারের মাধ্যমে এই জিনিসগুলির দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে। আজকে গন-বন্টন ব্যবস্থার সাবসিডাইজ রেটে যেটা দেবার কথা তা হচ্ছে চাল এবং গম মিলিয়ে ৮৭ শতাংশ, কিন্তু আজকে কি অবস্থা দাঁড়িয়েছে? তাই আপনার মাধ্যমে এই হাউসের কাছে প্রস্তাব উত্থাপন করছি যে জিনিসের দাম কমিয়ে সাধারণ মানুষের উপরে যে বোঝা চাপানো হয়েছে সেটা কমানো হোক। আজকে ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস সাবসিডি দিয়ে কম দামে সারা ভারতবর্ষের মানুষের কাছে ন্যায্য দোকানের মাধ্যমে বিলি-বন্টন করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** Sir, I beg to move that-

(1) in line 1 of paragraph 2 the word 'একদিকে' be added before the word 'নিত্য প্রয়োজনীয়',

(2) in line 2 of paragraph 5 the word 'অন্যতম' be substituted by the word 'একমাত্র'

(3) the following new paragraph be added after paragraph 5-

" অপরদিকে কেন্দ্রীয় সরকারের অনুসৃত উল্লিখিত আর্থিক নীতির পাশাপাশি অসাধু ব্যবসায়ী, মজুতদার ও কালাবাজারিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতা এই রাজ্যে মূল্যবৃদ্ধির গতিকে আরও ত্বরান্বিত করেছে।'

(4) The following new paragraph be added after the last para-

" সাথে সাথে এই সভা রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, এই রাজ্যে মজুতদার, অসাধু ব্যবসায়ী ও কালোবাজারিদের বিরুদ্ধে শাস্তিমূলক বাবস্থা গ্রহনের জন্য রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত অত্যাবশ্যক পন্য আইন ও সংশ্লিষ্ট অন্যান্য আইন সমূহ কঠোরভাবে প্রয়োগ করা হোক।"

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য লক্ষ্মী দে এবং অন্যান্য সদস্যারা প্রতি বছরের মতো ভাঙ্গা রেকর্ড বাজিয়ে একটা নন-অফিসিয়াল রেজলিউশন এখানে পেশ করেছেন, যার সঙ্গে রাজনৈতিক একটা উদ্দেশ্য আছে, কিন্তু অর্থনৈতিক বিপন্নতা এবং বাস্তব অবস্থা সম্পর্কে কোনও যোগাযোগ নেই। মাননীয় অর্থমন্ত্রী এখানে বসে আছেন। তিনি জানেন যে, ভারতবর্ষ একটা ডিপ ইকনমিক ক্রাইসিসের মধ্যে দিয়ে চললেও পার্টিকুলারলি সিনস ১৯৯১-৯২ সাল, যে সময়ে ডঃ দাসগুপ্ত এবং তার দল মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কেন্দ্রের বন্ধু সরকার বিশ্বনাথ প্রতাপ সিং-এর সঙ্গে গাটছড়া বেধে একটা সরকার তৈরি করেছিলেন, সেই সময় থেকে একটা অর্থনৈতিক সঙ্কট, খাদ্য সঙ্কট, এগ্রিকালচার প্রোডাকসনের সঙ্কট, দ্রব্যমূল্য বৃদ্ধির সঙ্কট, মুদ্রাস্ফীতির সঙ্কট এবং ফরেন কারেন্সি রিজার্ভের সঙ্কট, এগুলি সবই সবচেয়ে উচ্চমার্গে প্রতিষ্ঠিত হয়েছে। আজকে তারই প্রতিফলন গত চার বছর ধরে ডাঃ মনমোহন সিং এবং পি.ভি. নরসীমা রাও এর নেতৃত্বে লাগাতার ভাবে বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে চলবার ফলে, বাস্তবমুখী অর্থনীতি, বাজার-নীতি নিয়ে চলবার ফলে উৎপাদনশীলতা থেকে শুরু করে সার্বিক ক্ষেত্রে একটা স্থিতিশীল অবস্থা সৃষ্টি হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, ১৯৯১-৯২ সালে দেশে মোট ফুড প্রডাকশন হয়েছিল ১৬৮ মিলিয়ন টন- সবচেয়ে কম। ঐ রকম একটা সঙ্কটজনক অবস্থায় আমরা আবার যখন ভারত সরকারের দায়িত্ব নিলাম তারপর থেকে সেটা বাড়তে বাড়তে আজকে ১৯৯৪-৯৫ সালে ১৯১ মিলিয়ন টনে দাঁড়িয়েছে। অবশ্য এবছর অর্থাৎ ১৯৯৫-৯৬ সালে সেটা .১ পারসেন্ট কমেছে। তাহলেও ফুড প্রডাকশন বর্তমানে একটা স্টেবল্ কন্ডিশনে রয়েছে। ...... ( **নয়েজ অ্যান্ড ইন্টারাপশন** ) ...... (**এই সময় সরকার পক্ষ থেকে শ্রী রবীন দেব মহাশয় সহ কয়েকজন মাননীয় সদস্যকে উঠে দাঁড়িয়ে কিছু বলতে দেখা যায়**)।

রবীন, বাঁদরের মতো অসভ্যতা ক'র না, বাঁদরামী কর না। এটা করলে আমরাও অসীমবাবুর বলার সময় বলতে দেবো না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন, ওঁকে বলতে দিন, তা না হলে ওঁরাও

গোলমাল করবেন। হাউসে কি এটাই চলবে যে, ওঁরা যখন বলবেন তখন আপনারা গোলমাল করবেন, আর আপনারা যখন বলবেন তখন ওঁরা গোলমাল করবেন? ওঁদের বলতে দিন। ডাঃ ভূঁইয়া, আপনি বলুন।

....... ( **গোলমাল** ) .......

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, টাইম নোট করুন, আমি টাইম নেব। আমি বলছি, অসীমবাবুরা যখন বিশ্বনাথ প্রতাপ সিং এর সঙ্গে ছিলেন তখন ফুড প্রডাকশন হয়েছিল ১৬৮ মিলিয়ন টন, এখন সেটা আমরা নিয়ে এসেছি ১৯১ মিলিয়ন টন। এবং বাই দি এন্ড অব দি টার্নিং, ইট ইজ বিইং প্রজেকটেড- আমাদের দেশের কৃষকদের উন্নত প্রযুক্তি, বিজ্ঞান এবং সারের ব্যবহার করিয়ে এটাকে ২০০.৪ মেট্রিক টনে নিয়ে যেতে পারবো বলে আমাদের অর্থমন্ত্রী আশা প্রকাশ করেছেন এবং সেটা বাজেট বইয়েতে উল্লেখ করেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মানসবাবু, আলোচনাটা তো প্রাইস রাইজের ব্যাপারে, কিন্তু আপনি বলছেন উৎপাদনশীলতা সম্পর্কে!

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আপনি ইকোনোমিক্স পড়েননি। ইকোনোমিকস পড়লে জানতেন যে, প্রডাকটিভিটির সঙ্গে প্রাইস রাইজের যোগাযোগ রয়েছে। আজকে ১৯৯৫-৯৬ সালে খারিপ প্রডাকশন ইনক্রিজ হয়েছে থ্রি পারসেন্ট টু ফিফটিন পারসেন্ট। আজকে কৃষকদের সাপোর্ট দেবার জন্য তাদের প্রডাকশনে পার কুইন্টল ২০ থেকে ৫০ টাকা বৃদ্ধি করা হয়েছে। ১৯৯৩-৯৪ সালে সংগ্রহ মূল্য ছিল ৩১০ টাকা পার কুইন্টল, ১৯৯৪-৯৫ সালে সেই সংগ্রহ মূল্য হয়েছে ৩৪০ টাকা পার কুইন্টল। বাংলার কৃষকদের সুবিধা দেবার জন্য, তাদের প্রডাকশনকে অনার করবার জন্যই এক্ষেত্রে মূল্যবৃদ্ধি করতে হয়েছে।

[10-20—10-30 a.m.]

সেই মোতাবেক ফেব্রুয়ারি, '৯৪তে লাস্ট মূল্যবৃদ্ধি হয়েছিল, যেখানে ধান গম চাল এই সমস্ত জিনিসের উপরে কেন্দ্রীয় সরকার সংগ্রহ মূল্যের সঙ্গে তাল রেখে সেন্ট্রাল ইস্যু অব প্রাইস বৃদ্ধি করেছিলেন ১।২।৯৪ তারিখে। ঐ তারিখে গমের পার কুইন্টাল ইস্যু অব প্রাইস বৃদ্ধি করেছিলেন ৪০২ টাকা। সাধারন চালের মূল্য বৃদ্ধি হয়েছিল ১।২।৯৪ তারিখে পার কুইন্টাল ৫৩৭ টাকা বিকজ অব দি কালেকশন রেট ইনক্রিজড হুইচ হ্যাজ গিভেন বেনিফিট টু দি পুওর এগ্রিকালচারাল ফার্মারস্, যারা সারা ভারতবর্ষে সাড়ে পাঁচ লক্ষ গ্রামে কৃষিকে আজকে এই জায়গায় নিয়ে এসেছে। আজকে আপনাদের তো এই ব্যাপারটি বুঝতে হবে। ওঁরা বলছেন ভ্রান্ত অর্থনীতির ফলে মুদ্রাস্ফীতি ঘটছে। কোথায়? আপনি জানেন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে সেন্ট্রাল বাজেট পেশ হয়েছে এবং ইকনমিক সার্ভে, ১৯৯৫-৯৬ পেশ হয়েছে। তাতে কি বলা হয়েছে? এখানে বলা হয়েছে যে গত দশ বছরে যে রেকর্ড কখনও দেখা যায় নি, দি ইনফ্লেশন রেট হ্যাজ কাম ডাউন

টু দি লেভেল অব ৪.৪২ পার্সেন্ট। ইট ইজ এ হিষ্টরিক্যাল অ্যাচিভমেন্ট অব ডঃ মনমোহন সিং'স ইকনমিক পলিসি। নট ডঃ অসীম দাশগুপ্ত'স পলিসি। ওঁদের বন্ধু সরকার, বিশ্বনাথ প্রতাপ সিং ২৬ পার্সেন্ট ইনফ্লেশান রেটে চলে গিয়েছিল। তারপর ১৭ পার্সেন্টে শেষ হয়েছিল। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকারের বলিষ্ঠ অর্থনৈতিক পদক্ষেপ, বাস্তব কৃষিনীতি, বাস্তব শিল্পনীতি এই সমস্ত কিছুর উপরে ভিত্তি করে মুদ্রাস্ফীতির হার ৪.৪২ পার্সেন্টে নেমে এসেছে অ্যাট দি এন্ড অব ফেব্রুয়ারি। আজকে এই অবস্থায় আসার পরেও লক্ষ্মীবাবু বললেন যে, কেন্দ্রীয় সরকার ভ্রান্ত পদক্ষেপ গ্রহন করেছেন। তাহলে এটা কি করে সম্ভব হলো? এর কারণ হলো, রিডাকশন অব দি ফিসক্যাল ডেফিসিট। এটা সম্ভব হয়েছে এই কারণে যে, রিডাকশন অব দি ফিসক্যাল ডেফিসিট হয়েছে এবং অ্যানুয়াল রেট অব ইনক্রিজ ইন দি প্রাইস রেট অব সুগার, এডিবল ওয়েলস, হুইট এই সমস্ত দ্রব্যের দাম আস্তে আস্তে কমেছে। এটাই হচ্ছে অন্যতম কারণ এবং এরফলে আমরা একটা মার্কেট স্থিতাবস্থায় আসতে সমর্থ হয়েছি। ভারতবর্ষের কৃষক ব্রাজিল এবং চীনের পরে হায়েস্ট অ্যামাউন্ট অব ভেজিটেবল অ্যান্ড অয়েল সিড্স অ্যান্ড পালসেস তৈরি করছে, উৎপন্ন করছে পৃথিবীর বুকে এবং টোটাল এক্সপোর্ট হয়েছে ১৩.৩০ পার্সেন্ট- অ্যাগ্রো-প্রোডাক্ট এক্সপোর্ট কন্ট্রিবিউশন করেছে। এর পরেও লক্ষ্মীবাবু বলবেন, আমাদের উৎপাদন কম, কৃষিজাত পন্যের উৎপাদন কম হয়েছে? এর পরেও বলবেন যে, ভারতবর্ষ অর্থনৈতিক ক্ষেত্রে সার্বিক ধাক্কা খেয়েছে? আমি লক্ষ্মীবাবুকে বলব, আপনি একটু পড়ুন এটা, যার উপরে ভিত্তি করে দেশটা চলছে। এই বইটা কালকে এসেছে, এটা আপনি একটু দেখুন। বলা হয়েছে যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিষ্টেম ভেঙে পড়েছে। কোথায় ভেঙে পড়েছে? সারা ভারতবর্ষের পিছিয়ে পড়া মানুষ, এস.সি., এস.টি. এবং ও.বি.সি. সম্প্রদায়ের দরিদ্র মানুষদের জন্য প্রধানমন্ত্রী নরসীমা রাও ১৯৯৪-৯৫ সালে রিভ্যাম্পড পাবলিক ডিস্ট্রিবিউশন সিষ্টেম চালু করেছিলেন, রিভ্যাম্পড পাবলিক ডিস্ট্রিবিউশন সিষ্টেম ইন ১৭,৭৭৫ ব্লকস্। এটি ১৯৯৫-৯৬ পর্যন্ত ৬৭৫টি বাড়ানো হলো। এরসঙ্গে যুক্ত হলো ভারতবর্ষের চাঙ্গা অর্থনীতির অন্যতম উপাদান, দি রেট অব গ্রোথ অব গ্রস ডোমেস্টিক প্রোডাক্ট, অর্থাৎ জিডিপি যা অসীমবাবুদের বন্ধু বিশ্বনাথ প্রতাপ সিং করেছিলেন লেস দ্যান ১% গ্রস ডোমেস্টিক প্রোডাক্ট। লক্ষ্মীবাবু একটু শুনুন-লেসদ্যান ১ পারসেন্ট ১৯৯১-৯২ হয়ে যাচ্ছিল, আজকে সেখানে ডঃ মনমোহন সিংয়ের বাস্তব সম্মত অর্থনীতির ফলে যেখানে ইট ইজ রিবাউন্ডেড টু ৫ পারসেন্ট ইন ১৯৯২-৯৩, আজকে সেখানে ৬.৩ ইন ১৯৯৪-৯৫ সালে। ইট ইজ এক্সপেকটেড ৬.৩ ইন ১৯৯৫-৯৬ অলসো এরপরে বললেন গ্রস ডোমেসটিক প্রোডাক্টের ব্যাপারে, আপনাদের সময়ে লেস দ্যান ১ পারসেন্ট ছিল, আজকে ডঃ মনমোহন সিংয়ের নেতৃত্বে ৬.৩ পারসেন্টে দাঁড়িয়েছে। এরপরেও আপনারা বলছেন অর্থনীতি আমরা ভেঙ্গে দিয়েছি, সমস্ত বাজান নীতিটা ভ্রান্ত এবং আমরা নাকি মানুষের অপকার করছি! আমরা নাকি ভারতবর্ষের দরিদ্র কৃষকদের ফসল ফলানোর জন্য কোনও ব্যবস্থা নিচ্ছি না। এরজন্য কি ভারত সরকারের কোন দায়িত্ব নেই? ভারতবর্ষের দরিদ্র হরিজন মানুষ, আদিবাসী তফসিলি এবং পাহাড়ী এলাকার মানুষ এবং পিছিয়ে পড়া মানুষদের জন্য যে রিভ্যাম্পড

public distribution system including the present structure of the public distribution system-it is an added advantage. তাহলে সেটা কি অন্যায় করেছেন? আপনারা বললেন সংগ্রহ মূল্য বাড়ায় আমরা নাকি অন্যায় করেছি, এইরকম দু দ্বিমুখী কথাবার্তা বলেছেন কেন? আজকে তো এগুলো আমাদের বিবেচনা করে ভেবে দেখতে হবে। আজকে আপনারা জানেন যে, গ্রামীন অর্থনীতি এবং মুদ্রাস্ফীতি কে স্টেবিলাইজ করার জন্যে গ্রামীন উন্নয়নের কথা আমরা বলেছি। আমরা যদি বেশি করে গ্রামকে স্টেবিল করতে পারি, গ্রামের অর্থনীতিকে স্টেবিল করতে পারি তাহলে গ্রামের মানুষকে অহেতুক শহরমুখী হতে হবে না এবং গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বাড়বে। পিছিয়ে পড়া মানুষদের অর্থনৈতিক উন্নয়ন ঘটবে। আপনারা তো বলেছিলেন যে, গ্যাট চুক্তির ফলে কৃষিক্ষেত্রে কৃষকদের যে সাবসিডি দেওয়া হত সেটা তুলে দেওয়া হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটার পর একটা তথ্য দিয়ে সকলের সামনে বুঝিয়ে দিচ্ছি যে, এই বছরও আমরা কৃষিতে সাবসিডি দিয়েছি। কৃষির সাবসিডির মধ্যে ফার্টিলাইজারে আমরা ইতিমধ্যেই সাবসিডি দিয়ে দিয়েছি। আমরা সর্ব সমেত ৬ হাজার ৮০০ কোটি টাকার এই বছরে সাবসিডি দিয়েছি। মাননীয় লক্ষ্মীবাবু শুনে রাখুন ১৯৯৪-৯৫ সালে সারে সাবসিডি দেওয়া ৫ হাজার ২৪১ কোটি টাকা, ১৯৯৫-৯৬ সালে ৫ হাজার ৪০০ কোটি টাকা সাবসিডি দেওয়া হয়েছিল আর ১৯৯৬-৯৭ সালে সারে সাবসিডি দেওয়া হয়েছে ৬ হাজার ৮০০ কোটি টাকা। এটা কি আমরা দিয়ে অন্যায় করেছি? ভারতবর্ষে কৃষির উৎপাদন বাড়লেই স্বাভাবিকভাবে জিনিসের দাম কমে আসবে। সেইজন্য দরিদ্র সীমার নিচে যারা বাস করে তাদের সাহায্য করার জন্যে পার টন ১৭০০ টাকা ইউরিয়াতে সাবসিডি দেওয়া হয়েছে। এইভাবে টোটাল সারে ভরতুকি দেওয়া হয়েছে ৬ হাজার ৮০০ কোটি টাকা। এতেও কি আপনারা মনে করেন ভ্রান্ত অর্থনীতির পদক্ষেপ আমরা গ্রহন করেছি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই জায়গাটাতেই আমাদের আবার দরকার হয়ে পড়েছে। আজকে খাদ্যোপন্নে ঠিকমত সরবরাহ হওয়ার জন্যে এবং পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম ঠিকমতো রাখার জন্য কৃষকদের, যারা দরিদ্র মানুষ, পিছিয়ে পড়া মানুষ, তাদের বেশি করে সাবসিডি দেওয়া হচ্ছে এতে নাকি মানুষের একটা সাংঘাতিক অবস্থার মধ্যে পড়তে হবে। আমরা কি কম সাবসিডি দিচ্ছি-১৯৯৬-৯৭ সালে ৫ হাজার ৭৭৪ কোটি টাকার সাবসিডি দেওয়া হয়েছে। আমরা একটি পয়সাও সাবসিডি কমাই নি, সিন্স ১৯৯২ থেকে দেখুন একটি বছরও সাবসিডি কমেনি। অথচ ডঃ অসীম দাসগুপ্ত মহাশয় সাবসিডির কথা তুলে এবং সেন্ট্রাল ইস্যু অব প্রাইসেসের কথা তুলে অনেক কথা বলছেন। ডঃ মনমোহন সিংয়ের পদক্ষেপ ভ্রান্ত তারা বলেছেন, কিন্তু এই কথাটা যে কতবড় অসত্য তার প্রমান আমি দিচ্ছি। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের একটা দিক হচ্ছে আই টি ডি পি লোক্যালিটি, আরেকটা দিক হচ্ছে শেডিউল কাস্ট এবং শেডিউল ট্রাইবস এবং আরেকটা হচ্ছে এমপ্লয়মেন্ট অ্যাসুরেন্স স্কীম পার্টিকুলারলি জব সিকিওরর্ড এর ডিস্ট্রিবিউশন সিস্টেম। এটা হচ্ছে নরম্যাল ডিস্ট্রিবিউশন সিস্টেম। আর আই টি ডি পি অর্থাৎ ইন্ট্রিগ্রেটেড ট্রাইবাল ডেভেলপমেন্ট পিডি সিস্টেম এবং তারসঙ্গে এস সি, এস টি এলাকাতেও রিভ্যাম্পড্ পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে আমরা এখন পর্যন্ত ৫০ রুপিজ পার কুইন্ট্যাল রেটকে ধার্য করে রে:

[10-30—10-40 a.m.]

আমাদের লক্ষ্যটা হচ্ছে দারিদ্র্যতম মানুষদের জন্য। আমাদের লক্ষ্যটা হচ্ছে তফসিলি আদিবাসী ও হরিজন এবং দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী মানুষ তাদের জন্য। কিন্তু ঐ মূল্যবৃদ্ধি ফিফটি রুপিজ পার কুইন্টাল ধার্য করা আছে। আমরা ভারত সরকারের পক্ষ থেকে শেষ নজীরটা দেখিয়েছি ১।২।৯৪তে সেন্ট্রাল ইস্যু অব প্রাইজ মডিফিকেশন, হয়েছিল। '৯৪ এর পর থেকে এই '৯৬ সাল পর্যন্ত আর মডিফিকেশন হয়নি, সেটাও করা হয়নি অন দি বেসিস অব দি সংগ্রহ মূল্য। কৃষিজ পণ্যের ক্ষেত্রে ভারত সরকারের চিন্তাধারা যা সেটা খুবই লক্ষ্যনীয় এবং বিবেচনা করে ধার্য করেছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এর সঙ্গে কি কি যুক্ত হয়েছে, ওরা বলছেন, সামগ্রিকভাবে মুদ্রাস্ফীতিটায় মানুষ বিচলিত। আজকে ভারত সরকার বিশেষ একটা কর্মসূচি ঘোষণা করেছেন, দরিদ্র পরিবারের শিশুরা যারা স্কুলে যাবে তাদের জন্য, শিক্ষা এবং খাদ্যর ব্যবস্থা করেছেন। যাতে স্কুল থেকে তারা পালিয়ে না যায়। পশ্চিমবাংলায় স্কুল থেকে ড্রপ আউট হচ্ছে হায়েস্ট ইন ইন্ডিয়া। প্রাইমারি স্কুল পালানোর ছাত্রর পারসেনটেজ হচ্ছে সবচেয়ে বেশি ভারতবর্ষের মধ্যে। তাই যাতে না পালিয়ে যায় তার জন্য মিড ডে মিল চালু করেছেন ভারত সরকার, এবং ৭.২ পারসেন্ট অব দি এন্টায়ার কান্ট্রিজ টোটাল স্কুল চিলড্রেন আর বিয়িং কভার্ড। এতে ১১ কোটি আজকে কভার্ড হবে। সেখানে ৮৮০ কোটি টাকা বরাদ্দ করেছেন কেন্দ্রীয় সরকার। এটা কি মনে হয় দরিদ্রকে আঘাত করার জন্য? এটার জন্য কি মনে হচ্ছে স্থিতাবস্থাকে ভেঙে চুরমার করে দেওয়ার জন্য একটা অস্থির অবস্থা সৃষ্টি করা। দ্রব্যমূল্য বৃদ্ধির ক্ষেত্রে যে কেন্দ্রীয় নীতি এটা কি মনে হয়েছে? আপনারা তো সব ভেঙে চুরমার করে দিয়েছিলেন, কারণ আপনাদের সময়ে একটা সার্বিক অবক্ষয় সৃষ্টি হয়েছিল। তার ফলে কি হয়েছিল ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ রেট ওয়াজ লেস, ইনফ্লেশন রেট ওয়াজ হায়েস্ট, আপনাদের সময়ে ফরেন কারেন্সি রিসোর্স ওয়াজ লোয়ার, আপনাদের সময়ে এগ্রিকালচারাল প্রোডাকশন লোয়েস্ট। আপনাদের সময় সার্বিক অর্থনৈতিক কৃষি উৎপাদনে পাবলিক ডিস্ট্রিবিউশন একদম স্তব্ধ হয়ে গিয়েছিল।

**(এই সময় মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়, সময় শেষ হয়ে যাওয়ায়)**

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় যে প্রস্তাবটা আনা হয়েছে, এই প্রস্তাবটা অত্যন্ত সময়পযোগী এবং প্রাসঙ্গিক এবং প্রয়োজনীয়। আমি এই বিষয়ে বলার পরে এখানে উপস্থিত আছেন ডঃ অসীম দাসগুপ্ত মহাশয়, তিনি আমাদের দেশের টোটাল ইকনমিক সিনারিওটা ব্যাখ্যা করবেন। এটা আমরা জানি এই মূল্যবৃদ্ধি, এটা কোনও আইসোলেটেড বিষয় নয়, এটা সামগ্রিক একটা অর্থনৈতিক পলিসি। যে অর্থনৈতিক নিউ ইকনমিক পলিসি কেন্দ্রীয় সরকারের, সেই বিষয়ে ডঃ অসীম দাসগুপ্ত বক্তব্য রাখবেন। আমি যে কথা বলছিলাম ডঃ মানস ভূঁইয়া যথার্থ বলেছেন, আমাদের দেশে কৃষিতে উৎপাদন যথেষ্ট.বেড়েছে, এটা অত্যন্ত সত্য কথা। কিন্তু একটা কথা আমাদের স্মরণ রাখতে হবে যে কৃষিতে উৎপাদন বৃদ্ধি শেষ কথা নয়, তাই যদি হোত তাহলে কৃষিতে উৎপাদন

বৃদ্ধি হওয়া সত্ত্বেও কালাহান্ডি সৃষ্টি হোত না, গোটা পৃথিবীতে কৃষিতে উৎপাদন বৃদ্ধি হয়েছে। এটা আমাদের স্মরন রাখতে হবে কৃষিতে উৎপাদন বৃদ্ধি হওয়া সত্ত্বেও বন্টন ব্যবস্থা যদি সঠিক ভাবে না থাকে তাহলে এই উৎপাদিত দ্রব্য যথাযথ ভাবে সকল মানুষের কাছে পৌছায় না। একটা কথা বলি, আপনাদের স্মরনে আছে ১৯৯৪ সালের শেষ দিক থেকে ১৯৯৫ সালের গোড়া পর্যন্ত চিনির দাম হঠাৎ অনেক অনেক বেড়ে গেল। এই কথা ঠিক নয় যে সেই সময় চিনির প্রোডাকশন কম হয়েছিল। ভারতবর্ষে টোটাল যে চিনি প্রোডাকশন হয় তার শতকরা ৪০ ভাগ গনবন্টন ব্যবস্থার মধ্যে দেওয়ার কথা এবং বাকি ৬০ ভাগ ফ্রি সেল, অর্থাৎ ওপেন মার্কেট সেলে আলাও করা হয়। এই ৬০ ভাগ চিনি যেটা মুক্ত বাজারে বিক্রি করা হবে সেটা কোন মাসে কতটা হবে সেটা কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রন করেন। তথ্য এই কথা বলে যে ১৯৯৪ সালের সেপ্টেম্বর অক্টোবর মাসে দেখা গেল কেন্দ্রীয় সরকার ৭ লক্ষ টন ফ্রি সেলের চিনি বাজারে ছাড়ার অনুমতি দিয়েছিল। কিন্তু নভেম্বর মাসে হঠাৎ দেখা গেল এই চিনি পরিমান কমিয়ে সাড়ে চার লক্ষ টন থেকে ৫ লক্ষ টন করা হলো। অর্থাৎ আর্টিফিসিয়াল ক্রাইসিস সৃষ্টি করা হলো। সুগার মিল ওনারদের সুযোগ করে দেওয়া হলো যাতে তারা ১৩ টাকা থেকে ১৯ টাকা পর্যন্ত কিলো দরে চিনি বিক্রি করতে পারে। তার ফলে তারা কোটি কোটি টাকা মুনাফা করলো। ফলে প্রোডাকশন বাড়ার সঙ্গে সঙ্গেও জিনিসের দাম বেড়ে গেল! বাজারে চিনির একটা কৃত্রিম অভাব সৃষ্টি করে দেওয়া হলো। চিনির মিল মালিকদের মুনাফা লোটার সমস্ত রকম সুযোগ করে দেওয়া হলো। সুতরাং উৎপাদন বৃদ্ধি করাটাই শেষ কথা নয়, উৎপাদিত বস্তু যথাযথ ভাবে সকলের কাছে পৌঁছে দেবার জন্য গনবন্টন ব্যবস্থা জোরদার করা দরকার। মানস ভূঁইয়া আর.ডি.পি.এস-এর কথা বলেছেন, তিনি ঠিকই বলেছেন যে আমাদের রাজ্যে ১৬২ টি ব্লকে ৭১ লক্ষ মানুষ এর কভারে আসবে। এই আর.ডি.পি.এস স্কীমে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মাধ্যমে ৫০ পয়সা কম দরে চাল গম দেওয়া হচ্ছে বেশি পরিমানে। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে দিল্লির সরকারকে বারে বারে বলেছি যে একটা কথা। এই আর.ডি.পি.এস স্কীম করা হয়েছ আই.টি.ডি.পি এলাকায়, হিল এরিয়ায়, ড্রট প্রন এরিয়ায় এবং ডেজার্ট এরিয়ায়। আমাদের রাজ্যে ডেজার্ট এরিয়া নেই, ড্রট প্রণ এরিয়া আছে, হিল এরিয়া আছে, আই.টি.ডি.পি এরিয়া আছে। এই সমস্ত এলাকায় ৭১ লক্ষ মানুষকে আমাদের এই রাজ্যে এই সুযোগ দেওয়া হচ্ছে। দিল্লিতে একটি মিটিং-এ আমি একটা প্রশ্ন করেছিলাম এই এলাকার বাইরে আরো বেশি দরিদ্র মানুষ রয়েছে, তারা কেন এই আর.ডি.পি.এস-এর সুযোগ পাবে না? এই এলাকার বাইরে যে সমস্ত দরিদ্র আদিবাসী মানুষ রয়েছে তাদের এই সুযোগ কেন দেওয়া হবে না? শহরাঞ্চলে বস্তিতে যে সমস্ত দরিদ্র মানুষ বাস করছে তাদের কেন এই সুযোগ দেওয়া হবে না? আমরা বলেছিলাম পুরো ব্যাপারটাই অবৈজ্ঞানিক। তাই আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে বলেছিলাম একটা ইকনমিক ক্রাইটেরিয়া ঠিক করে দেওয়া হোক, আর্থিক সঙ্গতি অনুযায়ী একটা লাইন টেনে দেওয়া হোক। এই লাইনের নিচে যারা বাস করছে তাদের আর.ডি.পি.এস-এর মাধ্যমে তাদের এগিয়ে আনা হোক। মানসবাবু চলে যাবেন না, আর একটা কথা শুনে যান, শুনে আপনারও কষ্ট হবে। আমরা

[10-40—10-50 a.m.]

এই কথা বার বার বলেছি যে গন বন্টন ব্যবস্থা ঠিক ঠিক ভাবে যদি আমাদের দেশে চালু রাখতে হয় তাহলে শুধু চাল গম চিনি এবং কেরোসিন নয়, ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস এক দরে এবং কম দরে ভারতবর্ষের সমস্ত রাজ্যের মানুষকে যদি রেশনের মারফৎ পৌঁছে দিতে পারেন, তাহলে বাজারে জিনিসপত্রের দাম কমবে। আমরা এই কথাও বলি এই ক্ষেত্রে ভরতুকির দরকার আছে। আমাদের মতো দেশে যেখানে ৪০ পারসেন্ট মানুষ দারিদ্র সীমার নিচে বাস করছে এবং ২৫ পারসেন্ট মানুষ অতি দারিদ্র সীমার নিচে বাস করছে, সেখানে ডাইরেক্ট ট্যাক্স পুরোপুরি আদায় করা হোক এবং আমাদের নিচের তলায় যারা আর্থিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষ আছে তাদের আর্থিক ভরতুকি দেওয়া হোক এবং বেশি পরিমানে খাদ্যশষ্য কম দামে দেওয়া হোক। এটা যদি করেন তাহলে আমাদের দেশের সাধারন বাজারের ঊর্ধ্ব গতিকে আমরা রোধ করতে পারব। কিন্তু মানসবাবু বলে গেলেন, কেন্দ্রীয় সরকার তার সংগ্রহ মূল্য বাড়িয়েছে সেই জন্য রেশন দোকানে জিনিসপত্রের দাম বাড়ানো হয়েছে। আমি এই বিষয়টা দিল্লীতে বলেছিলাম, সংগ্রহ মূল্য বাড়ানোর জন্য ইসু প্রাইস, অর্থাৎ বিক্রয় মূল্য বাড়ানোকে যুক্ত করবেন না। সংগ্রহমূল্য কতটা বাড়ানো হয়েছে আমি বলছি, ১৯৯০-৯৪ পর্যন্ত এই চার বছরে চাল, গমের সংগ্রহ মূল্য বাড়ানো হয়েছে ৫৪ পারসেন্ট, আর এই সময়ে রেশন দোকানে ইস্যু প্রাইস অর্থাৎ বিক্রয় মূল্য বেড়েছে ৯৭ পারসেন্ট। দিল্লিতে যখন আমি এই তথ্যটা তুলে ধরেছিলাম, তখন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আমি এর কোনও জবাব পাইনি। তবে এই সত্যটা যদি আমাদের মেনে নিতে হয় যে সংগ্রহ মূল্য বাড়ানোর সঙ্গে সঙ্গে ইস্যু প্রাইস বাড়াতে হবে, তাহলে চার বছরের সংগ্রহমূল্য ৫৪ পারসেন্ট বাড়ল আর বিক্রয় মূল্য ৯৭ পারসেন্ট হল কেন? মানস বাবু দিল্লি থেকে এই তথ্যটা জানবেন কি? রেশন দোকানের জিনিসের দাম, অর্থাৎ চাল, গমের দামের আমি আলাদা করে তথ্য দিচ্ছি না। গড় চার বছরে বাড়ানো হয়েছে ৭৭ পারসেন্ট। আমরা এই কথা বলি, গন বন্টন ব্যবস্থায় যদি ভরতুকি না দেওয়া হয় তাহলে বাজারে খাদ্যশস্যের দাম বেড়ে যাবে। এবং গনবন্টন ব্যবস্থা অর্থহীন হয়ে দাঁড়াবে। আমাদের অভিজ্ঞতা কি বলে, আমরা দেখেছি যে চালের দাম আমাদের পশ্চিম বাংলার বিশেষ করে গ্রামে এবং রেশনের চালের দাম প্রায় কাছাকাছি চলে এসেছে। আজকে রেশনে চাল বিক্রি হচ্ছে না। কেন্দ্রীয় সরকার সোচ্চার ভাবে বলেছিল ভরতুকি কমাবো না, গনবন্টন ব্যবস্থা তুলে দেওয়া হবে না। কিন্তু কার্যত যে পদক্ষেপ নেওয়া হচ্ছে তাতে গনবন্টন ব্যবস্থা সত্যি সত্যি অর্থহীন হয়ে পড়বে। আমরা এও জানি বিশ্বব্যাঙ্ক থেকে ঋণ নেওয়ার শর্ত হিসাবে গনবন্টন ব্যবস্থা ভরতুকি দেওয়া বন্ধ করে দেওয়া হচ্ছে। এই শর্ত তাদের নাকখত দিয়ে মেনে নিতে হচ্ছে। ফলশ্রুতি হিসাবে আমরা দেখতে পাচ্ছি দিনের পর দিন রেশনে জিনিসের দাম বেড়ে যাচ্ছে। তা সত্ত্বেও পশ্চিমবাংলায় আমরা গনবন্টন ব্যবস্থার মাধ্যমে ২০ হাজার রেশন দোকান মারফৎ আমাদের এই নেট ওয়ার্ক ঠিক আছে। আমরা দেখছি পশ্চিমবাংলায় জিনিসপত্রের দাম ভারতবর্ষের অন্যান্য রাজ্যের থেকে কম। ভারতবর্ষের একটি অঙ্গরাজ্য হচ্ছে পশ্চিমবাংলা। আমরা দেখছি কৃষি শ্রমিকদের প্রাইস

ইনডেক্স এবং এগ্রিকালচার লেবারকে ধরে ১৯৬০-৬১-কে যদি বেস ইয়ার ধরি তাহলে মহারাষ্ট্রে ৩২ পারসেন্ট বেড়েছে, তামিলনাড়ুতে ১৯.২ পারসেন্ট এবং ওয়েস্ট বেঙ্গলে বেড়েছে ১৩ পারসেন্ট। যদি শিল্প শ্রমিকদের প্রাইস ইনডেক্সের সঙ্গে সম্পর্ক হয় তাহলে দেখব এবং ১৯৮২-কে যদি বেস ইয়ার ধরি তাহলে দেখব মাদ্রাসে ১৬ পারসেন্ট বেড়েছে, দিল্লিতে যেখানে বেড়েছে ১০.৭ পারসেন্ট। কলকাতায় বেড়েছে শতকরা ১০ ভাগ এবং সামগ্রিক ভাবে মূল্যবৃদ্ধিতে কলকাতা সবচেয়ে কম। আজকে এই জন্য এই কথা বলব যে গোটা ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য হচ্ছে পশ্চিমবঙ্গ। ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও মূল্যবৃদ্ধি ঘটেছে, পশ্চিমবঙ্গ তার থেকে বাদ পড়বে না। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ১৯ বছরের পরিচালনায়। অর্থনীতি পরিচালনার জন্য আমরা এই জায়গায় যেতে পেরেছি। যদিও দূষিত বাতাস পশ্চিমবঙ্গেও পৌঁছচ্ছে। তার থেকে যতটা মুক্ত হওয়া যায় তার চেষ্টা এবং তার ফলে আমরা দেখছি অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে মূল্যবৃদ্ধি কম হয়েছে কিন্তু আতঙ্গের কথা কেন্দ্রীয় সরকার যে ভাবে তার অর্থনীতি প্রয়োগ করছে। যেখানে সমস্ত দরজা জানালা খুলে দেওয়া হচ্ছে মাল্টি ন্যাশনাল কোম্পানি গুলোকে আমাদের দেশে আসার জন্য। সুযোগ করে দেওয়া হচ্ছে সমস্ত রকমে। তার ফলে আমাদের দেশে আতঙ্ক ছড়িয়ে পড়েছে বিশেষ করে আমরা যখন কংগ্রেসের শ্রেণী চরিত্র জানি। তারা ভাববেন দরিদ্র মানুষের কথা।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

বামফ্রন্টের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে তাকে সর্বতো ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে মাননীয় লক্ষ্মীকান্ত দে এবং অন্যান্যরা দ্রব্যমূল্যবৃদ্ধি সম্বন্ধে ১৮৫ মোশান এনেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। বিভিন্ন পরিসংখ্যান দিয়ে আমাদের দলের ডাঃ মানস ভূঁইয়া যে যুক্তি দিয়ে খুব পরিস্কারভাবে দেখিয়েছেন যে আপনাদের বরাবরের অভ্যাস সমস্ত রকম দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ঘাড়ে চাপিয়ে দিয়ে দিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই এতবড় সরকার বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে আছেন কিন্তু এতবড় নপুংসক সরকার আমরা জীবনে দেখিনি। ওরা বলেন পশ্চিমবঙ্গ খাদ্য উৎপাদনে নাকি রেকর্ড করেছে। রেকর্ড করেছেন কি করেন নি সেটা পরের ব্যাপার। সেটা খাদ্য দপ্তর নিয়ে যখন আলোচনা হবে তখন বলব। ১৩০ মেট্রিক টন খাদ্যোৎপাদন নাকি এরা করেছেন। কিন্তু এরা সংগ্রহ করেন না। কেন্দ্রীয় সরকার দাও তবে আমরা পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে দেব। যেটা আজ থেকে প্রায় ৩০ বছর আগে প্রফুল্ল সেন খাদ্যমন্ত্রী থাকার সময়ে পশ্চিমবাংলায় খাদ্যোৎপাদন যখন অনেক কম তখনও উনি ৫ লক্ষ মেট্রিক টন খাদ্য সংগ্রহ করেছিলেন। আর আজকে এই নপুংসক সরকার পশ্চিমবাংলায় এক লক্ষ টন খাদ্যও সংগ্রহ করতে পারেন নি। আর বলেন জিনিস পত্রের দাম বেড়ে যাচ্ছে। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম ফেল করছে। কেন্দ্রীয় সরকার ধান চাল গম দিচ্ছে না। আপনারা কি নপুংসক? কেন এতো খাদ্য

উৎপাদনের পরও খাদ্য সংগ্রহ করে নিজেরা পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে নিজেরা ভরতুকি দিয়ে কেন সাধারন গরিব মানুষকে চাল গম খাওয়াতে পারছেন না। ওই তো মাননীয় অর্থমন্ত্রী বসে আছেন। তিনি বলেছেন আমার বাজেট ঘাটতি শূন্য নয়। আজকে আমি বলব আপনি কেন আরও অর্থ সংগ্রহ করে চাল সংগ্রহ করে সাধারন গরিব মানুষকে, খেটে খাওয়া মানুষকে বিতরন করতে পারছেন না? কেন্দ্রীয় সরকার কি আলুর দাম বেঁধে দেবে? পিঁয়াজের দাম বেঁধে দেবে? দুধের দাম বেঁধে দেবে? আপনারা নিজেরা দুধের দাম বাড়িয়েছেন কেন? আপনারা দুধ সংগ্রহ করতে গিয়ে আজকে দুধের যারা উৎপাদনকারী তাদের বেশি মূল্য দিতে হচ্ছে। আপনারা কেন ভরতুকি দিয়ে সেই দুধের মূল্য সমান রাখতে পারছেন না? সংগ্রহ মূল্য বাড়িয়েছেন কিন্তু সঙ্গে সঙ্গে দুধের দাম পাবলিককে যা দিচ্ছেন তাও বাড়িয়েছেন। কেন?

[10-50—11-00 a.m.]

আপনারা ভর্তুকি দিয়ে একটাও দাম সমান রাখতে পারবেন না। আজকে আপনারা চিনি কেলেঙ্কারির কথা বলছেন। আজকে কলিমুদ্দিন শাম্‌স কোথায়? তিনি পাবলিকলি বলে দিচ্ছেন যে, নির্বাচনে দাঁড়াবেন না। এই আলুতে কি কান্ড হয়েছে? স্মরন করতে অনুরোধ করছি যে, কোটি কোটি টাকা হিমঘরের মালিকদের অর্থ সংগ্রহ করতে সাহায্য করেছেন। আমাদের এই দপ্তরের সেক্রেটারি অর্ঘপ্রভ দেবকে পর্যন্ত অপমান করে সরিয়ে দিয়েছেন। লজ্জা হয় না? আপনারা আবার আমাদের বিরুদ্ধে অভিযোগ এনেছেন! এই হচ্ছে আপনাদের আজকের অবস্থা। আর আপনারা এখানে রেজলিউশন এনে, রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করবার জন্য নির্বাচনের আগে মানুষের কাছে গিয়ে প্রচার করছেন। গ্যাট, ডাঙ্কেলের কথা বলছেন। আপনারা বলছেন যে, কেন্দ্রীয় সরকার সব দাম বাড়িয়ে দিচ্ছেন। গ্যাট, ডাঙ্কেল প্রচার করে দেখলেন যে, সুবিধা হল না, তখন অন্য একটা ইস্যু নিয়ে সাধারন মানুষের কাছে নির্বাচনের বৈতরনী পার হওয়ার চেষ্টা করছেন। আমরা জানি আপনারা বলেছিলেন যে, এগ্রিকালচারে ভর্তুকি উঠে যাবে, কিন্তু এটা যে কতবড় অসত্য কথা, তা প্রমানিত হয়েছে এই বছরের বাজেটে। ভর্তুকি তো উঠে যায়ই নি, বরং বেড়েছে। এটা ঠিক যে, আজকে ভারতের অর্থনীতি এমন জায়গায় গিয়ে পৌঁছেছে যে, যেখানে সারা পৃথিবীর অন্যান্য দেশের সঙ্গে সঙ্গতি না রাখলে চলতে পারেনা। আজকে খোলা বাজারের অর্থনীতি চিন, রাশিয়া, ভিয়েতনাম ইত্যাদি সমস্ত কমিউনিস্ট দেশগুলি গ্রহন করতে বাধ্য হচ্ছে। আজকে আমাদের দেশে পেট্রোল, ডিজেল, কেরোসিন বাইরে থেকে না আনলে আমাদের দেশের লোককে দেওয়া যাবে না। আমাদের দেশে যদি বাইরে থেকে সার না আনা যায়, তাহলে চাষিকে সার বিতরন করা যাবে না। আজকে সার আনতে গিয়ে বেশি দাম দিতে হবে। কেন্দ্রীয় সরকার কত ভর্তুকি দেবে, কেন্দ্রীয় সরকারের ভর্তুকির একটা সীমা পরিসীমা আছে তো? সুতরাং দাম বাড়ানো এটা কিছু অসম্ভব ব্যাপার নয়। আমাদের একজন বন্ধু বলেছিলেন যে, পৃথিবীতে সাতটা আশ্চর্য জিনিস আছে, তার সঙ্গে একটা অষ্টম আশ্চর্য যোগ করা উচিত। আমি জিজ্ঞাসা করেছিলাম কি? উনি বলেছিলেন যে

গরিবের দেশ ভারতবর্ষের মানুষ এই কংগ্রেস সরকারের আমলে না খেতে পেয়ে মারা যাবে না। তিনি কালা হান্ডির কথা বলেছেন। আজকে সামগ্রিক ভাবে ভারতের চিত্রটা যদি দেখেন তাহলে দেখবেন যে, মাথাপিছু খাদ্য সরবরাহের পরিমান অনেক বেড়ে গেছে। ক্যালরি ভিত্তিক যদি বিবেচনা করে দেখেন তাহলে দেখবেন যে, আজকে ৫০ বছর আগে দেশের মানুষ যা খেতে পেত তার থেকে অনেক বেশি এখন খেতে পাচ্ছে। আমরা খাদ্যে স্বয়ম্ভর হইনি? আমরা ১৯০ লক্ষ মেট্রিক টনে খাদ্য উৎপাদনে পৌছেছি। আমরা খাদ্য বাইরের দেশেও পাঠাচ্ছি। আর আপনারা এখানে খাদ্য উৎপাদন করছেন, কিন্তু সংগ্রহ করছেন না। মানুষকে আরও ভর্তুকি তো দুরের কথা, সুষ্ঠু বিতরনেরও ব্যবস্থা করছেন না। প্রায়ই আমরা শুনি রেশনে চাল পাওয়া যাচ্ছে না, ডিউ স্লিপ দেওয়া হচ্ছে, গম পাওয়া যাচ্ছে না ডিউ স্লিপ দেওয়া হচ্ছে। তাই আমি মনে করি আজকে যে মোশন আপনারা রুলস ১৮৫ তে এনেছেন, ঐটা সম্পূর্ন রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত এবং এর মধ্যে সাবস্ট্যান্স নেই। তাই এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নিত্যপ্রয়োজনীয় পন্যের মূল্যবৃদ্ধির উপর শ্রী লক্ষ্মীকান্ত দে যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য ৫টি বিষয়ের মধ্যে সীমাবদ্ধ রাখব। প্রথমত একটা ধারনা সর্বভারতীয় স্তর থেকে সৃষ্টি করা হচ্ছে যেটা বিরোধী দলের সদস্য বন্ধু ডাঃ মানস ভূঁইয়া বলেছিলেন, আমার সুবিধা হল সেটা বলতে- একটা ভ্রান্ত ধারনা, একটা ইলিউশন সৃষ্টি করা হচ্ছে সর্বভারতীয় স্তর থেকে যে নিত্যপ্রয়োজনীয় পন্যের মূল্য বৃদ্ধির হার খুব কমে গেছে, ৫ পারসেন্টের নীচে চলে গেছে। একই সঙ্গে বলা হচ্ছে এর কারণ কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিকনীতি, আপনারা যেটা বললেন, আমার কাছে বাজেট বই আছে। তার একটা দিক হচ্ছে আর্থিক ঘাটতি- তথাকথিত ফিসক্যাল ডেফিসিট কমানো হয়েছে, খাদ্যশস্য উৎপাদন বেশি বৃদ্ধি পাচ্ছে- এই ৩টি অভিযোগকে আমি খন্ডন করছি। পন্যের মূল্য বৃদ্ধির ৩টি সূচক আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন প্রথমটি হচ্ছে পাইকারি মূল্য সূচক যেটাকে আমরা হোল সেল প্রাইস ইনডেক্স বলি, সংক্ষেপে ডাব্লু.পি.আই., আরেকটা হচ্ছে খুচরো ভোগ্যপন্যের মূল্য সূচক-শিল্প শ্রমিকদের জন্য-সি.পি.আই., আরেকটা খুচরো ভোগ্যপন্য মূল্য সূচক যেটা ভূমিহীন ক্ষেত- মজুরদের জন্য। ৩টি সূচক আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লক্ষ্য করুন যে পাইকারি সূচকের মাধ্যমে বারংবার তথ্য দেওয়া হয়েছে, অথচ পাইকারি সূচকের নিত্য প্রয়োজনীয় পন্যগুলোর শতকরা গুরুত্ব কত- আমার কাছে ইকোনমিক সার্ভে আছে, তার ৫ অধ্যায়ে এটা আছে। সেখানে নিত্যপ্রয়োজনীয় পন্যগুলোর আপেক্ষিক গুরুত্ব হচ্ছে মাত্র ২১.৭ পারসেন্ট এবং শিল্প শ্রমিকদের ভোগ্যপন্যের সূচক- সেখানে নিত্যপ্রয়োজনীয় পন্যগুলোর ওয়েটেজ অনেক বেশি। যেটা প্রায় ৪৮.৯ পারসেন্ট। ভূমিহীন ক্ষেতমজুরদের জন্য সূচক- সেখানে নিত্যপ্রয়োজনীয় পন্যগুলোর গুরুত্ব ৫০ পারসেন্টের বেশি। আজকের আলোচনা নিত্যপ্রয়োজনীয় জিনিষের দাম কত বেড়েছে সেই নিয়ে। তাতে এই পাইকারি মূল্য সূচক এটা ধরা যায় না। তবে আলোচনার স্বার্থে এই ৩টি মূল্য সূচকের কিভাবে গতি-প্রকৃতি হচ্ছে আমরা তথ্য দিচ্ছি- ইকনমিক সার্ভে থেকে সমীক্ষা করে বলা হয়েছে। দ্বিতীয়ত এটা

রিকোটেড হয়েছে ইন্ডিয়ান লেবার জার্নালে। ডাঃ মানস ভূঁইয়া বলেছিলেন বিশ্বনাথ প্রতাপ সিংয়ের সময়কার কত হার ছিল? আজকে আপনাদের, আগের ৫ বছর এবং পরের ৫ বছরের তুলনা করে বলছি, আমি আমাদের সময় নিয়েও বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেটা পাইকারি মূল্য সূচক সেটা আপনাদের দান, ১৯৮৬-৮৭ থেকে ১৯৯০-৯১ এই সময়ে বার্ষিক বৃদ্ধির হার সারা দেশে ছিল ৭.৮ পারসেন্ট, ১৯৯১-৯২ থেকে ১৯৯৫-৯৬ সেটা বৃদ্ধি পেয়ে হল ৯.৪ পারসেন্ট। খুচরো ভোগ্যপন্যের মূল্য সূচক যেখানে বাস্তবিকপক্ষে নিত্যপ্রয়োজনীয় পন্যের গুরুত্ব বেশি সেটা আগের ৫ বছরে বৃদ্ধি হয় ৮.৯ পারসেন্ট, সেটা এখন বেড়ে হয়েছে ১০ পারসেন্ট। ক্ষেতমজুরদের জন্য ভোগ্যপন্যের মূল্য সূচক সবচেয়ে বেশি ৮ পারসেন্ট, এটা বেড়ে হয়েছে, আপনাদের তথ্য অনুযায়ী ১২.৪ পারসেন্ট। আপনারা কেন পাইকারি মূল্যসূচক ধরছেন? সেটা বাজারের অভিজ্ঞতার সঙ্গে আমাদের মিলবে না। এখন বলা হচ্ছে-কেন, কিভাবে প্রচারের মাধ্যমে উল্টো কথা বলা হচ্ছে।

[11-00—11-10 a.m.]

বলা হয়েছে সারা ভারতবর্ষে পাইকারি মূল্যসূচক ৫ শতাংশের নীচে চলে গেছে। মানুষ বাজারে গিয়ে অবাক হয়ে দেখছে উল্টো ব্যাপার। যেখানে নিত্য প্রয়োজনীয় পন্যের আপেক্ষিক গুরুত্ব মাত্র ২১ শতাংশ, সেখানে নিত্য প্রয়োজনীয় পন্যের স্বাভাবিক গুরুত্ব কনজিউমার প্রাইস ইনডেক্স, তার মূল্যবৃদ্ধির হার মনমোহন সিং তাঁর বাজেট বক্তৃতায় স্বীকার করে গিয়েছেন, অধ্যায় ৫, সরনি ৫.৫, এই বছরের কেন্দ্রীয় সরকারের আর্থিক সমীক্ষা, তাতে উল্লেখ আছে ৫ শতাংশ হারে কমে গেছে। তেমনি আর্থিক সমীক্ষা স্বীকার করছে, খুচরো মূল্যসূচক বৃদ্ধির হার ১০.২ শতাংশ হারে বেড়ে চলেছে এবং ভূমিহীন ক্ষেতমজুরদের ক্ষেত্রে তার বৃদ্ধির হারের মাত্রা ১২.৪ শতাংশ। অর্থাৎ, ৫ শতাংশের দ্বিগুনের বেশি। তাই প্রথমেই বললাম, একটা ইলিউশন তৈরি হচ্ছে। নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম বৃদ্ধির হার কমছে। আপনাদের সময় বৃদ্ধি পেয়েছে আপনাদের তথ্য দিয়েই আমি প্রমান করলাম। যাতে কোনও প্রশ্ন না ওঠে তারই জন্য সরনি সংখ্যা পর্যন্ত বলে দিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নীচের শতকরা ৮০ ভাগ মানুষের যে খুচরো ভোগ্য সূচক নিয়ে তাদের জীবন নিয়ন্ত্রিত হচ্ছে, তা বেড়ে চলেছে। তার কারণ আমি দ্বিতীয় বিষয়বিন্দুতেই দেখিয়েছি। আপনি ঠিকই বলেছেন যে, খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধি হয়েছে, সবারই খুব ভালো হয়েছে. এই সূচক দুটিকে বলে কনজিউমার প্রাইস ইনডেক্স ফর ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার্স, আর একটা কনজিউমার প্রাইস ইনডেক্স ফর এগ্রিকালচারাল ওয়ার্কার্স। দুটোই ইকোনমিক রিভিউতে প্রকাশিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে উৎপাদনের দিকটায় আসুন। ওরা প্রশ্ন তুলে ভালোই করেছেন। আমরা আসার আগে ৫ বছরে খাদ্যশস্য উৎপাদনের বার্ষিক বৃদ্ধির হার ছিল আর্থিক সমীক্ষার তথ্য অনুযায়ী-৩.৫ শতাংশ। আপনারা আসার পর এই বার্ষিক খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি, সেটা কমে .৬ শতাংশ হয়েছে। এবং, এই বছর আর্থিক সমীক্ষা সরনি ১.১, পংক্তি ৬, এখানে আছে খাদ্যশস্য উৎপাদন বিষয়ে এই আর্থিক বছরের তুলনায় .৬ শতাংশ কমে গেছে বার্ষিক বৃদ্ধির হার। কেন বলছি জানেন? এই

বার্ষিক উৎপাদনের বৃদ্ধির হার যেখানে কমছে, সেখানে গ্যাট চুক্তির ফলে একইসঙ্গে খাদ্যশস্যের রপ্তানি বৃদ্ধির হার কতটা বৃদ্ধি পেয়েছে? যেখানে উৎপাদন বৃদ্ধির হার কমছে, কমে নেগেটিভ হয়ে যাচ্ছে, সেখানে খাদ্যশস্যের রপ্তানি বৃদ্ধির হার গ্যাট চুক্তির ফলে বেড়ে যাচ্ছে, চাল রপ্তানি বেড়ে যাচ্ছে। আর্থিক সমীক্ষা বলছে, ৯১-৯২ সালে আপনারা চাল রপ্তানি করেছেন ৬৩৭ কোটি টাকার। আর যখন উৎপাদনের বৃদ্ধির হার কমে গিয়ে নেগেটিভ্ হয়েছে- যে কোনও স্বাভাবিক পদ্ধতিতেই বলে ফুড সিকিউরিটি রক্ষা করতে হবে- সেই সময় আপনারা রপ্তানি বৃদ্ধি করেছেন। ২৮৬ শতাংশেরও বেশি। যেখানে ছিল ৬৩৭ কোটি টাকা, সেখানে হ'ল ২,৪৬২ কোটি টাকা।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অসীমবাবু, দেখছি এই সময়ের মধ্যে আপনার শেষ হবে না, তাই এদের থেকে ১০ মিনিট আর ওদের থেকে ১০ মিনিট-এই ২০ মিনিট বাড়িয়ে দিচ্ছি। আশা করি এতে সকলেরই মত আছে।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার পাঁচ মিনিটের বেশি লাগবে না। আমি বলছি উৎপাদন কমে গেছে আর রপ্তানি বৃদ্ধি করছেন। আপনারা বলেন পাবলিক ডিস্ট্রিবিউশানের মাধ্যমে না কি বন্টন বেশি করেছেন। আমি আর্থিক সমীক্ষার তথ্য দিয়ে বলছি- ৯১ সালে বিশ্বনাথ প্রতাপ সিংয়ের সময় গনবন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে ভারতবর্ষে বন্টিত হয়েছিল ২০.৮ মিলিয়ন টন। আপনাদের সময় এত সব ক,খ,গ,ঘ, প্রকল্পের পরেও বন্টন ২০.৮ মিলিয়ন টন থেকে কমে ১৫.৩ মিলিয়ন টন হয়েছে। পরিসংখ্যানটা দেখে নেবেন। আপনি বলেছেন, ফিসক্যাল ডেফিসিট আপনারা কমাতে পেরেছেন? ফিসিকাল ডেফিসিট আপনারা বলেছেন ৫.২ পারসেন্ট। মোট উৎপাদন করবেন কেন্দ্রীয় অর্থমন্ত্রী বক্তব্য রেখেছেন- উনি দুঃখ প্রকাশ করেছেন। উনি বলেছেন, তার থেকে বেশি ৫.৯ পারসেন্টে এটা শেষ হয়েছে। বলছেন কি ভিত্তিতে? গ্রস ডোমেস্টিক প্রোডাকটের কোনও তথ্য নেই। তবে কার ভিত্তিতে বলছেন, এটা বেড়ে গেছে? আপনাদের তথাকথিত আর্থিক ঘাটতি সেটা ৫০ হাজার কোটি টাকা এবং তার দু-গুন কালো টাকা আছে। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এর সঙ্গে আপনারা যা বলছেন তার প্রত্যেকটা খন্ডন করলাম। এর পর তৃতীয় বিষয়ে আসছি। আপনারা পশ্চিমবাংলার কথা তুলে ভালোই করেছেন। সমগ্র দেশে মূল্যবৃদ্ধি হচ্ছে। তার মধ্যে সর্বভারতীয় খুচরো ভোগ্য পন্যের সূচক সারা দেশে গত পাঁচ বছরে ৯.৮ শতাংশ। পশ্চিমবাংলায় ৯.৫ শতাংশ। এ বছরের সর্বশেষ তথ্য চাল এবং গমের বাজার দর কলকাতায় যেখানে প্রায় ৭ টাকার মতো সেখানে বোম্বেতে ১৯ টাকা, দিল্লিতে ৯ টাকা, মাদ্রাজে সাড়ে আট টাকা। গমে সারা দেশের তথ্য হচ্ছে ৪ টাকা ৬১ পয়সা। বোম্বেতে ৬ টাকা ৫৫ পয়সা, দিল্লিতে ৫ টাকা ৩৪ পয়সা। মাদ্রাজে ৫ টাকা ৩৮ পয়সা। চিনিতে কলকাতায় ৯ টাকা ২৮ পয়সা, বোম্বেতে ১১ টাকা ৬৪ পয়সা, মাদ্রাজে ১১ টাকা ৩২ পয়সা, দিল্লিতে ১০ টাকা ৮৫ পয়সা। আলুর মূল্যবৃদ্ধি হয়েছে সবচেয়ে বেশি আমাদের এখানে সাড়ে ৭ টাকা, দিল্লিতে ১৪ টাকা বোম্বেতে ১৮ টাকা, মাদ্রাজে সাড়ে ১৪ টাকা। আমাদের এখানে মূল্যবৃদ্ধির হার সবচেয়ে কম। একটা জায়গায়

অতীশ সিন্‌হা মহাশয় বলেছেন, আমাদের উৎপাদন বৃদ্ধির হার ১৩০ লক্ষ টন। আমাদের প্রোকিওরমেন্ট কম হচ্ছে কেন? আপনাদের জন্য এটা হচ্ছে। প্রোকিওরমেন্ট প্রাইস পাঞ্জাবের ক্ষেত্রে চালে ৫ টাকা ২৪ পয়সা রেখে পশ্চিমবাংলায় কত করেছেন? ওদের জন্য ৫ টাকা ২৪ পয়সা রেখেছেন বলে ওরা ৭ টাকায় বিক্রি করছে। কার স্বার্থে আজকে এটা পশ্চিম-বাংলায় ৪ টাকা ৮৮ পয়সা করা হয়েছে? আর আপনাদের ভর্তুকি বাড়িয়েছেন মাত্র ৭ শতাংশ। পশ্চিমবাংলা থেকেও আমরা প্রোকিওরমেন্ট করতে পারব। আর, ২৫ পয়সা বেশি লাগবে না। ৭ টাকা দামেই এখানে দিতে পারব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিকল্প প্রস্তাব আমরা কেন্দ্রের কাছে দিয়েছি শুধু মাত্র কোনও একটা রাজ্যের ক্ষেত্রে এটা করা সম্ভব নয়। আপনারা, মানসবাবু ভর্তুকির কথা বলেছেন। মাত্র ৭ শতাংশ। যেখানে মূল্যবৃদ্ধি হয়েছে ৭ শতাংশ সেখানে সারের দাম তিনগুন বাড়িয়েছেন। এজন্য অতিরিক্ত আমাদের লাগবে ১৫ হাজার কোটি টাকা। কালোবাজারির যে টাকা আসছে তার একটা ভগ্নাংশ হলেও হয়ে যাবে। কিন্তু আপনাদের মানসিকতা বদলাবে না। নতুন সরকার আসবে বামগনতান্ত্রিক সরকার- যাদের প্রথম কাজ হবে সারা দেশে ভর্তুকি দিয়ে গন-বন্টন ব্যবস্থা চালু করা। আমাদের নতুন কর্মসূচিতে সার্বিক গনবন্টন ব্যবস্থায় সস্তায় চাল দিতে চেষ্টা করব। আপনারা কি বলতে চান আমরা সেটাও দেখব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** স্যার, একটা নির্ধারিত টাইমের মধ্যে আমাদের সুযোগ দিয়েছেন এবং একটা নির্ধারিত টাইমের মধ্যে মাননীয় মন্ত্রীকেও বলতে হবে। আপনি ইচ্ছা মতো এটা বাড়াতে পারেন না। আমাদেরও তাহলে বলতে দিতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব আজকে এখানে আনা হয়েছে সেই প্রস্তাবের মূল সুরের সঙ্গে আমি একমত। কিন্তু এই প্রস্তাবটা একটু পক্ষপাতদুষ্ট বলে এই ত্রুটি সংশোধন করার জন্য একটা অ্যামেন্ডমেন্ট মুভ করার জন্য এনেছি।

[11-10—11-20 a.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় সবচেয়ে বেদনার কথা, ভারতবর্ষে যখন মূল্যবৃদ্ধির হার সবচেয়ে বেশি, তখন প্রচার করা হচ্ছে মুদ্রাস্ফীতির হার সবচেয়ে কম। গত বছর বলা হয়েছিল মুদ্রস্ফীতির হার ১০ পারসেন্টের নীচে, অথচ নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি হয়েছে, কমন্ নিত্য প্রয়োজনীয় জিনিস যেমন, মুসুর ডাল, চিনি, সরষের তেল এগুলিতে ৩০ থেকে ৮৫ পারসেন্ট বৃদ্ধি পেয়েছে। যখন মুদ্রাস্ফীতির ফলে মূল্যবৃদ্ধির হার এই রকম ভয়াবহ তখন ৮.৮২ পারসেন্ট বৃদ্ধি পেয়েছে। যখন মুদ্রাস্ফীতির ফলে মূল্যবৃদ্ধির হার এই রকম ভয়াবহ তখন ৮.৮২ পারসেন্ট মুদ্রাস্ফীতির হার নেমে এসেছে বলা হচ্ছে। হিসাবে কারচুপি করে মূল্যবৃদ্ধির হার কে কম দেখানোর চেষ্টা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে জনকল্যান মূলক ক্ষেত্রে দেখুন সেখানেও ভরতুকির হার যে ভাবে কমিয়ে দেওয়া হয়েছে তাতে জিনিসপত্রের দাম বাড়ছে, সার, রেশন-সামগ্রী ইত্যাদির দাম

বৃদ্ধি পাচ্ছে। চাল, গমের দাম প্রায় দু'-গুণ হয়েছে এই রকম একটা অবস্থা। ওষুধের দামের ক্ষেত্রে নয়া আর্থিক শিল্প নীতির ফলে কেন্দ্রীয় সরকার সেখানে নিয়ন্ত্রন তুলে দিচ্ছেন। প্রচুর কালো টাকার ব্যবসা যে ভাবে চলছে, তাতে মুদ্রাস্ফীতি বেড়ে যাচ্ছে, মুদ্রাস্ফীতির হার বাড়ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমার যেটা বক্তব্য কেন্দ্রীয় সরকারের এই নয়া আর্থিক শিল্পনীতি এই মূল্য বৃদ্ধির জন্য দায়ী। এখানে যে খোলা বাজার নীতির সমালোচনা করা হচ্ছে, আমাদের রাজ্যের ক্ষেত্রে রাজ্য সরকার সেই মুক্ত দরজা অর্থনীতি বা ওপেন্ ডোর পলিসি থেকে তাঁরা একেবারেই সরে আসেন নি। লাল-কার্পেট পেড়ে বিদেশি মাল্টিন্যাশানালদের ডেকে আনা হচ্ছে। তাছাড়া মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এর সঙ্গে যুক্ত হয়েছে কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতি। এই রাজ্যে আজকে ফাটকাবাজ, মজুতদার, অসাধু ব্যবসায়ীদের স্বর্গরাজ্য হয়েছে। এই সমস্ত ব্যাপারে কালোবাজারিদের বিরুদ্ধে রাজ্য সরকারের হাতে যে ক্ষমতা রয়েছে অত্যাবশ্যক পন্য সংরক্ষন এবং আরও অন্যান্য যে আইন রয়েছে, সেই সমস্ত আইনগুলি এদের বিরুদ্ধে প্রয়োগ করছে না। কাজেই এই সমস্ত ফাটকাবাজ, মজুতদারদের সঙ্গে তাদের একটা আঁতাত কাজ করে চলেছে, যার ফলে জিনিসপত্রের দাম বাড়ছে। সম্প্রতি আলুর দামের ক্ষেত্রে দেখুন। শীতকালে আলুর যে রেকর্ড দাম হলো, সাড়ে সাত টাকা হলো, এ রকম আর কখনও পশ্চিমবাংলায় হয়নি। আজকে কেরোসিন তেল পাওয়া যাচ্ছে না। বলছেন, কেন্দ্রীয় সরকারের সরবরাহ অপ্রতুল। কিন্তু যেটুকু সরবরাহ হচ্ছে সেটুকুও কি প্রপার ডিসট্রিবিউশন হচ্ছে? গ্রামে বা শহরে কেরোসিন তেল খোলা বাজারে এগারো টাকা লিটার দামে কিনতে হচ্ছে, অথচ রেশনে পাওয়া যাচ্ছে না। এই সমস্ত অসাধু ব্যবসায়ী এবং ডিলারদের বিরুদ্ধে কোন কার্যকির ব্যবস্থা রাজ্য সরকার নিয়েছেন? বলা হচ্ছে যে রেকর্ড ফলন হচ্ছে কিন্তু রেকর্ড ফলনের ক্ষেত্রেও সরকারের সঠিক কোনও খাদ্য নীতি নেই। যার ফলে আমরা দেখছি সরকার লেভি ব্যবস্থা কার্যত তুলে দিয়েছেন। মিল মালিকদের কাছ থেকে লেভি আদায় করার কর্মসূচি ছিল খাদ্য ভান্ডারকে জোরদার করা। এবং বিপদগ্রস্ত মানুষ তাতে খানিকটা রেহাই পেতো এবং খোলা-বাজার থেকে তাদের এতো দুর্মূল্যে শস্য কিনতে হতো না। সেখানে সরকারের নিজস্ব রূপায়ণ ব্যবস্থা না থাকার ফলে এটা ভেঙে পড়েছে। আমাদের এই রেকর্ড ফলন হচ্ছে কিন্তু, সেটা কতোটা সত্য? তাহলে কেন্দ্রের উপর নির্ভরশীলতা কম করার কথা বলছেন না কেন? খাদ্য শস্যের একটা বড় অংশ বর্ডার ক্রস করে পশ্চিমবঙ্গ থেকে বিহারে চলে যাচ্ছে, সেখানে ল' এনফোর্সিং অথোরিটি কাজ করছে না। অথচ এই সমস্ত চোরা চালান বন্ধ করার জন্য ব্যবস্থা নিতে পারলে আজকে মূল্যবৃদ্ধির হার এতো মারাত্মক হতে পারতো না। ফলে কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি এবং শিল্পনীতিই হচ্ছে মূল্য বৃদ্ধির অন্যতম প্রধান কারণ। কিন্তু এর সাথে সাথে রাজ্য সরকারের অসাধু ব্যবসা, কালোবাজারী, ফাটকাবাজী, মজুতদারী, চোরাচালান ইত্যাদি বন্ধ করার যে দায়িত্ব ছিল তা তাঁরা তাঁদের সীমিত ক্ষমতার মধ্যেও অত্যাবশ্যক পন্য আইন এবং অন্যান্য সংশ্লিষ্ট আইনের সাহায্যে পালন করতে পারেন নি। ১৯ বছরে তাঁরা চোরাচালান, মজুতদারীর বিরুদ্ধে বিভিন্ন আইনকে কঠোরভাবে প্রয়োগ করতে পারেন নি। সে জন্য আমি এই প্রস্তাবকে ত্রুটি মুক্ত করার জন্য যে

সংশোধনী এনেছি সেই সংশোধনী-সহ আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। আশা করি আমার সংশোধনীর যুক্তি সদস্যরা মেনে নেবেন এবং সংশোধনীটি এই সভা গ্রহন করবে ; এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমরা এই প্রস্তাবটা উত্থাপন করেছিলাম সাধারন মানুষদের স্বার্থের দিকে তাকিয়ে। সারা ভারতবর্ষে সাধারন মানুষের ক্রয় ক্ষমতা দিনের পর দিন কমছে এবং জিনিসের দাম বাড়ছে বলেই প্রস্তাবটা এই ভাবে আমরা উত্থাপন করেছি। কংগ্রেস অন্যান্য ক্ষেত্রে আমাদের যত রকম ইচ্ছে গালি দিক, সমালোচনা করুক তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু এই ক্ষেত্রে আমরা আশা করেছিলাম সারা দেশের সাধারন গরিব মানুষদের স্বার্থের দিকে তাকিয়ে, পশ্চিম বাংলার গরিব মানুষদের স্বার্থের দিকে তাকিয়ে— যাতে আগামী দিনে ভারতবর্ষের গরিব মানুষরা উপকৃত হতে পারে— এই প্রস্তাবে আমাদের সঙ্গে তাঁরা-একমত হবেন। ডাঃ মানস ভূঁইয়া আজকে এখানে আমাদের বোঝাবার চেষ্টা করলেন যে, গ্রামে জিনিস-পত্রের কিছুটা দাম বেড়েছে ঠিকই, কিন্তু সে ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের আর বিশেষ কিছু করার উপায় নেই। এই হচ্ছে ওঁদের গ্রামের মানুষের প্রতি দরদ! আমি ওঁদের দরদের আরও কয়েকটা নমুনা এখানে রাখতে চাই। ১৯৯০ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত আমরা দেখছি রেশনে বিভিন্ন জিনিসের দাম বেড়েছে ৭৭% এবং গ্রামের দরিদ্র মানুষের জন্য যে সাবসিডাইজড রেশন দেয়া হয়, যাকে আর.পি.ডি.এস. বলা হয় তার পারসেনটেজ বৃদ্ধির হার হ'ল ১০৪%। এই বৃদ্ধিটা ঘটিয়েছে কেন্দ্রীয় সরকার। তাহলে কি আমরা ধরে নেব গরিব মানুষদের স্বার্থ রক্ষা করার জন্যই এটা করা হয়েছে! আপনারা নির্বাচনী ইস্তাহারে কি বলেছিলেন গরিব মানুষদের, আর বাস্তবে অবস্থা কি দাঁড়াল? বর্তমান কেন্দ্রীয় সরকার ক্ষমতায় আসার পর সারা ভারতবর্ষের গ্রামে ১৯৯০-৯১ সালে দরিদ্র মানুষের সংখ্যা ছিল ৩৬.৫৫% ; ১৯৯১-৯২ সালে তা বেড়ে হয়েছিল ৪২.০৬% এবং ১৯৯২-৯৩ সালে সেই সংখ্যা বেড়ে হয় ৪৮.৭৭%। এটা আমাদের কোনও তথ্য নয়, 'ইকোনমিক অ্যান্ড পলিটিক্যাল উইক্‌লি-তে এই তথ্য প্রকাশিত হয়েছে। গ্রামে গরিব মানুষের সংখ্যা দিনের পর দিন বেড়ে চলেছে। ডে-মিল— খুব ভাল কথা। এটা আমাদের কাছ থেকে শিখেছেন। আমরা অনেক দিন আগেই পশ্চিম বাংলায় গরিব মানুষদের স্বার্থ রক্ষার জন্য চালু করেছিলাম, এখন আপনারা আমাদের কাছ থেকে শিখে— কেন্দ্রীয় সরকার— চালু করছে। পাঁচ বছর আগে, নির্বাচনের আগে ১০০ দিন, ২০০ দিন ইত্যাদি প্রতিশ্রুতির তো বন্যা বইয়ে দিয়েছিলেন, সেসব প্রতিশ্রুতির কি হ'ল? একবার দিল্লিতে একটা মেয়রদের মিটিং ডাকা হয়েছিল, সেসময়ে আমার দিল্লিতে যাবার সৌভাগ্য হয়েছিল। মেয়রকে ডেকে বললেন শহরে গরিবদের জন্য কি কি দেওয়া হবে। বিরাট কনফারেন্স করে বললেন পৌরসভাগুলিতে কি কি সুযোগ সুবিধা দেওয়া হবে। মেয়র ফিরে আসার পর বঙ্গভবনে তাঁকে জিজ্ঞাসা করলাম। তিনি বললেন, হ্যাঁ বলেছেন। আমি জিজ্ঞাসা করলাম, কবে থেকে দেওয়া হবে? তিনি বললেন, নতুন ফিনানসিয়াল ইয়ার থেকে। তাই বলছি, রাধাও নাচবে না আর ঘন্টাও বাজবে না। আপনাদের প্রতিশ্রুতি, প্রতিশ্রুতিই থাকবে। নির্বাচনে এবার এটাই নিয়ে আসছেন। আর একটি কথা আপনারা

[11-20—11-30 a.m.]

বলেছেন সেটা হচ্ছে সাবসিডি। আপনারাই জিনিসপত্রের দাম বাড়িয়ে দিয়েছেন। যেদিন প্রথম শুরু হয়েছিল বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নেওয়া, আই.এম.এফ থেকে টাকা নেওয়া, সেদিন থেকেই আমরা যারা বামপন্থী, পার্লামেন্ট থেকে শুরু করে সারা ভারতবর্ষ জুড়ে বলেছিলাম, এইভাবে টাকা নেওয়ার অর্থই হচ্ছে মাথাটাকে বিকিয়ে দেওয়া এবং আপনারা ওদের নির্দ্দেশেই চলার চেষ্টা করছেন। সুতরাং এই পথ থেকে সরে আসুন। কিন্তু সেদিন আপনাদের দলের পক্ষ থেকে বলা হয়েছিল, দেশের উন্নয়নের জন্য এ ছাড়া আর অলটারনেটিভ কিছু নেই। কিন্তু আমরা ধরেই নিয়েছিলাম দেশের কি অবস্থা হবে। সেইজন্য আমরা দেখছি, একটার পর একটা জিনিসের দাম বেড়ে যাচ্ছে। পেট্রোল এবং ডিজেলের দাম বাড়ানো হয়েছে। রেল বাজেটে আপনারা মাশুল বাবদ যা আদায় করে নিয়েছেন তার উপরও আপনারা ৬২৫ কোটি টাকার ঘাটতি বাজেট করেছেন। আপনারা টাকা ছাপিয়ে বাজারে ছেড়ে দেন। এইভাবে আপনারা সারা ভারতবর্ষের সাধারন মানুষের উপর চাপ সৃষ্টি করছেন। সাধারন মানুষকে খুন করছেন। সেইজন্য আমরা এর বিরুদ্ধে প্রতিবাদ করছি। আমরা জানি, আগামী দিনে আপনারা ঐ জায়গায় আর পৌঁছবেন না। আমরা-ভারতবর্ষের বাম গনতান্ত্রিক শক্তি যদি ক্ষমতায় আসি তাহলে রেশনের মাধ্যমে, গন-বন্টন ব্যবস্থার মাধ্যমে নিত্য-প্রয়োজনীয় জিনিস সরবরাহ করে সাধারন মানুষকে সঙ্গে নিয়ে এগিয়ে যাব এবং আশা করি, সেই জায়গায় পৌঁছাব. তাই বলছি, আপনারা যতই বলুন না কেন, ঘন্টাও বাজবে না, আর রাধাও নাচবে না। যতই প্রতিশ্রুতি দিন, ঘন্টা বাজবে না, রাধাও নাচবে না আর নরসীমা রাও আসবে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** লক্ষ্মীবাবু, আপনি দেবপ্রসাদ সরকারের আনীত ১,২,৩, এবং ৪ নম্বর অ্যামেন্ডমেন্ট কি গ্রহন করছেন?

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** ১ এবং ২ নম্বর অ্যামেন্ডমেন্ট গ্রহন করা যেতে পারে, কিন্তু ৩ এবং ৪ নম্বর অ্যামেন্ডমেন্ট গ্রহন করতে পারছি না।

**Mr. Dy. Speaker :** The motions of Shri Deba Prasad Sarkar that (1) in line 1 of paragraph 2 the word 'একদিকে' be added before the word 'নিত্যপ্রয়োজনীয়' and (2) in the line 2 of paragraph 5 the word 'অন্যতম' be substituted by the word 'একমাত্র' was then put and agreed to.

The Motions of Shri Deba Prasad Sarkar (Amendment No. 3 & 4) The following new paragraph be added after paragraph 5-

"অপরদিকে কেন্দ্রীয় সরকারের অনুসৃত উল্লিখিত আর্থিক নীতির পাশাপাশি অসাধু ব্যবসায়ী, মজুদতাদর ও কালোবাজারিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহনে রাজ্য সরকারের ব্যর্থতা এই রাজ্যে মূল্যবৃদ্ধির গতিকে আরও ত্বরান্বিত করেছে।"

The following new paragraph be added after the last para-

" সাথে সাথে এই সভা রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে যে এই রাজ্যে, মজুতদার, অসাধু ব্যবসায়ী ও কালোবাজারিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহনের জন্য রাজ্য সরকারের এক্রিয়ারভুক্ত অত্যাবশ্যক পন্য আইন ও সংশ্লিষ্ট অন্যান্য আইন সমূহ কঠোরভাবে প্রয়োগ করা হোক।"

were then put and a division was taken with the following results :

**NOES**

Abdul Haque, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Acharya, Shri Prabhat

Adhikari, Shri Nityananda

Bagdi, Shri Lakhan

Bose, Shri Shyamaprasad

Bauri, Shri Madan

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Kamalakshmi

Chakrabarty, Shrimati Kumkum

Chakrabarty, Shrimati Tania

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Nirmal

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Shanti

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Samar

Jamadar, Shri Badal

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Let, Shri Dhiren

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Mamtaz Hassan, Shri

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmejoy

Md. Yakub, Shri

Misra, Shri Surya Kanta

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Debnath

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Subhas

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Ray, Shri Jatindra Nath

Roychowdhury, Shri Gautam

Saha, Shri Kripa Sindhu

Sahis, Shrimati Bilasibala

Shaw, Dr. Prabin Kumar

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

Touab Ali, Shri

**AYES**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being :- 1, and the noes :- 64.

The motions were lost.

**The motion of Shri Lakshmi Kanta Dey that**

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে—

[11-30—11-40 a.m.]

একদিকে নিত্যপ্রয়োজনীয় পন্যের ক্রমবর্ধমান মূল্যমান কমানো এবং স্থিতিশীল রাখার যে প্রতিশ্রুতি বর্তমান কেন্দ্রীয় শাসকদল দিয়েছিলেন—অন্যান্য প্রতিশ্রুতির মতো, এর প্রতিও তাঁরা সৎ থাকেন নি এবং বিগত সময়ে ঐ পন্যের দাম বিপুল পরিমানে বৃদ্ধি পেয়েছে ;

সাধারণ মানুষের প্রয়োজনে ব্যবহৃত হয় এরূপ প্রতিটি পন্যের দাম বাড়ানো হয়েছে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তে এবং খাদ্যশস্যের বরাদ্দ কমিয়ে গনবন্টন-ব্যবস্থাকে সুপরিকল্পিতভাবে দুর্বল করা হয়েছে ;

বিপুল পরিমান ঘাটতি বাজেট, খোলা দরজার নীতি এবং নজীরবিহীনভাবে টাকার অবমূল্যায়ন, মূল্যস্তরকে আরও উর্ধ্বগামী করেছে যা কেন্দ্রের ১৯৯৫-৯৬-এর আর্থিক সমীক্ষাতেও স্বীকার করা হয়েছে ; এবং

অর্থের যোগানকে অল্প সময়ের জন্য কৃত্রিমভাবে নিয়ন্ত্রন করে মুদ্রাস্ফীতির হারকে কম দেখানোর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতিই যে দ্রব্য মূল্যবৃদ্ধির অন্যতম কারণ—তা সাধারন মানুষের সামনে ঢেকে রাখা হচ্ছে।

এই সভা তাই রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে—

(ক) নিত্যপ্রয়োজনীয় পন্যের মূল্যস্তরকে স্বাভাবিক পর্যায়ে নামিয়ে আনতে অবিলম্বে প্রয়োজনীয় কার্যকর ব্যবস্থা গ্রহন করা হোক ; এবং

(খ) ১৪টি নিত্যপ্রয়োজনীয় পন্য ভরতুকি দিয়ে সারা দেশে গনবন্টন-ব্যবস্থার মাধ্যমে এবং নির্দিষ্ট দোকান থেকে জনসাধারনের মধ্যে সরবরাহ করা হোক।

as amended, was then put and a division was taken with the following results :

**AYES**

Abdul Haque, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Acharya, Shri Prabhat

Adhikari, Shri Nityananda

Bagdi, Shri Lakhan

Bose, Shri Shyamaprasad

Barman, Shri Debendra Nath

Bauri, Shri Madan

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shrimati Tania

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das. Shri Nirmal

Das, Shri Trilochan

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Shanti

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Samar

Jamadar, Shri Badal

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Let, Shri Dhiren

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Mamtaz Begum, Shrimati

Mamtaz Hassan, Shri

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmejoy

Md. Yakub, Shri

Misra, Shri Surya Kanta

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Ray, Shri Jatindra Nath

Roychowdhury, Shri Gautam

Saha, Shri Kripa Sindhu

Sahis, Shrimati Bilasibala

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Talukdar, Shri Pralay

Touab Ali, Shri

**NOES**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Ambica

Basu, Dr. Hoimi

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Gyan Singh Sohanpal, Shri

Khaitan, Shri Rajesh

Maity, Shri Mukul Bikash

Mitra, Shrimati Sabitri

Nasiruddin Khan, Shri

Paul, Shrimati Maya Rani

Poddar, Shri Deokinandan

Purkait, Shri Prabodh

Rubi Nur, Shrimati

Sarkar, Shri Deba Prasad

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

The Ayes being 67 and the Noes : 19.

The motion was carried.

## POINT OF ORDER

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ কথা এই হাউসের সামনে উত্থাপন করছি। মালদা জেলার ইংলিস বাজারে নেতাজি মার্কেটে গত ২৮.২.৯৬ তারিখ, বুধবারে ১৪।১৫ জন দুষ্কৃতকারী এক ব্যবসায়ীকে খুন করে এবং তার দোকানের জিনিস-পত্র লুঠপাট করে। সেই ছেলেটির নাম হচ্ছে অভিজিত বসু, বয়স ১৯ বছর এবং আরও দুই জন আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছে। আমাদের এখানে যে মার্কেট সেটা ফাঁড়ি থেকে মাত্র ১০ হাত দূরে। সেখানে সন্ধ্যা সাতটার সময়ে হাজার হাজার মানুষের সামনে একদল দুষ্কৃতকারী একজন ব্যবসায়ী যুবক ব্যবসায়ী তাকে গুলি করে হত্যা করেছে। আজকে মালদার সুপার সমস্ত ক্রিমিনালদের সঙ্গে যুক্ত হয়ে পড়েছে। এটা আমার কথা নয়, বিভিন্ন সংবাদপত্রে এটা বেরিয়েছে যে মালদার সুপার সমস্ত স্মাগলারদের সঙ্গে যুক্ত হয়ে পড়েছে। আজকে অবস্থা এই রকম একটা জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে মার্কেট অ্যাসোসিয়েশন, ব্যবসায়ীরা মালদা জেলায় বন্ধ ডিকলার করেছে। মালদায় একটা ভয়ানক অবস্থার সৃষ্টি হয়েছে। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই সমস্ত দোষী ব্যক্তিদের অবিলম্বে শাস্তির দাবি করছি এবং পরবর্তীকালে এই ধরনের ঘটনা যাতে আমাদের জেলায় আর না ঘটে সেদিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। আজকে মালদা জেলার প্রশাসন একটা প্রহসনে পরিনত হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, আজকে হাউসের শেষ দিন। স্বাভাবিক কারণে আমরা চাইব না যে আমাদের মধ্যে একটা তিক্ততার সৃষ্টি হয়। ৫ বছর আমাদের মধ্যে যাই তিক্ততার সৃষ্টি হয়ে থাকুক, কিন্তু আজকে শেষ দিনে আমরা যেন মধুর সম্পর্কে নিয়ে যেতে পারি, এটা আমরা চাইব। আজকে বিজনেস অ্যাডভাইসরি কমিটি থেকে ৪টি রেজলিউশনের টাইম অ্যালট করা হয়েছে। এই হাউসের প্রথা হচ্ছে যে আমরা ৫০ পারসেন্ট সময় পাব। আমরা বারে বারে প্রতিবাদ করেছি। রেজলিউশনের আমরা কংগ্রেস দল থেকে বিরোধিতা করেছি। এস.ইউ.সি. আমাদের সঙ্গে নেই। রুলিং পার্টি তাদের বক্তব্য রাখবে। আমাদের যেটুকু সময় থাকে বিরোধিতা করার জন্য, সমর্থন করার জন্য সরকার পক্ষেরও একই সময় অ্যালট করা থাকে। কিন্তু আমরা দেখছি যে আপনি মন্ত্রীর সময় বাড়িয়ে দিচ্ছেন, অথচ অপোজিশানের অধিকারকে

খর্ব করা হচ্ছে। শুধু তাই নয়, আপনি চেয়ারে বসে আমাদের রাইটকে কেড়ে নিচ্ছেন। আপনি এস.ইউ.সিকে ৫ মিনিট বাড়িয়ে দিলেন, অথচ আমাদের অধিকারকে কেড়ে নিচ্ছেন। আমরা মনে করি যে এতে অপোজিশনের প্রতি ইনজাস্টিস করা হচ্ছে। আপনি মন্ত্রীদের সময় বাড়িয়ে দিচ্ছেন, অথচ আমাদের সময় কম দিচ্ছেন। যদি সময় দিতে হয় তাহলে আগে থেকে দেবেন। আমরা মনে করি যে এতে আমাদের প্রতি ইনজাস্টিস করা হচ্ছে। আজকে শেষ অধিবেশনে আপনি এই রকম নজির সৃষ্টি করবেন না যাতে আমাদের বাধ্য হয়ে হাউস থেকে চলে যেতে হয়। আজকে শেষ অধিবেশনে একটা বিটার রিলেশন তৈরি হোক সেটা আমরা চাই না। কাজেই এই ভাবে আপনি রুলিং পার্টির সময় বাড়িয়ে দেবেন না, এটাই আমার বক্তব্য।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে জানতে চাই যে, কি কারণে, হোয়াট ইজ দি কমপালশন যে শনিবার হাউস বসাতে হল? অর্থমন্ত্রী মহাশয় এখানে আছেন। শনিবার এবং রবিবার ভারতবর্ষের সব জায়গায় বেশিরভাগ প্রতিষ্ঠান বন্ধ থাকে। আজকে শনিবার কেন হাউস বসালেন? আমরা অ্যাকসেপ্ট করিনি, কিন্তু আমাদের উপরে চাপিয়ে দেওয়া হয়েছে। এটা কেন করা হয়েছে? আজকে শনিবার এমনিতেই ১০টায় হাউস বসেছে, তারপরে শুনছি যে উইদাউট রিসেস হাউস চলবে এবং প্রায় দুটো হয়ে যাবে। ওদের যে সময় দেওয়া হয়, আমাদেরও সেই সময় দেওয়া হয়। আপনি সরকার পক্ষকে বাধ্য করুন।

[11-40—11-50 a.m.]

আপনি এটা করতে দেবেন? অপোজিশনের উপর অত্যাচার পৃথিবীর কোথায়ও হয়? আপনি ওদের বাড়তি সময় দিলেন, সুতরাং অপোজিশনকে কেন বাড়তি সময় দেবেন না? এস.ইউ.সি.আই ইজ নট দি প্রিন্সিপাল অপোজিশন, উই আর দি প্রিন্সিপাল অপোজিশন হিয়ার। আপনি এভাবে অবিচার করতে থাকবেন এখানে। সাপ্লিমেন্টারি বাজেটের দিনও এটা দেখেছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** একটি পয়েন্ট অব অর্ডার তুলে কতগুলো পয়েন্টে বলবেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** বিরোধীদের অধিকার থেকেই বলছি। এ-সম্পর্কে যদি আপনার জ্ঞান না থেকে থাকে তাহলে ঐ চেয়ারে বসতে হবে না। ..... **(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)** .....

## RULING FROM CHAIR

মিঃ ডেপুটি স্পিকার ঃ আই অ্যাম অন মাই লেগ। হোয়াই আর ইউ অবস্ট্রাকটিং?

ডাঃ আবেদিন, আপনার এবং আবদুল মান্নান মহাশয়ের বক্তব্য আমি শুনলাম। আমি দু'পক্ষকেই সময় দিয়েছি। এখানে ডাঃ মানস ভূঁইয়া যখন বলছিলেন তখন গোলমাল

হওয়ায় তিনি বসে পড়েন। তারপর আবার বলতে শুরু করেন তিনি বলেন যে, তাঁকে টাইম দিতে হবে এরজন্য এবং সেমতো আমি তাঁকে টাইমও দিয়েছি। নরেন দে মহাশয় বলবার সময় ডিসটার্ব করায় তাঁকেও বাড়তি টাইম দিয়েছি। আমি জানি, এখানে এস.ইউ.সি.আই অপোজিশন এবং তাঁদেরও টাইম দিয়েছি। ডঃ আবেদিন, ইউ আর অ্যান একসপেরিয়েন্সড্ পার্লামেন্টারিয়ান। আমার ধারনা ছিল যে, এ-সম্পর্কে আপনার জ্ঞান আছে। স্পিকারের পাওয়ার সম্বন্ধে আপনার জানা ছিল না জানতাম না। I am sorry to comment that the Leader of the Opposition has no knowledge of the rules. আমি যা করেছি, আন্ডার রুল করেছি।

নাউ. Now discussion under Rule 185 regarding the simplification of issuing certificates to the people belonging to Scheduled Castes and Scheduled Tribes and other backward classes.

## MOTION UNDER RULE 185

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আই বেগ টু মুভ

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে—

পশ্চিমবঙ্গে বসবাসকারী তফসিলি জাতি ও উপজাতি এবং অন্যান্য অনগ্রসর শ্রেনীর নাগরিকরা তাঁদের নিজ নিজ শ্রেনীর শংসাপত্র সংগ্রহ করতে রাজ্য সরকারের সংশ্লিষ্ট বিভাগের গাফিলতির জন্য হয়রান হচ্ছেন ;

রাজ্যের সুদূর গ্রামে বসবাসকারী উক্ত সম্প্রদায়ভুক্ত মানুষরা নিজ নিজ শংসাপত্র সংগ্রহ করতে দিনের পর দিন জেলা বা মহকুমা শহরে ছোটাছুটি করেও সংশ্লিষ্ট দপ্তরের সহযোগিতা পাচ্ছেন না ;

সংশ্লিষ্ট দপ্তরে পরিকল্পিত পরিকাঠামোর অভাবে এবং শংসাপত্র দেওয়ার ক্ষেত্রে নিয়মাবলীর জটিলতার কারণে উক্ত শ্রেনীভুক্ত দরিদ্র মানুষরা শংসাপত্র সংগ্রহ করতে পারছেন না ;

শংসাপত্র সংগৃহীত না হওয়ায় তাঁরা আইনগত সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন ,

মন্ডল কমিশনের সুপারিশকৃত পশ্চিমবঙ্গে বসবাসকারী অনগ্রসর শ্রেনীর সমস্ত সম্প্রদায় এখনও চিহ্নিত ও ঘোষিত হয় নি, ফলে তাঁরা সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন ;

সেইহেতু, এই সভা সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, এই রাজ্যে বসবাসকারী তফসিলি জাতি ও তফসিলি উপজাতিসমূহ এবং মন্ডল কমিশনের সুপারিশকৃত এই রাজ্যে বসবাসকারী সমস্ত অনগ্রসর সম্প্রদায়ভুক্ত মানুষদের শংসাপত্র প্রদানের কাজ দ্রুত সম্পন্ন করার উদ্দেশ্যে সংশ্লিষ্ট বিভাগকে অবিলম্বে তৃণমূল পর্যন্ত পরিকাঠামো গঠনের এবং প্রচলিত নিয়মাবলী সরলীকরণের কাজ সম্পন্ন করার নির্দেশ প্রদান করা হোক।

আমি প্রস্তাবটা উত্থাপন করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের এই প্রস্তাবে যে

ভাষা ব্যবহার করেছি, যেসব তথ্য দিয়েছি সেটা পশ্চিমবঙ্গের মানুষ অনুভব করছেন এবং শুধুমাত্র বিরোধী দলই নয়, শাসক দলও একই প্রবলেম ফেস করছেন। গোটা রাজ্যে এস.সি., এস.টি. বা ও.বি.সি সার্টিফিকেট পেতে দিনের পর দিন, বছরের পর বছর অপেক্ষা করেও সেটা পাওয়া যাচ্ছে না। এই সার্টিফিকেট পাওয়া বিষয়টা যাতে সরলীকরণ করা হয় তারজন্য বিভিন্ন সময়ে আমরা হাউসে মেনশন করেছি। এমনিতেই আমাদের রাজ্যে ও.বি.সিরা নেগলেকটেড। মন্ডল কমিশনের সুপারিশ অনুযায়ী যেখানে ১৭৭টি সম্প্রদায়কে ও.বি.সি. তালিকাভুক্ত করবার কথা, সেখানে আজ পর্যন্ত মাত্র ৩৮টি সম্প্রদায়কে তালিকাভুক্ত করা হয়েছে। মন্ডল কমিশনের সুপারিশ অনুযায়ী ও.বি.সিদের যেখানে ২৭ পারসেন্ট রিজার্ভেশন পাওয়ার কথা, সেখানে আজ পর্যন্ত ৫ পারসেন্ট রিজারভেশনের কথা ঘোষনা করা হয়েছে, কিন্তু সেখানেও চাকরি দিতে পারছেন না। ও.বি.সিদের জন্য কেন্দ্র থেকে ১৬ কোটি টাকা যা দেওয়া হয়েছে সেটাও ফেরৎ গেছে। এক্ষেত্রে উড়িষ্যা, বিহার ২০-২৫ কোটি টাকা খরচ করতে পেরেছে, কিন্তু আমরা ১৬ কোটি টাকা খরচ করতে পারিনি। স্কুলে স্টাইপেন্ড পেতে এস.সি., এস.টি. ছাত্রছাত্রীদের এক্ষেত্রে সার্টিফিকেট থাকা দরকার। কিন্তু দিনের পর দিন অপেক্ষা করেও তারা সেই সার্টিফিকেট পাচ্ছে না। তারফলে তাদের স্টাইপেন্ডের টাকা ফেরত চলে যাচ্ছে। এরজন্য সরকারের গাফিলতিই দায়ী। তারই জন্য বলেছি যে, প্রশাসন এবং সরকারের পক্ষ থেকে এস.সি., এস.টি সার্টিফিকেট ইস্যু করবার প্রসেসটা সরলীকরণ করা হোক। কারণ দেশে যখন অর্থনৈতিক উন্নতি ঘটেছে, লেখাপড়ার হার বেড়েছে, যখন স্বাক্ষরতার হার বেড়েছে তখন স্বাভাবিক কারণেই এস.সি. অ্যান্ড এস.টি-দের মধ্যে বড় হবার প্রবনতা জেগেছে। তাদের আশা যে তারা এই পরিচয়পত্র নিয়ে সুযোগ সুবিধা পাবে। কিন্তু এই পরিচয়পত্র দেওয়া নিয়ে প্রচন্ড হ্যারাস করা হচ্ছে। বলা হচ্ছে বাবার পরিচয়পত্র আছে কিনা, তার ঠাকুরদার আছে কিনা, কাকার আছে কিনা জ্যাঠার আছে কিনা, তারা একেবারে জন্মের তারিখ পর্যন্ত টানছে। তারা এই পরিচয় পত্র শুধু পড়াশোনা বা চাকুরি করার জন্য নয়, আই.আর.ডি.পি-র লোন দেওয়া হয়, আই.টি.ডি.পি. লোন দেওয়া হয়, জওহর রোজগার যোজনায় লোন দেওয়া হয়, এই গুলি থেকে তারা ৫০ পারসেন্ট সাবসিডি পেয়ে থাকে তার জন্য এই পরিচয় পত্র দরকার হয়। তাদের এই সার্টিফিকেট শুধু মাত্র পড়াশোনা বা চাকুরির জন্য দরকার হয় না, অর্থনৈতিক ক্ষেত্রে স্বয়ম্ভর হবার জন্যও এই সার্টিফিকেট দরকার হয়। তারা যদি এই পরিচয় পত্র না পায় তাহলে তারা এই সুযোগ পেতে পারছে না। রাজ্যের একটা বড় অংশের মানুষ, অনুন্নত এবং পেছিয়ে পড়া মানুষ, যাদের জন্য আপনারা বেশি বলেন, যাদের জন্য আপনারা কুম্ভিরাশ্রু বিসর্জন করেন, যাদের ভোটে নির্বাচিত হয়ে আপনাদের অনেক সদস্য আছে এই বিধানসভায় তাদের আপনারা প্রতারনা করছেন। আমি মনে করি এস.টি. অ্যান্ড এস.সি. এবং ও.বি.সি-দের জন্য যদি কাজ করতে হয় তাহলে রাজনৈতিক ভেদাভেদ ভুলে গিয়ে রাজনৈতিক বৈষম্য ভুলে গিয়ে কোনও রকম উদ্দেশ্য না রেখে সম্মিলিত ভাবে এই প্রস্তাবকে সমর্থন করুন। আপনারা সংশোধনী দিতে পারেন এবং সেটা তাদের স্বার্থে দিন এবং সর্বসম্মত ভাবে প্রস্তাবকে সমর্থন করুন। আমার এই প্রস্তাবের মধ্যে কোনও সরকারি বিরোধী নেই। তাদের যে

সমস্যা আছে সেই সমস্যার কথা তুলে ধরে সরকারের দৃষ্টি আকর্ষন করেছি। আমি আশা করি মাননীয় সদস্যরা আলোচনায় অংশগ্রহন করে মাননীয় মন্ত্রী মহাশয় আলোচনায় অংশ গ্রহন করে এই প্রস্তাবের পক্ষে বলবেন। তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষের স্বার্থে এই প্রস্তাব কংগ্রেস এনেছে বলে বিরোধিতা করার জন্য বিরোধীতা করবেন এটা ঠিক নয়। সঠিক ভাবে আলোচনা করার স্বার্থে যদি কোনও সংশোধনী দেওয়ার কথা মনে করেন তাহলে সেটা দিতে পারেন। রাজ্যে এই অংশের মানুষরা যে ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, যে ভাবে তাদের অধিকার থেকে বঞ্চিত হচ্ছে সেই বঞ্চনার অবশান ঘটাতে সকলে এগিয়ে আসবেন এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি। পরে আমার বিস্তারিত বক্তব্য রাখব।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আবদুল মান্নান এবং অন্যান্য যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবটা সম্পর্কে অনেক খানি একমত হলেও তাঁরা প্রস্তাবের মধ্যে যে সমস্ত বক্তব্য উল্লেখ করেছেন, যে ভাবে রাজ্য সরকারের বিরোধিতা করেছেন, প্রশাসনিক গাফিলতির কথা বলেছেন তাতে এই প্রস্তাবকে সমর্থন করা যায় না। ওই প্রস্তাবের মধ্যে ঠিক একই ভাবে তফসিলি জাতি এবং উপজাতি এবং ও.বি.সি-দের সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে যে নিয়ম নীতি এবং আইনগুলি আছে, সেই আইন গুলিতে কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা আছে, কেন্দ্রীয় সরকারের সেই আইন গুলি থাকার ফলে রাজ্য সরকারকে যে বাস্তব অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে সেই ব্যাপারে যদি প্রস্তাবে উল্লেখ থাকতো তাহলে মূল বিষয়টাকে সমর্থন করার খুব একটা অসুবিধা হতো না। প্রকৃত সমস্যার কথা উল্লেখ না করে, প্রকৃত পরিস্থিতির কথা উল্লেখ না করে শুধু রাজ্য সরকারের বিরুদ্ধে কিছু কথা, প্রশাসনিক গাফিলতির কথা এবং সংশ্লিষ্ট দপ্তরের অসহযোগিতার কথা এই প্রস্তাবে উল্লেখ করা হয়েছে। এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের আইন গুলির অবস্থান কি সেই গুলি উল্লেখ করেন নি। সুতরাং মূল বিষয় সম্পর্কে একমত হলেও যে ভাবে প্রস্তাবকে রাখা হয়েছে তাকে আমি সমর্থন করতে পারছি না।

[11-50—12-00 Noon]

কিন্তু এটি খুবই স্বাভাবিক যে এই মুহূর্তে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে, বিশেষ করে তফসিলভুক্ত মানুষ এবং তফসিল উপজাতি সম্পর্কীত মানুষ এবং ও.বি.সি. সম্প্রদায়ভুক্ত মানুষ, এদের বিভিন্ন পরীক্ষা নিরীক্ষার পর ওবিসি'র অন্তর্ভুক্ত করা হয়েছে। এই সমস্ত মানুষদের জন্য সরকারি সাহায্য এবং সুযোগ যে আমরা নিশ্চিত ভাবে দিতে পারছি তা নয়। তাদের দ্রুততার সঙ্গে সার্টিফিকেটগুলো প্রদান না করার ফলে এটা ঠিকই যে, এমন অবস্থা আছে, আমাদের রাজ্যে কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে এস.সি. এবং এস.টি.দের জন্য যা প্রয়োজন সেটা সঠিক ভাবে দেওয়া যাচ্ছে না। এইক্ষেত্রে বাস্তব কিছু অসুবিধা আছে। কারণ আমরা বিগত দিনগুলিতে যদি দেখি তাহলে দেখব যে এই সমস্যা আরও বেশি করে ছিল। আগে গ্রামাঞ্চলে তফসিল জাতি ও উপজাতি ভুক্ত মানুষরা সার্টিফিকেট নেওয়ার প্রয়োজন এতবেশি করে অনুভব করতেন না। বর্তমানে কিন্তু পশ্চিমবঙ্গে বিভিন্ন গ্রামীণ

কার্যক্রম এবং গ্রামাঞ্চলে অর্থনৈতিক উন্নয়ন এবং সেই সঙ্গে সঙ্গে গ্রামের মানুষ যে ভাবে নানা কাজে যুক্ত থাকছেন সরকারি ঋণের সুযোগ এবং তার যে ছাড়, মাননীয় আব্দুল মান্নান সাহেব হয়ত এই দিকটির ইঙ্গিত দিতে চেয়েছেন-তাতে এই সুযোগ তাঁরা যে ভাবে সার্টিফিকেট থাকলে পেতে পারতেন, তা সময় মতো পাচ্ছেন না। এই সার্টিফিকেট প্রদানের ক্ষেত্রে নিশ্চয়ই দেরি হচ্ছে, সঠিক ভাবে তাদের হাতে তুলে দেওয়া যাচ্ছে না। এটি নিশ্চয়ই একটি বাস্তব দিক। আমি এই প্রস্তাবকে সেইদিক দিয়ে বিরোধিতার জন্য বিরোধিতা করছি না। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত আছেন। গ্রামাঞ্চলের সামগ্রিক উন্নয়নমূলক কাজে গ্রামের সমস্ত মানুষকে, বিশেষ করে পিছিয়ে পড়া মানুষকে সার্বিক ভাবে আমরা যুক্ত করতে চাই। তাদের আমরা অর্থনৈতিক ভাবে এবং সামাজিক উন্নয়নের অংশীদার করতে চাই। এইক্ষেত্রে বাস্তব যে সমস্যাগুলো আছে, তার সমাধান হওয়া উচিত। সেজন্য আমি দাবি করছি যে, এইক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে নিয়ম নীতি এবং আইন আছে, তাতে রাজ্য সরকারের পক্ষে সরলীকরণ করার ক্ষেত্রে বা সার্টিফিকেট প্রদান করার ক্ষেত্রে যে সুযোগ তাদের দেওয়া দরকার তা দেওয়া সম্ভব হচ্ছে না। রাজ্য সরকার যতটা করতে পারেন তা আইন অনুযায়ী করে যাচ্ছেন। পশ্চিমবঙ্গের মানুষের প্রয়োজনে, অর্থনৈতিক দিক দিয়ে পিছিয়ে পড়া মানুষের জন্য আমাদের উদ্যোগ নেওয়া দরকার। কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরের পক্ষ থেকে বিশেষ ভাবে উদ্যোগ নেওয়া দরকার। যে আইন আছে তার সরলীকরণ করা দরকার। গ্রামাঞ্চলে শেডিউল কাস্ট্স এবং শেডিউল ট্রাইব্স এবং ওবিসি পরিবারের যাদের সার্টিফিকেট দেওয়া প্রয়োজন তাদের কাছ থেকে বিভিন্ন নথিপত্র চাওয়া হয়। কিন্তু গ্রামে এমন এলাকা আছে বা বস্তি আছে, যেখানে সেই পরিবারের লোকের কাছে সেই ধরনের কোনও নথি বা সার্টিফিকেট নেই। স্বাভাবিক ভাবে, আবেদনপত্রের সঙ্গে যা চাওয়া হয়, তাদের আত্মীয় পরিজনের যে রেকর্ড জমা দেবার প্রয়োজন হয় তা তাঁরা দিতে পারছেন না। বর্তমানে আইনকে মান্য করে যা চাওয়া হচ্ছে- জমির দলিল বা ডকুমেন্ট্স যদি দেখাতে পারেন তাহলে সার্টিফিকেট দেওয়া হবে বলা হয়। অনেকক্ষেত্রে দেখা যাচ্ছে যে, এই ধরনের ডকুমেন্ট্স তাঁরা দেখাতে পারছেন না। এমনও দেখা যায় যে, দলিলের মধ্যে নির্দিষ্ট ভাবে জাতির উল্লেখ নেই। স্বাভাবিক ভাবে দলিলের মধ্যে জাতির উল্লেখ থাকে। যেহেতু তা উল্লেখ থাকছে না, সেই কারণে এই সার্টিফিকেট পাওয়ার ব্যাপারে অসুবিধা হচ্ছে এবং সার্টিফিকেট পেতে দেরি হচ্ছে। স্বাভাবিকভাবেই এই দেরি হওয়ার ফলে আজকে তফসিলি সম্প্রদায়, আদিবাসী সম্প্রদায়ের এবং ওবিসি সম্প্রদায়ের যুবকেরা যেভাবে চাকুরির ক্ষেত্রে নিজেদের যুক্ত করতে পারতেন সেটা তাদের হওয়া সম্ভব হচ্ছে না। শিক্ষা-দীক্ষায় তারা উন্নত হলেও এই ধরনের সার্টিফিকেট সময়মতো না পাওয়ার ফলে তাদের অসুবিধা হচ্ছে। তারা নানারকম কাজের সঙ্গে যুক্ত হতে পারছে না। আজকে গ্রামে যেভাবে বিভিন্ন ধরনের ঋণ দেওয়ার ব্যবস্থা হয়েছে এবং এতে যে ছাড় দেওয়া হচ্ছে তার থেকে এই সম্প্রদায়ের যুবকেরা আসতে পারছে না, এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। রাজ্য সরকারের তরফ থেকে কোনও প্রচেষ্টার ঘাটতি নেই, কিন্তু দপ্তরের গাফিলতির জন্যে কাজটা ত্বরান্বিত হতে পারছে না। এই সরকারের আমলেই এই সম্প্রদায়ের মানুষদের

আরও বেশি করে সংযোজিত করা সম্ভব হয়েছে এবং এই জাতীয় সম্প্রদায়ের মানুষের জন্য যে প্রস্তাব ছিল সেটাকে বাস্তবায়িত করা সম্ভব হয়েছে। কিন্তু তাদের যে পরিমান সার্টিফিকেট পাওয়ার দরকার তার থেকে তারা বঞ্চিত হচ্ছে। একটা বিরাট সংখ্যক মানুষ এই সুযোগ সুবিধার থেকে বঞ্চিত হচ্ছে। আমরা দেখছি ও বি সির ক্ষেত্রেও একই সমস্যা, আমাদের ও বি সি সম্প্রদায়ভুক্ত মানুষের সংখ্যা হচ্ছে ৩৮। তারা যখন সার্টিফিকেট নিতে আসছে তখন নানা অসুবিধার সম্মুখীন তারা হচ্ছে। এই সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে ফর্মের মধ্যে একটা 'কলম' আছে, যে 'কলমের' মধ্যে ইনকাম সার্টিফিকেট দিতে হবে। জমির আয় কত ইত্যাদি বিষয় জানবার জন্যে ওই ফর্মে একটা 'কলম' আছে। এখন আমরা দেখছি ওই সার্টিফিকেট নেওয়ার ক্ষেত্রে ফর্ম পূরণ করে ডি এল আরও অফিস থেকে সার্টিফিকেট নেওয়ার ক্ষেত্রে অনেক দেরি হয়ে যাচ্ছে। ডি এল আর ও আরেকটা লিঙ্ক প্রশাসনিকের বিভিন্ন দপ্তরের সংযুক্তিকরণের ফলে ওই সার্টিফিকেট পেতে খুব মুশকিল হয়ে যাচ্ছে। সাধারন যুবকদের এতে খুব হ্যারাশ করা হচ্ছে। স্বাভাবিকভাবেই, যে পরিমান সার্টিফিকেট প্রদান করা উচিত ছিল তা করা যায় নি। সামগ্রিকভাবে আইন স্থিরীকরণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে মূল আইন তারও সংশোধন করার দরকার। বহু ক্ষেত্রে ওই সব সম্প্রদায়ের মানুষেরা অতীতের ডকুমেন্টস না দেখাতে পারার জন্যে প্রকৃত ওই নির্দিষ্ট জাতীয় সম্প্রদায় হওয়া সত্ত্বেও সার্টিফিকেট পাচ্ছে না। এই প্রসঙ্গে মাননীয় বিরোধীদলের সদস্যদের অনুরোধ করব তারা যে প্রস্তাব এনেছেন, এটা নিশ্চিতভাবে আলোচিত হওয়ার দরকার এবং সেখানে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এই পিছিয়ে পড়া মানুষদের জন্যে বহুবিধ কর্মসূচি গ্রহণ করেছে। সেই কর্মসূচিগুলো যাতে বাস্তবে সঠিকভাবে রূপায়িত হতে পারে তারজন্য আমাদের, বিরোধীদলের সদস্যদের সকলের দেখার দরকার। সেখানে একটা নিশ্চয় উদ্যোগ থাকার দরকার এবং কেন্দ্রীয় সরকারের যে আইনগুলো আছে সেগুলোরও পরিবর্তন করা কিছু দরকার। এইকথা বলে বিরোধীদলেরও সাহায্য দরকার এই আইন পরিবর্তনের ক্ষেত্রে আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আদার ব্যাকওয়ার্ড ক্লাশ অ্যান্ড এস সি, এস টির প্রস্তাব নিয়ে এসেছি তার কোনও জায়গাতেই দুর্ভাগ্যের বিষয় রাজ্য সরকারের পক্ষ থেকে সহযোগিতার পদক্ষেপ দেখতে পাচ্ছি না। সরকারি তরফের সদস্যরা সমর্থন করতে গিয়েও এই প্রস্তাব সম্পর্কে বললেন যে উদ্দেশ্যে আনা হয়েছে তার বিরোধিতা করছি। সরকারি দলের সদস্যরা যে উদ্দেশ্যে আনা দরকার ছিল সেই উদ্দেশ্য সফল হয় নি। আমার প্রশ্ন তারা কি উদ্দেশ্যে এই প্রস্তাবটি আনতে চাইছেন বলবেন কি এবং মাননীয় মন্ত্রী বললেন যে একটি শব্দ বা লাইন বাদ দিলে এই প্রস্তাবটিকে মানা যায়। আমার প্রশ্ন উনি কোন লাইনটা বাদ দিতে বলছেন, কোথায় ওদের বিরোধিতা সেটা স্পষ্ট করে বলুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর আগেও আমি বলেছি ১৯৮০ সালে শ্রদ্ধেয় বিনয় চৌধুরীর নেতৃত্বে রাজ্য সরকার একটা কমিটি করেছিলেন আদার ব্যাকওয়ার্ড ক্লাশকে দেখার জন্যে। আগস্ট মাসে '৮০ সালে বিনয় চৌধুরীর নেতৃত্বে একটি কমিটি গঠিত হয়েছিল তার রিপোর্টও প্রকাশিত হয়েছিল এবং তাতে বলা হয়েছিল এই রাজ্যে কোনও আদার ব্যাকওয়ার্ড

[12-00—12-10 p.m.]

ক্লাস বলে কিছু নেই, কোনও শ্রেণী নেই। যে সরকারের মন্ত্রীসভার দ্বিতীয় ব্যক্তি সবচাইতে প্রবীণ এবং অভিজ্ঞ ব্যক্তির নেতৃত্ব কমিটি করে বলে এই রাজ্যে কোনও ও.বি.সি. নেই। সেই সরকারের কাছ থেকে পিছিয়ে পড়ার মানুষজন, অনগ্রসর শ্রেনীর মানুষ জন, এস.সি., এস.টি.র মানুষজন কি প্রত্যাশা করবে, তাদের কোনও প্রত্যাশা পূরণ হবে কি? আমরা সেই জায়গায় দাঁড়িয়ে এই প্রস্তাব এনেছি। জাতীয় স্তরে ১৭৭টি শ্রেনীকে ভারত সরকার আজকে ও.বি.সি. হিসাবে চিহ্নিত করেছেন এবং নির্দেশ দিয়েছেন প্রতিটি রাজ্যকে কম করে ২৭ শতাংশ রির্জাভেশন দিতে হবে, ম্যানডেটারি। আমাদের রাজ্যে এখন অর্বাধ মাননীয় মন্ত্রী দীনেশচন্দ্র ডাকুয়া তার নেতৃত্বে ৩৮ টি শ্রেনীকে স্বীকৃতি দিয়েছে, মেজর ক্লাস এখনও বাকি। এটা হলে কম করে যেখানে দেড় থেকে ২ কোটি লোকে উপকৃত হোত, সেখানে মাত্র কয়েক লক্ষ লোক উপকৃত হচ্ছে। যেখানে কেন্দ্রীয় সরকার ২৭ শতাংশ রির্জাভেশনের কথা বলেছেন, সেখানে এই রাজ্য ৫ শতাংশ রিজার্ভেশন দিয়েছেন চাকরির ক্ষেত্রে, তাও কাগজেকলমে। এখন পর্যন্ত এই রাজ্যে কোনও বিশেষ বিশেষ বিভাগে কোন ব্যক্তি চাকরি পেয়েছেন বলে আমার খবর নেই। থাকলে উনি দেবেন। ন্যাশানাল ব্যাকওয়ার্ড ক্লাসের ফাইনান্স অ্যান্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন যেটা তৈরি হয়েছে '৯২তে, সেখানে ২ শত কোটি টাকা অথরাইজড ক্যাপিটাল দিয়ে ভারত সরকার এই ফিনান্স ডেভেলপমেন্ট কর্পোরেশন ফর ও.বি.সি. এটা তৈরি করেছেন। এর জন্য পশ্চিমবঙ্গে ১৬ কোটি টাকা বরাদ্দ ছিল, কিন্তু একটি পয়সাও খরচ করতে পারেননি। এটা আমাদের দুর্ভাগ্য। আমাদের রাজ্যের ও.বি.সি. ছেলে-মেয়েরা তারা সর্বভারতীয় কমপিটিশনের ক্ষেত্রে পিছিয়ে পড়েছে, লোন গ্রহনের ক্ষেত্রে পিছিয়ে পড়েছে, কর্মসূচি গ্রহণের ক্ষেত্রে পিছিয়ে পড়েছে। সর্বত্র এই জিনিস চলছে। কিসের জন্য এই মন্ত্রী থাকবে, কিসের জন্য এই সরকার থাকবে? মাননীয় মন্ত্রী আপনি জানেন এস.সি., এস.টি.র পোস্ট ম্যাট্রিকুলেশন স্কলারশিপ এর জন্য এইট্‌থ ফাইভ ঈয়ার প্ল্যানে ভারত সরকার ৩ শত কোটি টাকার একটা তহবিল তৈরি করেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমার জেলায় ঝাড়গ্রামে তফসিলি এলাকায় মেয়েদের স্কুল হোস্টেলগুলি বন্ধ হয়ে যাচ্ছে। খবরের কাগজে বেরুচ্ছে মন্ত্রী নীরব, কোনও বিকার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ট্রাইবাল কো-অপারেটিভ মার্কেট ডেভেলপমেন্ট কর্পোরেশন অব ইন্ডিয়া '৯৪-'৯৫ সালে ২১৫ কোটি টাকা, '৯৫-'৯৬ সালে ৪২৮ কোটি টাকার মূলধন দিয়ে ভারত সরকার আদিবাসী তফসিলিদের উন্নয়নের জন্য এগিয়ে এলেন, কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যজনক এই রাজ্যে ট্রাইফেড এর ক্ষেত্রে অত্যন্ত হতাশাব্যঞ্জক চিত্র। এমন কি ঝাড়গ্রামে আদিবাসীদের যে ল্যাম্প সোসাইটিগুলি ছিল সেইগুলিকে খেয়ে ফেললেন ঐ মন্ত্রী মহেশ্বর মুর্মু মহাশয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এস.টি., ও.বি.সি.র সার্টিফিকেট পেতে কোনও ছাত্র-ছাত্রীদেরকে, যুবক-যুবতীদের অসুবিধা হবেনা। আপনারা নির্দেশ দিলেন এস.ডি.ও, ডি.এম, বি.ডি.ওদের কাছে। কিন্তু গত এক বছরে কত ও.বি.সি সার্টিফিকেট আপনারা দিয়েছেন? নাম্বার অব ও.বি.সি. সার্টিফিকেটস্ ইস্যুড ফর থার্টি এইট ক্লাশেস অলরেডি অ্যাকসেপটেড বাই দি গভর্নমেন্ট। আজকে দুর্ভাগ্যের বিষয়- মাননীয় ফরোয়ার্ড

ব্লক বিধায়ক সঠিক তথ্যই দিয়েছেন- একটা ও.বি.সি, এস.সি. বা এস.টি সার্টিফিকেট নিতে গেলে অফিসাররা দলিল দেখতে চাইছে। বর্তমানে মাঠ খসড়া এবং পড়চায় কোন ক্লাসিফিকেশন লেখা হচ্ছেনা, সে এস.সি, না এস.টি-র সেসব লেখা হচ্ছে না। আপনার অফিসাররা বলছে, তোমার দলিল দেখি, তোমার বাবা কি ছিল, তোমার ঠাকুর্দা কি ছিল, তার বাবা কি ছিল। আর এদিকে অন্য দপ্তর থেকে বলা হচ্ছে দলিলে কোনও শ্রেণী উল্লেখ থাকবে না। একটা সরকারের দুটো দপ্তরে দু রকম মতামত। ফলে আজকে গ্রামাঞ্চলের ছেলে-মেয়েরা এস.সি, এস.টি সার্টিফিকেট পাচ্ছে না, ও.বি.সি সার্টিফিকেট পাচ্ছে না। এই দপ্তরের অফিসাররা আজকে গরিব আদিবাসী ছেলে-মেয়েদের কাছ থেকে উৎকোচ চাইছে। আজকে কাঁদতে কাঁদতে তারা বেরিয়ে আসছে। আজকে এই মন্ত্রী এবং এই সরকার এস.সি, এস.টি এবং ও.বি.সি বিরোধী। তাই এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আদিবাসীদের ব্যাপারে কংগ্রেসি বন্ধুদের কুম্ভীরাশ্রুর একটা নমুনা আমরা দেখছিলাম। এই মুহূর্তে ডাঃ মানস ভূঁইয়া জোরালো ভাষায় বললেন। তাকে আমি জিজ্ঞাসা করতে চাই, যখন ভি.পি.সিং মন্ত্রিসভায় সিদ্ধান্ত নিয়েছিল ভারতবর্ষে পিছিয়ে পড়া মানুষ যারা আছে তাদের ও.বি.সি-র অন্তর্ভুক্ত করে তাদের সুযোগ-সুবিধা সম্প্রসারন করা এবং আমাদের দেশের যে মূলস্রোত তাতে তারা অংশ নিতে পারে তার ব্যবস্থা করা। কিন্তু আমরা দেখলাম দিল্লি বিশ্ববিদ্যালয়ে কংগ্রেসি ছাত্র বন্ধুদের আত্মহুতি দেওয়ার জন্য উস্কে দেওয়া হয়েছিল। কিন্তু এই বামফ্রন্ট সরকার এস.সি, এস.টি এবং ও.বি.সিদের জন্য কাজ করছে। মাননীয় মন্ত্রিমহাশয়, যে কথাটা আমি সবিনয়ে বলতে চাই, কিছু অসুবিধা আছে, প্রশাসনিক কিছু অসুবিধা আছে, এইগুলোকে দেখা দরকার। ও.বি.সি ভুক্ত ছেলে-মেয়েরা কেন স্টাইপেন্ড পাবেন না? মহকুমা শাসক, বি.ডি.ও, এস.ডি.ও তারা যাতে দ্রুত কাজ করতে পারে সেটা দেখবেন। আমি বিরোধী বন্ধুদের জিজ্ঞাসা করছি, প্রধানমন্ত্রী রোজগার যোজনায় যে সমস্ত প্রকল্পগুলো আছে সেই প্রকল্পগুলোর জন্য যে সুপারিশগুলো করা হয়েছে, সেগুলোর ক্ষেত্রে কেন ব্যাঙ্ক টাকা দিচ্ছে না। কেন আজকে ব্যাঙ্কগুলোকে বাধ্য করা যাচ্ছে না। এই ব্যাপারে যদি আপনারা বলেন তাহলে বাধিত হব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী বন্ধুরা বললেন এখানে কিছুই হচ্ছে না, আজকে এস.সি, এস.টি এবং ও.বি.সি-দের জন্য যদি কেউ চিন্তা করে থাকে তাহলে সে হচ্ছে বামফ্রন্ট সরকার, বামফ্রন্ট সরকার আজকে প্রকৃতপক্ষে পিছিয়ে পড়া মানুষদের জন্য চিন্তা-ভাবনা করছে। আমি মনে করি রবীন্দ্রনাথের সেই কথা "যারে তুমি নীচে ফেল, সে তোমারে বাঁধিবে যে নীচে। পশ্চাতে রেখেছ যারে, সে তোমারে পশ্চাতে টানিছে"। আপনারা সেই জায়গায় রেখেছিলেন। আমরা যেটা করেছি, বামফ্রন্ট সরকার আসার পরে, সেই সব ম্লান মূক মুখে দিতে হবে ভাষা, সেই সব শ্রান্ত, ক্লান্ত বুকে ধ্বনিয়া তুলিতে হবে আশা। সেই আশার বাণী এখানে বামফ্রন্ট সরকার শুনিয়েছে। তার জন্য এস.সি, এস.টি, ওবিসি'র মানুষ হিমালয় থেকে শুরু করে একেবারে আসাম সীমান্ত, বাংলা সীমান্ত থেকে শুরু করে সাগর পর্যন্ত সর্বত্রই একই কথা। সেটা হচ্ছে বামফ্রন্ট সরকারই একমাত্র, যারা পিছিয়ে পড়া মানুষ

[12-10—12-20 p.m.]

তাদের জমির অধিকার দিয়েছে। তাদের আজকে স্থায়িত্বের অধিকার দিয়েছে। জীবনের অধিকার দিয়েছে। শিক্ষা সম্প্রসারণের সুযোগ দিয়েছে। চাকরির নিরাপত্তা, জীবনের নিরাপত্তা দিয়েছে। আপনারা আজকে গোটা দেশটাকে যে জায়গায় নিয়ে যেতে চাইছেন, চাইছেন একটা লন্ডভন্ড কান্ড লাগানো যায় কিনা। কংগ্রেস আর বি জে পি মিলে এখানে একটা জাতপাতের লড়াই করিয়ে কাতুকুতু দিয়ে পশ্চিমবাংলায় কিছু করানো যায় কিনা। কিন্তু সে গুড়ে বালী। এখানের যুবকরা, এখানের ছাত্ররা, এখানকার যারা সাধারন মানুষ তারা জানে এবং তারা জানে যদি কোনও সরকার এস.সি, এস.টির জন্য কিছু ভাবনা চিন্তা করে থাকে সে, সে বামফ্রন্ট সরকার এবং এই জন্য যাবার দিন আসছে। দ্বাদশ বিধানসভায় আমরা নিশ্চয়ই আবার মিলিত হব। তখন আপনাদের এই যে ক্ষীণ কলেবর আরও ক্ষীন হবে। আপনারা বলুন কেন্দ্রীয় সরকারকে, ব্যাঙ্ককে বলুন বিশেষ করে এস.সি, এস.টি সংক্রান্ত যে সমস্ত উদ্যোগগুলো নেওয়া সেগুলোর ক্ষেত্রে সহযোগিতা করুন। এখানে থেকে এতো কান্না। উত্তর বঙ্গে আপনারা জানেন, যে চা বাগিচা, ওই যেখানে বনাঞ্চল সেখানে আপনাদের অবস্থান কোথায়। আপনাদের অবস্থান একেবারে নেই। সার্টিফিকেটের কথা বলছেন। সার্টিফিকেট যাদের নেই তাদের জন্য করা হয়েছে। সার্টিফিকেট দেওয়া হচ্ছে, দেওয়া হবে। সেটা সরলীকরণ করার কথা বলা হয়েছে। আমরাও কখনও কখনও বলেছি। মন্ত্রীও বলেছেন, নির্দেশ দিয়েছেন। এই যে ব্যবস্থা মন্ত্রী পরিবর্তন হতে পারে, সরকার পরিবর্তন হতে পারে কিন্তু ব্যবস্থার পরিবর্তন হতে পারে না। হয় নি। এই ব্যবস্থার মধ্যেও কিছু কিছু লোক আছে আমরা দেখেছি, এক সময়ে যারা এস.সি হতে লজ্জা পেতেন, লজ্জা পেতেন সার্টিফিকেট নিতে। আজকে খুব সোরগোল করছেন। তো সঙ্গত কারণে সেই সমস্ত কিছু অসুবিধা আছে। তো আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ভাষনে রক্ষা কবচের কথা বললেন এবং বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছেন সেটা সার্থক হবে। আবার আমরা আসব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সংবিধানে ১৫।৪ এবং ১৬।৪ ধারাতে তফসিলি জাতি এবং আদিবাসীদের শিক্ষাগত, অর্থগত, সামাজিক ভাবে যারা পিছিয়ে পড়া মানুষ তাদের সংরক্ষন করার একটা ব্যবস্থা আছে। সেই অনুপাতে একশো সাতাত্তরটা সম্প্রদায়কে চিহ্নিত করে মন্ডল কমিশন। সেই মন্ডল কমিশনকে সামনে রেখে এই রাজ্যে বিনয় চৌধুরি বলে দিয়েছিলেন যে এখানে কোনও ও.বি.সি নেই। এ.কে সেনের নেতৃত্বে যে কমিশন বসেছে, ইতিমধ্যেই ৩৮টা সম্প্রদায়কে চিহ্নিত করণ করেছেন কিন্তু প্রশ্নটা হচ্ছে এই জায়গায় যাদের চিহ্নিতকরণ করা হয়েছে তারা শংসা পত্র পাচ্ছে না। হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে। সম্প্রতি একটি সার্কুলার গিয়ে পৌঁচেছে এস.সি, এস.টি দপ্তরে, ২২.১২.৯৫ তারিখে। সেই সার্কুলারে বলা হয়েছে প্রধান, পৌরসভার চেয়ারম্যান এবং করপোরেশনের কাউন্সিলার সার্টিফিকেট দিলে ডকুমেন্ট হিসাবে গ্রহন করা যাবে। আমি তার সঙ্গে যোগ করতে চাইছি যে বিধায়করা সার্টিফিকেট দিলেও সেটা যেন গ্রহণ করা

যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে এই পশ্চিমবঙ্গ সরকার নিয়োজিত কমিশন এই চিহ্নিতকরণে দেরি করার জন্য আমরা পশ্চিমবঙ্গবাসী কিভাবে বঞ্চিত হচ্ছি। সম্প্রতিকালে যেখানে আই এ এস পরীক্ষায় ৭০২ জন উত্তীর্ণ হয়েছিল, তার মধ্যে ও বি সি থেকে ২০২ জন, এস সি থেকে ১২২ জন, এস টি থেকে ৬২ জন। কিন্তু এই ২০২ জন ও বি সির মধ্যে পশ্চিমবাংলা থেকে কেউ একটা সুযোগ পায় নি। এখান থেকে যেতে পারেনি এই কারণে যে, এখান থেকে ও বি সির নাম পাঠাতে পারে নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় অল্প, কিন্তু আরও একটা কথা বলতে চাই যে, এই পশ্চিমবাংলায় শতকরা জনসংখ্যার ২৫ ভাগ হচ্ছে মাহিষ্য সম্প্রদায় এবং আজও ও বি সির মধ্যে নেওয়া হয়নি। ও বি সির মধ্যে অন্তর্ভুক্ত করা হয় নি। এই সেন কমিশন, এ.কে সেনের নেতৃত্বে ইন্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউট থেকে নিযুক্ত করা হয়েছিল কিন্তু ১০ মাস অতিক্রান্ত হয়েছে কিন্তু মাহিষ্য সম্প্রদায়কে চিহ্নিতকরণ করা হয়নি। তারা এই যে ডিলে করছে, এই যে ইন্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউট তারা একটা সমীক্ষা চালিয়েছে। সেই সমীক্ষা তারা চালাচ্ছে সেখানেই, যেখানে কিছু বিত্তশালী মানুষ বসবাস করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই যে, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বসে আছেন, যে উড়িষ্যার মাহিষ্য সম্প্রদায় ও বি সির মধ্যে এসেছে, আসামের মাহিষ্য সম্প্রদায় ও বি সির মধ্যে এসেছে, অথচ পশ্চিমবাংলার মাহিষ্য সম্প্রদায়, যারা আর্থিক সম্প্রদায় ও বি সির মধ্যে এসেছে, অথচ পশ্চিমবাংলার মাহিষ্য সম্প্রদায়, যারা আর্থিক দিক দিয়ে, পিছিয়ে আছে, সামাজিক দিক দিয়ে পিছিয়ে আছে, যারা কৃষি কর্মে নিযুক্ত, যারা সমস্ত জনসংখ্যার ২৫ ভাগ, সেই সম্প্রদায়কে চিহ্নিতকরণ করা হবে না এবং সংবিধানে একটা কথা স্পষ্টভাবে লেখা আছে- ১৫।৪, ১৬।৪ ধারাতে যে, এই সম্প্রদায়ের জন্য ২৭ পারসেন্ট চাকরি দেওয়া হবে। তাই আজকে যে মাহিষ্য সম্প্রদায় ছড়িয়ে ছিটিয়ে আছে এবং যে মাহিষ্য সম্প্রদায় এই রাজ্যে পিছিয়ে আছে এবং রাজ্যের সরকারি চাকরিতে অনেক নীচে আছে, সেই সম্প্রদায়কে কেন গ্রহণ করা হচ্ছে না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, ৩৮ টি সম্প্রদায়কে ও বি সির মধ্যে আনা হয়েছে এবং তার মধ্যে মাত্র ৫ পারসেন্টকে চাকরিতে নিবদ্ধ করা হয়েছে কিন্তু পশ্চিমবঙ্গ ছাড়া সমস্ত রাজ্যে ইতিমধ্যেই ২৭ পারসেন্ট ও বি সির জন্য সংরক্ষিত করা হয়েছে। কিন্তু পশ্চিবঙ্গে কেন করা হবে না? শুধু তাই নয় এই দপ্তর এত অপদার্থ দপ্তর যে সেখানে আমরা দেখতে পাচ্ছি যে ও বি সির জন্য যে টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছিল তার মধ্যে উড়িষ্যা ৩১ কোটি টাকা খরচ করেছে, বিহার ৩২ কোটি টাকা খরচ করেছে, কেরল ১৬ কোটি টাকা খরচ করেছে।

**(এই সময় মাইক অফ হয়ে যায়।)**

[12-20 — 12-30 p.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এসেছে, এই প্রস্তাবের মূল বক্তব্য যেটা দাঁড়াচ্ছে সেটা হচ্ছে যে পরিকাঠামো গঠন এবং প্রচলিত নিয়মাবলী সরলীকরণের কাজ নির্দেশ হবে। বিরোধী সদস্য মাননীয় মানস ভূঁইয়া মহাশয়, দাবি করলেন

যে এই কথাগুলোর মধ্যে যদি কোনও কথা আমরা মনে করি যে এটা অ্যামেন্ডমেন্ট করা দরকার, তবে অ্যামেন্ডমেন্ট করলে উনি সেটা গ্রহন করবেন। এখানে বিরোধী সদস্যদের মধ্যে কয়েকজন সম্ভবত মানস ভূঁইয়া, আবদুল মান্নান ছিলেন, আমরা কিছু দিন আগে দিল্লি গিয়েছিলাম একটা প্রশ্ন নিয়ে, যে ভারত সরকারের কতগুলো নিয়ম আছে, সেই নিয়মের জন্য আমাদের এই সার্টিফিকেট ইস্যু করার অসুবিধা হচ্ছে। আপনারা সেটা স্মরণ করুন। ভারতসরকারের এই বইতে মিনিস্ট্রি অব হোম, মিনিস্ট্রি অব ওয়েলফেয়ার— দিল্লি থেকে কতকগুলো নির্দেশ দেওয়া আছে। এই নির্দেশের মূল কথা হল যে ১৯৫০ সালে ২টি অর্ডার জারি হয়েছে, সেই অর্ডারে বলা আছে যে— কোনও পরিবার যদি পশ্চিমবঙ্গ রাজ্যের মধ্যে থাকে তাহলে সেখান থেকে তারা সার্টিফিকেট পাবে, তারা সেখানকার এস.সি. বা এস.টি. বলে গন্য হবে। তবে পরবর্তী সময়ে যদি কেউ অন্য জায়গায় জন্মগ্রহন করে তবে তার বাপ-ঠাকুর্দা ১৯৫০ সালে যে রাজ্যে ছিলেন সেই রাজ্যের থেকে সার্টিফিকেট নিতে হবে। এটা পেইন-ফুল, বেদনাদায়ক। একটা মুচি পরিবার ১৯৫০ সালে বিহার থেকে এখানে আসার অপরাধে আমরা তাদের রিলিফ দিতে পারছি না পশ্চিমবঙ্গে। অথচ তাদের জ্ঞাতিগুষ্ঠি যারা আগে এখানে এসেছে তাদের দিচ্ছি। কিন্তু একটা বিষয়ে কয়েকটি সার্কুলার দেওয়া আছে, এই সার্কুলারে পরিস্কার নির্দেশ আছে, রিপোর্ট বেসড অন রেভিনিউ রেকর্ডস — এ কথা বলা আছে। রেভিনিউ রেকর্ডে আমাদের এখানে জাতির নাম থাকে না। তবুও দিল্লির নির্দেশ, ডি.এমের উপর নির্দেশ আছে এই রেকর্ড, এখানে থাকুক বা অন্য রাজ্যে কেউ থাকুক না থাকুক তবু এটাই করতে হবে। এম.এল.এ.র সার্টিফিকেট কেন অগ্রাহ্য হবে? এই নিয়ে আমরা বার বার দিল্লিতে দরবার করেছি। কিন্তু এখনও কোনও সাফল্য পাওয়া যায় নি। আজকে যে কোনও মানুষ সার্টিফিকেট চাইলে তার বাপ ঠাকুর্দা ১৯৫০ সালের থেকে পশ্চিমবঙ্গে আছে কিনা, বিহার, উত্তরপ্রদেশ থেকে যদি আসে, এগুলো অফিসারকে জিজ্ঞাসা করতে হয়। পরবর্তী সময়ে সার্কুলার দিতে পারে দিল্লি, সার্কুলার অনুযায়ী এটা অফিসারের জিজ্ঞাসা করা কর্তব্য। ১৯৫০ সালের আগের বিষয় বিচার বিবেচনায় রাখবেন— তাহলে তিনি এখানকার এস.সি.র বেনিফিট পাবেন কি করে? এই আইন দিল্লি করেছে। এখন প্রশ্ন হচ্ছে এটা এখানে আটকে থাকছে, কারণ এনি অফিসার ক্যান পুট কোশ্চেন টু এনিওয়ান। এখন এর উত্তর দেওয়া মুশকিল। এখন কোন অফিসার করবেন কি করবেন না, কোনও হাকিম বেল দেবেন কি দেবেন না সেটা উপর থেকে বলা যায় না। আজকে তেমন করে এটা বলে দেওয়া যাবে। কিন্তু they are entitled to ask this question to anybody এই প্রশ্নটার উত্তর দিতে হয়রান হয়ে যাচ্ছে সমস্ত মানুষ। আমি পরিস্কার দাবি করছি যে, যে শেডিউল কাস্টই এই রাজ্যে আসুক না কেন, সে এই রাজ্যের হয়ে যাবে, তার বাপ, ১৪ পুরুষের খোঁজ করার দরকার নেই। এই বইতে আছে, problem of issuing scheduled castes certificates to migrants এই যে মাইগ্রান্টস্‌দের প্রতি অসুবিধা, এই কথা আমরা দিল্লিতে বলেছি, তাদের দৃষ্টি আকর্ষণ করেছি। এবং, আমরা খুশি যে, এরা আমাদের সঙ্গে ছিলেন, একই কথা বলেছিলেন। কিন্তু এখনও হয় নি। এইজন্য সার্টিফিকেট ইস্যুতে বিলম্ব হচ্ছে। প্রশ্ন একটাই। কলকাতার কোনও

লোককে জিজ্ঞেস করেছিল আমার অফিসার, আপনি কবে থেকে আছেন? আপনার বাপ, ১৪ পুরুষ কবে থেকে আছেন? সে বলল, আমি এখান থেকেই এসেছি। রেকর্ড দেখে যদি না দিতে পারে, তাহলে সন্দেহ করবে। এনি ম্যান ক্যান ক্লেইম দ্যাট, হি ইজ এ মাইগ্রান্ট। কে মাইগ্রান্ট, আর কে মাইগ্রান্ট নয়, এটা মুখ দেখে বোঝা যায় না, কপালে লেখা থাকে না। আমার সময় বেশি নেই, তাই বেশি কিছু বলা যাবে না। এই বইতে যে সার্কুলার আছে, পরবর্তীকালে দেখব এই সার্কুলারগুলো রেভিনিউ রেকর্ডের নির্দেশ, ৫০-এর আগের যে নির্দেশ, এইগুলো যদি দিল্লিকে উইথড্র করার জন্য প্রস্তাব তুলি, তাহলে আলাদা কথা।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** ল্যান্ড রেকর্ডের কি হ'ল?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এখানে ল্যান্ড রেকর্ড ঠিক হবে না, দিল্লির সার্কুলার পাল্টাতে হবে। আমি হাউসকে বলছি, দিল্লির সার্কুলার যদি সংশোধন করা হয়, তাহলে আর ১৪ পুরুষের খবর নিতে হবে না। এই সার্কুলার যদি আসে, তাহলে এস.সি. সার্টিফিকেট দেওয়া সহজ হয়ে যাবে। কিন্তু উদ্দেশ্য প্রনোদিত ভাবে, রাজনৈতিক উদ্দেশ্য এবং পশ্চিমবঙ্গের এস.সি.দের বিভ্রান্ত করার জন্য আপনারা ইচ্ছা করে এমন একটা প্রস্তাব এনেছেন, যাতে দিল্লিকে সেফ্ করে দিচ্ছেন এবং আমাদের পশ্চিমবঙ্গ সরকারের যে সৎ প্রচেষ্টা তার উদ্দেশ্যে এখানে কয়েকটা ভুল তথ্য পরিবেশন করেছেন।

**Mr. Speaker :** Dr. Bhunia, please do not disturb. What is this. This should not be done. Please take your seat.

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কোনও স্ট্যাইপেন্ডের টাকা ফেরত যায় না। ডিলে ইন পেমেন্ট অব স্ট্যাইপেন্ড, এই কথা বলা হয়েছে। আমি এটুকু বলতে চাই, এখন অনেক ত্বরান্বিত হয়েছে। আমরা যখন ছাত্র ছিলাম, তখন কংগ্রেস রাজত্ব ছিল, তখন ৩।৪।৫ বছর পরে স্ট্যাইপেন্ড পেতাম। এটাই তখন সিস্টেম ছিল, আমিও পেতাম। আপনারা যারা বিরোধীপক্ষে বসে আছেন, তারা এস.সি. স্ট্যাইপেন্ড গ্রহন করেছেন, এই অভিজ্ঞতা আপনাদের নেই, আমরা নিয়েছি, আমাদের আছে, এবং যারা স্ট্যাইপেন্ড ড্র করেছেন ৫০।৬০-এর সময়, তাদের অভিজ্ঞতা আছে।

[12-30—12-40 p.m.]

আমরা অনেক সহজ করেছি এবং উইদিন এ ইয়ার এখন পেমেন্ট হয়। আরেকটা কথা এটা ঠিক মতো বলা হয়নি। এডুকেশনের জন্য, একসেপটিং জয়েন্ট এন্ট্রান্স, অন্য এডুকেশনের জন্য পঞ্চায়েতের টাকার ব্যাপারে কি দেওয়া হয় না দেওয়া হয় তার জন্য আমাদের অফিসিয়ালদের সার্টিফিকেট লাগে না, এম.এল.এ.-দের সার্টিফিকেটই যথেষ্ট। বি.ডি.ও. অফিস থেকে যে সমস্ত বেনিফিট পাওয়া যায়-রুরাল ডেভেলপমেন্ট, পভার্টি ইরাডিকেশনের জন্য, তার থেকে হয়ে যায়। আপনি মনে হয়, ঠিক ভাবে তথ্য সংগ্রহ করেননি। স্টাইপেন্ডের কোন টাকা আসছে, কোন টাকা আসছেনা তা না জেনে আপনারা

বলেছেন। আমি বলতে পারি বেশ কিছু প্রকল্প আছে যার টাকা এখনও আসেনি। আসেনি কেন জানেন? কারণ হচ্ছে, দিল্লিতে সেগুলো পেন্ডিং পড়ে রয়েছে। আমাদের যে এস.টি.। এস.সি. কর্পোরেশন ফাংশন করছে তারা ও.বি.সি.দের দায়িত্ব গত বছর থেকে পালন করছে। টাকা ফেরত পাওয়ার ব্যাপারে বলি কর্পোরেশন থেকে টাকা ফেরত যায় না, থেকে যায়। এ বছরে আমরা সেই টাকা আনবার ব্যবস্থা করছি এবং এবছরে আমাদের কাছে চলে আসবে। ও.বি.সি-দের ব্যাপারে মন্ডল কমিশন অনেক কথা বলেছে। মন্ডল কমিশন একটা কমিশন এবং আমরা যে কমিশন নিযুক্ত করেছি সেটা আরেকটা কমিশন। দুটোই আলাদা আলাদা স্বাধীন কমিশন। কালেকার কমিশন, মন্ডল কমিশন বা অন্য যেকোনও কমিশনের রেকমেন্ডেশন থেকে আমাদের কমিশন গাইডেন্স নিতে পারে। পশ্চিমবঙ্গের সোসিও-ইকোনোমিক পরিস্থিতি থেকে-আমি কোনও কমিশনের প্রতি কোনও মন্তব্য করতে চাইনা-তথ্য সংগ্রহ করে এই কমিশন নিজস্ব সিদ্ধান্ত দিচ্ছে। আমরা আজ পর্যন্ত ১০ লক্ষ লোককে ইনক্লুড করতে পেরেছি। এটা ডেইলি প্রসেস্। এই সংখ্যা বেশিও হতে পারে। পশ্চিম-বাংলার বেশির ভাগ লোক ইকোনোমিক্যালি ব্যাক-ওয়ার্ড, এডুকেশনালি ব্যাক-ওয়ার্ড। ওদের বিষয়ে আমাদের ভাবা দরকার। শুধু মাত্র কোনও লোকের খড়ের বাড়িতে থাকাটা স্ট্যান্ডার্ড নয়। এগুলো সুক্ষ্ম ভাবে বিচার করা হচ্ছে। বর্তমানে এটা প্রতি লক্ষে আধ শতাংশ করে চলছে। ভবিষ্যতে যেমন যেমন আসবে তেমন তেমন শতাংশ বাড়বে। আমরা আশা করছি এগুলো পশ্চিমবাংলার মানুষ মেনে নেবে। ১৯৭৭ পর্যন্ত যে রিপোর্ট ছিল তাতে দেখা যাচ্ছে, এস.টি. এস.সি.-দের চাকুরিতে কোনও সুযোগ ছিলনা বললেই চলে। আজকে তা ১৫ পারসেন্টে গিয়ে দাঁড়িয়েছে। আমরা ৬ শতাংশ থেকে ১৮ বছরে ১৫ শতাংশ করেছি কিন্তু ১৯৫০ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এদের জন্য কি করলেন, তার জবাব কি আজকে পশ্চিমবঙ্গ সরকারকে দিতে হবে? তাই স্যার, আজকে এই রেজোলিউশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে প্রস্তাব এনেছি তার বিপক্ষে সরকার পক্ষের মাননীয় সদস্যারা যখন বক্তব্য রাখছিলেন তখন দেখলাম ফরোয়ার্ডব্লকের মাননীয় সদস্য শ্রী শৈলেন বাবু যে সমস্যাগুলির কথা আমরা বলেছি সেগুলির একটিকেও এড়িয়ে যেতে পারলেন না, ভিত্তিহীন একথাও বললেন না। আমি এবং আমাদের মাননীয় সদস্য শ্রী মানস ভূঁইয়া বলেছিলাম যে মাননীয় মন্ত্রী মহাশয় বলুন যে কোন লাইনটা আপত্তিকর আছে। সেটা ওঁরা উল্লেখ করতে পারলেন না। স্বাভাবিক কারণে যে প্রস্তাব আমরা এনেছি সেটা খুবই বাস্তবসম্মত এবং তফসিলি সম্প্রদায়ের মানুষের স্বার্থে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় তিনি কতকগুলি অপ্রাসঙ্গিক কথা বলে গেলেন। ডেলিগেশনের ব্যাপারে মাইগ্রেন যারা আছে তাদের প্রবলেমগুলি বলে গেলেন, কিন্তু পশ্চিমবাংলায় যারা তফসিলি সম্প্রদায়ের মানুষ তারা সবাই মাইগ্রেনস্ নন। সবাইতো বাংলাদেশ থেকে আসেন নি। যারা এখানে রয়েছেন তাদের সমস্যা কি, তারা সার্টিফিকেটস্ পাচ্ছে না কেন এটা জানতে চেয়েছিলাম। আপনি বললেন কেন্দ্রের আছে। কিন্তু নির্বাচনের সময় আমরা দেখছি যখন পঞ্চায়েত নির্বাচনে এস.সি.দের রিজার্ভেশন হয়েছে, মিউনিসিপ্যালিটিতে এস.সি., এস.টি.দের

রিজার্ভেশন হয়েছে। তখন কিন্তু প্রতিদ্বন্দ্বিতা করার জন্য বি.ডি.ও. তিন দিনের মধ্যে সার্টিফিকেট দিয়েছেন। সকাল বেলা দিলে বিকেল বেলায় সার্টিফিকেট চলে এসেছে। তাহলে নির্বাচনে দাঁড়াবার জন্য তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের মানুষের জন্য রিজার্ভেশনের সুযোগ পেতে পারে, তাদের জন্য কয়েক ঘন্টার মধ্যে সার্টিফিকেট দিতে পেরেছেন। তখন কেন সেই সম্প্রদায়ের মানুষের পার্মানেন্ট সলিউশন, ইকোনমিক্যাল সলিউশন তার ক্ষেত্রে তাদের সার্টিফিকেট দিতে পারছেন না কেন? আপনি যে প্রসঙ্গগুলি উত্থাপন করলেন, আপনি বললেন ল্যান্ড একর কেন্দ্রীয় সরকার-এর তাহলে ল্যান্ড একর মেনশন করে করা হচ্ছে না। ল্যান্ড একর করেন বিনয় বাবু, আপনাদের সরকারের এক জন মন্ত্রী। কেন এই কমুনিকেশন-এর অভাব? কেন এটা বলা হবে না যে এটা কোন সম্প্রদায়ের মানুষ তারা আজকে আবেদন করেছে, আবেদন করার ৬ মাসের মধ্যে কেন তাদের লিখিত ভাবে জানাচ্ছেন না যে এই কারণে দেওয়া যাচ্ছে না। আপনার প্রশাসন ব্যবস্থা নিতেন, এস.সি, এস.টি. সম্প্রদায়ের যে ছেলেটি তার আবেদনপত্র জমা দিয়েছে তাকে সরকার পক্ষ থেকে লিখিতভাবে জানানো দরকার। এটা আপনাদের স্বভাব আপনারা জানাচ্ছেন না। আপনারা আবার কেন্দ্রীয় সরকারকে গালাগালি করেন। কেন্দ্রীয় সরকার একটা সাধারন মানুষ চিঠি লিখলে তার জবাব দেন, প্রধানমন্ত্রী পর্যন্ত তার উত্তর দেন, চিঠি দেন যে আপনার চিঠি পেয়েছি বা অমুক দপ্তরে পাঠিয়েছি, তা নাহলে জানিয়ে দেন এই কারণে এটা হলো না। আর আপনাদের এই সব মন্ত্রীরা এমন সব তালেবর হয়ে গেছেন যে আপনারা বিধানসভার সদস্যাদের চিঠির উত্তর দেন না, আর সাধারন মানুষ চিঠি দিলে তো দেনই না। আপনারা যেমন উত্তর দেন না, তাই আপনাদের সরকারের অফিসারেরাও উত্তর দেন না। কেন অফিসারেরা এস.সি, এস.টি. ছেলেদের জানিয়ে দেন না ৬ মাসের মধ্যে? এই কারণে আমি আবেদনপত্র মঞ্জুর করতে পারলাম না, আপনার আবেদনপত্র অগ্রাহ্য করা হলো. এটা তারা কেন জানিয়ে দেবেন না? সেই ছেলেটির সুযোগ ছিল সে আদালতের দ্বারস্থ হতে পারতো। আপনারা তাকে দিতে পারলেন না। তার যে হায়ার অথোরিটি কেন্দ্রীয় সরকারের নির্দেশের জন্য যদি দিতে না পারেন সেটা মেনশন করে তাকে জানিয়ে দেবেন না। এই নির্দেশগুলো ফলো করছেন না বলেই দেওয়া যাচ্ছে না। এক জন যাচ্ছেন এম.এল.এর কাছে, প্রধানের কাছে, চেয়ারম্যানের কাছে, পঞ্চায়েত সমিতির সভাপতির কাছে দৌড়চ্ছেন সার্টিফিকেট পাচ্ছেন না। মাননীয় মন্ত্রী বললেন স্টাইপেন্ডের টাকা ফেরত যায় না। আপনি কোথা থেকে বললেন আমি জানি না, আমি একটা স্কুলে শিক্ষকতা করি। লাস্ট ফাইভ ইয়ার্স স্কুলে স্টাইপেন্ড দেওয়া যাচ্ছে না, ছেলেরা সার্টিফিকেট পাচ্ছে না। সার্টিফিকেট না পাওয়ার জন্য তারা সেই স্টাইপেন্ড বা টাকা পাচ্ছে না। তাদের বাবার সার্টিফিকেট দিতে হয়, তাদের নিয়ারেস্ট রিলেশন-শিপের সার্টিফিকেট দিতে হয়। আজকে চাকরির জন্য আমি এটা বলছি। আপনাদের বক্তব্য থেকে পরিষ্কার হয়েগেল এটা। আমরা রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত হয়ে আনিনি, তাহলে বলতে পারতাম না, কেন্দ্রীয় সরকার এস.সি, এস.টি. সম্প্রদায়ের মানুষদের বিরুদ্ধে বলে-এইসব বলে লিখতাম না। আমরা রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত ভাবে আনি নি বলেই একটাও ওই রকম শব্দ ব্যবহার করিনি।

[12-40—12-50 p.m.]

আমরা কোনও রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এই প্রস্তাব আনি নি। এই প্রস্তাবের কোন একটা লাইনে একটা শব্দও আমরা সেভাবে ব্যবহার করি নি। আমরা সমস্যা গুলি উল্লেখ করেছি এবং প্রশাসনিক ব্যবস্থা গ্রহনের মধ্যে দিয়ে সমস্যা দূর করার কথা বলেছি। কিন্তু আপনাদের বক্তব্যের মধ্যে দিয়ে সেটাই পরিস্কার হ'ল যেটা এত দিন ধরে বাংলার মানুষ উপলব্ধি করছিল। আপনারা তপসিলি জাতি, উপজাতি এবং ও.বি.সি. সম্প্রদায়ের মানুষের শত্রু। সে জন্যই আপনারা এই ভাবে কাজ করছেন। আপনারা কি অস্বীকার করতে পারেন যে, ব্যাকোয়ার্ড কমিশন আপনারা বসাতে বাধ্য হয়েছেন সুপ্রিম কোর্টের নির্দেশে? তা-নাহলে আপনারা বসাতেন না। মন্ডল কমিশন ইন্দিরা গান্ধীর সরকার বসিয়েছিল, অর্থাত আমরা বসিয়েছিলাম। এস.সি., এস.টি.-দের জন্য রিজার্ভেশনের ব্যবস্থা আমরা করেছিলাম। আমরা জানি মন্ডল কমিশনের সুপারিশ অনুযায়ী ২২% রিজার্ভেশনে আপনাদের আপত্তি আছে, তাই আপনারা বাধা দিচ্ছেন বিভিন্ন অনুন্নত সম্প্রদায়ের মানুষদের সুযোগ পেতে। আপনারা চান তারা যাতে সুযোগ না পায়। মাননীয় মন্ত্রী মহাশয় অবশ্য আজকে এই প্রস্তাবের বিরোধিতা করলেন না, তিনি কেবল কতগুলো সমস্যার কথা বললেন। আমরা যে প্রস্তাব নিয়ে এসেছি তা খুবই বাস্তব সম্মত প্রস্তাব— কারণ এস.সি., এস.টি. ছেলে-মেয়েরা বঞ্চিত হচ্ছে। আমি এর আগে এখানে মোশন করেছি— এস.সি. বা এস.টি-দের জন্য পোস্ট রিজার্ভ করা হচ্ছে, কিন্তু এমন পোস্ট রিজার্ভ করা হচ্ছে যে পোস্টে কখনোই এস.সি. বা এস.টি. প্রার্থী পাওয়া যাবে না। আমাদের চাঁপদানি আদাবি সোসাইটি স্কুলের জন্য উর্দু মিডিয়াম টিচারের পদ এস.সি., এস.টি-দের জন্য রিজার্ভেশনে রাখা হয়েছে। অথচ এটা আমরা সকলেই জানি যে, শেডিউল কাস্ট বা শেডিউল ট্রাইব সম্প্রদায়ের মধ্যে থেকে কখনোই উর্দু শিক্ষক পাওয়া যাবে না। এই রিজার্ভেশনের কি অর্থ, না, শেডিউল কাস্ট প্রার্থী না পাওয়া গেলেই ওটা জেনারেল কাস্টে চলে আসবে। এই অবস্থায় আমি আপনাদের সকলকে অনুরোধ করছি আমাদের এই প্রস্তাবটি গ্রহন করতে। এই প্রস্তাবের মধ্যে দিয়ে আমরা প্রশাসনের ওপর আর একটু চাপ সৃষ্টি করতে চাই যাতে তফসিলি জাতি, উপজাতি এবং ও.বি.সি. সম্প্রদায়ের মানুষদের স্বার্থ এ রাজ্যে রক্ষা করা যায়।

**Mr. Speaker :** There is no amendment to the motion. The motion of Shri Abdul Mannan that-

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে—

পশ্চিমবঙ্গে বসবাসকারী তফসিলি জাতি ও উপজাতি এবং অন্যান্য অনগ্রসর শ্রেনীর নাগরিকরা তাঁদের নিজ নিজ শ্রেনীর শংসাপত্র সংগ্রহ করতে রাজ্য সরকারের সংশ্লিষ্ট বিভাগের গাফিলতির জন্য হয়রান হচ্ছেন ;

রাজ্যের সুদূর গ্রামে বসবাসকারী উক্ত সম্প্রদায়ভুক্ত মানুষরা নিজ নিজ শংসাপত্র সংগ্রহ করতে দিনের পর দিন জেলা বা মহকুমা শহরে ছোটাছুটি করেও সংশ্লিষ্ট দপ্তরের

সহযোগিতা পাচ্ছেন না ;

সংশ্লিষ্ট দপ্তরে পরিকল্পিত পরিকাঠামোর অভাবে এবং শংসাপত্র দেওয়ার ক্ষেত্রে নিয়মাবলীর জটিলতার কারণে উক্ত শ্রেনীভুক্ত দরিদ্র মানুষরা শংসাপত্র সংগ্রহ করতে পারছেন না ;

শংসাপত্র সংগৃহীত না হওয়ায় তাঁরা আইনগত সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন ;

মন্ডল কমিশনের সুপারিশকৃত পশ্চিমবঙ্গে বসবাসকারী অনগ্রসর শ্রেনীর সমস্ত সম্প্রদায় এখনও চিহ্নিত ও ঘোষিত হয় নি, ফলে তাঁরা সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন ;

সেইহেতু, এই সভা সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, এই রাজ্যে বসবাসকারী তফসিলি জাতি ও তফসিলি উপজাতিসমূহ এবং মন্ডল কমিশনের সুপারিশকৃত এই রাজ্যে বসবাসকারী সমস্ত অনগ্রসর সম্প্রদায়ভুক্ত মানুষদের শংসাপত্র প্রদানের কাজ দ্রুত সম্পন্ন করার উদ্দেশ্যে সংশ্লিষ্ট বিভাগকে অবিলম্বে তৃণমূল পর্যন্ত পরিকাঠামো গঠনের এবং প্রচলিত নিয়মাবলী সরলীকরণের কাজ সম্পন্ন করার নির্দেশ প্রদান করা হোক।

-was then put and a division taken with the following results ·

**NOES**

Abdul Haque, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Acharya, Shri Prabhat

Adhikari, Shri Nityananda

Bagdi, Shri Lakhan

Bose, Shri Shyamaprasad

Barman, Shri Debendra Nath

Bauri, Shri Madan

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shrimati Tania

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Nirmal

Das, Shri Trilochan

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Shanti

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Samar

Jamadar, Shri Badal

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Let, Shri Dhiren

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Mamtaz Begum, Shrimati

Mamtaz Hassan, Shri

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmejoy

Md. Yakub, Shri

Misra, Shri Surya Kanta

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Ray, Shri Jatindra Nath

Roychowdhury, Shri Gautam

Saha, Shri Kripa Sindhu

Sahis, Shrimati Bilasibala

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

**AYES**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Prabir

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Bhowmik, Shri Manik

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Gyan Singh Sohanpal, Shri

Khaitan, Shri Rajesh

Maity, Shri Mukul Bikash

Mitra, Shrimati Sabitri

Nasiruddin Khan, Shri

Paul, Shrimati Maya Rani

Poddar, Shri Deokinandan

Rubi Nur, Shrimati

Sarkar, Shri Deba Prasad

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

The Ayes being 22, and the Noes 66, the motion was lost.

## MOTION UNDER RULE-185

**শ্রী ননী কর ঃ** আমি মোশনটা মুভ করছি, ঃ-

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে—

দেশের পরিচালনার দায়িত্ব জনগন যাঁদের হাতে দিয়েছেন তাঁদের একটা বড় অংশ দুর্নীতির সাথে যুক্ত হয়ে পড়েছেন এবং বিগত চার-পাঁচ বছরে এই ধরনের ঘটনা ক্রমান্বয়ে বৃদ্ধি পেয়েছে।

দুর্নীতির সাথে যুক্ত হয়ে পড়ছেন প্রশাসনের সর্বোচ্চ পদাধিকারী ব্যক্তিবর্গ, কয়েকটি বিরোধী রাজনৈতিক দলের কতিপয় নেতৃত্বে-এমন কি, শাসক রাজনৈতিক দলের প্রধানের বিরুদ্ধেও উত্থাপিত হচ্ছে একের পর এক দুর্নীতির অভিযোগ।

এই লাগামহীন দুর্নীতির সাথে সঙ্গতি রেখেই প্রকাশিত হচ্ছে অপরাধ জগতের কুখ্যাত ব্যক্তিদের সাথে শাসক রাজনৈতিক দলের দায়িত্বশীল পদাধিকারী এবং প্রধান বিরোধী রাজনৈতিক দলের নেতাদের ঘনিষ্ঠ যোগাযোগ।

এই দুর্নীতির উৎস খুঁজতে গিয়ে দেখা যাচ্ছে, দেশের অভ্যন্তরে সঞ্চিত বিপুল পরিমান কালো টাকার সাথে এই কাজে ব্যবহৃত হচ্ছে উদারনীতির সৌজন্যে আগত বে-আইনি বিদেশি মুদ্রা,

বে-সরকারিকরণকে স্লোগান হিসাবে রেখে অসাধু উপায়ে সরকারি সম্পত্তি, রাষ্ট্রায়ত্ত সংস্থা- এমন কি, লাভ জনক সরকারি সংস্থাও জলের দরে বেচে দেওয়া হচ্ছে, এবং

এই ঘটনাগুলি কেবলমাত্র দেশের জনসাধারনের গনতান্ত্রিক মূল্যবোধকে আক্রমণ করছে তাই নয়, দুর্বল করছে দেশ এবং সংসদীয় গনতন্ত্রের ভিত্তিকে।

এই সভা তাই, প্রশাসন ও রাজনীতিকে দুর্নীতিমুক্ত করার দৃঢ় সংকল্প ঘোষনা করছে এবং সেই সঙ্গে সঙ্গে রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহন ও আইন প্রনয়নের দাবি জানাচ্ছে।

মাননীয় স্পিকার স্যার, প্রশাসন ও রাজনীতিতে যেভাবে দুর্নীতি বাড়ছে তা থেকে মুক্ত হওয়ার ক্ষেত্রে দৃঢ় সংকল্প ঘোষনা করার জন্য আমি এই প্রস্তাব উত্থাপন করেছি। আমি যেকথা বলছি, নয়া আর্থিক নীতি এটা শুধু নিঃস্বকে আরও নিঃস্ব করছে আর ধনীকে আরও ধনী করছে-এটা নয়, চোরাচালানি, দালাল, রাজনৈতিক কর্মী এবং আমলাদের মধ্যে একটা চক্র তৈরি হয়েছে। দুর্নীতিকে প্রাতিষ্ঠানিক রূপ দিয়েছে। কোটি কোটি সম্পদ লুঠ হচ্ছে এবং বলতে লজ্জা হচ্ছে, আমাদের দিল্লির যিনি রাও সরকার, তিনি প্রথম দুই বছরে মাত্র ২৫ হাজার কোটি টাকার দুর্নীতির সঙ্গে যুক্ত। স্যার, দুর্নীতি কংগ্রেসের অঙ্গের ভূষণ। কারণ এটা শুধু এখন থেকে নয়, যখন পন্ডিত জওহরলাল নেহেরু প্রধানমন্ত্রী ছিলেন, তখন দুর্নীতি ছিল বিক্ষিপ্তভাবে। ইন্দিরা গান্ধীর আমলে সেটা প্রকট হয়ে যায়। আর রাজীব গান্ধীর আমলে প্রাতিষ্ঠানিক রূপ পায়। আর এই রাওয়ের আমলে সেটার পূর্নতা পেয়েছে।

স্যার, এটা ঠিকই, অর্থনৈতিক রাজনীতি বুর্জোয়ার পক্ষে, সে কংগ্রেসের হোক আর বি.জে.পিরই হোক। এরা চিরকালই এই সমস্ত দুর্নীতিবাজ লোকেদের ব্যবহার করতেন, অপরাধীদের ব্যবহার করতেন। ওদের এটা বৈশিষ্ট্য আছে। বি.জে.পির লালকৃষ্ণ আদবানি- তার বিরুদ্ধে অভিযোগ, তিনি ঐ দলের প্রেসিডেন্ট। আবার কংগ্রেসের কথা বলুন, নরসিমহা রাও, তার বিরুদ্ধে অভিযোগ, তিনিও ঐ দলের প্রেসিডেন্ট। আজকে যে সমস্ত কেন্দ্রীয় দুর্নীতির দায়ে অভিযুক্ত হয়ে মন্ত্রিসভা থেকে পদত্যাগ করলেন, তারাও কংগ্রেসের ওয়ার্কিং কমিটির মেম্বার। আজকে এই সমস্ত দুর্নীতিবাজ লোকেদেরই রাজনীতিতে নিতে হচ্ছে। আমি আপনাকে বলি, রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন-তিনি প্রয়াত নেতা, খুন হয়েছেন, খুবই দুঃখের- তার আমলে দুর্নীতির কথা উঠেছে। সেটা হচ্ছে, যে হেলিকপ্টার উড়তে পারবে না সেই ওয়েস্ট হেলিকপ্টার তা নিয়েও দুর্নীতি। ডুবো জাহাজ-তা নিয়েও দুর্নীতি। বোফর্স-তা নিয়েও কেলেঙ্কারি। এইরকম কয়েকটি কেলেঙ্কারি সেই সময়ে হয়েছিল। কিন্তু স্যার, ইদানিং যে কেলেঙ্কারি সেটা খুবই উল্লেখযোগ্য। এইজন্য আপনার জ্ঞাতার্থে আমি বলছি, যদিও আপনি জানেন, তবুও মনে করিয়ে দিই, প্রথম যে বোফর্স কেলেঙ্কারি হয়েছিল সেই বোফর্স কেলেঙ্কারীকে ধামা চাপা দেবার জন্য একটা কেলেঙ্কারি হল। সেই কেলেঙ্কারির জন্য মাননীয় মন্ত্রী সোলাঙ্কীকে পদত্যাগ করতে হল। এই শুরু হল, তারপর হল শেয়ার কেলেঙ্কারি, হাজার-হাজার কোটি টাকার ব্যাপার।

[12-50—1-00 p.m.]

এরপরে হর্যদ মেহেতা, তিনি বললেন এক কোটি টাকা ঘুষ দিয়েছে প্রধানমন্ত্রীকে। এরপর খবর এলো প্রধানমন্ত্রীর পুত্র, তার যে গোল্ডস্টার কোম্পানি ছিল, সেই গোল্ডস্টার কোম্পানিকে দু কোটি টাকা দিয়েছে। এরপর এলো টেলিকম কেলেঙ্কারি। তারপর সেন্ট কিট্‌স এর জালিয়াতি। এরপর ডুপ্লিকেট শেয়ার নিয়ে কেলেঙ্কারি। তারপর এলো চন্দ্রস্বামী কেলেঙ্কারি, চিনি কেলেঙ্কারি এবং তারপর সর্বশেষে এলো হাওলা কেলেঙ্কারি। আপনারা জানেন, হাওলা কেলেঙ্কারি যা হচ্ছে, সি.বি.আই. কে যে প্রধানমন্ত্রীর কথা শুনবে না। এই জায়গায় আজকে দেশকে ওরা দাঁড় করিয়েছে। সুতরাং এই যে প্রস্তাব আজকে আনা হয়েছে, আশা করি সকলে একে অনুমোদন করবেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, 'দুঃসময়' এর লেখক বুদ্ধদেব বাবুর বোধ হয় খুবই দুঃসময়। কারণ এখনও পর্যন্ত বিরোধী দলের পক্ষ থেকে বুদ্ধদেব বাবুর বিরুদ্ধে কোনও দুর্নীতির অভিযোগ আনা হয়নি। যদিও এই মন্ত্রী সভার অনেকের অন্ধকার জগতের সঙ্গে যোগাযোগ থাকলেও আমরা বুদ্ধদেব বাবুর বিরুদ্ধে কোনওদিন দুর্নীতির অভিযোগ আনিনি। বুদ্ধদেব বাবুর অনেক কাজের সমালোচনা হয়তো আমরা করি, কিন্তু ওনার দুর্নীতির সম্পর্কে কোনওদিন কোনও কথা আমরা বলিনি। আজকে সেই জন্য বলছি, অন্য সকলের পাপের বোঝা বইতে তাঁকে এখানে বক্তব্য রাখতে হবে। যিনি সবচেয়ে বড় দুর্নীতিগ্রস্ত, সেই মুখ্যমন্ত্রী এবং যাঁর মন্ত্রিসভার অনেকের সঙ্গে অন্ধকার জগতের যোগাযোগ আছে তাদের পক্ষ নিয়ে তাঁকে বলতে হবে। এটাকে তাঁর পক্ষে দুঃসময় ছাড়া আর কি

বলবেন? যারা এই প্রস্তাব এনেছেন, আমি শুধু তাদের কয়েকটি কথা বলব, কোথাও প্রমানিত হয়নি যে কেউ অপরাধী। আপনারা যে প্রস্তাবটা এনেছেন, আপনারা রাজনীতি করার জন্য এই প্রস্তাব এনেছেন। আমরা স্বীকার করছি, হাওলা সম্পর্কে পার্লামেন্টে এবং দেশের সর্বত্র আলোচনা হচ্ছে এবং সুপ্রীম কোর্টে এই ব্যাপারে কেস হচ্ছে। এই রকম অভিযোগ আপনারা প্রায়ই করেন। বোফর্স নিয়ে আপনারা হৈ চৈ করেছেন। আপনারা বলেছিলেন, আপনারা সরকারে এলে সকলকে আপনারা শাস্তি দেবেন। ভি.পি. সিং যখন ক্ষমতায় এলেন, তখন তিনি বলেছিলেন, এক মাসের মধ্যে বোফর্সের সঙ্গে যুক্ত মানুষদের দোষী সাব্যস্ত করে শাস্তি দেবেন। কেন সেই শাস্তি দিতে পারলেন না? আপনারা টেলিকম কেলেঙ্কারির নাম করে পার্লামেন্টের অধিবেশনকে পন্ড করে দিয়েছিলেন। কিন্তু দেখা গেল সুপ্রীম কোর্ট তার রায়ে কাউকে দোষী বলেননি। আপনারা আপনাদের পাপের জন্য কিন্তু ক্ষমা চান না। শেয়ার কেলেঙ্কারির ব্যাপারে পি. চিদাম্বরমকে অভিযুক্ত করেছিলেন এবং তিনি পদত্যাগ করেছিলেন। তারপর যে পার্লামেন্টারি কমিটি গঠিত হয়েছিল এই বিষয়টা খতিয়ে দেখার জন্য, সেই কমিটি পি. চিদাম্বরমকে দোষী নয় বলে সাব্যস্ত করেছিলেন। ফলে তিনি আবার মন্ত্রী হয়েছেন। কংগ্রেসের একটা ইতিহাস আছে। অভিযোগ এলে পদত্যাগ করে, তদন্তের ব্যবস্থা করে এবং তদন্তে দোষী সাব্যস্ত না হলে আবার ফিরে আসে। গত অধিবেশনে বুদ্ধদেব বাবু আমাদের প্রশ্নের উত্তর দিলেন না যে কেন তিনি কেবিনেট ছেড়েছিলেন? তিনি শুধু বলেছিলেন ছোট বেলা থেকে তিনি কংগ্রেসকে ঘৃণা করেন, আমরাও তো ছোট বেলা থেকে দেশদ্রোহী কম্যুনিস্টদের ঘৃণা করি। কিন্তু তার সঙ্গে দুর্নীতির উত্তর কোথায় দিলেন? আমরা বলিনি, বুদ্ধদেব বাবু বলেছিলেন, চোরের কেবিনেটে থাকতে চাই না। বিনয়বাবু বলেছিলেন, 'এই সরকার দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে, এই সরকার ঠিকাদারদের সরকার হয়ে গিয়েছে।' ১৯ বছর ধরে এই রাজ্যে ক্ষমতায় থেকে আপনারা কি একটিও কমিটি করেছেন দুর্নীতি দেখার জন্য? একটিও কি অ্যাসেম্বলি কমিটি করেছেন আপনাদের দুর্নীতির বিষয় তদন্ত করার জন্য? তা যদি করতেন তাহলে আমরা দেখিয়ে দিতাম যে, মুখ্যমন্ত্রীর ছেলে এই কয় বছরে কত সম্পত্তি করেছেন। সেসব তথ্য সেখানে আমরা বার করে দিতাম। তারপর ঐ রশিদ কেলেঙ্কারি নিয়ে আপনাদেরই দলের সাধারণ সম্পাদক শ্রী হরকিষণ সিং সুরজিত দিল্লিতে বললেন যে— তিনি আমাদের নেতা নন, আপনাদের— নেতা রশিদের ডাইরিতে আপনাদের দলের যাদের নাম ছিল দল তাদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করেছে। সংবাদপত্রে দেখেছি, সেখানে আপনাদের মুখ্য সচেতকের নাম আছে। আপনারা তাকে বাদ দিয়েছেন এবারে কিন্তু যাদের নাম সেখানে আছে তাদের বিরুদ্ধে কি শাস্তিমূলক ব্যবস্থা নিয়েছেন আপনাদের দলের লোকদের বিরুদ্ধে সে কথা বলেন নি। অনেককে নমিনেশন দিয়েছেন, অনেককে দেন নি কিন্তু কোনও ব্যবস্থা আপনারা অবলম্বন করেন নি। কংগ্রেসের কিন্তু সে সাহস আছে। কংগ্রেসের আমলে আমরাই ওয়াঞ্চু কমিশন বসিয়েছিলাম। আজকে বুদ্ধদেববাবুদের কি সাহস আছে সেই ধরনের কমিশন বসানোর? আপনাদের মন্ত্রীরা, কে কোথায় কোন অন্ধকার জগতে ঘোরাঘুরি করেন, অন্ধকার জগতের সঙ্গে কার কি সম্পর্ক তা আমরা প্রমান করে দিতে পারব সেই ধরনের কমিশন

হলে। ঐ তো অন্ধকার জগতের লোক হেমেন মন্ডল সে কার সঙ্গে ঘোরাঘুরি করে তা কি আপনারা জানেন না? কলকাতা শহরের অন্ধকার জগতের লোকরা সব আপনাদের মন্ত্রী সুভাষবাবুর আঁশ্রিত। কমিশন হলে সে সব আমরা বার করে দিতে পারব। আমরা বাংলা বন্ধ করেছিলাম, বুদ্ধদেববাবু বলেছিলেন, আর একবার বাংলা বন্‌ধ করুন। আপনাদের বামফ্রন্টের এম.এল.এ.রা অপরাধ জগতের সঙ্গে যোগাযোগ রাখে আর আপনারাই আজকে এই প্রস্তাব নিয়ে আসছেন— আপনাদের একটু লজ্জা থাকা উচিত। আমরা চেয়েছিলাম, একটা অন্তত অ্যাসেম্বলি কমিটি বসান যেখানে আমরা প্রমান করে দিতে পারব ঐ মাটি কেলেঙ্কারি থেকে শুরু করে আজ পর্যন্ত ঐ বলাগড় কেলেঙ্কারি পর্যন্ত সমস্ত কিছু। ওয়াকফ নিয়ে আলোচনা আছে আজকে, সে বিষয়ে আমি পরে বলব। কিন্তু সে সাহস আপনাদের হয়নি। এখানে আপনাদের সঙ্গে আমাদের তফাত। আমাদের বিরুদ্ধে দুর্নীতির কোনও অভিযোগ উঠলে তার তদন্তের জন্য আমরা কমিশন বসাই, আইনকে তার নিজের পথে চলতে দিই, অপরাধ প্রমান হলে শাস্তির ব্যবস্থা করি আর অপর দিকে আপনারা দুর্নীতির পাহাড়ের উপর বসে থাকলেও সে সম্পর্কে কিছুই করেন না। আলিমুদ্দিন স্ট্রিটের আপনাদের পার্টি অফিস তৈরির টাকা কোথা থেকে এসেছে? এ.কে.জি. হাউসের টাকা কোথা থেকে পেয়েছেন? এ তো মানুষের টাকা। যাদের বিরুদ্ধে এতো দুর্নীতি আজ তারাই চালুনি হয়ে ছুঁচের বিচার করছেন। আপনাদের মুখে এসব কথা শোভা পায় না। আপনারা আজকে এখানে মাননীয় প্রধানমন্ত্রী নরসিমা রাও-এর নামটা পর্যন্ত মেনশন করলেন, আমি বলি, বুদ্ধদেববাবু বা বিনয়বাবুকে চেয়ারম্যান করে একটি কমিশন বা কমিটি করুন এবং তারা তদন্ত করে দেখুন যে মুখ্যমন্ত্রীর পুত্র চন্দন বসুর ১৯৭৭ সালে কত সম্পত্তি ছিল এবং আজ কত হয়েছে। তারা এ সম্পর্কে বিচার করে যে রায় দেবেন আমরা তা মেনে নেব। এতো দুর্নীতি করার পরও আজকে আপনারা যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। আমরা জানি, আপনারা আজকে এই প্রস্তাব এনেছেন আপনাদের দুর্নীতিকে চাপা দেওয়ার জন্য। ঐ পঞ্চায়েত থেকে টপ পর্যন্ত দুর্নীতিতে আপনারা ছেয়ে গিয়েছেন। এরজন্য অনেক বিধায়ক প্রতিবাদ করেছিলেন, তাদের আপনারা নমিনেশন দেন নি। পরিশেষে বুদ্ধদেববাবুর ভাষায় বলি, চোরেদের বিরুদ্ধে আমাদের সংগ্রাম চলছে, চলবে, এই ধরনের প্রস্তাব এনে তাকে বন্ধ করা যাবে না।

[1-00—1-10 p.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, কংগ্রেসের এই গুটিকয়েক এম.এল.এ-কে নিয়ে এটা দুর্ভাগ্য বলে আমি মনে করি যে, দলের টিকিট পাওয়ার জন্য এই প্রস্তাবকে ওদের বিরোধিতা করতে হচ্ছে। এই প্রত্যেকটি মানুষ ব্যক্তিগতভাবে আমাদের সঙ্গে কথা বললেও স্বীকার করেন যে দিল্লির দিকে তাকানো যাচ্ছেনা। সমস্ত লোকগুলি চোর। ব্যক্তিগত কনভারসেশনে সবাই এটা স্বীকার করেন। খুবই ভাগ্য খারাপ এদের যে সামনের বার টিকিট পাবার জন্য এই প্রস্তাবের বিরোধিতা করতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা আমেরিকান পাক্ষিক পত্রিকায় ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতি সম্পর্কে

বলতে গিয়ে গত সপ্তাহে তারা লিখেছেন যে, ফিউচার অব দিস নেশান হ্যাজ বিন রুইন্ড। একজন তৃতীয় শ্রেণীর ব্যবসায়ীর ডাইরিতে যে দেশের দুই জন প্রাক্তন রাষ্ট্রপতির নাম থাকে, একজন তৃতীয় শ্রেণীর ব্যবসায়ীর দুই নম্বর খাতায় কাকে কাকে ঘুষ দিয়েছে সেই তালিকায় যে দেশের প্রাক্তন এবং বর্তমান প্রধানমন্ত্রীর নাম থাকে সেই দেশের সত্যিই দুর্ভাগ্য। আরও দুর্ভাগ্য হচ্ছে এই যে, আজকে এদের ন্যূনতম মনুষ্যত্বটুকুও নেই যে দাঁড়িয়ে এর প্রতিবাদ করেন। বিরোধী দলের কংগ্রেসের সদস্যদের আমি বলব যে আপনারা কোনও সমালোচনা করবেন না। কারণ সমালোচনার যোগ্যতাও আপনারা হারিয়েছেন। দুই একটা প্রশ্ন শুধু আপনাদের কাছে আমার করবার আছে। আপনারা যদি পারেন তাহলে উত্তর দেবেন। দয়া করে বলবেন কি যে গত ৫ বছরে দুর্নীতির অপরাধে কংগ্রেস (আই) দলের কোনও স্তরের কোনও নেতা বা কর্মীকে শাস্তি দিয়েছেন কিনা? আমার দুই নম্বর প্রশ্ন হচ্ছে, যে বিষয়ে মান্নান সাহেব বলেই উর্ধ্বশ্বাসে পালালেন, জয়েন্ট পার্লামেন্টারি কমিটি শেয়ার কেলেঙ্কারির নিয়ে যেটা গঠিত হয়েছিল, সেই জয়েন্ট পার্লামেন্টারি কমিটির রিপোর্টে গোল্ডস্টার ইনভেস্টমেন্ট কোম্পানি নামে কোন কোম্পানির নাম আছে কিনা? দয়া করে বলবেন কি যে গোল্ডস্টার ইনভেস্টমেন্ট কোম্পানির অন্যতম মালিক বর্তমান প্রধান মন্ত্রীর ছোট পুত্র কিনা? আমাদের প্রধানমন্ত্রী এই মুহূর্তে পৃথিবীর সবচেয়ে সিকিউরিটি সম্পন্ন, আমরা তার বিরোধিতা করছি না। কিন্তু কংগ্রেসের সদস্যরা দয়া করে বলবেন কি যে, প্রধানমন্ত্রীর বাস ভবনে ঢুকতে গেলে দুটি গাড়ির কোনও চেকিং হয়না। এক ': হচ্ছে স্বরাষ্ট্রমন্ত্রী চবন, আর একটি হচ্ছে চন্দ্রস্বামীর গাড়ির- এই তথ্য সঠিক কিনা? আপনারা দয়া করে জানাবেন যে, দিল্লি ছেড়ে যখন কলকাতায় আপনাদের এন্টালির কাছে কংগ্রেসের অফিস উদ্বোধন করতে প্রধানমন্ত্রী এসেছিলেন, সেই উদ্বোধন করতে আসার পরে প্রধানমন্ত্রীকে কিছু উপহার তুলে দেওয়া হয় এবং যাদের যাদের পক্ষ থেকে এই উপহার দেওয়া হয়েছে তাদের মধ্যে জনৈক অধির চৌধুরির নাম ছিল কিনা? যিনি মুর্শিদাবাদের শিক্ষক আন্দোলনের নেতা মান্নান সাহাকে খুন করার অপরাধে ফেরার ছিল, সেই অধির চৌধুরী নামে প্রধানমন্ত্রীর কাছে উপহার পৌঁছেছিল কি না? আপনারা রসিদের কথা নিয়ে চেঁচা-মেচি করছেন। আপনারা দয়া করে বলবেন কি যে, শেখ মীর মহম্মদ ওমরের সঙ্গে অধুনা জৈন কলঙ্কিত সেরা আমাদের বাঙ্গালী প্রনব মুখার্জি একই জিপে ভ্রমন করেছিলেন কিনা এবং এই ছবিটা টেলিগ্রাফে বেরিয়েছিল কিনা? আপনারা কি বলবেন যে, রসিদ খানের মতো নটোরিয়াস মাফিয়া ডন শেখ মীর মহম্মদ ওমর আপনাদের কংগ্রেসের মাইনরিটি সেলের নেতা কিনা? দয়া করে কি বলবেন যে, আপনাদের সোমেন মিত্রের ইফতার পার্টিতে ছবি বেরিয়েছিল কিনা শেখ মীর মহম্মদ ওমরের সঙ্গে? প্রশ্নটা এই রকম নয় যে কিছু দুর্নীতি পরায়ন লোক কংগ্রেসে রয়েছে। কংগ্রেস আর দুর্নীতির কোনও পার্থক্য হয়না। প্রধানমন্ত্রীর একটা কথায় আমরা আশ্বস্ত হয়েছি। তিনি বলেছেন যে, দুর্নীতির অভিযোগ এলেও প্রার্থীকে তালিকা থেকে বাদ দেওয়া হবেনা। লোককে বাদ দেব, এটা কোনও কথা নয়। কারণ দুর্নীতির অভিযোগ থাকলেই যদি প্রার্থীকে বাদ দিতে হয় তাহলে আগামী নির্বাচনে কংগ্রেসের প্রার্থী তালিকা একটা সাদা ফুল স্কেপ কাগজ ছাড়া আর কিছু হবেনা। কারণ একজনও কংগ্রেস

প্রার্থী নেই যার বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আসবেনা। স্যার, আপনি তাকিয়ে দেখুন, কতকগুলি দুর্নীতি পরায়ন মানুষের প্রশ্ন নয়, এই দুর্নীতি বিকশিত হচ্ছে কতকগুলি নীতির আড়ালে। বে-সরকারিকরণের নীতিটা ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই.এম.এফ-এর হয়ে মনমোহন সিংহের ছোঁয়া পেয়ে যদি আমাদের দেশে চালু না হত তাহলে বে-সরকারিকরণের দর্শনে সুখরাম টেলিকম কেলেঙ্কারিতে টাকা মারতে পারতো না। বে-সরকারিকরণের শ্লোগান আসলেও বাইলাডিলার খনি বিক্রি হয়না। স্যার, এটা আমাদের দুর্ভাগ্য যে নয়না সাহানী যে তন্দুরে পুড়লেন, সেই তন্দুরটাও দুই দিন আগে সরকারি মালিকানায় ছিল। বে-সরকারিকরণের নামে সুশীল শর্মার হাতে সেটা তুলে দেওয়া হয়েছে। কেবল কতকগুলি দুর্নীতি পরায়ন লোক নয়। নয়া অর্থনীতির দার্শনিক পরিমন্ডলটা এই রকম যাতে কংগ্রেস নেতাদের দুর্নীতি বিকশিত হতে পারে। আর এখন গত কয়েক মাসের চেহারা হচ্ছে ঐ ওয়ার্ল্ড কাপ খেলার মতো অর্থাৎ একবল বাকি ৬ রান তুলতে হবে। কাজেই সপাটে ব্যাট চালাচ্ছেন কংগ্রেসের মন্ত্রীরা, কোনও বাছবিচার নেই, লজ্জা হয়না। সুপ্রিম কোর্ট গতকাল বলে দিয়েছেন যে, হাওলা কেলেঙ্কারি নিয়ে সি.বি.আই. কোনও গুরুত্বপূর্ণ তথ্য কাউকে দিতে পারবেন না, ইভেন প্রধানমন্ত্রীকে। এরপরও প্রধানমন্ত্রী চেয়ারে বসে থাকেন, পদত্যাগ করেন না। এরজন্য লজ্জা হওয়া উচিত।

এখানে ওরা রশিদ নিয়ে প্রশ্ন তুলেছেন। কিন্তু আমরা বলেছিলাম, একজনের নাম বলুন, আমরা তার বিরুদ্ধে ব্যবস্থা নেব। আপনারা তাপস রায়ের বিরুদ্ধে কি ব্যবস্থা নিতে পেরেছেন? রশিদের কাছ থেকে সে তো টাকা নিতো! রশিদের কাছ থেকে সুলতান আহমেদ, আবদুর রউফ আনসারীও টাকা নিতেন। বিনিত নারায়ণ হাওলা নিয়ে সুপ্রিম কোর্টে গেছেন, সাহস থাকলে আপনারাও রশিদের ব্যাপারে হাইকোর্টে যান! কিন্তু আপনারা তাপস রায়, আবদুর রউফ আনসারী এবং সুলতান আহমেদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারেননি। কাজেই কেঁচো খুঁড়তে গেলে অনেক কেষ্টবিষ্টুর নাম বেরিয়ে আসবে। ঐ দলটা হচ্ছে সেই দল যারা ক্ষমতায় থাকবার জন্য স্বয়ং মুখ্যমন্ত্রীর নিজ মন্ত্রিসভার সদস্যদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহন করতে হয়। ওরা ৪০ বছর ধরে দুর্নীতির সঙ্গ ছাড়া আর কারোর সঙ্গে সহবাস করতে পারেননি। মিঃ স্পিকার স্যার, আমাদের বিপদ হচ্ছে এই, আমাদের দেশের পক্ষে গুরুত্বপূর্ণ বিষয়গুলো আজকে অবহেলিত হচ্ছে। পুরুলিয়ায় যে অস্ত্রশস্ত্র পড়বে সে খবর তাঁরা ব্রিটিশ ইনটেলিজেন্সের কাছ থেকে ঘটনার একমাস আগেই জানতে পেরেছিলেন, কিন্তু সে খবর আমাদের জানাবার প্রয়োজনীয়তা বোধ করেননি তাঁরা। তার কারণ, দেশটাতে তো কোনও মন্ত্রিসভা নেই, ঘুষ-গোনা কতগুলো লোক বসে রয়েছেন সেখানে। এখানে দাঁড়িয়ে অতীশবাবু, মান্নানবাবুরা বক্তৃতা করে বলেছিলেন-হাওলার অপরাধীদের আমরা শাস্তি দেবো। দয়া করে জানাবেন, প্রাক্তন মন্ত্রী এইচ.কে.এল.ভগত কেন জেলের ভাত খাচ্ছেন। দাঙ্গা করেছিলেন বলেই সেটা খেতে হচ্ছে। আপনাদের মাননীয় মন্ত্রী কল্পনাথ রাই জেলে কেন রয়েছেন? বর্তমানে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করতে গেলে দুটি মানুষের গাড়ি সার্চ হয়না- এক, স্বরাষ্ট্র মন্ত্রীর গাড়ি এবং দুই, চন্দ্রস্বামীর গাড়ি। কিন্তু শঙ্কর রায়চৌধুরী প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করতে গেলে তাঁর সারা শরীর সার্চ হয় এবং তারফলে তিনি অপমানিত হয়ে

বেরিয়ে আসেন। দাউদ ইব্রাহিমের সহযোগী বাবলু শ্রীবাস্তব বিনা সার্চেই তাঁর কাছে পৌছোতে পারে, কিন্তু অর্জুন নেবার জন্য সচীন তেন্দুলকার কে তাঁর কাছে পৌছোবার আগে তার আগাপাছতলা সার্চ করা হয়! প্রধানমন্ত্রী চন্দ্রস্বামীর মতো একটা তৃতীয় শ্রেণীর লোকের সঙ্গে ঘনিষ্ঠতা বজায় রাখেন। যে দেশের প্রধানমন্ত্রীকে হর্ষদ মেহেতার মতো তৃতীয় শ্রেনীর একটা শেয়ারের দালাল এক কোটি টাকা ঘুষ দেয় সে দেশ সম্পর্কে যদি কোন লোক বলেন ফিউচার অব দিস নেশান হ্যাজ বিন রুইন্ড, সেটা ভাববার বিষয়। তবে আমরা আশ্বস্ত এজন্য যে, আমাদের দেশের সাধারন মানুষের উপর ভরসা রাখা যায়। যে দেশে নেতাদের বিরুদ্ধে কোটি কোটি টাকা চুরির অভিযোগ, সেই দেশেই খবরের কাগজে বেরোয়, এক গরিব রিকসাওয়ালা ব্যাগ ভর্তি টাকা পেয়ে সেটা তার মালিকের কাছে পৌছে দিয়ে এসেছে। কারণ ওরা দুর্নীতিপরায়ন নয়। স্বরাষ্ট্র মন্ত্রী পুরুলিয়ায় অস্ত্র পড়বে বলে জানতেন, কিন্তু কোনও ব্যবস্থা নেননি। কিন্তু গরিব কৃষক-তারা শীতের রাতে ঘর থেকে বেরিয়ে গিয়ে দেখেছে আকাশ থেকে কি পড়লো সেখানে। তারই জন্য আমাদের দেশটা বেঁচে থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস দীর্ঘদিন ধরে রয়েছেন এবং তাদের অনেকের সঙ্গে আমার ব্যক্তিগতভাবে ঘনিষ্ঠতা হয়েছে। আমার দুঃখ, ভবিষ্যতে তাদের অনেককে আর এখানে দেখতে পাব না, কারণ দেশের ৮৬ কোটি মানুষ ওদের আর তাদের প্রতিনিধি করবেন না। এটা আমাদের অভিশাপ নয়, ৮৬ কোটি মানুষের অভিশাপ, কারণ ওঁরা দেশের প্রতি বিশ্বাসঘাতকতা করেন। এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

[1-10—1-20 p.m.]

এই প্রস্তাব আমাদের বিধানসভার প্রস্তাব নয়, দেশের ৮৬ কোটি মানুষের প্রস্তাব। এই প্রস্তাবকে যাঁরা সমর্থন করবেন না তাঁরা দেশের প্রতি বিশ্বাসঘাতকতা করবেন। এই কথা বলে প্রস্তাবকে আরও একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি, এই যে প্রস্তাব হাউসে এসেছে তাকে নিশ্চয়ই সমর্থন করতাম যদি এই প্রস্তাবের পিছনে সৎ উদ্দেশ্য থাকতো। স্যার, এখানে সরকার পক্ষের একজন সদস্য শান্তি গোপালের মতো যাত্রা করে গেলেন। যাত্রা করলেন ঠিকই, কারা বললেন দুর্নীতির বিরুদ্ধে? যাদের মুখ্যমন্ত্রী ফাউনটেন হেড অব কোরাপশন, দুর্নীতির উৎস মুখ। ১৯ বছর ধরে এই ভদ্রলোক দুর্নীতির উৎস মুখ হয়ে একটার পর একটা দুর্নীতি করে গিয়েছেন পশ্চিমবাংলার বুকে। নির্বাচনের আগে মানুষকে বোঝাবার জন্য, দুর্নীতির বিরুদ্ধে কথা বলার জন্য এই প্রস্তাব এনেছেন। সেই জন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। এখানে দাঁড়িয়ে অনেক বড় বড় কথা বললেন। আজকে এই প্রস্তাবের উপর বক্তব্য রাখবেন বুদ্ধদেববাবু। আমি বুদ্ধদেববাবুকে দু-তিনটি প্রশ্ন করতে চাই যে বুদ্ধদেববাবু এই মন্ত্রিসভা থেকে পদত্যাগ করেছিলেন। আমাদের দেশের গনতান্ত্রিক রীতিনীতি অনুযায়ী, কোনও মন্ত্রী পদত্যাগ করেন তাহলে তাঁকে বলতে হয় কি কারণে তিনি পদত্যাগ করলেন। কিন্তু আমরা জানতে পারলাম না কেন বুদ্ধদেব বাবু পদত্যাগ করলেন এবং কেনই বা আবার মন্ত্রিসভায় ফিরে এলেন। আমরা শুধু জানতে

পারলাম, বুদ্ধদেববাবুর মেয়ে সাংবাদিকদের বলছে যে আমার বাবা চোরেদের মন্ত্রিসভায় থাকবেন না। পরবর্তীকালে বুদ্ধদেববাবু তাঁর মেয়ের বিবৃতির কোনও বিরোধিতা করেন নি। তিনি কিছু বলেন নি যে আমার ছোট মেয়ে এই যে বিবৃতি দিয়েছে, এটা ভুল বিবৃতি দিয়েছে। তার মানে এটাই দাঁড়ায় আপনার মেয়ে সাংবাদিকদের যে বিবৃতি দিয়েছে যে আমার বাবা চোরেদের ক্যাবিনেটে থাকবে না, তার বিরুদ্ধে আপনি যান নি, আপনি স্বীকার করে নিয়েছেন। আপনি কিন্তু বলেন নি যে আমার মেয়ে যা বলেছে সেটা ঠিক নয়। তার মানে আপনি স্বীকার করে নিয়েছেন যে এই সরকার চোরেদের সরকার, দূর্নীতিগ্রস্ত সরকার এবং জ্যোতিবাবু-আমি যেটা আগে বলেছি-ফাউনটেন হেড অব কোরাপশন। কংগ্রেসের লোকের বিরুদ্ধে যদি কোনও দূর্নীতির অভিযোগ আসে তাহলে তার বিরুদ্ধে তদন্ত করা হয়। রাজীব গান্ধী জয়েন্ট পার্লামেন্টারি কমিটি করে সাহস দেখাতে পারেন। তাঁর বিরুদ্ধে অভিযোগের ব্যাপারে তিনি বলতে পারেন সি.পি.আই, সি.পি.এম, আর.এস.পি, ফরোয়ার্ড ব্লক, বি.জে.পি. এবং জনতা দলের এম.পি-রা আমার বিরুদ্ধে অভিযোগের তদন্ত করবে। এই রাজ্যে ১৯ বছরে একটার পর একটা দূর্নীতির অভিযোগ আমরা করেছি। এই মুখ্যমন্ত্রী কোনও দিন সাহস দেখিয়ে বলেছেন যে এই ব্যাপারে সমস্ত দল মিলে তদন্ত করবে? সব দল মিলে একটা জয়েন্ট কমিটি করে দূর্নীতির যে অভিযোগ আছে সেই ব্যাপারে তদন্ত করবে? এই সাহস উনি দেখাতে পেরেছেন? মাটি কেলেঙ্কারি হয়েছে। ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাসে ৫ কোটি টাকার মাটি কেলেঙ্কারি হয়েছে। এই ব্যাপারে হাইকোর্টে কেস হলো। সেখানে ইনজাংশন পড়ে গেল। আজ পর্যন্ত সরকারের তরফ থেকে সেই ইনজাংশন ভেকেট করার কোনও ব্যবস্থা করা হয় নি। তা হলে সেখানে দূর্নীতি প্রকাশ পেয়ে যেত কারা দূর্নীতি করেছে কারা দূর্নীতি করেনি। গ্যাস টারবাইন নিয়ে দূর্নীতি হয়েছে। গ্যাস টারবাইন নিয়ে আসা হলো, আমাদের রাজ্যে গ্যাসটারবাইন চলবে এবং বিদ্যুৎ উৎপাদন হবে। কিন্তু সেই গ্যাস টারবাইন দিয়ে কেবল গ্যাস বার হলো, বিদ্যুৎ বার হলো না। সেই জিনিস কাজে লাগলো না, খারাপ হয়ে অচল হয়ে পড়ে রইল। এই ব্যাপারে আমরা দূর্নীতির তদন্ত চেয়েছিলাম। কিন্তু তদন্ত করা হলো না। বাস কেলেঙ্কারির ঘটনা আছে। অশোক লেল্যান্ডের ৪০ কোটি টাকার বাস কেনা হলো, আড়াই বছর পরে সেই গুলি বেলঘোরিয়া ডিপোয় মুখ থুবড়ে পড়ে আছে। এই ব্যাপারে যে দূর্নীতি হয়েছে সেই ব্যাপারে আমরা তদন্ত চেয়েছিলাম। কিন্তু সেই দূর্নীতির তদন্ত করা হলো না। বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারি নিয়ে সকলেই জানে। এই ব্যাপারে যতীন চক্রবর্তীকে পদত্যাগ করে চলে যেতে হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর ছেলেকে অন্যায় বরাত পাইয়ে দেবার জন্য মন্ত্রী যতীন চক্রবর্তীকে একটা নোট দিতে বলা হয়েছিল। তখন যতীন চক্রবর্তী মহাশয় বলেছিলেন, সারা জীবন ধরে তো অনেক অন্যায় কাজ করে এসেছি, শেষ বয়সে আর অন্যায় কাজ করব না, আমি ফাইলে নোট দেব না। কি হলো মুখ্যমন্ত্রী রয়ে গেলেন, তাঁর সন্তান রয়ে গেল, আর যতীন চক্রবর্তীকে পদত্যাগ করে চলে যেতে হলো। দূর্নীতির কথা আপনারা বলছেন, দূর্নীতির বিরুদ্ধে আপনারা অভিযোগ আনছেন? তারপর আমরা দেখলাম ওয়াকফ কেলেঙ্কারি। এই হাউসের সর্বোচ্চ পদে যিনি আছেন, তাঁর নাম এর সাথে যুক্ত হয়েছে। এক হাজার কোটি

টাকার অভিযোগ রয়েছে তাঁর নামে। আজকে তাঁর উচিত ছিল তাঁর চেয়ার থেকে নেমে এসে তদন্ত করানোর মতো সাহস দেখানো। সেই সাহস তিনি দেখাতে পারেন নি। সেই দূর্নীতির তদন্ত করাতে পারেন নি। রিসেন্ট টাইমে দেখলাম আলু কেলেঙ্কারি। সচিব বলছেন মন্ত্রীর বিরুদ্ধে. (নীল আলো জ্বলতে দেখা যায়) আমি বুদ্ধদেববাবুর কাছে একটা চ্যালেঞ্জ জানাচ্ছি- এই ১৯ বছরে আপনাদের নেতা, জ্যোতিবাবুর সন্তান শুধু নয়, জ্যোতিবাবুর পরিবারের লোকদের গত ১৯ বছরে কত সম্পত্তি বৃদ্ধি হয়েছে? আপনাদের দলের সাধারণ সম্পাদক শৈলেন দাশগুপ্তের ছেলের ১৯ বছরে কত সম্পত্তি বৃদ্ধি হয়েছে? আপনাদের দলের প্রশান্ত শূরের ছেলের কত সম্পত্তি বৃদ্ধি হয়েছে? এই সমস্ত মন্ত্রীদের সম্পত্তি গত ১৯ বছরে কত বেড়েছে? **(এই সময় লাল আলো জ্বলতে দেখা যায়)** আমার চ্যালেঞ্জ রইল বুদ্ধদেববাবুর কাছে. আপনি চ্যালেঞ্জ গ্রহন করুন যদি আপনার সাহস থাকে। চ্যালেঞ্জ গ্রহন করলে আপনাদের মুখে চুনকালি মেখে আসতে হবে। নির্বাচনের আগে দূর্নীতির বিরুদ্ধে এই রকম একটা প্রস্তাব এনে গা বাঁচাবার যে চেষ্টা করছেন তা দেশের মানুষ সহ্য করবে না। **(এই সময়ে মাইক অফ হয়ে যায়)** এবং মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় পরবর্তী বক্তার নাম কল করেন)।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দূর্নীতির বিরুদ্ধে যে প্রস্তাব এসেছে, রাজনীতির দুবৃত্তায়ন, প্রশাসনে সর্বব্যাপক দুর্নীতির বিরুদ্ধে যে প্রস্তাব এসেছে, আমি সেই প্রস্তাব সমর্থন করে কয়েকটি কথা এখানে বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দুর্নীতি গোটা প্রশাসনে এবং রাজনীতির যে দুবৃত্তায়ন তা এমন একটা পর্যায়ে গেছে, দেশের রাজনীতিবিদ, আমলা, প্রশাসনের উচ্চপদে যারা অধিষ্ঠিত, তারা এমন চরম দুর্নীতির মধ্যে জড়িয়ে পড়েছে যার আর একটা কলঙ্কজনিত নজির আমরা দেখলাম সম্প্রতি সিবিআই' এর রিপোর্টে। তাতে হাওলা কেলেঙ্কারি প্রকাশ পেয়েছে। তাদের রিপোর্টের মধ্যে একেবারে শাসন ক্ষমতার শীর্ষস্থানে অধিষ্ঠিত বর্তমান প্রধানমন্ত্রী, তিনিও পর্যন্ত যুক্ত। কোটি কোটি টাকার উৎকোচ গ্রহনের অভিযোগে তিনি অভিযুক্ত। এই রকম ভাবে শাসকদল সহ, বিভিন্ন বিরোধী দলের শীর্ষস্থানীয় নেতা, বিজেপি, জনতা দল তাদের বিরুদ্ধে অভিযোগে অভিযুক্ত করা হয়েছে। রিপোর্টের মধ্যে এইসব জিনিস প্রকাশিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত কয়েক বছরের মধ্যে, বিশেষ করে এই উদারনীতির ফলে-উদারনীতি মানে দেশি বিদেশি একচেটিয়া পুঁজিপতি, শিল্পপতিদের বিরুদ্ধে যতটা নিয়ন্ত্রন কাজ করতো, আইনের দিক থেকে যে নিয়ন্ত্রন ছিল তা তুলে দিয়ে তাদের যদৃচ্ছ লুণ্ঠন, মুনাফা লুণ্ঠনের সুযোগ করে দেওয়া হয়েছে। যদৃচ্ছ মুনাফা লুণ্ঠনের সুযোগ তাদের কাছে সহজতর হয়েছে। স্বভাবতই এর ফলে দুর্নীতি ভয়াবহ রূপ নিয়েছে! এই কথা ঠিক, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দুর্নীতি যা ব্যাপক ভাবে দেখা যাচ্ছে, এটা কোনও আইসোলেটেড ফিচার নয়। এটা কোনও বিচ্ছিন্ন ব্যাপার নয়। এই দুর্নীতির কারণটা কি তা আমাদের খুঁজতে হবে। ওই দুর্নীতির কারণটা হচ্ছে দেশের আর্থ সামাজিক, রাজনৈতিক ব্যবস্থায় যে অর্থনৈতিক কাঠামো, সেই কাঠামোটি বিশেষ করে ক্ষয়িষ্ণু এবং সঙ্কটগ্রস্ত। সেই অর্থনৈতিক এবং রাজনৈতিক ব্যবস্থার মধ্যে দেশের পুঁজিপতি এবং শিল্পপতিরা সর্বোচ্চ মুনাফা অর্জনের লালসা চরিতার্থ

[1-20—1-30 p.m.]

করার ক্ষেত্রে এই দুর্নীতিগ্রস্ত মানুষগুলো আর্থ সামাজিক ব্যবস্থাকে কাজে লাগাচ্ছে। ওই রাজনৈতিক দলের আড়ালে থেকে এমন কি বামপন্থী দলগুলোও ওই ব্যবস্থার সঙ্গে আপোষ করে চলেছে এবং দুর্নীতির ভিকটিম হচ্ছে। এই বামফ্রন্ট সরকার আজকে দুর্নীতিগ্রস্ত মানুষের পাশে এসে দাঁড়িয়েছে এবং তারজন্যই আজকে তাদের বিরুদ্ধেও দুর্নীতির অভিযোগ এসেছে। আপনাদের দলের শ্রদ্ধেয় বিনয় বাবু পর্যন্ত বলতে বাধ্য হলেন 'গভর্নমেন্ট ফর দি কনট্রাক্টর, অব দি কনট্রাক্টর এবং বাই দি কনট্রাক্টর'। যারফলে পঞ্চায়েতের ক্ষেত্রে বলুন বা মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে বলুন যেভাবে পারমিট, লাইসেন্স এবং কনট্রাক্ট দেওয়ার ক্ষেত্রে ঘুষ লেনদেন হচ্ছে তা আগে কখনও হয় নি। আজকে দুর্নীতি সর্বগ্রাসী এবং রশিদ কেলেঙ্কারি থেকে শুরু করে আলিপুর কেলেঙ্কারি প্রভৃতি যে সব ঘটনা ঘটেছে বামফ্রন্টের একটা দৃষ্টান্তস্বরূপ ঘটনা, সুতরাং বামফ্রন্ট সরকারও পরোক্ষভাবে দুর্নীতির সঙ্গে জড়িয়ে পড়েছে এবং সেখানে তাদের মতের মধ্যে কোনও পার্থক্য আমরা দেখতে পাচ্ছি না।

**(এমন সময় লাল আলো জ্বলে ওঠে এবং ডেপুটি স্পিকার অন্য সদস্যর নাম ডাকলেন)**

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় লক্ষ্মীবাবু প্রথমে এবং শেষে ননী কর মহাশয় স্বাক্ষর করে একটি প্রস্তাব এখানে পেশ করেছেন। আমি আশা করেছিলাম প্রথমে স্বাক্ষরকারীই এই মোশানটি মুভ করবেন। কিন্তু দুঃখের বিষয় প্রথম স্বাক্ষরকারী মাননীয় লক্ষ্মী দে, তাঁর দলের পক্ষ থেকে মুখ্য সচেতক হওয়া সত্ত্বেও তাঁকে বাদ দেওয়া হল কারণ তিনি এমনভাবে সরাসরি দুর্নীতির সঙ্গে জড়িয়ে গেছেন যে, এই প্রস্তাব মুভ করার পরে তার উত্তর যে মন্ত্রী দেবেন, সেই মন্ত্রী মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য, দলের কলঙ্কের উর্ধ্বে থেকে একটু সরে থাকতে চেয়েছেন, বলেই এই প্রস্তাব ননী করকে দিয়ে মুভ করানো হল। মাননীয় লক্ষ্মী দে মহাশয় এত অন্ধকার জগতের মধ্যে জড়িয়ে পড়েছেন যে শেষ পর্যন্ত তাকে দল থেকে বিতাড়িত হতে হচ্ছে। একটা কালিমার অধ্যায় তিনি সূচনা করেছেন। আজকে এই কারাপশন এটা আমাদের দেখতে হবে। একটা কারাপশনের বিরুদ্ধে রাজ্য সরকারই বলুন বা কেন্দ্রীয় সরকারই বলুন তার অথরিটি, জুডসিয়ারি, পার্লান্টারি সেট আপ এবং এক্জিকিউটিভ অথরিটি এই হচ্ছে ৩টে পিলার, এই ৩টে পিলার কি ধরনের রেসপন্স করছে, কি ধরনের বিহেভ করছে এবং কি ধরনের পদক্ষেপ নিচ্ছে তার সার্বিক প্রেক্ষাপটে পর্যালোচনা করার ক্ষেত্রে মানব বাবু, ননী বাবু বোফর্স কেলেঙ্কারি, তারপরে শেয়ার কেলেঙ্কারি এবং সর্বশেষে টেলিকম কেলেঙ্কারি এবং হাওলা কেলেঙ্কারির কথা তুললেন। মানব বাবু নির্বিকার ভঙ্গিতে খাড়া খাড়া দাড়ি চুলকতে জ্ঞানগর্ভি বক্তৃতা দিলেন। আমি প্রথম থেকেই সবার বক্তব্য শুনে খন্ডন করার দরকার হলে খন্ডন করে বক্তব্য রাখব। রাজীব গান্ধীর বিরুদ্ধে যে বক্তব্য রাখলেন তার বিরুদ্ধে তদন্ত করে আপনারা নির্দিষ্ট কোনও অভিযোগ করতে পেরেছেন কি? উত্তর 'না'। শেয়ার কেলেঙ্কারি সম্পর্কে দিনের পর দিন বিতর্ক তুলে, বিরোধীদলের প্রস্তাবকে গ্রহন করে জয়েন্ট পিটিশন কমিটি তৈরি করলেন

কিন্তু কোনও পদক্ষেপ এবং কোনও সুনির্দিষ্ট অভিযোগ প্রমাণ করা গেছে কি উত্তর 'না'। টেলিকম, পৃথিবীর ইতিহাসে কোনও সংসদ ১১দিন ধরে বন্ধ থাকে নি, কিন্তু তাও সম্ভব হয়েছে এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং কমিউনিস্টপার্টির সহযোগী দলগুলোর দ্বারা। যারা সংসদীয় রীতিতে বিশ্বাস করেনা, যাদের শ্লোগান জনগনতান্ত্রিক বিপ্লব জিন্দাবাদ, যারা চিনের দালাল, এরা কখনও পার্লামেন্টারি ডেমক্রেসি সিস্টেম মানেনা, এরা বলেছিল এই আজাদি ঝুটা হ্যায়, এরা বলেছিল এই সংবিধান মানিনা, আগুণ ধরিয়ে দাও। এরা বলেছিল পার্লামেন্ট শূয়রের খোঁয়াড়। এই সেই কমিউনিস্ট পার্টি ১১।১২ দিন ধরে সংসদ এর অচলাবস্থা সৃষ্টি করেছিল, সংসদ বন্ধ করেছিল, সেখানে সুপ্রীম কোর্ট পরিষ্কার করে বলে দিয়েছে ভারত সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন তা সঠিক, কোন বেঠিক সিদ্ধান্ত নেয়নি। তাহলে কি হল ব্যাপারটা? সংসদীয় রীতিতে দেশ বিরোধী চক্রান্তকারী দেশের মধ্যে সংসদের মধ্যে থেকে যাকে তারা হত্যা করার চেষ্টা করছে তারা কারা সেটা প্রমান হয়ে গেল, এটা লক্ষ্য করার বিষয়। এখানে ওরা চিৎকার করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের তো মূল ৪টি পিলার পার্লামেন্টারি সিস্টেম, জুডিসিয়ারি এক্‌জিকিউটিভ অথরিটি, মিডিয়া। ভারতবর্ষের জাতীয় কংগ্রেসের সভাপতি এবং প্রধানমন্ত্রী পি.ভি.নরসিমা রাও সবচেয়ে দেশের কঠিনতম সময়ে কান্ডারি হিসাবে হাল ধরেছিলেন। এই জ্যোতি বাবু এবং বুদ্ধদেব বাবু যুক্তভাবে ময়দানে বি.জে.পি.র সঙ্গে হাত মিলিয়ে বিশ্বনাথকে মাঝখানে বসিয়ে চরনামৃত খেয়েছিলেন, বন্ধু সরকার গঠন করেছিলেন। সেই বন্ধু সরকারের যখন চরম অর্থনৈতিক সঙ্কট রাজনৈতিক সঙ্কট, সামাজিক সঙ্কট চলছে, যখন তারা চলে গেলেন, তার পরবর্তী সময়ে আমরা দেখছি পি.ভি.নরসিমা রাও সরকারের দায়িত্ব গ্রহন করলেন। একদিকে অর্থনৈতিক সঙ্কট, দেশের নিরাপত্তা এবং সার্বিক বিপর্যয়, সেই অবস্থায় দায়িত্ব নিয়ে এক একটি ক্ষেত্রে একদিকে আন্তর্জাতিক চক্রান্ত, মার্কিণ সাম্রাজ্যবাদের, আর এক দিকে রাশিয়ার পতনের ফলে ইউনিপোলার ওয়ার্ল্ড রাজনৈতিক অবস্থান, এক দিকে ভারতবর্ষের অবস্থান সবটা নিয়ে যখন তাকে চলতে হচ্ছে সেই পরিস্থিতিতে এই কমিউনিস্ট পার্টি তাকে বারে বারে কলঙ্কিত করার চেষ্টা করছে, বি.জে.পি.র হাত মিলিয়ে পার্লামেন্টের ভিতরে। আজকে প্রমাণ হয়ে গিয়েছে এরা একটা নীতিহীন দল চিনের দালালকারী দল, যারা স্বাধীনতার বিরুদ্ধে, '৪২ এর আন্দোলনের বিরুদ্ধে ছুরিকাঘাত করেছিল, এরা স্বাধীনতাকে আঘাত করেছিল, আজকে সেই দলটা বলছে দূর্নীতির বিরুদ্ধে লড়াই করছে। ভারতবর্ষের কংগ্রেস আজকে তাদের সরকার মাথা উঁচু করে বলতে চাইছে আইন তার নিজের পথে চলবে। ল উইল টেক ইট ওউন কোর্স এই কথা আপনারা বলুন তো বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতারা। পশ্চিমবাংলায় যত কেলেঙ্কারি হয়েছে, আমি তার মধ্যে একজন ভিকটিম। আমি বলেছিলাম আলিপুর নজরতখানায় সিরাজদৌলার আংটি চুরি হয়ে গিয়েছিল, আমি বলেছিলাম বাহাদুর আলিসার একঘড়া মোহর চুরি হয়েছে, আমি বলেছিলাম কোটি কোটি টাকা তছরূপ হয়েছে চিফ মিনিস্টারের পলিটিক্যাল সেক্রেটারি অশোক বসু এবং আরও অনেকে যুক্ত ছিলেন। আপনারা সংখ্যাধিক্যের জোরে এই হাউসে রেজলিউশন পাস করিয়ে আমাকে সাসপেন্ড করেছিলেন। আমি তদন্ত কমিশনের দাবি

[1-30 — 1-40 p.m.]

করেছিলাম, একটা যুক্ত বিধানসভার কমিশন হোক স্পিকারের নেতৃত্বে। কিন্তু সি.পি.এম. পার্টির নির্দেশে সেটা করা হয়নি। পরে প্রমান হয়ে গিয়েছিল আমি যা বলেছিলাম সেটা সঠিক, কোটি কোটি টাকার কেলেঙ্কারি হয়েছে। এখানে বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় আছেন উত্তর দেবেন, উনি বলেছিলেন আমি এই চোরেদের সরকারে থাকব না। আপনি চোর না জ্যোতিবসু চোর, কোন মন্ত্রী চোর? আপনি চোরেদের সরকার বলে চলে গিয়েছিলেন, কেন আপনি আবার চোরেদের মতো ঢুকলেন। Without giving any reason breaking the decorum of parliamentary system. আপনার লজ্জা করেনা, আপনি মন্ত্রী হয়ে পালিয়ে গেলেন, আবার পরে মন্ত্রী হয়ে ঢুকলেন মাথা উঁচু করে বললেন আমি দুঃসময়ের যাত্রী, আমি দুঃসময়ে ঢুকব। Without any answer, without any commitment to the parliamentary system, without giving explanation to the members and the people. আজকে আপনাকে বলতে হবে আপনি চোরের মন্ত্রিসভা বলেছিলেন কেন? আজকে এই জায়গায় দাঁড়িয়ে পরিষ্কারভাবে আপনাকে এর উত্তর দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী দুর্নীতির আগ্নেয়গিরির উপর বসে আছেন। এই চাকর-বাকরদের হিম্মত নেই জ্যোতি বাবুর সম্বন্ধে কিছু বলার। আজকে ভারতের জাতীয় কংগ্রেসই ভারতবর্ষকে রক্ষা করবে, আজকে আমাদের প্রধানমন্ত্রীই ভারতবর্ষকে রক্ষা করবে। আজকে যত রকম দূর্ঘটনা ঘটুক না কেন আইন তার নিজের পথেই চলবে, এটাই ভারত সরকারের নির্দেশ। কেউ আইনের ঊর্ধ্বে নয়। আমরা দেখি এখানে যে যে দুর্নীতি ঘটেছে সেই ব্যাপারে একটা তদন্ত কমিশন হোক এবং সি.বি.আই তদন্তের আদেশ দেওয়া হোক।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের ননী কর, লক্ষ্মী দে এবং আরও কয়েকজন বিধায়ক মিলে যে মোশানটি এনেছেন সেই ব্যাপারে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী সদস্যদের আমি শুধু দৃষ্টি আকর্ষন করছি একটা প্রসঙ্গে ভারতবর্ষে স্বাধীনতার পরে এই ধরনের রাজনৈতিক সঙ্কট- সমস্ত অর্থে-যেটা এসেছে এই মুহূর্তে দিল্লিতে তার গুরুত্ব এবং তার বিপদটা আপনারা কেন বুঝতে পারছেন না? আপনারা বুঝতে পারছেন, আপনারাও ভালো করে জানেন, আপনি যেটা বললেন যে গণতন্ত্রের তিনটি স্তম্ভ একসিকিউটিভ, জুডিসিয়ারি এবং লেজিসলেচার। আজকে কি ভয়ঙ্কর পরিস্থিতির মধ্যে একতরফা সুপ্রীমকোর্টকে দেশ চালাতে হচ্ছে এবং বহুদলীয় গনতান্ত্রিক ব্যবস্থা আজকে ভেঙ্গে পড়েছে আপনাদের অপরাধে। স্বাধীনতার পরে এই অপরাধগুলোর গুরুত্বর আর তুলনা নেই। একটা তুলনাহীন সঙ্কটের মধ্যে দিয়ে চলছে। আপনারা এই সঙ্কট তৈরি করেছেন এবং এর গুরুত্বটাও আপনারা স্বীকার করতে চাইছেন না। ভারতবর্ষের সংখ্যাগরিষ্ঠ মানুষ এটা জানেন, ভারতবর্ষের সমস্ত সংবাদপত্র যার গুরুত্ব স্বীকার করছে। আজকে দলমত নির্বিশেষে সাধারণ মানুষ বুঝতে পারছেন এতবড় সঙ্কট আমাদের দেশে আর কখনো আসেনি। কিন্তু আপনারা এটা স্বীকার করছেন না কেন? এই রকম একটা অবস্থায় আপনি বললেন যে এই রকম অবস্থা আমাদের কাছে কিছুই না। বোফর্স থেকে শুরু

করলেন, উত্তর দিতে পারেন, বোফর্স যদি সত্যি হয়ে থাকে, তাহলে আপনাদের যে ভদ্রলোক সোলাঙ্কি, তিনি পদত্যাগ করে বসে আছেন কেন? তিনি কি চিঠি নিয়ে গিয়েছিলেন? তিনি অপরাধ করেছেন বলেই বসে আছেন। তবে আপনি জানেন, বোফর্সের সমস্যার সমাধান এখনও হয়নি। ভারত সরকার সেটাকে গোপন করতে চাইছে বলেই সময় লাগছে এর আসল তথ্য বার করতে। তবে বোফর্সের আসল তথ্য বেরিয়ে আসবেই। আজকে শেয়ার কেলেঙ্কারি ধরা পড়েনি, টেলি-কমিউনিকেশন কেলেঙ্কারি ধরা পড়েনি। আজকে একটা সরকার চলছে, গত এক বছরে যে সরকারের ১৪ জন মন্ত্রী সরকার থেকে বেরিয়ে যেতে বাধ্য হয়েছে। এই অবস্থাটায় আপনারা মানতে চাইছেন না। এই রকম একটা অবস্থায় একটা দেশ চলতে পারেনা। আমরা কল্পনাও করতে পারিনা এটা এখানে। পার্লামেন্ট চলছে, কিন্তু কি করে চলছে। আটজন মন্ত্রীকে প্রশ্ন করলে কে উত্তর দেবে আমরা জানিনা। এই রকম একটা অবস্থা আমাদের দেশের ইতিহাসে কোনওদিন হয়নি। আজকে আটজন মন্ত্রী নেই, অথচ পার্লামেন্ট চলছে। কি পার্লামেন্ট চলছে আমরা বুঝতে পারছি না। এর সঙ্গে সঙ্গে কয়েকটি কথা আমি আপনাদের বলছি। এই সমস্ত সমস্যাগুলোকে আপনারা কাউন্টার পোজ যাকে বলে একটা পাল্টা দেখাতে চেয়েছেন। সারাদেশে যে সঙ্কট হয়েছে, সেই সঙ্কটের মতো এই পশ্চিমবঙ্গেও ঠিক একই জিনিস হচ্ছে। সত্যি কি তাই? নিজেরা বিশ্বাস করেন এবং আপনাদের কাছে আমরা বলতে চাইছি যে এই রাজ্যের মানুষ এত দুর্বল নয়, এই রাজ্যের মানুষ জানেন কোনটা সাদা, কোনটা কালো। চীৎকার করে বললেই তো একটা অসত্য কথা দাঁড়িয়ে যায় না। এই রাজ্যের মানুষ কংগ্রেসকে দেখেছেন আমাদেরও দেখেছেন। ওদিকে দিল্লিতে কংগ্রেসকে দেখেছেন আমাদেরও দেখেছেন। এখানে বলার চেষ্টা করলেন মাননীয় মান্নান সাহেব খুব যুক্তি দিয়ে যে আমরা ভুল করলে, আমরা ভুলটা মেনে নিয়ে বেরিয়ে আসি। সত্যি তাই। সুপ্রীম কোর্ট যদি সি.বি.আইকে ধমক না দিত, হাওলা কেলেঙ্কারি যা চার বছর ৯১ সাল থেকে চলছে চার বছর ধরে তাকে গোপন করার চেষ্টা হয়েছে। সুপ্রীম কোর্টের ধমক না খেলে সি.বি.আই কি সব সত্যি টেনে বার করত, না করত না। এখনও চেষ্টা করছে বোফর্সটাকে গোপন করার। টেলিকমিউনিকেশনকে গোপন করার। আপনারা যে কথা বললেন, যে আমরা নিজেরাই আমাদের ব্যবস্থা নিই। আপনারা নিজেরা ব্যবস্থা নেন না। নেন না বলেই যখন আপনাদের মানুষ একেবারে ঝেঁটিয়ে তাড়ায় তখন আপনারা বিদায় হন। তার আগে আপনারা ব্যবস্থা নেন না। এই হচ্ছে আপনাদের অবস্থা। আমি সেই প্রসঙ্গে এখানে বলতে চাই একটাই কথা, আপনাদের কিছু কাগজ আবার বুদ্ধি দেয় আপনাদের বুদ্ধির স্তরটা তো আবার একটু কম। সেইজন্য কয়েকটি কাগজের বুদ্ধিতে চলেন। সেই বুদ্ধি তারা দিচ্ছে। একবছর পর হঠাৎ আপনারা আবিস্কার করলেন জৈনের একটা ডায়েরি আছে। আচ্ছা আমরাও ডায়েরি বলতে আরম্ভ করি। আপনাদের বুদ্ধির স্তরটা এত নীচে, মগজ আপনাদের এত পচেছে। এখন প্রশ্ন করছি আপনাদের সাহস আছে? শুনুন না, আপনাদের সাহস আছে গিয়ে বলার, রশিদের ডায়েরী আছে কি নেই? রশিদের ডায়েরি আছে আবিস্কার করলেন দেড় বছর পর। কেন না ওই জৈনের ডায়েরিটা শুনেছেন। আমরা আবার বলছি যদি সাহস থাকে ইচ্ছা থাকে সোজা পথ আছে কোর্টে যান

না। আপনাদের অনেক ল ইয়ার আছে হাইকোর্টে। টাডা কোর্টে গিয়ে জারি করুন এবং রশিদের ডায়েরি বার করা হোক এবং জয়নাল সাহেবকে উপহার দেওয়া হোক। সুরজিৎ যেটা বলতে চেয়েছেন সোজাসুজি বোঝার চেষ্টা করুন ডায়েরি আছে কিনা? এই উত্তর তিনি দেন নি। ডায়েরি বলে কিছু আছে কিনা উনি বলেন নি। উনি বলেছেন যে কজন এর নাম আছে তাদের বিরুদ্ধে পার্টি ব্যবস্থা নিয়েছেন। কোথায় নাম আছে, কি নাম আছে সবাই আমরা জানি। সবাই আমরা জানি, এখানে মানস যেটা বলেছেন, আমিও বলতে পারি আমার কাছে সমস্ত তথ্য আছে। আপনাদের কংগ্রেস পার্টির অন্তত তিন জন লোক নিয়মিত ওর কাছ থেকে টাকা নিত। এই তাপস রায়, সুলতান আমেদ, আবদুল আলান আনসারি এরা সবাই ওর কাছ থেকে টাকা নিত। এই সব আপনারা ওদের কাছ থেকে টাকা নিয়েছেন। জয়নাল সাহেব জানেন না, দুটো গুন্ডা, মারা মারি করে, সেন্ট্রাল ক্যালকাটায়, একটার নাম ওমর। আরেকটার নাম রশিদ। রশিদ এখন জেলে। আর একটা গুন্ডার সঙ্গে আপনারা গিয়ে ইফতার পার্টি করেন। কে ওমর? সবাই জানেন কে ওমর।

[1-40—1-50 p.m.]

ওমরের সঙ্গে বসে জয়নাল আবেদিন সহেব, সোমেন মিত্র মহাশয় ইফতার পার্টি করছেন। এই দলকে আমরা উত্তর দিই না। আপনারা আপদমস্তক দুর্নীতিগ্রস্ত। আর ওই যে কথা বললেন, আগের দিনেও বলেছি আবার বলছি, এবং জন্ম থেকেই বলে আসছি যে, আপনারা চোর। আর ওই ভদ্রলোক আমার মেয়ের নাম বলছে। আমার মেয়ে আপনার থেকে বুদ্ধিমতি, এত বোকা নয়। মানস ভূঁইয়া আপনাকে অনুরোধ করে বলছি যে আপনাদের প্রধানমন্ত্রী দেশকে যেখানে সঙ্কটের মধ্যে নিয়ে এসেছেন, সেই সঙ্কট থেকে আপনাদের প্রধানমন্ত্রী মুক্ত করতে পারবেন না। চন্দ্রস্বামীও পারবেন না, জ্যোতির্ষীও পারবেন না। এই দুর্নীতির গর্ভে আপনারা ভেঙ্গে পড়বেনই। আমরা এর জন্য শুধু অপেক্ষা করব।

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, যে প্রস্তাব আমাদের এখানে উত্থাপন করেছি, সেই বিষয়ে বিরোধীদের মাননীয় সদস্যগন অনেক কথা বলেছেন। ওদের প্রধান বলেছেন যে ওদের মধ্যে দুর্নীতি নেই। আর দুর্নীতির কথা উঠলেই তার তদন্ত করেন। তার জবাব আমাদের পক্ষের সদস্যারা দিয়েছেন। আমি শুধু একটা কথাই মনে করিয়ে দিতে চাই যে, একটা কথা চালু আছে যে দুর্নীতি দুই ভাই, বিজেপি আর কংগ্রেস আই। এই তো সকলেই জানে। একটা কথা বলি যে, দুর্নীতির কোনও ঘটনা ঘটলেই যদি সিপিএমের নজরে আসে, তা হলে তার ব্যবস্থা নেওয়া হয়। আর ওদের যদি নজরে আসে, তাদের প্রমোশন হয়। তারা উচ্চ ক্ষমতায় যায়। এই যে পার্থক্য, এই পার্থক্য আপনি জানেন। এই কারণেই যে প্রস্তাব আমরা এখানে উত্থাপন করেছি, আমি ওদের বলব যে, ভবিষ্যতের দিকে তাকিয়ে এই প্রস্তাব সমর্থন করুন। গোটা দেশ আজ বিপন্ন। এর হাত থেকে উদ্ধার করার জন্য সকলে মিলে চেষ্টা করতে হবে এবং এই হাওলাবাজ, এই দুর্নীতিবাজদের সঙ্গে যুক্ত যারা, এদের সকলের থেকে দেশকে রক্ষা করতে হবে আমাদের এখান থেকে নির্বাচিত হয়েছে পার্লামেন্টে আমাদের বিদেশমন্ত্রী তাঁর নামও এসেছে হাওলায়। আর একজন তিনি

বিধানসভার সদস্য ছিলেন, তারও নাম গেছে হাওলায়। আমি জানি না একজন হাওলাবাজ ধরা পড়েছে, এখন আরও কত হওলা পড়ে আছে। কারণ ওদের যে সি বি আই সেটা পরিচালনা করেন আমাদের প্রধানমন্ত্রী নরসিমা রাও। ইতিমধ্যেই তার কাজ দেখে সুপ্রিম কোর্ট বলেছেন যে, তার কাছে সব নজির নিয়ে যাওয়ার দরকার নেই। কারণ এখানে নরসিমা রাওয়ের বিরুদ্ধেও হাওলার নাম আছে। আরও কত হাওলা বাজ আছে, আরও কত নাম উঠবে, আমাদের জানা নেই। আমি স্যার আপনাদের মাধ্যমে ওদের বলতে চাই যে, ওদের কুম্ভিরাশ্রু করার দরকার নেই। গতকাল যে লিস্ট বেরিয়েছে বামপন্থীদের, ওটাই হচ্ছে আগামীদিনের বিধানসভা। আপনাদের নাম ওর মধ্যে নেই। আপনাদের ২-৫ জনও আসবে কিনা জানিনা। আমি এতদিন যে নির্বাচন কেন্দ্র, অশোকনগর কেন্দ্রে প্রতিনিধিত্ব করে এসেছি সেখানে কোনওদিন কংগ্রেস জিততে পারেনি, সেখানে চিরকাল বামপন্থীরা জিতেছে, এবারেও সি.পি.এম জিতবে। এতে আপনাদের দুঃখিত বা উল্লসিত হওয়ার কোনও কারণ নেই। শুধু মাত্র পশ্চিমবঙ্গ নয়, আগামীদিনে ভারতবর্ষে এটা নতুন জমানা সৃষ্টি করবে- বামপন্থীরা ক্ষমতায় আসবে, এতে সন্দেহের কোনও কারণ নেই। আজ অধিবেশনের শেষ দিন, আপনাদের ধন্যবাদ জানাই। আপনারা এখন বোধহয় এই দুর্নীতি দেখে ঘাবড়ে যাচ্ছেন। ঘাবড়াবার কোন কারণ নেই, জনগণের সঙ্গে মিশুন, জনগণের কাছে যান, দেশকে বাঁচান এবং এই প্রস্তাব সকলে গ্রহন করুন সেটাই আমার বক্তব্য।

**মিঃ স্পিকার ঃ** The motion of Shri Nani Kar

That "এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে—

দেশের পরিচালনার দায়িত্ব জনগণ যাঁদের হাতে দিয়েছেন তাঁদের একটা বড় অংশ দুর্নীতির সাথে যুক্ত হয়ে পড়েছেন এবং বিগত চার-পাঁচ বছরে এই ধরনের ঘটনা ক্রমান্বয়ে বৃদ্ধি পেয়েছে ;

দুর্নীতির সাথে যুক্ত হয়ে পড়ছেন প্রশাসনের সর্বোচ্চ পদাধিকারী ব্যক্তিবর্গ, কয়েকটি বিরোধী রাজনৈতিক দলের কতিপয় নেতৃত্ব- এমন কি, শাসক রাজনৈতিক দলের প্রধানের বিরুদ্ধেও উত্থাপিত হচ্ছে একের পর এক দুর্নীতির অভিযোগ ;

এই লাগামহীন দুর্নীতির সাথে সঙ্গতি রেখেই প্রকাশিত হচ্ছে অপরাধ জগতের কুখ্যাত ব্যক্তিদের সাথে শাসক রাজনৈতিক দলের দায়িত্বশীল পদাধিকারী এবং প্রধান বিরোধী রাজনৈতিক দলের নেতাদের ঘনিষ্ঠ যোগাযোগ ;

এই দুর্নীতির উৎস খুঁজতে গিয়ে দেখা যাচ্ছে, দেশের অভ্যন্তরে সঞ্চিত বিপুল পরিমান কালো টাকার সাথে এই কাজে ব্যবহৃত হচ্ছে উদারনীতির সৌজন্যে আগত বে-আইনি বিদেশি মুদ্রা ;

বে-সরকারিকরণকে স্লোগান হিসাবে রেখে অসাধু উপায়ে সরকারি সম্পত্তি রাষ্ট্রায়ত্ত সংস্থা-এমন কি, লাভজনক সরকারি সংস্থাও জলের দরে বেচে দেওয়া হচ্ছে এবং

এই ঘটনাগুলি কেবলমাত্র দেশের জনসাধারণের গণতান্ত্রিক মূল্যবোধকে আক্রমন করছে তাই নয়, দুর্বল করছে দেশ এবং সংসদীয় গনতন্ত্রের ভিত্তিকে।

এই সভা তাই, প্রশাসন ও রাজনীতিকে দুর্নীতিমুক্ত করার দৃঢ় সঙ্কল্প ঘোষনা করছে এবং সেই সঙ্গে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহন ও আইন প্রণয়নের দাবি জানাচ্ছে।

Was then put and a division taken with the following results :-

**AYES**

Abdul Haque, Shri

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Prabhat

Bagdi, Shri Lakhan

Bose, Shri Shyamaprasad

Barman, Shri Debendra Nath

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chakrabarty, Shrimati Kumkum

Chakrabarty, Shrimati Tania

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Nirmal

Das, Shri Trilochan

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Shanti

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Sunil Kumar

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Samar

Jamadar, Shri Badal

Joardar, Shri Dinesh

Let, Shri Dhiren

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Mamtaz Begum, Shrimati

Mamtaz Hassan, Shri

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmejoy

Md. Yakub, Shri

Misra, Shri Surya Kanta

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Debnath

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Ray, Shri Jatindra Nath

Roychowdhury, Shri Gautam

Saha, Shri Kripa Sindhu

Sahis, Shrimati Bilasibala

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

Touab Ali, Shri

**NOES**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Prabir

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Bhowmik, Shri Manik

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Fazle Azim Molla, Shri

Gyan Singh Sohanpal, Shri

Khaitan, Shri Rajesh

Lahiri, Shri Jatu

Maity, Shri Mukul Bikash

Mitra, Shrimati Sabitri

Nasiruddin Khan, Shri

Paul, Shrimati Maya Rani

Poddar, Shri Deokinandan

Rubi Nur, Shrimati

Sarkar, Shri Deba Prasad

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

Ayes being 60 and Noes 24, the motion was carried.

[1-50—2-00 p.m.]

## MOTION UNDER RULE 185

**Mr. Deputy Speaker :** Now we shall take Motion under Rule 185 in connection with irregularities in the affairs of the Wakf Board. Dr. Manas Bhunia may please move his motion.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that—

whereas a number of allegations have been raised about irregularities in the affairs of the Wakf Board;

Whereas the amounts involved in the irregularities would amount to several crores; and

Whereas such irregularities concern the affairs of the minority community.

This House therefore, demands that a full-fledged enquiry be instituted to enquire into the affairs of the Wakf Board.

মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মেহবুব জাহেদী সাহেব এখানে বসে আছেন এবং, তিনি যে চেয়ারটায় বসে আছেন, এই চেয়ারটার নীচেও কিছু উত্তপ্ত বস্তু আমি অনুভব করছি বিগত

কিছুদিন ধরে। ১৬৫ টি কেসে ১,০০০ কোটি টাকার বেশি ইনভল্‌ভ-চুরি হয়েছে, ডাকাতি হয়েছে এবং বিপজ্জনক ভাবে মুসলিম সম্প্রদায়ের সম্পত্তি-যা ১ ইঞ্চি ও হস্তান্তর করার আইনগত অধিকার নেই, তা চুরি হয়েছে, ডাকাতি হয়েছে। এখন, এই হাউস থেকে মেহবুব জাহেদীর বাড়ি সার্চ করা দরকার, ব্যক্তিগত ভাবে সার্চ করা দরকার। এই চেয়ার থেকে যিনি নির্দেশ দেন, তিনিও ইনভল্‌ভ। জুডিসিয়াল সেক্রেটারি পি.কে.সেনগুপ্ত মুখ্যমন্ত্রীর নির্দেশে যে এনকোয়ারি করেছিলেন, সেই এনকোয়ারি রিপোর্টেও- প্রাইমা ফেস্‌ অল দা এলিগেশন হ্যাভ বিন অ্যাস্টাবলিশড্‌। মুসলিমদের বঞ্চিত করা হয়েছে, তাদের সম্পত্তি ইললিগ্যাল ট্রান্সফার করে দিয়ে বেচে দেওয়া হয়েছে, লিজ দেওয়া হয়েছে। এক হাজার কোটি টাকার বেশি ইনভলভ্‌। ইললিগ্যাল ট্রান্সফারের বিষয়ে মন্ত্রিসভা অভিযুক্ত, অভিযুক্ত মেহবুব জাহেদী সাহেব, অভিযুক্ত ঐ চেয়ারটায় বসা মানুষটা এবং অভিযুক্ত মুখ্যমন্ত্রীও বসে আছেন। বুদ্ধদেব বাবু, এত বড় কেলেঙ্কারির কথা আপনারা চেপে গেলেন! কেন্দ্রের কথা বললেন একটু আগে। আপনারা বললেন- কংগ্রেস চোর, কংগ্রেস চোর, কংগ্রেস চোর। এবারে বুদ্ধদেব বাবু, আপনার বিবেককে একটু জাগ্রত করে ঐ লোকগুলোকে, ঐ চেয়ারটাকে আর আপনার নেতা মুখ্যমন্ত্রীকে বলুন- আপনারা ডাকাত, আপনারা ডাকাত, আপনারা ডাকাত, আমি জন্ম থেকে এই ডাকাতদের ঘৃণা করি। যদি এই সৎসাহস থাকে, তাহলে বলবেন। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ডাকাতি, রাহাজানি, চুরি, স্বজন-পোষণ, দুর্নীতি আখড়ায় পরিণত হয়েছে। আগ্নেয়গিরির চূড়ায় বসে আছেন শিরচূড়ামণি মার্কসবাদী মুখ্যমন্ত্রী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অভিযোগ করছি, নির্দিষ্ট ভাবে এই ব্যাপারে সি.বি.আই. এনকোয়ারি হোক এবং হাউস থেকেও একটা কমিটি করুন। মাননীয় মন্ত্রী শেষ দিন হলেও পদত্যাগ করুন, ঘোষনা করুন, সমস্ত দুর্নীতির দায় মাথা পেতে নিয়ে আমি মেহবুব জাহেদী পদত্যাগ করলাম, আলোচনা শুরু হোক।

**Mr. Deputy Speaker :** The are three amendments by Shri Deba Prasad Sarkar. Mr. Sarkar may please move his amendments.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that (1) in line 2 of paragrph 2 the word 'and' be omitted. (2) in paragraph 3 the word 'and' be added after the word 'community'. (3) after paragraph 3 the following new paragraph be added :

"Whereas the question seriously agitates the mind of the people : how could the corruption involving the Wakf property, which goes on rampant in States run by the Congress, the BJP and the Janata Dal, also rear its head in the Left Front ruled West Bengal."

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার ডান পাশে যাঁরা বসে আছেন তাঁরা পশ্চিমবঙ্গে আজকে ওয়াকফ সম্পত্তি লুঠ করছেন। ঐ ফড়িং চোখ, চামচিকারা পশ্চিমবঙ্গের সমস্ত ওয়াকফ প্রপার্টি লুঠ করছেন। মাননীয় সদস্য, আপনার হাসি আসছে? দাঁত খুলে পড়বে, এব্যাপারে হাঁসা যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন

পশ্চিমবঙ্গে ১৯৩৪ সালে ফার্স্ট ওয়াকফ অ্যাক্ট তৈরি হয়। আপনি জানেন, ওয়াকফ মিন্‌স- এ রিলিজিয়াস প্রভিসনস্ অফ দি মুসলিমস্। আল্লার নামে উৎসর্গ করতে পারে। তাঁরা প্রভিসন দিতে পারে কি কি বিষয়ে এটা ব্যায় করা হবে। আমি বেঙ্গল ওয়াকফ অ্যাক্ট, ১৯৩৪ কারেক্‌টেড আপ-টু '৭৫— পড়ে শোনাচ্ছি এবং এর মানে কি বলছি। এর মানে দু-রকম হতে পারে। মুসলমানরা শিয়া এবং সুন্নিতে বিভক্ত। পশ্চিমবঙ্গে যখন শিয়ারা ছিল তখন ওয়াকফ প্রভিসন ছিল। শিয়াদের রিপ্রেজেন্টেশন এবং তাঁদের জন্য প্রভিসনটা একটু আলাদা। তাঁদের জন্য একটা আলাদা বিধান ছিল। আফটার ইন্ডিপেন্ডেন্স তাঁদের প্রভাব অনেকটা কমে গেছে। সেটা আর নেই। ওয়াকফ কাদের বলে? ওয়াকফ মিনস্, সেকশন-৬, সাব-সেকশন-১০ দি বেঙ্গল ওয়াকফ অ্যাক্ট, ১৯৩৪-'দি পার্মানেন্ট ডেডিকেশন বাই এ পারসন প্রফেসিং ইসলাম অব এনি মুভাবেল অর ইম্মুভাবেল প্রপার্টি এনি পারপোজ রিকগনাইজড বাই দি মুসলিম ল্ অজ পায়াস, রিলিজিয়াস অর চ্যারিটাবল অ্যান্ড ইনক্লুড্স এ ওয়াকফ বাই ইউজার ; অ্যান্ড ওয়াকফ মিনস্ এনি পারসন মেকিং সাচ ডেডিকেশন। ইট ইজ দি প্রপার্টি ডেডিকেটেড টু দি সুপ্রিম, উইথ সাচ পারপোজ। সেন্ট্রাল ওয়াকফ অ্যাক্টের একটা বিধান আছে। ওয়াকফ মিনিস্টারের বিধান এটা। সেন্ট্রাল ওয়াকফ অ্যাক্ট, রুল-৩ এবং সাব-সেকশন (আই)-তে বলা হয়েছে, ওয়াকফ মিন্‌স, 'দি পার্মানেন্ট ডেডিকেশন বাই এ পারসন প্রফেসিং ইসলাম অব এনি মুভাবল অর ইম্মুভাবল প্রপার্টি ফর এনি পারপোজ রেকগনাইজড বাই দি মুসলিম ল্ অ্যাজ পায়াস, রিলিজিয়াস অর চ্যারিটবল অ্যান্ড ইনক্লুডস্ এ ওয়াকফ বাই ইউজার (২) গ্রান্টস্ ইনক্লুডিং ফর এনি পারপোজ রেকগনাইজড বাই দি মুসলিম ল্ অ্যাজ পায়াস, রিলিজিয়াস অর চ্যারিটবল অ্যান্ড (৩) দি ওয়াকফ্ টু দি এক্‌সটেন্ট টু হুইচ দি প্রপার্টি ইজ ডেডিকেটেড ফর এনি পারপোজ রেকগনাইজড বাই মুসলিম অ্যাজ পায়াস অ্যান্ড রিলিজিয়াস অর চ্যারিটবল। এই ওয়াকফ অ্যাক্ট পশ্চিমবঙ্গে ১৯৩৪ সালে উইথ দি রেকমেন্ডেশন অব দি গর্ভনর-জেনারেল তৈরি হয়।

[2-00—2-10 p.m.]

১৯৩৪ সালে with the recommendation of the then Governor General. ভাইসরয় জেনারেল, এই ওয়াকফ আইন তৈরি হয়। আজকে আপনি জানেন কাজল যদি মায়ের হাতে শিশু পরে তাহলে সুন্দর হয়, আর বানরের হাতে যদি পরে তাহলে কাপড়-চোপড় কারুর ঠিক থাকে না, গায়ের রঙও ঠিক থাকে না। আজকে এই ওয়াকফ্ নিয়ে সি.পি.এমের এই মন্ত্রী আজকে বানরের চেয়েও নীচতর ভূমিকা নিয়েছেন, পেয়েছি লুঠ করে। বিভিন্ন কাগজে যখন ধারাবাহিক ভাবে বেরলো, আমি গ্রেটফুল। এখানে হিন্দু-মুসলমান নয়, প্রপার্টি মুসলমানের, এখানে আমি কৃতজ্ঞ এটা বাংলা বলেই সম্ভবপর। ইন্টালেক্‌চুয়াল হিন্দুজ ইন্ডিপেন্ডেড রেস, আজকে ওয়াকফের ধারাবাহিক ভাবে বের করলো ওয়াকফ প্রপার্টি লুঠ হচ্ছে। এই লুঠ হওয়ার ভিত্তিতে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে যিনি দুর্নীতির মধ্যমণি চূড়ামণি ডাকাতের সর্দ্দার রঘু ডাকাত। আমি অ্যাজ আর্লি অ্যাজ ২১ এ আগস্ট ১৯৯৫ চিঠি দিয়েছিলাম পেপার কাটিং দিয়ে।

Dear Chief Minister, Dated the 21st August, 1995

The Wakf Board of West Bengal is an institution where members are all nominated by the State Govt. The Wakf Commissioner and Deputy Commissioner of Wakf are also appointed by the State Govt. The present Wakf Board has been reported to be found to be engaged in the transfer of prime city Wakf land illegally and without due consideration. There are several instances reported in the local press as in daily Asian Age, page no.-9 : "Prime City Wakf Land is being sold off illegally" & "Milli Council demands Wakf Board affairs probed" and in daily Bartaman, dtd. 14-8-95 (xerox copies are being attached hereto).

I also found it necessary to raise this issue of illegal transfar of prime city Wakf land on the floor of Assembly on the 11th August, 1995 while Shri Mahaboob Zahedi, Hon'ble Minister for Matters relating to Wakf in the Judicial Department & Matters relating to Minority Affairs & Haj in the Home Dept. Govt. of West Bengal, was introducing the Bill on Minorities Development and Finance Corporation, which he could not answer satisfactorily. These Wakf lands and properties including a building are being allowed to be transferred illegally by Wakf Board and there is no transporency in the transaction. The Wakf Board and there is no transporency in the transaction. The Wakf Board, being nominated by the State Govt., is accountable to the Govt. and the State Govt. is accountable to the people.

Hence. I draw your attention to cause a thorough probe into the transaction of Wakf lands and properties in the State of West Bengal, particularly the city of Calcutta during the last 18 years or any other period. There is no provision in any Wakf deed to cause transfer of any land in the name of less or any other provision. These methods are being adopted only in the fraudulent pursuit to frustrats the last wishes of Wakfs-the persons executing these Wakf deeds.

We shall be deeply obliged if you can kindly give us a suitable time to most you with records to show the misdeeds of the Wakf Board in the matter of illegal transfar of Wakf lands and properties.

An early data for interview will be highly appreciated.

With kind regards,

Yours sincerly,

(DR. ZAINAL ABEDIN)
Leader of the Opposition,
W B L A.

**enclosures: as above**

Hon'ble Shri Jyoti Basu
Chief Minister,
Govt. Of West Bengal,
Writers' Buildings,
Calcutta.

হাইলি অ্যাপ্রিসিয়েটেড উইথ কাইন্ড রিগার্ডস্। চোর, ডাকাতের কাছে চিঠি লিখলে বলে ডাকাতি করেছি! আজকে তিনি এটার উত্তর দিতেন ৩টে পেপার কাটিং ছিল, এটা আমি দিয়ে দেব। আজ পর্যন্ত এর উত্তর পাই নি। হাউসে বলেছি উনি যখন ফিন্যান্স বিল উত্থাপন করেন সেদিন। বলুন ওয়াকফ নিয়ে কি হচ্ছে? এঁরা ওয়াকফ ডাকাত, নয়া ডাকাত, রঘু ডাকাত। আজকে এর উত্তর পাই নি। চিফ্ মিনিস্টারকে চিঠি লিখেছি, উত্তর পাই নি। ডেপুটেশনে গেলাম, ডেপুটেশনে গিয়ে বলেছিলাম এই জিনিস হচ্ছে, আপনার এখানে ওয়াকফ্ বোর্ডের কিছু মেম্বার, মিনিস্টার আজকে ওয়াকফ্ ল্যান্ড নিয়ে জলের দরে বিক্রি করে দিচ্ছে। স্যার, আপনি আশ্চর্য হয়ে যাবেন ৫০ কোটি টাকার সম্পত্তি ১১ লক্ষ টাকায় বিক্রি করেছে। আজকে যখন এটা দিলাম উনি বললেন আই উইল কস্ অ্যান এনকোয়ারি। বললাম সি.বি.আই.কে দিন। উনি বললেন না, জুড়িসিয়াল এনকোয়ারি কিসে কম, জুডিসিয়াল সেক্রেটারি এনকোয়ারি করবে, আমি আশ্বস্ত হলাম। লেট অ্যান ইন্ডিপেন্ডেন্ট অফিস এনকোয়ারি। পি.কে.সেনগুপ্ত প্রথম জুডিসিয়াল সেক্রেটারি জজ্ হয়ে গেলেন, তার পর যিনি আসলেন সেনগুপ্ত তিনি এনকোয়ারি করছেন। এনকোয়ারি করে অ্যাজ মেনী অ্যাজ হান্ড্রেড সিক্সটি কেসেস্ তিনি আইডেন্টিফাই করেছেন ইল্লিগ্যাল ট্রান্সফার হয়েছে ডিউ কনসিডারেশন মূল্য পায় নি। আজকে কয়েক শত কোটি টাকার সম্পত্তি ট্রান্সফার হয়ে গেছে। আমাদের প্রথম দাবি সেই রিপোর্ট পেশ করা হোক অ্যাসেম্বলি সেশনে। এটা কারোর বাপের সম্পত্তি নয়। আজকে এই রিপোর্ট কেন এখানে প্লেস করা হবে না। আজকে পালিয়ে বেড়াচ্ছে কেন এই আলোচনার সময়ে? আমি কালকে মোশন দিয়েছিলাম চিফ্ মিনিস্টার is the fountain head of corruption. He is encouraging lootera here. আজকে আমাদের প্রথম দাবি হচ্ছে, সেই ইনকোয়ারি রিপোর্ট হাউসে প্লেস করা হোক। মানুষের কাছে তা দেরি হোক। দোস হু আর দি অফেন্ডারস দে স্যুড বি রিমুভড্ এবং তাদের আইডেনটিফাই করা হোক, এটা হ'ল দ্বিতীয় দাবি। বুদ্ধদেববাবু পালিয়ে গেলেন— শোনবার ধৈর্য নেই। আজকেই তিনি কেন্দ্রে কতজন মন্ত্রী পদত্যাগ করেছেন, সে কথা বলেছেন। তিনি আরো বলেছেন, 'তবু সেখানে গভর্নমেন্ট চলছে!' আর ওঁদের কি অবস্থা? বিধানসভা নির্বাচনের প্রার্থীদের লিস্ট বেরিয়েছে— ৬ জন মন্ত্রী বাদ পড়েছেন, মোট ৮২ জন এম.এল.এ. বাদ পড়েছেন। গোটা দলটাই দুর্নীতিগ্রস্ত হয়ে পড়লে, দলের আর কোনও ভবিষ্যত থাকে না। নেক্স্ট, আমাদের থার্ড দাবি— স্পিকার কেন এখন এখানে এলেন না? ডেপুটি স্পিকারকে বসাতে হ'ল কেন, এমন কি প্রয়োজন পড়ল? এগুলো আমাদের বলতে হবে। চতুর্থত রেস্টোরেশন অব দি প্রপার্টি অ্যাকোর্ডিং টুল— প্রোভিসন অব দি ওয়াকফ্— যিনি এক্জিকিউট করেন তাকেই করতে হবে, আদার দেন ট্রান্সফার আপনি জানেন বেঙ্গল ওয়াকফ্ অ্যাক্টের ৬ ধারায় বলা আছে, এ ওয়াকফ্ প্রপার্টি মাস্ট বি হ্যাণ্ডেলড। এখানে যারা চেয়ারে বসে আছেন তাঁরাই আবার মুতয়াল্লি হয়ে রসিদ কেটে ওয়াকফ্ সম্পত্তির বাড়ি ভাড়া তুলছেন। অথচ রেকর্ডে দেখছি সেই ওয়াকফ্ প্রপার্টি এখনও এন্রোল করা হয় নি। দ্যাট ইজ এ ক্রিমিন্যাল অফেন্স এবং এ ক্রিমিন্যাল 'ল-ইয়ার মাস্ট নো ইট দ্যাট দি ভায়োলেশন দি ক্রিমিন্যাল 'ল স্যুড বি পানিসেবল। কিন্তু এ রাজ্যে

ক্রিমিন্যালরা সি.পি.এম-এ নাম লেখালে তাদের আর কোনও দোষ হয় না। ডাকাতি করলেও দোষ হয় না, রেপ্ করলেও দোষ হয় না। আমরা দেখছি এ-রকম বেশ কয়েক জন মুতয়াল্লি যেসব ওয়াকফ্ প্রপার্টি এন্‌রোল হয় নি তার ভাড়ার রসিদ দিয়েছে। সিপিএম-এর একজন বড় নেতা, প্রতিষ্ঠিত, স্বনামধন্য নেতা এই রসিদ দিয়েছেন। উইল ইউ অনারেব্‌ল্ মিনিস্টার পারস্যু দিস ম্যাটার অর বেন্ড ইয়োর হেড? আজকে আপনাকে জবাব দিতে হবে। এখানেই শেষ হয় নি। আজকে সিপিএম-এর একজন বড় নেতা সুপ্রিম কোর্টে তদারকি করছেন, তদবির করছেন— একজিবিট্ টু, সুপ্রিম কোর্টে তদবির করছেন যাতে ওয়াকফের দুর্নীতি ধামাচাপা দেওয়া হয়। যাকে বলে, চোরের মায়ের বড় গলা, যেরকম। এখানকার অ্যাডভোকেটকে চিঠি লিখেছেন, সেই চিঠি আমার কাছে এসেছে, আমি তা পড়ে দিচ্ছি। Dear sir, I have received your letter dated 8.12.94 along with the demand draft and affidavit. The application for early hearing has been filed. However, I find from record that 10.5.88 this court had while granting leave directed the status quo to be maintained. From the records it is not clear as to who is managing the wakf property. In the circumstances, I request you to kindly let me know immediately as to who is managing the Wakf properties and the immediate order that is required by you. Yours faithfully. আমি এটা আপনার কাছে দিচ্ছি। এটা দেখলে ওঁরা লজ্জা পাবেন। বুদ্ধদেববাবু বোধ হয় লজ্জায় চুড়ি পরতে গেছেন। দু'জন মন্ত্রীকে এখানে বসিয়ে রেখে গেছেন, একজন আলু খ্যাত, আর একজন ওয়াকফ্ খ্যাত। এটা এখানে শুধু নয়, এই হাউসেই নয়, সুপ্রিম কোর্ট পর্যন্ত গেছে। এত বড় চুরি সাম্প্রতিককালের ইতিহাসে আর নেই। সে জন্য আমাদের দাবি এটা নিয়ে বড় আকারে তদন্ত করা হোক। ইতিমধ্যে যে তদন্ত হয়েছে সে রিপোর্টও হাউসের সামনে রাখতে হবে। এ সমস্ত বিষয়ে মিনিস্টারকে এখানে দাঁড়িয়ে বলতে হবে— নাহলে হাউস থেকে আজকে ওঁকে যেতে দেব না। ওঁর পকেটে ওয়াকফের কত টাকা আছে তাও আমরা দেখতে চাই।

[2-10—2-20 p.m.]

আজকে কয়েকটি নজীর দেওয়া দরকার যে কোথায় কোথায় হয়েছে। আমরা দেখতে পাচ্ছি ১৯৭৭ সাল থেকে কোথাকার একজন হামিদুল হুদা-হোয়াট ইজ দি কোয়ালিটি- এম.এল.এ বা ইলেকটেড রিপ্রেজেনটেটিভস হলেও বুঝতাম- কোথাকার কে তাকে বসিয়েছেন। এই সরকারের অসাধ্য কিছু নেই। যে একজন ট্রাক চালায় তাকে পদ্মশ্রী দেবার জন্য রেকোমেন্ড করলেন। ওয়াকফ্ বোর্ডে পারমানেন্ট ১৮ বছর ধরে আছে। আমাদের অভিযোগ সত্য। ওরা জানুয়ারি মাসে ওয়াকফ্ বোর্ড হ্যাজ বিন সুপারসিডেড। এখানে ৩ জন এম.এল.এ আছেন। ওয়াকফ বোর্ডকে সুপারসিডেড করে অ্যাডমিনিস্ট্রেটর বসালেন। অ্যাডমিনিস্ট্রেটর বসাতে পারে- এটা আইনে আছে। কিন্তু কি কারণে করলেন তা মানুষ জানবে না? হোয়াট ওয়ার দি রিজন্স ইউ হ্যাভ সুপারসিড দি বোর্ড এই কাজটা জানাতে হবে। কালকে ৬টি

আইন এই বিধানসভা থেকে পাশ হয়ে গেছে Prime facie, the complaint of the people, allegation of corruption have been proved. Wakf Board has been superseded and administrator has been appointed. What are the grounds? Why have you appointed administrator? What are the grounds for which you have superseded the Board? সেটা জানাতে হবে। হোয়াট আর দি গ্রাউন্ডস সেই কারণটাও জানাতে হবে। এটা হচ্ছে সেন্ট্রাল সাবজেক্ট, সেন্ট্রাল ল্ আছে। Now Wakf is under Central Law. What is the objection of the State Government to pursue the clauses, provisions of the Central Law? This is Central Law. Centre has authorised you. You have to look into it. People has the right to get money back. You will have to refund the money to them. গনি সাহেব আমার বন্ধু। ওর ছেলে জাপানে ছিল। আসাদি বেগমের সম্পত্তি লুঠ করে নিয়েছে। আমার কাছে অনেকবার এসেছে। আমার কাছে কাগজ-পত্র আছে। পাগলের মতন কান্নাকাটি করছে। It is taken as read. I have got the records with me. এটা টেকেন অ্যাজ রেড বলা হোক। প্রোমোটারের নামে ওয়াকফ্ সম্পত্তি- কখন, কাকে, কোথায় জমি দিয়েছেন তা মানুষকে জানাতে হবে। কলকাতার আনাচে-কানাচে অনেক ওয়াকফ সম্পত্তি চলে গেছে। মন্ত্রীরা যেমন না বলেই বয়ানে লিপিবদ্ধ হয়, তেমনি আমারটাও লিপিবদ্ধ করা হোক। আমার কাছে অনেক কাগজ-পত্র আছে। হুদা-স্ ইজ হরিদাস হুদা? আপনার সঙ্গে তার কি সম্পর্ক? হুদা কি আপনার শাশুড়ী হয়? আজকে ওয়াকফের সিংহভাগ সম্পত্তি বেহাত হয়ে গেছে। লাউডন স্ট্রিটের ২৫ লক্ষ টাকার ওয়াকফ্ সম্পত্তি। সেই সম্পত্তি বিক্রি হয়েছে ১১ লক্ষ টাকায়। এটা হচ্ছে ৬ কাঠার সম্পত্তি। কত টাকার হস্তান্তর হয়েছে? ঝাউতলার ২৬ কাঠা সম্পত্তি। যেখানে ২০ লক্ষ টাকা করে কাঠা, সেখানে ১০ লক্ষ টাকায় বিক্রি করে দিয়েছে। এর জবাব আপনার কাছ থেকে জানতে চাই। ৪৮, ঝাউতলা রোড, কালকাটা। কমপেয়ারিং ২৬ কাঠা অব ল্যান্ডস ২০ লক্ষ টাকা কাঠা যেখানে, সেখানে ১০ লক্ষ টাকায় বিক্রি হয়ে গেল। এই জমি হস্তান্তর হয়ে গেল উইদাউট এনি ডিউ কনসিডারেশন। মন্ত্রিমহাশয় এর কত ভাগ পেয়েছেন? ৭৫ ইয়ারস লিজ্ দিয়ে দিয়েছে জনাব আলিকে। Mr. Janaf has submitted development proposal with a bank draft of Rs.2 Lacs. এবং বলেছে গার্লস হোস্টেলের জন্য টাকা। হাউ ইট ইজ রিলেটেড আজকে এর জবাব দিতে হবে? আর একটা প্রপার্টি লাউডন স্ট্রিটে, প্রায় ১৪ কাঠার মতো জমি, এটা পাঁচ কোটি টাকার সম্পত্তি। বিক্রি হলো ৩১ লক্ষ টাকাতে। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কত নিয়েছেন, আপনি কত পেয়েছেন, উত্তর দেবেন। সেক্সপিয়ার সরণিতে এস.ওয়াজেদ আলির সম্পত্তি, এক কোটি টাকার সম্পত্তি, কত তে বিক্রি করেছেন? আজকে এই মন্ত্রীকে সেন্সার করা উচিত, জ্যোতি বসুকে সেন্সার করা উচিত। এই বিষয়ে তদন্ত করা হোক জুডিসিয়্যাল এনকোয়ারি বা সি.বি.আই.কে দিয়ে। পি.কে.সেনগুপ্ত যে রিপোর্ট দিয়েছে, সি.পি.এম এর বিশিষ্ট নেতা মতোয়ারি হিসাবে পরিচয় দিয়েছে, এটার সম্পর্কে তদন্ত করা হোক। আজকে এই কথা বলে মানস বাবুরা যে মোশন এনেছেন, সেটাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মানস বাবু এবং অন্যান্য সদস্যারা ওয়াকফ্ বোর্ড সম্পর্কে যে রেজলিউশন নিয়ে এসেছেন, তার আমি তীব্র বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টা হচ্ছে, যেটা দেখলাম, কিছুই নেই, আমি এক এক করে বলে যাব। পশ্চিমবঙ্গে ভূষি কেলেঙ্কারি হয়েছিল এক কালে, বোফর্স কেলেঙ্কারি হয়েছিল, শেয়ার কেলেঙ্কারি হয়েছিল, টেলিকম কেলেঙ্কারি হয়েছিল, হাওয়ালা কেলেঙ্কারি হলো, তারপর আবার আবাসন কেলেঙ্কারি হলো, চিনি কেলেঙ্কারি হলো, রেল কেলেঙ্কারি হলো, বাবরী মসজিদ্ কেলেঙ্কারি হলো। এতগুলো কেলেঙ্কারিকে ঢাকা দেবার জন্য এই তুচ্ছ বিষয়টা নিয়ে পশ্চিমবঙ্গের সমস্ত মানুষকে বিভ্রান্ত করার জন্য চক্রান্ত মূলক ভাবে এই বিষয়টা নিয়ে এসেছেন। আমি প্রমান করার চেষ্টা করব যে ওয়াকফ বোর্ড যেটা আছে সেটা কোয়াসি জুডিসিয়াল বডি, এটা একটু বিচার বিবেচনার ব্যাপার, কাজেই এখানে এটা এনকোয়ারি দাবি করছেন উনারা। গভর্নমেন্ট কোনও এনকোয়ারি করতে পারে না। যদি আপনাদের ক্ষমতা থাকে তাহলে আপনারা হাইকোর্ট, সুপ্রীম কোর্টে গিয়ে স্পেসিফিক ভাবে কেস করুন। আমার বক্তব্য হচ্ছে, আমার মনে হয়, বিষয়টা ওরা উল্টে দেখেননি। কে কি বলেছেন সেই কথায় কানভারী করেছেন। দু একজন স্বার্থ সংশ্লিষ্ট ব্যাপার নিয়ে এখানে বলেছেন আমি বলছি, ইলামবাজারে মসজিদের যে জায়গা আছে, সেটা উদ্ধার করে দিন? কালিঘাটে মাজারের যে জায়গা রয়েছে, সেই জমিতে যে ভাবে জবর দখল করে রেখেছে. সেই জমি উদ্ধার করে দিন দেখি?

[2-20—2-30 p.m.]

আপনারা তো অনেক কথা এখানে বললেন কিন্তু আপনারা নিজেরা কি করেছেন? থিয়েটার রোডে যেটা পারসোনেল ওয়াকফ সেটা যে আপনারা দখল করে রেখেছেন, কই, সে কথা তো একবারও বললেন না? কেন আপনারা সেটা দখল করে রেখেছেন? কত বড় অন্যায় সেখানে কংগ্রেস করেছে যে ওয়াকফ সম্পত্তি দখল করে রেখেছে, বাড়ি দখল করে রেখেছে। স্যার, আপনি জানেন, এই ওয়াকফ বোর্ড একশো বছর ধরে চলছে। কিন্তু এটা সঠিক রূপ ধারণ করেছেন '৩৪ সালে। এ বিষয়ে জয়নাল সাহেব-এর সঙ্গে আমি একমত যে '৩৪ সাল থেকে ওয়াকফ্ বোর্ড সঠিক রূপ নিয়েছে। তারপর ভারতবর্ষ স্বাধীন হল এবং স্বাধীনতার পর ৩০ বছর ধরে কংগ্রেস ক্ষমতায় থাকলো। বর্ধমানের সাত্তার সাহেব, তিনি ওয়াকফ বোর্ডের কমিশনার ছিলেন। সেই সময় কত জায়গা লিজ দেওয়া হল, ঘোড়দৌড়ের মাঠ হল, হল হলো, মাঠ হল, কত লোক কত কি ফাঁকি দিয়ে নিয়ে নিল, কবরস্থান দখল হয়ে গেল কিন্তু উনি কিছুই করতে পারলেন না। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর সরকার এ বিষয়ে নজর দিলেন। এই মুসলিম সমাজকে আমরা জানি, কংগ্রেস আমলে তাদের জুতোর তলায় তারা রেখে দিয়েছিলেন, কোনও সম্মান তাদের সেই সময় জানানো হয়নি কিন্তু বামফ্রন্ট সরকার এখানে এসে মুসলিম সমাজকে তাদের প্রাপ্য মর্যাদা দেবার চেষ্টা করেছেন। মুসলিম ছেলেমেয়েদের কংগ্রেস আমলে তারা সব দিক থেকে অনুন্নত করে রেখেছিলেন আর বামফ্রন্ট সরকার তাদের দিকে দৃষ্টি দিয়ে তাদের

উন্নতি করতে চাইছেন। এইজন্যই দেখবেন পশ্চিমবঙ্গে ওয়াকফ বোর্ড মুসলিম মেয়েদের জন্য এখানে ৯ টি গার্লস হোস্টেল করেছেন। যে সমস্ত মুসলিম মেয়ে রিমোট ভিলেজ এরিয়ায় থাকে তাদের একটা স্তরের পরে আর পড়শুনা করা সুযোগ ছিল না, সেই সুযোগ আজ তারা পাচ্ছে। মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক পাশ করার পর তাদের আর পড়ার সুযোগ ছিল না, সেটা খতিয়ে দেখে বামফ্রন্ট সরকারের আমলে এখানে মুসলিম মেয়েদের জন্য গার্লস হোস্টেল হয়েছে। কলকাতা, সিউড়ি, মেদনীপুর, বর্ধমানে গার্লস হোস্টেল হয়েছে, ওয়েস্ট দিনাজপুরে বয়েজ হোস্টেল হয়েছে। মুসলিম মেয়েরা সেই হোস্টেলে থেকে বি.এ, এম.এ., এম.কম ইত্যাদি পড়ার সুযোগ পাচ্ছে! তা ছাড়া সেখানে থেকে তারা আরও অনেক রকম শিক্ষা নিতে পারছে। আজকে এই আধুনিক যুগে ৭/৮ জন কম্পিউটারের ট্রেনিং নিয়ে চাকরি পর্যন্ত পেয়েছে। এসব কথা কংগ্রেসিরা একবারও বললেন না। এইভাবে এখানে ওয়াকফ্ বোর্ড তাদের সম্পত্তি কাজে লাগিয়ে মুসলিম সমাজের উন্নতির কাজ করার চেষ্টা করছে। মুসলিমদের কথা বামফ্রন্ট সরকার ভাবছে কিন্তু কংগ্রেস সরকার তাদের আমলে মুসলিমদের জন্য কিছুই করে নি। তারা কি বলতে পারেন তাদের আমলে তারা মুসলিম মেয়েদের জন্য ক'টা গার্লস হোস্টেল করেছিলেন? ঐ বাবরি মসজিদ ভাঙ্গার পর তারা মুসলিমদের ভোট পান নি, আজকে তাই মুখরোচক করে এইসব বলে তারা মুসলিমদের ভোট পাওয়ার চেষ্টা করছেন। ওয়াকফ্ আউলাদ যেগুলি হয়, টেনেন্ট তারা দিতে পারেন, লিজ দিতে পারেন, করার কিছু নেই। লিজ যেগুলি দেওয়া হয় সেগুলিতে অন্যায় কিছু নেই। এটা অ্যাডভাটাইসমেন্ট করে করা হয়। কাগজে অ্যাডভার্টাইজমেন্ট করা হয়। তারপরে যারা অ্যাপলিক্যান্ট তাদের ডাকা হয় এবং তাদের সামনে সিল খুলে এটা করা হয়। যারা হাইয়েস্ট মূল্য দেন তাদের দেওয়া হয়। কাজেই এখানে কোনও ইররেগুলারিটিজ নেই। যারা স্বার্থসংশ্লিষ্ট লোক, যারা মুসলমান সমাজের জন্য কোনও কিছু করেনি তারা এই অপব্যাখ্যা করছেন। মুসলমান সমাজের মেয়েদের জন্য ওরা কোনও উন্নতি মূলক কাজ করেনি। আজকে বাবরি মসজিদ ভেঙ্গে কংগ্রেস দল এবং বি.জে.পি'র লোকেরা দেশের মুসলমান সমাজকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। পশ্চিমবাংলার মুসলমান সমাজ তাদের কোনও দিন ক্ষমা করবেনা। জয়নাল আবেদিন সাহেব স্পিকারের কথা বলেছেন। আপনি ভালভাবে চিন্তা করে দেখুন। আমার কাছে সমস্ত নথী আছে, আমি সেই নথীগুলি নিয়ে এসেছি। স্পিকার সাহেবের কথা যেটা বলেছেন, উনি রসিদ দেবেন না? উনি মোতায়াল্লী আছেন। যে ৪ জন মোতায়াল্লী সিলেক্ট করা হয়েছিল তার মধ্যে ৩ জন মারা গেছেন, একজন আছেন। তা তিনি রসিদ দেবেন না, দেবেন কি মমতা ব্যানার্জি, না সাধন পান্ডে বা পোদ্দার মশাই? উনি আছেন, উনি দেবেন। স্পিকার সাহেবের রিলেটিভ, তার একটা ঘর আছে। স্পিকার সাহেব যখন ছিলেন না, এটা ১৯৭০ সালের কথা। ১৯৭০ সালে যেটা হয়েছিল সেই জায়গার নাম আমি বলছি। শেখ নূর মহম্মদ ওয়াকফ্ স্টেট, যেটাতে স্পিকার সাহেবের কথা উল্লেখ করেছেন। কিন্তু এটা হচ্ছে ওনার শ্যালক ..........

**(এই সময়ে ডেপুটি স্পিকার অন্য বক্তাকে ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে অত্যন্ত গুরুত্বপূর্ন বিষয়ে এখানে আলোচনা হচ্ছে যে আলোচনায় মুখ্যমন্ত্রীর এখানে থাকা উচিত ছিল। বিধান সভার শেষ দিন এবং শেষ অধিবেশনে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং তদানিন্তত মন্ত্রী হাসিম আবদুল হালিম, যিনি বর্তমানে পশ্চিমবঙ্গের স্পিকার, তাদের বিরুদ্ধে বহু গুরুতর অভিযোগ এবং গুরুতর কেলেঙ্কারির অভিযোগ এর মধ্যে এসেছে। আজকে আপনার মাধ্যমে এই কথা বলতে চাইযে, একটা ইনকোয়ারি হয়েছে, বিধানসভা চলছে, যদি তার মন্ত্রিসভার সদস্যদের কোনও অন্যায় না থাকে তাহলে মুখ্যমন্ত্রী বিধান সভায় এসে প্রমান করার জন্য সেই রিপোর্ট হাউসে প্লেস করলেন না? আমার প্রথম দাবি যে মুখ্যমন্ত্রীকে যেটা পাঠিয়েছে, তিনি চেষ্টা করছেন আজকে বিধান সভায় অনুপস্থিত হয়ে সেটার জবাব না দেবার জন্য। বিধান সভা চলার সময়ে যদি কোনও রিপোর্ট এসে থাকে তাহলে বিধান সভার ন্যুনতম মর্যাদা রক্ষার ক্ষেত্রে মুখ্যমন্ত্রীর উচিত ছিল সেটা বিধান সভায় রাখা এবং বক্তৃতা দেওয়া। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাওলা কেলেঙ্কারিতে ৬৮ কোটি টাকার ব্যাপার রয়েছে। কিন্তু এই কেলেঙ্কারিতে হাজার কোটি টাকার ব্যাপার রয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি একটা কথা বলি। আজকে সারা ভারতবর্ষ চলে আইনে, কিন্তু পশ্চিমবঙ্গ আইনে চলেনা। সারা ভারতবর্ষের মন্ত্রিসভা আইনের শাসন মেনে চলে। কিন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট চলেনা আইনের শাসন মেনে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার, সি.পি.এম. পার্টি এরা নিজেরাই শাস্তি দেয়, সি.বি.আইকে কোন তদন্ত করতে দেয়না। ১৯ বছরেও মুখ্যমন্ত্রী একটি ঘটনাও কি সি.বি.আইকে তদন্তের জন্য দিয়েছেন যেটা দেওয়া উচিত ছিল? আমাদের দাবি পরিস্কার। আপনি যদি সৎ, নিষ্ঠাবান হন তাহলে রসিদের ব্যাপারটি সি.বি.আইকে দেননি কেন? নরসিমা রাওয়ের সাহস আছে, তিনি ১৪ জন মন্ত্রীকে চলে যেতে বলেছেন। এটা কংগ্রেসেরই কালচার। কংগ্রেস মনে করে যে আইনের উর্ধ্বে কেউ নয়। পশ্চিমবঙ্গের সমস্ত মন্ত্রীরা সি.পি.এম-এর নির্দেশে চলে। ওদের ক্যাডাররা সব আইনের উর্ধ্বে। তাদের বিচার আইনে হয়না। মুখ্যমন্ত্রী প্রমান করে দিয়েছেন যে আইনের শাসন মেনে তারা চলেন না। এখানে ৮৪ শেক্সপিয়ার স্মরণীর কথা শীশ মহম্মদ বড় গলায় বলে চলে গেলেন। তিনি থাকলে তাকে জিজ্ঞাসা করতাম যে আজকে সি.বি.আইকে দিয়ে তদন্ত করে সেই রিপোর্ট আপনারা দেবেন কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরা যখন চাইছেনা, জনস্বার্থে প্রয়োজন হলে যদি মুখ্যমন্ত্রী না করেন তাহলে আমরা হাই কোর্টে যাব এবং এই ওয়াকফ্ প্রপার্টির কেলেঙ্কারির ব্যাপারে একটা মামলা হবে এবং তাতে যদি আমাকে বাদীপক্ষ হতে হয় তাহলে আমি সেই মামলা করব। আমি একটা কথা জানিয়ে দিতে চাই আমরা আইন মেনে চলি, আইনের শাসন মেনে চলি। এখানে বসে থেকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় সেই চিহ্ন রেখে গেছেন। তাঁর নিজের মন্ত্রিসভার সদস্যের বিরুদ্ধে ওয়াং চু কমিশন করেছিলেন। আর জ্যোতিবাবু তাঁর পার্টিকে বাঁচাতে যাচ্ছেন, সমস্ত মন্ত্রীকে বাঁচাতে যাচ্ছেন। শুধু শ্যামলবাবু বাস কেলেঙ্কারি নয়, সুভাষবাবুর কেলেঙ্কারি নয়, আজকে আরও কি হয়েছে দেখুন। আপনাদের চিফ হুইফ, যাঁকে আজকে নোমিনেশন দেওয়া হচ্ছে না, তিনি রসিদের সঙ্গে যুক্ত। কেন এই ব্যাপারে সি.বি.আই-কে দিয়ে তদন্ত করা হবে না?

[2-30—2-40 p.m.]

সি.বি.আই-কে দিয়ে তদন্ত করালে আজকে তাঁদের 'টাডা' আইনে বিচার চলতো। কল্পনাথ রাই একটা চিঠি দিয়ে একজনকে জায়গা দিয়েছে বলে তার টাডা আইনে বিচার হয় তাহলে রসিদের সঙ্গে যারা যুক্ত তাদেরও টাডা আইনে বিচার হতো, কারণ রসিদের বিচার টাডা আইনে হচ্ছে। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর টাডা আইনে বিচার হওয়া উচিত এজ অ্যান অ্যাবেটর, অ্যাবেট ইজ অ্যান অফেন্স অ্যাকর্ডিং টু দি সি.আর.পি.সি। তিনি অফেন্ডার, তিনি আসামী নন। সেই সঙ্গে ওনার মন্ত্রী সভার সদস্যরা যাঁরা জড়িত আছেন তাঁরাও যাবেন। নরসীমা রাও-এর সাহস আছে, তাঁর মন্ত্রী সভার সদস্যদের আইনের বিচার মেনে নিয়েছেন। কংগ্রেসের এই কালচার আছে। কংগ্রেস চায় ল উইল টেক ইটস ওন কোর্স। কিন্তু জ্যোতিবাবু রাজত্বে ল উইল নট টেক ইটস ওন কোর্স, পার্টি উইল টেক ইটস ওন কোর্স। এখানে পার্টির শাসন কায়েম হবে। তাই তিনি এই হাউসে নেই, চোরের মতো বেরিয়ে গিয়েছেন। আপনার যদি সৎ সাহস থাকে তাহলে চ্যালেঞ্জ নিন, আমার দাবি অ্যাক্সেপ্ট করে নিন যে এই দুটি জিনিস আপনি সি.বি.আই. কে দিয়ে তদন্ত করাবেন। আপনারা পরিচ্ছন্ন এটা বিধানসভার মধ্যে প্রমান করুন। এখানে চিৎকার করলে হবে না, আপনারা পরিচ্ছন্ন। এটা পশ্চিমবাংলার মানুষকে জানান। এই ১৯ বছরের রাজত্বকালে পশ্চিমবাংলাতে একটা দুর্নীতির আখড়া তৈরি করেছেন। মুখ্যমন্ত্রীর পুত্র পরিবার থেকে আরম্ভ করে, এখানে স্পিকারের নাম বলা যাবে না, তদানিন্তন আইনমন্ত্রী এবং তাঁর শ্যালকের নাম এসে গেছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখানে স্পিকারের কথা বলা যাবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি স্পিকারের নামে বলিনি, প্রাক্তন মন্ত্রী হিসাবে বলেছি যেটা আমরা সংবাদপত্রে দেখেছি। আমি বলেছি তদানিন্তন মন্ত্রী, স্পিকারের নাম নিয়ে বলিনি। আজকে দূর্ভাগ্য জনক ব্যাপার হলো পশ্চিমবাংলায় আইনের শাসন নেই। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির আইনের শাসন দ্বারা পশ্চিমবাংলা পরিচালিত হচ্ছে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ১৮ বছর ধরে সমস্ত দুর্নীতি চেপে রেখে দিয়েছেন। তাঁর প্রতিটি মন্ত্রী এবং পার্টির নেতার গায়ে যে দুর্নীতির গন্ধ বেরিয়েছে এটা মানুষ জানতে পেরেছে। কংগ্রেসের কালচারে যারা দোষ করে তারা শাস্তি পায়, শাস্তি দেওয়ার ক্ষমতা আছে। জওহরলাল নেহেরুর আমলেও টি.টি.কৃষ্ণ মাচারীকে তাড়িয়ে দেওয়া হয়েছিল। আমরা একটা জিনিস জানি, আমাদের চিফ মিনিস্টার জ্যোতিবাবু এই ১৮ বছর ধরে দুর্নীতিকে তিনি প্রশ্রয় দিয়ে এসেছেন সব সময়। একটা দুর্নীতিগ্রস্ত প্রশাসন নিয়ে এসেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই কথা বলতে চাই, মুখ্যমন্ত্রীর যদি সৎ সাহস থাকে তাহলে উনি ফিরে এসে বিবৃতি দেবেন এবং ওই সমস্ত বিষয় গুলি সি.বি.আই-কে দিয়ে তদন্ত করাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মেহবুব জাহেদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেশ কিছু সময় ধরে আমার

বিরোধী দলের বন্ধুদের কথা শুনলাম, বিশেষ করে জয়নাল আবেদিন সাহেবের কথা শুনলাম। আমি ফোটোগ্রাফার নই, কিন্তু দাবি করে বলতে পারি, আমার মতো একটা চামচা এবং জয়নাল সাহেব যদি ফোটোগ্রাফারের লেন্সের সামনে দাঁড়াই তাহলে দেখবেন, আমি চামচা নই, আমি সুন্দরভাবে ফটোতে চলে আসতে পারবো। ওয়াকফ্ নিয়ে এখানকার রাস্তাঘাটে, এমনটি বোম্বে পর্যন্ত সর্বত্র দীর্ঘ চার মাস ধরে আলোচনা হচ্ছে যে, এখানে ওয়াকফ্ সম্পত্তি লুট হচ্ছে, চুরি হচ্ছে। সব জায়গায় কথা হচ্ছে এবং কোথায়ও যুব নেতা, কোথায়ও যুব নেতৃ এটা বলছেন। আমি আশা করেছিলাম যে, তারা ওয়াকফ সম্পর্কে একটা সর্বনিম্ন আইন জেনে এসব বলছেন। আপনি জানেন যে, ওয়াকফ এমনিতে তৈরি হয় না, ওয়াকফ সেটা তৈরি করেন। আর ওয়াকফ যা তৈরি হয় সেখানে মুতয়াল্লী হচ্ছেন মেন ফোর্স, মুতয়াল্লীই সেটা পরিচালনা করেন। ওয়াকফ এস্টেট কি কি কাজ হবে সেটা তিনিই নির্দিষ্ট করে বলে দেন। পশ্চিমবঙ্গে এমন বহু ওয়াকফ তালুক রয়েছে যেগুলো বিক্রি করবার বা হস্তান্তর করবার অধিকার দেওয়া রয়েছে এভাবেই। বিক্রির এই যে অধিকার, এ-সম্পর্কে আপনারা যতই সমালোচনা করুন না কেন, ওয়াকফ বোর্ড নয়, মুতয়াল্লীই হচ্ছেন আসল শক্তি ওয়াকফের এবং তারাই এই অধিকারটা দিয়েছেন। কাজেই মুতয়াল্লীর দলিলমূলে যে অধিকার পাচ্ছি সেই অধিকার বলে সেই সম্পত্তি যদি বিক্রি করি, সেক্ষেত্রে ওয়াকফ বোর্ডের কোনও অধিকার নেই যে তারা বিক্রিটা ঠেকাতে পারেন। এ-সম্পর্কে সামান্য একটা আইন মনসুর হবিবুল্লা সাহেব করেছিলেন, কিন্তু সেটা দিয়ে বিক্রি ঠেকানো যায়নি। আর ওয়াকফ সম্পত্তি লিজ দেওয়ায় তো কোন অন্যায় হয় না! লিজটা কি এখনই দেওয়া হচ্ছে? আমি একজন ব্যক্তিকে জানি যিনি আমার জেলায় কংগ্রেসের সভাপতি ছিলেন- আবদুস সাত্তার, ইন্ডাস্ট্রি মিনিস্টার ছিলেন তিনি পশ্চিমবঙ্গে। তিনি ওয়াকফ কমিশনার ছিলেন। আমরা এসেছি ১৯৭৭ সালে, কিন্তু তার আগে ৩০ বছর কংগ্রেস ছিলেন। সে সময়ে কংগ্রেসের লোকেরা ওয়াকফ কমিশনার হতেন। সাত্তার সাহেব কমিশনার ছিলেন, তাদের অফিসাররা ছিলেন। নারকেলডাঙ্গার কাদাপাড়া মসজিদকে তারাই দিয়েছেন। তিন-চারটি জায়গার কথা বলছিলেন। কিন্তু একটি বাড়িতে ভাড়া রয়েছে। তার ভ্যালুয়েশন কত? একটি বাড়িতে ভাড়া নেই- সেই বাড়িটা কোন বাড়িটা কোন বাড়ি? তার ভাড়া কত? কিন্তু আমি বলছি, সাত্তার সাহেব যা দিয়েছিলেন, অন্যায় করেননি। তিনি ৪,৪০৯ কাঠা জমি লিজ দিয়েছিলেন, কিন্তু সেটা অন্যায় নয়। আমি আপনাদের বলছি, জিজ্ঞাসা করছি, পার্মানেন্ট মুতয়াল্লী বোর্ড তিনি করতে পেরেছেন?

[2-40—2-50 p.m.]

না, পারেন না। সেকসান ৪০তে শুধু মোতোয়ালী করতে পারেন। আমার বন্ধু এই যে জিনিসটা বললেন, ৩৩, সেক্সপিয়র সরণি সম্পর্কে বললেন, লজ্জা করা উচিত ছিল। যুব কংগ্রেসের ফ্লাগ উড়ছে। সেখানে যুব কংগ্রেসের ফ্লাগ উড়ছে। যুব কংগ্রেসের ফ্লাগ উড়ছে বলে সেখানে প্রোমোটাররা পায়নি। অনুগ্রহ করে বলবেন, কলকাতায় যে ওয়াকফ এস্টেট আছে, সব জায়গায় যুবকংগ্রেস 'এর ফ্লাগ তুলে এটা বন্ধ করে দিন। সুতরাং

আজকে এটা ভাবতে হবে। ভ্যালুয়েশনের কথা বলছেন? আগেকার ভ্যালুয়েশন আর এখনকার ভ্যালুয়েশন, এই দুটো এক করছেন? আমি আশ্চর্য হয়ে গেলাম, আমার শ্রদ্ধেয় বন্ধু বাপুলি সাহেব বললেন, ওয়াকফ বোর্ড কোয়াসি জুডিসিয়াল অর্গানাইজেশন নয়। কোয়াসি জুডিসিয়াল অর্গানাইজেশনের উপরে আছে সেক্রেটারি। এটা জুডিসিয়াল, এটা নিয়ে অ্যাপিল করা যায়। হাইকোর্টে যাওয়া যায়। সিবিআই কেমন করে করবেন? জুডিসিয়াল রাস্তা আছে। আপনারা মামলা করেছিলেন? এটা আজকের ঘটনা নয়, এটি দীর্ঘদিনের ঘটনা। আপনারা মামলা করেছিলেন? হ্যাঁ, মামলা হয়েছিল। আমি বলছি, মামলা হয়েছিল। জাস্টিস রুমা পালের ঘরে মামলা হয়েছিল অভিযোগ নিয়ে। আপনারা দয়া করে জাস্টিস রুমা পালের জাজমেন্টটা পড়ে দেখবেন, অভিযোগ সম্পর্কে তিনি কি রায় দিয়েছিলেন। জয়নাল সাহেব, আপনি বললেন, আমি ওয়াকফ বোর্ড করে দিয়েছি। আপনি পরিস্কার করে বললেন যে আমি সুপারসিড করেছি। না, আমি সুপারসিড করিনি। ওয়াকফ বোর্ডের মেয়াদ শেষ হয়ে গিয়েছিল। তারপর ঐ সেন্ট্রাল অ্যাক্টের রিপিড অর্ডার হয়েছে। সেই অর্ডার হওয়ার পরে আমি থেমে গিয়েছি। তারপরে কতকগুলো পদ্ধতি আছে, সেই বিভিন্ন পদ্ধতিগুলো মেনে, ইলেকটোরাল রুল করে করতে হয়। তার রুলগুলো আছে। সেজন্য এগুলো করতে দেরি হবে। যে জুডিসিয়াল রুলগুলো আছে, সেখানে দেরি হবে। এগুলো এম.পি., এম.এল.এ. ইলেকশন করে করতে হবে। ফলে এগুলোতে দেরি হবে। এই কারণে আমি অ্যাডমিনিস্ট্রেটর করে দিয়েছি। অ্যাডমিনিস্ট্রেটর বসিয়েছি ওয়াকফ বোর্ডের কাজ করার জন্য। অ্যাডমিনিস্ট্রেটর ইজ দি অথরিটি ইন দি সেন্ট্রাল অ্যাক্ট। এটা আমরা বলছি। সেন্ট্রাল অ্যাক্ট সম্পর্কে আপনারা বলেছেন। আপনারা বললেন না তো, তিরিশ বছর ছিলেন, ওয়াকফ বোর্ডের প্রতি এত দরদ, তখন কি করেছিলেন? ১৯৮১ সালের আগে ওয়াকফ অফিস বলে কিছু ছিল? তার কর্মচারীরা কি ভাবে বেতন পেতেন তা আপনারা জানেন না? জানতেন না, সিক্স পার্সেন্ট, টু পার্সেন্ট যেটা আসতো তা থেকে দিতেন? উই আর প্রাউড, আমরা গর্ববোধ করি যে, ১৯৮১ সালে জ্যোতি বসুর সরকার, বামফ্রন্ট সরকার এই ওয়াকফ বোর্ড এবং তার কর্মচারী যাঁরা ওয়াকফে কাজ করেন তাঁদের দায়িত্বটা নিয়েছেন। এই বছরে ওয়াকফের কর্মচারিদের ডিএ, পিএ সব কিছু দেওয়া হয়েছে। ১৯৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত ওয়াকফ বোর্ডের অফিস এবং কর্মচারিদের নিয়েছিল কি? আমরা সেখানে ১৯৮১ সালে গভর্নমেন্টের আওতায় এনেছি। আমরা তাদের জন্য দায়িত্ব নিয়ে কাজ করে যাচ্ছি।

**ভয়েস ঃ রিপোর্ট চাই।**

**............গোলমাল ..........**

**শ্রী মেহেবুব জাহেদী ঃ** আমি আগেও বলেছি, আবার বলছি রিপোর্ট দেওয়া হয়েছে। আপনারাই বলুন তো গত ৩০ বছরে আপনাদের রাজত্বকালে মুসলিমদের জন্য একটা কিছু করেছেন? একটা ইঁটও কোথাও গেঁথেছেন? আমরা সেখানে ওয়াকফের দায়িত্ব নিয়ে ১১ লক্ষ ২৩ হাজার ৪৪ টাকা দিয়েছি। আমরা ওটি মুসলিম হোস্টেল করেছি। আমরা মেধাবী ছাত্রদের পড়াশুনোর জন্যে টাকা দিয়েছি। জয়নাল আবেদিন সাহেব আপনি তো কংগ্রেসি

আমলে মন্ত্রী ছিলেন, তখন এই মুসলিমদের জন্য কতটুকু দরদ দেখিয়েছিলেন? অনাথ বালিকাদের আমরা ৬ লক্ষ টাকা দিয়েছি। আমরা ইসলামিয়া হসপিটালের জন্য আড়াই লক্ষ টাকা দিয়েছি। এছাড়া ওয়াকফ কমিশনের কাজকর্মের ক্ষেত্রে আমরা যথেষ্ট দায়িত্ব নিয়েছি। আজকে আপনাদের মুসলমানদের প্রতি দরদে প্রাণ কাঁদছে কিন্তু মনে রাখবেন, এতে আপনারা ভোট পাবেন না। ......... **গোলমাল** ............ আজকে মতওয়ারিরা কোন অভিযোগ করেন নি। আপনারা যেসব কথা বলছেন তাতে আমার এই অনারেবল চেয়ারকে অপমান করছেন। ওয়াকফের পরিচিতি আমরা দিয়েছি, আমরা আরও বিস্তৃতি ঘটাব। আমরা এর উন্নতি করেছি এবং করব। আমরা কৃষ্ণনগরে, বসিরহাটে এবং ডায়মন্ডহারবারে ওয়াকফের যেসব কাজ বাকি সেগুলো শেষ করব। আমরা শুরু করেছি এবং করে যাব, আপনারা পারবেন না। আপনারা কিছুই করতে পারেন নি, মুসলিমদের প্রতি দরদ দেখিয়ে ভোট পাবেন না। আপনারা শুধু বিজেপির সঙ্গে হাত মিলিয়ে, হিন্দুদের সঙ্গে হাত মিলিয়ে অযোধ্যার ঘটনাটাই ঘটাতে পেরেছিলেন। আমরা মুসলমানদের জন্য মাইনোরিটি কমিশন করেছি, মাইনোরিটি ফিনানসিয়াল কর্পোরেশন করেছি, আমরা হজ হাউস করেছি, এই হজ হাউস ওয়ান অব দি টু ফেমাস ইন ইন্ডিয়া। আমরা ওয়াকফকে আরো এগিয়ে নিয়ে যেতে চাই। আমরা টেকনিক্যাল ইন্সটিটিউশন করেছি। জয়নাল সাহেব তো কেবল ইসলামাবাদ নিয়ে চিন্তা করেন। इस्लामपुर में क्या हो रहा है, जौख है तो जाफर देखिए न कहाँ? नहीं तो पाटी है। আমরা মুসলিমদের সব রকম আশা আকাঙ্খা এখনও পূরণ করতে সক্ষম হই নি। তবে চেষ্টা চালিয়ে যাচ্ছি। মানুষ কাজের বিচার চায়, আপনারা কাজের সঙ্গে যুক্ত হন। মানুষ বক্তৃতার বিচার দেখে না, কাজের বিচার চায়। সুতরাং আপনাদের বাইরে দাঁড়িয়ে এবং বিধানসভার ভেতরে বক্তৃতা করে লাভ নেই, মানুষের জন্য কাজ করুন। এইকথা বলে কংগ্রেসিদের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3-00 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব সঙ্গত কারণে প্রস্তাবটা রেখেছিলাম এই রাজ্যে সবচাইতে বড় কেলেঙ্কারি উদঘাটনের জন্য। মুসলমানদের সম্পত্তি ওয়াকফ সম্পত্তি নিয়ে প্রায় ১ হাজার কোটি টাকা এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতারা জাহেদী সাহেবকে সামনে রেখে ডাকাতি করেছে, জোচ্চুরি করেছে, লুট করেছে। এই সম্বন্ধে যে খবর বেরুল, বুর্জোয়া কোনও সংবাদপত্রে নয়, মার্কসবাদীদের সংবাদপত্র গণশক্তি পত্রিকা তাতে বেরুল, ৭ই সেপ্টেম্বর মুখ্যমন্ত্রী রাইটার্স বিল্ডিংয়ে বললেন এবং ৮ই সেপ্টেম্বর গণশক্তি সেটা ছাপল, 'এক মাসের মধ্যে তদন্ত রিপোর্ট বার করব'। গণশক্তিতে বেরিয়েছে যা কমিউনিস্টদের অর্গান। আমার প্রথম দাবি, আজকে এই সভার শেষ দিন, এই সরকারের সর্ববৃহৎ জোচ্চুরির নথি ইনভেস্টিগেশন রিপোর্ট অব দি লিগ্যাল সেক্রেটারি মিঃ পি.কে.সেনগুপ্ত এখানে পেশ করুন। দ্বিতীয়ত টিপু সুলতানের প্রপার্টি নিয়ে তার বংশধরদের অভিযোগ এই সম্পত্তি হস্তান্তর হয়েছে প্রমোটারদের কাছে, আপনাদের মদতে। এতবড় লিস্ট। ডাঃ আবেদিন নাম ধরে ধরে বলেছেন প্রাইস্ লিস্ট অবধি বলে দিয়েছেন, ৪৮ নম্বর

ঝাউতলা রোড-এ ১ হাজার কোটি টাকার সম্পত্তি লুঠ হয়েছে। আপনাদের নেতৃত্বে, মুখ্যমন্ত্রীর নাম সেখানে জড়িয়ে আছে, ঐ চেয়ারের নাম জড়িয়ে আছে, আপনি এই হাউসে বলুন, আপনার যদি হিম্মৎ থাকে তো রিপোর্ট পেশ করুন। আমি আবেদন করছি, আমাদের এই প্রস্তাব করুন, এই ডাকাত বাহিনী, জোচ্চোর বাহিনী, চোর যারা মুসলিমদের প্রপার্টি নিয়ে জোচ্চুরি করেছে তাদের বিরুদ্ধে ধিক্কার জানিয়ে আমার প্রস্তাব গ্রহণ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** The motion of Shri Deba Prasad Sarkar that-

(1) 'in line 2 of paragraph 2 the word 'and' be omitted.

(2) in paragraph 3 the word 'and' be added after the word 'community'.

(3) after paragraph 3 the following new paragraph be added :

"Whereas the question seriously agitates the mind of the people : how could the corruption involving the Wakf property, which goes on rampant in States run by the Congress, the BJP and the Janata Dal, also rear its head in the Left Front ruled West Bengal." was then put and a Division was taken with the following results.

**NOES**

Abdul Haque, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Acharya, Shri Prabhat

Adhikari, Shri Nityananda

Bagdi, Shri Lakhan

Bose, Shri Shyamaprasad

Barman, Shri Debendra Nath

Bauri, Shri Madan

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri S.R.

Das, Shri Trilochan

Dasgupta, Shri Asim Kumar

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Ganguly, Shri Shanti

Ghatak, Shri Santi Ranjan

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Samar

Jamadar, Shri Badal

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Kar, Shri Nani

Let, Shri Dhiren

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Mamtaz Begum, Shrimati

Mamtaz Hassan, Shri

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmejoy

Md. Yakub, Shri

Misra, Shri Surya Kanta

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Debnath

Mrumu, Shri Maheswar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Ray, Shri Jatindra Nath

Roychowdhury, Shri Gautam

Saha, Shri Kripa Sindhu

Sahis, Shrimati Bilasibala

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

Touab Ali, Shri

**AYES**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 1 and Noes 75. The motion was lost.

The motion of Dr. Manas Bhunia

whereas a number of allegations have been raised about irregularities in the affairs of the Wakf Board;

Whereas the amounts involved in the irregularities would amount to several crores; and

Whereas such irregularities concern the affairs of the minority community.

This House therefore, demands that a full-fledged enquiry be instituted to enquire into the affairs of the Wakf Board.

was then put and lost.

## BRIEF RESUME OF BUSINESS

[3-00—3-10 P.M.]

**Mr. Speaker :** To-day the 2nd March, 1996, is the last day of the Tenth Session of the Eleventh Assembly. Before I adjourn the House

sine-die I would like to make an announcement regarding Questions. Starred Questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as Un-starred ones and replies there to would be circulated to the Members.

Now I shall narrate in brief about the business transacted during the Tenth (February-March, 1996) Session of the Eleventh Assembly.

(Position as on the 2nd March, 1996)

**QUESTIONS :**

| | | |
|---|---|---|
| (1) Total number of notices of Question received | ... | 662 |
| (a) Short Notice | ... | 1 |
| (b) Starred | ... | 532 |
| (c) Un-starred | ... | 129 |
| (2) Total number of notices of Half-an-Hour Discussion received | ... | 2 |
| (3) Number of Question admitted as- | | |
| (a) Short Notice | ... | 1 |
| (b) Starred | ... | 251 |
| (c) Un-starred | ... | 127 |
| (4) Number of notices of Half-an-Hour Discussion admitted | ... | 1 |
| (5) Number of Questions replied as- | | |
| (a) Short Notice | ... | 1 |
| (b) Starred | ... | 154 |
| (c) Un-starred | ... | 43 |
| Total number of Question replied | ... | 198 |
| Total number of Half-an-Hour Discussion replied | ... | 1 |
| Total number of Questions disallowed | ... | 12 |

**GOVERNMENT BILLS :**

| | | |
|---|---|---|
| No. of Bills Introduced | ... | 14 |
| No. of Bills Passed | ... | 14 |

**GOVERNMENT ORDINANCES**

| | | |
|---|---|---|
| Notices received for laying of ordinances | ... | 7 |
| Ordinances laid | ... | 7 |

**RULES :**

| | | | |
|---|---|---|---|
| Notices received for laying of Rules | | ... | 3 |
| Rules laid | ... | ... | 3 |

**ADJOURNMENT MOTION :**

| | | | |
|---|---|---|---|
| Notices received | ... | ... | 10 |
| Consent withheld | ... | ... | 10 |

**CALLING ATTENTION NOTICE :**

| | | | |
|---|---|---|---|
| Notices received | ... | ... | 52 |
| Notices admitted | ... | ... | 9 |
| Statement made | ... | ... | 8 |

**Motion Under Rule - 185 :**

| | | | |
|---|---|---|---|
| Notices received | ... | ... | 7 |
| Admitted | ... | ... | 4 |
| Disallowed | ... | ... | 3 |
| **Discussed and adopted :** | ... | ... | 2 |
| **Discussed and lost** | ... | ... | 2 |

**MOTION UNDER RULE - 194 :**

| | | | |
|---|---|---|---|
| Notices received | ... | ... | 1 |
| Disallowed | ... | ... | 1 |

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol : 107 (Hundred-seventh Session) (February to March, 1996)**

(The 8th, 9th, 12th, 13th, 14th, 15th, 16th, & 23rd, 26th, 27th, 28th, 29th February, 1st & 2nd March, 1996)

**Bill**

**Discussion on Governor's Address**

**Laying of Rules**



**Laying of Ordinance**

